**শ্রী পতিতপাবন পাঠক ঃ**

(ক) না ; সংস্থাটি শিল্প' (উন্নয়ন ও নিয়ন্ত্রণ) বিধি ১৯৫১ অনুযায়ী কেন্দ্রীয় সরকার কর্তৃক ১৯৭৬ সালে অধিগৃহীত হয়েছিল। মেয়াদ অন্তে সংস্থাটি গুটিয়ে ফেলার শুনানী কলকাতা হাইকোর্টের বিবেচনাধীন রয়েছে।

(খ) কতিপয় ইচ্ছুক শিল্পোদ্যোগীর অধিগ্রহণের প্রস্তাব কলকাতা হাইকোর্টের বিবেচনাধীন রয়েছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** এই সংস্থাটি আমাদের দেশের সবচেয়ে মূল্যবান সংস্থা, সেইটি আজকে অচলাবস্থায় পড়ে আছে। এইটির বেসরকারিকরণের কোনও প্রস্তাব যদি আপনার কাছে না থেকে থাকে তাহলে কেন্দ্রীয় সরকারের যে উদ্যোগ নেওয়ার কথা ছিল, কেন্দ্রীয় সরকার যে আশ্বাস দিয়েছিলেন, সেই ব্যাপারে কোনও প্রপোজাল বা আশ্বাস আপনার কাছে আছে কিনা বা আর্থিক সাহায্যের কোনও প্রস্তাব এখন পর্যন্ত আছে কিনা জানাবেন কি?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** আপনারা সকলেই জানেন, আপনিও বোধ হয় দিল্লিতে গিয়েছিলেন, এই প্রশ্নটি ওঠে না।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** এখানে বেসরকারি শিল্প সংস্থায় যারা আসছেন তাদের কাছে এই রকম কোনও প্রস্তাব দেওয়া হয়েছে কি, এই রকম একটি মূল্যবান সংস্থা যাতে আগামী দিনে চালু করবার জন্য কোনও রকম প্রস্তাব বেসরকারি সংস্থার কাছে দেওয়া হয়েছে কি?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** এটা আমার জানা নেই।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় খুবই সুনির্দিষ্ট উত্তর দিয়েছেন, খুবই স্বাভাবিক বেঙ্গল পটারিজ আমাদের রাজ্যেই নয়, সারা ভারতবর্ষে এটি অন্যতম শ্রেষ্ঠ প্রতিষ্ঠান ছিল। সেটা যে কোনও কারণেই হক বন্ধ হওয়ার মুখে। মাননীয় মন্ত্রী মহাশয়, আমি ২টি স্পেসিফিক ব্যাপারে বলছি, আমরা সম্প্রতি দেখছি, ২/৩ জন অনাবাসী ভারতীয় এই ব্যাপারে আগ্রহ প্রকাশ করেছেন, এবং ৪ দিন আগে সংবাদপত্রে দেখলাম পশ্চিমবঙ্গ সরকার এই ব্যাপারে বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে নিজে উদ্যোগ নিয়ে—সরকারি স্তরে কিছু করা যায় কিনা ভাবছেন, এই ব্যাপারে কিছু বলবেন কি?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** এই সংস্থাটি রাজ্য সরকারের পরিচালনাধীন ছিল, এটি বর্তমানে লিক্যুইডিশনে আছে। পশ্চিমবঙ্গ সরকারের কাছ থেকে এই জায়গাটা অনেকে কিনতে চান নতুন কারখানা করার জন্য। কিন্তু সিদ্ধান্ত হাইকোর্ট মারফতই আসতে হবে তার আগে কিছু করা সম্ভব নয়।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যেটা বলেছেন আগের প্রশ্নের উত্তরে যে, বেঙ্গল পটারিজের প্রাইভেটাইজেশনের কোনও প্রশ্নই ওঠে না। আইডিয়া অ্যাক্ট অনুযায়ী সেন্ট্রাল গভর্নমেন্ট টেকওভার করেছিল ম্যানেজমেন্ট এবং পরে ওরা ডি-নোটিফাই করে দিয়েছে। ক্রেডিটারস যারা ছিল তারা হাইকোর্টে গিয়ে মামলা করেছিল, ফলে এটা লিক্যুইডিশনে

যায় এটা কিনতে হলে হাইকোর্ট থেকেই কিনতে হবে। শিল্পপুনর্গঠন মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, অনেক সংস্থা রাজ্য সরকার হাইকোর্ট থেকে কিনছেন, বা অন্য কোনও পার্টিকে সাহায্য করছে, যেমন ইন্ডিয়ান পেপার পাল্প। তাছাড়া অনেক সময় রাজ্য সরকার সাহায্য করছে সেলস ট্যাক্স ছাড় দিয়ে। দীর্ঘদিন ধরে বেঙ্গল পটারিজের পক্ষ থেকে বিভিন্ন ট্রেড ইউনিয়ন ডেপুটেশন দিয়েছিলেন সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে, যাতে এটা তারা নেয়। কিন্তু সেন্ট্রাল গভর্নমেন্ট বলেছে এটা আমরা নেব না। ইংল্যান্ডের বড় একজন লোক, আমাদের কলকাতার বড় একজন শিল্পপতি অমিয় গুপ্তকে সাথে করে মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিল বেঙ্গল পটারিজ কিনবার জন্য এবং আনন্দবাজারে এই মর্মে খবরও বেরিয়েছিল। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, এই রকম কোনও নির্দিষ্ট প্রস্তাব রাজ্য সরকারের কাছে এসেছে কিনা এবং এই ব্যাপারে কোনও পদক্ষেপ নিয়েছেন কি?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** কোনও নির্দিষ্ট প্রস্তাব এসেছে এই ব্যাপারে কোনও খবর আমার কাছে নেই।

### সরকারি ট্যুরিস্ট লজের সংখ্যা

*৪৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২২৯) **শ্রী শৈলজাকুমার দাস ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে সরকার-নির্মিত ট্যুরিস্ট লজের সংখ্যা কত ;

(খ) তন্মধ্যে কতগুলি ট্যুরিস্ট লজ কর্পোরেশন এবং ব্যক্তি মালিকানায় হস্তান্তর করা হয়েছে (৩১. ১. ৯৫ পর্যন্ত) ; এবং

(গ) এই হস্তান্তরকরণের কারণ কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) ৩৩টি।

(খ) ২৫টি লজ কর্পোরেশনকে মিরিকে একটি লজ দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলকে এবং ২টি লজ ব্যক্তিমালিকানায় হস্তাতার করা হয়েছে।

(গ) সরকারি নীতি অনুযায়ী বাণিজ্যিক ভিত্তিতে চালানোর জন্য পর্যায়ক্রমে লজগুলো কর্পোরেশনকে দেওয়া হয়েছে এবং বক্রেশ্বর লজটি ক্রমাগত আর্থিক লোকসানের সম্মুখীন হওয়ায় একটা নির্দিষ্ট সময়ের জন্য এটাকে ব্যক্তিমালিকানায় হস্তান্তর করা হয়েছে। নবনির্মিত গঙ্গাসাগর টুরিস্ট লজটি আসবাবপত্র ক্রয় না করে এবং নতুন কর্মী নিয়োগের দায়িত্ব না নিয়ে নির্দিষ্ট সময়ের জন্য ব্যক্তিমালিকানায় চালানোর দায়িত্ব দেওয়া হয়েছে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, ৩৩টি লজের মধ্যে কয়েকটি কর্পোরেশন, কয়েকটি গোর্খা লিগকে দেওয়া হচ্ছে। এইগুলো কি লোকসানের

জন্য দেওয়া হয়েছে, না লোকজন যাচ্ছিল না বলে এটা দেওয়া হয়েছে। যার জন্যই সরকারকে অন্যরূপ ভাবনা-চিন্তা করতে হয়েছে।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য অবগত আছেন, এই কর্পোরেশনগুলোর রচিত হওয়ারও একটা ইতিহাস আছে। পন্ডিত জওহরলাল নেহেরু যখন প্রধানমন্ত্রী, তখন কেন্দ্রীয় ক্ষেত্রে সিদ্ধান্ত নেওয়া হয় জাতীয় স্তরে যে বাণিজ্যিক কর্মকান্ড, যেগুলো সরকারের তত্ত্বাবধানে পরিচালনা করা সম্ভব নয়, সেইজন্যই কর্পোরেশন গঠন করা হয়। ওয়েস্ট বেঙ্গল টুরিজিম কর্পোরেশন, তাদের হাতে ২৫টি লজ আছে। রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের প্রায় সর্বসম্মত সিদ্ধান্ত যে রাজ্য সরকার এই লজগুলো চালাবেন না, কর্পোরেশন দিয়ে চালাবেন। যেহেতু এটার মধ্যে বাণিজ্যিক ব্যাপার আছে; তাদের ২৫টি দেওয়া হয়েছে আর ৫টি বাকি আছে। এইগুলো যে খুব লাভজনক তা নয়, কিছুটা একাডেমিক পারপাসে করা হয়েছে। যেমন—মাইথন কাঁকরঝোড়, এইগুলো একাডেমিক পারপাসে করা হয়েছে।

[11-50 — 12-00 Noon]

একাডেমিক ও অ্যাডভেঞ্চার দুটোই আছে, এবং তাদের বাণিজ্যিক গতি বা সম্পর্ক গড়ে তোলা খুব কঠিন। তাদের যে বিধিবদ্ধতা আছে সেই জন্য এই ৫টি লজ কর্পোরেশনে দেওয়া হয়নি। কর্পোরেশনের যে লোকসান সেটা বাড়ছিল সেই লোকসানের জন্য দেওয়া হয়েছে। বক্রেশ্বর টুরিস্ট লজ সেটাতে দেখা গেছে ক্রমাগত লোকসান হচ্ছে, কোনও কার্যকারিতা নেই। সেই জন্যই এটাকে সময় সীমার মধ্যে আমরা লিজ অর্থাৎ ম্যানেজমেন্ট কন্ট্রাক্ট দিয়েছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** গঙ্গাসাগরে যে লজটি তৈরি করা হয়েছিল সেখানে কর্মী নিয়োগ হয়নি, আসবাবপত্র কেনা হয়নি, তাকে চালু করা হয়নি। তাকে দিয়ে দেওয়া হল ব্যক্তিগত মালিকানায় বা ব্যক্তির কাছে। এটা কি টেন্ডার ডেকে সঠিক ভাবে করা হয়েছিল?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** কাগজে বিজ্ঞপ্তি দিয়ে টেন্ডার ডাকা হয়েছিল। তার মধ্যে বেস্ট অফার যার ছিল তাকে দেওয়া হয়েছে। গঙ্গাসাগর ট্যুরিস্ট লজ এটা কেন্দ্রীয় সরকারের সাহায্যে আমরা করেছি এবং এই টাকায় পরিপূর্ণ করা সম্ভব হয়নি। কেন্দ্রীয় সরকারের ছিল ৬০ লক্ষ টাকা আর রাজ্য সরকারের ৯০ লক্ষ টাকা এতে খরচ করা হয়েছে। পরে দেখা গেছে এতে অতিরিক আরও টাকার দরকার এবং কেন্দ্রীয় সরকার ৬০ লক্ষ টাকার অতিরিক্ত অর্থ দিতে রাজি নন এবং রাজ্য সরকারের পক্ষে ৯০ লক্ষ টাকার অতিরিক্ত টাকা দেওয়া আর সম্ভব নয় এবং এই লজটি পরিপূর্ণ করতে আরও ১০-১২ লক্ষ টাকা দরকার। তাই এই সম্পদকে নষ্ট না হতে দেবার জন্য—নোনা হাওয়া থেকে যদি রক্ষা না করা হয় তাহলে এটা ক্ষয় হয়ে যাবে। সেই জন্য আমরা নীতিগত ভাবে সিদ্ধান্ত গ্রহণ করি যে, যদি কেউ এটাকে পরিপূর্ণ চালাতে সক্ষম হয় তাহলে কেন্দ্রীয় সরকারের গাইড লাইন-এ বলা আছে সাড়ে ১২ পারসেন্ট অ্যানুয়াল রিটার্ন যে দিতে পারবে তার কাছে সেটা হ্যান্ড ওভার করা যাবে। কেন্দ্রীয় সরকার অর্থ দেওয়ার তাদের অনুমতি নিয়ে এটা আমরা করেছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** এই কর্পোরেশনে এখন যতগুলি লজ আছে এই মুহূর্তে সেই লজগুলি ব্যক্তিগত মালিকানায় দেওয়ার কোনও ভাবনা-চিন্তা আপনি করছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এখনই এই রকম কোনও চিন্তা-ভাবনা নেই।

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, যে লজগুলি বেসরকারি সংস্থার হাতে তুলে দেওয়া হয়েছে, সেই সব লজগুলির কর্মচারিদের ভবিষ্যৎ অবস্থা কি? সরকার তাদের চাকরির গ্যারান্টি দিচ্ছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** যে লজটি আমরা বেসরকারি সংস্থার হাতে দিয়েছি, সেটা হচ্ছে বক্রেশ্বর ট্যুরিস্ট লজ। এই লজের যে কর্মচারিরা ছিল তাদের অন্য জায়গায় বদলি করা হয়েছে এবং তাদের চাকরির পূর্ণ নিরাপত্তা এবং গ্যারান্টি বলতে যা বোঝায় তা বজায় হবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের সিদ্ধান্ত অত্যন্ত গুরুত্বপূর্ণ তার কারণ, এই প্রথম রাজ্য সরকার লোকসান হচ্ছে বলে, ঠিকমতোন চলছে না বলে রাজ্য সরকারের সম্পত্তি বেসরকারি হাতে তুলে দিলেন—বক্রেশ্বরের একটি এবং গঙ্গাসাগরের একটি লজ। এখনও প্রায় ২৫টি লজ ওয়েস্ট বেঙ্গল ট্যুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশনের হাতে আছে। ৪টি শুধু স্টেট গভর্নমেন্ট ডিরেক্টলি চালান যেগুলি মন্ত্রীর মতে একাডেমিক পারপাসে তৈরি হয়েছিল। তার কমার্শিয়াল ভ্যায়াবিলিটি নেই, প্রয়োজন মনে হওয়ায় করেছিলেন, এখন চালাচ্ছেন। আমার জিজ্ঞাস্য, এই দুটি লজ বেসরকারিকরণের পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার কি নীতিগত সিদ্ধান্ত নিয়েছেন যে এর পর লজগুলিতে লোকসান হলে ট্যুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশনের হাত থেকে নিয়ে সেগুলি প্রাইভেটের হাতে তুলে দেবেন এবং তাহলে কি কন্ডিশনে তুলে দেওয়া হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মূল প্রশ্নের সঙ্গে এই অতিরিক্ত প্রশ্নটি প্রাসঙ্গিক না হলেও বলছি, সেই ধরনের বিবেচনা আপাতত আমাদের নেই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আমার জেলায় নিউ দিঘাতে আপনার দপ্তরের অধীনে একটি ট্যুরিস্ট লজ নির্মিত হচ্ছে কিন্তু সেটা ইনকমপ্লিট অবস্থায় পড়ে আছে। আমরা শুনছি এটা ব্যক্তিগত মালিকানায় হস্তারিত করা হবে। আমার প্রশ্ন, এটা আপনার দপ্তরই চালাবে না, সরাসরি বেসরকারি মালিকের হাতে তুলে দেওয়া হবে।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** নিউ দিঘাতে যে ট্যুরিস্ট লজটি অর্ধনির্মিত অবস্থায় পড়ে আছে সেটি ছিল ৬০ লক্ষ টাকার স্কীম। এখানে প্রায় এক কোটি টাকা খরচ হয়ে গিয়েছে। কেন্দ্রীয় সরকার এরজন্য ৫৬ লক্ষ টাকা দিয়েছেন এবং বাকিটা রাজ্য সরকারের কাছ থেকে নেওয়া হয়েছে। এটা সম্পূর্ণ করতে আরও প্রায় এক কোটি টাকা লাগবে। স্বাভাবিকভাবেই রাজ্য সরকারের কোষাগার থেকে এই টাকাটা দেবার ব্যবস্থা নেই। কেন্দ্রীয় সরকারের কাছেও আমবা দাবি দাওয়া করেছি কিন্তু তারা তাদের দেয় যে নির্ধারিত ৬০ লক্ষ টাকা তার বেশি দেবেন না। স্বাভাবিকভাবেই এই অবস্থায় এটা ফেলে রাখতে পারব না। এখন এর দায়দায়িত্ব কার, কেন এরকম হল সে প্রশ্নে যাচ্ছি না তিক্ততার সৃষ্টি হবে বলে। ৬০ লক্ষ টাকার স্কীম দু কোটি টাকাতে দাঁড়াবে। কারণ যে সময় এর এস্টিমেট করা হয়েছিল তখন

সেটা ছিল ৬০ লক্ষ টাকা। ৪ বছর পরে তার কাজ শুরু হয়। তারপর ৯/১০ বছর কেটে গিয়েছে। আরও এক কোটি টাকা দরকার এটা ফিনিশ করে চালু করতে হলে। আমরা বিবেচনা করছি কিভাবে করব। গঙ্গাসাগরের অনুরূপ ব্যবস্থা নেব কিনা সেই সিদ্ধান্তে আসতে চেষ্টা করছি।

**শ্রী নিত্যানন্দ অধিকারী ঃ** জলপাইগুড়ির অনেকগুলি স্পটে ট্যুরিস্ট লজ করার প্রস্তাব এসেছে এবং সরকার এ ব্যাপারে কথাও দিয়েছিলেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, জলপাইগুড়ি জেলাতে রাজ্য সরকার কতগুলি ট্যুরিস্ট লজ নির্মাণ করেছেন।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** জলপাইগুড়ি জেলাতে টুরিস্ট লজ আছে। এখন জলপাইগুড়ি শহরের কথা যদি বলেন তাহলে বলি, জলপাইগুড়ি শহরে আমরা একটা জায়গা পেয়েছি, ডি. এম. সাহেব অ্যালট করেছেন, এটার কাজ শীঘ্র শুরু হবে।

[12-00 — 12-10 a.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মন্ত্রী মহাশয় বললেন স্পেসিফিক্যালি যে সরকারি নীতি অনুযায়ী লাভজনক হচ্ছে না বলে আমরা প্রাইভেটাইজ করেছি। আমি এই কথা জিজ্ঞাসা করছি, এটা কি সরকারি নীতি যে লাভজনক না হলেই কিছু কিছু প্রাইভেটাইজ করে দেওয়া হলে, তাহলে স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের ব্যাপারে তো প্রাইভেটাইজেশনের প্রশ্ন আসতে পারে—এটা কি সরকারি নীতি যে প্রাইভেটাইজ করে দেওয়া হবে লাভজনক না হলে? তার সঙ্গে সঙ্গে যে ২৫টি লজ কর্পোরেশনের আন্ডারে আছে, সেইগুলো কি সব লাভ করেছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আপনি যেটা জিজ্ঞাসা করছেন, আমি বলছি যে নীতি নেওয়া হয়েছে এটা কেন্দ্রীয় সরকারের নীতি, আমরা এটার বিরোধিতা করছি। দ্বিতীয়ত, কর্পোরেশনের যে ২৫টা লজ আছে, তা যেভাবে পরিচালিত হচ্ছে গত চার বছরে তা লাভে চলছে। সব কর্পোরেশনই লাভে চলছে।

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি হুগলি জেলার গড় মান্দারনে এবং বলাগড়ের কাছে সবুজদ্বীপে ট্যুরিস্ট লজ তৈরি করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** হুগলি জেলায় নির্দিষ্টভাবে আরামবাগে পরিকল্পনা আছে, সেখানে জমি পাওয়া গেছে, এই বছর কাজ শুরু করেছি। গড় মান্দারনে লোক থাকতে চায় না, শহরে থাকতে চায় সেইজন্য শহরেই করা হচ্ছে।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### হাওড়া জেলায় বিদ্যুতের জন্য আবেদন

*৪৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৭) **শ্রী জটু লাহিড়ী ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার রাজ্য বিদ্যুৎ পর্ষদ-এলাকায় ১৯৯৪ সাল পর্যন্ত নতুন আবেদন-কারিদের সংখ্যা কত ; এবং

(খ) ১৯৯৪ সাল পর্যন্ত কতজনের কাছ থেকে কানেকশন-ফি বাবদ অর্থ গ্রহণ করেও বিদ্যুৎ সংযোজন দেওয়া যায়নি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১.১২.৯৪ তারিখ পর্যন্ত Pending Application ছিল ২৪,৭৮৬টি, গ্রাহকদের ক্ষেত্রে Decentralised Bank-এর ক্ষেত্রে ৮টি, Centralised Bank-এর ক্ষেত্রে ৩টি এবং গ্রামীণ বিদ্যুতিকরণের ১২৬২টি (৩১.৩.৯৫ পর্যন্ত)

(খ) ৩১.১২.৯৪ পর্যন্ত ১৩৩০১ জন গ্রাহককে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়নি।

### জেলা আদালতে বিচারকের শূন্যপদ

*৪৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫০২) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিভিন্ন জেলা আদালতে অনেক বিচারকের পদ শূন্য আছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত পদগুলি পূরণে রাজ্য সরকারের তরফে কোনও উদ্যোগ গ্রহণ করা হয়েছে কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, বিভিন্ন জেলা আদালতগুলিতে মোট ৩৮টি বিচারকের পদ শূন্য ছিল।

(খ) হ্যাঁ, রাজ্য সরকার ইতিমধ্যে ১৪টি শূণ্য পদ পূরণ করেছেন। বাকি শূন্য পদগুলো পূরণের জন্য সরকারের তরফে যথাযথ ব্যবস্থা নেওয়া হয়েছে।

### উর্জা-গ্রামপ্রকল্প

*৪৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১১১১) **শ্রী আবুল হাসনাৎ খান ও পরেশনাথ দাস ঃ** বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে উর্জা-গ্রামপ্রকল্প রূপায়ণের কাজে হাত দেওয়া হয়েছিল কি না ;

(খ) হয়ে থাকলে,

(১) কোন জেলায় কোন কোন গ্রামে ; এবং

(২) কতগুলো প্রকল্প রূপায়িত হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ও (২) বর্তমান আর্থিক বৎসরে দুটি উর্জ্জাগ্রামে প্রকল্পের কাজ সম্পন্ন করা হয়েছে। প্রথমটি হয়েছে বীরভূম জেলার বনডাঙ্গা গ্রামে দ্বিতীয়টি হয়েছে বাঁকুড়া জেলার বনগোপালপুর গ্রামে।

## Quarter facilities to Addl. Session Judges

*451. (Admitted question No. *637) **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

whether Government has any scheme to provide quarter facilities to Addl. Session Judges 24-Parganas (South) at Alipore.

**Minister-in-charge of the Judicial Department :**

Yes.

## খেলোয়াড়দের জন্য সরকারি চাকুরি

*৪৫২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বিভিন্ন বিভাগের প্রতিষ্ঠিত খেলোয়াড়দের সরকারি সংস্থায় চাকুরি দেওয়ার ব্যাপারে রাজ্য সরকার কোনও সিদ্ধান্ত গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কবে থেকে কার্যকর করা হবে বলে আশা করা যায় ?

**ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ বিষয়ে কোনও সিদ্ধান্ত এখনও হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

## বক্রেশ্বর তাপবিদ্যুৎকেন্দ্রে উৎপাদনক্ষমতা

*৪৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৭) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বক্রেশ্বর তাপবিদ্যুৎকেন্দ্রে মোট কত মেগাওয়াট শক্তি উৎপন্ন হবে ;

(খ) এর জন্য—

(১) কত টাকার প্রয়োজন ; এবং

(২) কোন কোন সংস্থা থেকে এই টাকা লগ্নি হবে ; এবং

(গ) ৩১-১-৯৫ তারিখ পর্যন্ত ঐ কেন্দ্রের কাজ কতদূর এগিয়েছে এবং কবে নাগাদ ঐ কেন্দ্র পুরোপুরি চালু হবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রে প্রতিটি ইউনিট থেকে ২১০ মেগাওয়াট হিসেবে ৫টি ইউনিট থেকে মোট ১০৫০ মেগাওয়াট বিদ্যুৎ শক্তি উৎপন্ন হবে।

(খ)

(১) প্রকল্পটির ১ নং ও ২ নং ইউনিট ও কিছু পরিকাঠামোগত কাজের জন্য সামগ্রিক খরচ ধরা হয়েছে ২৭৫৪ কোটি ৫৫ লক্ষ টাকা।

প্রকল্পটির ৩ নং ইউনিটের জন্য সামগ্রিক খরচ হয়েছে ৯১১ কোটি ৩২ লক্ষ টাকা।

(২) প্রকল্পটির ১নং, ২ নং ও ৩ নং ইউনিটের জন্য সামগ্রিক খরচের শতকরা ৮৫ ভাগ টাকা ও. ই. সি. এফ. জাপান থেকে ঋণ হিসেবে পাওয়া যাবে এবং বাকি পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উন্নয়ন নিগম দেবে। প্রকল্পটির ৪ নং ও ৫ নং ইউনিট, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ উন্নয়ন নিগম কলকাতার ডি. সি. এল. এবং আমেরিকায় দি কুলজিয়ান কর্পোরেশন এবং সি. এম. এস. জেনারেশনের যৌথ উদ্যোগে রূপায়ন করা বিবেচনাধীন।

(খ) গত ৩১. ১. ৯৫ পর্যন্ত বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের কাজের অগ্রগতি হল নিম্নরূপ ঃ

মূল প্রকল্প এবং টাউনশিপ নির্মাণের জন্য বেশ কিছু জমি অধিগ্রহণ করা হয়েছে, এ ছাড়া প্রকল্পটির মূলত পরিকাঠামোগত কাজ যেমন—রাস্তাঘাট নির্মাণ, পয়প্রণালী নির্মাণ, নির্মাণ কাজের জন্য জলাধার নির্মাণ, টাউনশিপ নির্মাণ, প্রশাসনিক ভবন নির্মাণ ইত্যাদি প্রায় সম্পূর্ণ হয়েছে। চিনপাই রেল স্টেশন থেকে প্রকল্প এলাকা পর্যন্ত রেললাইন তৈরির কাজ সম্পূর্ণ হয়েছে। বক্রেশ্বর রিজার্ভায়ার তৈরির জন্য মাটি পরীক্ষার কাজ শেষ হয়েছে।

প্রকল্পটির ৪ নং ও ৫ নং ইউনিটের দুইটি বয়লার নির্মাণের কাজ খানিকটা এগিয়েছে। প্রকল্পটির ৪ নং এবং ৫ নং ইউনিট যৌথ উদ্যোগে বি. ও. টি ভিত্তিতে স্থাপনের জন্য পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম, কলকাতার ডি. সি. এল.

এবং আমেরিকার দুটি সংস্থা দি কুলজিয়ান কর্পোরেশন ও সি. এম. এস. জেনারেশনের মধ্যে আলোচনা চলছে। প্রকল্পটির ইউনিটগুলি চালু হওয়ার সম্ভাব্য সময় নির্ঘন্ট নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| প্রথম ইউনিট | এপ্রিল ১৯৯৯ |
| দ্বিতীয় ঐ | অক্টোবর ১৯৯৯ |
| তৃতীয় ঐ | জুন, ১৯৯৯ |
| চতুর্থ ঐ | ডিসেম্বর, ১৯৯৯ |
| পঞ্চম ঐ | জুন, ১৯৯৯ |

অতএব ডিসেম্বর, ১৯৯৯ নাগাদ প্রকল্পটি পুরোপুরি চালু হয়ে যাবে বলে আশা করা যায়।

### "ল ক্লার্ক কাউন্সিল"

*৪৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৮।) শ্রী তপন হোড় ঃ বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, "ল ক্লার্ক কাউন্সিল" গঠন করার প্রস্তাব রাজ্য সরকার বাতিল করে দিয়েছেন ; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিষয়ে রাজ্য সরকারের নির্দিষ্ট বক্তব্য কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, বিষয়টি রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রশ্নই ওঠে না।

### মাথাপিছু বিদ্যুৎ ব্যবহারের পরিমাণ

*৪৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২৫) শ্রী সঞ্জীবকুমার দাস ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ সালে সর্বভারতীয় হিসাবে পশ্চিমবঙ্গে মাথাপিছু বার্ষিক বিদ্যুৎ ব্যবহারের পরিমাণ কত ছিল ; এবং

(খ) ভারতের কোন কোন বৃহৎ রাজ্যের মাথাপিছু বার্ষিক বিদ্যুৎ ব্যবহার পশ্চিমবঙ্গের তুলনায় বেশি এবং তার পরিমাণ কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৩-৯৪ সালে পশ্চিমবঙ্গে এবং ভারতে মাথাপিছু বিদ্যুৎ ব্যবহারের পরিমাণ নিম্নরূপ ঃ—

পশ্চিমবঙ্গ — ১৭৭.৬ (আনুমানিক)

ভারত — ২৫০ কে. ডব্লু. এইচ.

(খ) ভারতের নিম্নলিখিত বৃহৎ রাজ্যগুলির মাথা পিছু বার্ষিক বিদ্যুৎ ব্যবহার পশ্চিমবঙ্গের তুলনায় বেশি নিম্নে রাজ্যগুলির নামের পাশে ঐরূপ বিদ্যুৎ ব্যবহারের পরিমাণ দেওয়া হইল।

| ক্রমিক নং | রাজ্যের নাম | বিদ্যুৎ ব্যবহার পরিমাণ |
|---|---|---|
| ১। | তামিলনাড়ু | ৩৮৭ Kwh |
| ২। | কর্ণাটক | ৩২৩ ,, |
| ৩। | মহারাষ্ট্র | ৪৫৯ ,, |
| ৪। | গুজরাট | ৫৯০ ,, |
| ৫। | উত্তরপ্রদেশ | ৬৬৫ ,, |
| ৬। | মধ্যপ্রদেশ | ৩১০ ,, |
| ৭। | হরিয়ানা | ৪৮৭ ,, |

**দীঘা ও শঙ্করপুরে পর্যটকের সংখ্যা**

*৪৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৪) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কাঁথি মহকুমায় পর্যটনের সুবিধার জন্য কোথায় এবং কি কি ব্যবস্থা গত আর্থিক বছরে নেওয়া হয়েছে ;

(খ) কাঁথি মহকুমার দীঘা ও শঙ্করপুরে ১৯৯৪-৯৫ সালে (জানুয়ারি পর্যন্ত) কতজন দেশী ও বিদেশী পর্যটক এসেছিল ; এবং

(গ) তার মধ্যে সরকারী ও বেসরকারী আবাস বা হোটেলগুলিতে কতজন ছিল?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কাঁথি মহকুমার অন্তর্গত দীঘায় পর্যটনের সুবিধার জন্য গত আর্থিক বছরে (১৯৯৩-৯৪) কিছু ব্যবস্থা নেওয়া হয়েছে যেমন উন্নত জল সরবরাহের ব্যবস্থা

করা, দীঘার পুরাতন সরকারি আবাসন সৈকতাবাসের সম্পূর্ণ সংস্কার, সমুদ্র সৈকতের শোভা বর্ধনের জন্য বিভিন্ন প্রকার বৃক্ষরোপণ করা ; এ ছাড়াও আরও অন্যান্য ব্যবস্থার মাধ্যমে সমুদ্রসৈকতের সৌন্দর্যবিধান করা হয়েছে।

(খ) দীঘায় ১৯৯৪ সালে ৭,৫৩,৭৩৬ জন দেশি এবং ৩,১৬৯ জন বিদেশি পর্যটক এসেছিল।

শঙ্করপুরের জন্য পৃথকভাবে কোনও তথ্য এই দপ্তরে বর্তমানে রাখা হয় না। দীঘার পর্যটকদের একটি বড় অংশ শঙ্করপুরও ভ্রমণ করে থাকেন। শঙ্করপুরে একটিমাত্র বেসরকারি ছোট হোটেল আছে।

(গ) এর মধ্যে সরকারি আবাসগুলিতে আণুমানিক এক লক্ষ পর্যটক এবং বাকিরা বেসরকারি আবাস্ বা হোটেলগুলিতে ছিল।

**বিদ্যুৎ-বিল বাবদ বকেয়া পাওনা**

*৪৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০৬০) **শ্রী আবদুল মান্নান ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে মার্চ, ১৯৯৫ পর্যন্ত রাজ্য বিদ্যুৎ পর্যদের বিদ্যুৎবিল বাবদ বিভিন্ন সংস্থার কাছে কত টাকা বকেয়া পাওনা আছে ;

(খ) তার মধ্যে, (১) বে-সরকারি সংস্থা, (২) পুরসভা এবং (৩) সরকারি সংস্থার কাছে পাওনা টাকার পরিমাণ কত ; এবং

(গ) উক্ত পাওনা টাকা আদায়ের কি-কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১শে মার্চ, ১৯৯৫ পর্যন্ত বিভিন্ন সংস্থার কাছ থেকে রাজ্য বিদ্যুৎ পর্যদের বিদ্যুৎ বিল বাবদ পাওনা টাকার পরিমাণ আনুমানিক ২২,২০১.১১ লক্ষ টাকা।

(খ) তার মধ্যে—

(১) বে-সরকারি সংস্থার কাছে পাওনা টাকার পরিমাণ ৯৫৮.৫৯ লক্ষ টাকা।

(২) পুরসভার কাছে পাওনা ৮৯১.৮৫ লক্ষ টাকা, এবং

(৩) সরকারি সংস্থার কাছে পাওনা টাকার পরিমাণ ১১৭.৬৭ লক্ষ টাকা।

(গ) বকেয়া পাওনা আদায়ের ব্যাপারে নিম্নলিখিত কয়েকটি ব্যবস্থা নেওয়া হয়েছে ঃ—

(১) বিভিন্ন সংস্থা যেমন ঃ—

বে-সরকারি সংস্থা এবং সরকার এবং সরকারি অধিগৃহীত সংস্থার কাছ থেকে পাওনা টাকা আদায়ের জন্য আগাম বিজ্ঞপ্তি দেওয়া হয়। বিজ্ঞপ্তি

অনুযায়ী নির্দিষ্ট সময়ের মধ্যে টাকা পাওয়া না গেলে হাসপাতাল ও জল সরবরাহ ইত্যাদি অত্যাবশ্যকীয় সংস্থা ছাড়া অন্যান্য সংস্থার ক্ষেত্রে বিদ্যুৎ যোগাযোগ বিচ্ছিন্ন করা হয়।

(২) কোনও সরকারি দপ্তর বা অধিগৃহীত সংস্থা কিস্তিতে পর্ষদের পাওনা টাকা শোধ করার অনুরোধ করলে তা বিবেচনা করা হয়।

(৩) কোনও সরকারি বা সরকারি অধিগৃহীত সংস্থার পর্ষদের কাছে পাওনা থাকলে উভয় পক্ষের সম্মতিতে পারস্পরিক দেনা পাওনা মিটিয়ে নেওয়া হয়।

(৪) প্রয়োজনে সম্ভাব্য ক্ষেত্রে Security Deposit হিসাবে জমা টাকা ও Bank Guarantee ভাঙ্গিয়ে নেওয়া হয়।

(৫) যে সব পাওনার দাবি আদালতে বিচারাধীন হয়ে পড়ে সেই সব ক্ষেত্রে আদালতের সত্ত্বর সিদ্ধান্তের জন্য চেষ্টা করা হয়। প্রয়োজনে গ্রাহকের ইচ্ছানুসারে আদালতের বাইরেও মামলার নিষ্পত্তির চেষ্টা করা হয়।

(৬) বকেয়া বিল মেটানোর জন্য অনেক সময় সংশ্লিষ্ট দপ্তরগুলির সদর দপ্তরের সাথে যোগাযোগ মারফত পাওনা আদায়ের চেষ্টা হয়।

## মুর্শিদাবাদ জেলায় বিদ্যুৎবিহীন মৌজা

*৪৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৩) **শ্রী তোয়াব আলি ও শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় বিদ্যুৎবিহীন মৌজার সংখ্যা কত ;

(খ) বিদ্যুৎবিহীন মৌজাগুলিতে বিদ্যুতায়ন করার কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(গ) থাকলে, কবে নাগাদ উক্ত কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ফেব্রুয়ারি '৯৫-র পরিসংখ্যান অনুযায়ী ১৪১টি মৌজা বিদ্যুৎ বিহীন আছে।

(খ) হ্যাঁ।

(গ) আর. ই. সি.-র অনুমোদন এবং অর্থবরাদ্দ সাপেক্ষে কাজগুলি করা যাবে।

## জঞ্জাল থেকে বিদ্যুৎ

*৪৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৯) **শ্রী দিলীপ মজুমদার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতা পুরসভার, জমা জঞ্জাল থেকে বিদ্যুৎ উৎপাদনের কোনও পরিকল্পনা আছে কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ। প্রতিদিন এক হাজার টন জঞ্জাল থেকে ৮ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের পরিকল্পনা নেওয়া হয়েছে।

## উৎপাদিত বিদ্যুতের বন্টনব্যবস্থা

*৪৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪১) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উৎপাদিত বিদ্যুৎ ঠিকমতো গ্রাহকদের কাছে পৌঁছে দেওয়া যাচ্ছে না ; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, রাজ্যের কোনও কোনও এলাকায় বিদ্যুৎ ঠিকমতো গ্রাহকদের কাছে পৌঁছে দেওয়া যাচ্ছে না।

(খ) এর মূল কারণ সংশ্লিষ্ট অঞ্চলগুলিতে বিদ্যুৎ পরিবহন এবং বন্টন ব্যবস্থার সীমাবদ্ধতা।

## পুরুলিয়ায় রিভার লিফট ইরিগেশনে বিদ্যুৎ সংযোগ

*৪৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪৭) **শ্রী ভন্দু মাঝি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার রিভার লিফট ইরিগেশনের ডিজেলচালিত মেশিনগুলিকে বিদ্যুৎচালিত করার পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ বিদ্যুৎচালিত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে দুটি পরিকল্পনার মাধ্যমে এই কাজ চলছে, যথা পি আর. এল. ২৮৪ ও পি আর. এল.- ৩২০/১৮৫। প্রথম পরিকল্পনায় ২০টির মধ্যে ৬টির ও দ্বিতীয়টিতে ৫টির মধ্যে ৪টির কাজ শেষ হয়েছে।

রিভারলিফট ইরিগেশনের ডিজেল চালিত মেশিনগুলিকে বিদ্যুৎ চালিত করার পরিকল্পনা রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং রাজ্য সরকারের অধীন কৃষি কারিগরি অধিকারি (ক্ষুদ্র সেচ দপ্তর) (এ. ই. ডি.)-এর কাজের যৌথ অগ্রগতির উপর নির্ভরশীল।

তাই সঠিক ভাবে কখন শেষ হবে বলা যাচ্ছে না। তবে উপরোক্ত দুই সংস্থা যুক্তভাবে কাজের গতি ত্বরান্বিত করার চেষ্টা চালাচ্ছে।

### মালদা জেলায় সাব-স্টেশন

*৪৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৩) **শ্রী শুভেন্দু চৌধুরি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলায় ১৯৯৫ সালে কতগুলি 'সাব-স্টেশন' তৈরির পরিকল্পনা আছে; এবং

(খ) কবে নাগাদ এগুলি শুরু ও শেষ হবে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৫ সালে মালদহ জেলায় ৩টি ৩৩/১১ কে.ভি. সাব-স্টেশন তৈরির পরিকল্পনা আছে।

(খ) (১) বামনগোলা থানার অধীন পুরনগর মৌজায় প্রস্তাবিত ৩৩/১১ কে. ভি. সাব-স্টেশনের জন্য জমি দখল হইয়াছে, কাজের অগ্রগতি হইতেছে এবং কর্মসূচি অনুযায়ী ১৯৯৬-৯৭ সালে চালু হইবার কথা।

(২) মালদহ থানার নারায়ণপুর (কমলাদিঘি) মৌজায় প্রস্তাবিত ৩৩/১১ কে. ভি সাব-স্টেশনটি নির্মাণের জন্য ১৫.৩.৯৫-তে প্রয়োজনীয় জমি পাওয়া গিয়েছে। শীঘ্রই নির্মাণের কাজ শুরু হইবে। কর্মসূচি অনুযায়ী ১৯৯৫-৯৬ আর্থিক বছরে এটি চালু হইবার কথা।

(৩) ইংলিশ বাজার থানার অধীন রবীন্দ্র ভবনে প্রস্তাবিত ৩৩/১১ কে.ভি. সাব-স্টেশনের জন্য প্রয়োজনীয় জমি এখনও পাওয়া যায় নাই। জমির ব্যাপারে জেলা প্রশাসনের সাথে যোগ কর' হইয়াছে। জমি পাওয়া গেলেই সাব-স্টেশনটি নির্মাণের কর্মসূচি চূড়ান্ত করা হইবে।

### বিদ্যুতের চাহিদা

*৪৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২১) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** বিদ্যুৎ বিভাগের ারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৭৭ সাল নাগাদ বিদ্যুতের চাহিদা আনুমানিক কত মেগাওয়াট হবে ; এবং

(খ) এ-সময় পর্যন্ত কত মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য বিদ্যুৎ পর্ষদ, ডি. পি. এল. এবং সি. ই. এস. সি. এলাকায় ১৯৯৭ সাল নাগাদ বিদ্যুতের আনুমানিক সর্বোচ্চ (পিক) চাহিদা হবে ৩১৭৮ মেগাওয়াট।

(খ) ঐ সময় পর্যন্ত রাজ্য বিদ্যুৎ পর্ষদ, ডি. পি. এল. পঃ বঃ বিদ্যুৎ উন্নয়ন নিগম এবং সি. ই. এস. সি.-এর সম্মিলিত বিদ্যুৎ উৎপাদনের আনুমানিক সর্বোচ্চ পরিমাণ হবে ২৭২৫ মেগাওয়াট।

## কুটিরজ্যোতি ও লোকদীপ প্রকল্প

*৪৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৮) **শ্রী এস. আর. দাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫ সালের ৩১শে মার্চ পর্যন্ত কুটিরজ্যোতি ও লোকদীপ প্রকল্পের মাধ্যমে কতগুলি তফসিলি জাতি ও তফসিলি উপজাতি সম্প্রদায়ের লোকের বাড়িতে বিদ্যুৎ-সংযোগ দেওয়া হয়েছে (পৃথকভাবে) ; এবং

(খ) উক্ত প্রকল্পগুলি এখনও চালু আছে কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শুরু থেকে ৩১. ৩. ৯৫ পর্যন্ত এই প্রকল্পের অধীনে ৬৮,০৯৭টি বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে।

(খ) হ্যাঁ, আছে।

## গোপীবল্লভপুরে বৈদ্যুতিক সাব-স্টেশন

*৪৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৯) **শ্রী সুভাষচন্দ্র সরেন ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নয়াগ্রাম বিধানসভা এলাকার গোপীবল্লভপুরে যে বৈদ্যুতিক সাব-স্টেশন নির্মাণের জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে, সেই সাব-স্টেশনের কাজ কবে নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যায় ; এবং

(খ) ঐ বৈদ্যুতিক সাব-স্টেশনের কাজের অগ্রগতির ক্ষেত্রে বাধা কোথায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুরে সাব-স্টেশন নির্মাণের জন্য জমি উন্নয়ন এবং অন্যান্য সিভিল কাজকর্ম চলতি আর্থিক বছরে হাতে নেওয়া হবে। প্রয়োজনীয়

অর্থের সঙ্কুলান হলে ১৯৯৬-৯৭ সালে এই সাব-স্টেশনটি চালু করার পরিকল্পনা আছে।

(খ) অর্থ যোগানের সমস্যা ছাড়া উক্ত সাব-স্টেশনটি নির্মাণ কাজের ব্যাপারে বা অগ্রগতির ব্যাপারে এখন পর্যন্ত কোনও সমস্যা দেখা দেয়নি।

## নদীয়া জেলায় বিদ্যুৎ পরিবহন

*৪৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫২) **শ্রী কমলেন্দু সান্যাল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নদীয়া জেলার বিদ্যুৎ পরিবহন ব্যবস্থা প্রায়ই বিপর্যস্ত হয়ে পড়ছে ;

(খ) সত্যি হলে, এর কারণ কি ; এবং

(গ) বিদ্যুৎ ব্যবস্থা উন্নত করার জন্য কি-কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। তবে আকস্মিক কোনও ঘটনার ফলে বিদ্যুৎ সরবরাহে ব্যাঘাত হতে পারে।

(খ) কোনও কোনও জায়গায় লো-ভোল্টেজের সমস্যা আছে। এপ্রিল '৯৫-এ ধরমপুর ১৩২/৩০ কে. ভি. ক্ষমতা সম্পন্ন দুইটি ট্রান্সফরমার হঠাৎ বিকল হয়ে পড়েছিল, বর্তমানে ঠিক আছে।

(গ) নিম্নে লিখিত ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

১। কল্যাণী ১৩২/৩৩ কে. ভি. সাব-স্টেশনে তৃতীয় ৩১.৫ এম. ভি. ট্রান্সফরমার স্থাপন।

২। রানাঘাট ১৩২ কে. ভি. সাব-স্টেশনে দুটি ৩১.৫ এম. ভি. ১৩২/৩৩ কে. ভি. ট্রান্সফরর্মার এবং তিনটি ৫ এম. ভি. এ. ৩৩/১১ কে. ভি. ট্রান্সফরমার স্থাপনের মাধ্যমে ৩৩ কে. ভি. বিদ্যুৎ সরবরাহের আরও সুযোগ সৃষ্টি। এই ব্যবস্থার মাধ্যমে চাকদহ—আড়ংঘাটার বহু গ্রাহক উপকৃত হবেন ; সাথে সাথে কৃষ্ণনগরে ৬৬ কে. ভি. শক্তিতে আরও বিদ্যুৎ সঞ্চালন করা যাবে।

বগুলা ৬৬ কে. ভি. সাব-স্টেশনে আরও তিনটি ৫ এম. ভি. এ. ৬৬/১১ কে. ভি. ট্রান্সফরমার স্থাপনের দ্বারা ৩০ কে. ভি. শক্তির source এর ব্যবস্থা করা যাবে।

৩। এই আর্থিক বৎসরেই দেবগ্রাম ১৩২ কে. ভি. সাব-স্টেশনে দ্বিতীয় ২০ এম. ভি. এ. ট্রান্সফরমার চালু হবে বলে আশা করা যায়।

৪। কৃষ্ণনগরের ভতিজাঙ্গলা পঞ্চায়েত অধীন স্থানে একটি ২২০/১৩২/৩৩ কে. ভি. সাবস্টেশন স্থাপন, এই সাবস্টেশনটি চালু হলে সমগ্র নদীয়া জেলার বিদ্যুৎ সরবরাহের ব্যাপক উন্নতি হবে।

### বীরসিংহ গ্রামে সাব-স্টেশন

*৪৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯৫) **শ্রী রতনচন্দ্র পাখিরা** ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার ঘাটাল থানা এলাকার বীরসিংহ গ্রামে ১৩২ কে. ভি. সাব-স্টেশন স্থাপনের পরিকল্পনা আছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ কাজটি শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর জেলার ঘাটাল-এ একটি ১৩২/৩৩/১১ কে. ভি. সাবস্টেশন তৈরির পরিকল্পনা আছে, তবে সেটি বীরসিংহ গ্রামেই হবে কিনা তা স্থান নির্বাচন চূড়ান্ত হলে বলা যাবে।

(খ) উক্ত সাবস্টেশনটি স্থাপনের জন্য উপযুক্ত জমি অধিগ্রহণ করার পর প্রকল্পটির কাজ শুরু করা সম্ভব হবে।

### উলুবেড়িয়া থানা এলাকায় বৈদ্যুতিকরণ

*৪৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *২০১১) **শ্রী রাজকুমার মন্ডল** ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

উলুবেড়িয়া থানার অধীনে যে সমস্ত মৌজা বৈদ্যুতিকরণের জন্য সার্ভে হয়েছিল, সেই মৌজাগুলির বৈদ্যুতিকরণের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হাওড়া জেলা পরিষদ ঐ জেলার উলুবেড়িয়া থানার অধীন ছয়টি (৬টি) মৌজাকে নিবিড়ীকরণের জন্য চিহ্নিত করেছে। ঐ কাজ ১৯৯৫-৯৬ সালে হাতে নেওয়া হবে বলে আশা করা যায়।

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার ঃ** আমি শুধু একটু দৃষ্টি আকর্ষণ করতে চাই, দেড় পাতা, দু পাতা অ্যাডজোর্নমেন্ট মোশন আজকাল দেওয়া হচ্ছে। ইদানিংকালে যেহেতু আমি পড়তে দিই সেই জন্য দেড়, দু পাতা করে অ্যাডজোর্নমেন্ট মোশন দেওয়া হচ্ছে, অ্যাডজোর্নমেন্ট মোশন শর্ট ফর্মে নিয়ে আসতে হবে, সেই সিস্টেমে লিখতে হবে। এই রকম যদি ভবিষ্যতে হয় তাহলে আমি বন্ধ করে দেব।

Today I have received three notices of Adjournment Motions. The first one is from Shri Abdul Mannan on the subject of the reported attack on the supporters of opposition party after the election to the Municipalities and Calcutta Municipal Corporation. The second one is from Dr. Manas Bhunia on the subject of the reported outrage on the persons belonging to the scheduled castes and scheduled tribes who are not the supporters of the ruling party and the third one is from Shri Saugata Roy on the subject of the reported murder of one Congress(I) worker at Haridebpur in Behala on 14.7.95.

The subject matters of the Motions do not call for adjournment of the business of the House. Regarding the first Motion, it is not in proper manner; as such it is out of order. As regards the other two, the members may call the attention of the Ministers concerned through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to the Motions.

One member may, however, read out the text of the Motion.

**Shri Saugata Roy :** Sir, this Assembly do now adjourn its business to discuss, a definite matter of urgent public importance and of recent occurrence namely ;

That the CPI (M) is indulging in large scale violence even after CMC elections. One Congress (I) worker was murdered in Haridebpur in Behala on Friday, 14th July, 1995.

There was a bomb attack on the house of the PCC(I) president on the evening of 14th July. There has been sporadic attacks, threats, intimidations of Congress (I) workers all over the city.

That the CPI (M) is also threatening honest and impartial police officers including the O.C. of the Entally P. S.

That the above atrocities must be stopped, otherwise the Congress will launch large scale movement including Bangla bandh.

## Calling Attention to Matters Of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received five notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | Name |
|---|---|
| i) Alleged murder of one Ranen Dutta, alias Paltu, a Congress (I) worker at Haridevpur, Behala on 14. 7. 95. | Shri Abdul Mannan. |

| Subject | | Name |
|---|---|---|
| ii) Reported assault of three foreigners including 4 officials of Balagarh Thermal Power Plant at Nilaganj, North 24-Parganas on 14. 7. 95 by a mob. | : | Shri Sanjib Kumar Das. |
| iii) Reported trouble in the construction work of Salbani Mint in Midnapore district. | : | Dr. Manas Bhunia. |
| iv) Reported erosion at villages of the Par Bhaluka and Chandpur under Harishchandrapur P. S. of Malda district. | : | Shri Birendra Kumar Moitra. |
| v) Reported attack on house of the P.C.C. President on 14. 7. 95. | : | Shri Saugata Roy. |

I have selected the notice of Shri Sanjib Kumar Das on the subject of reported assault of three foreigners including four officials of the Balagarh Thermal Power Plan at Nilaganj, North 24-Prgs. on 14.7.95 by a mob.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 20th July, 1995.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Eleventh Report of the Subject Committee on Power and Commerce and Industries, 1994-96

**Shri Santasri Chatterjee :** Sir, I beg to present the Eleventh Report of the Subject Committee on Power and Commerce and Industries, 1994-96 on the Ahmedpur Sugar Mill.

### Presentation of the Twelfth Report of the Subject Committee on Power and Commerce and Industries, 1994-96, on Pre-Budget Scrutiny

**Shri Santasri Chatterjee :** Sir, I beg to present of the Twelfth Report of the Subject Committee on Power and Commerce and Indus-

tries, 1994-96, on Pre-Budget Scrutiny of the Departments of Power and Commerce and Industries.

### Presentation of the Final Report of the Ad-Hoc Committee on The Questions of Subject Committees

**Shri Partha De :** Sir, I beg to present the Report of the Final Report of the Ad-Hoc Committee on The Questions of Subject Committees.

**Mr. Speaker :** On this report, I believe, Shri Partha De wants a debate. But the Leader of the Opposition is not present here. The reports on the questions of Subject Committees are very important. The reports, by this time, must have been circulated to all the members. After the members have read it, the date will be fixed for discussion on this report. But that cannot be done before the First week of August, 1995. Because, we have to pass the budgets. And time cannot be allotted at the moment. We will sit in the meeting of the Business Advisory Committee to fix the date and time. However, Mr. Partha De you can formally move a motion.

**Shri Partha De :** Sir, I beg to move that there should be a discussion on this Report.

**Mr. Speaker :** All right. Now Mention Cases.

## MENTION CASES

**শ্রী বিমল মিস্ত্রি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা এলাকার লাগোয়া বারুইপুর এর কতকগুলি অঞ্চলে গত পৌরসভার নির্বাচনের আগে থেকেই ধারাবাহিকভাবে একটা সন্ত্রাসের সৃষ্টি করা হচ্ছে। এটা করা হচ্ছে কংগ্রেসিদের দ্বারা। গত ২০. ৪. ৯৫ তারিখে আমাদের পারটি পঞ্চায়েত সদস্য, পার্টি সদস্য আহাতালি নস্করকে কংগ্রেসি গুন্ডারা হত্যা করে। [******]

**মিঃ স্পিকার ঃ** আমি একাধিকবার বলেছি যে কোনও মেম্বার এর নামে অভিযোগ আনতে হলে তাকে নোটিশ দিতে হবে। ওর নাম বাদ যাবে। আপনি তো নোটিশ দেননি। কাজেই এইগুলো সব বাদ যাবে। একটা প্রসিডিওর তো মানতে হবে। মেম্বারের বিরুদ্ধে কিছু বলতে গেলে তাকে নোটিশ দিতে হয়।

**শ্রী বিমল মিস্ত্রি ঃ** বেশ, আমি তাহলে স্থানীয় বিধায়ক হিসাবে বলছি।

**মিঃ স্পিকার ঃ** না, সেটা হয় না। একজন মেম্বারের বিরুদ্ধে বলতে গেলে তাকে ডিফেন্ড করার সুযোগ দিতে হয়। কাজেই স্থানীয় বিধায়ক হিসাবেও বলতে পারবেন না। তার

---

Note : * Expunged as ordered by the Chair.

বিরুদ্ধে বলতে গেলে তাকে প্রোটেক্ট করার সুযোগ দিতে হয়। এই ভাবে কোনও একজন মেম্বারের অনুপস্থিতিতে তার বিরুদ্ধে কোনও অ্যালিগেশন আনা যায় না।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ব্যাঙ্কগুলো রাষ্ট্রায়ত্ত হবার পর থেকে, বিশেষ করে ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গের পরিবর্তিত রাজনৈতিক পরিস্থিতির পরিপ্রেক্ষিতে গ্রামীণ কৃষকদের কৃষি ঋণ এবং বেকার যুবক-যুবতীদের স্বনিযুক্তি প্রকল্পে সাহায্য করার একটা বিশেষ ভূমিকা গ্রহণ করেছিল। চাষের জন্য কৃষকরা এবং স্বনিযুক্তি প্রকল্পে বেকার ছেলে-মেয়েরা অল্প সুদে দীর্ঘদিন ধরেই ঋণ গ্রহণ করছিল। কিন্তু বিগত ২/৩ বছর ধরে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলো এই দুটো ক্ষেত্রে তাদের ভূমিকা সঠিকভাবে পালন করছে না। কৃষকদের ঋণ দিচ্ছে না, ফলে তারা আবার মহাজনদের কাছে যেতে বাধ্য হচ্ছে। রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলোই তাদের বাধ্য করাচ্ছে। আমরা দেখছি স্বনিযুক্তি প্রকল্পে রাজ্য সরকারের ভরতুকির টাকা পড়ে আছে ব্যাঙ্ক ঋণ শোধ করে না এই অজুহাত দেখিয়ে বেকারদের সেই প্রকল্পে ঋণ দিচ্ছে না। অথচ আমাদের কাছে যথেষ্ট প্রমাণ আছে যে, এই প্রকল্পে গরিব বেকার যুবক-যুবতীরা সঠিক সময়েই বেশির ভাগ ক্ষেত্রে ঋণের টাকা শোধ করেছে এবং করছে। বরং আমরা এটা ভাল করেই জানি যে, গ্রামীণ ধনীরাই ব্যাঙ্কের টাকা শোধ দেয় না। তা ছাড়া ব্যাঙ্ক আমানতের শতকরা ৭০ ভাগ টাকাই হচ্ছে নিম্নবিত্ত এবং মধ্যবিত্ত মানুষদের এবং শতকরা ৩০ ভাগ টাকা ধনীদের অথচ নিম্নবিত্ত এবং মধ্যবিত্তদের টাকা ধার না দিয়ে ব্যাঙ্কগুলো ধনীদেরই টাকা ধার দিচ্ছে। কৃষি ঋণ এবং স্বনিযুক্তি প্রকল্পে যাতে ব্যাঙ্কগুলো যথাযথভাবে ঋণ দান করে তার জন্য আমি বিষয়টির প্রতি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাকে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অনেক টালবাহানার পর, অনেক আন্দোলনের পর পশ্চিমবাংলার প্রাক্তন অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র কমিশনের সুপারিশ অনুযায়ী পশ্চিমবাংলায় পঞ্চম শ্রেণী থেকে ইংরাজি চালু করা হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, "এ স্টেপ টু লার্নিং ইংলিশ ফর ক্লাস-ফাইভ" এই বইটি কোন কমরেড লিখেছিলেন তা আমি জানি না। সেই কমরেড না জানেন ইংরাজি, না জানেন বাংলা। ইংরাজি বানান ভুল, এমন কি বাংলা বানানও পর্যন্ত ভুল আছে। মাননীয় স্পিকার স্যার, আপনার অবগতির জন্য জানাচ্ছি, এই বইটির একটা জেরক্স কপি করেও আমি এনেছি। বইটিতে আছে, "শিক্ষক-শিক্ষিকাদের প্রতি এ২ সম্বন্ধে দু-চার কথা"। প্রথম লাইনে ইংরেজির বানান হচ্ছে 'ঈংরেজি'। তার পরে ইংরেজি। তারপরেও 'ইংরেজি'। তার পরে 'ঈংরেজি'। একথা কি সুস্পষ্টভাবে প্রতীয়মান হয় না—যে কমরেড এই বইটি লিখেছিলেন, তিনি বাংলা বোঝেন না এবং ইংরাজি শব্দটির বাংলা বানানও জানেন না। কোথায় 'ই' হবে আর কোথায় 'ঈ' হবে—বাংলা এবং ইংরাজি বানান কি হবে সেটাও জানেন না। এই বইটিতে ইংরাজি বানান ৫টি জায়গায় ভুল আছে। তাকে এই বইটি লিখতে দিয়ে খুবই

অন্যায় করা হয়েছে। যারা পশ্চিমবাংলায় শিক্ষা জগতে বিপ্লব আনবেন বলে ভাবছেন, যে সমস্ত শিক্ষক মহাশয়গণ শিক্ষার মানের উন্নতি নিয়ে ভাবনা-চিন্তা করছেন তারা এই কমরেডকে বইটি লিখতে দিয়ে শিশুদের মাথা খাচ্ছেন। আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, যিনি এই বইটি লিখেছেন তার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী মহঃ আনসারুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, এ বারের মাধ্যমিক পরীক্ষায় শতকরা ৬৮ জন ছাত্র-ছাত্রী পাশ করেছে। আমরা সবাই খুশি। কয়েকদিন আগে বিধানসভায় আলোচনা হয়েছিল, প্রথম ২০ জন ছাত্র-ছাত্রীকে বিধানসভায় অভ্যর্থনা জানানো যায় কিনা ইত্যাদি। কিন্তু তবুও আমি বলতে চাই, আমরা যখন পশ্চিমবাংলার শিক্ষাব্যবস্থাকে জনমুখী শিক্ষা ব্যবস্থায় পরিণত করতে যাচ্ছি—শহরাঞ্চলে কি অবস্থা তা আমি জানি না—কিন্তু গ্রামাঞ্চলের মাধ্যমিক স্কুলগুলিতে শিক্ষক-শিক্ষিকার অভাব অনেক। এক-একটা স্কুলে ৪/৫ জন করে শিক্ষক-শিক্ষিকা নেই। ১ জন শিক্ষক ও শিক্ষিকা যদি রিটেয়ার হন, ৩/৪ বছর সময় লাগে তার পদ পূরণ করার জন্য। কাজেই আমি মনে করি, এই শিক্ষা ব্যবস্থার আরও উন্নতি ঘটাতে গেলে প্রয়োজনভিত্তিক আরও শিক্ষক-শিক্ষিকা নিয়োগ করা প্রয়োজন। কারণ, এটা আমরা বুঝেছি, বিত ১৮ বছর ধরে যা আমরা চেয়েছিলাম—শিক্ষা ব্যবস্থাকে জনমুখী শিক্ষা ব্যবস্থায় পরিণত করতে সেটা পশ্চিমবাংলার মানুষ আমাদের কথা বুঝেছেন এবং অভিভাবকরাও বুঝেছেন। কিন্তু শিক্ষক-শিক্ষিকার অভাব যদি পূরণ করা যায় তাহলে আগামী দিনে মাধ্যমিক পরীক্ষার ফলাফল আরও ভাল হবে এবং আমাদের রাজ্যের আরও মুখোজ্জ্বল হবে সারা ভারতবর্ষের মানুষের কাছে এবং সারা বিশ্বের কাছে। তাই আমি প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, শিক্ষক-শিক্ষিকার অভাব যা রয়েছে সেটা দূরীকরণের জন্য আন্তরিক প্রচেষ্টা এবং কার্যকর ব্যবস্থা গ্রহণ করবেন এই আশা রাখছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার তেহট্ট থানার কুলগাছি গ্রামের তেহট্ট থানার ওসির প্রত্যক্ষ মদতে সি. পি. আই. এম. সমাজবিরোধী এই কুলগাছি গ্রামে, এস. ইউ. সি. আই. অধ্যুষিত এই গ্রামে গত ১০ জুলাই থেকে এক ভয়াবহ পৈশাচিক সন্ত্রাস বা বাড়িঘর লুঠপাট এবং নারীদের উপর ভয়াবহ নির্যাতন চালাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর একটা ব্যাকগ্রাউন্ড আছে। এই নদীয়া জেলায় পাশাপাশি তিনটি গ্রামপঞ্চায়েতেই গতবার আমরা জিতেছি। নানা অছিলায় এখানে আক্রমণ হচ্ছে এবং এর পিছনে ওসির মদত আছে। গত ১৭ই ডিসেম্বর এই কুলগাছি গ্রামে আমাদের একজন কর্মী গিয়াসুদ্দিন মন্ডলকে হত্যা করা হয়েছে। সেই হত্যাকারিকে ওসি গ্রেপ্তার করা দূরে থাক, ওসি সেই হত্যাকারিকে গাড়িতে করে নিয়ে ঘুরে বেড়াচ্ছেন এবং তারই নেতৃত্বে ওই গ্রামের উপর আক্রমণ হচ্ছে। গত ১০ই জুলাই থেকে এইভাবে আক্রমণ হচ্ছিল। ১০, ১১ তারিখ পর্যন্ত পুলিশ কোনও পদক্ষেপ নয়নি। শেষ পর্যন্ত মানুষ মরিয়া হয়ে রুখে দাঁড়ায় এবং সেই গণরোষের সামনে দুজন মারা

যায় এবং দুজনের মৃত্যুর কারণ কিন্তু এই তেহট্ট থানার ওসি। ওই ওসির বিরুদ্ধে ব অভিযোগ আছে। যেমন—থানার লক আপের মধ্যে হত্যা করেছে এবং কৃষ্ণনগর এর চিফ জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট তার পদের অপব্যবহার এবং কোর্টের আদেশ অমান্য করার অপরাধে তাকে নন-বেলের কেসের আসামী করে তাকে ডাকিয়ে এনেছিলেন তখন সেখানে ওসি যখন উপস্থিত হয়, তখন তাকে জনসমক্ষে তার বেল্ট খুলে নেওয়া হয়। টুপি খুলে নেওয়া হয় এবং এইভাবে ওসির বিরুদ্ধে চার্জ আনা হয়। তা ছাড়া এই যে কুলগাছি গ্রামে অত্যাচার হচ্ছে, তার জন্য আমি পরদিন যাব বলে রাইটার্সকে জানিয়েছিলাম। তখন ওখানে আমাদের পার্টির পক্ষ থেকে ওখানে জানিয়ে দেওয়া হয়েছিল এস. পি. ডি. এম.-কে যে, ওখানে শনিবার দেবপ্রসাদবাবু যাচ্ছেন। তখন ওখানে এস. পি. বলেছেন যে, দেবপ্রসাদবাবু যেন না আসেন এবং তাকে এখানে যেন আসতে নিষেধ করে দেওয়া হয়। সেখানে যদি দেবপ্রসাদবাবু যান এবং সি. পি. আই. এম. কর্মীরা তাকে যদি পেটায় তাহলে পুলিশ তার কোনও দায়িত্ব নেবে না। অ্যাডমিনিস্ট্রেশন তার দায়িত্ব নেবে না। কাজেই স্যার, আমরা কোনও রাজত্বে বাস করছি? এস. পি. স্টেটমেন্ট দিয়েছে যে, কুলগাছি গ্রামে যে গন্ডগোল হয়েছে তাতে সি. পি. এমের কোনও ইন্ধন ছিল না। স্যার, অ্যাডমিনিস্ট্রেশন যদি এই রকম পক্ষপাতদুষ্ট হয় তাহলে কি হবে? ওসির বিরুদ্ধে এই রকম বহু অভিযোগ আছে। তাই ওসির বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের জন্য এবং পুলিশ যাতে নিরপেক্ষ আচরণ করে তার জন্য স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। এই রকম যদি ঘটনা ঘটে তাহলে পশ্চিমবাংলায় কি করে আইনের রাজত্ব স্থাপন হবে? তাই আমি ওসিকে বরখাস্ত করার জন্য এবং ব্যবস্থা নেওয়ার জন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সংবাদপত্রের মাধ্যমে আমরা দেখলাম যে, মালদা জেলার কেন্দ্রীয় সেন্ট্রাল ব্যাঙ্ক লিমিটেড আবার ৩ লক্ষ টাকার তছরূপ হয়েছে। ইতিপূর্বে ২ বার ঐ ব্যাঙ্কে অনুরূপ তছরূপ হয়েছে।

একবার ১০ লক্ষ টাকা আরেক বার ২ লক্ষ টাকা। এ. আর. সি. এস. পদমর্যাদার একজন অফিসার সেখানে চিফ একজিকিউটিভ অফিসারের দায়িত্বে আছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাই যে যারা দোষী ব্যক্তি তারা শাস্তি পায়নি। প্রতি বছর তছরূপের ঘটনা ঘটছে, ১০ বছর ধরে এই একই জিনিস চলছে, যারা এগুলো করছে তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। যারা দোষী তাদের চাকরি যায় না। আমি মাননীয় মন্ত্রীকে বলছি, মালদায় এ. আর. সি. এস. পর্যায়ের অফিসার সি. ই. ও. আছেন, তাকে এতদিনেও সাসপেন্ড করা হয়নি। যাদের জন্য এই ঘটনা ঘটছে তাদের বিরুদ্ধে কলকাতা থেকে অফিসার পাঠিয়ে তদন্ত করা হোক এবং বার বার জেলার সমবায় ব্যাঙ্কগুলিতে এই একই ঘটনা ঘটার ফলে সমবায় আন্দোলনের উপর এক বিরূপ প্রতিক্রিয়ার সৃষ্টি হচ্ছে। আমি মাননীয় মন্ত্রীকে সবিনয়ে জানাচ্ছি যাতে অবিলম্বে এ ব্যাপারে ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** (নট প্রেজেন্ট।)

**শ্রী ব্রহ্মময় নন্দ :** (নট প্রেজেন্টে।)

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী এবং মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি মানবিক বিষয়ে। কলকাতার বুকে কর্পোরেশন প্লেস ফুটনানি চেম্বার বিল্ডিং-এ বারুকা ব্লাড ব্যাঙ্ক এবং প্রভুদয়াল আগরওয়াল ইনস্টিটিউট ফর রিসার্চ ইন হেমাটোলজি এই দুটি সংস্থাকে এক করে বিগত প্রায় ১০-১২ বছর ধরে তারা কাজ করছিলেন। প্রখ্যাত চিকিৎসক এবং হেমাটোলজিস্ট দিলীপ ভট্টাচার্য ১৮ জন ব্লাড ব্যাঙ্ক স্টাফ, ১১ জন প্রভুদয়াল রিসার্চ ইনস্টিটিউটের, ভেরুকা পাবলিক ওয়েলফেয়ার ট্রাস্টের ৫ জন এবং অন্যান্য জায়গা থেকে কিছু লোক নিয়ে সার্বিকভাবে ৩৫-৪০ জন ডাক্তার, সুদক্ষ কর্মচারি নিয়ে এই সংস্থাটি কাজ করত। কেন্দ্রীয় সরকারের লক্ষ লক্ষ টাকা, আন্তর্জাতিক সেবা সংস্থার কয়েক লক্ষ টাকা এইডসের বিভিন্ন ইনভেস্টিগেশন এবং চিকিৎসার জন্য কয়েক লক্ষ টাকা, পরীক্ষা-নিরীক্ষা এবং রিসার্চ ওয়ার্কের জন্য লক্ষ লক্ষ টাকা, এছাড়া হিমোফিলিয়া, থ্যালাসেমিয়া এই সমস্ত রোগের বিশেষ চিকিৎসার জন্য এই ট্রাস্ট এবং ব্লাড ব্যাঙ্ক গড়ে উঠেছিল। বহু মানুষ অকাতরে সাহায্য করেছেন এখানে ইনকাম ট্যাক্স ৮০(জি) সেকশনে বাদ পড়েছে। ফলে বহু সহযোগিতা এবং সাহায্য পেয়ে থাকেন এই সংস্থা। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এখানকার কর্তৃপক্ষ ৭ই জুন হঠাৎ করে, কোনও আলোচনা না করে ব্লাড ব্যাঙ্ক বন্ধ করেছেন, রিসার্চ ইনস্টিটিউশন বন্ধ করেছেন। ডাক্তার আশা রাওয়ের নামে এক ভদ্রমহিলাকে সামনে রেখে একটি বিশেষ চক্র যারা জার্মানি, লন্ডন, আমেরিকা থেকে বহু টাকা অর্থ সাহায্য নিয়ে, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে লক্ষ লক্ষ টাকা নিয়ে এসে এই টাকা তছরূপ করার চক্রান্তে লিপ্ত হয়েছে তারা এই সংস্থাকে বন্ধ করে দিয়েছে। একাধিক ডাক্তার, কর্মচারী বেকার হয়েছেন, আরেকদিকে বহু দরিদ্র মানুষ যারা ব্লাড দান করেন, ব্লাড ডোনার, তাদের যে কার্ড তাদের লেজিটিমেট ক্লেইম—রক্ত পাওয়ার ক্ষেত্রে এবং থ্যালাসেমিয়ার বাচ্চা বাচ্চা ছেলে-মেয়ে যারা এখানকার সঙ্গে ১০ বছর ধরে যুক্ত, তারা অনেকে প্রতি বছর, কেউ কোয়ার্টারলি, কেউ মান্থলি রক্ত নিত, তারা রক্ত পাচ্ছে না। বালানন্দ বহ্মচারী ইউনিটেও আজকে রক্ত পাচ্ছে না। এই নৃশংস, জঘন্য ক্রিমিনাল অফেন্স এখানকার কর্তৃপক্ষ করছেন, ভারুকা ব্লাড ব্যাঙ্কের বিরুদ্ধে রাজ্য সরকারকে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করতে হবে। ইতিমধ্যে লেবার কমিশনার একটা মিটিং ডেকেছেন। আজকে সেই মিটিং চলছে। আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীকে বলব জনগণের স্বার্থে থ্যালাসেমিয়া, হিমোফিলিয়া রোগীদের স্বার্থে তিনি যেন অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করেন।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আইন ও বিচারমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার দাঁতন বিধানসভার অন্তর্গত দাঁতন এলাকার মানুষের অসুবিধার কথা চিন্তা করে বেশ কয়েক বছর আগে বিচার বিভাগ একটা ফৌজদারি আদালত মুনসেফ আদালত গঠন করা হয়। আজকে দীর্ঘ দিন ধরে এই ফৌজদারি আদালত নামেই চলতে দেখা যাচ্ছে। মুনসেফ আদালতে সকালের দিকে দেওয়ানি আদালত চলছে এবং ১২টার পর ফৌজদারি আদালত চলছে। এখানে লক আপের কোনও ব্যবস্থা নেই, ফৌজদারি আদালতের জন্য আলাদা করে বিচারপতি নিয়োগ করা হয়নি। এই এলাকায় যে সমস্ত ফৌজদারি কেস আসে সেইগুলিকে মেদিনীপুরের এস. ডি. জে.-এর আদালতে পাঠিয়ে দেওয়া

হয় এবং আবার সেই মামলা ট্রান্সফার হয়ে দাঁতনের সেই তথাকথিত আদালতে চলে আসে। এই নিয়ে প্রচন্ড টালবাহনা চলে মুনসেফ কোর্টে দেওয়ানি আদালত সারা দিন দেখার পর সেই বিচারপতি ফৌজদারি আদালত পরিচলনা করেন। এই ব্যাপারে আমি বহুবার মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি এবং বলেছি এই ফৌজদারি আদালতে বিচারপতি নিয়োগ করা হোক, লক আপের ব্যবস্থা করা হোক এবং প্রয়োজনীয় ঘরের ব্যবস্থা করা হোক। এই এলাকার মানুষের আগে যে কষ্ট ছিল এখন কষ্ট আরও বেড়ে গেছে। একবার মেদিনীপুর আদালতে যায় আবার সেটা ট্রান্সফার হয়ে দাঁতন আদালতে চলে আসে। এই এলাকার মানুষের স্বার্থে আমি পুনরায় মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই ফৌজদারি আদালতের জন্য আলাদা করে বিচারপতি নিয়োগ করা হয়, প্রয়োজনীয় সংখ্যক ঘরের ব্যবস্থা করা হয় এবং লক আপের ব্যবস্থা করা হয় তার জন্য তিনি যেন প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রী এবং শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে, গত ৮ই জুন থেকে হুগলির শেওড়াফুলিতে দিল্লি রোডের ধারে ওরিয়েন্ট স্টিল কোম্পানি বন্ধ হয়ে রয়েছে। গত দেড় মাস ধরে এই কারখানাটি বন্ধ থাকার ফলে এই কারখানার ৮০০ শ্রমিক বেকার হয়ে রয়েছে। এই কারখানার মালিক মিঃ এন. কে. রাজগোরিয়া এর আগে দু-তিন বার এই কারখানা বন্ধ করে দিয়েছিল। এই কারখানার মালিকের এতই ঔদ্ধত্য যে রাজ্য সরকারের কোনও মন্ত্রী ডাকলে কথা শোনেন না, সরকারি কোনও আমলা ডাকলে তার কথা এড়িয়ে চলেন। এখানকার বহু শ্রমিক অনাহারে দিন কাটাচ্ছে। যে দু-তিনবার কারখানা বন্ধ হয়ে গিয়েছিল চুক্তি করে সেই কারখানা আবার খোলানো হয়েছিল। এই শ্রম বিরোধী মানসিকতা সম্পন্ন মালিক, ঔদ্ধত্যের বসে আবার এই কারখানা বন্ধ করে দিয়েছে। ৮০০ শ্রমিক বেকার হয়ে রয়েছে। এই ব্যাপারে আমি শ্রমমন্ত্রী এবং শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই কারখানা খোলার ব্যবস্থা করুন এবং এই মালিককে প্রয়োজন হলে গ্রেপ্তার করুন তাঁর শ্রমবিরোধী নীতির জন্য এবং তার কৈফিয়ত চান।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, গত ৭ই জুলাই বারুইপুর থানার অন্তর্গত বেগমপুর গ্রামে ৩ জনকে মৃত অবস্থায় পাওয়া যায়, এই ব্যাপারে সংবাদপত্রে কোথাও কোথাও বেরিয়েছিল আত্মহত্যা বলে। আমার কাছে এই ব্যাপারে নির্দিষ্ট খবর আছে—যে তিন জন মারা গেছে তারা হল গৌরহরি সর্দ্দার, সারথি সর্দ্দার এবং নিলীমা সর্দ্দার। প্রথম জনের বয়স ৩০ বছর, স্ত্রী সারথির বয়স ২৫ বছর এবং নিলীমার বয়স ৪ বছর। সংবাদপত্রে বার হয়েছে দারিদ্রের জন্য মারা গেছে। আমার কাছে মৃতের ছবি আছে। এই মৃতের গায়ে অনেক আঘাতের দাগ আছে। এই ব্যাপারে গৌরহরি সর্দ্দারের মা সুহাসিনী সর্দ্দারকে গ্রেপ্তার করা হয়েছে। আরও যে দু ভাই আছে তাদের বিরুদ্ধে সাথীর ওই থানায় কমপ্লেন করেছে। এই দু ভাইয়ের নাম হল জগাই সর্দ্দার এবং নিতাই সর্দ্দার। এখন বারুইপুর থানা থেকে জোর করা হচ্ছে এবং সেই ভাই-এর উপর চাপ সৃষ্টি করা হচ্ছে ওই কেস তুলে নেবার জন্য। কিন্তু প্রথমে থানা বলেছিল আত্মহত্যা।

আমার কাছে ছবি আছে, দেখাব, কত জায়গায় আঘাতের দাগ আছে এবং রক্ত পড়ছে। অন্ততপক্ষে ১২টি জায়গায় গায়ে আঘাতের দাগ আছে। তারপর তাকে ফোর্স করা হয়েছে বিষ খেয়ে আত্মহত্যা করার জন্য। তারপর মেয়ের ভাই অপরাধীদের বিরুদ্ধে থানায় কমপ্লেন করলেও বারুইপুর থানা থেকে অপরাধী দুজনকে গ্রেপ্তার করেনি. জগাই সর্দার এবং নিতাই সর্দার গ্রামে ঘুড়ে বেড়াচ্ছে, তাদের পেছনে রাজনৈতিক দলের প্রভাব আছে বলে। না হলে এমন নৃশংস ঘটনার পরেও কেমন করে বলে কেস তুলে নাও? আপনার মাধ্যমে পুলিশ দপ্তর এবং পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি—যারা এরকম পাশবিক অত্যাচার করেছে, যাদের বিরুদ্ধে স্পেসিফিক কমপ্লেন আছে, তাদের গ্রেপ্তার করতে হবে, তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনার মাধ্যমে এই সভাকে জানাতে চাই, যে, কর্পোরেশন নির্বাচনে সি. পি. এম. নৈতিকভাবে পরাজিত হওয়ার পর ঝুনুর সমর্থনে বোর্ড গঠনের চেষ্টা করে। পরে তারা সন্ত্রাস অব্যাহত রেখেছে সারা কলকাতায়। গত শুক্রবার, ১৪-ই জুলাই তারা নরেন দত্ত, (পল্টু) বলে একটা ছেলেকে হরিদেবপুরে নৃশংস ভাবে খুন করেছে। ১১৫ নং ওয়ার্ডে দীর্ঘ ১৫ বছর পরে কংগ্রেস জিতেছে। আঁততায়ীরা এসে পল্টুর চোখে লঙ্কার গুঁড়ো দেয় এবং পেটে গুলি করে হত্যা করে। পল্টু একা একটা বাড়িতে থাকত। এই নৃশংস হত্যার প্রতিবাদে হরিদেবপুরে ইতিমধ্যেই বন্ধ পালিত হয়েছে এবং কংগ্রেসের সমস্ত নেতা, নেত্রী এবং কাউন্সিলররা সেই ঘটনাস্থলে গিয়েছেন। আজ কোন অবস্থায় আইন শৃঙ্খলা এসেছে? পল্টুর এই নৃশংস হত্যাকান্ড সি. পি. এম.-এর মদতে ও নির্দেশে হয়েছে। এবং সেইদিন রাত্রিবেলা প্রদেশ কংগ্রেস সভাপতি শ্রী সোমেন মিত্রের বাড়ির সামনে সি. পি. এম. মদতপুষ্ট সমাজবিরোধীরা বোমা ফেলতে থাকে। পুলিশ আসার পর তাদের গাড়ির উপরেও বোমা পড়তে থাকে। বোমার টুকরোর আঘাতে জাফর বলে একটি ছেলে আহত হয়। সি. পি. এম. আজকে বিজয় উৎসব করছে বোমা মেরে, কংগ্রেস কর্মীদের খুন করে, এটা দুঃখজনক ব্যাপার। পুলিশ উপস্থিত থাকা সত্ত্বেও সেখানে উপর্যুপরি বোমা ফেলেছে। পুলিশ কোনওরকম ব্যবস্থা নেয়নি। আমহার্স্ট স্ট্রিট থানার পাশেই এই ঘটনা হয়েছে। সারা আমহার্স্ট স্ট্রিটে আতঙ্কের সৃষ্টি হয়েছে, যেটা সি. পি. এম. করছে। অন্য দিকে পুলিশ অফিসাররা যাতে কাজ করতে না পারে সেইজন্য সি. পি. এম.-এর একটা প্রতিনিধি দলও পাঠিয়েছে। ও. সি. এন্টালি থানা, ভাল কাজ করছিল, তাকে বদলি করে দেবে বলে জানিয়েছে। একদিকে সি. পি. এম. গুলি করে কংগ্রেস কর্মীদের মারছে, আমহার্স্ট স্ট্রিটে ব্যাপক বোমাবাজি করছে, পটারি রোডে ব্যাপক বোমাবাজি করছে, অপরদিকে পুলিশ যাতে নিরপেক্ষ ভাবে কোনও ব্যবস্থা না নেয় সেইজন্য পুলিশ অফিসারদের ভয় দেখাচ্ছে, তাদের বদলি করা হচ্ছে। এবং এই ভাবে সি. পি. এম. পৌর নির্বাচনে হেরে যাওয়ার ফলে মানুষকে আতঙ্কিত করে রাখার জন্য তীব্র নিন্দা করছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, স্যার, ভারতবর্ষের সংবিধানে মানুষের সভা-সমিতি করার বা বক্তব্য রাখার অধিকার আছে। আমাদের দেশে যে ট্রেড-ইউনিয়ন অ্যাক্ট

১৯২৬, তাতে যে কোনও শিল্প-প্রতিষ্ঠানের শ্রমিক কর্মচারিরা ট্রেড-ইউনিয়ন তৈরি করতে পারেন, তা রেজিস্ট্রেশন করতে পারেন এবং স্বাধীন মতামত ঘোষণা করতে পারেন।

[12-40 — 12-50 p.m.]

আমাদের হুগলি জেলায় নেলকো কেমিক্যাল ইন্ডিয়া লিমিটেড একটি বহুজাতিক সংস্থা। তারা ওয়ার্কারদের কাছে একটি চিঠি লিখেছেন। আমি তা থেকে পড়ে দিচ্ছি—It has to be distinctly understood that without any ambiguity by all concerned the Nelco Chemical India Limited does not recognise any trade union or any outsider relating to any matter of our employees which is the policy decision of the company. It is not obligatory either on our part to recognise a trade union or any outsider according to law prevailing in West Bengal. We are, therefore, not under any compulsion whatsoever to recognise any Trade Union. একটা কোম্পানির এতবড় ঔদ্ধত্য। পশ্চিমবাংলার বুকে দাঁড়িয়ে তারা ট্রেড ইউনিয়ন মানবেন না, ট্রেড ইউনিয়নের আইন মানবেন না, পশ্চিমবাংলায় আইন মানবেন না, এই ঔদ্ধত্য কোনও মতেই মানা যায় না। সেজন্য আমি এটি পড়ে দিলাম। আমি মাননীয় শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি, তিনি যেন এর বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন। কারণ শ্রমিকদের যে মৌলিক অধিকার, সেই মৌলিক অধিকারকে পশ্চিমবাংলার একটি কোম্পানির মালিক হরণ করতে চাইছে। আমি আশা করি, সমস্ত ট্রেড ইউনিয়ন একযোগে এর বিরুদ্ধে প্রতিরোধের ব্যবস্থা করবেন এবং সরকার এর বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা করবেন।

**ডাঃ তরুণ অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি বিশেষ ঘটনার কথা বলতে চাইছি। আজকে এই হাউসে মাননীয় শ্রমমন্ত্রী শ্রম বাজেট পেশ করবেন। আমি এই হাউসে আপনার মাধ্যমে এর আগে বারবার জানিয়েছি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে। আমার বিধানসভা কেন্দ্রে কনটেনার্স ক্যাপ কোম্পানিটি বিগত তিন বছরের বেশি সময় ধরে বন্ধ হয়ে আছে। আমরা বারবার সরকারের কাছে আবেদন করেছি, মুখ্যমন্ত্রীর কাছে দরবার করেছি। বহু মিটিংও হয়েছে। অথচ কোম্পানিটি লক-আউট ঘোষণা না করে সাসপেনশন অব ওয়ার্ক করেছে এবং প্রায় সাতশো শ্রমিককে বেকার করে দিয়ে তাদের মুখের গ্রাস কেড়ে নিয়েছে। কোনও কাজ সেখানে হচ্ছে না। আজকে বাজেটের দিন। আমি মাননীয় মন্ত্রীর কাছে আবেদন করছি যে, এই বিষয়ে তিনি একটা উত্তর দিন। শ্রমিকরা আজকে সরকারের গাফিলতির জন্য খেতে পাচ্ছে না। অবিলম্বে প্রয়োজনীয় পদক্ষেপ নিয়ে কারখানাটিকে খোলার ব্যবস্থা করুন।

## ZERO HOUR

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সি. পি. এম.-এর নেতারা প্রকাশ্য ভাবে পুলিশ অফিসারদের ভয় দেখানো শুরু করেছেন। আপনি জানেন যে, গত শনিবারদিন সি. পি. এম.-এর পক্ষ থেকে একটা বিজয় মিছিল করেছে। পার্টি হেরে গিয়ে যখন খুব খারাপ অবস্থায় পড়েছে তখন মুখ্যমন্ত্রী বা স্টেট সেক্রেটারি কেউ উপস্থিত

ছিলেন না। সেন্ট্রাল কমিটির মেম্বার বিমানবাবু বক্তৃতা দিয়েছেন। তিনি বারবার করে বলেছেন যে পুলিশের একটা অংশ কংগ্রেসের সঙ্গে হাত মিলিয়েছে। অথচ আমরা কি দেখছি? আমরা দেখছি, পৌর নির্বাচন হয়ে যাবার পর থেকে সারা পশ্চিমবাংলায় কংগ্রেসিদের উপরে আক্রমণ করা হচ্ছে, কংগ্রেসিরা আহত হচ্ছে। কোনও কোনও জায়গায় পুলিশ সি. পি. এমকে প্রতিহত করার জন্য কিছুটা নিরপেক্ষ ভূমিকা পালন করছে, এই অবস্থায় আমরা দেখেছি এন্টালি থানার ও. সি.-কে সি. পি. এমের ডেলিগেশনের পক্ষ থেকে বিমানবাবু সেদিন ভয় দেখিয়েছেন। আমাদের স্পষ্ট বক্তব্য, আজকে এই ধরনের মনোভাব যদি শাসক দলের নেতাদের মধ্যে থাকে, তাহলে কোনও রকম নিরাপত্তা তদের কাছ থেকে আমরা পাব না। একদিকে আমরা দেখছি যে শাসকদল তারা মেটিয়াবুরুজের ঝুনু, যার নাম দাঙ্গার জন্য কলঙ্কিত, তাকে দলে টানবার জন্য মন্ত্রীরা তার কাছে যাচ্ছেন। সে যখন শপথ নিতে যায় তখন করতালি দিয়ে তাকে স্বাগত জানাচ্ছে। আর অন্যদিকে তারা কংগ্রেস কর্মীদের উপরে আক্রমণ করছে এবং কংগ্রেসের লোকেদের বাঁচাতে গিয়ে পুলিশ যখন ব্যবস্থা নিতে যাচ্ছে তখন পুলিশকে ধমকাচ্ছে।

পটারি রোডের ক্ষেত্রে এইরকম ঘটনা যে সি. পি. এমের অফিস থেকে পটারি রোডে প্রকাশ্যভাবে বোমা বর্ষণ করা হয়েছে। এন্টালির অফিসার ব্যবস্থা নিতে গেলে তাকে বাধ্য করা হয়েছে ট্রান্সফার করতে। এই রকম নিরপেক্ষ অফিসার যদি সুষ্ঠভাবে কাজ চলাতে না পারে তাহলে অফিসাররা কাজ করবেন কি করে? যেখানে এইরকম নিরপেক্ষ অফিসার, দুষ্কৃতদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে গেল তাকেই ট্রান্সফার করে দেওয়া হল। এই ব্যাপারে তাকে বরং পুরস্কার দেওয়া উচিত। এইভাবে যদি চলে তাহলে কংগ্রেস মানুযকে সচেতন করার জন্য মানুষের কাছে যাবে এবং তাদের বোঝাবে, প্রয়োজন হলে বাংলা বনধ পর্যন্ত করতে হতে পারে।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি এই ব্যাপারে বিশেষ দাবি আপনার কাছে রাখছি। আমাদের বোলপুর সাবডিভিশনাল হাসপাতালে কিছুদিন আগে অর্থাৎ মাস পাঁচেক আগে ঘটা করে ব্লাড ব্যাঙ্ক উদ্বোধন করা হল, কিন্তু কিছুদিন পরে আমরা দেখলাম সেটা আবার উঠেও গেল। এরফলে ওখানকার মানুষেরা ওই হাসপাতাল ঘেরাও করল এবং সি. এম. ও. এইচ এসে বললেন যে কিছু দিনের মধ্যেই আবার ওটা রি-ইন্সটেড করা হবে। কিন্তু দেখা গেল কিছুই হল না। একটা হাসপাতালের কাজকর্ম এমন হয়ে গেছে যে, বোলপুর, নানুর, লাভপুর এবং ইলামবাজারের সমস্ত মানুষ এরজন্য ভয়ঙ্কর ক্ষুব্ধ। ওখানে একজন অ্যানাসথেসিস্ট নেই, যার ফলে ও. টি.-র কাজকর্ম চালানো যেতে পারছে না। ব্লাড ব্যাঙ্কে একজন এম. ও. নেই। যার ফলে এটি চলছে না, অ্যানাসথেসিস্ট না থাকার ফলে ও. টি.-র কাজ চলছে না। আমরা এই সব কেন্দ্রের এম. এল. এ.-রা জনসাধারণকে বোঝানোর চেষ্টা করলেও তারা ক্ষেপে উঠেছেন। আমরা এর ফলে অনেক বিক্ষোভ সামলাচ্ছি। সুতরাং বিষয়টিকে গুরুত্ব দিয়ে যাতে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী দেখেন সেই অনুরোধ আমি আপনার মাধ্যমে রাখছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকর স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যদিও আমার কেন্দ্রের নয়, তবুও আমি গতকাল ফোন মারফৎ এবং পরে খবরটার সত্যি জেনেছি। কাঁচরাপাড়া এলাকায় পায় ৭-৮টি ওয়ার্ডে ভীষণভাবে আন্ত্রিক রোগ হয়েছে। গতকাল কাঁচরাপাড়া থেকে কল্যাণী জওহরলাল নেহেরু মেমোরিয়াল হাসপাতালে এবং কাঁচরাপাড়া রেলওয়ে হাসপাতালে প্রায় ২০০-২৫০ জন রোগীকে ভর্তি করা হয়েছে। এই ঘটনা জানা সত্ত্বেও সরকারি পক্ষ থেকে কেবলমাত্র ব্লিচিং পাওডার দেওয়া হয়েছে। যেখানে দু দিনের মধ্যে ২০০-২৫০ জন রোগী এই আন্ত্রিক রোগে আক্রান্ত হয়ে হাসপাতালে ভর্তি হল, সেখানে সরকারের কোনও দায়িত্ব নেই? নিশ্চয় দুষিত জলই এর প্রধান কারণ। সুতরাং অবিলম্বে এর ব্যবস্থা গ্রহণ করুন এই আবেদন আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে রাখছি।

**(শ্রী জগদীশ দাস এই সময়ে কিছু বলতে উঠেন কিন্তু মিঃ স্পিকার তা অ্যালাউ করেননি।)**

[12-50 — 1-00 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার হরিশচন্দ্রপুর দু-নম্বর ব্লকে বন্যা দেখা দিয়েছে। ১৮টা গ্রাম জলমগ্ন হয়ে গেছে, মানুষ খুব অসুবিধায় পড়েছে কিন্তু গ্রামবাসীরা সাহায্য পাচ্ছে না। বিদায়ী বি. ডি. ও. কাজ দেখছেন না। অন্য যে বি. ডি. ও. আছেন তিনি বিয়ে করতে গেছেন। সেখানে পাড়ভালুকা, চাঁদপুর প্রভৃতি এলাকা নদীগর্ভে চলে গেছে। ২০০ গ্রাম বিপর্যস্ত অবস্থায় রয়েছে। ভালুকাবাজার এবং রামনপুর-এ কয়েক কোটি টাকা খরচ করা হয়েছে তা সত্ত্বেও এটা আবার বিপজ্জনক অবস্থায় এসে দাঁড়িয়েছে। এ বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং সেক্রেটারি ও চিফ ইঞ্জিনিয়ারকে সেখানে পাঠানোর দাবি করছি। ওখানে হাজার হাজার বিঘার জমি ডুবে যাবে যদি না বিহারের বাঁধ ঠিকমতো মেরামত হয়। ওখানকার জেলা ম্যাজিস্ট্রেটের আসার কথা ছিল কিন্তু এখনও পর্যন্ত আসেননি। এজন্য আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব যাতে উনি বিহারের মুখ্যমন্ত্রীকে এস. ও. এস. পাঠিয়ে এই বাঁধ মেরামত করার জন্য বলা হয়। না হলে আমাদের মালদহ জেলার তিনটে থানা ডুবে যাবে। ফলে হরিশচন্দ্রপুর, রতুয়া, চাঁচোল প্রভৃতি জায়গার ৭ লক্ষ লোক ক্ষতিগ্রস্ত হয়ে পড়ছে। এ বিষয়ে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি রাজস্ব মন্ত্রী এবং আইন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার পিংলায় ১৪-টি আদিবাসী এবং সংখ্যালঘু সম্প্রদায়ের দরিদ্র ভূমিহীন মানুষকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা জোর করে তাদের ১০/১১ লক্ষ বসতবাটি এবং জমি থেকে উচ্ছেদ করে। স্থানীয় বি. এল. এল. আর. ও. অফিসের সহযোগিতায় এবং ডি. এল. আর. ও অফিসের সহযোগিতায় যাদের ১ একর, ২ একর, ৪ একর বা ১০ একর জমি আছে মিথ্যা-মিথ্যা পাট্টা দিয়ে ঐ দরিদ্র আদিবাসী এবং সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষদের উচ্ছেদ করা হয়েছে। ঐ দরিদ্র লোকেরা আজকে ডি. এল. এল. আর. ও., বি. এল. এল. আর. ও. অফিসের সামনে অবস্থান

সত্যাগ্রহ করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় ওরা আবার দাবি করে তফসিলি এবং দরিদ্র মানুষদের ওরা নাকি ভূমি বন্টন করেছে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে দাবি করছি সরকার যেন এই কেসের যথাযথ অনুসন্ধান করেন। সেই সঙ্গে আমি দোষীদের শাস্তি বিধানেরও দাবি করছি। স্যার, ঐ দরিদ্র আদিবাসী সম্প্রদায়ের উচ্ছেদের একমাত্র কারণ হচ্ছে তারা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদস্য নয়। কমিউনিস্ট পাটির সদস্য না হলে সেখানকার বি. এল. এল. আর. ও. অফিশ, ডি. এল. এল. আর. ও. অফিস, সেখানকার পুলিশ সাধারণ মানুষকে তাদের জমি থেকে উচ্ছেদ করছে। স্যার, ওখানে দোষীদের শাস্তি হচ্ছে না। তাই স্যার, আপনার মাধ্যমে দোষীদের শাস্তি বিধান এবং পুলিশের হস্তক্ষেপের আবেদন জানাচ্ছি। স্যার, যাদের উচ্ছেদ করা হয়েছে তাদের কয়েকজনের নাম বলছি, কালীপদ হেমব্রম, সম্বা মুর্মু, গুর্থা মুর্মু, ডবুলান মুর্মু, ভানু হাঁসদা, শঙ্কর টুডু, মোবারক আলি, সৌকত আলি, কাদের মল্লিক, শেখ শেরাজউদ্দিন, শাম্মি আহমেদ খান, আবদুল দেওয়ান ইত্যাদি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মান্নান আপনি জিরো আওয়ারের নোটিশ দিয়েছেন, কিন্তু আপনি সাবজেক্ট উল্লেখ করেননি, এইভাবে ব্লাঙ্ক নোটিশ ভবিষ্যতে দেবেন না।

**শ্রী আবদুল মান্নান ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমাদের পৌরমন্ত্রী এবং নগর উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৮শে মে যে পৌরসভার নির্বাচনগুলি হয়েছে, এই নির্বাচনের পূর্বে অনেকগুলি পৌরসভা বাপমপন্থীদের দখলে ছিল এবং সেইগুলির অনেকগুলিতে কংগ্রেসিরা জয়লাভ ক'রে। কিন্তু ২৮শে মে নির্বাচনের পর থেকে দেখা যাচ্ছে আগের পৌর বোর্ডগুলি ভেঙে যাওয়ার আগে এবং নূতন বোর্ড গঠনের আগে পর্যন্ত এই সময়ের মধ্যে অস্বাভাবিক ভাবে বেআইনিভাবে সমস্ত চেক কেটে দিয়ে সমস্ত টাকা তুলে নেওয়া হয়েছে। যেখানে পৌরসভায় সেলফ ড্রয়িং চেক কমই দেওয়া হয়, সেখানে দেখা যাচ্ছে সেলফ ড্রয়িং চেক দিয়ে সমস্ত টাকা তুলে নেওয়া হয়েছে। এক একটি পৌরসভায় মাইনে পর্যন্ত দেওয়া যাচ্ছে না, টাকা নেই, অনেক চেয়ারম্যানের কাছে কর্মচারিরা ডেপুটেশন দিয়েছে, তারা মাইনে পাচ্ছে না বলে। নির্বাচনের পরে এবং বোর্ড গঠনের আগে এই সময়ের মধ্যে এবং মাঝে যে ভাবে বেমালুম টাকার লেনদেন হয়েছে, যেভাবে বিভিন্ন খাতে টাকা তছরূপ করা হয়েছে, টাকা তুলে নেওয়া হয়েছে, এই ব্যাপারে একটা পূর্ণাঙ্গ তদন্ত প্রয়োজন। পরবর্তীকালে সেখানে কংগ্রেসি বোর্ডগুলি যাতে কাজ করতে না পারে তার জন্য আউট গোয়িং চেয়ারম্যানরা সেটা হুগলিতে হোক, মেদিনীপুরে হোক খড়গপুরেই হোক, যে কোনও জায়গাতেই হোক না কেন সর্বত্র একই অবস্থা দেখা যাচ্ছে। আগের পৌরবোর্ড বিশেষ করে সি. পি. এম.-এর বোর্ডগুলি এই সমস্ত টাকা তুলে নিয়েছে। যারা দায়িত্ব নিয়েছেন তারা অসহায় অবস্থার মধ্যে পড়েছেন, সেখানে অ্যাকাউন্টে টাকা নেই, মাইনে পর্যন্ত দিতে পারছে না, ডেভেলপমেন্টের টাকা আগে নিয়ে নিয়েছে এমন কি পি. এফ.-এর টাকাও নেই। পৌরবোর্ডগুলি বিদ্যুৎ এর বিলের টাকা বাকি রেখেছে প্রায় ১ কোটি টাকার মতোন, সেইগুলি দিতে না পারার জন্য কংগ্রেসি বোর্ডগুলির উপর চাপ আসছে। আগের যারা এই পৌরবোর্ডগুলিতে ছিল। যারা অপরাধী তারা যাতে সাজা পায় সেটা দেখা দরকার এবং একটা পূর্ণাঙ্গ তদন্ত করা দরকার। এবং কংগ্রেসি বোর্ডগুলি যাতে পূর্ণাঙ্গভাবে কাজ করতে পারে তার জন্য গ্যারান্টি দিতে হবে। রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে তাদেরকে

বিপদগ্রস্ত, অপদস্থ করবার চেষ্টা করছেন, তারা যাতে অপদস্থ না হয় তার জন্য সরকার সহযোগিতা করবেন, এই ব্যাপারটি আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মাণিক ভৌমিক ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৪/৬/৯৫ তারিখ থেকে সারা পশ্চিমবাংলায় দলিল লেখক সমিতি বিভিন্ন রেজিস্ট্রি অফিসে ধর্ণা দিচ্ছে এবং এখনও লাগাতার ধর্মঘট চালিয়ে যাচ্ছে। কিন্তু এই ব্যাপারে সরকার একেবারে নীরব। এই ব্যাপারটি আমি আপনাদের অবগতির জন্য বলতে চাই, গত ৩১/৪/৯৪ তারিখে পশ্চিমবাংলায় যে দলিল লেখক সমিতি ধর্মঘট করেছিল তখন সরকার একটা চুক্তি করে, সেই চুক্তি সরকার মানলেন না, বাধ্য করলেন পশ্চিমবাংলার দলিল লেখক সমিতিকে ১৪/৬/৯৫ তারিখ থেকে লাগাতার ধর্মঘটে যাওয়ার জন্য। তারা এখন বৃহত্তর লাগাতার ধর্মঘটে যাওয়ার চেষ্টা করছে। আমি এমন ঘটনাও জানি মেয়ের বিয়ে দেওয়ার জন্য জমি বিক্রি করতে চাচ্ছে, কিন্তু বিক্রি করতে পারছে না। এখানে তো গভর্নমেন্টের রেভিনিউ লস হচ্ছে, এই ব্যাপারে সরকার নীরব কেন, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, আমি বলব এই ব্যাপারটি আপনি নিজে একটু দেখুন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ আবদুস সালাম মুন্সি আপনিও জিরো আওয়ারে কোনও সাবজেক্ট উল্লেখ করেননি, ব্লাঙ্ক জিরো আওয়ার নোটিশ চলবে না, এই রকম দিলে পরে খারিজ হয়ে যাবে।

[1-00 — 2-00 p.m.] (Including Adjournment)

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশের এক অশুভ ভয়াবহ পরিস্থিতির কথা আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ভিখারি নিখোঁজ মামলার সাক্ষীদের পুলিশ বাড়ি বাড়ি গিয়ে ভয় দেখাচ্ছে। ভিখারি পাশোয়ান মামলায় তারা কি সাক্ষী দিয়েছিল কমিশনের কাছে এবং সি. বি. আইয়ের কাছে—এইসব কথা তারা জিজ্ঞাসা করে লোকদের ভয় দেখাচ্ছে এবং তাদের প্রভাবিত করার চেষ্টা করছে। সেদিন জেলা পুলিশের একটা টিম বাড়িতে গিয়ে ভয় দেখিয়েছে। সেই টিমে সত্য ভট্টাচার্য বলে একজন ছিল, যে ভদ্রেশ্বর থানায় ছিল, তারা এই রকম ভয়ভীতি দেখাচ্ছিল। সমস্ত লোকজন যখন এসে জড়ো হয় তখন সেখান থেকে তারা পালিয়ে যেতে বাধ্য হয়। অভিযুক্ত হরমনপ্রীত সিং, তিনি হাইকোর্টের প্রধান বিচারপতির সঙ্গে দেখা করেছেন। পুলিশের এই ভূমিকা অত্যন্ত মারাত্মক এবং ভয়াবহ। আমি এই ব্যাপারে দাবি করছি, সেই মামলার অভিযুক্তরা যাতে কোনও সুবিধা না পায় এবং ঐ মামলায় পুলিশের বিরুদ্ধে, হত্যাকারিদের বিরুদ্ধে, স্বাধীনভাবে সেখানকার লোকেরা যাতে সাক্ষী দিতে পারে তার ব্যবস্থা করা হয়। এই ব্যাপারে আমি পুলিশমন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। আপনি নিশ্চয় জানেন, আপনার বিধানসভা কেন্দ্রে মহিষপোতা গ্রামে

সি. পি. এম. সমর্থক গুন্ডাবাহিনী কংগ্রেস কর্মীদের উপর ব্যাপকভাবে আক্রমণ করে তাদের ঘর ভেঙ্গে দিয়েছে। ঐ গ্রামে কংগ্রেস কর্মী সংখ্যায় বেশি। বাইরে থেকে লোক নিয়ে এসে সি. পি. এম. কংগ্রেস সমর্থকদের বাড়ি ভাঙ্গচুর করেছে। আমরা এস. পি. ডি. এমকে বলেছিলাম, কিন্তু আসামীদের এখনও পর্যন্ত অ্যারেস্ট করা হয়নি। আপনি দয়া করে ব্যাপারটা দেখে সিদ্ধান্ত নিন, তাহলে কংগ্রেস কর্মীরা বাঁচতে পারে।

**শ্রী শৈলজাকুমার দাস** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে কাঁথি থেকে জুনপুট একটা রাস্তা আছে। জুনপুট সমুদ্র তীরবর্তী একটি এলাকা, সেখান থেকে প্রতিদিন সমুদ্র থেকে মাছ ধরা হয় এবং সেই মাছ বাইরে চালান দেওয়া হয়। সেখানে যাতায়াতের একটিমাত্র ব্রিজ আছে, এবং কিছুদিন হল ব্রিজটা ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। সেখানকার পূর্ত বিভাগের কাছে বার বার আবেদন করেও কোনও কাজ হয়নি। এখানে পূর্তমন্ত্রী উপস্থিত আছেন। জুনপুটের মতো একটি গুরত্বপূর্ণ জায়গা, যেখানে ব্রিজটা নষ্ট হওয়ার জন্য বাস, লরি, ট্যাক্সি সমস্ত যাতায়াতে বিপর্যস্ত হয়ে পড়েছে, জনগণ সেখানে অসুবিধার মধ্যে পড়েছে। অবিলম্বে সেখানকার ব্রিজটা সারাবার ব্যবস্থা করা হোক, এই দাবি আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করছি।

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

[2-00 — 2-10 p.m.] (After Adjournment)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 39

**Mr. Speaker** : Now debate on voting on Demand No. 39. There are 17 cut motions to Demand No. 39. All the cut motions are in order and may be taken as moved.

**Shri Saugata Roy (Cut motions No. 1 & 16), Shri Subrata Mukherjee (Cut motions No. 2-3), Shri Prabir Banerjee (cut motion No. 4), Shri Abdul Mannan (Cut motions No. 5-15), Shri Deba Prasad Sarkar (Cut motion No. 17)** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী সৌগত রায়** : স্যার, রাজ্যের মাননীয় শ্রমমন্ত্রী শ্রী শান্তিরঞ্জন ঘটক যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের কাটমোশন সমর্থন করে বক্তব্য রাখছি। এর মানে এই নয় যে আমি মনে করি যে মাননীয় মন্ত্রী শ্রমিকদের বিরুদ্ধে বা খুব খারাপ একটা পরিস্থিতিতে আমরা পৌঁছেছি। কিন্তু এটা ঠিক যে পশ্চিমবংলার শ্রমিক পরিস্থিতি এমন জায়গায় এসে পৌঁছেছে যে যেখানে আমাদের পুরো শ্রমিক পরিস্থিতি নিয়ে নতুন করে চিন্তা করার দরকার। মাননীয় শ্রমমন্ত্রী ঠিক কথাই বলেছেন, শিল্প-বিরোধের সংখ্যা কমে

এসেছে এবং গত বছরে যে শ্রম দিবস নষ্ট হয়েছিল সেটা ইদানিংকালে সব চেয়ে কম ১২.৮ মিলিয়ন ম্যান ডেস লস্ট হয়েছে, যেখানে তার আগের বছর ম্যান ডেস লস্ট হয়েছিল ৯৯.৯ মিলিয়ন। এই রাজ্যের শ্রমিকরা বুঝতে পেরেছে যে এখানে লক আউট হয় কিন্তু শ্রমিকরা স্ট্রাইক করে না, তার কারণ শ্রমিকরা বুঝেছে যে স্ট্রাইক করে আর কিছু আদায় করা যাবে না, পরিস্থিতি মালিকদের পক্ষে। সুতরাং এই পরিস্থিতির মধ্যে যতটা পারে সমঝোতা করে নেয়। মালিকদের দরকার পড়লে তারা লক আউট করে, এর ফলে ভারতবর্ষের অন্য কোনও রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে শ্রমিকদের ক্ষেত্রে ইন্ডাস্ট্রিয়াল ফিল্ড একটু শান্ত হবে। এর ফলে দেখা যাচ্ছে যে লক আউটের ঘটনা ক্রমশ কমে আসছে। ১৯৯৪ সালে ১২১টি লক আউট হয়েছিল, এতে ৮৯ হাজার শ্রমিক ইনভলভড ছিল। ১২৮টি কেসে লক আউট ছিল ১ লক্ষ ৪৬ হাজার শ্রমিক ক্ষতিগ্রস্ত হয়েছে। শ্রমিকদের ক্ষেত্রে শান্তি আছে, স্বাভাবিকভাবেই আর কেউ রিট্রেঞ্চমেন্ট করেনি এবং রিট্রেঞ্চমেন্ট নিয়ে আগে আমাদের লড়তে হত, সেটা হয়নি। রাজ্যে ক্লোজার কমে গেছে, অনেক বলছেন এটা পোস্ট ট্রেড ইউনিয়ন সিচুয়েশন। ট্রেড ইউনিয়ন করতে করতে এমন একটা জায়গায় পৌঁছে গেছে যেখানে শ্রমিকরা নতুন করে আন্দোলন করে আর কিছু পাব বলে মনে করছে না। আমাদের রাজ্যে ইঞ্জিনিয়ারিং, চা, জুট ইত্যাদি শিল্পে ট্রেড ইউনিয়নের সঙ্গে বেতন নিয়ে ত্রি-পাক্ষিক আলোচনা হয় তাতে সেটেল হয়ে যায়—গত বছর চা শিল্পে যে ওয়েজ নেগোশিয়েশন হয়েছে তাতে ৭ টাকা করে মাহিনা বাড়ানো হয়েছে।

কিন্তু এ সব সত্ত্বেও এ রাজ্যের মালিকরা এখনও যা চাইছে তাই করতে পারছে। এখনও পর্যন্ত তারা লক-আউট করতে পারছে, তাদের আটকাবার মতোন ক্ষমতা রাজ্য সরকারের নেই। স্যার, আমি আগেও বলেছি, এখনও বলছি, এ রাজ্যে লেবার দপ্তরের ভূমিকাটা আস্তে আস্তে কমে আসছে। লেবার দপ্তরের জেনারেল অ্যাটিচুড হচ্ছে নন-ইন্টারভেন্সনিস্ট। তারা কোনও ব্যাপারে হস্তক্ষেপ করছেন না। অনেকদিন ধরে লক-আউট চলার পর তারা হয়ত একটা-দুটো মিটিং ডাকেন সমাধান করার জন্য, কিন্তু তা ছাড়া তারা কোনও হস্তক্ষেপ সাধারণভাবে করছেন না। এটা একটা লক্ষ্যণীয় ব্যাপার যে লেবার দপ্তরে গত বছর ৭ হাজার দুশো ৯টি শ্রম বিরোধ এসেছিল এবং তারমধ্যে তারা ৩।। হাজারের মতোন শ্রমবিরোধ মিটিয়েছেন। যদি ধরা যায় যে বছরে ২।। শো ওয়ার্কিং ডেজ আছে তাহলে আপনি হিসাব করে দেখবেন যে দিনে ১৪টা করে শ্রমবিরোধ লেবার দপ্তরে আসে। এখানে আমাদের কনসিলিয়েশন অফিসার আছেন হয়ত ১৫০ জন। তাহলে দিনে ১০ জন কন্সিলেয়েশন অফিসার একটি করে লেবার ডিসপিউট দেখেন। লেবার দপ্তর এখন এখানে আনএমপ্লয়েড হয়ে গিয়েছে। শ্রমিকরা দেখে যে লেবার দপ্তরে এসে সমাধান হয় না। তাই পারলে হয় নিজেরাই সমাধান করে নেয়, না হয় মালিকদের কথা মেনে নেয়। আমি তাই বলব, এই নতুন পোস্ট ট্রেড ইউনিয়ন সিচুয়েশনে লেবার দপ্তরটা রিডান্ডেন্ট হয়ে যাচ্ছে কিনা দেখুন। এটা একটা পোস্ট অফিস বা স্ট্যাটিসটিক্স কালেকশন সেন্টার হয়ে যাচ্ছে কিনা দেখুন। আপনি যদি দেখেন তাহলে দেখবেন যে আপনার অফিসাররা অনেক সময় দিনের বেলাতে বসে বসে বই পড়ার সময় পান কারণ তাদের টেবিলে ফাইল নেই। সারা বছরে ৩।। হাজার ডিসপিউট সলভ হচ্ছে সুতরাং দে আর আন্ডার এমপ্লয়েড। বড় ডিসপিউট না থাকলে তারা

কি করবেন ভেবে পান না। কিন্তু এ সব সত্ত্বেও মাননীয় মন্ত্রী মহাশয়কে যেটা ভাবছে বলব সেটা হচ্ছে মূল জায়গাটাতে ব্রেক থ্রু করতে পারছি কিনা? হ্যাঁ, আপনার বক্তৃতার শেষের দিকে আপনি খুব আশা দিয়েছেন, বলেছেন, আমাদের মুখ্যমন্ত্রী ইন্ডাস্ট্রিয়াল রিভাইভালের চেষ্টা করছেন, বাইরে থেকে ক্যাপিটাল আনার চেষ্টা করছেন কিন্তু সবই মিলে কি এ রাজ্যে প্রডাকশন প্রডাক্টিভিটি ঠিক থাকার মতোন আবহাওয়া তৈরি হয়েছে? অনেক দিন পরে আপনি বক্তৃতার শেষের দিকে বলেছেন, মুখ্যমন্ত্রীর শিল্প নীতিতেও আছে যে I hope that workers would also rise to the occasion and take interest in production and productivity without jeopardising their own rights and privileges. উনি এটা বলছেন এবং শ্রমমন্ত্রী প্রডাকশন, প্রডাক্টিভিটির কথা বলছেন। এটা নিশ্চয় একটা ব্রেক থ্রু। এটা আনন্দের সংবাদ। কিন্তু এটাও বুঝবেন যে রাজ্যে এমন একটা পরিস্থিতি হয়ে রয়েছে যে এখনও এখানে প্রডাকশন, প্রডাক্টিভিটির কথা সাধারণভাবে ট্রেড ইউনিয়ন নেতারা শ্রমিকদের বলতে পারছেন না। বলা সম্ভবও নয় কারণ চটকলের ব্যাপার আপনি জানেন। আমরা যেটা চটকলে দেখি সেটা হচ্ছে যে সিটুর জেনারেল পলিসি হচ্ছে আমরা ওয়ার্ক লোড বেশি নেব না। বাইরে একটা আনএমপ্লয়মেন্টের প্রেসার রয়েছে, এখানে ওয়ার্ক লোড বেশি নেওয়া মানে বদলিদের কাজ কমে যাবে। ডাইভারসিফিকেশন করতে গেলে চটকলে দেখেছি ওয়ার্ক লোড বেশি নেবার কথা বললে, প্রডাকশন বেশি দেবার কথা বললে সেখানে বাধার সম্মুখীন হ'তে হয়। এমন কি নিউ সেন্ট্রাল জুট মিল এই ইস্যুতে প্রায় বন্ধ হয়ে গিয়েছিল যদিও সেটা চট শ্রমিকদের কো-অপারেটিভে রান করে। এই ডাইলেমা থেকে বের করে কিভাবে শ্রমিকদের প্রোডাকশন অরিয়েন্টেড করা যায় যখন তাদের ডে টু ডে ডিসপিউট অনেক কমে গিয়েছে সেটার কোনও রাস্তা এখনও দেখাতে পারা যায়নি। না ট্রেড ইউনিয়ন, না রাজ্য সরকার—কেউ দেখাতে পারেননি। রাজ্য সরকার অ্যাপারেন্ট একটা পিস দেখছেন, যেখানে মালিকরা লক আউট করতে পারে, শ্রমিকরা স্ট্রাইক করতে পারে না এবং লেবার ডিসপিউট কমে এসেছে কিন্তু এই পোস্ট ট্রেড ইউনিয়ন সিচুয়েশনে উত্তরণ, একটা raising of the workers' mind towards higher productivity and more orientation towards modernisation এটা এখনও পর্যন্ত করতে পারা যায়নি। এবং এখনে ট্রেড ইউনিয়ন আন্দোলন যদিও ফেলিয়োর তা আগামী দিনে আমাদের এখানে ইনভেস্টমেন্ট যা আসবে, সেটা আসতে অসুবিধা হবে কি না, এই সম্পর্কে সিরিয়াসলি ভেবে দেখতে বলব। কারণ মুখ্যমন্ত্রী প্রায়ই ওয়ার্ক কালচারের কথা বলছেন, কিন্তু অন দি গ্রাউন্ড সেটা রিফ্লেক্টেড হচ্ছে না। আপনারা এটা জানেন গত বছর থেকে সবচেয়ে বড় যে ইন্ডাস্ট্রি চটকল, সেটার অবস্থা আগের থেকে উন্নত হচ্ছে। ৯৪ সালের মধ্যে বন্ধ চটকল প্রায় সবই খুলে গেছে, বন্ধ নেই বললেই চলে, যদিও ভিক্টোরিয়া জুটমিল, তেলেনিপাড়ায়, যেখানে পাশোয়ানের ব্যাপার আছে, আর একটা হচ্ছে শ্যামনগর জুটমিল সেটা বন্ধ হয়ে রয়েছে। এই চটকলগুলোর যে ক্রাইসিস ছিল কাঁচাপাট পাবার ক্ষেত্রে, আমি বলব যে লেবার ডিপার্টমেন্ট অ্যালার্টলি র' জুট শর্টেজের ব্যাপারে বলেছে মালিকদের যে র' জুট যদি সাময়িক ভাবে না পাওয়া যায় তাহলে আপনারা লক আউট করবেন না, অন্য জায়গা থেকে র' জুট নিয়ে কাজ চালান। কিন্তু বন্ধ করবেন না। অনেকে বলেন যে জুট হচ্ছে সানসেট ইন্ডাস্ট্রি, আমি তা মনে করি না, জুটের এখনও ভবিষ্যত আছে এবং সেখানে আমি বলব চটকলের যখন ভবিষ্যত আছে, তখন র' জুট

শর্টেজের জন্য বন্ধ হওয়া থেকে যে মুক্ত হতে পেরেছেন, এটা ভাল হতে পেরেছেন, এটা ভাল লক্ষ্যণ। এন. জে. এম. সি.'র আন্ডারে ছয়টা মিল চলে, এইগুলো সম্পর্কে আমরা চিন্তিত ছিলাম, কারণ এন. জে. এম. সি.-এর আগে বি. আই. এফ. আর.-এ গিয়েছিল। আগে এন. জে. এম. সি.-র কোনও চেয়ারম্যান ছিল না। আমরা বলেছিলাম চেয়ারম্যান আন, সাম্প্রতিক কালে গত ৪/৫ মাস আগে পারমানেন্ট চেয়ারম্যান এসেছেন, আমাদের ট্রেড ইউনিয়নের সঙ্গে মিটিং হয়েছে এবং এন. জে. এম. সি. একটা টোটাল রিভাইভ্যাল প্যাকেজ তৈরি করেছে। ওরা বলছে, এটা সেন্ট্রাল গভর্নমেন্টের অ্যাপ্রুভ্যাল পাবে। তার জন্য ওরা সকলের সহযোগিতা চাইছে। আমরা ট্রেড ইউনিয়নের প্রতিনিধিরা এন. জে. এম. সি.-কে যাতে রিভাইভ করা যায় এই সহযোগিতা করতে রাজি আছি। এন. জে. এম. সি.-র জেনুইন যে একটা প্রবলেম তা হচ্ছে ৬০ কোটি টাকা লোকসান হয় এবং সেন্ট্রাল গভর্নমেন্ট যেহেতু ওদের ৩৬ কোটি টাকার বেশি দিচ্ছিল না, সেই জন্য একটা ক্রাইসিস ছিল। আর একটা ব্যাপার হচ্ছে কাঁচা পাটের ব্যাপারে ক্রাইসিস আছে। সেটা ১৫ই জুলাই এর পরে থেকে যখন কাঁচা পাট উঠতে আরম্ভ করবে তখন এন. জে. এম. সি.-র এই ক্রাইসিস কেটে উঠবে। ফলে চটকলগুলো একটা স্থিতাবস্থাতে এসেছে। এর ফলে রাজ্যের বৃহত্তর শিল্প ক্ষেত্রে যেখানে ২।। লক্ষ শ্রমিক কাজ করে সেখানে একটা স্থিতাবস্থা আছে। আর একটা বড় শিল্প ক্ষেত্র হল ইঞ্জিনিয়রিং ইন্ডাস্ট্রিজ। এখানে একটা ক্রাইসিস এসে গেছে। আমরা গত বছর ৭।। হাজার ওয়াগানের অর্ডার পেয়েছি যেখানে ২৩ হাজার ওয়াগান তৈরি করার ক্যাপাসিটি আমাদের আছে। এর ফলে আন্ডার ইউটিলাইজেশনে রয়েছে। আমরা এই সম্পর্কে একটা সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করেছি।

কিন্তু আমি সঙ্গে-সঙ্গে এই কথাটা বলতে চাই, এটা আমার মনে হয়, যে এই ওয়াগন শিল্প বেশির ভাগ হল পাবলিক সেক্টর ইউনিট। প্রায় ২০ বছর ২৫ বছর হল এইগুলি ন্যাশনালাইজড হয়ে গেছে। দীর্ঘদিন ধরে এরা প্রোডাকশন ক্যাপাসিটিটা শুধু ওয়াগন নির্মাণের ক্ষেত্রে লিমিটেড রেখেছেন। এটা খুবই আনফরচুনেট। তার কারণ ওয়াগন খুব হাই-টেক কিছু দরকার হয় না। কিন্তু তারা এতদিন ধরে এত সুযোগ পেয়েও, বাজেটারি ক্লান্স ৯১ থেকে শুরু হলেও, তারা যথেষ্ট মর্ডানাইজ করেনি। সারা রাজ্যে আমাদের এটা প্রবলেম। যেখানে সুযোগ ছিল সেখানে শিল্পগুলো মডার্নাইজ করেনি। ওয়ার্কারদের কিছু কিছু রেজিস্ট্যান্স ছিল আবার অন্য দিকে রাজ্য সরকার সে রকম ভাবে মডার্নাইজ করার দিকে জোর দেননি। কেন্দ্রীয় সরকার এর ইউনিটগুলো আধুনিকীকরণ করতে পারেনি। তার ফলে কখনও কখনও সমস্যা হচ্ছে। ফরচুনেটলি ওয়াগনের এই ক্রাইসিস সত্ত্বেও কোনও সেন্ট্রাল পাবলিক আন্ডারটেকিং বন্ধ হয়নি কিন্তু ক্রাইসিস এখনও কাটেনি। এই বছর ওয়াগণ অর্ডার না পেলেও এই ক্রাইসিস থাকবে। আসল ব্যাপার হল যে আমাদের অর্থনীতির পুরো দৃষ্টিভঙ্গিটা পাল্টে গিয়েছে। প্রত্যেকটা ইন্ডাস্ট্রিকে বাজারে প্রতিযোগিতা করে নিজের জোরে বেঁচে থাকতে হচ্ছে। আজকে রেলওয়ে বোর্ড বলছে Wagon indurstry in not a techonology intensive industry। তুমি নিজের ওয়াগন নিজে জোগাড় কর। কেউ বলছে বিদেশ থেকে ওয়াগন নিয়ে এলে যদি সস্তায় হয় তাহলে বিদেশ থেকেই নিয়ে আসব। এখন সেটার আগে আমাদের ইন্ডাস্ট্রি যে প্রোটেকশন এনজয় করত আস্তে আস্তে যে গ্লোবালাইজেশন হচ্ছে তার ফলে সেই

প্রোটেকশন আস্তে আস্তে আমাদের ইন্ডাস্ট্রির উপর থেকে উঠে যাবে। আমরা এই নতুন পরিস্থিতিতে যত তাড়াতাড়ি প্রস্তুত হব তত ভাল। নিশ্চয়ই টেম্পোরারি ফেজে বলব এখনি বন্ধ করে দিওনা। কিন্তু তাসত্ত্বেও শেষ পর্যন্ত এভরি ইন্ডাস্ট্রি should stand on its own feet তাছাড়া কোনও বিকল্প আছে যে দীর্ঘদিন ধরে ইন্ডাস্ট্রিকে প্রোটেকশন দিয়ে, এইভাবে বাঁচিয়ে একটা গ্লোবাল সিচুয়েশনে আমরা বাঁচতে পারব এটা মনে করা ঠিক নয়। সুতরাং আমরা আশা করি আমাদের যে নীতি, শ্রমিক শ্রেণীর ক্ষেত্রে আমরা যে অ্যাপ্রোচ নেব তাতে এই ব্যাপারটা ইকনমিক সেলফ সাফিসিয়েন্সির ক্ষেত্রে ভায়েবলিটি অব ইচ ইউনিট অন ইটস ওন। সেইদিকে সামগ্রিকভাবে চেষ্টা করতে হবে। এই প্রসঙ্গে আমি বলে রাখি আমি তো কয়েক বছর শান্তিবাবুর বাজেট বক্তৃতায় পারটিসিপেট করছি। আপনারা অনেকে বলেছিলেন যে সমস্ত সেন্ট্রাল ইউনিট বন্ধ হয়ে যাবে বিরাট বিপদ। এটা ৯১ সালের বাজেট বক্তৃতার থেকে আপনারা বলা শুরু করেছেন। কিন্তু আপনারা তো দেখেছেন। কেন্দ্রীয় সরকারের যদি ইনটেনশন থাকত তারা ইউনিটগুলোকে বন্ধ করে দেবে তাহলে এতদিনে বন্ধ করে দিত। কিন্তু এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার কোনও ইউনিট বি. আই. এফ. আর. এর অর্ডার সত্ত্বেও বন্ধ করেনি। আপনি বলতে পারেন, বি. আই. এফ. আর. কয়েকটাকে ওয়াইন্ডিং আপের নোটিশ দিয়েছে। তা সত্ত্বেও তারা হাইকোর্টে গিয়ে স্টে পেয়েছে এবং কেন্দ্রীয় সরকার যদি চাইত বন্ধ হয়ে যাবে তাহলে কেন্দ্রীয় সরকার সেটাকে সিরিয়াসলি কনটেস্ট করে স্টেটকে দিত। আপনি জানেন তো ন্যাশনাল ইনভেস্টমেন্টস থেকে শুরু করে সাইকেল কর্পোরেশনগুলো কোনওটাই কেন্দ্রীয় সরকার অফ হ্যান্ড বন্ধ করতে চায়নি। কিন্তু দিনের পর দিন এই লোকসান যে করা যায় না, এটা আমাদের বোঝা দরকার। আমরা সবসময়েই চাই শ্রমিকদের ইন্টারেস্টে কারখানা খোলা থাক। লোকসান হলে বলি আমরা কি জানি ম্যানেজিং ডিরেক্টর জানে কিন্তু এখন একটা পরিস্থিতি আসছে এইভাবে চলবে না এবং আমি যেটা বারবার আপনাদের বলেছি যে যে আপনাদের রাজ্য সরকারের যে ইউনিটগুলো সেখানে লস হচ্ছে, তাদের ক্ষেত্রেও তো সেটা হচ্ছে। আমাদের রাজ্য সরকারের তহবিল থেকে দিতে হচ্ছে আপনারা যেহেতু কেন্দ্রীয় পলিসির বিরোধিতা করেছেন। রাজ্যের যে ইউনিটগুলো, সেগুলোকে ভায়েবল করার জন্য স্টেপ নিচ্ছেন না। সেটা স্যাকসবির ফার্মার থেকে আরম্ভ করে, লিলি বিস্কুট এস. ই. বি. সবাই আছে। আপনাদের একটা কনক্রিট পলিসি নেওয়া দরকার ছিল। এটা সকলেই বলছে যে আপনারা রাজ্য সরকারের ইউনিটগুলোকে যদি ঠিকমতো চালাতে না পারেন তাহলে কি করে বাইরের শিল্পকে এখানে নিয়ে আসতে পারবেন। এই প্রসঙ্গে আমি বলে রাখি আপনার বাইরের ইনভেস্টমেন্ট চাইছেন। এই যে চায়নায় এত বাইরের ইনভেস্টমেন্ট বছরে ৩০/৩৫ বিলিয়ন ডলার—বিদেশের ইনভেস্টমেন্ট পাচ্ছে—একটা স্পেশ্যাল ইকনমিক জোন তৈরি করেছে—সেখানে কোনও লেবার ল নেই। ওরা বলছে তুমি ইউনিট সেট আপ কারো হায়ার অ্যান্ড ফায়ার, যদি লাভ না হয় বন্ধ করে চলে যাও। চায়না এই করে ইন্ডাস্ট্রিতে ইনভেস্টমেন্ট নিচ্ছে। আমাদের দেশ গণতান্ত্রিক দেশ আমাদের দেশে হায়ার অ্যান্ড ফায়ার করা সম্ভব নয় কিন্তু আমাদের ভাবা দরকার স্টেট সেক্টর এবং সেন্ট্রাল সেক্টরে লস মেকিং ইউনিটগুলোকে ঠিক করার জন্য আমরা কি করতে পারি এবং কি করে লাভজনক অবস্থায় নিয়ে আসতে পারি। আমার মনে হয় অ্যাজ এ হোল আমরা সেটা ভাবিনি। এটা আমাদের নিজেদের ট্রেড ইউনিয়নের লিডারশিপের ফেলিওর বলে মনে হয়। আমরা শ্রমিক

শ্রেণীকে একটা কারখানা, কোম্পানির ভায়েবিলিটি সম্পর্কে, লাভ লোকসান সম্পর্কে যে পরিমাণ সচেতন করা দরকার ছিল আমরা সেটা করতে পারিনি। তবে ভাল যে মুখ্যমন্ত্রী বলছেন শ্রমিকদের প্রোডাক্টিভিটি নিয়ে ভাবতে হবে। মুখমন্ত্রী এখানে বলেছেন,—শ্রমিকদের প্রোডাকশন, প্রোডাকটিভিটি নিয়ে ভাবতে হবে। শ্রমমন্ত্রী সেটাকে সাপোর্ট করছেন। শ্রমমন্ত্রী বলছেন—মডার্নাইজেশন existing units and inexplicable to make the products comparative আপনি জানেন মডার্নাইজেশন মানে আল্টিমেটলি leader to reduction of labour মডার্নাইজেশন মানে নতুন মেশিন আনা হবে এবং আগের মেশিনটায় দুটো লোক থাকলে, নতুনটায় একটা লোক থাকবে। এ ক্ষেত্রে আপনি একটা থিয়োরি বলেছেন, ন্যাশনাল রিনিউয়াল ফান্ড। যেটা জাতীয় পুনরুজ্জীবন তহবিল সেটার সম্বন্ধে আপনার বক্তব্য হচ্ছে—কথা ছিল সেটা শ্রমিকদের রি-ট্রেনিং অ্যান্ড রি-ডেপ্লয়মেন্টের জন্য ব্যবহৃত হবে। কিন্তু এখন প্রধানতঃ ন্যাশনাল রিনিউয়াল ফান্ড ব্যবহৃত হচ্ছে শুধু মাত্র সেন্ট্রাল পাবলিক আন্ডারটেকিং ইউনিটগুলোর শ্রমিকদের রিটায়ার করানোর জন্য। ৭০ হাজার লোককে এই ভাবে অলরেডি রিটায়ার্ড করানো হয়েছে ন্যাশনাল রিনিউয়াল ফান্ডের টাকা নিয়ে। এটা ঠিকই, যে-শ্রমিকরা সারপ্লাস হবে তাদের জন্য এখন পর্যন্ত রি-ট্রেনিং অ্যান্ড রি-ডেপ্লয়মেন্ট স্কীম আমরা করতে পারিনি। কিন্তু অল্টারনেটিভলি আমরা আমাদের রাজ্যে শ্রমিকদের জন্য রি-ট্রেনিং অ্যান্ড রি-ডেপ্লয়মেন্ট-এর জন্য কোনও স্কীম কি তৈরি করেছি? আমরা কি আমাদের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে বলেছি যে, আমরা এখানে রি-ট্রেনিং অ্যান্ড রিডেপ্লয়মেন্ট-এর জন্য এই এই ইন্ডাস্ট্রিতে এই স্কীম নিতে চাই ; তার জন্য আমাদের এত টাকা দরকার? আমি আপনাকে আগেও বলেছি, এ রকম পজিটিভ পদক্ষেপ নেওয়ার কোনও চিন্তা করুন। কিন্তু আপনারা সবসময় চিন্তিত—এতে আপনাদের ট্রেড ইউনিয়ন অর্গানাইজেশন মার খেয়ে যাবে। সেজন্য আপনারা এ সবের মধ্যে যাচ্ছেন না। সেন্ট্রারের ন্যাশনাল রিনিউয়াল ফান্ড ঠিকমতো কাজ করছে না, লাভ কিছু হচ্ছে না—এইটুকু বলেই আপনারা ক্ষান্ত থাকছেন। আপনারা নিজেরা রি-ট্রেনিং অ্যান্ড রি-ডেপ্লয়মেন্ট-এর জন্য কোনও স্টেপ বা কোনও পজিটিভ প্রোগ্রাম নিতে পারেননি। রি-ট্রেনিং অ্যান্ড রি-ডেপ্লয়মেন্ট সম্বন্ধে কি স্টেপ নেবেন তা সিরিয়াসলি আপনাদের ভাবা দরকার। আমাদের রাজ্যে এ বিষয়ে কোনও কাজ করা সম্ভব কিনা সে ব্যাপারে আপনারা অনেক কনসার্ন এক্সপ্রেস করেছেন, আমরাও কনসার্ন এক্সপ্রেস করছি। আমাদের রাজ্য ভারতবর্ষের মধ্যে সবচেয়ে প্রোগ্রেসিভ রাজ্য, এখানে রিট্রেঞ্চমেন্ট হয় না, এখানে মালিকরা যখন তখন ক্লোজার করতে পারে না। এখানে ট্রাইপার্টাইট ওয়েজ সেটেলমেন্ট হয়। কিন্তু এটাও আবার ঠিক যে, আমাদের রাজ্যে ভারতবর্ষের মধ্যে সব চেয়ে বেশি পি. এফ. বাকি আছে।

মাননীয় শ্রমমন্ত্রী, আপনি জানেন যে, আপনার হিসাব আরও চেঞ্জ হয়েছে। যেখানে ১৮০ কোটি টাকা পি. এফ.-এর ডিউ ছিল সেখানে তার মধ্যে ৯০ কোটি টাকা চট-কলের। ৬৯ কোটি টাকা ই. এস. আই.-এর ডিউ-এর মধ্যে চটকলেরই ৪০ কোটি টাকা। সেদিন মিটিং ডাকা হয়েছিল এবং সেখানে বলা হয়েছে,—কোনও কোনও জায়গায় এটা শোধ হয়েছে; আবার কোনও কোনও জায়গায় এটা বেড়ে গেছে। এটা আমাদের ভেবে দেখা দরকার যে, আমাদের রাজ্যে এত পি. এফ. বাকি কেন, কেন এটাকে আমরা আটকাতে পারছি না।

আমাদের ভেবে দেখতে হবে যে, শ্রমিকরা সত্যিই চায় কি মালিক গ্রেপ্তার হোক? পি. এফ. ডিউ-এর জন্য মালিকের গ্রেপ্তারকে অনেক জায়গায় শ্রমিকরা রেজিস্ট করছে। তার কারণ শ্রমিকদের মালিকরা বলে—আমাদের গ্রেপ্তার করলে কোম্পানি বন্ধ হয়ে যাবে। শ্রমিকরা আপাতত চাইছে কোম্পানি চলুক। ভিক্টোরিয়া জুট মিলে কি হয়েছে? সেখানে শ্রমিকরা আগে গিয়ে ট্রেড ইউনিয়ন নেতাদের আক্রমণ করল, মারল। এটাই হচ্ছে পোস্ট ট্রেড ইউনিয়ন সিচ্যুয়েশন। শ্রমিকরা এমন একটা অবস্থায় পড়েছে, যেখানে তারা মনে করে যে শ্রমিক নেতারা—এস্টাবলিশড ট্রেড ইউনিয়ন নেতারা মালিকের সঙ্গে রয়েছে। আর ট্রেড ইউনিয়নগুলো সঠিকভাবে মনে করে,—আমাদের দায়িত্ব যে কোনও মূল্যে কারখানা খুলে রাখা এবং তার জন্য যদি মালিকদের একটু হেলপ করতে হয় হেলপ করব। এই পরিস্থিতিতে যদি একটা মিল হঠাৎ করে বন্ধ হয়ে যায় তাহলে এস্টাবলিশড ট্রেড ইউনিয়নের ওপরও আক্রমণ নেমে আসছে। শ্রমিকরা এস্টাবলিশড ট্রেড ইউনিয়নের বাইরে চলে যাচ্ছে। কানোরিয়ার ফেনোমেনন তাই বলছে। কিন্তু বৈপ্লবিক স্লোগান দিয়েও কানোরিয়া খোলা যায়নি, অত গান গেয়েও খোলা যায়নি। আলটিমেটলি নর্মাল কোর্সেই যেভাবে মিল খোলা হয় সেই ভাবেই খোলা হয়েছে। বিপ্লবী আন্দোলনের মধ্যে দিয়ে মিল খোলা হয়েছে, এরকম নয়। এবং এটাই পজিশন যে, শ্রমিক নেতারা চাইছেন যে কোনও মূল্যে ইন্ডাস্ট্রি খোলা রাখা আর শ্রমিকরা ভাবছে, যেহেতু শ্রমিক নেতারা চাইছেন—শ্রমিক নেতার সঙ্গে কমিউশন আছে মালিকদের-এ ব্যাপারে খুব একটা ডিফিক্যাল্ট পরিস্থিতিতে পড়ে গেছে। এটা রেক্টিফায়েড হয়নি। এর আগে দেখা গেছে, শ্রমিক নেতারা পিছন দিক থেকে কম মাহিনার চাকরি এগ্রিমেন্ট করে এসেছে। সেইরকম শ্রমিকরাও করেছেন। তারা এই ভেবে করেছেন যে, কিছুই পাব না, অতএব অর্ধেক পাওয়াই ভাল—এখন কারখানা যদি বন্ধ হয়ে যায়, ফরচুনেটলি, গত ১ বছর, দেড় বছর এইরকম ঘটনা ঘটেনি, শ্রমিকদের মধ্যে এক্সপ্লোশনও হচ্ছে না। নতুন যে সমস্ত এলিমেন্ট আসছে যারা সিরিয়াসলি ট্রেড-ইউনিয়ন করে না তাদের এই সিচ্যুয়েশনটা সিরিয়াসলি ভাবা দরকার কেন আমাদের রাজ্য সরকারের প্রভিডেন্ট ফান্ডের টাকা, ই. এস. আইয়ের টাকা বাকি পড়ছে? এটা প্রিভেন্ট করতে পারছে না কেন বাই দি কমবাইন্ড প্রেসার অফ দি গভর্নমেন্ট অ্যান্ড দি ট্রেড-ইউনিয়ন—এটা সিরিয়াসলি ভাবা দরকার। অসংখ্য জায়গায় গ্রাচুইটির টাকা বাকি রয়েছে। শ্রমিকরা যখন রিটেয়ার করে যাচ্ছে, সুপারঅ্যানুয়েটেড হয়ে যাচ্ছে তখন তারা গ্রাচুইটির টাকার জন্য ঘোরাখুরি করছে। এটা সিরিয়াসলি ভাবা দরকার এবং আশা করি, শান্তিবাবু নতুন করে এটা আপনার চিন্তায় রাখবেন। আজকে এর পাশাপাশি যে পরিস্থিতিটা সৃষ্টি হয়েছে সেটা খুবই সিরিয়াস। এর দুটি কারণ। আমাদের রাজ্য সরকার একদিকে শ্রমিকদের এগজিস্টিং প্রডাকটিভিটির দিকে নিয়ে যেতে পারছে না, অন্যদিকে ওয়েজ মার্কেট, জব মার্কেট স্রিংক করছে। তার কারণ হচ্ছে, দি প্রেসার অফ আনইউজ্যুয়াল আন-এমপ্লয়মেন্ট। যদিও এই আনএমপ্লয়মেন্ট প্রবলেম অন্য কোনও রাজ্যে সমাধান হয়নি। আমি এখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ফিগারটা পড়ছি। ৫০ লক্ষ ৯২ হাজারের মতোন আন-এমপ্লয়েড আছে। তার মধ্যে ২২ লক্ষ মাধ্যমিক কিম্বা তার কম কোয়ালিফিকেশন। ২৮ লক্ষ মাধ্যমিক কিংবা তার বেশি কোয়ালিফিকেশন আপনি নিজেই যেখানে বলছেন ৫০ লক্ষ আন-এমপ্লয়েড, সেখানে কোনও বছরই প্লেসমেন্ট ১০ হাজারের বেশি হচ্ছে না। তারফলে আপনার বছরে কত পারসেন্ট টাচ করছে থ্রু ইওর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ? ৫০০ ভাগের ১ ভাগ টাচ করছে।

অর্থাৎ .০২ পারসেন্ট টাচ করছে। প্রত্যেক বছর আন-এমপ্লয়মেন্টের ব্রেক-থ্রু ১৮ বছর ধরেও করা হয়নি। আপনি হয়ত তথ্য দেবেন, এই সমাজ ব্যবস্থায় বা গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার নীতির জন্য করা যায়নি, ইত্যাদি। আপনি বলেছেন, শেশ্রুর যে এমপ্লয়মেন্ট প্রোগ্রামগুলি আছে তার দ্বারা আন-এমপ্লয়মেন্ট শর্টেড-আউট হবে। কিন্তু ফিগারে তা রিফ্লেক্টেড হচ্ছে না। আপনি বলেছেন, শেশ্রু প্রোগ্রামে বছরে ২০ হাজার টার্গেট? ১ লক্ষ ২৯ হাজার ২৩১ জন আন-এমপ্লয়েড শেশ্রুতে লোন পেয়েছে, অটো রিক্স, অটো-ভ্যান প্রভৃতি বিভিন্ন জিনিস পেয়েছে। কিন্তু শেশ্রু প্রকল্পে যে এমপ্লয়মেন্ট হওয়া দরকার সেই এমপ্লয়মেন্ট রিফ্লেক্টেড হচ্ছে না। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ফিগার হচ্ছে বছরে ৫ লক্ষ। গত বছরে ৫ লক্ষ ১০ হাজার নতুন জব-সিকার। তারমধ্যে ১ লক্ষ ৪১ হাজার মহিলা তাদের নাম লিখিয়েছেন। শুধু মহিলা আনএমপ্লয়েড ১১ লক্ষে পৌঁছে গেছে। হোয়াট সার্ভিসেস আর ইউ গিভিং টু দেম? ৫০ লক্ষ বেকারের মধ্যে ১১ লক্ষ মহিলা, ২৮ লক্ষ শিক্ষিত বেকার আর বছরে প্লেসমেন্ট হচ্ছে ১০ হাজার। কোনও জব অপারচুনিটি সৃষ্টি হচ্ছে না। সুতরাং এটা ভাবা দরকার। এগজিস্টিং যে স্কীমগুলি আছে, সেলফ এমপ্লয়েন্ট স্কীম—কেন আনএমপয়মেন্টে কোনও রকম ইমপ্যাক্ট হচ্ছে না সেটা ভাবা দরকার।

[2-30 — 2-40 p.m.]

এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কমপিউটারাইজেশনের ব্যবস্থা করবেন বলে আপনি বলছেন। কিন্তু সব জায়গায় কি এটা করা সম্ভব হবে? এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে দেড় হাজারের মধ্যে ১০টা প্লেসমেন্টের জন্য একজনকে দরকার হয়। তার জন্য কম্পিউটার সার্ভিসের মাধ্যমে আনএমপ্লয়েডদের একটা রেজিস্টার রয়েছে। কিন্তু এতে কি কোনও সমাধান হবে? এটা নিয়ে ডিসপিউট আছে। আড়াইশো দিনে ১০ হাজার প্লেসমেন্ট হয়। অর্থাৎ পার ডে ৪০ জনের প্লেসমেন্ট হচ্ছে। ১০০ জন অফিসারের মধ্যে ৩ জনে ১ জন করে প্লেসমেন্ট করে। এটা সিরিয়াসলি ভাবা দরকার। বছরের পর বছর আমরা এই জিনিস করব এবং একই রকম বক্তৃতা দিয়ে যাব—এটা আমাদের ভাবা দরকার। আপনার আর একটা বড় দপ্তর আছে—সেটা হচ্ছে ই. এস. আই। ই. এস. আই স্কিমে আগের থেকে টাকা বাড়িয়েছেন। এখন ৪১০ টাকা করে ইনসিওরড পারসনদের পরিবারদের জন্য প্রতি বছর দেওয়া হচ্ছে। তার মধ্যে ১৩০ টাকা ড্রাগস এবং ড্রেসিং-এর জন্য দেওয়া হয়। কিন্তু আপনি ৫০০ টাকা করে চেয়েছেন। আপনি ৫০০ টাকা করে পার ফ্যামিলি পার ইয়ারে দেবেন বলে চেয়েছেন। আপনি শান্তিবাবু দেখুন—এই যে ইনসিওরড প্র্যাকটিশনার যারা আছেন—তারা কি দেখছেন যে কত পারসেন্ট মানুষ ওষুধ পাচ্ছে আর কত পারসেন্ট পাচ্ছে না? কখনো এটা চেক করে দেখেছেন? সেন্ট্রাল মেডিক্যাল স্টোরে ১০ পারসেন্ট ডিসঅনেস্টি হয়। আপনার এই সিস্টেমে ৩০-৪০ পারসেন্ট ডিসঅনেস্টি হচ্ছে। ওষুধের কোন ট্রানজাকশন হচ্ছে না। ওষুধ দোকানে থেকে যাচ্ছে। শুধু লিখেই দেওয়া হচ্ছে। এই ঘটনা ঘটছে। এই সিস্টেম ব্রেক করার কোনও ব্যবস্থা আপনি করতে পারেন কি? এটা আপনার সিরিয়াসলি ভাবা দরকার। আগের থেকে ই. এস. আই হাসপাতালের অবস্থা ভালো হচ্ছে। তবে ভাল বলে এটা বলছি না যে একজন শ্রমিককে যদি চয়েস করতে বলা হয় সে মানিকতলা আই. সি. ইউতে না থেকে পি. জিতে থাকবেন—সেক্ষেত্রে আপনি কতটা কি করবেন? এই হেলথ ডিপার্টমেন্টের সাথে সাথে আপনি

ই এস. আই. দপ্তরটিকে সমানভাবে পাশাপাশি চালাচ্ছেন। কয়েকটা হাসপাতালের যেমন—বজবজ, মানিকতলা, বালটিকুরির ডাক্তারদের কন্ট্রোল করতে হবে। কিভাবে এটা রেশনালাইজ করা যায় সেটা নিয়ে ভাবতে হবে। সরকার এই হাসপাতালের ডাক্তারদের নিয়ে চালাতে বেশ কিছু অসুবিধা আছে। ই. এস. আই-এর মাধ্যমে যে সমস্ত ফেসিলিটিস দেওয়ার কথা ছিল সেগুলি তারা পাচ্ছে না কিংবা আপনারা দিতে পারছেন না। ই. এস. আই.-এর আন্ডারে এখন অনেক শ্রমিক। সেই তুলনায় তাদের ফেসিলিটিস দিতে পারছেন না। এর ফলে শ্রমিকরা ই. এস. আই.-এর বাইরে চলে যাচ্ছে। তবে সম্প্রতি তাদের বাইরে যাওয়ার প্রবণতা একটু কমেছে। ভারত সরকারও এই ই. এস. আই.-এর বাইরে চলে যাচ্ছে। তবে সম্প্রতি তাদের বাইরে যাওয়ার প্রবণতা একটু কমেছে। ভারত সরকারও এই ই. এস. আই.-এর রুলসের কিছু পরিবর্তন সাধন করেছেন। ই. এস. আই-এর সম্বন্ধে নতুন কোনও চিন্তা ভাবনা যদি কিছু না করতে পারেন তাহলে শুধু শুধু এই আলোচনা করেই কিছু হবে না। অ্যাজ এ হোল ই এস আই সিস্টেমের পরিবর্তনের জন্য আপনাদের নতুন করে চিন্তা ভাবনা করতে হবে। সিটি স্ক্যান, ডায়ালিসিস ইউনিট যদি আপনারা ই. এস. আইতে বসাতে চান তাহলে আমরা সমর্থন করব এবং রাজ্য সরকারের কাছ থেকে প্রয়োজনীয় অর্থও চেয়ে নিতে পারেন। আজকে পি. জি. তে. সিটি স্ক্যান, ডায়ালিসিস ইউনিটের ব্যবস্থা আছে। আজকে ই. এস. আই. লেবারদের জন্য সরকার এই সিটি স্ক্যান এবং ডায়ালিসিস ইউনিট বসাতে পারে [illegible] সেটা একটু ভেবে দেখবেন।

অনেক ইন্সপেক্টর রয়েছে। আমাদের আইনের শেষ নেই। ৩০টা দপ্তর কোনটা কোন আইনে অ্যাডমিনিস্টার করে জানি না। বিভিন্ন ট্রেড ইউনিয়ন অ্যাক্ট হয়েছে তবু কাজ কমে গেছে। এখন সারা বছরে ২০০-২৫০ ট্রেড ইউনিয়ন রেজিস্ট্রি হয়। ওদের ইনটারেস্ট কমে গেছে, কারণ ওরা জানে রেজিস্ট্রি করে কোনো লাভ নেই। বিভিন্ন অ্যাক্ট হয়েছে যেমন—Minimum Wages Act, the Contract Labour (Registration & Abolition) Act, The Plantation Labour Act, The West Bengal Shops & Establishment Act, The Motor Transport Workers Act, the Beedi & Cigar workers (Condition of employment) Act, the Working Journalists and other Newspaper Employees (Condition of Service and Miscellaneous Provisions) Act, The Inter State migrant Workr (Registration of Employment and Condition of Service) Act, 1979, The Equal Remuneration Act, Payment of wages Act, the Child Labour (Prohibition & Regulation) Act etc. এতগুলো অ্যাক্ট হয়েছে তবু রেজিস্ট্রেশন কমেছে। আমার নিজের ইমপ্রেশন এই অ্যাক্টের যে জুডিসিয়াল প্রসেস সেই প্রসেস এখনো পর্যন্ত ঠিক হয়নি। পাবলিক ডিমান্ড রিকভারি অ্যাক্ট অনুযায়ী ল্যাণ্ড রেভিনিউ এরিয়ায় যেভাবে আদায় করে সেইভাবেই এটা আদায় করা হয়। আলটিমেটলি এটা লঙ্ রান আউট হয়ে যাচ্ছে। আমাদের দেশে এডজুডিকেশনে আজকাল শ্রমিকরা যেতে চায় না, কারণ তাদের টাইম নেই, এতে অনেক টাইম লাগে। সেই জন্য আদালতের বাইরে যাতে এটা সাসটেন করা যায় তার জন্য অনেকে হাতে পায়ে ধরে। ওরা কনসিয়েলেশন করতে পারে না, কোনো উপায় তাদের থাকে না। কোনো উপায় থাকলেও অ্যাডজুডিকেশন চায় না। উইলিংলি কোনও অ্যাডজুডিকেশনে তারা যাচ্ছে না। শ্রমিকরা একটা

স্থিতাবস্থার মধ্যে আসতে চায়, এই স্থিতাবস্থা থেকে কোনরকম ব্রেক থ্রু করা যায় কি না আমাদের সেটা দেখতে হবে। পশ্চিমবঙ্গে এখন প্রবলেম রাইজ করেছে উইথ রিগার্ড টু পলিউশন। এমপ্লয়াররা ডেলিবারেটলি পলিউশনের নিয়ম কানুনগুলো ভেঙে ফেলছে এবং যারা ভেঙে ফেলছে তাদের মধ্যে অনেক সরকারি কোম্পানি আছে, যেমন—Burn Standard Co. Ltd., Burnpur, Jayshree Textiles and Industries Ltd., Hindusthan Liver Ltd. NJML Ltd., (Alexander Unit) Texmaco Ltd. (Agarpara and Belghoria Units), India Government Minister, Alipur, Andrew Yule, জেসপ এণ্ড কোম্পানি লিমিটেড। লেবার ইন ওয়েস্ট বেঙ্গলে রাজ্য সরকারের কিছু কোম্পানির নাম আপনারা যে কোনও কারণে দেননি। শ্রমিকদের বাঁচাতে আইন মানা উচিত। যেখানে সুপ্রিম কোর্ট বলেছে পলিউশন কন্ট্রোল এনফোর্স না করলে বন্ধ করে দেওয়া হবে। কিন্তু পলিউশনের কারণে বন্ধ করলে শ্রমিকদের মাইনে দিতে হবে। মালিকরা মাইনে দিতে রাজি নয়। এ ব্যাপারে ক্লিয়ার কাট আপনাদের দৃষ্টিভঙ্গি রাখা দরকার। আপনারা মিটিং করছেন, আপনারা বলছেন আমার মনে হয় পলিউশন বাড়ছে। সুপ্রিমকোর্টে পলিউশন নিয়ে আরো কিছু নিষেধাজ্ঞা আসবে। আপনারা কি করবেন ভেবেছেন? আপনারা নিজেরা ব্যক্তিগতভাবে প্রো-লেবার স্বার্থ বিরোধী কোনও ডিসিসন নিয়েছেন বলে জানি না। আমরা সবাই এই লেবার সিস্টেমের মধ্যে টোটালি ইনকমপিটেন্ট হয়ে গেছি, কারণ কিছু করার নেই। কিন্তু একটা পরিস্থিতি বাঁধা ধরা জায়গায় শ্রমিকদের আন্দোলনে নিয়ে যায়। মালিকরা লক আউট করলে কিছু করার নেই, কোম্পানি বন্ধ হলে শ্রমিকদের কম মাইনেতে কাজ করতে হয়, এতে বলার কিছু নেই, শ্রমিকদের প্রফিডেন্ট ফাণ্ড ডিফাল্কট করলে কিছু করার নেই। এইরকম একটা সিচুয়েশনের মধ্যে দিয়ে আমরা যাচ্ছি। ফলে শ্রমিকরা ট্রেড ইউনিয়নের নেতাদের সন্দেহ করছে। এস্টাব্লিশড ট্রেড ইউনিয়ন আমরা যেগুলো করি এবং আপনার দপ্তর উভয়েরই ট্রেড ইউনিয়ন নিয়ে ভাবা দরকার। কেন এরকম সিচুয়েশনে যাচ্ছে, কেন আমরা শ্রমিকদের মোটিভেট করতে পারছি না, এটা ভাবা দরকার। টুওয়ার্ডস হায়ার প্রোডাকশন অ্যাণ্ড প্রোডাকটিভিটির ব্যাপারে কেন আমরা কোনও ব্রেক-থ্রু করতে পারছি না। অন দি আন-এমপ্লয়মেন্ট ফ্রন্ট, সেল্ফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামে সাফিশিয়েন্টলি গতি বাড়ছে না। অর্গানাইজড লেবারের পাশাপাশি আন-অর্গানাইজড লেবারদের জন্য আমরা কতটা ব্যবস্থা করতে পেরেছি? এগ্রিকালচার লেবারদের উন্নতি রাজ্যে কনসিস্ট্যান্ট আন্দোলনের ফলে ভালো হয়েছে।

[2-4C — 2-50 p.m.]

কিন্তু তারপর ঠেলাওয়ালা, রিক্সাওয়ালা, পানওয়ালা এবং বেশ কিছু ছাতা কারখানার শ্রমিক, এই সমস্ত অসংগঠিত শ্রমিকদের জন্য আপনি নতুন কিছু ব্যবস্থা করতে পেরেছেন? আশা করি আপনি আমার পয়েন্ট অফ ডিসকাশান উপলব্ধি করতে পেরেছেন এবং আমি মনে করি এই ব্যাপারে আমাদের নতুনভাবে চিন্তা করার দরকার আছে। সেই চিন্তা কিভাবে আনতে চান বলবেন।

**শ্রীমতী আরতি দাসগুপ্ত ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর বাজেটকে সমর্থন করছি এবং বিরোধিদের আনা কাট মোশনের বিরোধিতা করছি। এই

কথার সঙ্গে আমার পূর্ববর্তী বক্তার সঙ্গে একমত যে, শ্রমিকরা আজ এমন একটা অবস্থায় এসে দাঁড়িয়েছে যে সেই অবস্থা থেকে বার হওয়া অত্যন্ত দুরূহ। স্যার, আপনি জানেন ইন্ডাস্ট্রিয়াল রেভলিউশন যখন ইংলণ্ডে চলছিল তখন উইলিয়ম হার গ্রিভ্স স্পিনিং জোন তৈরি করে। ইণ্ডাস্ট্রিয়াল রেভলিউশনকে বন্ধ করে দেবার জন্য তখন ইংলণ্ডের শ্রমিকরা চেয়েছিল সেই মেশিনগুলিকে টেম্স নদীর জলে বিসর্জন দিতে। কিন্তু তারা সেই অগ্রগতি বন্ধ করতে পারেনি। আমাদের দেশে যে অবস্থা এসে দাঁড়িয়েছে তা হল মেশিন আসছে, এই মেশিন যত সূক্ষ্ম হচ্ছে, ভারী হচ্ছে, তত বেকার বাড়ছে। এই বেকারদের সাহায্য করার জন্য বলা হয়েছিল এই শিল্পগুলিকে ঢেলে সাজানো হবে। ১৯৯২ সালে এই শিল্পগুলিকে পুনর্নবীকরণ করার জন্য একটা ফাণ্ড তৈরি করা হয়েছিল। তাতে বলা হয়েছিল যে সমস্ত নতুন প্রযুক্তি আসছে শ্রমিকদের সেই প্রযুক্তি শেখানো হবে। ১৯৯২ সাল থেকে আজকে ১৯৯৫ সাল হল আজ পর্যন্ত কতজন শ্রমিককে তা শেখানো হয়েছে? মাত্র ৫২০ জন শ্রমিককে এই নতুন প্রযুক্তির জ্ঞান দেওয়া হল। তাহলে এই টাকা দিয়ে কি করা হল? শ্রমিকরা যাতে স্বেচ্ছায় অবসর নেয় তারজন্য বলা হল এবং তার পিছনে ব্যয় করা হল। ৬০টি শিল্পের ৭০ হাজার শ্রমিককে স্বেচ্ছায় অবসর গ্রহণ করিয়ে দেওয়া হল। তারপর দেখা গেল একটার পর একটা কাঁচামাল এবং পুরানো যন্ত্রের জন্য রুগ্ন হয়ে যাচ্ছে। এই শিল্প রুগ্ন যত না হচ্ছে মালিকপক্ষ চিৎকার করে বলছে, শ্রমিকরা কারখানাগুলি ধর্মঘট করে বন্ধ করে দেবার জন্য এবং শ্রমিকরা প্রোডাকটিভিটি না দেবার জন্য আজকে এই অবস্থা দাঁড়িয়েছে। প্রোডাকটিভিটির কথা বলতে গেলে বলতে হয় প্রোডাকটিভিটি তখনই হবে যখন যন্ত্রপাতি ঠিকমতো থাকবে এবং যদি শিক্ষাটা ঠিকমতো হয়। যে শ্রমিক ঝুড়ি নিয়ে লোড বহন করে তাকে দিয়ে যদি কম্পিউটার প্রোডাকটিভিটি চান, হবে না। নতুন প্রযুক্তির জন্য নতুন করে ট্রেনিং এবং রি-ট্রেনিং ব্যাপারে যে কথা আমাদের শ্রমমন্ত্রী বারে বারে বলছেন সে কথা আমাদের কেন্দ্রীয় সরকার একবারও শুনছেন না। শিল্প সম্পর্ক ব্যাপারে আমার পূর্ববর্তী বক্তা বলে গিয়েছেন। এই শিল্প সম্পর্কে আমি ডিটেলসে যাবার চেষ্টা করব না, কারণ আমার সময় কম। স্ট্যাটেসটিকস বলছে শিল্প সম্পর্ক পশ্চিমবাংলায় ভাল হচ্ছে। কারণ এখানে ধর্মঘট কম এবং লক আউট কমে আসছে ক্রমশ। তবে ধর্মঘটের তুলনায় লক আউটের সংখ্যা বেশি। স্ট্যাটিসটিকস্ দিয়ে আমি বলছি না, তবে এটুকু বলা যায় ধর্মঘটের তুলনায় লক আউটের সংখ্যা বেশি। এখানে ১২টি ধর্মঘট হলে ১০০টি লক আউট হয়। এখানে লক আউট হলে শ্রমিকের অবস্থা অত্যন্ত খারাপ হয়ে যায়, বিদেশের মতো লক আউট হলে লেবার বেনিফিট দেওয়ার মতো সিস্টেম নেই। লক আউটের মধ্যেই শ্রমিককে বাঁচতে হচ্ছে।

আজকাল অবস্থা এমন দাঁড়িয়েছে, মালিক শ্রমিকের কাছে চার্টার অব ডিমান্ড দিচ্ছে— এই কাজ তোমাদের করতে হবে, এই এই লোড তোমাদের নিতে হবে, এইরকমভাবে তোমাদের চলতে হবে, নাহলে তোমাদের কোম্পানি বন্ধ হয়ে যাবে। আপনারা জানেন, চটকলের মালিকরা কি রকম ধূর্তামির সঙ্গে বছরে কিছু সময় লক আউট করে রাখেন তাদের মুনাফা বাড়ানোর জন্য। এইরকম অবস্থার মধ্যে দিয়ে যখন আমরা চলছি, সেই সময় ৩১ নম্বর ইণ্ডিয়ান লেবার কনফারেন্স জানুয়ারি মাসে দিল্লিতে হয়ে গেল। সেখানে আমাদের কেন্দ্রীয় শ্রমমন্ত্রী বললেন, এই যে শ্রমিকরা বেকার হয়ে যাচ্ছে, বেকার হয়ে গেলে কাজগুলো

ভাগাভাগি করে নিতে হবে। তাহলে কাজ যখন ভাগাভাগি করতে হবে, তখন মাইনেটাও তার সঙ্গে ভাগাভাগি করে নিতে হবে। এইরকম অবস্থার মধ্যে তিনি শ্রমিকদের ফেলে দেওয়ার চেষ্টা করছেন। ছোট ছোট যে কারখানাগুলো আছে, যেখানে ১০০ জনের কম শ্রমিক কাজ করে, যেখানে মালিক ইচ্ছামতো বন্ধ করেন, ইচ্ছামতো লকআউট করে সেইগুলো বন্ধ করার জন্য কেন্দ্র যাতে আইন করে, সেই জন্য কেন্দ্রের উপর প্রেসার দেওয়ার জন্য আমি শ্রমমন্ত্রীকে অনুরোধ করব। ছোট ছোট কোম্পানি, তার সঙ্গে সঙ্গে অসংগঠিত শিল্প-শ্রমিক, বিড়ি এবং অন্যান্য নির্মাণ শিল্পে যারা কাজ করেন, তাদের ন্যূনতম বেতনের কথা বলা আছে। কিন্তু স্পিকার মহাশয়, আপনি জানেন, যেখানে ন্যূনতম বেতন ৪৯ টাকা, সেখানে সেই মজুরেরা পাচ্ছে বড় জোর ১৫।২০ টাকা। সেই যে শ্রমিক বাড়িতে কাজ করে, সেটা দেখার জন্য ইন্সপেক্টর কি করেন আমি জানি না। নির্মাণ শিল্পে অনেকগুলি জায়গায় ভানকুনি, ফলতা, হলদিয়া, তাদের শিল্পের দিক থেকে উন্নতি হয়েছে, কিন্তু ন্যূনতম বেতনে তারা ৪০ বছর আগে যেখানে ছিল আজও সেখানেই আছে। এটা পাল্টে দেওয়া দরকার। আমার পূর্ববর্তী বক্তার সময় অনেক বেশি ছিল, তিনি অনেকক্ষণ ধরে কর্ম-বিনিয়োগ ক্ষেত্রের কথা বারবার বলে গেলেন। এটা সত্যি যে, যেখানে ৫০ লক্ষ বেকার, সেখানে মাত্র ১৬ হাজার যদি কর্ম পায়, তাহলে এটা বলারই কথা। কেন্দ্র ঐ ব্যাপারে কি বলছেন? ৩১ নম্বর লেবার কনফারেন্স হল, তাতে বলেছেন এসব লেবার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলো তুলে দেওয়া হোক, সেখানে লেবার প্রমোশন জাতীয় কোনও একটা জিনিস রাখা হোক। তারপরে কি হবে? সেখানে তাদের যে চাকরি দেওয়া হত, সেইগুলোর অধিকাংশ চাকরি হবে সুনির্ধারিতভাবে এবং কৃষিক্ষেত্রে। স্পিকার মহাশয়, আপনি জানেন কৃষিতে জলের পাম্প মেশিন থেকে শুরু করে নানা ধরনের মেশিন আসে, হার্ভেস্টিং মেশিনও এসেছে। এই যখন অবস্থা, তখন সেখানে যদি দুটো হাত নিয়ে কোনও বেকার যায়, তার পক্ষে সেখানে চাকরি পাওয়া সম্ভব নয়। কেন্দ্রীয় সরকার বেশ গুটিয়ে এসেছেন কর্ম দেওয়ার কথায়। সেসরুর কথা বললেন, কিন্তু এটা বললেন না, সেসরুর টাকা শোধ দেবেন না বলে হাইকোর্টে রিট এনেছেন। কারা এই ব্যাংকের টাকা শোধ করতে চাননা, সেই ব্যাপারে যদি একটু বিশদ করে বলতেন তাহলে ভাল হত।

[2-50 — 3-00 p.m.]

আমি শেষ করবার আগে শ্রম মন্ত্রীকে ধন্যবাদ দেব ত্রিপাক্ষিক যে সমস্ত ঐক্যবদ্ধ চুক্তি তিনি করিয়েছেন আন্দোলনের পরে তারজন্য। কয়েক বছর আগে, বামফ্রন্ট আসার পরে চটকলে যদিও দুবার স্ট্রাইক হয়েছে, তবুও চটকলে ঐক্যবদ্ধ চুক্তি হয়েছে। ইঞ্জিনিয়ারিং শিল্পে ধর্মঘট না করার জন্য চুক্তি হয়েছে। তিনি আরও বেশি ধন্যবাদের পাত্র এইজন্য যে, আজ তের বছর ধরে সুতাকলের সমস্ত ট্রেড-ইউনিয়নগুলো মিলিতভাবে, ঐক্যবদ্ধভাবে তিনি যে চুক্তি করিয়েছেন, ভারতবর্ষের আর কোনও রাজ্যে এই ধরনের চুক্তি হয়েছে কিনা আমি জানি না। আমাদের ট্রেড ইউনিয়ন থেকে এবং বিরোধীপক্ষের যে ট্রেড ইউনিয়ন আছে, সবাই মিলে আমরা বারবার বলেছি যে, ডিনোটিফায়েড করা হয়েছে যে শিল্পগুলোকে—শ্রীদুর্গা কটন মিল এবং মোহিনী কটন মিল—সেখানে যাতে শ্রমিকদের প্রভিডেন্ট ফাণ্ড মেটানো হয়। কিন্তু আজ পর্যন্ত প্রভিডেন্ট ফান্ড মেটানো হয়নি। আমি কর্ম বিনিয়োগ সম্পর্কে যে কথাগুলো বলছিলাম

তার মানে এই নয় যে কম্পিউটার যদি আসে তাহলে শুধুমাত্র কম্পিউটারের প্লেসিং করবে না, কম্পিউটারেও নানা ধরনের কাজ হয়, সেই কার্যাবলী সম্পর্কে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় যদি আমাদের একটু শিক্ষা দেন, তাহলে ভবিষ্যতে আপনাদের কম্পিউটার আনার বিরোধিতা আমরা করব না। মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় ই. এস. আই. সম্পর্কে বারোটি হাসপাতাল-এর কথা বলেছেন। তিনি ৫৮ জনকে যে পেস-মেকার বসিয়েছেন তা বলেছেন, এইড্ মেশিন দেবার কথা বলেছেন, চশমা দেবার কথা বলেছেন। তিনি ক্যান্সারের চিকিৎসার কথা বলেছেন, ইনটেনসিভ কেয়ার ইউনিটের কথা বলেছেন। খানিকটা হলেও মাননীয় বিরোধী সদস্যের সঙ্গে আমি একমত, সব মিলিয়ে কোথাও গলদ থেকে গেছে, কো-অর্ডিনেশনের অভাবের জন্য ই. এস. আই. ঠিকমতো চলছে না। তারজন্য কলকাতার হাসপাতালগুলোতে এত ভিড় শ্রমিকদের। প্রশিক্ষণের ব্যাপারে মাননীয় শ্রমমন্ত্রী যা বলেছেন তাতে তিনি ধন্যবাদের পাত্র। আমি প্রথমে প্রযুক্তির কথা দিয়ে শুরু করেছিলাম। প্রযুক্তি আসার জন্য শ্রমমন্ত্রক শিক্ষা দেবার ব্যবস্থা করেছে, তারজন্য আমি শ্রমমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দিচ্ছি। আমার বক্তব্য শেষ করবার আগে আমি লেবার ওয়েলফেয়ার বোর্ড সম্পর্কে কিছু বলতে চাই। তিনি লেবার ওয়েলফেয়ার বোর্ডের নানা কাজের উল্লেখ করেছেন। এর অবস্থা এমন জায়গায় গেছে যেখানে সাধারণ শ্রমিকরা যেতে পারে না। মেইন স্ট্রিম লাইনের শ্রমিকরা যেখানে ঘোরাফেরা করে, নিউ সেক্রেটারিয়েটে, সেখানে যদি লেবার ওয়েলফেয়ার বোর্ডকে তুলে আনতে পারেন তাহলে সাধারণ শ্রমিকদের কাছে মন্ত্রী মহাশয় অনেক বেশি ধন্যবাদের পাত্র হবেন। যে সমস্ত কারখানা বন্ধ, সেই সমস্ত কারখানার কর্মীদের ছেলেমেয়েরা যদি পরীক্ষায় খুব ভাল রেজাল্ট করে, তাদের এই লেবার ওয়েলফেয়ার বোর্ডের মাধ্যমে যদি স্কলারশিপের ব্যবস্থা করা যায় তাহলে খুব ভাল হয়।

এইরকম যারা রেজাল্ট করে তাদের যাতে ভাল করে স্কলারশিপের ব্যবস্থা করা হয় তার চেষ্টা করবেন এবং এটা করলে পরে আপনাকে আমি ধন্যবাদ জানাব। আজকে আমরা যারা ট্রেড ইউনিয়ন করি ক্রমশ আমরা কোণঠাসা হয়ে পড়েছি। এমন অবস্থা এসে দাঁড়িয়েছে যে শ্রমিকরা আজকে আমাদের উপর বিশ্বাস ক্রমশ হারিয়ে ফেলছে। সুতরাং এইক্ষেত্রে যাতে অবস্থার উন্নতি হয় তার জন্য আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব। যে শ্রমিক শ্রেণী সংগ্রামের মধ্যে দিয়ে চলেছে তাদের যাতে অবস্থার উন্নতি হয় এবং অগ্রসর হতে পারে সর্বক্ষেত্রে সেই দিকটা দেখতে হবে। এরজন্য দরকার হলে আইনের পরিবর্তনের দরকার হতে পারে। আমি সর্বশেষে এই অনুরোধ রাখছি যে শ্রমমন্ত্রী যাতে শ্রমিকদের সবরকম সাহায্য করেন, এই কথা বলে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী ১৯৯৫-৯৬ সালের যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন সেই দাবিকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। এই প্রসঙ্গে ৪নং অনুচ্ছেদ সম্পর্কে বলতে চাই—সেখানে আরো ব্যাখ্যা করা উচিত ছিল—যেমন কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি। কেন্দ্রীয় সরকার পরিচালিত শিল্প সংস্থাগুলিকে পুনরুজ্জীবিত করার জন্য সঠিক কোন রাস্তা তো খুঁজে দেখার চেষ্টা করছেনই না উপরন্তু কেন্দ্রীয় শ্রমিক সংগঠনের দেওয়া গঠনমূলক প্রস্তাব নিয়েও গুরুত্ব সহকারে বিবেচনা করছেন না। তারই উদাহরণস্বরূপ বলতে চাই—বার্ণ স্টাণ্ডার্ড কোম্পানি। এখানে

শ্রমিকদের উপরে যেভাবে দমনপীড়ন চলছে এবং তাদের উপরে যেভাবে ছাঁটাই প্রস্তাব ঝুলছে তার একমাত্র কারণ হচ্ছে যে, এখানে ওয়াগান অর্ডার আর দেওয়া হয় না। কেন্দ্রীয় সরকার এই সংস্থাকে অর্ডার না দিয়ে বিদেশি সংস্থার কাছ থেকে নেবেন স্থির করেছেন। তারা এই বার্ণ স্টাণ্ডার্ড কোম্পানির কাছ থেকে নেবে না। এই প্রয়োজনীয় ওয়াগন সাপ্লাই এদের কাছ থেকে না নেওয়ার ফলে এই কোম্পানিটি ধুঁকছে এবং শেষ পর্যন্ত বি. আই. এফ. আরের সাহায্য নিতে বাধ্য হয়েছে। এই অবস্থার থেকে মুক্ত করার জন্য আমি শ্রমমন্ত্রীকে অনুরোধ করব তিনি যেন সঠিক পথে এই বার্ণ স্টাণ্ডার্ড কোম্পানিটিকে পরিচালিত করেন এবং ওয়াগান যাতে এরা সাপ্লাই দিতে পারে তার ব্যবস্থা করেন। এরপর আমি ৫নং অনুচ্ছেদে আসছি—এই সম্পর্কে বলছি যে, জাতীয় পুনর্নবীকরণ তহবিল প্রকল্পটি প্রথম পর্যায়েই ব্যর্থ। আশা করি বিরোধীদলের বন্ধুরা এই ব্যাপারে আমার সঙ্গে একমত হবেন। অতীতের বন্ধ শিল্প সংস্থার শ্রমিকদের এবং উদ্বৃত্ত শ্রমিকদের পূর্ণ নিয়োগ একেবারে বন্ধ করে দিয়েছে কেন্দ্রীয় সরকার। এই ব্যাপারটা যাতে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা হয় তারজন্য আমি শ্রমমন্ত্রীকে অনুরোধ করব। তারপরে ৭নং অনুচ্ছেদ সম্পর্কে বলছি—এই ক্ষেত্রে রুগ্ন শিল্প সম্পর্কে বলছি—এইক্ষেত্রে রুগ্ন শিল্পগুলো বি. আই. এফ. আরের আওতায় যে এসেছে সেগুলোকে যাতে মুক্ত করা যায় এবং সঠিক পথে পরিচালিত করা যায় তার দিকে আপনাকে দৃষ্টি দিতে হবে। এইক্ষেত্রে অগ্রগতির প্রয়োজনীয়তা আছে। এই ব্যাপারে ইউনিয়নগুলো যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যগুলোকে আরো জোরদার করে তাকে সচেষ্ট করার দরকার আছে। রুগ্ন শিল্পগুলো যাতে পুনরুজ্জীবিত হয় সেইদিকে মাননীয় মন্ত্রীকে সচেষ্ট হতে হবে। তারপরে ১০নং অনুচ্ছেদ সম্পর্কে বলছি যে, বিগত বছরের তুলনায় ধর্মঘট ও লক আউটের ফলে শ্রম দিবস নষ্ট হওয়ার তুলনামূলক হ্রাস নিশ্চয় প্রশংসার অপেক্ষা রাখে না।

আমার মনে হয় এই ক্ষেত্রে আরো বিশদ ব্যাখ্যা রাখলে ভাল হত। এই ব্যাপারে শ্রমমন্ত্রীর সামনে যে ত্রিপাক্ষিক চুক্তি হয়েছে সেই চুক্তি মালিক পক্ষ কার্যকর করছে না। এর ফলে হাওড়ার মতো শহরে যেখানে ক্ষুদ্র শিল্পের অভাব নেই, ভারতের দ্বিতীয় শিল্পনগরী বলে প্রতিষ্ঠিত হয়েছে, সেই শিল্পের ক্ষেত্রেও আজকে বিপদ এসেছে। দিনের পর দিন ছাঁটাই, ঘেরাও লেগেই রয়েছে। এই অবস্থার থেকে মুক্ত করার জন্য শ্রমমন্ত্রীকে অনুরোধ করব। আরেকটি অনুরোধ করব সেটা হচ্ছে যে, ভারতবর্ষের টাইপরাইটার শিল্পের পাইওনীয়র রেমিংটন কারখানা আজকে বন্ধ হতে চলেছে। এখানে ১২০০ কর্মী পথে বসতে চলেছে। এই ব্যাপারে শ্রম মন্ত্রীকে অনুরোধ করব তিনি যাতে এই ব্যাপারে সচেষ্ট হন।

[3-00 — 3-10 p.m.]

মালিক কারা একথা বুঝে শ্রমমন্ত্রীকে অগ্রাধিকার দিতে হবে। যখন মাহীন্দ্র অ্যাণ্ড মাহীন্দ্র গোয়েঙ্কা নিয়ে নিল তখন ৪৩ লক্ষ টাকা বিদ্যুৎ বিল তারা দেয়নি। শ্রমিকদের ছাঁটাই করেছে এবং তাদের একটা পয়সাও দেয়নি। তাদের বৃদ্ধাঙ্গুষ্ঠি দেখিয়ে পথে দাঁড় করিয়ে দিয়েছে। এই ১২০০ শ্রমিক আজ এক মহা সমস্যার মধ্যে রয়েছে। আমি শ্রম মন্ত্রীকে অনুরোধ করব, যাতে শ্রমিক এবং মালিকদের দিয়ে একটা কো-অপারেটিভ করে কারখানা

চালানো হয়। এই বলে এবং পুনরায় শ্রম মন্ত্রীর এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শ্রম মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তার এবং তাদের শ্রমনীতির বিরোধিতা করে এবং আমাদের কাট-মোশনগুলোর সমর্থন করে বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রম মন্ত্রী তার বাজেট ভাষণে শ্রমিকদের স্বার্থ রক্ষার কথা বলেছেন। আমি প্রথমেই বলেছি, তার এই দপ্তর, শ্রম দপ্তরের নাম পাল্টে মালিক দপ্তর রাখলে ভাল হত। কারণ এই দপ্তর শ্রমিকদের স্বার্থ-এর থেকে মালিকদের স্বার্থ বেশি রক্ষা করছে এবং এর নাম পরিবর্তন করা বাঞ্ছনীয় বলে আমি মনে করি। এই কথা দুঃখের সঙ্গে, ক্ষোভের সঙ্গে বলতে হচ্ছে যে, বামফ্রন্ট বামপন্থার দাবি করলেও আজকে পশ্চিমবাংলায় শ্রমজীবী মানুষের যে অবস্থা তাতে করে বামফ্রন্ট সরকার কাদের স্বার্থ দেখছে বাস্তব ক্ষেত্রে তা প্রমাণ করবে। আজকে প্রভিডেন্ড ফান্ডের হিসেব যদি নেওয়া যায় সারা ভারতবর্ষের সবচেয়ে বেশি প্রভিডেন্ড ফান্ডের টাকা, গ্র্যাচুইটির টাকা বা ই. এস. আই.-এর টাকা এখানে বকেয়া আছে। অথচ পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার শ্রমিক দরদের কথা বলে থাকেন। এখানকার মালিকদের উপর যে বকেয়া টাকা আছে তা অন্যান্য রাজ্যকে ছাড়িয়ে গেছে। এটা বামফ্রন্ট সরকারের জনস্বার্থ বিরোধী, শ্রমিক স্বার্থ বিরোধী মালিক তোষণ নীতির ফলে আজকে মালিকরা শ্রমিকদের উপর আক্রমণ চালাচ্ছে। আজকে ২১০ কোটি টাকার প্রভিডেন্ট ফান্ডের টাকা যাতে শ্রমিক-কর্মচারিরা পেতে পারে এবং অন্যান্য বকেয়া টাকা পেতে পারে তার জন্য মালিকদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করুন। আপনারা যে মালিক তোষণ করে চলেছেন এটাই তার জ্বলন্ত প্রমাণ। দুঃখের সঙ্গে বলতে হচ্ছে এটা শ্রমিক দপ্তর না হয়ে মালিক দপ্তর হলে ভাল হত। আজকে চারটে জুট মিল এঙ্গাস জুট মিল, ভিক্টোরিয়া জুট মিল, টিটাগড় জুট মিল এবং শ্যামনগর জুট মিলে ৩৫ কোটি টাকার প্রভিডেন্ট ফান্ডের টাকা বাকি রয়েছে। আপনারা জানেন, ভিক্টোরিয়া জুট মিলের কথা। টিটাগড় জুট মিলের মজুররা আদালত করছে। আপনারা কাগজে দেখেছেন, ৬ই নভেম্বর থেকে টিটাগড় জুট মিল-এর দু নম্বর বন্ধ হয়ে গেছে। ইতিমধ্যে ৩০ জন শ্রমিক স্টার্ভেশনে আত্মহত্যার পথ বেছে নিয়েছে। এই রকম অবস্থা আজকে বার বার কেন হচ্ছে? শ্রমদপ্তরের কাছে রিলিফের, প্রভিডেন্ট ফান্ড-এর গ্র্যাচুইটির বকেয়া টাকা তারা যাতে পেতে পারে সেটা আজকে দেখতে হবে।

সরকার নীরব দর্শকের ভূমিকা পালন করছে, অসহায়। এই প্রসঙ্গে আমি মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যদি নূতন কানোরিয়া না করতে চান কানোরিয়ার মতোন ঘটনা না ঘটাতে চান তাহলে অবিলম্বে শ্রম দপ্তর এই টিটাগড় জুট মিল-এর শ্রমিক কর্মচারিদের বিষয়টা সহানুভূতির সঙ্গে দৃঢ়তার সঙ্গে মালিকের বিরুদ্ধে শ্রমিকের স্বার্থে ব্যবস্থা গ্রহণ করার জন্য এগিয়ে আসুন। পশ্চিমবাংলার জুট মিলগুলিতে কয়েক লক্ষ শ্রমিক, ৪০ লক্ষ পাট চাষী যাদেরকে কেন্দ্র করে পশ্চিমবাংলায় প্রায় এক পঞ্চমাংশ মানুষের জীবন-জীবিকা ছিল এই পাটশিল্পের উপর, আজকে রাজ্য সরকারের চরম অনীহা এবং ঔদাসীন্যের জন্য আজকে পাটশিল্প মরতে বসেছে এবং কলকারখানার শ্রমিকরাও মরতে বসেছে। আজকে পাটশিল্পের ও চটশিল্পের হচ্ছে এই রকম অবস্থা। আজকে পাটচাষীদের ক্ষেত্রে আমরা দেখছি পাটচাষীরা

৪৯০ টাকাও পাটের দাম পায়নি, সেখানে কিন্তু পাটচাষীরা যাতে পাটের দাম পেতে পারে কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করে কিংবা বলিষ্ঠ পদক্ষেপ নিয়ে সরকারের এগিয়ে আসার সেখানে কোনও ভূমিকা নেই। পাট মজুতদাররা আজকে যেভাবে পাট মজুত করছে ১,৩০০ সাড়ে ১,৩০০ টাকায় বিক্রি করছে এবং এই ভাবে মজুতদাররা কোটি কোট টাকা লাভ এর সুযোগ পাচ্ছে, আমি শুনেছি এবং কাগজেও দেখেছি শান্তিবাবু বলেছেন, এই পাটের মজুতদারদের বিরুদ্ধে অভিযান তিনি করবেন। কিন্তু আমরা দেখছি বামফ্রন্ট সরকারের কৃপাভাজন হয়ে এই পশ্চিমবাংলায় এক পাটের ব্যবসায়ী আবার জুটের দালাল, ১২টি কারখানার মালিক বামফ্রন্ট সরকারের কল্যাণেতে ৪০ একর জমি পাচ্ছে। তারা একটা স্টিল প্লান্টের মেশিন করবেন বলে কিছু মেশিন কিনেছেন, প্লান্ট বসাবেন, অথচ সেই মালিক শতশত কুইন্টাল এইভাবে পাটের মজুত করে মুনাফা লুটছে সেখানে কিন্তু বামফ্রন্ট সরকারের তাদের কৃপাভাজন হয়েই এই ব্যবসায়ী করে যাচ্ছে। সেখানে কিন্তু তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। স্যার, পি. এফ.-এর ব্যাপারে বলি, কেন্দ্রীয় সরকারের এখানে কিছু ভূমিকা আছে, বামফ্রন্ট সরকারেরও ভূমিকা আছে। কিন্তু গ্র্যাচুইটির প্রশ্নে যেখানে সরকারি বেসরকারি কারখানাতে যারা গ্র্যাচুইটি পাচ্ছে না শ্রমিক কর্মচারিরা, এই গ্র্যাচুইটি পাওয়ার বিষয়টা, বকেয়া গ্র্যাচুইটি পাওয়ার বিষয়টা সমস্তটা রাজ্য সরকারের অ্যাপ্রোপ্রিয়েট অথরিটির। এই ব্যাপারে রাজ্য সরকারই পদক্ষেপ নেবেন, সেই গ্র্যাচুইটি কেন পাচ্ছে না, এই ব্যাপারে কিন্তু মাননীয় মন্ত্রীর কোনও বক্তব্য তার বাজেট ভাষণে নেই, আশা করি তিনি তার জবাবি ভাষণে এটা বলবেন। ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট অথবা ট্রেড ইউনিয়ন অ্যাক্ট অ্যামেন্ড করার জন্য শ্রমিক স্বার্থের বিরুদ্ধে কেন্দ্রীয় সরকারের যে পদক্ষেপ বা ষড়যন্ত্রমূলক প্রচেষ্টা তার বিরুদ্ধে সমস্ত বামপন্থী ট্রেড ইউনিয়নগুলি সম্মিলিতভাবে এগিয়ে আসে। এবং সেই সম্মিলিত ট্রেড ইউনিয়নগুলোর মধ্যে সঙ্গত কারণে সিটুও ছিল। সেই সম্মিলিত ট্রেড ইউনিয়নগুলোর বিরোধিতার জন্য কেন্দ্রীয় সরকার শ্রমিক স্বার্থ বিরোধী আইনকে কার্যকর করতে পারল না। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় আইন না থাকলেও বে-আইনিভাবে কার্যত বামফ্রন্ট সরকার যে নীতি নিয়ে চলছে, সেই নীতি এখানে কার্যকর হচ্ছে। এখন ট্রেড ইউনিয়ন রেজিস্ট্রেশন অ্যাক্ট যা আছে তাতে ৭ জন সদস্য হলেই ট্রেড ইউনিয়ন রেজিস্ট্রেশন করা যায়, কিন্তু কার্যত দেখা যাচ্ছে কোনও ক্ষেত্রেই ১০ শতাংশর কম সদস্য যদি থাকে তাহলে ট্রেড ইউনিয়ন রেজিস্ট্রেশন দেওয়া হচ্ছে না। একদিকে আপনারা ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টের বিরোধিতা করছেন, আর অন্য দিকে পশ্চিমবাংলায় বসে সেই কাজই করছেন আপনারা। এখানে বামফ্রন্ট সরকার শ্রমিক স্বার্থে ট্রেড ইউনিয়ন অ্যাক্ট অ্যামেন্ড করল। সেটা কি, না, ট্রেড ইউনিয়নে গোপন ব্যালটে প্রতিনিধিত্ব স্থির হবে। আইন আপনারা পাস করলেন শ্রমিক স্বার্থের জন্য এবং প্রচার করা হল এই সরকার শ্রমিক দরদী প্রগতিশীল। একদিকে শ্রমিক দরদী প্রগতিশীল, এই প্রচার শ্রমিকদের কাছে করা যাবে এই আইন পাস করতে গিয়ে, আর অন্যদিকে এই আইন যাতে কার্যকর না হয়, মালিকরা যাতে সুবিধা পায়, তার জন্য কোনও রুলস আপনারা তৈরি করছেন না দু' বছর ধরে। আপনাদের এ এক অদ্ভুত কৌশল। সত্যিই যদি সরকার সিনসিয়ার হয়, তাহলে রুলস হচ্ছে না কেন? মাননীয় মন্ত্রী মহাশয়, নিশ্চয় এই ব্যাপারে তার জবাব দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাচ্ছি মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণের ১১ নং প্যারাগ্রাফে বলেছেন,—'লক-আউটের মতো পীড়নমূলক ব্যবস্থা অবলম্বন

না করে পরিচালন কর্তৃপক্ষ তাদের শিল্পের সমস্যা শ্রমিকদের জানান, তাদের মতামত ও প্রস্তাব গ্রহণ করুন এবং এইভাবে তাদের বিশ্বাস অর্জন করুন। আমার বিশ্বাস, এরকম পরিস্থিতিতে শ্রমিক-কর্মচারিরা ইতিবাচক মনোভাব গ্রহণ করবেন এবং সুস্থ শ্রম-সম্পর্কের আবহাওয়া সৃষ্টি হবে। কিন্তু এর জন্য উদ্যম মালিকপক্ষকেই নিতে হবে।" আগে মুখ্যমন্ত্রী যে কথা বলতেন, এখন শান্তিবাবুও মালিকদেরকে সেই উপদেশ দিচ্ছেন, তারা যাতে দমনমূলক ব্যবস্থা না নেয়, এটি কি কনসেপ্ট বহন করে। এটাত ইউটোপিয়ান সোশালিজম, প্লুটোস সোশালিজম। তাদের একটা বিভ্রান্তি ছিল, তারা সমাজতন্ত্রের স্বপ্ন দেখত, বৈজ্ঞানিক সমাজতন্ত্রের কথা তারা জানত না। কিন্তু মার্কসবাদ দেখিয়েছিল এটা হচ্ছে পরস্পর বিরোধী শ্রেণী স্বার্থ, এখানে শ্রেণী সমঝোতার কোনও প্রশ্ন আসে না। তাদের রাজনৈতিক চেতনার উপর ভিত্তি করে তাদের অধিকারকে সংগ্রামের মধ্যে দিয়ে শ্রমিক শ্রেণীকে ছিনিয়ে নিতে হবে। এটাই হচ্ছে মার্কসবাদী কনসেপ্ট। আপনারা শ্রেণী সংগ্রামের বিরুদ্ধে শ্রেণী সমঝোতার কথা বলেন। আপনারা শ্রমিক আন্দোলনকে শক্তিশালী করছেন না, শ্রমিক আন্দোলনকে পিছন থেকে জল ঢেলে নিভিয়ে দিচ্ছেন।

এই হচ্ছে একটা সোশ্যাল ডেমোক্র্যাসি। যারা শ্রম এবং পুজির মধ্যে আপোষকারী হিসাবে কাজ করেন তারা শ্রমিক শ্রেণীর স্বার্থে কাজ করছেন, তারা কি জেনে শুনে করছেন, না বিভ্রান্ত করছেন আমি জানি না। এটা কিন্তু শ্রেণী সংগ্রাম বা শ্রমিক আন্দোলনের স্বার্থে নয়। আজকে ওয়ার্ক কালচারের কথা বলা হচ্ছে, হ্যাঁ, আমরা জানি সুবিধার রাজনীতি আপনারা করে এসেছেন। সেখানে অধিকার বলতে দায়িত্ব ছাড়া অধিকার আসে না। কিন্তু এই জিনিস সরকারি কর্মচারিদের মধ্যে এনেছেন। তাকে ভোগ করে পশ্চিমবাংলার জনসাধারণ, সরকারি অফিসগুলিতে যেখানে আপনারা কো-অর্ডিনেশন কমিটির নেতৃত্বে যেভাবে তাদের জন-স্বার্থ বিরোধী আচরণ বা সেবামূলক দায়িত্ব থেকে বাঁচাতে হচ্ছে, পশ্চিমবাংলায় সরকারি অফিসগুলিতে কাজকর্ম-এর ফল হয়েছে ওয়ার্ক কালচার নেই, এই ধরনের অভিযোগ সাধারণ মানুষের মনে আছে। তারা এই ওয়ার্ক কালচারের প্রশ্ন তুলে আজকে কলকারখানাগুলিতে যেখানে মালিকরা শ্রমিকদের বাড়তি বোঝা শ্রমিকদের উপর চাপিয়ে দিয়ে তাদের উপর ওয়ার্ক লোড বাড়িয়েছেন। যেখানে মালিকরা তাদের নিজের জীবন যাপন রক্ষার প্রয়োজনে, শ্রমিক নিজের মুখের রক্ত তুলে চাকরিকে বাঁচাবার চেষ্টা করছেন, সেখানে ওয়ার্ক কালচারের প্র তুলে আপনারা কার হাতকে শক্তিশালী করছেন। আজকে যে কারখানাগুলি বন্ধ হয়েছে সে কি শ্রমিকরা কাজ করে না বলে, না কি বাজার সংকট বলে। বাজার সংকট বলে আজকে লে-অফ হচ্ছে, লক আউট হচ্ছে, ক্লোজার হচ্ছে। যে ম্যানেজমেন্টগুলি লস্ট করেছেন, কে দায়ী তার জন্য, এবং তার জন্যই বাজার সংকট হচ্ছে। উৎপাদন যা কমেছে তার জন্য শ্রমিকরা দায়ী নয়, মজুররা দায়ী নয়, ওয়ার্ক কালচারের প্রশ্ন জ্যোতিবাবু তুলেছেন, আজকে আপনারা তুলছেন এবং এই সব কথা বলে কার্যত মালিকদের হাতকেই শক্তিশালী করছেন। আজকে সবচেয়ে যেটা বড় কথা শ্রমিক আন্দোলনে বামফ্রন্ট সরকার সংগ্রামের হাতিয়ার। ন্যায় সঙ্গত আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না যখন যুক্তফ্রন্ট ছিল ১৯৬৭ সালে তখন এই নীতি গ্রহণ করা হয়েছিল। আজকে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে শ্রমিক আন্দোলনকে পুলিশ দিয়ে দমন করছেন। ভিখারি পাসোয়ানকে যে ভাবে খুন করলেন, যে ভাবে পুলিশ প্রশাসনের

যোগসাজসে কাজ করা হল, এর থেকে জঘন্য দৃষ্টান্ত আর থাকতে পারে না, ন্যায় সঙ্গত শ্রমিক আন্দোলনকে দমন করার ক্ষেত্রে কংগ্রেস সরকার তার সাথে পাল্লা দিয়ে চলতে কুণ্ঠাবোধ করে না, ভিখারি পাসোয়ানকে হত্যা করাই তার জলন্ত প্রমাণ।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় তার দপ্তরের অধীন ৩৯ নং ডিমান্ডে যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে এবং বিরোধী দলের পক্ষ থেকে আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আপনার মাধ্যমে কয়েকটি কথা বলছি। মাননীয় মন্ত্রী মহাশয় কয়েকটি অনুচ্ছেদের মধ্যে যথার্থভাবে যে বক্তব্য রেখেছেন তার মূল কথা হ'ল, কেন্দ্রীয় সরকার যে অর্থনীতি, বাণিজ্যনীতি, তার সঙ্গে সঙ্গে সামগ্রিকভাবে যে শিল্পনীতি গ্রহণ করেছেন তার ফলশ্রুতি হিসাবে আমাদের পশ্চিমবঙ্গসহ সারা ভারতবর্ষে ইন্ডাস্ট্রিয়াল ক্রাইসিস দেখা দিয়েছে ফলত আমাদের শ্রমিকরা সংকটের সম্মুখীন হয়েছেন। আজকে এই যে চারিদিকে কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে তার কারণও মুখ্যত কেন্দ্রীয় সরকারের এই শিল্পনীতি। আমরা জানি ক্যাপিটালইজমে তার মোড অব প্রডাকশন যা তাতে এই ক্রাইসিস অবশ্যম্ভাবী। ক্যাপিটালইজমের ধর্ম অ্যানার কিস্ট মোড অব প্রডাকশন এই সংকটের অন্যতম কারণ। তারফলে আমাদের শিল্পে সংকট অবশ্যম্ভাবী। তার ফল ভোগ করতে হচ্ছে আমাদের শ্রমিকদের। সেই চিত্রই মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় তার ভাষণে তুলে ধরার চেষ্টা করেছেন। তার সঙ্গে বামফ্রন্ট সরকারের হাতে যে সীমিত ক্ষমতা আছে সেইটুকু নিয়ে যতটুকু করতে পেরেছেন এবং পারেননি তাও তিনি তুলে ধরার চেষ্টা করেছেন। স্যার, আমি এই প্রসঙ্গে বলতে গিয়ে প্রথমেই যেটা বলতে চাই সেটা হচ্ছে কেন্দ্রীয় শিল্পনীতি, অর্থনীতির মূল কথা যেগুলি তার মধ্যেই কিন্তু স্ববিরোধিতা রয়েছে। আমি এই স্ববিরোধিতার প্রতি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। তাদের নীতির ফলে আমাদের শ্রমশক্তি অব্যবহৃত থেকে যাচ্ছে। ক্যাপিটাল ইনসেন্টিভ, আধুনিক যন্ত্রপাতি, ম্যাল্টিন্যাশনালকে এখানে অবাধে বাণিজ্য করার সুযোগ করে দেওয়ার ফলে আমাদের শ্রমশক্তি পুরোপুরি নিয়োজিত হচ্ছে না, তা অব্যবহৃত থেকে নষ্ট হয়ে যাচ্ছে। শ্রমশক্তি, আমরা জানি পণ্য, ইট ইজ এ কমিডিটি। তাকে নিয়োজিত করার সুযোগ ও ক্ষমতা দেওয়া হচ্ছে না অথচ ভোগ্য পণ্যের উৎপাদন বেশি হবে, তাকে গ্লোবাল মার্কেটে ছড়িয়ে দেওয়া হবে—এই স্ববিরোধিতায় কোনও শিল্পনীতি, অর্থনীতি বাঁচতে পারে না। ফলে শ্রমিকরাও বাঁচতে পারে না। এই প্রসঙ্গে বলতে গিয়ে কয়েকটি শিল্পের কথা আমি তুলে ধরতে চাই। আমাদের দেশে পাট শিল্প একটা পুরানো শিল্প। এই শিল্প আজকে ধুঁকছে। এই শিল্পে এখন দুই লক্ষের মতোন শ্রমিক কাজ করেন কিন্তু ইতিপূর্বে এই শিল্পে এর চেয়ে কয়েক গুণ বেশি শ্রমিক কাজ করতেন। আজকে তারা কর্মচ্যুত হয়েছেন। কেন্দ্রীয় শিল্পনীতির জন্য আজকে বস্ত্রশিল্প, ইঞ্জিনিয়ারিং শিল্পেরও খুবই খারাপ অবস্থা। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় তার বক্তব্যে ২২ নং অনুচ্ছেদে এই পাট শিল্পের প্রতি দৃষ্টি আকর্ষণ করে বলেছেন যে রাজ্য সরকার দুটি কমিটি গঠন করেছেন যারা শ্রমিকদের সংখ্যা, ঠিকা কাজে নিযুক্ত শ্রমিকদের বাস্তবানুগ কাজের পরিমাণ পরীক্ষা করে ঠিকা কাজে মজুরির হার পুনর্বিন্যাস করবেন। কিন্তু দুর্ভাগ্যের কথা, জুট মিলস অ্যাশোসিয়েশনের সহযোগিতার অভাবে এই কমিটি দুটি সঠিকভাবে কাজ করতে পারছে না। এইভাবে তারা

আমাদের উদ্দেশ্যকে ব্যর্থ করে দেবার চেষ্টা করছে। অপর দিকে বস্ত্র শিল্পের ক্ষেত্রে এন. টি. সি.-র মিলগুলির যা অবস্থা সেখানে কেন্দ্রীয় সরকার আমাদের দাবি মানছেন না। আমার কথা হল', এ ক্ষেত্রে শুধু কেন্দ্রীয় সরকারের কাছে আমরা আবেদন-নিবেদন করেই বসে থাকব কিনা, না, এর জন্য বিকল্প কোনও পথের সন্ধান করব? বিকল্প পথ না দিয়ে শুধু আবেদন-নিবেদনের উপর নির্ভর করে বসে থাকলে শ্রমিকদের সমর্থন কিন্তু আমাদের পক্ষে থাকবে না। সেখানে একটা প্রথা বার করতে হবে। চা শিল্পের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। চা শিল্পের মালিকরা যে ভাবে চাষের জমিকে চা বাগান করার জন্য চাষীদের কাছ থেকে পয়সার লোভ দেখিয়ে হাতিয়ে নিচ্ছে, এটা বন্ধ করতে হবে। মন্ত্রী মহাশয় অবশ্য এই সম্পর্কে বলেছেন। আমি তাকে বলছি, এই সব চাষীরা যাতে বঞ্চিত না হয়, সেই ব্যবস্থা তিনি করবেন। ২৯ অনুচ্ছেদের প্রতি তার দৃষ্টি আকর্ষণ করছি। চাইল্ড ওয়েলফেয়ার লেবার তাদের প্রোটেকশনের জন্য যে রুলস করেছেন ৮৬ সালের অ্যাক্টের রুলস হয়েছে, এটা করতে কেন দেরি হল, অনেও আগে এটা হওয়া উচিত ছিল। রেডিমেড গার্মেন্ট ইন্ডাস্ট্রিতে অনেক শিশু শ্রমিক কাজ করে, ছোট ছোট মেয়েরা কাজ করে, এটা একটা আনঅর্গানাইজড সেক্টার। এটার দিকে লক্ষ্য দেবার দরকার আছে। বি. আই. এফ. আর. এর কথা যা লেখা আছে ৩১/৩২ অনুচ্ছেদে, তাদের ভূমিকা পালন করার কথা বলেছেন। বি. আই. এফ. আর. কেন এইগুলো করবে? কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করেছেন এবং মাল্টি ন্যাশনালদের সুযোগ করে দিয়েছেন, তারা সিক ইন্ডাস্ট্রিগুলোকে পুনরুজ্জীবিত কেন করবে? সুতরাং বি. আই. এফ. আর এর কাছ থেকে এই বিষয়ে কতটা আশা করতে পারি, সেটা সকলে বোঝেন। সুতরাং এর একটা বিকল্প জিনিস ভাবতে হবে। ৩৩/৩৪/৩৫ অনুচ্ছেদে ন্যূনতম মজুরি নির্ধারণের কথা বলা হয়েছে, এর ভিত্তি কি? আমার যতদূর জানা আছে আনঅর্গানাইজড সেক্টারে তাদের ক্যালোরি তত্ত্বের ভিত্তিতে মজুরি নির্ধারণ করা হয়। আমার মনে হয় কেবল মাত্র ক্যালোরি তত্ত্বের মাধ্যমে এটা নির্ধারণ করা ঠিক নয়। তাদের শিক্ষার দিক আছে, শ্রম শক্তির দিক আছে, যা প্রয়োজন প্রোটিন, ভিটামিন, সেইগুলো যোগ করতে হবে। শুধু মাত্র ক্যালোরি তত্ত্বের ভিত্তিতে কস্টিং করলে হবে না। একজন মানুষের শ্রম শক্তিকে বাঁচিয়ে রাখার জন্য যা প্রয়োজন সেটা করা দরকার, এই বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ৩৯ নং অনুচ্ছেদে যা বলা হয়েছে, এটায় যা অসঙ্গতি মনে হচ্ছে, সেটা হচ্ছে ৯৪ সালে ১৬ হাজার ৩৯৩ শূন্য পদের জন্য কর্মী নিয়োগ কেন্দ্রে বিজ্ঞাপিত হয়েছিল।

[3-30 — 3-40 p.m.]

আর ৯৪ সালে যা চাকরি পেয়েছিলেন তা গিয়ে দাঁড়িয়েছে ৯ হাজার ৮৯৬-তে বুঝতে পারছি না ১৬, ৩৯৩টা শূণ্য পদ। এর জন্য কর্মী নিয়োগ কেন্দ্রে বিজ্ঞাপিত হয়েছিল সেখানে ৯,৮৯৩ কেন হল? আর বাকিগুলো কি হল? অনুরূপভাবে ৯৩ সালেও লেখা আছে ১৪ হাজার ৩৬৫টা জায়গাতে শূন্য পদ বিজ্ঞপ্তি হয়েছিল কিন্তু চাকরি হয়েছিল ৫,৬৭৫, আমরা কাছে এটা অসঙ্গত মনে হয়েছে। এই অসঙ্গতি দূর করবার জন্য চেষ্টা করবেন। পরবর্তীকালে কর্মনিয়োগ ক্ষেত্রের কথাটা বলছি। কর্মহীন ব্যক্তিদের স্বনিযুক্তির যে পরিকল্পনা আছে, আলোচনা করেছেন কিভাবে চেষ্টা করেছেন, সব ঠিক আছে। এই বিষয়ে আমি শুধু একটি প্রস্তাব

রাখছি। সেটা হল এই যে আপনি পরবর্তীকালে শ্রমিক কল্যাণ পর্ষদের কথা উল্লেখ করেছেন। আমার কথা হল শ্রমিক কল্যাণ পর্ষদের ব্যাপারে অর্থাৎ যে সকল কারখানা বন্ধ হয়ে গেছে, যে সকল শ্রমিকরা ছাঁটাই হয়ে গেছেন। তাদের অনেক অভিজ্ঞতা, বিভিন্ন ট্রেডে অভিজ্ঞতার মধ্যে দিয়ে তারা কাজ করে এসেছেন। সেই ছাঁটাই করা শ্রমিক সেই বন্ধ কারখানার শ্রমিক, তারা যে কাজে নিযুক্ত সেই কাজে যে পটুত্ব লাভ করেছেন তাদের সমবায় করে, ছোটো ছোটো সমবায় করে তাদের সেই ট্রেড ইউনিয়নকে সাহায্য করতে পারেন কিনা, নিয়োজিত করতে পারেন কিনা এই স্বনিযুক্তি পরিকল্পনার মধ্যে। আমি আশা রাখি আপনি চেষ্টা করবেন। আমাদের কর্মসংস্থানের কথা, এমপ্লয়মেন্টের কথা আমি উল্লেখ করেছিলাম। স্বনিযুক্তির প্রশ্নে আপনাকে সাজেশন দিলাম। সবশেষে আপনাকে এই কথা বলতে চাই। এই যে সমস্যা এই সমস্যাকে যদি জাতীয় সমস্যা হিসেবে দেখেন তাহলে এই শ্রমিক শ্রেণীর শ্রমশক্তিকে আমাদের যে প্রাকৃতিক সম্পদ আছে সেই সম্পদকে ব্যবহার করে কিভাবে সম্পূর্ণভাবে নিয়োজিত করা যায় তার জন্য বিশেষ শ্রমনীতি, শিল্পনীতি, উপযুক্ত শিল্পনীতি গড়ার জন্য, আমাদের তরফ থেকে আমরা কিভাবে এগিয়ে যাব সে বিষয়ে সুচিন্তিত অভিমত প্রকাশ করতে হবে। সবশেষে আপনার দাবিকে আবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট উপস্থাপিত করেছেন তাকে আমি সমর্থন করছি। সঙ্গে সঙ্গে কংগ্রেসের আনা কাট মোশনের বিরোধিতা করছি। সৌগতবাবুর বক্তৃতা আমি খুব মনোযোগ সহকারে শুনলাম। গতবারের বক্তৃতাটা আমার কাছে আনা ছিল। সেটার সঙ্গে মিলিয়ে দেখলাম আজকের বক্তৃতায় আক্রমণ কম। আর সমালোচনার দৃষ্টিভঙ্গি কিছু কিছু জায়গায় গঠনমূলক পর্যায়ে এসেছে। সারা দেশকে ডুবিয়েছে আজকে ৪৮/৫০ বছর ধরে কেন্দ্রের শিল্পনীতি। কেন্দ্রের শিল্পনীতি মানে ৬০ এর দশক থেকে রাষ্ট্রায়ত্ব শিল্প। সেগুলো আজকে রুগ্ন অবস্থায় গিয়েছে। যাওয়ার পর সরকারের নীতি হচ্ছে বি. আই. এফ. আর। এটা যে কি আমি আমার হলদিয়ার অভিজ্ঞতা থেকে বলি। সার কারখানা হল। যে ছেলের জমি হল না তাকে পোলিও হয়েছে বলে ডিক্লেয়ার করা হল। ওই কারখানায় কোনও উৎপাদন হল না সেই কারখানা কোনও স্বীকৃতি পেল না। তাকে বি. আই. এফ. আর পাঠিয়ে দিয়ে, আজকে সেখানে একটা বাড়ি আছে। একটা আটশো, নয়শো কোটি টাকা খরচ করে এবং শতাধিক কর্মী নিয়ে এশিয়া মহাদেশের সবচেয়ে মর্ডান যন্ত্রপাতি নিয়ে যে কারখানা তৈরি হয়েছিল, সে এখন বি. আই. এফ. আর এর যন্ত্রণায় ভুগছে। এর নাম কেন্দ্রীয় শ্রমনীতি। এই হচ্ছে ওদের শ্রম-নীতি। এর ফলে দেশটা শ্মশান হয়ে যাচ্ছে। এই অবস্থায় আজকে পশ্চিমবঙ্গ সরকারকে ধন্যবাদ, তারা সীমিত ক্ষমতার মধ্যেও যেটুকু সুযোগ আছে তাকে দিয়ে রি-কনস্ট্রাকশনের চেষ্টা করছেন। তবে ক্ষমতাটা এতই সীমিত যে এর দ্বারা বিরাট কিছু করা সম্ভব নয়। এই প্রসঙ্গে আমি এখানে দু'-তিনটে পয়েন্ট উত্থাপন করতে চাই এবং সেগুলোর প্রতি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতির মধ্যে মিনিমাম ওয়েজের কথা বলা আছে। কিন্তু ১৯৬৮ সাল থেকে মিনিমাম ওয়েজের নোটিশগুলো আজ পর্যন্ত চেঞ্জ হয়নি। এটা একটা বিরাট প্রবলেম। এ ক্ষেত্রে তিনটে প্রবলেম আছে, ফিকসেশন, রিভিসন অ্যান্ড এনফোর্সমেন্ট। ১৯৮৮-৮৯ সালের লেবার ইন ওয়েস্ট বেঙ্গল থেকে আমি এখানে উল্লেখ

করতে চাই যে, রিভিশন অফ রেটের তখন থেকে এখন পর্যন্ত খুব বেশি তারতম্য ঘটেনি—গ্রাফটা কোথাও একটু উঠেছে, কোথাও একটু নেমেছে, খুব একটা তারতম্য হয়নি। এটা আমি উল্লেখ করছি এই জন্য যে, আমাদের রাজ্যে বৃহৎ শিল্পের চেয়ে ক্ষুদ্র শিল্পেই মিনিমাম ওয়েজ অ্যাক্ট ইমপ্লিমেন্টেড হওয়ার আবশ্যকতা বেশি। মিনিমাম ওয়েজ পলিসির মূল ডাইরেকশন হচ্ছে স্বল্প আয়ের ব্যক্তিদের ক্ষেত্রে যাতে সেটা সঠিকভাবে প্রয়োগ করা হয়। যে সমস্ত ইঞ্জিনিয়ারিং শিল্পে ৫০ জনের কম শ্রমিক আছেন সে সমস্ত ক্ষেত্রে এই রেট ভয়ঙ্কর কিছু রিভাইসড হয়নি। আমাদের বহু ছোট ছোট প্ল্যাইউড ইন্ডাস্ট্রি আছে, হ্যান্ডলুম ইন্ডাস্ট্রি আছে, স্টিল ইন্ডাস্ট্রি আছে, লেদার ইন্ডাস্ট্রি আছে, ব্রিক ম্যানুফ্যাকচারিং ইন্ডাস্ট্রি আছে এবং সবচেয়ে বড় যেটা, সেটা হচ্ছে অ্যাগ্রিকালচারাল লেবাররা আছেন, তাদের সাথে সাথে ফিশারিস-এ এবং এগ্রিকালচারেও বহু শ্রমিকরা আছেন। এদের স্বার্থে মিনিমাম ওয়েজ রিভাইজ করার জন্য, তাকে একজিকিউট করার জন্য একটা নির্দিষ্ট পলিসিকে যতটা গুরুত্ব দেওয়া উচিত ততটা এখনও পর্যন্ত আমরা দিতে পারছি না। বিষয়টাকে যতটা স্ট্রেস দেওয়া দরকার ততটা এখনও দেওয়া হয়নি। একেবারে হয়নি, তা আমি বলছি না. কিন্তু প্রয়োজন অনুযায়ী হয়নি। '৮৮ সাল থেকে আমরা যদি হিসাব নিয়ে দেখি তাহলে দেখব যে রেট অফ রিভিসন-এর গ্রাফটা খুবই ধীরে ধীরে বাড়ছে। তথাপি অবশ্যই এটা ভারতবর্ষের অন্য যে কোনও রাজ্যের তুলনায় বেশি। কিন্তু প্রাইস ইন্ডেক্স অনুযায়ী যেখানে এটা ওঠার দরকার ছিল সেখানে এটা ওঠেনি। মাননীয় শ্রমমন্ত্রী, আমি বিনয়ের সঙ্গে আপনাকে বলছি, আপনি দয়া করে এদিকে একটু লক্ষ্য দিন। শ্রমিক নেতা, দীর্ঘদিন ট্রেড ইউনিয়ন মুভমেন্টের সঙ্গে যুক্ত আছেন, আপনি নিশ্চয়ই বিষয়টা সম্বন্ধে অবগত আছেন, তথাপি আমি এখানে আবার উল্লেখ করছি। আমাদের রাজ্যে একটা বামপন্থী সরকার চলছে, তা সত্ত্বেও মালিকরা ই. এস. আই.-র টাকা জমা দিচ্ছে না। সবচেয়ে দুঃখের কথা হচ্ছে অনেক সরকারি সংস্থাও ই. এস. আই.-র টাকা বাকি রাখছে। রাজ্য বিদ্যুত পর্ষদের পি. এফ.-এর টাকা বাকি আছে। অনেক সরকারি দপ্তরের বাকি আছে। আর কেন্দ্রীয় সরকারি দপ্তরের তো লক্ষ লক্ষ নয়, কোটি কোটি টাকা বাকি আছে। যে সমস্ত মালিকরা এই সমস্ত টাকা মেরে দিচ্ছে তাদের বিরুদ্ধে এ বিষয়ে যে আইন আছে তা অবিলম্বে প্রয়োগ করা উচিত। যে ব্যক্তিই হোক না কেন, যত বড় ইন্ডাস্ট্রির মালিকই হোক না কেন, যত বড় ম্যানেজিং ডিরেক্টরই হোক না, যে ই. এস. আই. এবং পি. এফ. আইন ভাঙবে সে অবশ্যই ক্রিমিনাল এবং তাকে অবশ্যই শাস্তি দিতে হবে। কেন তার বি [illegible] গ্রেপ্তারি পরোয়ানা জারি করে কোমরে দড়ি বেঁধে তাকে নিয়ে যাওয়া হবে না? আইন ভাঙাটা অবশ্যই ক্রিমিনাল অফেন্স।

[3-40 — 3-50 p.m.]

আজকে শ্রমিকদের টাকা, তাদের মাথার ঘাম পায়ে ফেলার টাকা, পি. এফের টাকা ফাঁকি দিচ্ছে। নিজেরা টাকা নিয়ে মেরে দিচ্ছে। ই. এস. আইয়ের টাকা, অসুস্থ শ্রমিকদের টাকা তারা ঠিকমতো জমা দেয় না। সর্বশেষে আমি শিশু শ্রমিকদের কথা বলব। এদের জন্য আইন হয়েছে, কমিটি হয়েছে, কিন্তু কমিটির কাজ ঠিকমতো এগুচ্ছে না। আমি এই বিষয়ে আপনাকে লক্ষ্য করতে বলব। এখন সারা পৃথিবী জুড়ে, এমনকি আমাদের দেশেও মানবাধিকার নিয়ে

আলোড়ন সৃষ্টি হয়েছে। আমরা যারা বামপন্থী, এই দেশে যারা গণতান্ত্রিক আন্দোলন করি, প্রগতিশীল আন্দোলনের ধারক-বাহক, শিশু শ্রমিকদের ব্যাপারে তাদের দৃষ্টি দেওয়া উচিত এবং দিচ্ছেও। কাজেই শিশু শ্রমিকদের ব্যাপারে আমি আপনাকে বলব, দ্রুত কার্যকর ব্যবস্থা নিন এবং এ ব্যাপারে গণ-সংগঠনের সহযোগিতা চাইতে বলব। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদলের আনা কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রীর বাজেট বক্তব্যের পরিপ্রেক্ষিতে আলোচনা চলছে। আমাদের সদস্যারা বক্তব্য রেখেছেন। আমি শুনে খুশি হলাম যে, আমরা অর্থাৎ বিরোধীদলের সদস্যারা গঠনমূলক দৃষ্টিভঙ্গি নিয়ে বক্তব্য রাখি। কংগ্রেসের বক্তব্য চিরকালই গঠনমূলক হয়। আমরাই দেশে স্বাধীনতা নিয়ে এসেছি। তখন আপনারা স্বাধীনতার বিরোধিতা করেছিলেন। সেক্ষেত্রে আমাদের বিশ্লেষণ করতে এবং পর্যালোচনা করতে আপনারা মাঝে-মাঝেই ভুল করেন এবং এই ভুল করার জন্যই আপনাদের বিপদ হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শান্তিবাবুর শ্রমমন্ত্রীত্বকাল দীর্ঘদিন ধরে দেখছি। আমি যতদিন হাউসে আছি, কিছু দিনের জন্য প্রয়াত কৃষ্ণপদ ঘোষ মহাশয়কে দেখেছিলাম, তারপরে এই শান্তিবাবুকে দেখছি। ওনার বক্তব্যে নতুন কথা কিছু নেই, তবে কেন্দ্র বিরোধী চিৎকার একটু কম আছে এই লেখায় এবং জীবন সায়াহ্নে এসে উনি কিছুটা বাস্তবমুখী হয়েছেন। সেইজন্য আমি খুশি। কারণ, মুখ্যমন্ত্রী বলেছেনে, আমাদের বদলাতে হবে। তিনি বাংলার মুখ্যমন্ত্রী এবং দীর্ঘ দিন ধরে সিটুর অল ইন্ডিয়ার ভাইস প্রেসিডেন্ট। এই বাংলায় তিনি ১৮ বছর ধরে মুখ্যমন্ত্রী থাকাকালীন দাবি করেন, তিনি শ্রম আন্দোলনের মূর্তপ্রতীক। তার কাছ থেকে এখন শুনতে হচ্ছে, শ্রমিকদের ওয়ার্ক-কালচার বদলাতে হবে এবং শ্রমিকদের প্রডাক্টিভ হতে হবে এবং ইরেসপন্সিবল ট্রেড-ইউনিয়নিজম থেকে বামপন্থী রাজনীতিকে সরিয়ে আনতে হবে। আমরা বলেছিলাম, শ্রমিকদের জন্য আন্দোলন, শ্রমিকদের আত্মহত্যার জন্য আন্দোলন নয়। আমরা শ্রমিকদের স্বার্থে শিল্পের জন্য আন্দোলন চেয়েছি। আমরা বলিনি, শিল্প বন্ধ করে শ্রমিকদের জন্য আন্দোলন। এই বামপন্থীদের এটা বুঝতে সময় লাগল বলে পশ্চিমবঙ্গ রিসোর্সফুল হওয়া সত্ত্বেও, সব কিছু থাকা সত্ত্বেও, কি কৃষিতে, কি কলকারখানায় আমরা অনেক অনেক পিছিয়ে গেছি। আজকে তাই শ্রমিক পরিবারের মধ্যে আত্মহত্যার সংখ্যা সবচেয়ে বেশি পশ্চিমবাংলায়। আজকে যে হাওড়াকে শেফিল্ড অফ দি ইস্ট, বাকিংহ্যাম অফ দি ইস্ট বলা হত সেই হাওড়ায় বেকার শ্রমিকে ভরে গেছে, গেস্ট-কিন উইলিয়ামের মতোন কারখানার শ্রমিকরা আত্মহত্যা করছে। একটার পর একটা কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। আপনি নিজেই দেখেছেন, আপনি কলকাতা থেকে শুরু করুন, আপনি দিল্লি রোড কিম্বা জি. টি. রোডের এদিকে ওদিকে তাকান, দেখবেন, একটা কারখানাতেও ধোঁয়া ওঠে না, সব বন্ধ। যে সমস্ত শ্রমিক সাকার ছিলেন, তারা আজকে বেকার হয়ে গেছেন। আপনি এখানে নিজেই লিখেছেন, ডিসপিউট কমে এসেছে, ছাঁটাই কমিয়ে নিয়ে এসেছি এবং শ্রম বিরোধ অনেকটা কমে এসেছে। কারখানা খোলা থাকলে তো শ্রমবিরোধ হবে। কারখানা সবই বন্ধ। শ্রম বিরোধ হবে কোথায়? মালিকদের সঙ্গে শ্রমিকদের সংঘাত তাদের দাবি আদায়ের ক্ষেত্রে শুরু

হয়। পশ্চিমবঙ্গের সমস্ত শিল্প আজকে দুমড়ে মুচড়ে পড়ে আছে। মালিকদের সঙ্গে যুক্তি করে আজকে শ্রম দপ্তর হাঁটি হাঁটি পা-পা করে হাঁটছে এবং আজকে সুস্থ, সাবলীল দৃষ্টিভঙ্গির অভাবের ফলে কোনও জায়গাতেই শিল্প টিকতে পারে না। এখন ওই কাগজে কলমে হচ্ছে। তাই যখন শ্রমিক আজকে বেকার হয়ে দীর্ঘদিন ধরে পড়ে আছে ১৮ বছরের রাজত্বে, যখন কোনও কলকারখানা খুলছে না, যখন নতুন কারখানা খোলার কোনও উদ্যোগ নেই, তখন শ্রম বিরোধটা থাকবে কি করে এবং কম থাকবে এটাই স্বাভাবিক। ওরা এটা নিয়ে যে আত্মতৃপ্ত হয়ে যে কথা বলার চেষ্টা করছেন, আমরা তার বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্গানাইজড সেক্টরের কথা মাননীয় সদস্য সৌগতবাবু বলেছেন, তাই আমি আর রিপিটেশন করতে চাই না। অর্গানাইজড সেক্টরে পশ্চিমবঙ্গে ২৫ লক্ষ শ্রমিক মোটামুটি কাজ করে কিন্তু আনঅর্গানাইজড সেক্টরে, কৃষি ক্ষেত্রে, কৃষির সঙ্গে যুক্ত বিভিন্ন শিল্পে এবং অন্যান্য যে সমস্ত ক্ষেত্রে শ্রমিকরা আছে, সেক্ষেত্রে সঠিকভাবে না গড়ে উঠেছে শ্রম আন্দোলন, না গড়ে উঠেছে সুনির্দিষ্ট রূপরেখা। তার জন্য আমরা কোনও চিত্র পশ্চিমবঙ্গের মানুষের কাছে তুলে ধরতে পারছি না যে, তাদের অবস্থা কোন জায়গায় আছে। কিছু পরিসংখ্যান মাননীয় মন্ত্রী মহাশয় দেওয়ার চেষ্টা করেছেন। সেগুলি নিয়ে সন্দেহ থেকেই যায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমরা যেগুলি দেখছি তাতে দেখা যাচ্ছে যে, অর্গানাইজড সেক্টরে যে বিষয়গুলি নিয়ে আমরা খুব বেশি সচেতন হয়ে আলোচনা করি, সংবাদপত্রে সংবাদ বেরোয়, সরকার উদ্বিগ্ন হন, আমরা বিরোধীদলে থেকেও ওই জায়গাতেই বেশি আলোকপাত করি, আমাদেরও দুর্বলতা রয়েছে, কিন্তু যে বিরাট সংখ্যক মানুষ এবং শ্রমজীবী মানুষ আনঅর্গানাইজড সেক্টরে যুক্ত হয়ে আছেন, বিশেষ করে কৃষির সঙ্গে যুক্ত হয়ে আছেন, বিশেষ করে ইঁট ভাঁটাতে, বিড়ি শ্রমিক, ভূমিহীন জনমজদুর, তাদের ব্যাপারে ১৮ বছর ধরে এই মন্ত্রী মহাশয় এবং এই মন্ত্রিসভা অনেক কিছু কথা বললেও সঠিকভাবে কোনও পদক্ষেপ গ্রহণ করেননি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি ভাল করেই জানেন যে, কংগ্রেস আমলে প্রতি ব্লকে ১ জন করে লেবার ওয়েলফেয়ার অফিসার নিযুক্ত করা হয়েছিল। তাদের কাজ কি ছিল? তাদের কাজ ছিল—গ্রামীণ শ্রমিক, আনঅর্গানাইজড সেক্টরের শ্রমিক সরকারের ঘোষিত নীতি এবং পদক্ষেপ তারা পাচ্ছে কিনা তা দেখার। মাননীয় মন্ত্রী উত্তর দেবেন—পশ্চিমবঙ্গে প্রতিটি ব্লকে এই লেবার ওয়েলফেয়ার অফিসারের ওয়েজ ডিটারমিনেশন এর ক্ষেত্রে তাদের ভূমিকা কি? উনি কতগুলি তথ্য দিয়েছেন। ২১ হাজার পরিদর্শন হয়েছে। আমরাও একটা গ্রামীণ ব্লকের রিপ্রেজেন্টেটিভ, আমরাও বিভিন্ন জায়গায় ঘোরা ফেরা করি আমরাও দেখি। ওদের কৃষক সভা, মার্কসবাদী কমিউনিস্ট পার্টি, শান্তিবাবু ওদের কৃষক সভা যা বলে দেয় সেটাই হয়। সেটাই ফতোয়া, সেটাই আইন। লেবার ওয়েলফেয়ার অফিসারের কোনও কাজকর্ম নেই। এই জায়গাতেই বিরোধ এবং আজকে সারা পশ্চিমবঙ্গে কোনও আনঅর্গানাইজড সেক্টরে কোনও আইন আছে বলে আমার মনে হয় না। এছাড়া শ্রমদপ্তরের কোনও ভূমিকা আছে বলে আমার মনে হয় না। আজকে তাই অনুরোধ করব এবং দাবি জানাব যে, পশ্চিমবঙ্গে আন-অর্গানাইজড সেক্টরে যে ওয়েজ আজকে পাচ্ছে না—সে ব্যাপারে স্যাম্পেল সার্ভে করতে বলছি। উনি একটা তথ্য দিয়েছেন—মিনিমাম ওয়েজ শ্রমিক পাচ্ছে না। আমার সঙ্গে চ্যালেঞ্জ করুন। দুটো জেলায় চলুন।

[3-50 — 4-00 p.m.]

হুগলি, মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া এই চারটির মধ্যে দুটি ডিস্ট্রিক্ট বেছে নিন। কিন্তু কোনওরকম খবর দিয়ে যাওয়া চলবে না। কোনও একটা বিরোধী দলের সদস্যদের নিয়ে বিধানসভা থেকে সর্বদলীয় কমিটি করে একটা গ্রামীণ ব্লকে স্যাম্পেল সার্ভে করা হোক। পার ব্লকে ২০টি ভিলেজ নিয়ে সেখানে প্যারিটি করে দেখা হোক গ্রামীণ শ্রমিকরা সরকারের ঘোষিত নীতি অনুযায়ী শ্রমমূল্য পাচ্ছেন কি পাচ্ছেন না। আমরা বলছি তারা তা পাচ্ছেন না। ১৮ বছর ধরে শ্রমিক-দরদী সরকারের প্রতিনিধিরা রাজ্যে থেকেও যেখানে গ্রামীণ শ্রমিকদের সঠিক সামঞ্জস্যপূর্ণ ঘোষিত নীতির উপর ভিত্তি করে বিরাট সংখ্যক শ্রমজীবী মানুষ আছেন যারা ডাবল ফিগারে—অর্গানাইজড সেক্টরে ২৫ লক্ষ এবং আনঅর্গানাইজড সেক্টরে ৫২ লক্ষ। আজকে রাজ্যে কৃষি শ্রমিকরা সরকারের ঘোষিত নীতি অনুযায়ী মজুরি পাচ্ছেন না। তার কোনওক্রমে বেঁচে আছেন। কৃষক-সভার নেতাদের পদলেহন করে, মার্কসবাদী কমিউনিস্টদের দাসানুদাস না হলে তাদের বেঁচে থাকার অধিকার নেই। গ্রামে আজ এই অবস্থা বিরাজ করছে। শান্তিবাবু শহরের লোক, শান্তিবাবু অর্গানাইজড সেক্টর ভাল বোঝেন। শান্তিবাবুকে অনুরোধ করব আজকে যে বিরাট সংখ্যক—৫২ লক্ষ গ্রামীণ শ্রমিক আনঅর্গানাইজড সেক্টরে আছেন তারা সঠিকভাবে সরকারের ঘোষিত নিয়মনীতি অনুযায়ী মূল্য পাচ্ছেন কিনা তা দেখা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, দ্বিতীয় বিষয় হল—আজকে পুরুষ এবং মহিলাদের ক্ষেত্রে দেখা যাচ্ছে যে সেখানেও বৈষম্য। আমরা মহিলাদের উন্নতির কথা বলি, পুরুষদের সঙ্গে সমানতালে অধিকার প্রতিষ্ঠার কথা বলি অথচ মহিলারা পুরুষদের সমান মজুরি পান না। আজ ১৯৯৫ সালে পশ্চিমবঙ্গে আনঅর্গানাইজড সেক্টরে পুরুষরা একরকম রেট পাচ্ছেন আর মহিলারা আরেক রকম রেট পাচ্ছেন, আমি এ ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। তারপর জওহর রোজগার যোজনার জন্য একটা শিডিউল আছে, তার রেট ফিক্সড করা হয়েছে এবং রাজ্য সরকার আলোচনা করে গ্রামীণ শ্রমিকদের জন্য একটা রেট ফিক্সড করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি গ্রামের লোক, আপনি জানেন গ্রামের একটা পুরুষ শ্রমিক একরকম রেট পাচ্ছেন এবং মহিলা শ্রমিক আরেক রকম রেট পাচ্ছেন। এ ব্যাপারে বলি সরকারের নীতি কেন আজকে সমানতালে, সমান্তরালভাবে পুরুষদের সঙ্গে মহিলাদের এট পার দিচ্ছে না। আমি আশা করেছিলাম মাননীয়া সদস্য শ্রীমতী আরতি দাশগুপ্ত যিনি ট্রেড-ইউনিয়নের সঙ্গে যুক্ত এবং মহিলা, তিনি অন্তত এই বিষয়ে সমালোচনা করবেন, কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম তিনি এ ব্যাপারে কিছুই বললেন না। তৃতীয়ত, আজকে ভয়ঙ্কর পরিস্থিতির সৃষ্টি হয়েছে বিড়ি, শ্রমিকদের ক্ষেত্রে। শ্রমমন্ত্রী জানেন মুর্শিদাবাদ, হুগলি, ২৪-পরগনা, মালদা, মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়া বিভিন্ন জায়গায় যে সমস্ত বিড়ি শ্রমিক কাজ করছেন কেন্দ্রীয় সরকারের শ্রম দপ্তর এবং শান্তিবাবু বহুবার বহু বৈঠক করেছেন, কিন্তু সঠিকভাবে এই বিড়ি শ্রমিকদের মূল্যায়ণ করে তাদের জন্য শ্রম দপ্তর এগিয়ে এসে কোনও কল্যাণমূলক পদক্ষেপ গ্রহণ করেননি। ধূলিয়ানে একটি হাসপাতাল তৈরির প্রস্তাব হয়েছিল কিন্তু রাজ্য সরকার আগ্রহ করে পরিকল্পনা করে তা রূপায়ণ করতে এগিয়ে আসেননি। উনি বলছেন যে শ্রম দপ্তরের কনফারেন্সে গেছেন কিন্তু পশ্চিমবঙ্গের শ্রমমন্ত্রী হিসেবে যে উদ্যোগ, যে গতি, যে মোমেন্টাম, যে আগ্রহ নিয়ে শ্রমিকদের ভালবেসে এগিয়ে

যাওয়ার কথা সেটা দেখা যাচ্ছে না। তিনি কেবল কলকাতা, ২৪-পরগনা, হাওড়া বেল্টের মধ্যে ঘুরে বেড়ান। একটু বেরিয়ে আসুন, বাংলাকে তো দেখতে হবে, বাংলার গ্রামীণ শ্রমিককে তো দেখতে হবে। তারা কাঁদছে, তার জীবন যন্ত্রনায় ছটফট করছে, তাদের দিকে আপনার লক্ষ্য নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার চতুর্থ পয়েন্ট অত্যন্ত ভয়ঙ্কর এবং বিপদজনক অবস্থার কথা স্মরণ করিয়ে দেবে। সেটা হল আনএমপ্লয়মেন্টের ক্ষেত্রে পশ্চিমবাংলাকে আপনারা কোথায় নিয়ে গেছেন। ওনার ওই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলো একটা দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে বলে আমার ধারণা। উনি মহকুমায় মহকুমায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ করেছেন, আমরা বলেছিলাম ব্লকে ব্লকে করতে। উনি বলছেন পারব না। উনি বলছেন মোবাইল রেজিস্ট্রেশন ক্যাম্প করবেন, কিন্তু মহকুমার নিচে দেখা সম্ভব নয়। উনি প্রশ্ন উত্তর পর্বে এই কথা বলেছেন। কেন হবে না? প্রতিটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ দুর্নীতির আখড়া এবং বাস্তুঘুঘুদের বাসায় পরিণত হয়েছে। আজকে আমরা পরিসংখ্যান নিয়ে দেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় ৪৮ লক্ষ ১৫ হাজার বেকার—১৯৯৩ সাল পর্যন্ত অ্যাজ পার রেকর্ডেড রেজিস্টার্ড আনএমপ্লয়মেন্ট ইউথ। আজকে ১৯৯৫ সালে সেটা ৫৫ লক্ষ ক্রস করে গেছে, সঠিক তথ্য এখানে দেওয়া হচ্ছে না। সারা ভারতবর্ষে বেকারের সংখ্যা হচ্ছে ৩ কোটি ৬২ লক্ষ। পশ্চিমবাংলায় হচ্ছে ৪৮ লক্ষ ১৫ হাজার। তাতে আমরা দেখতে পাচ্ছি পুরুষ হচ্ছে ৩৭ লক্ষ ৮৭ হাজার এবং মহিলা হচ্ছে ১০ লক্ষ ২৮ হাজার। আমরা যদি সারা ভারতবর্ষের পরিসংখ্যান নিই তাহলে কি দেখব? সবচেয়ে বড় রাজ্য ইউ. পি. সেখানে আনএমপ্লয়মেন্ট ইউথ কত, ২৩ লক্ষ ৮০ হাজার, মহারাষ্ট্রে ৩৩ লক্ষ ৪৯ হাজার, অন্ধ্র প্রদেশে ২৯ লক্ষ ৯৭ হাজার, বিহারে ৩৩ লক্ষ ৩৯ হাজার, আব পশ্চিমবাংলায় ৪৮ লক্ষ ১৫ হাজার অ্যাট পার অ্যাট সেম ইয়ার লেভেল। কোন জায়গায় দাঁড়িয়ে আছি আমরা? ভারতবর্ষের সবচেয়ে বড় রাজ্য যদি এমপ্লয়মেন্ট জেনারেশন করে এগিয়ে গিয়ে বেকারের সংখ্যা ২৩ লক্ষ ৮০ হাজারে কমিয়ে আনতে পারে সেখানে শ্রমিক দরদী সরকার, বেকার দরদী, সরকার জনদরদী সরকার এই বামফ্রন্ট সরকারের কারখানায় বেকার যুবকের জন্ম এত বেশি হচ্ছে কেন? ১৯৯৫ সালে ৫৫ লক্ষ পেরিয়ে গেল কেন বেকারের সংখ্যা এটা আমাদের ভাবতে হবে। একটা বিপদজনক অবস্থা। পাশাপাশি আমাদের রাজ্যে একটা এমপ্লয়মেন্ট জেনারেশন স্কীম আছে। ওরা তো চাকুরি টাকুরি দিতে পারবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত বছর পশ্চিমবাংলায় শান্তিবাবুর অধীনে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে ১২ হাজার ভেকেন্সি ডিক্লেয়ার্ড হয়েছিল। ১২ হাজার ভেকেন্সি ওয়াজ ডিক্লেয়ার্ড, প্লেসমেন্ট হয়েছে কত? ৭ হাজার ওনলি। ১২ হাজার ভেকেন্সি ওয়ার ডিক্লেয়ার্ড, প্লেসমেন্ট হয়েছে মাত্র ৭ হাজার। এটা ইনডেক্স of development ? Index of generation of employment ? Index of cordial feeling for the unemployed youth in West Bengal ? আমাদের ভাবতে হচ্ছে। নূতন ভাবে চিন্তা করে কেন্দ্রীয় সরকার 'সিউ' নামে একটা পরিকল্পনা করে। তার সঙ্গে কমপিটিশন করে শান্তিবাবুর দপ্তর মন্ত্রীর দপ্তর সেল্ফ এমপ্লয়মেন্ট রুর‍্যাল ইউথ, 'শেশ্রু' নামে একটা পরিকল্পনা গ্রহণ করলেন। কি ভয়ঙ্কর পিকচার উনি জানেন। কথায় কথায় উনি ব্যাঙ্কে গালি দেন। ব্যাঙ্কের সমালোচনা আমরাও করি। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন যে দিন থেকে 'সেশ্রু' স্কীম চালু হয়েছিল. ইয়ার ওয়াইজ ব্রেক আপ দেবেন, কোন কোন বছরে কত সাবসিডির টাকা রাজ্য সরকারের পক্ষ থেকে ব্যাঙ্কের কাছে দেওয়া হয়েছে ফব ডিসবার্সমেন্ট ফর 'সেশ্রু বেনিফিসিয়ারী স্কীম। আমি দাবি

নিয়ে বলতে পারি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওদের দৃষ্টিভঙ্গির অভাবে, সঠিক মূল্যায়নের অভাবে, সঠিক রূপায়ণের অভাবে, অর্থ দপ্তরের সাবসিডির টাকা না দেওয়ার জন্য রাজ্য সরকারের গ্রহণ করা 'সেশ্রু' মার খেয়েছে, মুখ থুবড়ে পড়ে আছে। লেটেস্ট রিপোর্ট আমরা কাছে আছে, তার পরিসংখান আমাদের কাছে আছে। অ্যাজ অন সেপ্টেম্বর ১৯৯৪ তাতে, প্রপোজাল রিসিভড ফর 'সেশ্রু' ৬৯৪৮টি, প্রপোজাল স্যাংশন ৩ হাজার ২০৮টি এবং প্রপোজাল ডিসবার্স হয়েছে ২৫৯৯টি।

[4-00 — 4-10 p.m.]

পিকচারটা কি খুব ভাল স্যার? পশ্চিমবঙ্গে টার্গেট কত ছিল? টোটাল সেসরু টার্গেট কত ছিল পার ইয়ার? কম করে ২০ হাজার। কোন জায়গায় দাঁড়িয়ে আছি আমরা? কে বাধা দিচ্ছে এই সরকারকে? আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলোর এই অবস্থা কেন? আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলোতে রিসেন্ট একটা গোপন সার্কুলার গেছে, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, তিনি জানেন কি না—বলা হয়েছে একটা রিপোর্ট দাও, একটা তথ্য তৈরি কর এবং সরকারকে ফারনিস কর, এই বছর প্রতি এক্সচেঞ্জে দু হাজার ছেলে-মেয়েকে এমপ্লয়মেন্ট জেনারেশনে যুক্ত করেছে। ইট ইজ এ ফ্যাক্ট। সারা রাজ্যে ১২ হাজার ভ্যাকান্সি ডিক্লেয়ার হল, তবে প্লেসমেন্ট ৭ হাজার হয়? গোপন সার্কুলার দিয়ে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে বলা হয়েছে একটা গোপন তথ্য সরকারকে দাও, পার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ দু হাজার যুবক-যুবতীকে এমপ্লয়মেন্ট দেওয়া হল। কি বিপজ্জনক জায়গায় দাঁড়িয়ে আছি, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়। নেকস্ট পয়েন্ট—আজকে পশ্চিমবঙ্গে পরিসংখ্যান অনুযায়ী দেখা যাচ্ছে চাইল্ড লেবারের সংখ্যা সাড়ে পাঁচ লক্ষ থেকে ছয় লক্ষ। এর বাইরেও অনেক আছে। ইন্টার ন্যাশনাল লেবার অর্গানাইজেশন—যা সারা বিশ্বে—তারা, ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের শ্রম দপ্তর পশ্চিমবঙ্গের শ্রম দপ্তর, আমরা সবাই একসঙ্গে বলছি—না, শিশু শ্রমিকদের কল্যাণ, তাদের সার্বিক শিক্ষা, তাদের স্বাস্থ্য, তাদের সমস্ত কিছুকে আজকে আমরা সামাজিক পরিকাঠামো দিতে পারছি না বলেই আজকে চাইল্ড লেবারের সংখ্যা বাড়ছে। কিন্তু পশ্চিমবঙ্গ তো সচেতন রাজ্য, পশ্চিমবঙ্গ তো সেনসবল লেবার মুভমেন্টের রাজ্য, যেখানে আমরা বলি দিস ইজ এ লেফট সিটাডেল অব ইন্ডিয়া ভারতবর্ষের বামপন্থী রাজনীতিতে নাম্বার ওয়ান, এবং তারা দাবি করেন তারাই একমাত্র শ্রমিকদের নাম্বার ওয়ান আগ মার্কা প্রতিনিধি, আর এই রাজ্যের মুখ্যমন্ত্রী সিটুর অল ইন্ডিয়া সংগঠনের ভাইস প্রেসিডেন্ট, সেই রাজ্যের শিশু শ্রমিকরা এত বঞ্চিত অবস্থায় থাকবে কেন? সারা ভারতবর্ষের বুকে সমস্ত রাজ্যগুলোকে আঙুল তুলে বলতে পারব না, আমরা শিশু শ্রমিকদের পুনর্বাসনের ক্ষেত্রে, তাদের উন্নয়নের ক্ষেত্রে এক নম্বর জায়গা দখল করেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন মিনিস্ট্রি অব লেবার—গভর্নমেন্ট অব ইন্ডিয়া, ডিপার্টমেন্ট অব লেবার—গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল যৌথ ভাবে কতগুলো কল্যাণমূলক পরিকল্পনা গ্রহণ করেছেন এবং শুনলে আরও খুশি হবেন, ভারত সরকার—বাই নেম সিটু, শ্রীমতী আরতি দেবী যার নেত্রী, নীরেন ঘোষ যার নেতা, তাকে দায়িত্ব দেওয়া হয়েছিল, ফান্ড দেওয়া হয়েছিল, টাকা দেওয়া হয়েছিল। গভর্নমেন্ট অব ইন্ডিয়া কোনও রাজনৈতিক সংঘর্ষে যায়নি, উল্টে দু হাত তুলে সমর্থন করেছিল। পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে কথা বলে সিটুকে দায়িত্ব দিয়েছে। এই দায়িত্ব নিয়ে চাইল্ড লেবারদের কিভাবে অর্গানাইজ করে, তাদের

ডেভেলপমেন্ট কি করে হবে, তাদের ইকনমিক্যালি হেলথ, এডুকেশন, সোশ্যাল স্ট্রাকচারের কি করে উন্নতি করা যায়, এবং কিভাবে তাদের কল্যাণ করা যায়, সেই সম্বন্ধে কি করছেন মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের জানাবেন কি? প্লিজ এনলাইটেন আস, আপনাদের পক্ষ থেকে কি কি কাজ করা হয়েছে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদি নাও হয়, তাহলে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন, জাতীয় স্তরে, রাজ্য স্তরে, আন্তর্জাতিক স্তরে যেটা আজকে সাবজেক্ট হয়েছে, প্রতিদিন সংবাদপত্রে বার হচ্ছে। কোনও না কোনও সংবাদপত্রে বার হচ্ছে কিছু ছেলে, ৫/৬ বছরের মধ্যে যাদের বয়স, তারা ইঁট-ভাঁটার কাজ করছে—মেদিনীপুর, ২৪-পরগনায়। পশ্চিমবঙ্গে শিশু শ্রমিকের মধ্যে টিউবারকুলাসিসে ভুগছে মোর দ্যান ৬০ পারসেন্ট। শতকরা ষাট ভাগের বেশি টি. বি. রোগে, যক্ষা রোগে ভুগছে।

কি সিস্টেম চালু আছে এখানে শিশু শ্রমিকদের সঠিক ভাবে হেলথ চেক-আপের জন্য? কেন নেই? গায়ে লাগছে? শ্রমিক দরদী নেতা এরা। খোদ কলকাতা শহরের যে কোনও রাস্তায় আপনি যদি হাঁটেন—স্যার, আপনি তো অলিগলিতে ঘোরেন, আপনি দেখে থাকবেন—তাহলে দেখবেন, যে কোনও একটা গলির মোড়ে যে কোনও চায়ের দোকানের মালিকের অধীনে চারজন কাজ করছে, তার মধ্যে শিশু শ্রমিক তিনজন। খোদ কলকাতায় কি করছে এই শ্রম দপ্তর? কি করছে কল্যাণ দপ্তর? কেন হবে না? এত বড় বড় কথা, এত সেমিনার, এত ইউনিসেফ, আজকে এত ফান্ড রাজ্য সরকারের, এত প্রোজেক্ট, এগুলো তাহলে কিসের জন্য হচ্ছে? এটা আমাদের বুঝতে হবে। এটা কেন হোসিয়ারির ব্যাপারে নেই? উনি একটা জায়গায় গ্যাট চুক্তির অবতারণা করেছেন। আমাদের বিদেশমন্ত্রী প্রণব মুখোপাধ্যায়, আমাদের বাণিজ্যিক মন্ত্রী চিদাম্বরম ওয়ার্ল্ড ট্রেড অর্গানাইজেশন—ডব্লু. টি. ও.-তে গ্যাট চুক্তিতে সইয়ের আগে সুইডেনে আন্তর্জাতিক সোশ্যাল কমিটমেন্টের যে সামিট হল তাতে ভলান্টারি অর্গানাইজেশনের আন্ডারে সেখানে সঠিক কাঠামো বিন্যাস, অর্থনৈতিক উন্নয়ন এই সমস্ত বিষয় ছিল। শান্তিবাবু এই সমস্ত জানেন—আমরা ভারত সরকারের পক্ষ থেকে পরিষ্কার বক্তব্য রেখেছিলাম যে গ্যাট চুক্তি, ওয়ার্ল্ড ট্রেড, ইন্টারন্যাশনাল ট্রেড, মাস্ট বি অ্যাডহিয়ার্ড টু সোশ্যাল কমিটমেন্ট। কই, বললেন না তো? একটা লাইনও তো রাখলেন না? দিস ইজ এ ক্লিয়ার কাট´পলিসি অব দি গভর্নমেন্ট অব ইন্ডিয়া। আপনি তো বললেন না যে, হ্যাঁ, ভারত সরকার সঠিক পদক্ষেপ নিয়েছে, বলিষ্ঠ ভাবে প্রতিবাদ করেছে? আজকে আন্তর্জাতিক স্তরে চক্রান্ত হচ্ছে। ভারতবর্ষের বাণিজ্যের ক্ষেত্রে সুদক্ষ শ্রমিকদের জন্য কি ক্ষুদ্র প্রোডাক্ট-এর ক্ষেত্রে, কি এগ্রিকালচারে, কি কমার্স ট্রেডে, ইন্ডাস্ট্রিতে আজকে ভারতবর্ষ পৃথিবীর বাজার যেখানে দখল করছে, যখন আমেরিকা ভয় পাচ্ছে, জার্মানি ভয় পাচ্ছে, ফ্রান্স ভয় পাচ্ছে, ঠিক তখন বামপন্থীরা জাতীয়তাবিরোধী পদক্ষেপ নিয়ে ভারত সরকারের সমালোচনা করে বিদেশিদের হাত শক্ত করছে। আজকে সোশ্যাল কমিটমেন্টের ক্ষেত্রে গভর্নমেন্ট অব ইন্ডিয়া কখনই ডিভিয়েট করেনি। মোশন কমিটমেন্টের ক্ষেত্রে ভারত সরকার তার প্রতিনিধিদের মারফৎ পরিষ্কার ভাবে, উদাত্তভাবে, বলিষ্ঠ ভাবে আন্তর্জাতিক স্তরে, জাতীয় স্তরে বলে দিয়েছে, উই উইল অ্যাডহিয়ার টু আওয়ার সোশ্যাল কমিটমেন্ট। বেরোবার উপায় নেই এর থেকে, আমরা এর থেকে বেরোব না। আমরা আশা করেছিলাম যে, মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের এই কথাগুলো অন্তত কিছু কিছু বলবেন। অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়, তিনি তা বলেননি। আমি

এবারে পঞ্চম পয়েন্ট ই. এস. আই.-তে আসছি। মাননীয় মন্ত্রীর যদি কখনও অসুখ হয়—ভগবান করুন তার যেন অসুখ না হয়, তিনি সুস্থ থাকুন, ঈশ্বরের কাছে প্রার্থনা করি যে তিনি একশ বছরের বেশি বাঁচুন—তাহলে তাকে উলুবেড়িয়া হাসপাতালে ভর্তি করতে নিয়ে যাব, তিনি যাবেন তো? কই রবীনবাবু? কেন বললেন না আরতি দাশগুপ্তা, শক্তিবাবুরা এই কথা একবারও? আপনারা জানেন যে ই. এস. আই. হাসাপাতালগুলোর আজকে যে অবস্থা, সেখানে গরুর চিকিৎসা পর্যন্তও করা যায় না, শূয়োর, মহিষের চিকিৎসার জন্য সেখানে নিয়ে যাওয়া যায় না। আপনি যদি উলুবেড়িয়া হাসপাতালে ভর্তি হন তাহলে শ্রমিকরাও সেখানে ভর্তি হবে। সেখানে ওষুধ নেই, ট্যাবলেট নেই, দুর্গন্ধ সর্বত্র, ডাক্তার নেই, চুরি হচ্ছে ডাকাতি হচ্ছে, একটা বিপজ্জনক ব্যাপার। এখানে সব শ্রমিক নেতারা বসে আছেন। লজ্জায় মাথা নিচু হয়ে যায়। ই. এস. আই. হাসপাতালগুলোর সিস্টেম টোটালি ব্রেক ডাউন করে গেছে। সাধারণ হাসপাতালগুলোতে আজকে যে পরিস্থিতি, ই. এস. আই. হাসপাতালগুলোতে পরিস্থিতি তার চাইতে কম নয়, অবস্থা তার থেকে অনেক খারাপ।

[4-10 — 4-20 p.m.]

আরো বিপজ্জনক খারাপের দিকে এই হাসপাতাল নেবে গেছে। এইবার আমি ৬ নং পয়েন্টে আসছি—আপনারা মাত্র ৯ হাজার ৩০০ জনকে স্পেশাল ট্রেনিং দিয়েছেন। তাহলেই বুঝতে পারছেন এই এত শ্রমিকের মধ্যে মাত্র ৯ হাজারের মতো শ্রমিককে সায়েন্টিফিক কনসেপ্ট এবং মর্ডান কনসেপ্ট দিয়ে কত দরদ দেখিয়েছেন? এই শ্রমদরদি সরকার এইভাবে শ্রমিকদের স্বার্থ রক্ষা করে চলেছেন। আপনারা কি করেছেন না—মাত্র ৯ হাজার আউট অফ ৩৫ লাকস অর্গানাইজড লেবার ফোর্সকে ট্রেনিং দিতে সক্ষম হয়েছেন। আজকে মডার্ন কনসেপ্ট বলুন, সায়েন্টিফিক কনসেপ্ট বলুন তাতে ৩৬ লক্ষ শ্রমিকের মধ্যে মাত্র ৯ লক্ষ শ্রমিককে ট্রেনিং দিতে পেরেছেন। এতে তো আপনাদের নয়, বাংলার আজকে মাথা নিচু হয়ে গেছে। আজকে এই ভ্রান্ত পদক্ষেপের জন্য সর্বত্র আমরা লজ্জিত হচ্ছি। আজকে যে মুখ্যমন্ত্রী রাইটার্স বিল্ডিংসে বসে বলছেন কাকে কাজ করতে বলব—চেয়ারকে? নাকি টেবিলকে? সেই মুখ্যমন্ত্রী এক সময়ে কি বলতেন? আজকে তিনি ওই রাইটার্সে বসে বলছেন যে ইরেসপন্সিবিল ট্রেড ইউনিয়নিজম চলবে না, আর এক সময়ে তারাই বলেছিলেন শ্রমিকদের যে, যেখানে দেখবে মালিক পক্ষ কারখানার ইঁট তুলছে সেখানেই লাল ঝান্ডা দিয়ে মালিকপক্ষের মাথা গুঁড়িয়ে দেবে। কোথাও কারখানা হলেই গন্ডগোল পাকিয়ে তা বন্ধ করে দেবে। এই তো সিটুর কথা, আজকে তাদের ভাল কথা বললে শুনবে কেন? দীর্ঘ ১৮ বছর পরে আজকে আপনাদের পরিবর্তন হলেও তাদের তো আর পরিবর্তন করতে পারবেন না। তারা তো আপনাদের প্রত্যাখান করেছে এবং আপনাদের এই সিটুর রাহুগ্রাস থেকে মুক্ত হয়েছে। আমি সম্প্রতি কয়েকদিনের আগের ঘটনার কথা বলছি। আমি এই প্রসঙ্গে ২টি উদাহরণ দিচ্ছি। কলকাতার বুকে শ্রম বিরোধ শুরু হওয়াতে একটি জীবনদায়ী প্রতিষ্ঠান ব্লাড ব্যাঙ্ক রিসার্চ সেন্টারের মালিকরা হঠাৎ করে প্রতিষ্ঠানটি বন্ধ করে দিলেন। এই প্রতিষ্ঠানটির নাম 'ভারুকা' —নিউ সেক্রেটারিয়েটের থেকে মাত্র ১ কি. মি. দূরে ফুটনানি চেম্বারের ফাস্ট ফ্লোরে। আমাদের রাজ্য সরকার তো বড়াই করে বলেছিলেন হাসপাতালের সঙ্গে যুক্ত যেসব প্রতিষ্ঠান সেগুলো বন্ধ হতে দেব না—কই পারলেন এর বেলা? মাননীয় মুখ্যমন্ত্রী তো খুব জোরের

সঙ্গে বলেছিলেন যে, স্বাস্থ্যের সঙ্গে যুক্ত প্রতিষ্ঠানকে কোনও ভাবেই বন্ধ করা চলবে না। এই প্রতিষ্ঠানে শ্রমিকরা কাজ করতে চায়, ডাক্তাররা কাজ করতে চায় কিন্তু মালিক পক্ষ বন্ধ করে দিলেন—আপনারা কি করতে পারলেন? এরফল হল কি—২টি থ্যালাসেমিয়া বাচ্ছা রক্তের অভাবে মারা গেল, ব্লাড না পাওয়ার জন্য মারা গেল। আর আপনারা চুপ হয়ে বসে রইলেন। এরপরেও কি. শ্রম দপ্তরের থাকা উচিত, পশ্চিমবঙ্গ সরকারের থাকার দরকার আছে? এরপরে আরেকটি ঘটনার কথা বলছি। আমার জেলা মেদিনীপুরের শালবনিতে একটি ট্যাকশাল বা মিন্ট তৈরি হচ্ছে। আপনারা তো বলেন যে কেন্দ্রীয় সরকার এই রাজ্যে কিছু করছেন না। কিন্তু এখানে রাজীব গান্ধীর ঘোষণা অনুযায়ী কেন্দ্রীয় অর্থ দপ্তর থেকে মেদিনীপুরের শালবনিতে একটি মিন্ট তৈরি হচ্ছে। এতে ৭০০ শ্রমিক কাজ করে। তাদের দৈনিক ৩৬.৭০ পয়সা করে মাথা পিছু অর্থাৎ ডেলি পেমেন্ট হিসাবে দেওয়া হয়। আপনাদের তৈরি 'সিটু' কি বলল জানেন—ওই শ্রমিকদের—শোন তোমরা ২০ টাকা করে নেবে আর ১৬.৭০ পয়সা সিটু ফান্ডে জমা দেবে। এইভাবে আজকে প্রায় ৪ বছর ধরে তারা পার ডে ১৬.৭০ পয়সা করে সিটু ফান্ডে টাকা জমা দিয়ে যাচ্ছে। আপনাদের তো না কি কেটে দেওয়া উচিত কারণ আপনারা শ্রম দরদী বলে দাবি করেন। আজকে শ্রমিকরা ক্ষেপে উঠেছে, তারা আর ওই টাকা সিটু ফান্ডে দিতে চাইছে না। এই বিষয়টা মাননীয় মুখ্যমন্ত্রী জানেন, শ্রমমন্ত্রী জানেন এবং ডি. এমও জানেন। লেবার অফিসারও জানেন। আজকে শুনছি লেবার কমিশনের ঘরে মিটিং হচ্ছে, জানি না কি পদক্ষেপ নেবেন। মাননীয় শ্রম মন্ত্রী তো দীর্ঘদিনের শ্রমিক নেতা, ভীষণ শ্রম দরদী, তিনি অর্গানাইজড সেক্টরের যা হোক একটু ব্যবস্থা করেছেন, আনঅর্গানাইজড সেক্টরকে তো রাজনৈতিক ক্রীতদাসে পরিণত করেছেন।

১৮ বছর বাদে তাদের বলছেন আমাদের কাজ করতে হবে, আমাদের প্রডাক্টিভ হতে হবে, আমাদের সময় মতো কাজে বা অফিসে আসতে হবে, আমাদের আরও রেসপন্সিবল হতে হবে। আপনারাই এক দিন কমপিউটারের বিরোধিতা করেছিলেন। কিন্তু দেরির ফলে আজকে সারা ভারতবর্ষ এগিয়ে গেল। সেদিন আপনারা বিরোধিতা করেছিলেন আর আজকে বলছেন, কমপিউটার ইজ নেসেসারি, কমপিউটার ইজ ম্যান্ডেটরি, কমপিউটার চালু করতে হবে। এই যে দ্বি-মুখী রাজনৈতিক সত্ত্বা, দ্বি-মুখী রাজনৈতিক মন্তব্য তা আজকে সার্বিকভাবে শ্রমিক আন্দোলনকে, শ্রমিক সংস্থার সঙ্গে যুক্ত মানুষকে বিভ্রান্ত করছে। তাই আজকে বেকারের সংখ্যা বৃদ্ধি পেয়েছে। অন্যদিকে অর্গানাইজড, আন-অর্গানাইজড সেক্টরের মানুষও বঞ্চিত হয়েছে। এর মাঝখানে আমরা দাঁড়িয়ে আছি। কেন্দ্রীয় সরকারের গ্রামোন্নয়ন দপ্তর একটা নির্দেশ দিয়েছিল যে, জেলা ভিত্তিক, গ্রাম ভিত্তিক যারা ভূমিহীন শ্রমিক বা ল্যান্ড লেবার আছেন তাদের নাম ঠিকানা পরিসংখ্যান ব্লক-ওয়াইজ তৈরি করতে হবে। কি হবে? না প্রত্যেককে একটা করে কার্ড দেওয়া হবে। কেন? না প্রত্যেক শ্রমিক বছরে ১০০ দিন কাজ পাবে। হান্ড্রেড ডেস ম্যান্ডেটরি ওয়ার্ক টু বি গিভন টু ইন্ডিভিজুয়াল লেবার ইন দি ভিলেজ। শ্রমমন্ত্রী আপনি এর জবাব দিন। আপনি বলুন, পশ্চিমবাংলার কোন ব্লকের ভূমিহীন শ্রমিককে আপনি কার্ড দিয়েছেন? কি ধরনের শ্রমিক দরদী আপনারা। ভূমিহীন শ্রমিকদের লাইফ ইন্সিওরেন্স কর্পোরেশন অফ ইন্ডিয়া আই. আর. ডি. পি. বেনিফিসিয়ারিদের ব্লকওয়াইজ সেন্ট্রাল গভর্নমেন্ট প্রিমিয়াম দেবে। এতে রাজ্য সরকারের একটা অংশও থাকবে এবং কোনও

প্রিমিয়ামই তাদের দিতে হবে না। কিন্তু আজ পর্যন্ত—চার বছর হয়ে গেল—রাজ্য সরকারের পক্ষ থেকে সেই তালিকা পায়নি। ওনারা নাকি শ্রমিক দরদী সরকারের প্রতিনিধিত্ব করেন। ওরা শ্রমিক দরদী নয়, শ্রমিকদের বিরোধী। ওরা মধ্যস্বত্বভোগী ব্যবসায়িদের দালাল, শ্রমিক আন্দোলনের নামে শ্রমিকদের প্রলোভিত করছেন ওরা। মাঝখান থেকে কিছু মধ্যস্বত্বভোগী লোক মালিকদের কাছ থেকে পয়সা নিয়ে পকেটে পুরছে। এইভাবে ওরা বাংলাকে পিছিয়ে দিয়েছে। অর্গানাইজড সেক্টর, আন-অর্গানাইজড সেক্টর, ইন্ডাস্ট্রিয়াল সেক্টর, এগ্রিকালচারাল সেক্টর সমস্ত ক্ষেত্রেই আজকে পিছিয়ে পড়েছি আমরা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা তাই সার্বিক দৃষ্টিভঙ্গিতে এর বিরোধিতা করি। আমরা জানি, পশ্চিমবাংলার এই শ্রমশক্তি সবচেয়ে শিক্ষিত শ্রমশক্তি, পশ্চিমবাংলার কৃষক নিষ্ঠাবান কৃষক। কিন্তু তাদের আজকে বঞ্চিত করা হচ্ছে। আরেকটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। আজকে গ্রামের গরিব মানুষ তাদের শ্রমশক্তিকে বিপথে পরিচালিত করা হচ্ছে। বাংলায় একটা কথা আছে, ধোপানাপিত বন্ধ। পশ্চিমবাংলার ৩৮,৬০০ গ্রাম আছে। সেখানে যদি আজকে যান তাহলে দেখতে পাবেন, কিছু ঘর বয়কট আছে। সি. পি. এম.-এর লোক, সিটুর লোক তারা তাদের সমস্ত কিছু বয়কট করে রেখেছে। কারণ কি? না তারা কংগ্রেস করে। এখানে শ্রমমন্ত্রী আছেন। আজকে ব্লকে যে লেবার ওয়েজ ইন্সপেক্টর আছেন তারা কোনও কিছু করছেন না। কালিপদ সামন্ত বলে একটা লোক থাকে মাধবচক থানায়, মেদিনীপুর জেলায়। তার জন-মজুর, পুকুর-বার, ব্রাহ্মণ, সমস্ত কিছু বন্ধ। সব বয়কট করা হয়েছে। সরকারের পক্ষ থেকে নোটিশ দিয়ে সবাইকে ডাকা হল। মিটিং করে ডি. এম., এস. ডি. ও., অঞ্চল প্রধান, পঞ্চায়েত সমিতিকে ডাকা হল। এজন্য অনেক চিঠি দেওয়া হল। কিন্তু বয়কট উঠল না। পরিশেষে পঞ্চায়েত বলছে, চিঠি দিয়েছি। আজকে এমন অবস্থা যে তারা বাড়ি ছাইতে পারছে না।

[4-20 — 4-30 p.m.]

বসতবাটি নির্মাণের ক্ষেত্রে আমাদের পক্ষ থেকে প্রশাসনিক স্তরে কোনও বাধা নেই। স্থানীয় ক্ষেতমজুর, কৃষক সংগঠনের সাথে আলোচনা করে যথা সময়ে বাড়ি তৈরি করে নিতে হবে। তাহলে সরকার শান্তিবাবু নন, সরকার ডি. এম. নয়, সরকার অশোকস্তম্ভ নয়, সংবিধান নয়, সরকার যেন মানুষের অধিকার নয়, সরকার জ্যোতিবাবু নয়, সরকার কৃষক সভা, সরকার সিটু, সরকার সি. পি. আই. এম., এই জায়গায় নিয়ে গিয়েছে এরা। পশ্চিমবাংলায় গণতান্ত্রিক অধিকার নেই। এই জায়গায় নিয়ে গিয়েছে বলেই আজকে শ্রম শক্তি ঠকবাজ ধাপ্পাবাজ। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির দ্বারা প্রবঞ্চিত হয়েছে, বঞ্চিত হয়েছে বছর বছর, তাই এই শ্রমশক্তি তাদের কাছ থেকে সরে এসেছে। তাই শ্রমশক্তি নূতন পথ খুঁজছে। আমরা ওদের দৃষ্টিভঙ্গির বিরোধিতা করে, শ্রম বিরোধী পদক্ষেপ এর বিরোধিতা করে, আগামী দিনে নূতন শ্রমশক্তির জয়গান গেয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুব্রত বাবুর ১৮ মিনিট বাদ যাবে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী যে ব্যয়বরাদ্দের মঞ্জুরির দাবি এই সভায় উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। আজকে এই বাজেট

বিতর্কের আলোচনায় উত্থাপন করেছেন অধ্যাপক সৌগত রায় আমাদের বিরোধী পক্ষের তরফ থেকে। মাননীয় সদস্য মানসবাবুর বক্তব্যও শুনলাম, এস. ইউ. সি. আই. দলের সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয়ের বক্তব্যও শুনলাম। দুই জনের দুই দিকের যে বক্তব্য দাঁড়াল তাতে আমার এটাই মনে হচ্ছে, বুদ্ধিজীবীরা যদি শ্রমিক আন্দোলনের নকল মজুরি করতে চান এবং শৌখিন মজুরি করতে চান এবং শ্রমিক শ্রেণীর জীবনের সঙ্গে যদি সম্পর্ক না থাকে, সম্যক জ্ঞান না থাকে, অবহিত না থাকে তাহলে যে ধরনের বক্তব্য বলা উচিত তিনি তাই বললেন। অধ্যাপক সৌগত রায় দাবি করেন নিজে ট্রেড ইউনিয়ন করেন, কিন্তু একটা হতাশাব্যঞ্জক বক্তব্য দিয়ে গোটা হাউসকে বোঝাবার চেষ্টা করলেন পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণী যেন মালিক শ্রেণীর আক্রমণের কাছে আত্মসমর্পণ করেছে। একটা হতাশার চিত্র হাজির করলেন। মানস ভুঁইয়া ট্রেড ইউনিয়ন করেন না, তার ধ্যান ধারণা নেই, তাই তার বক্তব্যের জবাব দিচ্ছি না। শুধু আইন দিয়ে লেবার ওয়েলফেয়ার অফিসার দিয়ে এবং ইন্সপেক্টার দিয়ে কৃষকদের অধিকার প্রতিষ্ঠিত করা যায় না। তাদেরকে অধিকার অর্জন করতে হয়, লড়াই এর মধ্যে দিয়ে, গ্রামাঞ্চলে তারই ফলে রাজনৈতিক ও সামাজিক চিত্রের পরিবর্তন হয়েছে। পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণী তাদের ঐক্যবদ্ধ আন্দোলনের মধ্যে দিয়ে দাবি-দাওয়া আদায় করেছে। এই পটভূমিকায় দাঁড়িয়ে আমাদের বিচার করতে হবে শ্রম দপ্তরের বাজেটকে। সারা পৃথিবীতে যে তথ্যের কথা আছে এখনও কংগ্রেস দলের পক্ষ থেকে জোর দিয়ে বলা হচ্ছে সোশ্যাল কমিটমেন্ট-এর কথা, সেখানে কি বলছে, বিশ্বায়ন এর তথ্য, আমার কথা নয়, আই. এল. ও ওয়ার্ল্ড এমপ্লয়মেন্ট, ১৯৯৫ রিপোর্ট, এখানে আমি দু-এক লাইন পড়ছি, "গ্রোয়িং ইনইকোয়ালিটি and the marginalisation of the least developed countries would clearly be undesirable features of globalisation and both international and national action to reduce there problems therefore deserve high priority." আজকে পৃথিবীতে যেখানে সমাজতান্ত্রিক ব্যবস্থা অবলুপ্ত হয়েছে, উন্নত পুঁজিবাদী দেশে বেকারির সংখ্যা এমন জায়গায় দাঁড়িয়েছে যে দ্বিতীয় বিশ্বযুদ্ধের সংখ্যাকে অতিক্রম করে গিয়েছে আজকে শ্রমিকদের যে অধিকার সুযোগ সুবিধা সেইগুলি শ্রমিকরা অর্জন করে তাদের কল্যাণের জন্য সেইগুলির ক্ষেত্রে পুঁজিবাদী দেশগুলি ভারতবর্ষে সহ আক্রান্ত হয়েছে। খোদ আমেরিকায় ক্লিনটন সাহেব বলেছেন সাত মিলিয়ন আরও রিডাকশন করতে হবে। সোশ্যাল ওয়েলফেয়ার মেজারস যারা বোঝে, তাদের বোঝা উচিত ভারতবর্ষে এই আক্রমণ ইতিমধ্যে শুরু হয়েছে এবং এই আক্রমণ বাড়ছে। এই আক্রমণের বিরুদ্ধে শ্রমিক, সব ট্রেড ইউনিয়ন, সমস্ত রাজনৈতিকদল এবং যারা দেশকে ভালোবাসেন, মানুষকে ভালোবাসেন, তাদের একসঙ্গে মোকাবিলা করতে হবে। ইউ. এন. ডি. পি. ১৯৯৪ সালে বলেছেন, এই যে মুক্ত দুনিয়া, এই যে অর্থনৈতিক পুনর্বাসন তার রিপোর্টে বলেছে—দি রুর‍্যাল পুওর—more than one third of the Indians are paying the price but not yet any benefit. এই পটভূমিকায় দাঁড়িয়ে যদি কেউ দাবি করেন পশ্চিমবঙ্গে শিল্পের পরিস্থিতি একেবারে খুব সুন্দর হবে বামফ্রন্ট সরকার আছে বলে, তাহলে তিনি শ্রমিক আন্দোলন বোঝেন না, মালিক আক্রমণ বোঝেন না, অথবা তিনি ইচ্ছাকৃতভাবেই বলছেন। আজকে আমাদের পশ্চিমবাংলায় আমাদের মাননীয় শ্রমমন্ত্রী তার বক্তৃতায় বলেছেন, শিল্পায়নের দিকে এই রাজ্য এক সময় ভারতবর্ষের রাজধানী ছিল। এই রাজ্যে পুরোনো ইঞ্জিনিয়ারিং শিল্প, চটকল, সুতাকল, চা-

বাগান এইসব নিয়ে ভারতবর্ষের মধ্যে প্রথম স্থানে ছিল পশ্চিমবঙ্গ। আজকে কাদের অবহেলার জন্য পশ্চিমবাংলায় এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। ভারতবর্ষের ভৌগলিক অবস্থানের প্রায় ২ শতাংশ জুড়ে আছে পশ্চিমবাংলা, দেশের জনসংখ্যার ৮ শতাংশ বাস করে পশ্চিমবাংলায়, সারা দেশে শিল্পে উৎপাদনে পশ্চিমবাংলার অংশ ১৯৫১ সালে ছিল ২৪ শতাংশ, আর ১৯৮৪-৮৫ সালে তা নেমে হয়েছে ৮.১ শতাংশ। কাদের অবহেলায়, কাদের বঞ্চনায় এই হাল হল। ১৯৯৪ সালের ৩০শে জানুয়ারি, দেশি-বিদেশি বিনিয়োগ, মহারাষ্ট্র, গুজরাট, উত্তরপ্রদেশ ৬০ শতাংশ, আর পশ্চিমবাংলায় বিনিয়োগ হয়েছে মাত্র ২১/২ শতাংশ। ১৯৮১ সালে কেন্দ্রীয় বিনিয়োগ ছিল ৮.২ শতাংশ, এখন সেটা কমে হয়েছে ৭ শতাংশ ; আর মহারাষ্ট্রে ছিল ৮.৬ শতাংশ, আর এখন সেটা বেড়ে হয়েছে ১৬.০ শতাংশ। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা পশ্চিমবাংলায় লাইসেন্স প্রথা তুলে দেওয়ার যখন সুযোগ নিতে চাইছি, মাসুল সমীকরণ নীতির সুযোগ নিয়ে আমরা যখন শিল্পায়নের দিকে যাবার চেষ্টা করছি, তখন তাকে স্বাগত না জানিয়ে বিদ্রূপ করার কোনও প্রয়োজন নেই। শিল্পোৎপাদনের গড় সুযোগ সংখ্যা আগে যেখানে ছিল ১২৬.৩ ভাগ, এখন ১৯৯৩ সালে সেটা বেড়ে হল ১৪৯ ভাগ। পশ্চিমবাংলায় বিদ্যুতের উন্নতি হয়েছে, পশ্চিমবাংলায় শিল্প সম্পর্ক ভাল, সমগ্র পরিবেশ ভাল। বর্তমান পরিস্থিতিতে আমরা এই শিল্পায়নের সুযোগ গ্রহণ করেছি এবং শিল্পোন্নয়নের ক্ষেত্রে পশ্চিমবাংলার শ্রমিক আন্দোলনের একটা দায়িত্ব আছে। দেবপ্রসাদবাবু ওয়ার্ক কালচারের কথা বললেন এবং তিনি যে ভাষায় আক্রমণ করলেন, সময় থাকলে আমি বলতে পারতাম। মাকর্সবাদ আমরাও কিছু পড়েছি, তবে আমরা মাঠে-ময়দানে কাজ করে মার্কসবাদ শিখেছি, বই পড়ে নয়। লেনিন বলেছিলেন—লেফট win communism and infantile disorder. এস. ইউ. সি.-র ক্ষেত্রে এই কথাটায় বিশেষ করে প্রযোজ্য। বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি ওনারা বুঝতে পারছেন না। পশ্চিমবাংলায় শ্রমিক আন্দোলনের দায়িত্বে আছে বামপন্থী ট্রেড ইউনিয়ন যাদের মধ্যে আছে সিটু, এ. আই. টি. ইউ. সি. ইউ. টি. ইউ. সি. টি. ইউ. সি. সি. এবং আই. এন. টি. ইউ. সি.-রও একটা ভাল অংশ আছে, তারা এই রাজ্যে শিল্পের বিকাশ চাইছে, শিল্পের প্রসার চাইছে। তার জন্যই শ্রমিক সংস্থাকে আরও দায়িত্বশীলভাবে কাজ করতে হবে।

[4-30 — 4-40 p.m.]

আমরা বামফ্রন্ট সরকারকে বলেছি, মুখ্যমন্ত্রীকে বলেছি, শ্রমিকদের স্বার্থ ক্ষুন্ন করে, শ্রমিকদের অধিকার বিসর্জন দিয়ে কোনও মেমোরেন্ডাম অফ আন্ডার স্ট্যান্ডিং যেন না হয় এটা নিশ্চয় দেখবেন। কিন্তু এই সরকার মেহনতী মানুষের সরকার, এই সরকার যে মেমোরান্ডাম অফ আন্ডার স্ট্যান্ডিংগুলি করেছে সেটা শ্রমিকদের বিরুদ্ধে হয়নি, কোনও চুক্তিই শ্রমিকদের অধিকারকে হরণ করেনি। রিষড়াতে নেলকো ট্রেডার্স ইউনিয়নের অধিকারকে কেড়ে নিতে চেয়েছিল, তখন সরকার নিশ্চয় আমাদের কাছে ছিলেন। দ্বিতীয় সমস্যা এসেছে এই রাজ্যে ভয়াবহ, রুগ্ন এবং বন্ধ কারখানার সমস্যা, চটকলগুলির কথা উঠেছে। ভিক্টোরিয়া, অ্যাঙ্গাস, নর্থ—শ্যামনগর, টিটাগড় ইত্যাদির শেয়ারের টাকা একটি বৃটিশ দালাল ব্রেইলি ওয়ার্কারদের প্রভিডেন্ট ফান্ডের টাকা, গ্র্যাচুইটির টাকা এই সব কোটি কোটি টাকা তিনি আত্মসাৎ করে বসে আছেন। আমাদের মুখ্যমন্ত্রী, ভারত সরকারের প্রধানমন্ত্রীর কাছে চিঠি দিয়েছেন, ওই ব্যক্তিকে ধরে আনতে কেন্দ্রীয় সরকারকে দায়িত্ব গ্রহণ করতে হবে। এখানে কংগ্রেস দলের

মাননীয় বিধায়কদের মনে আছে আমরা বিধানসভার পক্ষ থেকে দিল্লি গিয়েছিলাম গত বছরে, তখন কেন্দ্রের বস্ত্র মন্ত্রী ভেঙ্কটরমনকে আমরা এই প্রসঙ্গে বলেছিলাম, তিনি তখন বললেন হু ইজ ব্রেইলি, আই ডু নট নো হিম। আমি অবাক হয়েছিলাম, আমি বলেছিলাম আপনি ভারতবর্ষের কেন্দ্রীয় বস্ত্রমন্ত্রী আমাদের শ্রমমন্ত্রী আপনাকে চিঠি লিখেছেন, পার্লামেন্টের কাছ থেকে আপনাকে চিঠি দিয়েছেন আর আপনি নীরব দর্শক হয়ে বসে আছেন। একজন বিদেশি নাগরিক তিনি যে অপরাধ করেছেন তার বিরুদ্ধে ভারত সরকারের ব্যবস্থা নেওয়া উচিৎ ছিল, তা তো আপনি বললেন না। আমরা আই. এন. টি. ইউ. সি. সঙ্গে এক সাথে আন্দোলন করেছি ভিক্টোরিয়া জুট মিলে, টিটাগড়ে, নর্থ শ্যামনগরে। যদিও এগুলি বলতে পারি না যে, তারা আমাদের বিরুদ্ধে অন্যায় ভাবে আন্দোলন করেছে। আপনি জানেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এন. টি. সি.-র আগে ১৪টি কারখানা ছিল এখন ১২টি, ত্রিপাক্ষিক চুক্তি হল ভারত সরকারের সঙ্গে যে প্রাইভেটাইজেশন করা হবে না, কোনও বস্ত্র কারখানাকে বন্ধ করা হবে না, কোনও শ্রমিক ছাঁটাই হবে না, আর দু হাজার ৫ কোটি টাকা কেন্দ্রীয় সরকার মঞ্জুর করবেন যে এই কারখানাগুলি আধুনিকীকরণ করা হবে গোটা ভারতবর্ষে, শুধু পশ্চিমবাংলায় নয়। ক্যাবিনেটে অনেক টালবাহানা করে চাপে পড়ে যখন মঞ্জুরি দিলেন সেই টাকা কিন্তু পশ্চিমবাংলায় পায়নি। এই ১০টি এন. টি. সি. টাকা পায়নি, তাহলে এন. টি. সি.-র ওয়ার্কারদের কি হবে। তাদের চুক্তির মেয়াদ শেষ হয়ে গেল, ভারত সরকার নীরব, কিছুই হল না। তাদের নতুন দাবি পত্র দেওয়া হয়েছে। যে বিষয়টা এখানে অনেকে বলেছেন যে পশ্চিমবাংলায় শ্রমিকদের প্রতিষ্ঠান ট্রেড ইউনিয়নগুলি নেতৃত্ব থেকে দূরে সরে গেছে, এখানে সুবিধাভোগী, সুযোগ সন্ধানী লোকের অনুপ্রবেশ ঘটেছে, যারা ট্রেড ইউনিয়ন করেন না। আমরা দুঃখের সঙ্গে বলছি যে আমাদের রাজ্যে কয়েকটি খবরের কাগজ দায়িত্বজ্ঞানহীনের মতো এই রাজ্যের সংগঠিত শ্রমিক আন্দোলনের বিরুদ্ধে, ঐতিহ্যমণ্ডিত শ্রমিক আন্দোলনের বিরুদ্ধে যে রুচিহীন প্রচার শুরু করেছেন, সেটা সাংবাদিকদের পক্ষে রুচিকর নয়। এবং এই দেশের শ্রমিক আন্দোলনের পক্ষে স্বাস্থ্যকর নয়। কানোরিয়ারা শ্রমিকদের লক্ষ লক্ষ টাকা মেরেছে সেটা সমর্থন করতে হল। ভিক্টোরিয়ার শ্রমিকদের চোখের জল মোছা যায়নি। মালিকদের মর্যাদাকে কিভাবে রক্ষা করতে হয় সেটাই শিখেছে পশ্চিমবাংলার শ্রমিকরা।

তাই সেই পথেই চলতে হচ্ছে। চট শিল্পের শ্রমিকদের পক্ষ থেকে দাবিপত্র পেশ করা হয়েছে এবং তা নিয়ে আলোচনা চলছে। সেখানে চটশিল্পের শ্রমিকরা লাগাতার ধর্মঘটের প্রস্তুতি নিচ্ছেন। এসব কথাগুলি জানা দরকার। কাজেই সব শেষ হয়ে যায়নি। আমরা জানি ধনবাদী দুনিয়া সারা পৃথিবী জুড়েই শ্রমিক আন্দোলনের বিরুদ্ধে আক্রমণের সুপরিকল্পিত চক্রান্ত করছে। ডিইউনিয়ানাইজেশন—কোনও ইউনিয়ন নয়, সব নেতারা খারাপ—এসব কথা বলা হচ্ছে। এটা কিন্তু শ্রমিক শ্রেণী বিশ্বাস করে না। দু-চার জন নেতা অসাধু হতে পারে কিন্তু জেনে রাখবেন শ্রমিক শ্রেণীর সাথে যারা বিশ্বাসঘাতকতা করে সেইসব নেতাদের শ্রমিকরা বরদাস্ত করেন না। পৃথিবীর ইতিহাস তাই বলে। আমি তাই বলব, যারা শ্রমিক আন্দোলনের বিরুদ্ধে কটুক্তি করছেন, হতাশার সৃষ্টি করছেন তারা শুধু নিজেদের অবমাননা করছেন তাই নয়, গোটা শ্রমিক আন্দোলনেরই অবমাননা করছেন। এই তো দেখলেন যে আই. এন. টি. ইউ. সি.-র সুব্রত মুখার্জি থেকে আরম্ভ করে সিটুর চিত্তব্রত মজুমদার এবং

সমস্ত শ্রমিক সংগঠন এক সঙ্গে পায়ে হেঁটে কলকাতা থেকে বার্নপুরে গিয়ে একটা আন্দোলনের সৃষ্টি করেছেন এবং সেখানে হাজার হাজার শ্রমিক জমায়েত হয়ে এক সঙ্গে দাবি তুলেছেন যে ইস্কোর বেসরকারিকরণ হতে দেব না। তার ফলে কেন্দ্রীয় সরকারকে পিছু হঠতে হয়েছে। এটা কি শ্রমিক শ্রেণীর হতাশার চিত্র? এটা কি শ্রমিকদের নেতাদের পরিত্যাগ করার চিত্র? জেসপে আই. এন. টি. ইউ. সি.-র সুব্রত মুখার্জি এবং আমাদের শ্রমমন্ত্রী এবং অন্যান্যরা এক মঞ্চে দাঁড়িয়ে লড়াই করেছেন যাতে সেখানকার শ্রমিকরা তাদের বেতন পান। এগুলি কি হতাশার চিত্র, না, শ্রমিকরা প্রতিষ্ঠিত ট্রেড ইউনিয়ন আন্দোলন থেকে সরে গিয়েছেন সেই চিত্র? আজকে পশ্চিমবঙ্গের শ্রমিক আন্দোলনের সামনে রুগ্ন, বনধ কলকারখানা চালু করার প্রশ্ন, শিল্পায়নের প্রশ্ন, শ্রমিকদের স্বার্থ রক্ষা করার প্রশ্ন ভারতবর্ষের পটভূমিকায় জরুরি হয়ে পড়েছে। এখানে লেবার ইন ওয়েস্ট বেঙ্গলে যে তথ্য পরিবেশন করা হয়েছে তাতে দেখা যাচ্ছে লক আউটের সংখ্যা বেড়েছে কিন্তু স্ট্রাইকের সংখ্যা কমেছে। তবে এই সঙ্গে এখানে আরও একটি তথ্য অনুপস্থিত, যেটা থাকলে ভাল হয় সেটা হল সাসপেনশন অব ওয়ার্ক। মালিকরা এখন একটা নতুন কায়দা নিয়েছে, লক আউট, ক্লোজার নয়, কারণ তারজন্য সরকারের অনুমতি লাগে সেইজন্য তারা সাসপেনশন অব ওয়ার্ক করছে। এটা করে তারপর তারা বলছে প্রডাকশন বাড়াও, লোক কমাও, ওয়েজ ফ্রিজ মেনে নাও—এইসব অসম্মানজনক শর্ত তারা আরোপ করছে। তার বিরুদ্ধে এক সঙ্গে দাঁড়িয়ে আমাদের প্রতিবাদ করতে হচ্ছে, প্রতিরোধ করতে হচ্ছে। মাননীয় চেয়ারম্যান মহাশয়, এর পর আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি কয়েকটি বিষয়ের প্রতি আকৃষ্ট করব। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, আপনার দপ্তরকে আরও একটু সক্রিয় করতে হবে। ই. এস. আই. হাসপাতালগুলির পরিচালনা, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলির পরিচালনা এবং শ্রম কল্যাণের বিষয়গুলি ভালোভাবে দেখতে হবে। আমরা জানি মানিকতলা হাসপাতালের খুবই উন্নতি হয়েছে, অনেক শ্রমিক সেখানে উপকৃত হচ্ছেন। এগুলির প্রতি দৃষ্টি দিতে হবে। তা ছাড়া অসংগঠিত শ্রমিকদের জন্য আরও কিছু করা দরকার। আমি মনে করি সকলের সহযোগিতায় এই কাজগুলি করা সম্ভব। এই বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেটকে পুনরায় সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাটমোশনের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রীর বাজেটকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলছি। যে অবস্থাতে আজকে তিনি বাজেট পেশ করেছেন সেটা খুবই বিবেচনার যোগ্য। কারণ, কেন্দ্রীয় শ্রম আইন, এটা অত্যন্ত ত্রুটিপূর্ণ। কেন্দ্রীয় শ্রম আইন বর্তমানে যেটা চলছে সেই আইনে শ্রমিকদের যে স্বার্থরক্ষা বা একেবারে তৃণমূল স্তরে, বা যারা শিশু শ্রমিক ইত্যাদি, তাদের স্বার্থ রক্ষার জন্য যে ব্যবস্থা, সেই আইন আনা যে, সেই আইনটা তাদের স্বার্থ রক্ষা করছে না বা করবে না, আইনটা এত ত্রুটিপূর্ণ। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে শ্রমমন্ত্রীকে তার বাজেট পেশ করতে হয়েছে। আমি তাকে বলব, তিনি যে অবস্থাতেই তার এই বাজটে পেশ করুন না কেন তাকে চিন্তা করতে হবে, আমাদের পশ্চিমবংলার যে শ্রমিক বা শিশু শ্রমিক যারা রয়েছে, কি ভাবে আইনগত দিক থেকে তাদের স্বার্থ রক্ষিত হবে, এই রকম আইন প্রণয়ন করার ব্যবস্থা তিনি করুন। কারণ ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস অ্যাক্ট যদি এই রাজ্যে হয়ে থাকে এই বামফ্রন্ট সরকারের আমলে, তাহলে একই

বামফ্রন্ট সরকারের আমলে শ্রমিকদের স্বার্থ রক্ষা করার জন্য কেন শ্রম আইন সংশোধন করে সেই আইনকে কার্যকর করা যাবে না? কেন আমরা শ্রমিক এবং শিশু শ্রমিকদের জন্য এই নতুন আইন প্রণয়ন করে তাদের স্বার্থ রক্ষা করব না? মন্ত্রী মহাশয়কে তার এই দৃষ্টিভঙ্গিকে সম্প্রসারিত করতে বলব। আমাদের যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলো আছে, সেগুলো দুর্নীতির আখড়া হয়ে দাঁড়িয়েছে। আমরা যারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মেম্বার আছি, আমাদের কোনও অধিকার নেই। কোন ক্যাডারে কার সিনিয়ারিটি আছে বা নেই, এই সব আমাদের জিজ্ঞাসা করার কোনও অধিকার নেই। আমরা যখন জিজ্ঞাসা করি ক্যাডারের সিনিয়ারিটি কেন হোল না, তখন অফিসাররা এই শ্রম আইনটা দেখিয়ে দেন। তার ফলে আমাদের পক্ষে খুব অসুবিধা হয়। এর জন্য শ্রম আইনের কিছু ধারা উপধারাকে সংশোধন করা হোক অথবা একটা নুতন শ্রম আইন প্রণয়ন করা হোক। এই কথা বলে বাজেটকে সমর্থন জনিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে বাজেট উপস্থাপন করেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। যে কথাটা বলব সেটা হচ্ছে আমি এই সরকারকে আন্তরিকভাবে ধন্যবাদ দিতে চাই কারণ বিগত ১৮ বছর ধরে তারা যে প্রতিশ্রুতি দিয়েছিলেন শ্রমিকশ্রেণীকে, তারা সেটা রক্ষা করেছেন। তারা বলেছিলেন যে বামফ্রন্ট সরকার শ্রমিকদের ন্যায্য অধিকারের পাশে দাঁড়াবে এবং শ্রমিক আন্দোলনের উপর তারা হামলা করবেন না, আক্রমণ করবেন না—যখন পুলিশি হামলা ছিল প্রতিদিনকার ঘটনা। এখানে মাননীয় সদস্য মানস ভূঁইয়া ও আর একজন সদস্য মাননীয় দেবপ্রসাদ সরকার চরমভাবে আক্রমণ করে বললেন যে আমরা ক্লাস কোলাবোরেশন করেছি। তো আমি আপনাদের একটা ইতিহাস মনে করিয়ে দিই। ২/১টা কথা মনে করিয়ে দেওয়া প্রয়োজন, বেশি দিনের কথা নয়, কংগ্রেস যখন সরকারে ছিল তখন শ্রমিকদের অধিকার বলতে কিছুই ছিল না। আমাদের একটা মিটিং করার অধিকার ছিল না। চিত্তরঞ্জন নগরীকে বলা হত কালো নগরী। সেটা শুধুমাত্র শ্রমিকদের নগরী। চিত্তরঞ্জন কারখানায় যারা কাজ করে, যারা বসবাস করে তারা কোনও মিটিং করতে পারবে না, ট্রেড ইউনিয়ন মিটিং করতে পারবে না। দুর্গাপুর ইস্পাত কারখানায় আমরা যারা কাজ করি, টাউনশিপে থাকি তাদের কোনও মিটিং করার অধিকার ছিল না। আমাদের মনে পড়ে যে আমরা একটা মিছিল নিয়ে গিয়েছিলাম ম্যানেজার এর কাছে দুর্গাপুর স্টিল এর ম্যানেজার এর কাছে। আমাদের দাবী ছিল কি যে আমাদের জিনিসপত্রের দাম বাড়ছে, ডি. এ. বাড়াতে হবে। আমাদের দাবী ছিল যে শ্রমিকরা কাজ করে কিন্তু বছরের শেষে তারা কোনও বোনাস পায় না আমাদের দাবি ছিল যে কালোবাজারি চলছে—চাল, ডাল, তেল এই সব ভোগ্য পণ্য নেই। এই সব খাদ্যশস্যের রাষ্ট্রীয়করণ করতে হবে। ম্যানেজার আমাদের সাথে কথা বলার প্রয়োজন মনে করলেন না। চারিদিক থেকে পুলিশ আমাদের ঘিরে ফেলে হঠাৎ আক্রমণ চালাল এবং বহু মানুষ আহত হল। দুজন শ্রমিককে খুন করল অন দি স্পট এবং এই তো সেদিনের ঘটনা। তখন মুখ্যমন্ত্রী ছিলেন সিদ্ধার্থশঙ্কর রায়। তখন শ্রমিক আন্দোলনের উপর আক্রমণ হয়েছিল। ইতিহাসে সে কথা কালো অক্ষরে লেখা আছে। লেখা থাকবে চিরকাল। হাজার হাজার শ্রমিককে জোর করে কারখানা থেকে বার করে দেওয়া হয়েছিল। হাজার হাজার শ্রমিককে ছাঁটাই করা হয়েছিল।

যদি তারা আই. এন. টি. ইউ. সি. ছাড়া অন্য কোনও ইউনিয়ন করেন। তাদের উপর এই ধরনের অত্যাচার করা হয়েছিল। তাদের ফান্ড কেড়ে নেওয়া হল, হয়নি কি? এমন কি যখন ইমার্জেন্সি জারি করা হল, তখন ঘোষণা করা হল কোনও অধিকার থাকবে না, রাজনৈতিক, গণতান্ত্রিক, ট্রেড ইউনিয়ন যা কিছু আছে। যে বোনাস আমরা আদায় করেছিলাম অনেক লড়াই করে সেই বোনাস কেটে নেওয়া হল। ডি. এ. কেটে নেওয়া হল। শত শত কোটি কোটি টাকা মালিকদের দিয়ে দেওয়া হল ওই ইন্দিরা সরকারের পক্ষ থেকে এবং আমরা প্রতিবাদ করেছি। এমন কি কংগ্রেসের মধ্যে যারা বিবেকবান মানুষ ছিলেন তারাও প্রতিবাদ করেছেন। তাদেরও মিসায় আটক করা হয়েছে। সিদ্ধার্থশঙ্কর রায় করেছিলেন। তার দলের লোকদেরও ছেড়ে দেননি। এই ছিল তাদের শ্রমিক অধিকারের চেহারা। আর আজকে আমাদের পুরনো গণতান্ত্রিক অধিকার আছে। শুধু সিটুর আছে তাই নয়, সিটুর আছে, আই. এন. টি. ইউ. সি.-র আছে। যত টুকরো টাকরা যা কিছু আছে যারা কোনও রকম ট্রেড ইউনিয়ন করছেন তাদের প্রতি সমর্থন থাক বা না থাক তারাও লেবার দপ্তরে যেতে পারছেন, মিটিং করতে পারছেন? বড় বড় ভাষণ দিতে পারছেন। এত গণতান্ত্রিক অধিকার ভারতবর্ষের আর কোথাও আছে, অন্য রাজ্যে কোথাও আছে? মহারাষ্ট্র আছে, গুজরাট আছে, মধ্যপ্রদেশ আছে, উত্তর প্রদেশ আছে, কিন্তু কোনও জায়গায় এ জিনিস নেই, এখানে আছে। সে জন্যই আমি ধন্যবাদ জানাচ্ছি। এখানে একদিকে যেমন গণতান্ত্রিক অধিকার রয়েছে তেমন অপর দিকে আজকে গোটা দেশে ভয়ঙ্কর বিপদ শ্রমিকদের সামনে এসে উপস্থিত হয়েছে। সব চেয়ে বড় প্রশ্ন হচ্ছে কারখানাগুলো টিকে থাকতে পারবে কিনা। কারণ ভারত সরকার নীতি হিসাবে ঘোষণা করেছেন, যে শ্রমিকরা এখন কাজ করছেন তাদের সবাইকে গলা ধাক্কা দিয়ে বের করে দেবেন। তাই তো আমরা দেখছি রেলে যেখানে ২০ লক্ষ শ্রমিক কাজ করতেন সেখানে ইতিমধ্যেই ৫/৭ লক্ষ কমে গেছে। আপাতত ওরা ঠিক করেছেন মোট সংখ্যাকে ৯ লক্ষে দাঁড় করাবেন, আগামী ৫/১০ বছরের মধ্যে আসতে আসতে সংখ্যাটাকে ২ লক্ষে নামিয়ে আনবেন। পোস্ট অ্যান্ড টেলিগ্রাফে শ্রমিক সংখ্যা অর্ধেক করে দেবেন ঠিক করেছেন। ব্যাঙ্কে, এল. আই. সি.-তে প্রচন্ডভাবে শ্রমিক কমানো হচ্ছে। রাষ্ট্রায়ত্ত কারখানাগুলোয় শ্রমিক কমানো হচ্ছে। সেন্ট্রাল গভর্নমেন্টের যেখানে যে পোস্ট খালি হচ্ছে সেখানে সে পোস্ট আর পূরণ করা হচ্ছে না, খালিই রেখে দেওয়া হচ্ছে। চারিদিকে প্রতিদিন বিভিন্ন বিভাগে বিভিন্ন পদের অপমৃত্যু ঘটানো হচ্ছে। শুধু তাই নয় রাষ্ট্রায়ত্ত শিল্পের ওপর মৃত্যুর পরোয়ানা জারি করে দিয়েছেন নরসিমা রাও সরকার। রাজীব গান্ধীর আমল থেকেই এটা শুরু হয়েছিল ; নরসিমা রাও, মনমোহন সিং মৃত্যুর পরোয়ানা জারি করে দিয়েছেন। যে শিল্পগুলো আমাদের গর্ব ছিল, সেগুলোর মৃত্যুর পরোয়ানা জারি করে দিয়েছেন। ইস্কো, এম. এ. এম. সি., ফার্টিলাইজার কর্পোরেশন অফ ইন্ডিয়া, ন্যাশনাল ইনস্ট্রুমেন্টস প্রভৃতির মৃত্যুর নোটিশ বেরিয়ে গেছে। জেশপের মৃত্যুর নোটিশ বেরিয়ে গেছে, বার্ণ স্ট্যান্ডার্ডের মৃত্যুর নোটিশ বেরিয়ে গেছে। এই মৃত্যুর জন্য কে দায়ী? কেন্দ্রীয় সরকার দায়ী। এর দ্বারা শুধু আমাদের দেশের হাজার হাজার, লক্ষ লক্ষ শ্রমিককেই বেকার করে দেওয়া হবে না, আমাদের দেশের যে ইন্ডাস্ট্রিয়াল অ্যাক্টিভিটিস তৈরি হয়েছিল তাকে স্তব্ধ করে দেবার একটা চক্রান্ত চলছে। সাম্রাজ্যবাদীদের কাছে, দেশি, বিদেশি পুঁজিপতিদের কাছে খত দিতে বাধ্য হচ্ছে কেন্দ্রীয় সরকার। এখন তাদের বলা হচ্ছে—তোমরা আমাদের এই শিল্পগুলো কিনে নাও—কেনারও লোক পাওয়া যাচ্ছে না—তোমরা কিনে নাও,

তারপর যদি লোকসান হয় তাহলে বন্ধ করে দাও। এই যে লোকসানের কথা বলা হচ্ছে, এই লোকসান কেন হচ্ছে? লোকসান কেন হচ্ছে আমি তার একটা উদাহরণ দিচ্ছি—কোনও রাষ্ট্রায়ত্ত শিল্পকে সঠিক সময়মতো আধুনিকীকরণের দিকে নিয়ে যাওয়া হয়নি। ইস্কো কারখানাকে ১৯৭২ সালে রাষ্ট্রায়ত্ত করা হয়েছিল। তার আগে পর্যন্ত এটা প্রাইভেট কনসার্ন ছিল, স্যার, বীরেন মুখার্জির হাতে ছিল। যখন ঝরঝরে হয়ে গিয়েছিল তখন ২৩/২৪ বছর আগে এটাকে রাষ্ট্রায়ত্ত করা হয়েছিল। ২৩ বছর ধরে ভারত সরকার সেখানে ২৩ পয়সাও খরচ করেনি, কি করে ঝরঝরে কারখানাটাকে নতুন করে গড়ে তোলা যায়। সেই জন্যই বলছিলাম, আজকে এ বিষয়ে একটা ষড়যন্ত্র চলছে, চক্রান্ত চলছে। কেন্দ্রীয় সরকার তাদের বন্ধু-বান্ধবদের মিত্তালদের—ব্যবসায়ী বন্ধুদের এই কারখানাটি উপহার দেবার চক্রান্ত করছেন। আমি এই প্রসঙ্গে বলতে পারি যে, আমাদের এই ধরনের ইস্পাত কারখানা থেকে এখন লাভ করার সুযোগ আছে। কিন্তু তবু কেন লাভ করছে না? লাভের গুড় ব্যবসায়ীরা খেয়ে যাচ্ছে। ইস্পাত শিল্পে প্রচুর স্ক্রাপ স্টিল বের হয়। সেইল বা স্টিল অথরিটি অফ ইন্ডিয়া লিমিটেডের কাছ থেকে লক্ষ লক্ষ টন, ৮ লক্ষ, ১০ লক্ষ টন স্ক্রাপ কালোয়াররা ৩,০০০ টাকা, ৩,২০০ টাকা দরে নিয়ে নিচ্ছে। তারপর তার ১০০ টাকা, ১৫০ টাকা খরচ করে সেই স্ক্রাপ প্রসেস করে ৭০০০, ৮০০০, ৯০০০ টাকা দরে বাইরে বিক্রি করছে। অথচ সেইল যদি নিজেদের স্থায়ী শ্রমিকদের দিয়ে ঐ স্ক্রাপ প্রসেস করিয়ে বিক্রি করতে পারত তাহলে অতিরিক্ত ৪০০/৫০০ কোটি টাকা আয় করতে পারত, ৪০০/৫০০ কোটি টাকা অতিরিক্ত মুনাফা করতে পারত। অথচ এই কাজে কালোয়ারদের সঙ্গে যে সমস্ত ঠিকা মজুররা জড়িত আছে তারা যা মাইনে পায় তাতে তাদের কোনও বেনিফিট নেই। আমরা বার বার স্টিল অথরিটিকে বলেছি,—আপনারা ঐ শ্রমিকদের রেগুলার করে নিয়ে কাজটা নিজেরাই করুন। ৬০০০/৭০০০ শ্রমিককে বছরে মাথাপিছু যদি ১ লক্ষ টাকা করেও দেন তাহলেও আপনারা ঐ টাকা দিয়েও আড়াইশ, তিনশ কোটি টাকা লাভ করতে পারবেন। কিন্তু করবে কি? করবে না। তার কারণ আপনি জানেন, ঐ কিক্‌ব্যাক। কিক্‌ব্যাক করে পেট মোটা হচ্ছে বড় বড় ব্যবসায়ীদের। আর এদিকে রাষ্ট্রায়ত্ত শিল্পগুলি মরছে, ধুঁকছে। আমাদের এখানে শ্রম সম্পর্ক এর মধ্যে দিয়েও অনেক ইম্প্রুভ হয়েছে। ওয়ার্ক কালচারের কথা যেটা ওরা বলছেন সেটা পুঁজিপতিদের কথা। পুঁজিপতিদের স্বার্থে এই কথা বলেন। ওয়ার্ক কালচার কথাটার মানে কি? আমি যা বলব, তুমি তাই কর। না করলে বলব ওয়ার্ক কালচার নেই। ইস্কোর মডার্নাইজেশন করবে বলে বলল, লোক কমাও। ইউনিয়নের সঙ্গে চুক্তি করে কয়েক বছর আগে লোক কমিয়ে দেওয়া হল। কিন্তু মডার্নাইজেশন হল না। এইরকম করে এক-একটি কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। এক-একটি কারখানার ৩/৪/৫ হাজার লোক ছাঁটাই করে দিচ্ছে কমিয়ে দিচ্ছে। কিন্তু মডার্নাইজেশনের বেলায় কিছুই হচ্ছে না। আজকে চটকলের দিকে তাকিয়ে দেখুন, শ্রমিকরা আতঙ্কে ভুগছে। কোনও মডার্নাইজেশন হয়নি। ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রির কোনও মডার্নাইজেশন হয়নি। স্টিল, এম. এ. এম. সি. এবং ফার্টিলাইজার ইন্ডাস্ট্রির দিকে তাকিয়ে দেখুন, কোনও মডার্নাইজেশন হয়নি, অথচ ছাঁটাই হয়েছে। কিভাবে আজকে ফার্টিলাইজার কারখানা বন্ধ। এক পয়সাও সেখানে লগ্নি করছে না। বলছে, বিদেশ থেকে সার আমদানি করব, কারণ এখানে সারের অভাব বলে। অথচ বিদেশের বাজারে সারের প্রচন্ড দাম। আমাদের দেশে স্টিল উৎপাদন হয়। তাসত্ত্বেও নিজের দেশে স্টিলের উৎপাদন বন্ধ রেখে বিদেশ থেকে—আমেরিকা

জাপান থেকে স্টিল আনছে যেখানে স্টিল বিক্রি হচ্ছে না। এইরকম অবস্থার মধ্যে দিয়েও আমাদের শ্রমিকরা—আমি বলব—দায়িত্ব জ্ঞানের পরিচয় দিচ্ছে, ধৈর্যের পরিচয় দিচ্ছে। আমাদের দেশে শ্রম দিবস নষ্ট হয়েছে ১ পারসেন্ট ধর্মঘটের জন্য। কিন্তু সবচেয়ে বেশি শ্রম দিবস নষ্ট হয়েছে মালিকদের লক-আউট-এর জন্য। মালিকদের অন্যায় আবদারের জন্য, মালিকদের অন্যায় আবদার শ্রমিকরা না মেনে নেবার জন্য এখন দেশে নতুন হাওয়া এসেছে শিল্পায়নের—এটা আমরা জানি এবং এটা এখন অনেকদূর পর্যন্ত এগিয়ে গেছে। এই পথে শ্রমিকদের বিশ্বাস অর্জন করাতে পেরেছি। সংশ্লিষ্ট কর্তৃপক্ষদের আমাদের এখানকার শ্রমিকরা সহযোগিতা করছে এবং ফ্রেট ইকোয়ালাইজেশন উঠে যাবার জন্য এবং অন্যান্য নানা দিক থেকে সুবিধা দেবার জন্য আমরা শ্রমিক শ্রেণীর পক্ষ থেকে বামফ্রন্ট সরকারকে আশ্বাস দিয়েছি যে, আমাদের দেশে শিল্প আসুক। আমরা সেই শিল্পকে সর্বতভাবে সাহায্য করব। তবে এটা বলতে পারি, মালিকপক্ষ যে অপরাধ করছে তা অমার্জনীয়। প্রচুর টাকা ডিউস রয়েছে। এখন ১৮০ কোটি টাকার মধ্যে ৯০ কোটি টাকা প্রভিডেন্ট ফান্ড ডিউস। ই. এস. আইয়ের জন্য ৬৯ কোটি টাকার মধ্যে ৪০ কোটি টাকা ডিউস দেয়নি। এটা কখনই চলতে পারে না। আমাদের শ্রম দপ্তরে মালিকদের ডেকে পাঠালে তারা আসতে চায় না। আমি আমার নিজের একটা অভিজ্ঞতার কথা বলি। একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আইন-মোতাবেক পশ্চিমবঙ্গ সরকার ১৪ বছর আগে দুর্গাপুর স্টিলকে কন্ট্রাক্ট অ্যান্ড রেগুলেশন অ্যান্ড অ্যাবোলিশন অ্যাক্ট অনুযায়ী নোটিফিকেশন দেয় যে ঐ এলাকায় কন্ট্রাক্টর প্রথা থাকা চলবে না এবং এই কাজটাকে বিভাগীয়করণ করতে হবে, ডিপার্টমেন্টালাইজ করতে হবে। এ বছরের মার্চ মাসের পর দুবার মিটিং-এ স্টিল কর্তৃপক্ষকে ডাকা হয়েছে। কিন্তু স্টিল কর্তৃপক্ষ আসেনি। না এসে বলছে, যাবার সময় নেই, অথচ তাদের ৩/৪ হাজার অফিসার আছে। বারবার চেষ্টা করা হল এবং নোটিফিকেশন দেওয়া সত্ত্বেও কার্যকর করা যায়নি। ওরা চেষ্টা করছে, সেখানে কি করে কন্ট্রাক্ট প্রথা জিইয়ে রাখা যায়। একজন কন্ট্রাক্ট শ্রমিককে মেডিক্যাল আউট-ডোর ফেসিলিটি দিয়ে ডি. এস. পি. (দুর্গাপুর স্টিল প্ল্যান্ট) ই. এস. আই. এগজেম্পশন চায়। এইরকম অন্যায় আবদার চলতে পারে না। যাই হোক, আমার আরও কিছু বলার ছিল, কিন্তু সময়াভাবের জন্য বলতে পারছি না। আজকে শ্রমিকদের উপর অন্যায় আক্রমণ কেন্দ্রীয় সরকার নিয়ে এসেছে। যার ফলে লক্ষ লক্ষ শ্রমিকদের জীবনে অনিশ্চয়তা দেখা দিয়েছে। তাদের জীবন আজ নিরাপত্তাহীন, চাকরি চলে যাচ্ছে। জোর করে কারখানা থেকে তাড়িয়ে দিচ্ছে। এর মধ্যে থেকেও ১৮ বছর ধরে বামফ্রন্ট সরকার যে পদক্ষেপ গ্রহণ করে চলেছেন তারজন্য আন্তরিকভাবে ধন্যবাদ জানাচ্ছি। আশা করি, আগামী দিনেও বামফ্রন্ট সরকার থাকবেন এবং এইভাবে দেশে যারা শ্রেণীশত্রু আছে এবং বিদেশি যারা কলকারখানার মালিক তাদের বিরুদ্ধে লড়াই করে যাবেন। এই কথা বলে বাজেটকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে এবং বিরোধীদের কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় শ্রম মন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করে এবং কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। আমি মন্ত্রী মহোদয়কে ধন্যবাদ জানাচ্ছি এই কারণে যে, অনেকদিন পরে

তিনি বলেছেন যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে কমপিউটার চালু করছেন। আমি বলব যে এটা অত্যন্ত ন্যায্য কাজ হবে কারণ, যেভাবে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে লোকাভাব চলছে এবং যেভাবে এই কাগজ পত্র রাখা হয় তাতে কমপিউটার করা ছাড়া আর কোনও উপায় নেই। এটা করে তিনি যে সাহসিকতার পরিচয় দিয়েছেন তার জন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। এখানে সংগঠিত শ্রমিকদের সম্বন্ধে অনেক কথা হয়েছে, আলোচনা হয়েছে। আমি কয়েকটি কথা বলতে চাই যে, অসংগঠিত লেবার এবং বেকারদের সম্বন্ধে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে দেখা যাচ্ছে যে ৫ লক্ষ ১০ হাজার ৩৬৩ জন বেকার নাম লিখিয়েছেন। টোটাল রেকর্ডেড হয়েছে ৫০ লক্ষ ৯২ হাজার ৩১৬ জন। কিন্তু আমরা দেখছি যে, ৫ হাজার ৬৭৫ জন চাকরি পেয়েছেন। আমি একটা জিনিস মন্ত্রীর কাছে জানতে চাইছি যে, আপনার বাজেট বক্তৃতায় ১৯৯৩ সালে নোটিফিকেশন হয়েছিল, বিজ্ঞাপিত হয়েছিল ১৪ হাজার ৩৬৫ জনের নাম, কিন্তু চাকুরি পেয়েছেন ৫ হাজার ৬৭৫ জন। ১৯৯৪ সালে দেখা যাচ্ছে যে বিজ্ঞাপিত হয়েছে ১৬ হাজার ৩৯৩। কিন্তু চাকরি পেয়েছেন ৯ হাজার ৮৩৯ জন। এই ব্যাপারটা একটু কি সেটা বলুন। এই যে ডেফিসিয়েন্সি এটা কেন হচ্ছে সেটা একটু বলুন। ১৬ হাজারের নাম বলে ৯ হাজার এর মতো চাকরি পাচ্ছেন। দ্বিতীয় কথা আপনাদের বলতে চাই যে, সংগঠিত শ্রমিকদের জন্য আপনারা অনেক করেছেন, অনেক উন্নতিও করেছেন কিন্তু আপনাকে একটা কথা বলি যে আজকে পশ্চিমবঙ্গের সবচেয়ে ভয়াবহ সমস্যা হল বেকারী। ওনারা ভোটের কথা বললেন। ভোটে সংখ্যা বেড়েছে। এর একমাত্র কারণ ১৮ বছর বয়সী ছেলে মেয়েরা তার বামফ্রন্টের আন্দোলন দেখেনি এবং বামফ্রন্ট কত কষ্ট করে এখানে এসেছে সেটাও তারা জানে না। তারা শুধু চোখের সামনে হতাশা দেখছে এবং তারা দেখছে যে, তারা চাকরি পাচ্ছে না, ঘুরে বেড়াচ্ছে। এবার আপনি বলছেন ব্যাক লগ আছে ৪০ হাজার এবং এই বছর ২০ হাজার। ৬০ হাজার যদি হয়, তাহলে কিছুতেই ব্যাঙ্ক দেবে না। ওখানে ব্যাঙ্কের লোকেরা সুবিধা পেয়ে গেল কারণ হাইকোর্টে মামলা হচ্ছে। অনুরোধ করব যে, ওই মামলাগুলি যাতে তাড়াতাড়ি তুলে নেওয়া এবং তার জন্য আলাদা গ্যারান্টার সিস্টেম কিভাবে করা যায় সেটা ব্যাঙ্কের সঙ্গে কথা বলতে হবে। কিন্তু এক্ষেত্রে ব্যাঙ্ক অজুহাত দেখাবে ব্যাঙ্কের দেওয়ার ইচ্ছাই নেই।

১৮৮ লক্ষ টাকা তাদের কাছে নেই, কিন্তু এদের কথা ভাবতে হবে। আমি আপনাকে ধন্যবাদ দিচ্ছি যে, আপনি অটো ডেলিভারি ভ্যান এবং অটো রিক্সার জন্য টাকা বরাদ্দ করেছেন। আমি একটা অনুরোধ করব, সেসরু স্কীম চলছে না। তাতে পশ্চিমবঙ্গের গ্রাম বাংলার মানুষ আরও বেশি হতাশ হবেন। দ্বিতীয়ত আমরা আপনার কাছে বলতে চাই, সংগঠিত কর্মচারিদের শোষণ সত্ত্বেও দীর্ঘ সংগ্রামের ফলে কতকগুলি সুযোগ সুবিধা অর্জিত হয়েছে। সংগঠিত লেবাররা সামাজিক স্বীকৃতি পেয়েছে। কিন্তু ক্ষেত মজুরদের ব্যাপারে কিছু হয়নি, ক্ষেত মজুরের বাঁধা চাকুরি নেই সারা বছর কাজ নেই, যেদিন কাজ সেদিন মজুরি, কোনও ছুটি বা অবসর নেই, অসুস্থ হলে চিকিৎসার ব্যবস্থা নেই। বামফ্রন্ট সরকার কেরালায় আসার পর, ১৯৭৪ সালে অ্যাগ্রিকালচার লেবার অ্যাক্ট হয়েছে। ত্রিপুরায় বামফ্রন্ট সরকার আসার ফলে আইন হয়েছে। আমাদের এখানে আইন হওয়ার অসুবিধা কোথায় এবং কেন হচ্ছে না এটা অনেকে প্রশ্ন করেন। বামফ্রন্ট সরকার কেন করছেন না, কোনও কোনও

অসুবিধা থাকলে সেন্ট্রাল আইনের জন্য আমরা কেন বলছি না? আমরা অনেক দিন ধরে দাবি করছি যে, একটা কেন্দ্রীয় আইন হোক সবুজ বিপ্লবের নামে কৃষির অনেক উন্নতি হয়েছে, তার কোনও অংশই ক্ষেত মজুররা পাবেন না, শুধু মাত্র ক্ষেত মজুরদের সংখ্যা বৃদ্ধি পাচ্ছে। এর কারণ হচ্ছে—(১) বিকল্প কোনও কাজের ব্যবস্থা হচ্ছে না, (২) প্রজাসত্ত্ব আইন চালু হবার ফলে অনেক প্রজার জমি উচ্ছেদ হয়েছে, (৩) গ্রামীণ সমাজে বিভিন্ন পেশায় নিযুক্ত শ্রমিকরা পেশাচ্যুত হয়ে ক্ষেত মজুরে পরিণত হয়েছে। (৪) কৃষি উৎপাদন ব্যয় বহুল হওয়ার ফলে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকেরা দেনার দায়ে জমি ছেড়ে ক্ষেত মজুরে পরিণত হয়েছে। (৫) পুঁজিবাদী কৃষি ব্যবস্থা ক্ষেত মজুরের সংখ্যা আরও বৃদ্ধি করবে। (৬) চা বাগান এলাকায় একটা হিসাব থেকে এই বৃদ্ধি পরিষ্কার হয়ে যাচ্ছে ৭১.২ পারসেন্ট জমি. ২ হেক্টরের উপরে মালিকদের হাতে যাদের সংখ্যা ২৩.৬ পারসেন্ট। ৭৬.৪ পারসেন্ট মানুষ যারা প্রান্তিক ও ক্ষুদ্র, যাদের ছাড়ে ২৮ পারসেন্ট জমি এরা রাখতে পারবে না। ধীরে ধীরে জমি সমবন্টনের জায়গায় কেন্দ্রীভূত হবে। আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি যে, ওদের মজুরি বৃদ্ধি করে ৩৭ টাকা করেছেন এবং প্রতিদিন খাবার জন ২৯ টাকা ৫২ পয়সা পাবে। কিন্তু এটা কোথাও পাচ্ছে না এবং গ্রামের ব্লকে ব্লকে যে ইন্সপেক্টর থাকার কথা, তারা কিছু করছে না। আমার ব্লকে তো কোনও দিনই থাকে না। মিটিং-এ ট্রেড ইউনিয়নকে থাকতে দেখি না এর জন্য কি করে হবে? কুচবিহারে দশ হাজার থানায় শ্রমিক আছে, তাদের অবস্থা কেউ ভাবছে না। আমাদের ক্ষেত মজুরদের জন্য কেন্দ্রীয় আইনের দাবি তুলতে হবে এই বিধানসভা থেকে। দাবিগুলো হল—(১) ট্রেড ইউনিয়নের অধিকার থাকবে, (২) কাজের গ্যারান্টি থাকবে, (৩) ন্যূনতম মজুরি দেবার গ্যারাটি থাকবে, (৪) বিরোধ নিষ্পত্তির জন্য কার্যকর ব্যবস্থা নিতে হবে, (৫) দুর্ঘটনা ও মৃত্যুজনিত ক্ষতি পূরণের ব্যবস্থা থাকবে, (৬) চিকিৎসার সুযোগ থাকবে, (৭) পুরুষ ও মহিলাদের সম কাজে কম বেতন, (৮) মহিলাদের গর্ভাবস্থায় বিশেষ সুযোগ, (৯) ৬০ বছরে তাদেরকে পেনশন দেওয়া হবে, (১০) সামাজিক নিরাপত্তা তহবিল করতে হবে, (১১) কল্যাণ তহবিল গড়তে হবে, (১২) সকলের জন্য কাজের সুনিশ্চিত ব্যবস্থা করার জন্য বিশেষ তহবিল করতে হবে, (১৩) ক্ষেত মজুরদের জন্য পৃথক শ্রম দপ্তর তৈরি করতে হবে। এই হচ্ছে আমাদের দাবি আমি মনে করি, আপনার পক্ষে এগুলি করা খুব কঠিন কাজ নয়। এর পরে আমার বক্তব্য হল, আপনি শিশু শ্রমিক নিয়ে বলেছেন, এখানে লেখা আছে। আমি একটা অত্যন্ত করুন কথা আপনাকে জানাতে চাই। আমার এলাকার ৬ জন শিশু শ্রমিককে নিয়ে গিয়েছে ইউ. পি.-তে, এক দালাল তাদের নিয়ে গিয়ে রেখেছে। কয়েক দিন আগে তাদের আত্মীয় আমার কাছে এসেছিল। তাদের ২ বছর আগে নিয়ে চলে গিয়েছিল। তাদের এক জনের মা মারা যায়, তার জন্য তাকে আনতে গিয়েছিল। যে আনতে গিয়েছিল তাকে মেরে ভয় দেখিয়ে সেখান থেকে পাঠিয়ে দেয়। তা ছাড়া বাড়িতে তারা এক পয়সা পাঠাচ্ছে না। এই শিশু শ্রমিকরা বলছে যে কোনও উপায় নেই, ওরা কাজ না করলে খেতে পাচ্ছে না। এই ব্যাপারে সেমিনার করা হচ্ছে, অনেক কিছু করা হচ্ছে, কিন্তু কাজের কাজ কিছু হচ্ছে না। এই বিষয়ে বিশেষভাবে ভাবার দরকার আছে। আর একটা বিষয় আমি বলতে চাই। আই. টি. আই. এবং পলিটেকনিক কিছু করা যায় কিনা ভাবার দরকার আছে। উত্তরবঙ্গের গ্রামের ছেলেরা পাশ করছে, ৫৮।৫৯ পারসেন্ট নাম্বার পেয়ে পাশ করছে, কিন্তু ভর্তি হতে পারছে না। তাদের সামনে আর কি আছে? বিগত ১৮ বছরে কটা মাত্র

পলিটেকনিক বাড়াতে পারলেন? ছেলে অনেক বাড়ছে, প্রতি বছর ছেলেরা পাশ করছে। সেই জন্য বলতে চাই আই. টি. আই প্রতিটি ব্লকে যাতে করা যায় সেটা ভেবে দেখার জন্য অনুরোধ করছি। অন্য বেসরকারি প্রতিষ্ঠান করতে পারে এটা দেখতে হবে। অটোমোবাইল ইঞ্জিনিয়ারিং ব্লক লেভেলে করা যায় কিনা ভাবতে হবে। 'ট্রাইসেম'-এ কি হয় জানি না, কত জন লোক পড়ে তা জানি না। আমি বলবো আপনি বহু দিনের লোক, বহু আন্দোলন করেছেন, সেই আন্দোলনে আপনি সাফল্য অর্জন করেছেন, গ্রামবাংলায় বেকার ছেলেদের কথা চিন্তা করে নতুন নতুন কিছু শিক্ষা ব্যবস্থা কিভাবে করা যায় সেটা মনে রেখে সেইভাবে সেটা বাজেট প্রভিসনে ফুটিয়ে তোলার জন্য অনুরোধ করছি। এই বিষয়ে যে কোনও দলের লোক আপনাকে সমর্থন করবে। আমি অনুরোধ করব এই বিষয়টা দেখার জন্য। আর একটা বিষয় আপনাকে আমি বলতে চাই। যতক্ষণ না কম্পিউটার হচ্ছে ততদিন যেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে লোক থাকে। চাঁচল, মালদায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে লোক নেই। আমি মেম্বার হিসাবে সেখানে যাই, আমার লজ্জা লাগে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে লোক নেই। তারা যদি কিছু না করতে পারে কি বলব লোক? এই যদি হয় অবস্থা তাহলে এমপ্লয়মেন্ট কি করে দেবে? আমি একটা বিষয়ে আপনাকে অনুরোধ করব। আপনি তো মিটিং করতে যান, আপনি এটা দেখবেন। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যার নাম লেখাতে যায় তাদের কাছ থেকে কেউ কেউ টাকা নেয়, না দিলে নাম লেখানো যাবে না, টাকা না দিলে রেজিস্ট্রেশন হবে না। এই রকম দুর্নীতি সেখানে চলছে। চাঁচলে এইরকমভাবে টাকা নিতে গিয়ে ধরা পড়েছে। এই লোকগুলি আমাদের বিরক্ত করে, আমাদের গালাগালি খেতে হয়, ওরা হচ্ছে আমাদের শত্রু, ওরা আমাদের বামফ্রন্ট সরকারের ভাবমূর্তি নষ্ট করে দিচ্ছে। আপনি যখন মিটিং করতে যান তখন ওদের শাসিয়ে দেবেন। বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আশা করেছিলাম সুব্রতকে, সৌগতবাবু সমস্যাট. একটু বোঝেন। যাই হোক যে সমস্ত কাট মোশান আনা হয়েছে তার বিরোধিতা করছি। একটা কথা এখানে বলে রাখি, যদিও বাজেট শ্রম দপ্তরের, আই. টি. আই. পলিটেকনিক ইত্যাদি এইগুলি দেখেন বংশ গোপালবাবু, এই ব্যাপারে নির্দিষ্ট কোনও প্রস্তাব থাকলে বংশ গোপালবাবুকে দিতে হবে। বর্তমানে উনি এটা দেখেন। আমার সময় কম।

আমি সেইজন্য সব ব্যাপারে যাব না, যাওয়া সম্ভব হবে না। আমি ভেবেছিলাম চেষ্টা করব কিছু ফিগার দিতে। প্রথমে একটা কথা বলে রাখি, আমি যে বাজেটটা লিখিত দিয়েছি, তাতে আমি চেষ্টা করেছি অবস্থাটা তুলে ধরার। তা কারো পছন্দ হতে পারে, কারো নাও হতে পারে। তার সঙ্গে আমাদের পারফরমেন্স যতটা সম্ভব তার রেকর্ডস দেওয়ার চেষ্টা করেছি এবং তা আরও বিস্তৃত করার জন্য লেবার ইন ওয়েস্টবেঙ্গল বইটিও দিয়েছি। চেষ্টা করেছি এবারে সদস্যরা যাতে বইটি আগে পান। জানি না আগে পেয়েছেন কিনা। তাতে অনেক বিস্তৃত পাবেন। প্রতি বছর যা দেওয়া হয়, এই বছর আরও কিছু কিছু অ্যাডিশন করেছি, যাতে অবস্থাটা বুঝতে সাহায্য করে। প্রথমেই বলে রাখি, আমরা কখনও দাবি করি না যে, আমি বা আমার দপ্তর ১০০ ভাগ ত্রুটিহীন কাজ করেছি। কিন্তু আমরা আপ্রাণ চেষ্টা করেছি। আমরা বামপন্থী সরকার বলি না যে আমরা কোনও কাজ ১০০ ভাগ করেছি,

*এখানেও বলিনি, কিন্তু চেষ্টা করছি। এবং, আমরা মনে করছি এই অবস্থার মধ্যেও যা করা হচ্ছে, সেটাও খারাপ নয়, সেটা ভালো।*

এখন সৌগতবাবুর অন্য কথায় যাচ্ছি না, কতগুলো কথা নিয়ে ওনার সঙ্গে সেমিনারে বসতে হবে। ওর কতগুলো ফিলজফিক্যাল থট্ আছে। তবে এটা ঠিক যে, উনি কতগুলো জিনিস স্বীকার করেছেন, ভালো। ধরুন চটকলের ব্যাপার। চটকলে ওয়ার্কলোড বাড়ছে, এটা সমস্যা। সেইগুলো বসে আলোচনা করতে হবে। সেইগুলো কোথায়, কিভাবে করা যায়, এসব। শ্রম দপ্তরের সম্বন্ধে যে কথা উঠেছে—রিড্যান্টান্ট-এসব কথা যাচ্ছি না। গত বছরে শুনেছিলাম, এবারেও শুনছি। আর একটা হচ্ছে কাঁচা পাটের সমস্যা। আমরা চেষ্টা করেছিলাম এই সমস্যার জন্য মিলগুলো যাতে বন্ধ না হয়। এটা নিশ্চয় আপনার জানা আছে, জে. সি. আই. গত তিন বছর ধরে বাজারে পাট কিনতে নামছে না। এবং না কেনার কারণ হচ্ছে—কেন্দ্রীয় সরকার তাদের টাকা দিচ্ছে না, এবং যে টাকা দিচ্ছে, সেটাও এম. জি. এম. সি. থেকে, সেই থেকেও কেটে নিচ্ছে, সেইভাবেই অ্যালোট করা হচ্ছে। আবার এন. জে. এম. সি.র কথা হচ্ছে, জে. সি. আই আমাদের থেকে বেশি দরে পাট কিনছে। আমি কেন্দ্রীয় সরকারের টেক্সটাইল মিনিস্টারের সঙ্গে কথা বলেছিলাম। বলেছিলাম, এই সমস্যাটার সমাধান করুন। বাজারে জে. সি. আই. না আসার ফলে কৃষকরা অসুবিধায় পড়ছে। উনি বললেন ৪০০ টাকা— তার থেকে হয়ত কিছু বেশি কৃষকরা পেয়েছেন। কিন্তু বেশিরভাগ টাকাটাই ফড়েদের হাতে চলে যাচ্ছে এবং কিছুদিন আগে পর্যন্ত চৌদ্দশ টাকা কুইন্টাল হিসাবে বিক্রি হয়েছে। এটা কিছুতেই মানছি না। শুধু সাপোর্ট প্রাইস না দিলে কিছু হবে না, যদি না পাট কেনার ব্যবস্থা করা যায়। সেটা করলে চটকল সমস্যার সমাধান অনেকটা হবে। সেই কারণে অনেকে পাট পাচ্ছে না, এবং যা পায়, তা দিয়েও কাজ হচ্ছে না।

[5-20 — 5-30 p.m.]

পরে একেবারে গুড়ো গুড়ো পাট পাচ্ছে ১৩৫০-১৪০০ টাকায় বিক্রি করছে এখন। আমার কাছে নতুন একজন সদস্য, প্রেসিডেন্ট, এসেছিলেন। তিনি কিছু করতে চান। তিনি বললেন কো-অপারেটিভ থেকে কিছু কিনে দিতে পারেন কিনা? আমাকে এই কথা বললেন। আমি বললাম ইনফ্লো যদি না থাকে তাহলে কি করে হবে? কো-অপারেটিভকে তো নগদ টাকা দিতে হবে। আমি বললাম, সেটা, পারেন কিনা দেখুন। এর আগেও এই রকম চেষ্টা হয়েছিল, ঠিক সিমিলার কেস এর আগে হয়েছিল। এন. টি. সি. তে. মডার্নাইজেশন প্রোগ্রাম হয়েছিল, সবকিছু সিদ্ধান্ত হয়েছিল। কিন্তু তুলো নেই। এই হচ্ছে পজিশন। তুলো পাওয়া যাচ্ছে না। যার ফলে এন. টি. সি. মিলসে এই অবস্থা। এর আগে তারা বলেছিল যে পশ্চিমবঙ্গে ১২টি মিল চলবে, এখন বলছে ১০টির বেশি চলবে না। আর একটি কথা, এটি কোথায় ঠিক হয়েছে জানি না—এই যে জামা কাপড় আমরা পরে আছি, আমরা পশ্চিমবাংলায় তৈরি করতে পারবো না, এগুলো বাইরে তৈরি হবে। আমরা এখানে সুতো তৈরি করব। আমেদাবাদ, গুজরাট থেকে তুলো নিয়ে আসতে হবে বেশি দরে। জামা-কাপড় আমরা করতে পারব না। এটি আমাদের এখানে নাকি সম্ভব নয়। আমরা জানি, মহারাষ্ট্রে ১০০টি সুতাকল

বন্ধ হয়ে গেছে। বড় বড় কম্পোজিট মিলসে এখন অটো পাওয়ারলুম হিসাবে চালাচ্ছে, সেগুলো বিভিন্ন জায়গায় ছড়িয়ে পড়েছে। গুজরাট থেকে ওদের একজন অফিসার আমার কাছে এসেছিলেন। ওখানে ৩৫টি সুতাকল বন্ধ হয়ে গেছে। কয়েক হাজার শ্রমিক বেকার হয়ে গেছে। কম্পোজিট মিলস্ অটো পাওয়ারলুম হিসাবে বিভিন্ন জায়গায় চলছে। বিভিন্ন জায়গায় অটো পাওয়ারলুম হিসাবে যেগুলো চলছে তারা মিলের মাল কেনার ব্যাপারে সস্তায় পায়, কনসেসান পায়। পরে চড়া দরে সেগুলো বিক্রি করে। ইঞ্জিনিয়ারিং-এ কিছু প্রবলেম আছে। আপনি ওয়াগনের কথা বলেছেন। খবরের কাগজে ওদের বিবৃতি নিশ্চয়ই দেখেছেন। ওদের কেউ বলছে না। ওরা বলছেন, আমরা যে ওয়াগন অর্ডার দিচ্ছি, এর চেয়ে বেশি দরকার নেই। রিগার্ডিং ডাইভার্সিফিকেশন, সবকটি পাবলিক সেক্টর ইউনিটে যেটা হচ্ছে, তারা একই জিনিস তৈরি করে তা নয়। জেসপে কিছুদিন আগে যে কনভেনশান হল, সেখানে দাবিটা কি? সাংমা বলেছেন, মাইনে না দেওয়াটা বে-আইনি। ওরা আইন ভঙ্গ করছেন। পি. এফের টাকা যদি কেউ না দেয় তাহলে সে আইন ভঙ্গ করছে। কিন্তু হোয়াট অ্যাবাউট জেসপ? জেসপ কনভেনশানে দাবি হল, আমাদের সময় মত মাইনে দিতে হবে, পি. এফের টাকা সময় মতো দিতে হবে, ই. এস. আইয়ের টাকা দিতে হবে। আমরা মাল চাই। আমাদের ইনপুট দাও, আমরা কাজ করব। আড়াই তিন মাস তারা মাইনে পায়নি। তা সত্ত্বেও টার্গেট ফুলফিল করছে। আমি ম্যানেজমেন্টের সঙ্গে এবং কমিটির সঙ্গে কথা বলেছিলাম। ম্যানেজমেন্ট একটি কথা বলেছিল, আমরা তো লাস্ট ওয়ার্ড নই, আমরা তো সবকিছু বলতে পারি না। জয়েন্ট সেক্রেটারি, তিনি দিল্লিতে বসে আছেন, হি ইজ দি চেয়ারম্যান—১২টি কোম্পানির চেয়ারম্যান। কোনও কোম্পানি এইভাবে চলতে পারে না। ডাইভার্সিফিকেশনের অনেক কিছুই আছে। জেসপ তো ওয়াগন শুধু নয়, ই এম ইউ কোচ্ তৈরি করে, ট্রাক্টর, ক্রেন, রোলার এসবও তৈরি করে। তাদের দুশো কোটি টাকার অর্ডার আছে দুটি ভাগে। একটি হচ্ছে একশো কোটি টাকার ইনভয়েস অর্ডার এবং আর একটি হচ্ছে একশো কোটি টাকার লেটার অব ক্রেডিট। এই হচ্ছে অবস্থা। আপনি (সৌগতবাবু) গ্লোবালাইজেশনের কথা বলেছেন, আমি এসবের মধ্যে যাচ্ছি না। আমরা বারবার বলেছিলাম, এই ধরনের গ্লোবালাইজেশন না করলে ভাল হত। কারণ, এরফলে যদি কারখানা বন্ধ হয়, লোক ছাঁটাই হয়, তাহলে কি হবে? আমাদের সেন্ট্রাল পাবলিক সেক্টরে ৭৫ শতাংশ ভি এস আর, অন্য যেসব সংস্থা আছে, তাদের সংখ্যা কম ধরা হচ্ছে না, তারমধ্যে ১২ হাজার হচ্ছে পশ্চিমবাংলায়। অর্থাৎ এখানে সেন্ট্রাল পাবলিক সেক্টর হচ্ছে ২০ শতাংশ। ওয়াগনে এখানে যে এমপ্লয়মেন্ট ছিল, তারা কোথায় যাবে? তারা রাস্তায় যাবে। একটা ন্যাশনাল ওয়েস্টেজ হচ্ছে এর ফলে। অ্যানুয়াল রিটায়ারমেন্ট হচ্ছে, শুধু তাই নয়, জব স্রিংকেজ হচ্ছে। তারপর ট্রেনিং-এর কথা বলি। দিল্লিতে একটা কনফারেন্স হয়েছিল। সেখানে শুনলাম এক হাজার কোটি টাকা খরচ হয়েছে। প্লেসমেন্ট কত, ১০৪। গুজরাটের গান্ধী ইনস্টিটিউশান, তাদের দেওয়া হয়েছে। আমি একজন অফিসারকে জিজ্ঞাসা করেছিলাম, পশ্চিমবাংলায় কারা হবে? তাদের এখন নাম খুঁজে পেল না। পরে একটা কনফারেন্স করেছিলাম। অন্য অনেক অফিসার এসেছিলেন। আমি বলেছিলাম, আমাদের টাকা দিন, কি ট্রেনিং করছেন? সেখানে আমি বলেছিলাম, আমাদের টাকায় ওখানে করছেন কেন, সিক্ ইণ্ডাস্ট্রিকে দিন।

সিক ইণ্ডাস্ট্রির ক্ষেত্রে টাকা দেওয়ার ব্যবস্থা আছে। সেখানে ন্যাশনাল রিন্যুয়াল ফাণ্ড যেটা আছে তাতে একটা প্রভিশান আছে যে, ওয়ার্কারসরাও কো-অপারেটিভ করতে পারে। কিন্তু আসল ক্রাইসিস তো হচ্ছে টাকা নিয়ে, ওই টাকা তো ঠিকমত দিতে হবে। তারপরে আপনারা যেটা উল্লেখ করেছেন বজবজের ন্যাশনাল জুট মিল সম্পর্কে। এই ন্যাশনাল জুট মিল থেকেই অ্যাপ্লাই করা হয়ে থাকে। এই অ্যাপ্লাই করার ব্যাপারে আমি নিজে সাংমার সঙ্গে কথা বলেছি, ডঃ মনমোহন সিংয়ের সঙ্গেও কথা বলেছি। শেষ পর্যন্ত ইণ্ডাস্ট্রিয়াল মিনিস্টার করুণাকরণের সঙ্গেও কথা বলেছি. প্ল্যানিং কমিশনের সঙ্গেও কথা হচ্ছে। প্ল্যানিং কমিশন আপনাদের এই শর্তটাকে রেকমেণ্ড করেছেন, তারা মেনে নিয়েছেন। ইণ্ডাস্ট্রিয়াল মিনিস্টারকে আমি এই প্রসঙ্গে বলেছি যে, ন্যাশনাল রিন্যুয়াল ফাণ্ডের যে ব্যবস্থা আছে সেটা যদি আপনারা মেনে নেন তাহলে ক্যাপিটাল আউটলের সুবিধা হবে। এর ফলে যেসব লোকেরা রিটায়ারমেন্টের এজে চলে এসেছেন, পে অফ হয়ে যাবে তাদের ক্ষেত্রে ডি. আর এসে টাকা দেওয়া দরকার। কিন্তু তাদের যে বিজিওন্যাল প্রভিডেন্ট ফাণ্ডে টাকা দেওয়া হয় সেটা তো আমাদের দেন না বা আমরা ওই টাকা আদায়ও করি না। রিজিওন্যাল প্রভিডেন্ট ফাণ্ডের জন্য ফাণ্ড কমিশনার আছে তারাই যা ব্যবস্থা নেওয়ার নিয়ে থাকে। তারপরে ই. এস. আই. নিয়ে কথা উঠেছে। ই. এস. আই. অ্যাক্টে এইরকম কোনও প্রভিসন নেই যে ওয়ার্কাররা অন্য জায়গায় গিয়ে ট্রিটমেন্ট করাতে পারবে। সেখানে ওয়ার্কাররা কভার্ড আন্ডার দি ই. এস. আই। সেখানে ই. এস. আই হাসপাতাল থেকে যদি রেকমেন্ড করা হয় তখনই সে পি. জি. হাসপাতালে গিয়ে দেখাতে পারবে এবং এইভাবে খরচ করে দেখানো তার পক্ষে খুবই এক্সপেনসিভ ব্যাপার। আগে এইভাবে দেখাতে হলে শ্রমিকরা তাদের শেষ সম্বল ঘটি-বাটি পর্যন্ত বিক্রি করে এইভাবে চিকিৎসা করাত। কিন্তু এখন আমরা একটা ব্যবস্থা করেছি যে, এইসব হাসপাতাল থেকে যখন পি. জি. হাসপাতালে তাদের চিকিৎসার জন্য পাঠানো হবে তখন তার সব দায়িত্ব আমাদের দপ্তরই নেবে। আগে এই নিয়ম ছিল যে তারা টাকা জমা দিয়ে ভর্তি হতে পারে রিইমবার্স পেয়ে যেত। তবে এখন ই এস আই হাসপাতালে অনেক কিছু ব্যবস্থা করতে পেরেছি। এখন আমরা কার্ডিওলজি, কিডনি থেকে শুরু করে যত রকমের নতুন ধরনের চিকিৎসা ব্যবস্থা করা যায় তার ব্যবস্থা করেছি। তবে এখনো পর্যন্ত থোরাসিক সার্জারিটা করে উঠতে পারিনি। এখন ই. এস. আই. হাসপাতালে ইউরোলজি, সিটি স্ক্যান সব কিছুরই ব্যবস্থা করা হচ্ছে। আমরা কেন্দ্রীয় সরকারকে এই হাসপাতালগুলোকে আরো উন্নীত করার জন্য যখনই বলে থাকি তখনই তারা অ্যাডভাইস দেন যে ওদের আর টাকা নেই এই ব্যাপারে প্রাইভেটের সঙ্গে কথা বলার জন্যে পরামর্শ দেন। আপনারা তো জানেন যে, আমরা প্রাইভেটে এটাকে নিয়ে যাব না। যাই হোক আপনারা মোটামুটি সকলেই স্বীকার করেছেন যে, এই ই. এস. আই. হাসপাতালগুলোর অবস্থা একটু ভালো হয়েছে। এরজন্য আপনাদের সবাইকে ধন্যবাদ জানাচ্ছি। তবে মানসবাবু আমাকে বসিয়ে দিয়েছেন। তিনি উলুবেড়িয়া হাসপাতাল সম্পর্কে এমন সব কথা বললেন যে আমার বলার কিছু নেই। উলুবেড়িয়া হাসপাতাল সম্পর্কে বলছি যে, উলুবেড়িয়া হাসপাতাল যখনই আমরা হাতে পেয়েছিলাম তখন থেকেই দেখেছি যে এর অর্ধেক পোরশান খারাপ ছিল। যার ফলে সেটা ভাঙ্গা হয়নি। আমি যখন মন্ত্রী হয়ে এলাম তখন দেখলাম এর অর্ধেক অংশ খারাপ, ছাদ ভাঙ্গা ইত্যাদি নানা প্রবলেম রয়েছে, আমি সেই প্রবলেমগুলো সলভ করার চেষ্টা করলাম।

আই এ্যাম লুকিং আফটার দিজ মেডিক্যাল প্রবলেমস্। ছাদটাকে ভেঙ্গে তৈরি করার চেষ্টা করা হচ্ছে। সুতরাং এই তো হচ্ছে অবস্থা। এক একটা পোরশান এমনভাবে ভাঙ্গা ছিল যে রোগী সরানো প্রবলেম ছিল। এখন তার একটা যাতে ব্যবস্থা হয় সেই চেষ্টা হচ্ছে। আরেকটা মুশকিল হচ্ছে যে, কিছু কিছু ডাক্তার ওখানে গোলমাল করছেন, ওগুলো তো আপনাদের দলের লোক, মানসবাবু একটু ইনিসিয়েটিভ নিয়ে এই ব্যাপারটা সামলালে ভাল হয়। তাদের যাতে কাজে মোটিভেট করা যায় তাহলে আবার অবস্থার উন্নতি হবে। তবে এটা সব হাসপাতালের ক্ষেত্রে প্রযোজ্য নয়। তারপর আরেকটা ক্রাইসিস হচ্ছে যে, এখানকার ডাক্তাররা লিস্ট করে দেন যে'এই ওষুধের দরকার বলে। যা যা ওষুধ দরকার নেই সেগুলো তারা ফেরৎ দিয়ে দিতে বলেন। কিন্তু ই এস আই হাসপাতালে ওয়ার্ক, সেখানে হেলথ সিস্টেমে চলবে না। আমাদের সাফিসিয়েন্ট ওষুধের দরকার। আমরা যেভাবে লিস্ট করে দেব সেইভাবে অর্ডার অনুযায়ী সাপ্লাই আসে ওষুধের। তবে কিছু ব্যাকলক অনেক সময় থেকে যায়। যেমন অনেক সময় সাপ্লায়ার্স বলেন যে আপনারা যখন টেন্ডার করেছিলেন তখন যে ওষুধের দাম ছিল এখন তার থেকে দাম বেড়েছে এবং সেই কারণে ওষুধের সাপ্লাই আসতে দেরি হয়ে যায়।

[5-30 — 5-40 p.m.]

সুতরাং আবার টেণ্ডার বাড়াতে হবে। এটা হচ্ছে সমস্যা। আরেক জন বললেন, কত পারসেন্ট ওষুধ নাকি চুরি হয়ে যাচ্ছে। কিছু গোলমাল উলুবেড়িয়ায় হয়েছিল। কিন্তু কোথাও যদি কংক্রিটলি কিছু থাকে, ওষুধ দোকান থেকে অন্য জায়গায় চলে যাচ্ছে বা হসপিটাল থেকে অন্য জায়গায় চলে যাচ্ছে তাহলে প্লিজ গিভ মি দি ডিটেলস্। আই উইল লুক আফটার। জব শ্রিংক হচ্ছে। কিন্তু গ্লোবালাইজেশনের থিওরিটা কি? জবলেস গ্রোথ। এটা বলতে কি বুঝবেন? শরীর উপরের দিকে বেশি বড় হবে নিচের দিকে ছোট। তার ফল কি হয়— সেটাই হচ্ছে জল লেস গ্রোথ। সেই চেষ্টা আমাদের এখানে আসছে। এটাকে ঠেকানোর চেষ্টা করছি। না হলে বেকার বেশি প্লেসমেন্ট কম হয়ে যাবে। মাননীয় সদস্য মানসবাবু যে প্রশ্নগুলো করেছেন তার উত্তর আগে দিই। মানসবাবু মিন্টগুলো আমাদের নয়, অ্যাপ্রোপ্রিয়েট গভর্নমেন্ট হচ্ছে দিল্লি। সুতরাং এটা তাদের দেখার বিষয় এবং আমরা কোনও ডিসপুট পায়নি। তবুও আমি আমার অফিসারদের বলব টু চেক্ আপ। এটা দেখে আমরা দিল্লিতে পাঠাব। আপনি হয়ত এটা জানতেন না, না জেনে বলেছেন আমি জানি না। দ্বিতীয়ত, এগ্রিকালচার ওয়ার্কাসদের পেনশনের কথা বলা হয়েছে। এটা লেবার ডিপার্টমেন্টের ব্যাপার আমার নয়। ল্যান্ড লেস লেবার-এর কথা বলা হয়েছে। আপনার হয়তো বুঝতে অসুবিধা হয়েছে। এটা আমার নয়।

(**ডাঃ মানস ভূঁইয়া ঃ** আমার বুঝতে অসুবিধা হয়নি।
আপনি বুঝতে পারেননি, আমি যেটা বলতে চেয়েছি।)

আমি ঠিকই বুঝেছি। তবে আমার বুদ্ধি হয়তো একটু খাটো। আপনার মতো অলরাউন্ড নই। যাই হোক, ল্যাণ্ডলেস্ লেবারদের আইডেনটিটি কার্ড দেবার বিষয় আমার দপ্তরের বিষয়

নয়। কিন্তু অনেক সময় যেহেতু আমাদের অফিসারদের ব্লকে—বি. ডি. ও. অফিসে বসতে হয় সেইজন্য অনেক কাজ, যেমন সেনসাস-এর কাজ করতে হয়। যদিও সেনসাস ওয়ার্ক আমার দপ্তরের কাজ নয়। সেনসাসে যারা কাজ করে তাদের কি করে একজামপটেড ক্যাটাগরি দিতে পারি তার চেষ্টা করছি। কিন্তু সেনসার ওয়ার্কার্স আমাদের নয়, এটা ভুল করবেন না। মাননীয় সদস্য বীরেনবাবু আন-অর্গানাইজডের কথা যেটা বলেছেন সে বিষয়ে বলি, উই আর ট্রাইং টু অর্গানাইজ দেম। বইটাতে দেখবেন, আমি মিনিমাম ওয়েজের চার্ট দিয়ে দিয়েছি। আমাদের ওয়েজ কি হবে, আইন অনুযায়ী, সেটা দেওয়া আছে। একটা কথা উঠেছে, মিনিমাম ওয়েজেসে ফিকসেশান পলিসির ব্যাপারে। আমরা পঞ্চম ইউনিট চালু করেছি। তারপর একটা বাস্কেট তৈরি করে তার উপর একটা অ্যালাউন্স দিই। সেটা আমরা সুপ্রিম কোর্টের বলার আগে থেকেই ফলো করি। আমাদের অসুবিধা হচ্ছে, কস্ট অফ লিভিং-এর সঙ্গে লিংক রাখা। রিভিউ করেছিলাম, এবং আমাদের এখানে আগে যেটা হয়েছিল, ইট ওয়াজ এ ডিপ্রেসড ক্যালকুলেশন। আমরা এটা আস্তে আস্তে রিভিউ করে মেক-আপ করার চেষ্টা করছি।

কিন্তু অসুবিধা হয়েছে, লিগ্যাল অসুবিধা। অনেকগুলি মিনিয়াম ওয়েজেসের রেকমেন্ডেশান ফিক্সেশন এর উপর হাইকোর্টে স্টে অর্ডার পর্যন্ত আছে। বিভিন্ন কোর্টে কেস হয়ে আছে। তার ফলে সেইগুলি আটকানো অসুবিধা হচ্ছে। উই আর স্টেরিং অন ইট, আমরা চেষ্টা করছি অ্যানালোগাস করে সেই কেসগুলি বের করে আনা যায় কিনা, অন্তত কেসগুলি ডিসমিস করে দেওয়া যায় তাতে ওরা তুলে নেন, তাহলে নতুন করে ফিক্স করতে পারে। আদারওয়াইজ নতুন করে ফিক্স করতে পারছি না, এমন কি মিনিমাম ওয়েজেস এর উপর যে কমিটি হয়েছে সেখানে ইঞ্জাংশান হয়েছে, বিড়িতে হয়েছে, কয়েকটি জায়গায় হয়েছে, যার ফলে আমরা কিছু করতে পারছি না। এখনকার মালিকরা কোর্ট কেস ভাল বোঝেন, তার ফলে সেখানে তারা চলে যান। ফিমেল, মেল ডিসক্রিমিনেশন কোনও রিপোর্ট আমাদের কাছে নেই। আপনি কংক্রিট কেস দেবেন, কমিটি করার কিছু দরকার নেই, আপনি যখন বলছেন অনেক, প্রচুর আপনি দিয়ে দিন, কোন জায়গায় কত সেটা দিয়ে দেবেন। দ্বিতীয়ত, হচ্ছে আর একটি জিনিস শুধু আইন করলে হবে না, আইনের পিছনে সংগঠন থাকা দরকার, এটা সৌগতবাবু ভাল বোঝেন। তারপরে যে প্রশ্নটা এসেছে চাইল্ড লেবার নিয়ে, আমরা কাজ শুরু করেছি, কমিটি করেছি, ফাংশন করেছে, নর্থবেঙ্গলেও আমরা মিটিং করেছি। আমাদের গ্রেট ইস্টার্নে যে সেমিনার হয়েছিল সেখানে আপনি আসেননি। **(এ. ভয়েস ঃ আমাদের তো ডাকেননি)** আমরা ডাকি, জেলা পরিষদকে ডেকেছি, মিউনিসিপ্যাল কর্পোরেশনকে ডেকেছি, সকলকে ডেকেছি। সব এম. এল. এ.-কে ডাকলে তো আলোচনা করা যাবে না। আমরা নর্থবেঙ্গলে ডেকেছি, এম. এল. এ., এম. পি.-কে ডেকেছি। আমরা ওখানে জেলা পরিষদ, মিউনিসিপ্যালিটির যারা আছেন তাদেরকে ডেকেছি, তারা কিছু সাজেশন দিয়েছেন। চাইল্ড লেবার অ্যাক্টে একটা গোলমাল আছে, ওরা বলছেন ১৪ বছর পর্যন্ত হচ্ছে চাইল্ড লেবার, তাতে কিছু শিডিউল আছে, এই এই কাজে নিতে পারবে না। কিন্তু সবচেয়ে কম কত বছর বয়স পর্যন্ত নিতে পারে সেটাই হচ্ছে ফাঁক, এটা আমরা মেনশন করেছি। আমি কয়েকবার মিনিস্টারকে বলেছি এই ফাঁকটা বন্ধ করুন। ওরা বলছে সেন্ট্রাল অ্যাক্টে আছে, স্টেট রুলস

করতে হবে। ঠিক ছিল ওরা স্টেট গভর্নমেন্টকে পাঠাবে, সেটা ওরা পাঠায়নি, আমাদের আনতে কষ্ট হয়েছে, এটা এসেছে, আমরা করেছি, এই প্রসঙ্গে দেবপ্রসাদবাবু যা বলেছেন সেই ব্যাপারে বলি, অতীতের একটি ঘটনা আমার নিজের মনে আছে, ওরা তখন সরকার গঠন করেছিলেন, ওদের একজন নেতা মন্ত্রী ছিলেন, কিভাবে শ্রমিকদের তৈরি করা হয়েছিল, সিগারেট ফ্যাক্টরি আগরপাড়ায়, সেখানে রাস্তায় বেঁধে রাখা হয়েছিল ম্যানেজারকে এবং উপর থেকে ফুলের টব ছুঁড়ে ছুঁড়ে মারা হয়েছিল, আমি নিজে সেটা দেখলাম, কিভাবে হয়েছিল, আই মাইসেল্ফ ওয়াজ অ্যান আই উইটনেস, তাতে সুবিধা কি অসুবিধা হয়েছিল সেটা সবাই জানেন। উনি বলছেন শ্রম দপ্তর হচ্ছে মালিকের দপ্তর। সেটা উনি আসলে হয়ত হবে, কিন্তু ওনার আসার সম্ভাবনা নেই, সেই চান্স আপনি পাবেন না।

[5-40 — 5-50 p.m.]

অন্য একটি কথা আপনারা বলেছেন রেকগনিশান, দি কল ইজ বিয়িং প্রসেসড। আমরা আশা করছি, রুলস্টা তাড়াতাড়ি তৈরি করে সেই অনুযায়ী কাজ শুরু করতে পারব। অন্য যেটা হচ্ছে ঐ প্লেসমেন্ট। নোটিফিকেশনে সেন্ট্রাল অ্যাক্ট এবং স্টেট অ্যাক্টের মধ্যে পার্থক্য কেন? যেটা আছে সেন্ট্রাল অ্যাক্ট আইনে নোটিফিকেশন কম্পালসারি। আমরা যেটা পাচ্ছি, অনেক জায়গায় বলা হচ্ছে, এই জায়গায় কাজ খালি আছে, তোমরা নাম পাঠাও। তবে নাম আমরা পাঠালে তারা নেবে এই রকম কোনও বাধা-বাধকতা নেই। আবার অনেকে লিখে দিচ্ছে নাম পাঠাবার প্রয়োজন নেই। তারপর সেন্ট্রাল গভর্নমেন্টের বিভিন্ন দপ্তর আছে, সেই দপ্তরগুলো এক্সচেঞ্জ থেকে লোক নেয় না, প্রাইভেট সেক্টর সেখানেও কোনও কম্পালসান নেই। রেলওয়ে আগে একমাত্র গ্রুপ ডি থেকে নিতেন, এখন প্যানেল থেকে নেন। আমরা যেটা কম্পিউটারাইজড্ করেছি তাতে দুটো উদ্দেশ্য আছে। কার্ড যেগুলো আছে, এতবেশি কাড হয়ে যাচ্ছে যে ম্যানুয়ালে তার হিসাব রাখা মুশকিল হয়ে যাচ্ছে। তারজন্যই আমরা কম্পিউটারাইজড্ করেছি। একটা প্রাইভেট সেক্টর ওয়েল্ডারের জন্য নাম পাঠাতে বলছে, সেই নাম পাঠাতে পাঠাতে দেড়মাস সময় লেগে যাচ্ছে। সল্টলেক এক্সচেঞ্জে যদি আপনারা এখন যান তাহলে দেখবেন যাদের নাম রেজিস্ট্রি আছে, টেকনিক্যাল, নন-টেকনিক্যাল, কত লোক আছে তার কোয়ালিফিকেশন কি এসব ডাটা পাওয়া যাবে। ডাটা অনুযায়ী যদি তারা চান তাহলে আমরা সঙ্গে সঙ্গে লোক দিয়ে দিতে পারব। আমাদের এখন আর কোনও দেরি হবে না। এটা আমরা বিভিন্ন জায়গায় করবার চেষ্টা করছি। তবে এখানে টাকার একটা প্রবলেম আছে, আমরা আশা করব সেই প্রবলেম দূর করে সবটাই আমরা কম্পিউটারাইজড্ করার চেষ্টা করব। আর অন্য সেক্টরে যারা আছে তারা যাতে থ্রু এক্সচেঞ্জ নেয় সেই চেষ্টাও আমরা করব। তবে ঐ ফিগারটা দেখে যদি আপনারা ওয়েস্ট বেঙ্গলকে তুলনা করতে যান তাহলে আপনারা ভুল করবেন। কত চাকরি হচ্ছে সেই হিসাবটা নেই। প্রাইভেট সেক্টারে ৭৭ হাজার ছিল, এখন বেশি আছে। ইনস্পাইট অফ দ্যাট এতলোক বসে গেছে। তার একটা বড় কারণ হচ্ছে কটেজ ইণ্ডাস্ট্রি. সেই ইণ্ডাস্ট্রি বেড়েছে। ডিফারেন্সটা এইভাবেই. দুটো ফিগার আছে, মিলছে না এক সঙ্গে। কারণটা হচ্ছে এই প্র্যাকটিকালি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফত আমাদের স্টেট এবং কোয়াসি স্টেট গভর্নমেন্ট, তারা থ্রু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ রিক্রুট করে. তারপর পি. এস. সি. পোস্ট আছে। তার জন্য আলাদা আইন আছে।

সেসরু, যেটার টাকা পয়সার কথা বলেন, তার প্রধান ব্যালান্স হচ্ছে অ্যাট্ সেভিংস অ্যাকাউন্টসে আমাদের ৭০৬ লক্ষ টাকা, আমরা ব্যাংকের কাছ থেকে পাই, আন ইউজড মানি যে টাকাটা তারা নিজেদের কাজে লাগাচ্ছে না, হিসাব আছে দেখে নেবেন—মাঝে টাকা থাকবে কি করে আপনারা স্টেটের সব টাকা নিয়ে যাচ্ছেন, যার ফলে এদিক থেকে ওদিকে শর্ট পড়ছে। সৌগতবাবু জেনে রাখুন স্টেটে আমরা যে টাকা খরচ করি সে টাকা ব্যাংক থেকে নেওয়া, কম্বাইন্ড ইন্টারেস্ট দিতে হয়। আমি আশা করি ইউ উইল টেক-আপ দিস্ ম্যাটার, সেস্রুতে যে টাকা আমরা খরচ করি, যে টাকা ব্যাংক নিচ্ছে দ্যাট ইজ চার্জড অ্যাজ কম্বাইন্ড ইন্টারেস্ট। যে নিয়মে ইন্টারেস্ট কাটার, সেই নিয়মে কাটে। তার পর হচ্ছে সেসরুর ইয়ার ওয়াইজ পারফরমেন্স ইত্যাদি সব আমার কাছে আছে। আপনারা যা বললেন আজকে আপনাদের বলি ব্যাংকে আমার ভরসা হচ্ছে না। কাজেই এর আগে যখন আপনারা—আপনারা তো বহুরূপী—ব্যাংক সম্বন্ধে যে প্রস্তাব এনেছিলেন সেদিন আপনারা ব্যাংক কর্মচারিদের ধুয়ে দিলেন, আপনারা যা বললেন ব্যাংক হচ্ছে একেবারে সাধু। অবশ্যই কারণ হচ্ছে ব্যাংক পলিসি ওঁরা ঠিক করেন, ব্যাংক পলিসি দিল্লি থেকে ঠিক হয়, ডঃ মনমোহন সিংহ ঠিক করেন। আমাদের ১৯৭৭-এ যে পরিমাণ এম্প্লয়েড অর্ডার ছিল, তার থেকে এমপ্লয়মেন্ট বেড়েছে। ওয়েজেসের ব্যাপারে দেখবেন যে কতগুলি ওয়েজ সেটেলমেন্ট হয়েছে, তাতে এটা বেড়েছে, এই কনজিউমার প্রাইস ইনডেক্স যত বাড়বে ততই রিয়েল ওয়েজ ইরোশান হবে। সমস্যা হচ্ছে সেখানেই, সেখানে যদি আপনারা একটু বলেন যে, প্রাইসটা নিচে থাক, যেন না বাড়ে। এই রকম একটা পলিসি নিলে সুবিধা হয়, তাহলে তখন যদি আপনরা ওয়েজ বাড়াবার কথা বলেন তাহলে ভালো হয়। কিন্তু এখন আমি আর বাড়াচ্ছি না। আমার শেষ কথা হচ্ছে প্রোডাকশন, প্রোডাকটিভিটি বাড়ছে।

(নয়েজ)

পশ্চিমবাংলায় যে নিয়মটা করার চেষ্টা চলছে আপনারা তার সাথে সহযোগিতা করবেন কি না ইউ হ্যাভ টু রিপ্লাই। প্রোডাকটিভিটির ব্যাপারে আপনারা বললেন। আমরা যেটা বলছি সেটা হচ্ছে যে এমপ্লয়ার্স ম্যানেজমেন্টকে আপনারা বলুন এটা ট্রেড ইউনিয়নের ব্যাপার, প্লেস ইয়োর কার্ডস বিফোর দ্যাট ওয়ার্কার্স। আপনাদের প্রোগ্রাম কি? কত টাকা? এটা প্লেস করুন এবং ম্যানেজমেন্টের যে যে দায়িত্ব সেটা তাদের পূরণ করতে হবে। তাদের ইনপুট তাদেরই মেনটেন্যান্স করতে হবে। ওয়ার্কারদের লেজিটিমেট গ্রিভান্স এগুলি মিট করতে হবে। ন্যাচারেলি দেন ইউ ক্যান ইনফ্লুয়েন্স দি ওয়ার্কার্স ফর রেইজিং মোর প্রোডাকটিভিটি এবং তাদের ট্রেনিং দিতে হবে। আজকে অবসোলেট অনেকগুলি ফর্মস্ অফ প্রোডাকশন হয়ে গেছে। ম্যানুফ্যাকচারিং প্রসেস্ যেটা আছে, সেটা আজকের দিনে চলে না।

যার জন্য হচ্ছে কি জুটের এক্সপোর্টের ব্যাপারে আমরা চিনের কাছে এবং থাইল্যান্ডের কাছে হেরে যাচ্ছি। তাদের গুডস্ অনেক বেটার ম্যানুফ্যাকচারিং প্রসেস ইত্যাদির জন্য। পরিশেষে একটাই কথা বলব, সারা দেশের ওয়ার্কিং ক্লাসের সামনে আজ একটিই পথ তাদের নিজেদের বাঁচানোর এবং দেশকে বাঁচানোর সেটা হচ্ছে ইউনাইট। এ ছাড়া তাদের সামনে আর পথ নেই। আমাদের এখানে তারা অর্গানাইজড ঠিকই কিন্তু অবস্থা যা সৃষ্টি

হয়েছে সেই অবস্থা থেকে যদি আমরা ওয়ার্কারদের বাঁচাতে চাই, নিজেদের বাঁচাতে চাই এবং পশ্চিমবাংলাকে ভালভাবে গড়ে তুলতে চাই তাহলে ওয়ার্কিং ক্লাসকে, ট্রেড ইউনিয়ান মুভমেন্টকে ইউনাইট হতে হবে যার সাম লেজিটমেট ইস্যু—তার উপর। এটা ক্লাস স্ট্রাগলের জন্য নয়, সেটা বাইরে দেখা যাবে কিন্তু সকলকে ইউনাইট হতে হবে। আজকে ওয়ার্কিং ক্লাসের স্ট্রাগল যেটা সেটা হচ্ছে সত্যিকারের স্ট্রাগল কিন্তু ওরা যেটা বলছেন সেটা হচ্ছে ধ্বংসাত্মক ব্যাপার, এটাতে আরও সর্বনাশ হয়ে যাবে। গত এক বছর ধরে যা চেষ্টা হচ্ছে তাতে অর্গানাইজড ট্রেড ইউনিয়ানগুলি আমাদের পাশে এসে দাঁড়িয়েছে তারজন্য তাদের ধন্যবাদ জানাচ্ছি। এতে ওয়ার্কিং ক্লাসও আমাদের সমর্থন করেছেন এবং আশা করছি ভবিষ্যতেও তারা তাই করবেন। আমরা চেষ্টা করব তাদের সঙ্গে থাকার। এটা না হলে ভবিষ্যতে দিন আরও খারাপ হবে। এ সম্পর্কে সকলকে হুঁশিয়ার হতে হবে। এই কথা বলে সমস্ত কাটমোশনের বিরোধিতা করে এবং আমার দপ্তরের ব্যয়-বরাদ্দকে সমর্থন করে ও সকলকে তা গ্রহণ করার জন্য আবেদন জানিয়ে শেষ করছি।

The Motion of Shri Saugata Roy, Shri Subrata Mukherjee, Shri Prabir Banerjee, Shri Abdul Mannan and Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and loss.

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 37,74,80,000 be granted for expenditure under Demand No. 39, Major Head : "2230—Labour and Employment". (This is inclusive of a total sum of Rs. 12,59,00,000 already voted on account in March, 1995), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.50 p.m. till 11 a.m. on Tuesday, the 18th July, 1995, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 18th July, 1995 at 11.00 a.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 3 Ministers of State and 130 Members.

[11-00 — 11-10 a.m.]

## Starred Questions
## (to which oral Answers were given)

### লাইসেন্সহীন ডিলাক্স বাস

*৪৭১। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫৭) **শ্রী আব্দুল মান্নান ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা থেকে উত্তরবঙ্গের বিভিন্ন শহরে কিছু লাইসেন্সহীন ডিলাক্স বাস পশ্চিমবঙ্গ সরকারের পর্যটন বিভাগের বোর্ড লাগিয়ে চলাচল এবং যাত্রী বহন করছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত বাসগুলির মালিকদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বে-আইনি বাস চলাচল আটকানোর জন্যে নিয়মিত অভিযান চালানোর সময়ে অন্যান্য বাসের সঙ্গে আলোচ্য দুটি বাসের কাগজপত্র আটক করা হয়। এ সম্পর্কে আইনানুগ প্রয়োজনীয় ব্যবস্থাও নেওয়া হয়েছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ব্যাপারে আপনার দপ্তরের জয়েন্ট সেক্রেটারি ট্যুরিজম ডিপার্টমেন্টকে কোনও চিঠি লিখেছিলেন কি না, লিখে থাকলে কোনও উত্তর পেয়েছেন কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** ওদের সঙ্গে কথাবার্তা হয়েছে এবং আমাদের ডিপার্টমেন্টের পক্ষ থেকে বলা হয়েছে যে আইন অনুযায়ী দরখাস্ত করতে।

**শ্রী আবদুল মান্নান ঃ** আমি স্পেসিফিক্যালি জানতে চাইছি, এই অভিযোগ জানিয়ে আপনাদের ডিপার্টমেন্টের জয়েন্ট সেক্রেটারি কোনও চিঠি লিখেছিলেন কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** এত অভ্যন্তরীণ ব্যাপার এখন বলতে পারি না, তবে এইটুকু বলতে পারি ঐ ডিপার্টমেন্টের সঙ্গে আমাদের নির্দেশে আলোচনা চলছে।

**শ্রী আবদুল মান্নান :** এই ব্যাপারে এই হাউসে আমরা কয়েকবার মেনশন করেছি এবং বাসের নাম্বার দিয়েও বলেছি এবং এই বাসগুলি গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল, ট্যুরিজম ডিপার্টমেন্টের নাম দিয়ে চালাচ্ছে, এই সম্পর্কে স্পেসিফিক বলেছিলাম কোনও জায়গা থেকে কোনও জায়গায় এই বাসগুলো চলছে। শুধু তাই নয়, কলকাতার শিয়ালদহ, এসপ্ল্যানেড ইত্যাদি, আমরা তিনটে জায়গার নাম বলেছিলাম, এই রকম বাস চলছে। সুতরাং এই রকম অন্য কোনও বাস চলছে কি, আপনার ডিপার্টমেন্টের জয়েন্ট সেক্রেটারি আপনার কাছে এই রকম আর কোনও অভিযোগ করেছেন কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** আমরা আকস্মিক ইনস্পেকশন করেছি, তাতে ২২টা বাস ধরা পড়েছে। তার মধ্যে দুটি বাস, ট্যুরিজম-এর বাস স্পন্সর করা চলে, এবং তাদের যথাবিহীত শাস্তি বিধান করা হয়েছে।

**শ্রী আবদুল মান্নান :** এই যে বাসগুলো চলছে, সেই বাসগুলোর মালিকের নাম বলতে পারেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** এখন বলতে পারি না, পরে দিতে পারি। তবে আইন অনুযায়ী ওদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে। ফাইন হিসাবে অ্যাডিশনাল ট্যাক্স যা পাওনা ছিল তা নেওয়া হয়েছে, তাছাড়া ফাইন হিসাবে ৩৩ হাজার ৫০০ টাকা আমরা আদায় করেছি।

**শ্রী আবদুল মান্নান :** মন্ত্রী মহাশয় নিশ্চয়ই স্বীকার করবেন, এই ব্যাপারে একটা চক্র আছে, নর্থ বেঙ্গলের সদস্যরাও এটা জানেন যে একটা চক্র চলছে, এক শ্রেণীর আমলা এবং পুলিশের একটা অংশ এর সঙ্গে জড়িত রয়েছে। এতে গভর্নমেন্টের রেভিনিউ নষ্ট হচ্ছে, গভর্নমেন্ট বাসের সঙ্গে কমপেয়ার করে ভাড়া নিয়ে চালাচ্ছে এবং দুর্ঘটনা হচ্ছে, শাস্তি হচ্ছে না, এই বিষয়ে তদন্ত করুন। এই চক্র, এর হদিস আপনি পেয়েছেন কি? যে ২২-টি বাস ধরেছেন সে বাসগুলোর মালিক একজন, না বহুজন?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** সেটা আমাকে দেখতে হবে, আমি মালিকদের নাম জিজ্ঞাসা করিনি। দেশের প্রচলিত আইন অনুযায়ীই আমাদের ব্যবস্থা নিতে হবে, আইনের বাইরে গিয়ে কিছু করতে পারব না। আমরা যখনই ধরছি তখনই ওরা কোর্টে চলে যাচ্ছে এবং কোর্ট থেকে পারমিশন নিয়ে আসছে ২ সপ্তাহ, ৩ সপ্তাহ, ৪ সপ্তাহর জন্য। আর যেগুলো কোর্ট থেকে পারমিশন নিয়ে আসছে না সেগুলোকে আমরা ধরে ফাইন করে ছেড়ে দিচ্ছি। আবার তারা চালাচ্ছে, আবার ধরছি। এদের নির্মূল করার পর্যাপ্ত ক্ষমতা আমাদের হাতে বা কোনও রাজ্য সরকারের হাতে নেই। এমন কি কেন্দ্রীয় সরকারের হাতেও নেই। এ বিষয়ে কেন্দ্রীয় সরকার যে আইন করেছে সে আইনের বাইরে আমরা যেতে পারছি না। মাননীয় সদস্য যে আশঙ্কা প্রকাশ করেছেন সেটা ঠিকই—আমরা আমাদের সরকারি বাস চালাতে গিয়ে দেখতে

পাচ্ছি আমাদের বাসগুলোকে ওদের সঙ্গে আনহেলদি কম্পিটিশনে পড়তে হচ্ছে এবং আমাদের খুবই ক্ষতি হচ্ছে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ২২-টি বাসের কথা বললেন, আমি জানি না তার মধ্যে উত্তরবঙ্গে আসাম থেকে যে সব বাস আসে তাদের কোনও সংখ্যা আছে কিনা। আমরা দেখছি, আসাম রাষ্ট্রীয় পরিবহনের পাশাপাশি ওখান থেকে কিছু ডিলাক্স ট্যুরিস্ট বাস নিয়মিত উত্তরবঙ্গে আসছে—শত শত আসছে। শুধু যে যাত্রী নিয়ে আসে তাই নয়, সম্প্রতি হাসিমারায় যে ব্যাঙ্ক ডাকাতি হয়েছে—আমাদের কাছে খবর আছে ঐ রকম বাসে করেই ডাকাতরা এসেছিল। অর্থাৎ ঐ সব বাসগুলো যাত্রী পরিবহনের সাথে সাথে অসামাজিক কাজের সঙ্গেও যুক্ত আছে। এই অবস্থায় আর. টি. এ. এবং রাষ্ট্রীয় পরিবহন সংস্থা যৌথভাবে তাদের বিরুদ্ধে প্রশাসনিক স্তরে কোনও বিশেষ ব্যবস্থা গ্রহণের উদ্যোগ গ্রহণ করবে কি? বিহার, আসাম এবং অন্যান্য রাজ্য থেকে আমাদের রাজ্যে বিনা অনুমতিতে যে বাসগুলো আসে সেগুলোকে ধরার জন্য একটা বিশেষ সংস্থা গড়ে তোলার জন্য আপনি কোনও উদ্যোগ গ্রহণ করবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** প্রথম কথা হচ্ছে, আসাম থেকে শত শত বাস আসে না, তবে আসে। বিহার থেকেও আসে। মূলত এই দুটো রাজ্য থেকেই আসে এবং উত্তর-পূর্ব ভারতের আরও ২-১টা জায়গা থেকেও আমাদের রাজ্যে এরকম বাস প্রবেশ করে, আমাদের কাছে এ রিপোর্ট আছে। গাড়িগুলোকে আমরা মাঝে মাঝেই ধরি। কিন্তু এ বিষয়ে সেন্ট্রাল অ্যাক্ট যা আছে তাতে ফাইন এবং ট্যাক্স ইত্যাদি দিলে আমাদের ছেড়ে দিতে হয়, গাড়ি সিজ করতে পারি না। শুধু বাসই আসে না, লরি'ও আসে। আমরা অনেক দিন ধরেই চেষ্টা করছিলাম ওদের বর্ডারেই যাতে ধরতে পারি বর্ডার চেক পোস্ট করে। সম্প্রতি আমাদের পাঁচটি বর্ডার চেক পোস্ট স্যাংশন হয়েছে। বিহার সীমান্তে, আসাম সীমান্তে এবং উড়িষ্যা সীমান্তে আমরা এগুলো স্থাপন করব। কিন্তু এর জন্য পরিকাঠামো তৈরি করতে আমাদের সময় লাগবে। এখন পর্যন্ত আমাদের বিভিন্ন জায়গায় দু' একজন করে মোটর ভেহিকেলস ইন্সপেক্টর আছে, কিন্তু তা যথেষ্ট নয়। সে জন্যই আমরা বর্ডার চেক পোস্ট করতে চেয়েছিলাম। সেটার অনুমোদন প্ল্যানিং বোর্ড থেকে এবং ফিনান্স থেকে এসেছে। সেই কাজে আমরা হাত দিয়েছি।

[11-10 — 11-20 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি, যেমন, উত্তরবঙ্গের বিভিন্ন জায়গায় এখান থেকে ডিলাক্স বাসগুলি বে-আইনিভাবে যাতায়াত করছে—অবশ্য আমি জানি না, আইনি বা বে-আইনিভাবে কিনা—কিন্তু প্রায়শই দেখতে পাই, এসপ্ল্যানেড থেকে সি. এস. টি. সি.-র যে বাসগুলি ছাড়ে ঐ জায়গার কিছুদূর থেকে নিয়মিতভাবে দীঘা পর্যটন কেন্দ্রে এই ধরনের বাসগুলি যাতায়াত করতে দেখা যায়। আমি জিজ্ঞাসা করছি, এস. টি.-এর অনুমতি নেওয়া আছে? কন্ট্রাক্ট ক্যারেজদের অনুমতি দেয় কোনও আইনে? আর. টি.-এ বা এস. টি.-এর অনুমতি নেওয়া আছে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** প্রথম কথা, আর. টি.-এ বা এস. টি.-এ অনুমোদন দিতে পারে যে কোনও রুটে। এখন সেন্ট্রাল অ্যাক্টের লিবারালাইজেশন অনুযায়ী যে কোনও লোক যদি

চায় ঐ রুটে দাও—রুট ঘোষণাও করতে হবে না—তাহলে বাস চালাতে দিতে বাধ্য। তবুও আমরা আটকাই। যে বাসগুলি দীঘা ইত্যাদি যে কোনও জায়গায় যায়—দীঘা ছাড়াও অনেক জায়গা আছে—সেই বাসগুলির অধিকাংশ আমরা আটকাচ্ছি। কিন্তু ওরা কোর্টে চলে যাচ্ছে। কোর্ট থেকে ৪ সপ্তাহ কিম্বা ৬ সপ্তাহের জন্য পারমিট নিয়ে আসছে। কোর্টের ম্যান্ডেটরি অর্ডার নিয়ে আসছে যে ওদের পারমিট দিয়ে দাও। আমরা যথা সম্ভব আটকে দেবার চেষ্টা করি। কিন্তু দুর্ভাগ্যবশত এই রকম অশুভ শক্তির সঙ্গে প্রতিযোগিতা করতে হচ্ছে, যেখানে আইনগত সুযোগ নেই। রাজ্য সরকারের হাত বেধে দেওয়া হয়েছে।

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** কলকাতা রাষ্ট্রীয় পরিবহনের বাস বিহারের কয়েকটি জায়গায় যায়। গত ১৫ দিনের মধ্যে কলকাতা রাষ্ট্রীয় পরিবহনের একটি বাস বিহার সরকার আটক করেছে। এর কারণ হচ্ছে, ১৯৯৫ সালে বিহার রাজ্যে যাতায়াতের জন্য যে পারমিটের প্রয়োজন তা ছিল না। এই বিষয়টা আপনার গোচরে আছে কিনা এবং যদি থাকে এইরকম ঘটনা ঘটছে কেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এই অসুবিধার মধ্যে মাঝে মধ্যে পড়ে যাই। বিহারের ট্যাক্স বেশি। আমাদের এখানে বাসের ট্যাক্স কম। বিহারের যে পারমিট নিই তারজন্য আমাদের প্রচুর ট্যাক্স দিতে হয়। সাধারণভাবে, বিহার স্টেটের ১টি বাসের পারমিট নিই, ২টি বাসের পারমিট নিই না। এখন সেই বাসটির যান্ত্রিক গোলযোগ হলে অন্য বাস পাঠিয়ে দিতে হয় প্যাসেঞ্জারদের যাতে অসুবিধা না হয়, এক্সট্রা বাস দিতে হয়। এই রকমভাবে মাঝে মাঝে আমরা দিই এইরকম অবস্থা হলে। কিন্তু তা সত্ত্বেও একটা-দুটো হয়ে যায়।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Transport Minister be pleased to state as to whether the State Government is thinking to bring about suitable legislation to empower the Government to prevent unauthorised plight of these tourist or like luxury buses and is it a fact that the State Government is a bit handicapped because of the huge area covered by CSTC and other State Transport Organisations and whether it is a fact that the Ruling Party itself is encouraging such unauthorised plight of tourist or luxury buses?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** উনি একটা প্রশ্ন করেছেন এবং আর একটা মন্তব্য করেছেন। আমি মন্তব্যটার উত্তর দিয়ে তারপর উত্তরে যাচ্ছি। মন্তব্যটা হচ্ছে যে, পশ্চিমবঙ্গ সরকারের বিশেষ কোনও কার্যকাল আছে কিনা—যে এই প্রাইভেট বাসের পারমিট দেওয়া। আমি শুধু তাকে বিনীতভাবে বলতে চাই যে, আমাদের তো হাত পা বাঁধা। আমরা ইচ্ছা করলেই কিছু করতে পারি না। আর দুর্ভাগ্যক্রমে আমরা দিই না এবং না দেওয়ার জন্য কেস হচ্ছে এবং কনটেম্প্ট অব কোর্ট যা আমাদের ডিপার্টমেন্টাল সেক্রেটারিকে পর্যন্ত হাইকোর্টে ডেকে এনে বসিয়ে রাখা হয়েছে। তাতে আমাদের উদ্দেশ্য পরিষ্কার। আর কেন্দ্রীয় সরকারের উদ্দেশ্যটা একেবারে অপরিষ্কার, কারণ তারা আইনটা এমনভাবে করেছেন যে, যে কোনও রাজ্য সরকার এবং তাদের যারা লোকজন তারা অল্প আয়েশেই পারমিট পেয়ে যান। সুতরাং কে এনকারেজ

করছে এটা বুঝতে কষ্ট নেই। সুতরাং আইনটা এইভাবে লিবারালাইজড করার কোনও প্রয়োজন ছিল না। আর আপনি ১৯৪৮ অ্যাক্ট এর কর্মসূচির যেটা প্রশ্ন করেছেন সেটার উত্তর পেয়ে গেছেন যে, যেহেতু এটা কেন্দ্রীয় সরকারের আইন, সেহেতু রাজ্য সরকার সেই আইনে হস্তক্ষেপ করতে পারে না। আপনি বিরোধী দলের নেতা—দেশের স্বার্থে, রাজ্যের স্বার্থে আপনি যদি কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলেন আইনটা পরিবর্তন করতে তাহলে সুবিধা হয় কিন্তু দুঃখের বিষয় যে, আপনার কথা শোনবার মতো ওদের কেউ নেই।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এই যে লাইসেন্স বিহীন ডিলাক্স বাস উত্তরবঙ্গে কতগুলি ধরা পড়েছে, কতজন মালিককে শাস্তি দেওয়া হয়েছে এবং দক্ষিণবঙ্গে এই বে-আইনি বাস চলছে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** উত্তরবঙ্গ, দক্ষিণবঙ্গ অনেক জায়গাতেই চলছে। আমরা মাঝে মাঝে অভিযান করি এবং অভিযান পরিচালনা করে ধরি। একটা নির্দিষ্ট অভিযোগ পেয়েছিলাম—তার ভিত্তিতে অভিযান চালিয়ে ২২ জনকে ধরেছি। এছাড়া প্রায়ই ধরা হয়। আর সব হিসাব দিতে গেলে বিশাল মহাভারত হয়ে যাবে।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি বলছি যে, আপনাকে অনুরোধ রিজানগর পুলিশ স্টেশন হয়েছে—সেখানে আপনার গাড়িগুলি যেন থামে সেটার অর্ডার আপনি দিয়েও ছিলেন। কিন্তু ২ বছর হয়ে গেল ওখানে আপনার হুকুম মানছে না।

**মিঃ স্পিকার ঃ** নট অ্যালাউড।

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, the Hon'ble Minister-in-charge of Transport has rightly pointed out that the act governing this business is an act of Parliament which can only be amended by Parliament itself. What I would like to know from the Hon'ble Minister whether the State Government have made any suggestion for suitably amending the act of Parliament?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** প্রশ্ন করবার আগে যদি বিরোধী নেতার সঙ্গে একটু পরামর্শ করে নিতেন তা হলে ভাল হত। আমার কথা হচ্ছে এই যে, আপনিও পরিবহন মন্ত্রী ছিলেন এবং আপনি জানেন যে, ট্রান্সপোর্ট ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিং হয়। এটা একটা পদ্ধতি আছে। বছরে একবার, দুবার, তিনবার মিটিং হয়। আপনি যখন ছিলেন তখনকার মতো নয়। এখন একেবারে উল্টো উত্তর আসছে। তারা বলছে যে, স্টেট বাস আর বাড়িও না। এটাই ফতোয়া। সেকেন্ড পয়েন্ট হচ্ছে যদি কোনও প্রাইভেট বাস চায় তাকে দিতে হবে। তৃতীয় নম্বর কথা হচ্ছে যে, প্রাইভেট বাস এমন কোনও রুটে থাকে, যে রুটে প্রাইভেট বাস চলবে না বা চালাতে ইচ্ছুক নয় সেখানে কেবল স্টেট বাস চলতে পারে।

[11-20 — 11-30 p.m.]

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এখন একটা কেন্দ্রীয় সরকার একদিকে যেতে চাইছে, তার সঙ্গে সুটেবলি অ্যামেন্ড করছে না এবং স্টেট গভর্নমেন্টের যে রিজার্ভেশন আছে, তার যে সুবিধা

সেটা স্টেট বাস কর্পোরেশনগুলো কেটে দিতে চাইছে। ট্রান্সপোর্ট ডেভেলপমেন্ট কাউন্সিলকে বার বার বলেছি এই অ্যাক্ট চেঞ্জ করতে এবং এটা ট্রান্সপোর্ট ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিং-এ রেকর্ড হয়ে আছে, কিন্তু পাল্টা আক্রমণ বন্ধ করার কথা শুনবেন না কেন্দ্রীয় সরকার।

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, my question was very definite and categorical—whether this government, the Government of West Bengal has made any proposals to this effect ? What the Central Government will do, that is not my concern. My concern is whether the State Government has sent any proposals from the State?

**মিঃ স্পিকার ঃ** উনি বললেন, উনি প্রস্তাব দিয়েছিলেন কিন্তু কেন্দ্রীয় সরকার মানছেন না।

**Shri Gyan Singh Sohan Pal :** Then let him say that. Let him say that I told this and this. He has mentioned something about the other States. Let him categorically say whether the State Government has sent any proposals ?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমি বলেছি যে ট্রান্সপোর্ট ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিং-এ আমি শুধু একা নই ভারতবর্ষের অনেক ট্রান্সপোর্ট মন্ত্রী ছিলেন তারাও বলেছিলেন, সেখানে এগুলো ডিসকাশ হয়। দিস ইজ দি ফোরাম, দ্যাট হ্যাজ বিন রেকর্ডেড। এভাবে কেন্দ্রীয় সরকারকে বাঁচাতে পারবে না।

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, I seek your protection. I have asked for a categorical answer from the Transport Minister whether the Government of West Bengal has sent any specific proposal for suitably amending the Act ? The answer should be either 'Yes' or 'No'. What he has said there—that is not my concern. I would like to know whether the State Government has sent any specific proposal ?

**Shri Shyamal Chakraborty :** Sir, time and again I am repeating the same answer that the Meeting of the National Transport Developmnt Council .s the corect forum to take any policy matter regarding the All India Motor Transport Act and also other affairs. I have time and again raised the question. It has been recorded there.

*472—Not Called, * 473—Held Over

**Mr. Speaker :** This is a question relating to the Home (Political) Department. But the question was sent to the Home (Jails) Department. The Ministry of Home (Jails) has sent the question to the Home (Political) Department. I have received a communication from the Home

(Political) Department. They have intimated us that it was the question of the Home (Political) Department. The Home (Political) Department is preparing the answer.The Minister-in-charge of the Home (Political) Department will give the replies.

### রাজ্যের ব্লকগুলিতে ত্রাণসামগ্রী মজুত

*৪৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮৬) **শ্রী সুভাষ নস্কর** ঃ ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

আকস্মিক বিপদ ও প্রাকৃতিক বিপর্যয়ের মোকাবিলায় রাজ্যের প্রতিটি ব্লকে নির্দিষ্ট পরিমাণ/সংখ্যক ত্রাণসামগ্রী মজুত রাখার কোনও ব্যবস্থা আছে কি না?

**শ্রীমতী ছায়া ঘোষ** ঃ

হ্যাঁ, প্রতি ব্লকে কিছু পরিমাণ ত্রাণ সামগ্রী মজুত রাখার ব্যবস্থা আছে।

**শ্রী সুভাষ নস্কর** ঃ মাননীয়া মন্ত্রী জানালেন দুর্যোগের আগে মজুত করার নির্দেশ আছে। কিন্তু আমার প্রশ্ন আকস্মিক বিপদ, প্রাকৃতিক বিপর্যয় কখন হয় বলা যাচ্ছে না। সুতরাং সারা বছর কিছু কিছু জিনিস মজুত রাখার ব্যবস্থা রাখবেন কিনা দয়া করে জানাবেন, কারণ অগ্নিকান্ড, নদীর বাঁধ ভেঙে যাওয়া, ঘূর্ণিঝড় এগুলো হঠাৎ করে হচ্ছে।

**শ্রীমতী ছায়া ঘোষ** ঃ মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি, আমাদের পদ্ধতিটা জানা দরকার। আমরা মূলত মার্চ মাসের প্রথমে সমস্ত জেলা শাসকের কাছে ফ্লাড প্রোণ এলাকা যেগুলি সেইগুলিতে বেশি পরিমাণে এবং যেগুলি অপেক্ষাকৃত কম সেই এলাকাগুলিতে একটু কম পরিমাণে ত্রাণসামগ্রী পাঠাই জেলাশাসকের কাছে মজুত করে রাখার জন্য। জেলা শাসকের কাছে নির্দেশ দেওয়া থাকে তিনি যেন প্রতিটি সাব ডিভিসন অফিসে ভাগ করে দেন। সাব-ডিভিসন অফিসারের কাছে নির্দেশ দেওয়া থাকে সেই রকম ভাবে ব্লকে ব্লকে নির্দিষ্ট পরিমাণ সামগ্রী মজুত করে দেন। হঠাৎ কোথাও বন্যা হয়ে গেছে, হঠাৎ কোথাও অসুবিধা হয়ে গেল সেখানে সরকারের পক্ষ থেকে ত্রাণ সামগ্রী পৌঁছায়নি এই রকম দৃষ্টান্ত আমার কাছে আসেনি।

**শ্রী সুভাষ নস্কর** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়া যেটা বললেন যে, মহকুমা শাসক এবং সাব-ডিভিসন অফিসে ত্রাণ সামগ্রী মজুত থাকে, এই কথা ঠিক। কিন্তু দেখা যায় ব্লকে কোনও দুর্ঘটনা ঘটলে বি. ডি. ও. অফিস থেকে ম্যাসেজ করে এস. ডি. ও. অফিস থেকে আনতে হয়। এখন থেকে ব্লক পর্যায়ে কিছু মাল মজুত থাকে এই রকম কোনও নির্দেশ দেবেন কিনা জানতে চাই।

**শ্রীমতী ছায়া ঘোষ** ঃ আমি প্রথমেই বলেছিলাম নির্দিষ্ট ভাবে যে, গভর্নমেন্টের পক্ষ থেকে এই রকম সারকুলার দেওয়া থাকে—আপনি যদি অনুগ্রহ করে সারকুলারের কপি দেখতে চান তাহলে আমি দেখাতে পারি—যে মহকুমা শাসককে নির্দেশ দেওয়া থাকে ব্লক

লেভেল পর্যন্ত ত্রাণসামগ্রী পৌঁছে দেবেন। যদি কোথাও না গিয়ে থাকে তাহলে সারকুলারের কপি নিয়ে সেখানে তাদের কুয়ারি করতে পারেন। আর নির্দিষ্ট ব্লকে কথা যদি বলেন তাহলে আমি নিজে কুয়ারি করতে পারি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ার কাছে জানতে চাই, যে সমস্ত ব্লকগুলিতে দেখতে পাচ্ছি বারে বারে প্রাকৃতিক বিপর্যয় ঘটছে, মেদিনীপুরের একটা অংশ, সুন্দরবন এবং যে সমস্ত জায়গায় গঙ্গা ভাঙন ইত্যাদি হচ্ছে সেই সমস্ত ব্লকে অগ্রাধিকারের ভিত্তিতে কোনও ব্যবস্থা গ্রহণ করার কথা ভাবছেন কিনা?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** আমি উত্তরের প্রথমেই বলেছি ফ্লাড-প্রোণ এলাকা এবং যে সমস্ত জায়গায় ঘূর্ণি ঝড় হয় সেই সমস্ত এলাকায় অগ্রাধিকারের ভিত্তিতে ত্রাণসামগ্রী মজুত করে রেখে দেওয়া থাকে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়া বলেছেন যে জেলাশাসকের কাছে ত্রাণ সামগ্রী পাঠিয়ে দেওয়া হয়। একটা খুব বাস্তব কথা সুভাষ নস্কর মহাশয় বলেছেন। ২৪-পরগনা এবং আমাদের জেলা মেদিনীপুর-এ একটা বিশেষ অঞ্চলে যেখানে বন্যা, সামুদ্রিক ঝড় এবং প্রাকৃতিক দুর্যোগ লেগেই থাকে সেই সমস্ত এলাকা চিহ্নিত করে সেই ব্লকগুলিতে ত্রাণ সামগ্রী মজুত করে রাখবার নির্দেশ দেবেন কি? সমস্ত জায়গায় দেখা যায় অর্ধেক ত্রাণ সামগ্রী থাকে না, ত্রিপলের মতো জিনিস পাওয়া যায় না। আপনার নির্দেশ থাকতে পারে, কিন্তু আমাদের বাস্তব অভিজ্ঞতা হচ্ছে থাকে না। যে সমস্ত এলাকায় ফ্লাড হয় সেই সমস্ত এলাকা চিহ্নিত করে বিশেষ নির্দেশ দেওয়ার ব্যবস্থা করবেন কি?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** আপনার নিজের মনে আছে আমি মেদিনীপুরে গিয়েছিলাম গতবারে, সেখানে আমি জেলা পরিষদের সভাধিপতি, ডি. এম., পঞ্চায়েত সমিতির সভাপতি এদের সঙ্গে মিটিং করেছিলাম, সেখানে আমি কুয়ারি করেছিলাম ব্লকগুলিতে ত্রাণসামগ্রী যাচ্ছে কিনা। সেখানে আমাকে জানিয়ে দিয়েছিল হ্যাঁ। ব্লকে ব্লকে মাল যায়নি এই রকম কোনও কমপ্লেন আমার কাছে আসেনি।

আমি প্রথমেই বললাম, যেখানে সমুদ্র এলাকা, যেখানে ভাঙন আছে, ঘূর্ণিঝড়, ঝড়ঝঞ্ঝা, বন্যা আছে, সেই সমস্ত জায়গায় স্পেশ্যাল নোটিশ দিই। যদি কোনও জায়গায় অভাব থাকে, ডি. এম. জ'নানো মাত্র আমরা সেইগুলো তৎপরতার সঙ্গে পাঠিয়ে দিই। সমস্ত জিনিসগুলো পঞ্চায়েত এলাকায় পঞ্চায়েতের মাধ্যমে এবং মিউনিসিপ্যাল এলাকায় মিউনিসিপ্যালিটির মাধ্যমে বিলি-বন্দোবস্তগুলো হয়ে থাকে, বি. ডি. ও., এস. ডি. ও., ডি. এম. সরাসরি করে না, সব কাজটাই হয় পঞ্চায়েতের মাধ্যমে।

[11-30 — 11-40 p.m.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** প্রাকৃতিক দুর্যোগে অনেক গরিব মানুষের ঘরবাড়ি নষ্ট হয়ে যাচ্ছে, যেমন ভাগিরথী নদীর ধারে অনেক মানুষের ঘর উড়ে গেছে, প্রাকৃতিক দুর্যোগে নষ্ট হয়ে যাচ্ছে। মন্ত্রী মহোদয়া বললেন মহকুমা শাসক বা জেলা শাসকের মাধ্যমে রিলিফ বা নানা

রকম সাহায্যের ব্যবস্থা করেছেন। আমি জানি, এসব মানুষরা প্রাকৃতিক দুর্যোগে বাস্তুচ্যুত হওয়ার পর দরখাস্ত করলেও টার্পোলিন যথেষ্ট পরিমাণে থাকে না, কোনও কিছু পাওয়া যায় না। এই অবস্থায় আপনি কী ব্যবস্থা নেবেন?

**শ্রীমতী ছায়া ঘোষ :** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি, আপনার নিশ্চয় মনে আছে, আপনি আমাকে একটা কমপ্লেন করেছিলেন যে, এম. এল. এ. কোটার মাল আপনি না কি পাননি। পরে সেটা কয়ারি করেছিলাম, ডি. এম., এস. ডি. ও.-কে ডেকেছিলাম। পরে দেখলাম আপনি যেখানে যোগাযোগ করেননি কয়েক বছর ধরে এম. এল. এ. কোটার মালটা ধরার জন্য। সেইজন্য বলি, একটু অনুগ্রহ করে কয়ারি করবেন পঞ্চায়েত লেভেলে জিনিসপত্র পাওয়া যায় কিনা। আপনি কোনওদিন যাননি, তাই পাননি। একবার বলেছিলেন, তখন স্পেশ্যালি ডি. এম. এবং এস. ডি. ও.-র কাছে গিয়ে কয়ারি করেছিলাম, আপনি যাননি।

**শ্রী ফজলে আজিম মোল্লা :** মাননীয় মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি, সরকারের পক্ষ থেকে ঈদ বা পূজোর সময় যা—দেওয়া হয়, সেই সমস্ত সামগ্রী অতি নিম্ন মানের।

**মিঃ স্পিকার :** এটা হ'ল না, এটা ছেড়ে দিন।

**শ্রী নৃপেন গায়েন :** স্যার, মাননীয়া মন্ত্রী মহোদয়া বললেন যে, ত্রাণসামগ্রী মহকুমা স্তর, জেলা স্তর থেকে এবং খুব দ্রুত পৌঁছে যায়। কিন্তু আমাদের অভিজ্ঞতা বলছে যে, সুন্দরবন এলাকায় যখন এই রকম দুর্যোগ হয়, তখন সত্যি সত্যিই আমরা খুব অল্প সময়ের মধ্যে ত্রাণসামগ্রী পেতে পারি বা পেয়ে আসছি। একটা প্রশ্ন সুন্দরবন এলাকা একটা দুর্গম এলাকা, এখানে যাতায়াত ব্যবস্থা খুব খারাপ, সেখানকার কোনও সংবাদ বা প্রাকৃতিক বিপর্যয়ের সংবাদ যাতে দ্রুত পৌঁছতে পারে তার কোনও ব্যবস্থা করার কথা চিন্তা করেছেন কি না? যেখানে পরিবহন ব্যবস্থা কিছু নেই, যাতায়াতের অসুবিধা, টেলিফোনও নেই, সেখানে কত দ্রুত সংবাদ পৌঁছতে পারে জেলা, মহকুমা স্তরে, সেটা চিন্তা করেছেন কি না।

**শ্রীমতী ছায়া ঘোষ :** আমি বলেছি মার্চ মাসের আগে, ফ্লাড আসবার আগেই সমস্ত জায়গায় মাল মজুত করে দেওয়া হয়। তারপরে খুব বিভৎস জায়গা হলে সেখানে খুব দ্রুত পৌঁছনোর প্রশ্ন আসে। আপনি জানেন, এই ২৪ পরগনার ব্যাপারে ১০ হাজার ত্রিপল ও অন্যান্য সামগ্রি মজুত ছিল বলেই তাড়াতাড়ি পেয়েছেন। ১০ হাজার আগেই মজুত ছিল, পরে আরও ৯ হাজার দেওয়া হ'ল। আগে থেকে জমা ছিল বলেই তাড়াতাড়ি পেয়ে গিয়েছিলেন।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহোদয়া ত্রাণ সামগ্রীগুলো কিভাবে পৌঁছে দেওয়া যায় সে সম্বন্ধে বললেন। মার্চ মাসে বন্যা কবলিত এলাকার জন-প্রতিনিধিদের নিয়ে প্রশাসক কর্তাব্যক্তিরা বসেন এটা আমরা দেখি। প্রতি বছর দুর্গত মানুষকে ত্রাণ দিয়ে এই সমস্যার সমাধান করা যায় না। সেজন্য বন্যা যাতে না হয়, এর প্রতিরোধের জন্য, প্রতি বছর যাতে রিলিফ দিতে না হয় তারজন্য আপনার দপ্তর অন্যান্য দপ্তরের সঙ্গে যোগাযোগ করেন কিনা? এই সমস্যার সমাধানের জন্য অন্যান্য দপ্তর, যেমন মেনলি ইরিগেশন দপ্তরের সঙ্গে যোগাযোগ করার ব্যবস্থা করেছেন কিনা?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** আমার মনে হয়, বিগত চার বছর, এই বছর নিয়ে পাঁচ বছর, প্রতিবার বাজেটের মাধ্যমে আমার বক্তব্যে উল্লেখ করেছি যে কি ভাবে রিলিফ আসতে পারে। মাননীয় সদস্যও আশা করি, শুনে থাকবেন। পশ্চিমবাংলা সরকারের একক ব্যাপার এটা নয়। ভারতবর্ষে ফ্লাড প্রোন প্রভিন্স যেগুলো আছে, সবাইকে নিয়ে এটা করতে হবে। পশ্চিমবঙ্গ সরকার একা এটা পারবেন না, যদি না কেন্দ্রীয় সরকার দীর্ঘমেয়াদি কোনও পরিকল্পনা করেন। নদীগুলো সব সিল্টেড হয়ে যাচ্ছে, সামান্য বৃষ্টি হলেই বন্যা হয়ে যাচ্ছে। এইসব কথা আপনারা জানেন, আমরাও জানি। আপনাকে বলব, আপনারা কেন্দ্রীয় সরকারকে বলুন, তারা ফ্লাড-প্রোন প্রভিন্সগুলোকে নিয়ে সুষ্ঠু সমাধান করুন। তাহলে আপনারা বাঁচবেন, আমরাও বাঁচব। মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, আপনি ইরিগেশন মিনিস্টারকে জিজ্ঞাসা করে দেখতে পারেন। আমরা ত্রাণ দপ্তরের মাধ্যমে ১৯৯২ সালে স্কীম তৈরি করে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছি।

**মিঃ স্পিকার ঃ** মিসেস ঘোষ, আপনি যা প্রশ্ন তার উত্তর দিন, বাড়তি বলার দরকার নেই। যে প্রশ্ন হয়েছে কেবল সেইটুকুর উত্তর দিন।

**শ্রী শীশ মহম্মদ ঃ** আমার সাপ্লিমেন্টারি প্রশ্ন হচ্ছে এই যে, ব্লকে যে ত্রাণ সামগ্রী যায়, ত্রিপল, চাল, ডাল ইত্যাদি জিনিসগুলোকে সঠিকভাবে রাখার কোনও ব্যবস্থা আছে কিনা? যদি না থেকে থাকে তাহলে সে সম্বন্ধে আপনি কি ভাবনা চিন্তা করছেন?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** প্রত্যেকটি ডিস্ট্রিক্টে, সাব-ডিভিসনে এবং ব্লক লেভেলে গো-ডাউন আছে, সেখানে মাল মজুত রাখার ব্যবস্থা আছে। কিছু কিছু গোডাউন খারাপ হয়ে গিয়েছিল। সেগুলো ১৯৯২ সালে মেরামত করা হয়। এখন অবধি যে গোডাউনগুলো খারাপ হয়ে আছে সেগুলোর জন্য নতুন বাজেটে সেগুলোকে মেরামতের জন্য ডি. এম.-দের কাছে চিঠি পাঠিয়েছি। এই ব্যবস্থা আমরা নিয়েছি।

[11-40 — 11-50 p.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়া বললেন যে, মাল পাঠিয়ে দেন ব্লক লেবেলে। আপনি যদি এই অর্ডার দিয়ে থাকেন তাহলে আপনাকে অনুরোধ করব যে অর্ডারটা মডিফাই করা হোক। কারণ এটা পুরোপুরি বি. ডি. ও.-র কেয়ারে থাকে, পঞ্চায়েতের সঙ্গে কোনও রকম কনসাল্ট করা হয় না, এর সোল অথরিটি হচ্ছে বি. ডি. ও., তার কেয়ারেই জিনিসপত্রগুলো থাকে। সেই কারণে আপনার কাছে আমার প্রশ্ন যে, এগুলো যাতে পঞ্চায়েত সমিতির স্ট্যান্ডিং কমিটির মাধ্যমে ডিস্ট্রিবিউট করা হয় তার ব্যবস্থা নেওয়া যাবে কিনা জানাবেন কি?

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** এই ব্যাপারে বি. ডি. ও.-কে স্পেশ্যাল অর্ডার দেওয়া আছে যে পঞ্চায়েতের সভাপতি এবং প্রধান ছাড়া একটা ত্রিপলও বিলি করা হবে না। আমাদের এই ত্রিপলগুলো স্ট্যান্ডিং কমিটি বা পঞ্চায়েতের মাধ্যমে বিলি করা হয়ে থাকে। আপনারা যদি আমার দপ্তরে এসে অর্ডারটা দেখে যান ভাল হয়।

## রাজ্যে হোমের সংখ্যা

*৪৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০৬৪) **শ্রী শক্তি বল :** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে হোমের সংখ্যা কত ;

(খ) হোমগুলিতে ছাত্র-ছাত্রীর সংখ্যা কত ; এবং

(গ) এদের জন্য মাথা পিছু বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :**

(ক) রাজ্যে সরকারি ও সরকারি সাহায্যপ্রাপ্ত হোমের মোট সংখ্যা ৩০৯টি (তিন শত নয়)।

(খ) হোমগুলিতে ছাত্রছাত্রীর মোট সংখ্যা প্রায় ১০,৪০০ (দশ হাজার চারি শত)।

(গ) হোমের ছাত্রছাত্রীদের মাথা পিছু বরাদ্দকৃত অর্থের পরিমাণ প্রতি মাসে ২৪০ টাকা (দুই শত চল্লিশ)।

[11-40 — 11-50 p.m.]

**শ্রী শক্তি বল :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এই হোমে ছাত্র-ছাত্রীদের জন্য মাথা পিছু ২০০ টাকা করে বরাদ্দ যে করা হয় সেটা কি প্রতি মাসের জন্য বরাদ্দ করা হয়? আমার আরেকটি প্রশ্ন হল যে, অনবরত শোনা যায় যে হোমের থেকে ছেলে-মেয়েরা চলে যাচ্ছে, এই যে অভিযোগ আসে এটা কি কারণে ঘটছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** কি কারণে চলে যায় এটা বলা আমার পক্ষে মুশকিল কারণ আমাদের যা বরাদ্দ তার মধ্যে দাঁড়িয়ে আমরা এই সব ছেলেমেয়েদের বিভিন্ন ধরনের কর্মসূচি শেখানোর চেষ্টা করে থাকি। কিন্তু তারপরেও যারা চলে যায় সেক্ষেত্রে আমাদের কিছুই করার নেই।

**শ্রী শক্তি বল :** মাননীয় মন্ত্রীমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আপনার হোমের ছাত্র-ছাত্রীদের বা ছেলেমেয়েদের চলে যাওয়ার ব্যাপারে নানা রকম ঘটনা কাগজের মাধ্যমে বা বিভিন্নভাবে আমরা শুনে থাকি, এবং এ খবরও আছে যে এখানে যে টাকা বরাদ্দ আছে সেই টাকার অনুপাতে তাদের খাবার-দাবার দেওয়া হয় না, তার থেকেও নিম্নমানের খাওয়া তাদের দেওয়া হয় এবং অত্যন্ত দুর্ব্যবহার করা হয় যার জন্য তারা হোম ছাড়তে বাধ্য হয়—এই কথাটি কি সত্যি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** হোমের লোকেদের দুর্ব্যবহারের জন্য হোম ছেড়ে চলে গেছে এইরকম খবর আমার জানা নেই, তবে স্পেসিফিক কোনও হোম সম্বন্ধে অ্যালিগেশন থাকলে তা জানলে পরে গভর্নমেন্টের পক্ষ থেকে এনকোয়ারি করে তার ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই হোমের ছেলে মেয়েদের ওষুধের ব্যাপারে যে ব্যবস্থা নেওয়া হয় তা চিকিৎসার ক্ষেত্রে অপ্রতুল। সরকার যে ব্যবস্থা নেয় সেটা যথেষ্ট নয়, সুতরাং এই ব্যাপারে আপনি কী ব্যবস্থা নিচ্ছেন জানাবেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এই ব্যাপারে আপনাকে একটু বুঝিয়ে বলি যে কি অসুবিধার মধ্যে আমাদের কাজ করতে হচ্ছে। আমরা ওষুধ পিছু ১.৫০ করে পাই, সুতরাং বুঝতেই পারছেন যে কি অসুবিধার মধ্যে আমাদের কাজ করতে হয়। তবে যদি আমরা দেখি যে হোমের মধ্যে কেউ সেইরকম অসুস্থ হয়ে পড়ল তখন বাইরের থেকে ডাক্তার এনে চিকিৎসা করানোর ব্যবস্থা করি। আবার কাউকে যদি হাসপাতালে ভর্তি করতে হয় এবং সেক্ষেত্রে যদি আয়া লাগে তার স্পেশ্যাল আয়ার ব্যবস্থা আমরা করে থাকি এবং তারজন্য আমরা হোমের পেমেন্ট টাকা খরচ করে থাকি। আমাদের ডাক্তারের সঙ্কট ভীষণ. ডাক্তার রাখতে গেলে যে পরিমাণ অর্থের দরকার তা আমাদের নেই। তবুও আমরা চেষ্টা করছি যাতে এর একটা ব্যবস্থা নিতে পারি। আমরা যথেষ্ট অসুবিধার মধ্যেও যতটা সম্ভব সেবা দেবার চেষ্টা করি।

**শ্রী শক্তি বল ঃ** কেন্দ্রীয় সরকারের কোনও সাহায্য পান কিনা?

**শ্রী বিশ্বানাথ চৌধুরি ঃ** হ্যাঁ, কিছু সাহায্য পাওয়া যায়।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে ৯টি হোমের কথা বললেন, সেই হোমগুলোর নাম কি কি এবং কোন শ্রেণীর লোকেদের জন্য? যেমন কোনটা মহিলাদের জন্য, কোনটা ভ্যাগারেন্টসদের জন্য। আর যে কথা বললেন, মাথাপিছু ২৪০ টাকা মাসিক বরাদ্দ করেছেন। জেলের বরাদ্দের থেকে এটা কম না বেশি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় সদস্য ভুল শুনেছেন। আমি ৩০৯-এর কথা বলেছি। আমাদের সরকারি হোম আছে, বে-সরকারি হোম আছে এবং কটেজ আছে। জেলের কোয়ান্টিটি বলা আছে, চাল কত দিতে হবে, ডাল, তেল কত দিতে হবে। স্পেসিফিক টাকার কথাও বলা আছে। এর মধ্যে থেকে আমাদের ভাগ করে নিতে হয় যে, কোন ক্ষেত্রে কত করতে হবে?

**শ্রী সৌগত রায় ঃ** ৩০৯-টি কোনও ক্যাটাগরির আছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** জুভেনাইল জাস্টিস অ্যাক্টে কিছু হোম আছে এবং তিন স্তরের হোম আছে। মহিলাদের ভ্যাগ্রেন্ট হোম আছে। এবং বিভিন্ন ভাগে করা আছে।

**শ্রী আবুল হাসনাত খান ঃ** এই হোমগুলোর আবাসিকদের শারীরিক এবং মানসিক অত্যাচার-এর বিষয়ে কোনও অভিযোগ আছে কিনা এবং থাকলে এ সম্বন্ধে কী ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এ বিষয়ে যদি কোনও স্পেসিফিক অভিযোগ থাকে তাহলে এনকোয়ারি করে উপযুক্ত ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী সঞ্জীব দাস ঃ** যদিও ৩০৯-টি হোম আছে কিন্তু ক্রমশ অনাথ শিশু এবং অন্যান্যদের সংখ্যা বাড়ছে। এই অবস্থায় সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা? এমন কোনও পরিকল্পনা আছে কিনা, যে বছরে এতগুলো হোম তৈরি করব?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** সেই রকম ক্ষমতা আমাদের নেই বর্তমানে। কেন্দ্রীয় সরকার একটা টাকা হোমের জন্য বরাদ্দ করতেন। কিন্তু একমাত্র জুভেনাইল জাস্টিস অ্যাক্টেরগুলো ছাড়া অন্য সবগুলোয় কমিয়ে দেওয়া হয়েছে। দু-একটি ক্ষেত্রের ছাড়া অন্য কোনও পরিকল্পনা নেই।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ৩০৯টি হোমে ১০,৪০০ ছেলে-মেয়ে আছে। যারা ১৮ বা ২০ বছরের হয়ে গেছে অর্থাৎ যারা কর্মক্ষম—এই রকম কারোকে কি হোম থেকে সরকারি, বেসরকারিতে চাকরি দেওয়া হয়েছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** চাকরি প্রাপ্ত আবাসিকদের সংখ্যা ১ হাজার ৭৭ জন এবং তার মধ্যে মহিলা ১ হাজার ৩ জন, পুরুষ ৪৪, সরকারি এবং বে-সরকারি চাকুরে আছেন। নার্সিং-এ ১৩০, অঙ্গনওয়ারিতে ৮৪৩। হোমে কিছু কর্মী আছেন যারা সাম্মানিক ভাতা পান, হোমে কাজ করেন। তার মধ্যে মহিলা ৩০, পুরুষ ৭৪। এছাড়া বিবাহের মাধ্যমে ৮৫ জন আবাসিক মহিলার পুনর্বসতি করা হয়েছে।

[11-50 — 12-00 Noon]

**শ্রী জটু লাহিড়ি ঃ** এই হোমগুলিতে ছেলে ও মেয়েদের পঠনপাঠনের এবং সব ব্যাপারে হোমগুলিতে দায়িত্ব এবং কর্তব্য আছে সেটা করাও হয়। আমার প্রশ্ন '৯৫ সালের মাধ্যমিক পরীক্ষার ফল বেরিয়ে গিয়েছে, এই হোমগুলি থেকে কতজন পরীক্ষার্থী মাধ্যমিক পরীক্ষা দিয়েছিল এবং কত জন উত্তীর্ণ হয়েছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এটার জন্য একটা নোটিশ দিতে হবে, আমার কাছে এটার সম্বন্ধে স্পেসিফিক কিছু নেই।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা কয়েকটি হোম দেখেছি কিন্তু সেই হোমগুলিতে যাদের ভর্তি করা হয় তাদের ভর্তি করার ক্ষেত্রে অ্যাডমিশনের পদ্ধতি কি? কারণ আমি দেখেছি, একই অঞ্চলের ছাত্র বেশি ভর্তি হয়েছে, আমি নর্থ বেঙ্গলের কথা বলছি, সেখানে ভর্তিটা কি ভাবে করেন তার পদ্ধতি কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** ভর্তি করার যে ফর্ম আছে, সেটা ফিল-আপ করে অ্যাপ্লাই করতে হয় ডাইরেক্টোরেটের কাছে, ডাইরেক্টোরেট সেটা এনকোয়ারি করেন। বিভিন্ন জায়গা থেকেই ছাত্র আসে, তবে কোনও এক জায়গায় হয়ত ৩ জন কি ৪ জন আসতে পারে—সেটা আমি এখনি ঠিক বলতে পারব না—তবে সমস্ত জেলার ছেলেরাই হোমে ভর্তির সুযোগ পেয়ে থাকেন।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** কোনও শ্রেণীর ঘর থেকে ছেলেমেয়েরা এসে ভর্তির সুযোগ পেয়ে থাকে, সেই রকম কোনও নিয়মকানুন আছে কিনা, অন্তত নিম্ন আয়ের ছেলেমেয়েরা এর সুযোগ কিভাবে পাবে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** সেই রকম অবশ্যই নিয়ম আছে। মাননীয় সদস্য বললে সেটা আমি দিয়ে দেব, স্পেসিফিক নিয়ম আছে।

**কলকাতার যান-জট**

*৪৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৩) **শ্রী তপন হোড় ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতার তীব্র যানজট রোধে রাজ্য সরকার সম্প্রতি কিছু পরিকল্পনা গ্রহণ করেছেন ; এবং

(খ) সত্যি হলে, পরিকল্পনার রূপরেখা কিরূপ?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কলকাতা শহরের যানজট হ্রাস করার জন্য কলকাতা পুলিশ যেসব ব্যবস্থা গ্রহণ করেছে সেগুলি হল যান-চলাচলে আলোক সংকেতের ব্যবস্থাকরণ, ভূগর্ভস্থ পথের ব্যবহার নিশ্চিতকরণ, পথচারিদের উড়াল পুলের যথাযথ ব্যবহার, যান-চালকদের অবগতির জন্য নির্দেশ সম্বলিত প্রচারপত্র বিলি ব্যবস্থা। কিছু রাস্তায় একমুখী যান চলাচলের ব্যবস্থা করা ইত্যাদি। ট্রাফিক আইন অমান্যকারিদের বিরুদ্ধে ফাইন আদায় সমেত শাস্তিমূলক ব্যবস্থাও নেওয়া হচ্ছে।

**শ্রী তপন হোড় ঃ** কলকাতার এই তীব্র যানজটকে মুক্ত করার জন্য আপনার দপ্তরের কি পরিকল্পনা আছে, এই পরিকল্পনাগুলি রূপায়ণের ক্ষেত্রে অনেক বেশি টাকা-পয়সাও দরকার, আমার যেটা শুনেছি, সেই ব্যাপারে জিজ্ঞাস্য এতে কোনও বিদেশি সংস্থার সঙ্গে রাজ্য সরকার কাজ করছে কিনা, কিংবা এই কাজ করতে গিয়ে কাহার সাথে কোনও চুক্তি হয়েছে কিনা জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** দুটো ভাগ আছে। একটা ভাগ আছে কলকাতায় এখনকার যে রাস্তাঘাট আছে তার মধ্যে থেকে কিভাবে ট্রাফিক ভাল করে চালানো যায়। এই ব্যাপারে বিদেশি সাহায্য নেওয়ার কোনও প্রশ্ন নেই। সেখানকার নিজস্ব কতগুলো সমস্যা আছে, সেগুলো বাইরের অন্য সব শহরের সঙ্গে মেলে না। আরেকটা হচ্ছে পরিবহন ব্যবস্থাটার উন্নয়ন করা, রাস্তাঘাটের ব্যবস্থা করা, তার সঙ্গে বিদেশি সংস্থাকে যুক্ত করার পরিকল্পনা আছে। কলকাতার যানজট রোধের পরিস্থিতিতে আমরা কি করছি। প্রথমত আমরা যেটার উপর জোর দিয়েছি সেটা হচ্ছে অটো ম্যানুয়াল ট্রাফিক সিগন্যাল। এগুলো ফুল কম্পিউটারাইজড নয়, মানুষ পরিচালিত। এটা কলকাতার ক্ষেত্রে অ্যাফেক্টিভ হবে। আমরা প্রাথমিক পর্যায়ে এটা ১৫টি জায়গায় করেছি এবং এটা চালু হওয়ায় শতকরা ৯০ ভাগ গাড়ির চালক ট্রাফিক মেনে চলছেন। আমাদের পরিকল্পনা আছে এটাকে ১০০তে নিয়ে যাওয়া। তবে তার একটা অসুবিধাও আছে, এটার প্রস্তুতকারি সংস্থা খুব কমই আছে, তাছাড়া পার্টস পাওয়াও যায় না। সেইজন্য

প্রথমে মানুষের অভ্যাস করিয়ে নেওয়ার ব্যাপার আছে। আমরা সেইজন্য খুব দ্রুতগতিতে কাজ করছি না। এটা যাতে সকলে মেনে চলে আর ব্যবস্থা করছি। আর ওয়ানওয়ে আমরা ক্রমশ বাড়িয়ে যাচ্ছি, ট্রাম লাইন লেভেল করে দেওয়া, আর এনফোর্সমেন্টকে আমরা ভাল করার চেষ্টা করছি। কিছু শাস্তিমূলক ব্যবস্থাও নেওয়া হয়েছে। এটা হচ্ছে আমাদের নিজস্ব। আর বাইরের থেকে যেটা আমরা করছি, আমাদের মেগাসিটিতে কতগুলো রাস্তা আছে, ইস্টার্ন বাইপাস, চার নম্বর ব্রিজ, হুগলি রিভার ব্রিজ কমিশন, খিদিরপুর ব্রিজ, হাওড়ার দিকে রাস্তাগুলো কিছুটা আছে। এর ফলে কিছুটা আমাদের অতিরিক্ত রাস্তা-ঘাট সংযোজন করা সম্ভবপর হয়েছে। আমাদের নিজস্ব রিসোর্সের মধ্যেই এটা করার চেষ্টা করছি। আমরা বিদেশি যে সমস্ত সংস্থার সঙ্গে কথা বলেছি, তার মধ্যে ও. ই. সি. এফ. আছে। এদের সঙ্গে আমাদের একটা পরিকল্পনা হয়েছিল কিছু রাস্তা ডেভেলপমেন্ট করা এবং কিছু ফ্লাইওভার করা। এটা ১৬৮ কোটি টাকার প্রকল্প রাস্তাঘাট ডেভেলপ করার জন্য। এতদিন পর্যন্ত কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে অনুমোদন দেয়নি। যদিও টাকাটা আমরা ধার নেব, আবার আমরাই শোধ দেব। দুটো সিজন চলে গেছে, এই বছরে শুনছি অনুমতি পাওয়া যাবে। আরও কয়েকটি বিদেশি সংস্থা আসছে, তাদের কারও প্রস্তাবগুলো বাস্তব, আবার কারোরটা আধা-বাস্তব। সবটাই আমাদের এখানে ভাল করে না, বুঝে করা যাবে না। কাউকেও আমরা ফিরিয়ে দিচ্ছি না। কলকাতার মানুষের চলার ব্যবস্থা যাতে আরও ভাল করে করা যায় সেই চেষ্টা আমরা করব।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে ধন্যবাদ। ১৮ বছর পরে আপনারা কতগুলো নতুন কনসেপ্ট-এর কথা ভাবছেন। উত্তর কলকাতায় যানজটের সমস্যা বিরাট। ও. ই. সি. এফ., জাপানি সংস্থা, তারা কলকাতায় এসেছিল, তারা সমস্ত সমীক্ষা করেছে। কিন্তু আমি দুঃখিত, আমাদের উত্তর কলকাতার কোনও জায়গায় তারা সমীক্ষা করেনি। যেখানে ফ্লাইওভার বিশেষ করে দরকার। কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে জিজ্ঞাসা করেছিল দুটো কাজের মধ্যে টাকাটা আমরা কিসে দেব। তখন রাজ্য সরকারের পক্ষ থেকে বলা হয়েছিল ও. ই. সি. এফের টাকাটা বক্রেশ্বরে দেওয়া হোক। এদিকে আপনারা দেওয়ালে লিখতেন রক্ত দিয়ে বক্রেশ্বর গড়ব। কলকাতা ফ্লাইওভার, ব্রিজ, এই সমস্তর জন্য তারা টাকা দিতে পারেনি। বক্রেশ্বরকেই আপনারা প্রাধান্য দিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, আপনি বলুন, ও. ই. সি. এফের ফান্ডে যে ফ্লাইওভার, ব্রিজ হওয়ার কথা ছিল, সেই ফান্ড অ্যালোকেশনটা আপনারা বক্রেশ্বরকে দিলেন কেন? আমরা নর্থ ক্যালকাটার প্রতিনিধিরা এই ব্যাপারে কিছুই জানতে পারলাম না।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় বিধায়ককে ধন্যবাদ, তিনি ১৮ বছর পরে হলেও বুঝতে পেরেছেন পশ্চিমবঙ্গ কলকাতা শহরের জন্য কিছু করছে। শ্যামবাজার পাঁচ মাথার মোড়ে সার্ভে করা হয়েছে, এটা আমাদের প্রস্তাবের মধ্যে ছিল এবং চিৎপুর লক গেট ফ্লাইওভারের ব্যাপারটা এই প্রোজেক্টে ছিল। জাপানিরা চিৎপুর লক গেট ফ্লাই ওভারকে প্রাওরিটি দিয়েছে। মানিকতলা মোড় এবং শ্যামবাজার পাঁচ মাথার মোড়ে ফ্লাইওভার করা প্রয়োজন, ওখান থেকে লরি যায় তাহলে শ্যামবাজার পাঁচ মাথার মোড়ে যান জট কম হবে। আমাদের প্রস্তাবের মধ্যে উত্তর কলকাতা ছিল।

টাকা ধার নেব আমরা, টাকা শোধ করব আমরাই, জাপানিরা আড়াই পারসেন্ট সুদ চেয়েছেন, আর কেন্দ্রীয় সরকার আমাদের বলছেন তারা আমাদের কাছ থেকে সাড়ে ৭ পারসেন্ট সুদ নেবেন এবং তা শোধ করতে হবে ৭ বছরের মধ্যে। তাহলে আমরা টাকা ধার নেব আর আমরাই শোধ করব, মাঝখানে একটি দালালির কি প্রয়োজন, আমরা দরকার হলে দুটোই নেব।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে বলছি যে ভি. আই. পি. রোড হচ্ছে কলকাতার এন্ট্রি পয়েন্ট, একে গেটওয়ে অফ ইন্ডিয়া বলা যেতে পারে। এই ভি. আই. পি. রোড দিনের বদলে রাত্রি বেলায় রিপেয়ারের কাজ করার কোনও পরিকল্পনা আছে কি না? যানজট কমানোর কোনও পরিকল্পনা এর সঙ্গে যুক্ত আছে কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমি বাগুইহাটি উড়ালপুলের কথা বলতে পারি। এই রাস্তা রিপেয়ারের ব্যাপারে সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকর্ষণ করতে পারি।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### আই. ডি. এস. এম. টি. প্রকল্প

*৪৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে ৩১শে মার্চ, ১৯৯৫ পর্যন্ত মোট কতগুলি শহরকে আই. ডি. এস. এম. টি. প্রকল্পের অধীনে আনা হয়েছে?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৫৬ (ছাপান্ন)টি।

### অঙ্গনওয়াড়ি কর্মী ও সহায়িকাদের ভাতা বৃদ্ধি

*৪৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৭) **শ্রী নন্দদুলাল মাঝি ও শ্রী অঙ্গদ বাউরি ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সুসংহত শিশু-বিকাশ প্রকল্পের অঙ্গনওয়াড়ি কর্মী ও সহায়িকাদের সম্মানিক ভাতা বৃদ্ধির কথা সরকার বিবেচনা করছেন ;

(খ) সত্যি হলে,

(১) প্রস্তাবিত মাসিক ভাতার পরিমাণ কত ; এবং

(২) কবে নাগাদ উক্ত ব্যবস্থা কার্যকর হবে বলে আশা করা যায়?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকারের কাছে ঐ সম্পর্কিত কোনও তথ্য নেই, কারণ বিষয়টি কেন্দ্রীয় সরকারের আয়ত্ত্বাধীন।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

**পশুপালন-সম্পর্কে বেকার যুবক-যুবতীদের প্রশিক্ষণ**

*৪৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৮৭) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** প্রাণীসম্পদ-বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের বেকার যুবক-যুবতীদের পশুপালন-বিষয়ে প্রশিক্ষণ দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্য সরকার পরিচালিত বিভিন্ন প্রাণীপালন খামারে (গো পালন, ছাগ পালন, ভেড়া পালন, শূকর পালন ও হাঁস-মুরগি পালন প্রভৃতিতে) রাজ্যের বেকার যুবক যুবতীদের বিভিন্ন প্রকার গৃহপালিত গবাদি পশুপালন ও হাঁস-মুরগি পালন সম্বন্ধে প্রশিক্ষণ দেওয়ার কর্মসূচি চালু আছে।

**বেহালা ফ্লাইং ইনস্টিটিউটের আধুনিকীকরণ**

*৪৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *২১১) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেহালা ফ্লাইং ইনস্টিটিউট আধুনিকীকরণের জন্য রাজ্য সরকার কোনও উদ্যোগ গ্রহণ করছেন কি না ; এবং

(খ) করে থাকলে, এ ব্যাপারে বেসরকারি প্রতিষ্ঠানের সহায়তা গ্রহণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এ ব্যাপারে কোনও সিদ্ধান্ত হয়নি।

**কারাগারে বিচারাধীন বন্দির সংখ্যা**

*৪৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০৬১) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

রাজ্যের কারাগারগুলিতে বিচারাধীন পুরুষ ও মহিলা বন্দির সংখ্যা কত (আলাদা-আলাদাভাবে)?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্যের কারাগারগুলিতে বিচারাধীন পুরুষ ও মহিলা বন্দির সংখ্যা যথাক্রমে ৬,৬২৫ ও ৪৩৯।

মোট সংখ্যা—৭,০৬৪ (২৮সে এপ্রিল, ১৯৯৫ তারিখের অবস্থা)

### দুর্গাপুরে এয়ারস্ট্রিপ

*৪৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৪) **শ্রী তপন হোড় ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দুর্গাপুরে নয়া এয়ারস্ট্রিপ চালু হতে যাচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের মধ্যে কোনও আলোচনা হয়েছে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## Short Notice Starred Question
## (to which Oral Answers were given)

### রাজ্যের জল নিকাশি খালগুলির সংস্কার

*৪৮১। [অনুমোদিত প্রশ্ন নং *২১৫৮ (এস. এন.)] **শ্রী শক্তি বল ঃ** জল সম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের সমুদ্র উপকূলবর্তী জল নিকাশি খালগুলিকে সংস্কার করে উক্ত খালগুলির [illegible] স্লুইস গেট বসিয়ে কৃষি জমিতে জলসেচের কোনও পরিকল্পনা সরকারের [illegible] ; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনাতে কোনও বিদেশি সাহায্য পাওয়া যাবে কিনা?

**ডাঃ ওমর আলি ঃ**

(ক) বর্তমানে সরকারের এইরূপ কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** আমরা গত ফেব্রুয়ারি মাসে ভারত সরকারের ইকোনমিক অ্যাফেয়ার্স ডিপার্টমেন্ট থেকে একটি চিঠি পাই এবং সেই চিঠিতে জানতে পারি আমরা যে ক্ষুদ্র সেচ ব্যবস্থার উন্নয়নের জন্য কোনও প্রকল্প তৈরি করে এপ্রিল মাসের ১০ তারিখে সেই প্রকল্প জমা দিই, ভারত সরকার জার্মান সরকারের সঙ্গে কথা বলে এই প্রকল্প যাতে গ্রহণ করতে পারেন তার জন্য চেষ্টা করবেন, সেই অনুযায়ী আমরা ১০ই এপ্রিল তারিখের মধ্যে একটি প্রকল্প জমা দিই ডেভেলপমেন্ট অফ মাইনর ইরিগেশন ইন ওয়েস্ট বেঙ্গলের কাছে। আমরা এই প্রকল্পটি আমাদের ৪টি জেলার হাওড়া, মেদিনীপুর, দক্ষিণ ও উত্তর ২৪পরগনার ৬০টি ব্লকে করতে চাই। এই কোস্টাল জোনে আমরা ছোট বড় ৭৩৩টি খাল সনাক্ত করে এবং সংস্কার করে এবং প্রধান প্রধান খালগুলির শেষ প্রান্তে নতুন ডিজাইন করে স্লুইস গেট নির্মাণ করা হতে পারে।

**ডাঃ ওমর আলি ঃ** যার দ্বারা ইরিগেশন কাম ড্রেনেজ হতে পারে। তাহলে ৩ লক্ষ হেক্টর জমিতে রবি এবং বোরো চাষ করা সম্ভব। এই প্রকল্পে ব্যয় হবে ২৭৫ কোটি টাকা। আমরা হিসাব করে দেখেছি, এই কোস্টাল বেল্টে ৮।। লক্ষ একর চাষ আবাদের জমি আছে কিন্তু এর বেশির ভাগ এলাকাই বৃষ্টি নির্ভর এবং এক—ফসলি। ওখানে ক্ষুদ্র সেচ প্রকল্পে, টিউবওয়েল ইরিগেশন খুব অসুবিধাজনক কারণ লোনা হয়ে যায়। অন্যান্য ব্যবস্থা নিয়েও আমরা এ পর্যন্ত মাত্র ১ লক্ষ ৭০ হাজার হেক্টরের রবি এবং বোরো চাষ করাতে পেরেছি। কিন্তু এই প্রকল্প গৃহীত হলে আমরা তিন লক্ষ হেক্টরে ইরিগেশন করতে পারব। সেখানে হিসাব করে আমরা দেখেছি যে উৎপাদন বাড়বে ২৪ লক্ষ টন। তার মানে আমাদের পশ্চিমবাংলায় যে ৮ লক্ষ টন খাদ্যের ঘাটতি আছে বলে আমাদের হিসাব সেটা পুরণ হয়েও আমাদের রাজ্যে উদ্বৃত্ত রাজ্যে পরিণত হবে। এতে ৩৬০ কোটি টাকা আয় হবে। ৬০ হাজার কৃষক পরিবার এতে উপকৃত হবেন এবং নতুন করে এতে ৪ কোটিরও বেশি শ্রম দিবস সৃষ্টি হবে। এই প্রকল্প আমাদের সরকার অনুমোদন করে ভারত সরকারের কাছে পাঠিয়েছেন—এ খবর আমার কাছে আছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বিস্তারিতভাবে বলেছেন। আমার জিজ্ঞাস্য এই ব্যাপারে বিদেশি সংস্থার সঙ্গে ভারত সরকারের মাধ্যমে আপনাদের কথাবার্তা চলছে বলে আমাদের কাছে খবর আছে। মাননীয় মন্ত্রীমহাশয় এ সম্পর্কে কিছু জানাবেন কি?

**ডাঃ ওমর আলি ঃ** আমি তো বললাম যে প্রকল্পটি জার্মান সরকারের সহায়তার জন্য পাঠানোর কথা ভারত সরকারের ইকনমিক অ্যাফেয়ার্স দপ্তর আমাদের জানিয়েছিলেন। আমরা ভারত সরকারের কাছে পাঠিয়েছি। আমরা আশা করব, তারা তাদের আগের চিঠি অনুযায়ী জার্মান সরকারের সাথে আলোচনা করবেন।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first one is from Dr. Manas Bhunia on the subject of the reported attack by the supporters of the Ruling Party on the

workers of the Opposition Party and the second one is from Shri Saugata Roy on the subject of the behaviour of the police officials involved in the case of disappearance of Bhikhari Paswan.

The motion of is out of order as it is sub-judice matter.

The subject matter of the Motions do not call for adjournment of the business of the House. The Members will get ample opportunity to raise the matter during the discussion on 'No Confidence Motion' to be held on 20-07-95. Moreover the Members may call the attention of the Ministers concerned through Calling Attention., Question. Mention etc.

I, therefore, withhold my consent to the Motions.

মিঃ স্পিকার ঃ মানস ভূঁইয়া উপস্থিত নেই হাউসে কাজেই হবে না।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received seven notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | | Name |
|---|---|---|
| i) Deplorable condition of Betai-Shikarpur road in Nadia. | : | Shri Kamalendu Sanyal and Shri Chittaranjan Biswas. |
| ii) Alleged mysterious death of one Madhumita Das, a student of Contai Hindu Balika Vidyalaya. | : | Shri Sailaja Kumar Das. |
| iii) Reported threat of AIDS infection from polluted blood supplied through Blood Banks in West Bengal. | : | Dr. Manas Bhunia, Sri Saugata Roy and Shri Gyan Singh Sohanpal. |
| iv) Deplorable condition of roads in Duere. | : | Shri Manohar Tirkey. |
| v) Alleged death of one Bablu Debnath at Pandua Primary health Centre on 13. 7. 95 due to wrong treatment. | : | Shri Subhas Naskar. |
| vi) Reported misappropriation of about 3 (three) lakh rupees in Malda | | |

| Subject | | Name |
|---|---|---|
| District Central Co-operative Bank Ltd. | : | Shri Birendra Kumar Moitra. |
| vii) Action taken against the police officer involved in the case of disappearance of Bhikhari Paswan. | : | Shri Satya Ranjan Bapuli. |

I have selected the notice of Dr. Manas Bhunia, Shri Saugata Roy, Shri Gyan Singh Sohan Pal on the subject of reported threat of AIDS infection from polluted blood supplied through Blood Banks in West Bengal.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 21st July, 1995.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-Charge of Education (Non-Formal and Mass Education Extension) Department will make a statement on the subject of reported attack on the students of Government Deaf and Dumb School at Rajabazar of Calcutta.

(Attention called by Shri Sailaja Kumar Das on the 14th July, 1995)

**শ্রীমতী অঞ্জু কর ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় বিধায়ক শ্রী শৈলজাকুমার দাস কলকাতা মূক ও বধির বিদ্যালয় সম্পর্কে যে দৃষ্টি আকর্ষণী প্রস্তাব এনেছেন তার পরিপ্রেক্ষিতে এবং কয়েকটি দৈনিক সংবাদ পত্রের মাধ্যমে কলকাতা মূক ও বধির বিদ্যালয়ের ছাত্রদের উপর মারধোরের ঘটনা জানতে পেরে আমি আমার দপ্তরের আধিকারিকদের বিদ্যালয়টি পরিদর্শন করে এই ঘটনা সম্পর্কে জেনে আসতে নির্দেশ দিই।

আমি প্রাথমিক প্রতিবেদনের ভিত্তিতে মহামান্য সভাকে জানাই যে—

কলকাতা মূক ও বধির বিদ্যালয় 'ক্যাম্পাস'-এ একটি খেলার মাঠ আছে। বিদ্যালয় ছুটির পর 'ডে স্কলার' মূক ও বধির ছাত্ররা বইপত্র ব্যাগ ইত্যাদি হোস্টেলের বন্ধুদের কাছে গচ্ছিত রেখে তাদের সঙ্গে খেলাধুলা করে। খেলার পর 'ডে স্কলার' ছাত্ররা প্রায়ই হোস্টেলে

এসে সেখানকার দৈনন্দিন কাজকর্মে হস্তক্ষেপ করে। হোস্টেল সুপার ও কর্মচারিরা তাদের বারবার বারণ করা সত্ত্বেও তারা সন্ধ্যা ৬টার পর নিজ নিজ বাড়ি ফিরে না গিয়ে হোস্টেলে এসে মাঝে মাঝে আবাসিক ছাত্রদের বিরক্ত করে। ক্রমশ ব্যাপারটি একটি তিক্ততার সৃষ্টি করে। সেই কারণে গত ১১ই জুলাই '৯৫ মঙ্গলবার সকাল সাড়ে এগারটা নাগাদ ঐ বিদ্যালয়ের হোস্টেল সুপার ও অন্যান্য কয়েকজন কর্মচারী কয়েক জন 'ডে স্কলার' মূক বধির ছাত্রদের মারধোর করেন। ঐ সময় উপস্থিত কিছু বাইরের লোকজনও এই মারধোরের ঘটনায় অংশ গ্রহণ করেন। এই ঘটনায় ছাত্রদের কেউই শারীরিক আঘাত পায়নি। অল্পক্ষণের মধ্যে বিদ্যালয় অফিসার-ইন-চার্জের হস্তক্ষেপে ব্যাপারটি মিটে যায় এবং ছাত্ররা নিজ নিজ ক্লাসে যোগদান করে।

প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে যে কলকাতা মূক ও বধির বিদ্যালয়টি একটি সরকার প্রোষিত (গভর্নমেন্ট স্পনসর্ড) শিক্ষা প্রতিষ্ঠান। এই বিদ্যালয়ের কাজকর্ম দেখাশোনার জন্য সরকার নিযুক্ত একটি গভর্নিং বডি আছে। স্থানীয় বিধায়ক, স্থানীয় পৌরপিতা, অভিভাবক, শিক্ষক, অ-শিক্ষক প্রতিনিধি ছাড়াও অন্যান্য বিশিষ্ট ব্যক্তিরা এই কমিটির সদস্য।

আমি আমার দপ্তরকে নির্দেশ দিয়েছি যে তারা যেন অবিলম্বে গভর্নিং বডিকে এই ঘটনা সম্পর্কে একটি পূর্ণাঙ্গ তদন্ত করে প্রতিবেদন পেশ করতে নির্দেশ দেন। এই ধরনের অনভিপ্রেত ঘটনা ভবিষ্যতে যাতে আর না ঘটে সেজন্য প্রতিকারমূলক ব্যবস্থা নেওয়ারও নির্দেশ দেওয়া হয়েছে।

**মিঃ স্পিকার :** শ্রী পান্নালাল মাঝি আপনি এটা নোটিশ অব প্রিভিলেজে দিয়েছেন, সেটা আগামীকাল দেখব।

## PRESENTATION OF REPORT

### Presentation of the Forty-fourth Report of the Committee on Estimates, (1994-95) on action taken on the recommendations of its 23rd Report on the Forest Department

**Shri Nani Kar :** Sir, I beg to present the Forty-fourth Report of the Committee on Estimates, (1994-95) on action taken on the recommendations of its 23rd Report on the Forests Department.

## LAYING OF RULES

### Amendments to the West Bengal Municipalities (Conduct of Elections) Rules, 1995

**Shri Asoke Bhattacharya :** Sir, I beg to lay the Amendments to the West Bengal Municipalities (Conduct of Elections) Rules, 1995 published under the Municipal Affairs Department's Notification No. 168/C-4/M1A-38/94 dated the 17th April, 1995.

[12-10 — 12-20 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার। এই যে মন্ত্রী মহাশয় একটা রুলস লে করছেন, ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল (কনডাক্ট অব ইলেকশন্স) রুলস ৯৫, ডেটেড সেভন্টিন্থ এপ্রিল, ৯৫। কি রকম মন্ত্রীরা বিধানসভা সম্পর্কে স্ল্যাক দেখুন, ১৭ই এপ্রিল, ৯৫-তে এটা হয়েছে। এতদিন বাদে তিনি লে করলেন। ২৮শে মে সমস্ত মিউনিসিপ্যালিটির ইলেকশন হয়ে গেছে, কর্পোরেশনের ইলেকশন হয়ে গেছে। তারপর আজকে বিধানসভায় লে করছেন। আমরা রুলসের কপি পাইনি। দু মাস পরে এটা লে হচ্ছে। উই শুড টেক স্ট্রং এক্‌সেপশন। এর পরে রুলস দেখুন ২৭শে ফেব্রুয়ারি ৯৫, টেকেন ফর গ্রান্টেড হয়েছে। এতদিন বাদে রুলসটা লে করার ফলে এর কোনও পারপাস আর নেই।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে বসুন।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** স্যার, আপনি দেখবেন অ্যাক্টে যা আছে সেভাবেই রুলস করা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ভট্টাচার্য, ওটা রেলেভেন্ট নয়। নিয়ম হচ্ছে আইন পাস হবার ৬ মাসের মধ্যে রুলস করা। কিন্তু সাধারণত সেটা হয় না। অ্যাক্ট হবার পর দীর্ঘদিন চলে যায় রুলস হয় না। অ্যাক্টস অ্যান্ড রুলস স্যুড বি সাইমাল্ট্যানিয়াস। সাব-অর্ডিনেট লেজিসলেশন থেকে এ বিষয়ে বার বার নির্দেশ দেওয়া হয়েছে, কিন্তু কেউ তা মানে না। তবে যখনই করা হয় তখনই, যত শীঘ্র সম্ভব বিধানসভাকে জানিয়ে দেওয়া দরকার। এবারে যা হয়েছে, হয়েছে। ভবিষ্যতে লক্ষ্য রাখবেন।

### Amendments to the West Bengal Municipal Elections (Reservation of Seats) Rules, 1994

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to lay the Amendments to the West Bengal Municipal Elections (Reservation of Seats) Rules, 1994 published under the Municipal Affairs Department's Notification No. 77/C-4/MLA-38/94 dated the 22nd February, 1995.

### The West Bengal Municipal Elections (Registration of Electors) Rules, 1995

**Shri Ashoke Bhattacharya :** Sir, I beg to lay The West Bengal Municipal Elections (Registration of Electors) Rules, 1995.

### The Howrah Municipal Corporation (Accounts) Rules, 1989 together with its Amendments

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to lay The Howrah Municipal Corporation (Accounts) Rules, 1989 together with its Amendments published under the Municipal Affairs Department's Notification No. 158/MA-10/C-5/H/R-4/94 dated the 5th April, 1995.

**Amendments to the Calcutta Municipal Corporation (Procedure and Conduct of Business) Rules, 1984**

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to lay the Amendments to the Calcutta Municipal Corporation (Procedure and Conduct of Business) Rules, 1984 published under the Municipal Affairs Department's Notification No. 213/MA-/0/C-5/CC/3R-1/94 dated the 1s June, 1995.

**Annual Report and Budget estimated of the West Bengal Scheduled Castes and scheduled Tribes Development and Finance Corporation for the year 1993-94 and 1994-95 respectively**

**Shri Probodh Chadra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the Annual Report and Budget estimated of the West Bengal Scheduled Castes and scheduled Tribes Development and Finance Corporation for the year 1993-94 and 1994-95 respectively.

**Annual Report of the West Bengal Renewable Energy Development for the year 1993-94**

**Shri Probodh Chadra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the Annual Report of the West Bengal Renewable Energy Development for the year 1993-94.

**27th Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation Limited for the year 1993-94**

**Shri Probodh Chadra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the 27th Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation Limited for the year 1993-94.

## MENTION CASES

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে একটা বিষয় উত্থাপন করতে চাই, সেটা হচ্ছে—স্যার, গতকাল সন্ধ্যা ৮-টা ১৫ মিনিটে রাজা দীনেন্দ্র স্ট্রীটে ভারতের কমিউনিস্ট পার্টি (মার্কসবাদী)-র বড়তলা আঞ্চলিক কমিটির দপ্তরের আঞ্চলিক কমিটির সম্পাদক কমরেড রবীন কুন্ডু যখন আমাদের একটি পত্রিকা পড়ছিলেন সে সময়ে কংগ্রেস (ই) দলের কিছু গুন্ডা—ব্যাঙা, রাজু, ভোঠে, পোলে, ঝন্টু, প্রসুন প্রভৃতি [*****] মদতপুষ্ট এলাকার উঠতি মাস্তানরা সেখানে গিয়ে হামলা চালায়, ভাঙচুর করে। সেখানে আমাদের পার্টি অফিস ভাঙচুর করে এলাকায় সন্ত্রাসের পরিবেশ তৈরি করে। স্যার, [illegible] ধরেই নির্বাচনের পরে বড়তলার বিভিন্ন প্রান্তে কংগ্রেস (ই) মদত পুষ্ট [illegible] হামলা চালাচ্ছে। যখন [illegible] রুদ্ধে প্রতিবাদ জানানো হচ্ছে তখনই

Note [** Expunged as ordered by the Chair.]

তারা সন্ত্রাস সন্ত্রাস বলে চিৎকার করছে। আমি এখন আপনার মাধ্যমে ওখানকার যে সব সমাজবিরোধীদের নাম উত্থাপন করলাম তাদের, বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণের জন্য স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** "স্থানীয় বিধায়ক" বাদ যাবে। আমি বার বার মেম্বারদের স্মরণ করিয়ে দিচ্ছি যে, কোনও মেম্বারের বিরুদ্ধে কিছু বলতে হলে নোটিশ দিতে হবে।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর এবং এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হাওড়া জেলা সহ সারা পশ্চিমবাংলায় বিভিন্ন দেওয়ালে এক ধরনের পোস্টার দেখা যাচ্ছে যে, বিনা পয়সায় ডাক্তারি পড়া যাবে। আমি সেই পোস্টারটা সঙ্গে করে এনেছি। সরাসরি ডাক্তারি কোর্সে ভর্তি এই পোস্টার শুধু হাওড়া জেলায় কেন, সারা পশ্চিমবাংলায় দিয়েছে। আমি বলতে চাইছি, আমাদের রাজ্যে এতগুলি মেডিক্যাল কলেজ আছে, তাসত্ত্বেও সমস্ত কলেজগুলিতে কি পড়ানো হবে? কি ডাক্তার হবে? দেশের কি উপকার করবে? একটা প্যারালাল সিস্টেম সরকারের বিরুদ্ধে চলাবার চেষ্টা হচ্ছে বিরাট করে বিজ্ঞাপন দিয়ে এবং কাগজেও বেরিয়েছে অল্টারনেটিভ মেডিসিন, প্যারা-মেডিক্যাল কোর্সের জন্য। আমি এই ব্যাপারে সরকারকে সতর্ক হতে অনুরোধ করছি। ভবিষ্যৎ জেনারেশন এই সমস্ত জায়গা থেকে ডাক্তারির নামে কিছু কি পাবে? এরা দেশের সর্বনাশ করবে, রাজ্যের সর্বনাশ করবে এবং আগামী প্রজন্মকে ভুল পথে নিয়ে যাবে। তাই আমি রাজ্য সরকারকে সতর্ক করার জন্য এই গুরুত্বপূর্ণ বিষয়টি আপনার মাধ্যমে এই হাউসে তুললাম।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর নিকট জনসাধারণের স্বার্থে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি এবং সেই ব্যাপারে ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন রাখছি। বিষয়টি হচ্ছে, সরকারি হাসপাতালে যেখানে ব্লাড ব্যাঙ্ক আছে সেই ব্লাড ব্যাঙ্কগুলি সারাদিনে একটা নির্দিষ্ট সময়ে খোলা থাকে। এর ফলে দেখা যাচ্ছে, বহু মর্মান্তিক মৃত্যু ঘটে যায়। এমন কি যদি কোনও জায়গায় অ্যাক্সিডেন্ট হয়, সেখানে এক বোতল রক্তের অভাবে চিকিৎসকরা চিকিৎসা শুরু করতে পারে না। এ ছাড়াও নানা জায়গায় রক্তের অভাবে মৃত্যু ঘটে। মানুষ পাগলের মতোন বিভিন্ন জায়গায় দৌড়াদৌড়ি করে এবং হয়রান হয় রক্ত জোগাড় করার জন্য। মানুষের স্বার্থে এবং বিষয়টি গুরুত্ব দিয়ে সরকারকে চিন্তা-ভাবনা করতে বলছি। বিভিন্ন জেলায় এবং জেলা স্তরে যে সমস্ত সরকারি হাসপাতালগুলি আছে সেই সমস্ত জায়গায় ব্লাড ব্যাঙ্কগুলি যেন ২৪ ঘন্টা খোলা থাকে এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নির্বাচনে পরাজিত হবার পর মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কমরেডদের মধ্যে একটা প্রচন্ড হতাশা দেখা দিয়েছে। আমাদের হুগলি জেলায় নির্বাচনে জয়লাভ করতে না পেরে তান্ডব চালাচ্ছে। নির্বাচনের পরে বিভিন্ন

ঘটনাকে সাজিয়ে কংগ্রেসি কর্মীদের মিথ্যা মামলা দেওয়া হচ্ছে। এই বিধানসভায় একজন বিধায়ক কয়েক দিন আগে যে ঘটনার কথা উত্থাপন করেছেন তা সম্পূর্ণ অসত্য ঘটনা। গত বৃহস্পতিবার চাঁপদানি পৌরসভার একটি ঘটনাকে কেন্দ্র করে তান্ডবের রূপ দিয়ে কংগ্রেস কমিশনার সাধু মিশিরের নামে মিথ্যা মামলা সাজানো হয়েছে এবং চাঁপদানী পৌরসভায় ভাঙচুর করেছে মার্কসবাদী . পার্টির কমরেডরা এবং স্বাভাবিক কাজে বাধা দিচ্ছে। (নয়েজ)-এর ফলে এলাকার মানুষ উত্তেজিত হয়ে পড়েছে। যারা এই পৌরসভায় ভাঙচুর করল স্থানীয় সি. পি. এমের গুন্ডাবাহিনী, তাদের পুলিশ অ্যারেস্ট করেনি। একিজিকিউটিভ অফিসার থানায় ডায়েরি করার পরেও, এফ. আই. আর করার পরেও অ্যারেস্ট করা হয়নি। (নয়েজ) হামলাকারিদের বিরুদ্ধে আজ পর্যন্ত ব্যবস্থা নেওয়া হয়নি। (নয়েজ) আমি এই ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আগামী শনিবারের মধ্যে চাঁপদানি পৌরসভায় যারা ভাঙচুর করেছে, তাদের বিরুদ্ধে আইন—মোতাবেক ব্যবস্থা যদি না নেওয়া হয় তাহলে এলাকার মানুষ নিজেদের হাতে আইন তুলে নিতে বাধ্য হবে। (নয়েজ) যারা এই পৌরসভায় গুন্ডামি করেছে, ভাঙচুর করেছে, চেয়ারম্যানের উপর হামলা করার চেষ্টা করেছে তাদের বিরুদ্ধে যদি ব্যবস্থা না নেওয়া হয়, তাহলে এলাকার মানুষ প্রশাসনের উপর আস্থা না রেখে নিজেদের হাতে আইন তুলে নিতে বাধ্য হবে।

**শ্রীমতী আরতি দাশগুপ্ত ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনি জানেন যে, হাউসে প্রত্যেকটি এম. এল. এ.-রই দুটো করে গ্যাস সিলিন্ডার পাওয়ার অধিকার রয়েছে। উত্তরপ্রদেশ, মহারাষ্ট্র, বিহারে এই ধরনের সার্কুলার বেরিয়েছে—আমি দেখেছি। আমাদের পশ্চিমবঙ্গে যদি গ্রাম এলাকায় কোনও আই ইউ সি ডিলারের কাছে এই কথা বলা যায় তাহলে তারা বলে পশ্চিমবঙ্গের এম. এল. এ.-দের গ্যাস সার্ভিস পাওয়ার কোনও অধিকার নেই। ঐটা নাকি এম. পি.-দের একচেটিয়া অধিকার। তাই আপনার কাছে আমার অনুরোধ যে আপনি যদি আই. ইউ. সি.-র কাছ থেকে সার্ভিস জোগাড় করে দেন—গ্রামের এম. এল. এ.-দের সুবিধার্থে—এই সার্কুলার গ্রামের ডিলারদের কাছে পাঠাবার ব্যবস্থা করেন তাহলে ভাল হয়। এর জন্য আপনাকে আমরা শত শত ধন্যবাদ দেব।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এডস নিয়ে সারা পৃথিবী যখন আলোড়িত, পশ্চিমবঙ্গে সবাই যখন আমরা ঐটা নিয়ে উদ্বিগ্ন, তখন পশ্চিমবঙ্গের মতো সচেতন একটা রাজ্যের সরকারি এবং বেসরকারিভাবে যে ব্লাড ব্যাঙ্কগুলি চালাচ্ছেন তাতে সুপ্রিম কোর্টের নির্দেশ ক্রমে ম্যানডেটারি লাইসেন্স পাওয়ার পর এবং কাজ চালানোর আগে যখন এইচ আই ভি পরীক্ষা করার সমস্ত যন্ত্রপাতি থাকবে—এই শর্তে ব্লাড ব্যাঙ্ক চলবে এবং লাইসেন্স পাবে। এই যখন নিয়ম তখন আমরা দেখছি যে, সরকারি বাঁকুড়া মেডিক্যাল কলেজ হাসপাতাল, সরকারি হলদিয়ার মতো ইম্পট্যান্টি স্টেট জেনারেল হাসপাতাল, খড়গপুরের মতো স্টেট জেনারেল হাসপাতাল সমেত প্রায় ৪২টি ব্লাড ব্যাঙ্ক উইদাউট এইচ আই ভি টেস্ট চলছে এবং সম্প্রতিকালে স্কুল অব ট্রপিক্যাল মেডিসিন থেকে যে স্টাডি করা হয়েছে তাতে রিপোর্ট বেরিয়ে এসেছে যে প্রফেশনাল ডোনার এবং স্বাভাবিক ডোনার যারা তাদের মধ্যে ২৪-২৫ পারসেন্ট এর এইচ আই ভি পজিটিভ। এরা যদি সরকারি মেডিক্যাল কলেজে,

ব্লাড ব্যাঙ্কে এবং বেসরকারি কলেজের ব্লাড ব্যাঙ্কে এইভাবে সরকারের পক্ষপাতে উইদাউট এইচ আই ভি টেস্টে দেয়—তাহলে একটা বিপজ্জনক অবস্থার সৃষ্টি হয়। কিভাবে আজকে এডস ছড়িয়ে পড়ছে থ্রু ব্লাড ট্রান্সফিউশন—এতে আমরা আশঙ্কিত। আজকে একটা সংবাদপত্রে এই খবর ছাপা হয়েছে এবং একটা সাংবাদিক নিজের নামে টেলিগ্রাফ পত্রিকায় ছেপেছে এবং যদি সরকারের হিম্মত থাকে তো এর বিরুদ্ধে কেস করুন। আমাদের কাছে তথ্য আছে—তাতে দেখছি বাঁকুড়া মেডিক্যাল কলেজ, বিষ্ণুপুর স্টেট জেনারেল হসপিটাল, আসানসোল ইন্ডাস্ট্রিয়াল এরিয়া, কালনা কাটোয়া, দুর্গাপুর, যাদবপুর—যেটা বুদ্ধদেব ভট্টাচার্যের এরিয়া, খড়গপুর, শিলিগুড়ি, চন্দননগর, জলপাইগুড়ি, আলিপুরদুয়ার, বহরমপুর, কান্দি, মালদা, মেদিনীপুর, হলদিয়া স্টেট জেনারেল হসপিটাল, কনটাই, তমলুক, ঝাড়গ্রাম গান্ধী মেমোরিয়াল ব্লাড ব্যাঙ্ক, ঘাটাল, খড়গপুর, নদীয়া কল্যাণী, নেতাজী সুভাষ স্যানিটোরিয়াম, পুরুলিয়া, রঘুনাথপুর সমেত সমস্ত মেডিক্যাল কলেজগুলিতে এই অবস্থা। এই বিষয়ে কিছু করার জন্য আপনার মাধ্যমে আবেদন করছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্যের জনগণের দৃষ্টি আকর্ষণ করছি। আজকের খবরের কাগজে রয়েছে, গত কয়েকদিন ধরে দেখা যাচ্ছে যে কংগ্রেস সম্পর্কে, যুব কংগ্রেস সম্পর্কে ভারতবর্ষের মানুষের সামনে ভয়ানক ভীতি এবং সন্ত্রাসের সম্পর্ক তৈরি হয়েছে। আজকের খবরের কাগজে আছে নয়না সাহানি হত্যা কান্ডের পর এ. আই. সি. সি.-র রিপোর্টে পরিষ্কার ভাবে বলা আছে যুব কংগ্রেস লম্পটের আখড়ায় পরিণত হয়েছে। রাজেশ পাইলট বলেছেন অপরাধে ভরে গেছে কংগ্রেস। নয়না সাহানি, যুব কংগ্রেস নেত্রী, তাকে জঘন্য, নৃশংস ভাবে খুন করা হয়েছে। তার দুটো হাত, দুটো পা কেটে ফেলে হোটেলে যেখানে তন্দুরি রুটি সেঁকা হয় সেখানে তার দেহকে মাখন মাখিয়ে ফেলে দিয়ে পুড়িয়ে মারা হয়েছে। সেই কারণে যুব কংগ্রেসের অপরাধের বিরুদ্ধে সারা রাজ্যের জনগণের দৃষ্টি আকর্ষণ করছি। এই প্রসঙ্গে বলছি [** ** **] যখন তখন, যেখানে সেখানে যুব কংগ্রেসের ডাকে যান, এটা তার উচিত নয়। এর ফলে তিনিও কংগ্রেসের দ্বারা অত্যাচারিত হতে পারেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মমতার নাম বাদ যাবে।

**শ্রী সাধন পান্ডে ঃ** গত পৌরসভা নির্বাচনে আমার কেন্দ্রে ৫টি আসনে কংগ্রেস জিতেছে খুব কম মার্জিনে, এই ৫টি আসনে কংগ্রেস জিতছে গত ১০ বছর ধরে। আমার এলাকায় শান্তিপূর্ণভাবে নির্বাচন হয়েছে। মানুষ আমাদের সমর্থন করেন। কিন্তু নির্বাচনের পর সি. পি. এম. কংগ্রেসের পার্টি অফিস আক্রমণ করেছে, হামলা করেছে। এই হামলা যাতে অবিলম্বে বন্ধ হয় তার জন্য আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে পৌরসভা এলাকায় রাতের বেলায় বিদ্যুৎ

Note : [** Expunged as ordered by the Chair.]

বিপর্যয় হলে মানুষকে নানা অসুবিধার সম্মুখীন হতে হয়। বিশেষ করে কল-সেন্টারগুলোতে কোনও রকম কর্মচারী থাকছেন না। অনেক জায়গায় টেলিফোন নেই। আমি তাই আবেদন জানাচ্ছি ম্যানুয়ালের যদি কোনও অসুবিধা না থাকে তাহলে কল-সেন্টারের এলাকায়, সাব-ডিভিসন অফিসের এলাকায়, পৌর এবং পঞ্চায়েত এলাকাগুলিতে রাতের বেলায় মানুষকে সহযোগিতা করার জন্য ব্যবস্থা করা হোক।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২০ শে এপ্রিল আমার কেন্দ্র নাজিরগঞ্জে ফেরিঘাটে গ্যাংওয়ে ভেঙে ২৯ জন মারা গেছেন। গত ২০শে এপ্রিল থেকে আজ ১৮ই জুন এই দীর্ঘ ৩ মাস ধরে সেখানে লঞ্চ বন্ধ রয়েছে। এরজন্য যাতায়াতে অসুবিধা হচ্ছে গঙ্গার এপার থেকে ওপারে মানুষ যেতে পারছেন না। গার্ডেনরিচ, মেটিয়াবুরুজ অঞ্চলের অনেক দর্জি আছেন যারা যাতায়াত করতে পারছেন। ফলে তাদের রুজিরোজগার বন্ধ হয়ে গেছে। এখানে লঞ্চ চলাচলের ব্যবস্থা যাতে অবিলম্বে করা হয় তার জন্য দাবি জানাচ্ছি।

যেখানে আমরা দেখেছি সড়ক দুর্ঘটনায় বা ট্রেন দুর্ঘটনায় বাস বা ট্রেন সাময়িক ভাবে বন্ধ হয় সেখানে তিন মাস হয়ে গেল একটা লঞ্চের সারভিস বন্ধ হয়েছে আজ পর্যন্ত সেই লঞ্চ চালু হয়নি। অথচ পরিবহন মন্ত্রী মাঝে মাঝেই বলেন যানবাহন এবং চলাচলের নূতন নূতন দিক উদ্ভাবন করছেন। এই লঞ্চ যাতে চাঁলু হয় তার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, কালকে আপনি দেখেছেন যে আমহার্স্ট স্ট্রীটের সমাজ বিরোধীরা কলকাতা পৌরসভার নির্বাচনের পর [illegible] আক্রমণ করছে। যার জন্য জনগণ সভা করছে এবং জনগণ সমাজ বিরোধীদের তাড়ানোর কথা বলছে। সেই কারণে আমি জনসভায় ব্যস্ত ছিলাম। এই এলাকার পাশাপাশি যে ওয়ার্ড আছে সেখানে আমরা জনসভা করতে ব্যস্ত। ঠিক সেই সময় বটতলা বিধানসভা অঞ্চলের ১৫ নম্বর ওয়ার্ডে আমাদের লোকাল কমিটি অফিস কংগ্রেসের সমাজবিরোধীরা ভাঙচুর করে এবং তার উপর হামলা করে। সেই অবস্থা পুলিশ থেকে শুরু করে সকলে যায় এবং আমরা যেতে বাধ্য হই মিটিং ছেড়ে। আমি মনে করছি নির্বাচনের পর কংগ্রেস নূতন করে সন্ত্রাস সৃষ্টি করার অপচেষ্টা শুরু করেছে। আগামী দিনে অ্যাসেম্বলি এবং পার্লামেন্ট নির্বাচনকে সামনে রেখে কলকাতাকে সন্ত্রস্ত করার ব্যবস্থা চালু করেছে। মানুষকে ভয়ভীতি দেখিয়ে, সাধারণ মানুষকে ভয়ভীতি দেখিয়ে বামপন্থী যারা আছে তাদের আক্রমণ করে একটা সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করছে। স্বরাষ্ট্র দপ্তরকে অনুরোধ করব এই ব্যাপারে তারা যেন দেখেন। কংগ্রেসিদের আমি অনুরোধ করব তারা যেন সমাজবিরোধীদের থেকে দূরে থাকেন। তাহলে এলাকা শান্তিতে থাকবে, মানুষ শান্তিতে থাকবে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি এবং সমবায় মন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় সারের ভীষণ সংকট দেখা দিয়েছে সেখানে যে মারকেটিং সোসাইটিগুলি আছে, পি. এ. সি. এসগুলি আছে, অর্থাৎ কৃষি ঋণ

দান সমিতিগুলি আছে তাদের সার দেওয়া হচ্ছে না। এই সার সংকট কোথা থেকে হচ্ছে? 'বেনফেড' যে সার সরবরাহ করার সব চেয়ে বড় সংস্থা সেই সংস্থা চূড়ান্তভাবে ব্যর্থ হয়েছে। সেখানে চূড়ান্ত অব্যবস্থা এবং দুর্নীতর ফলে মেদিনীপুরের কৃষকরা ন্যায্য দামে সার থেকে বঞ্চিত হচ্ছে। এখানে মাননীয় সমবায় মন্ত্রী আছেন এবং কৃষিমন্ত্রী আছেন, মারকেটিং সোসাইটিগুলি এবং পি এ. সি. এসবগুলি যাতে সরাসরি ইপকো থেকে সার সংগ্রহ করতে পারে তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৯ই জুলাই কলকাতা কর্পোরেশনের নির্বাচনের পর একটা অভূতপূর্ব পরিস্থিতি কংগ্রেস (আই)-এর পক্ষ থেকে কলকাতা মহানগরির বুকে নামিয়ে আনার প্রচেষ্টা চলেছে। বেহালার বেশ কিছু ওয়ার্ডে বিশেষ করে আপনারা দেখেছেন ১১৬ নম্বর ওয়ার্ডে রায় বাহাদুর রোড এবং পি. এন. মিত্র লেন এলাকায় পৌরসভার নির্বাচিত কংগ্রেস প্রতিনিধিদের নেতৃত্বে দোকান লুট ভাঙচুর করে একটা সন্ত্রাস সৃষ্টি করে এখানকার সাধারণ মানুষকে একটা বিপদের দিকে ঠেলে নিয়ে যেতে যাচ্ছে। আপনি জানেন স্যার, টোটন গদাই এখানকার নোটেড ক্রিমিনাল, তারা সাধারণ মানুষের কাছে, শান্তিপ্রিয় মানুষের কাছে দৌরাত্ম্য বিস্তার করার চেষ্টা করছে।

আপনারা দেখেছেন গত ১৪ তারিখে হরিদেবপুর অঞ্চলে জনৈক কংগ্রেস (আই) কর্মীকে যারা খুন করেছিল, তাদের সনাক্ত করেছে, তারা কংগ্রেস দলেরই কর্মী, তারাই সেই কাজ করেছে। তাদের নাম বাবাই বিশ্বাস, শক্তি দাস। কংগ্রেস দল স্বীকার করতে পারবেন না এদের নিয়েই নির্বাচনে নেমেছিলেন। ৭০ থেকে ৭৭ সন্ত্রাসের খুনি নায়করা বেহালায় সাধারণ মানুষের জীবন-জীবিকা, ব্যবসা-বাণিজ্য নষ্ট করার জন্য নেমে এসেছে। এই বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ। গণতান্ত্রিক পরিবেশকে যারা রক্ষা করতে চান, সেই মানুষের কাছে আমার আবেদন, স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন—আপনি হস্তক্ষেপ করুন। সঠিক সিদ্ধান্ত করে এর বিচারের ব্যবস্থা করুন, এটা আজকে পশ্চমবাংলার শান্তি-শৃঙ্খলার ক্ষেত্রে খুবই গুরুত্বপূর্ণ বিষয়।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে একটা গুরুত্বপূর্ণ বিষয় জানাতে চাই এবং এর প্রতিকারও চাই। বিষয়টি এই—পশ্চিমবাংলায় যে সমস্ত নদ-নদীগুলি আছে, সেই নদ-নদীগুলির চারিত্রিক বৈশিষ্ট হচ্ছে বর্ষা-ভিত্তিক। বৃষ্টি দরকার আছে আমাদের চাষের জন্য, কিন্তু বর্ষায় বেশি বৃষ্টি হ'লে আবার বন্যা এসে যায়। রাজ্য সরকারের পক্ষ থেকে বারবার বলা হয়, নদীগুলি সিল্ট হয়ে যাচ্ছে এবং নাব্যতা কমে যাচ্ছে বলেই বন্যা বেশি হচ্ছে। পশ্চিমবাংলায় বন্যা একটা স্থায়ী সমস্যা হয়ে দাঁড়াচ্ছে। নদীগুলির নাব্যতা বাড়ান এবং সিল্ট পরিষ্কার করার জন্য ভারত সরকারের সাথে কথা বলে একটা সামগ্রিক পরিকল্পনা নেওয়া দরকার। তা না হলে আগামী ৫/১০ বছরের মধ্যে একটা ভয়ংকর অবস্থার সৃষ্টি হবে বলে আমি মনে করি। তাই আপনার মাধ্যমে

আমি আবেদন জানাতে চাই যে, নদ-নদীগুলির নাব্যতা বাড়ানোর জন্য এবং সিল্ট মুক্ত করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী মুকুলবিকাশ মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আমার এলাকার একটা গরুত্বপূর্ণ বিষয়ে। গত সাতই জুলাই আমার নির্বাচনী এলাকা ডুমুরবেড়িয়া গ্রামে, আশুতোষ ঘড়াইয়ের বাড়িতে সি. পি. এম. সন্ত্রাসবাদীরা হামলা চালায় এবং পুড়িয়ে দেয়। পুলিশকে বারবার বলা সত্ত্বেও এখনও পর্যন্ত কিছু করা হয়নি, কাউকে ধরা হয়নি। আর, গত ১২ তারিখে পশ্চিম সরপাইতে আমাদের গ্রাম-পঞ্চায়েত সদস্য নীলকমল ঘড়াইয়ের বাড়ি সহ ১৪টি বাড়ি সি. পি. এম.-এর লোকেরা লুঠতরাজ করে এবং পুলিশের সামনেই এবং সহযোগিতায় এই কাজ হয়। সেখানকার এস. ডি. পি. ও. সাহেব সশাসক দলের হয়ে কাজ করছে এবং প্রমোশনের জন্য তাকে জানানো সত্ত্বেও কোনও ব্যবস্থা নেয়নি। এস. পি. ও. সাহেবকেও জানানো হয়েছে। আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যেন অবিলম্বে ব্যবস্থা অবলম্বন করা হয়।

**শ্রী নিতাই আদক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কৃষকের চাষের জন্য সারের প্রয়োজন হয়। সারের উপর ভরতুকি কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিয়েছে। পশ্চিমবাংলা সরকার কিছু ভরতুকি দেয় এবং সেই ভরতুকির টাকা কংগ্রেস পবিচালিত বাগনান ১ নং পঞ্চায়েত সমি[illegible] আত্মসাৎ করেছে। কংগ্রেসিদের এই দুর্নীতি চলছে। অর্থাৎ তারা যেখানে পঞ্চায়েত সমিতি পেয়েছে, সেখানে এই অবস্থা চলছে। গ্রাম পঞ্চায়েতের সহায়তায়, কৃষি বিভাগের যারা আছে তাদের সহায়তায় লক্ষ লক্ষ টাকা আত্মসাৎ করেছে। তাদের পঞ্চায়েত সমিতির কর্মাধ্যক্ষ, কৃষি কর্মাধ্যক্ষ, কাগজে একটি বিবৃতি দিয়েছেন। বারবার বলা সত্ত্বেও কোনও ব্যবস্থা গ্রহণ করছেন না। সেজন্য আমি কৃষিমন্ত্রীর অবগতির জন্য সেই স্টেটমেন্টের কপিটা আমি আপনাকে দিচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে এই রাজ্যে ব্লাড ব্যাঙ্কের মাধ্যমে এইডস্ নামক মারাত্মক যে রোগ ছড়িয়ে পড়ার সম্ভাবনা দেখা দিয়েছে, সে সম্বন্ধে ডাক্তার মানস ভূঁইয়া উল্লেখ করেছেন। সাম্প্রতিক এক সার্ভেতে দেখা গেছে যে এই রাজ্যের ৫৬টি ব্লাড ব্যাঙ্কের মধ্যে মাত্র ১৩টি ব্লাড ব্যাঙ্কে এলিজা টেস্ট—যেটা এইচ. আই. ভি. পজিটিভ ব্লাডে আছে কিনা তা বার করার জন্য লাগে-এর ব্যবস্থা আছে। তার ফলে সরকারি এই ব্লাড ব্যাঙ্কগুলো থেকে যে রক্ত দেওয়া হচ্ছে তাতে এইডস্-এর বীজাণু ছড়িয়ে পড়ার সম্ভাবনা দেখা দিয়েছে। বছরে আড়াই লক্ষ ইউনিট রক্ত দেওয়া হয়ে থাকে যেখানে, সেখানে এইডস্ ছড়িয়ে পড়তে পারে। স্কুল অব ট্রপিক্যাল মেডিসিনের যারা তদন্ত করেছিলেন, তারা বলেছেন যে সাধারণ লোকেদের মধ্যে এটা ধরা পড়েছে। যাদের এইডস্ আছে, এইচ. আই. ভি. পজিটিভ আছে, তাদের মধ্যে পঁচিশ শতাংশ ব্লাড ডোনার। তার মানে, যারা রক্ত দিচ্ছে তাদের মধ্যে এই বীজানু আছে। স্বভাবতই তাদের মাধ্যমে এইডস্টা ছড়িয়ে পড়তে পারে। এছাড়া আমরা জানি যে, গত ৬ মাসে ৩০ বোতল রক্ত নষ্ট হয়ে গেছে। তার কারণ সেগুলোতে এডস, এইচ. আই. ভি. পজিটিভ ছিল। এখানে হাই রিস্ক ইন্ডিভিজুয়াল শুধু নয়, অন্যদের মধ্যেও এই

রোগ ছড়িয়ে পড়ছে। কলকাতা এবং তার আশেপাশে এলিজা টেস্টের ব্যবস্থা আছে। কিন্তু মফঃস্বলগুলোতে এই ব্যবস্থা নেই। স্যার, আপনি যদি বাঁকুড়াতে রক্ত নিতে যান তাহলে আপনার মধ্যে এই দুরারোগ্য ব্যাধি দেখা দিতে পারে। সেখানে কোনও ট্রেন্ড পার্সোনেল নেই রক্ত পরীক্ষা করার জন্য। তাই আমি দাবি জানাচ্ছি যে, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় অবিলম্বে এই ব্যাপারে হাউসে একটা স্টেটমেন্ট দিন যে এডস -র বীজানু ব্লাড ব্যাঙ্কগুলোর মধ্যে ছড়িয়ে পড়েছে কিনা এবং তার বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা নিন। তিনি সরকারি ব্লাড ব্যাঙ্কগুলোতে এডস বীজানু আছে কিনা তার জন্য পরীক্ষার ব্যবস্থা করুন।

**শ্রী মহম্মদ আনসারুদ্দিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। জগৎবল্লভপুর রুর‍্যাল হাসপাতালটি একটি ৬০ শয্যাবিশিষ্ট হাসপাতাল। অনেক প্রচেষ্টা করে সেখানে একটি অ্যাম্বুলেন্স জোগাড় করা গিয়েছিল। কিন্তু দীর্ঘদিন যাবদ ঐ অ্যাম্বুলেন্সটির চালক নেই। ফলে অ্যাম্বুলেন্সটি অকেজ হয়ে পড়ে আছে। হাওড়া শহর থেকে জগৎবল্লভপুরের দূরত্ব মাত্র ৩০ মাইল। কিন্তু সেখান থেকে সাধারণভাবে একজন রোগীকে ট্রান্সফার করে হাওড়ার জেনারেল হাসপাতালে আনার কোনও ব্যবস্থা নেই। যার ফলে সাধারণ মানুষ, রোগীরা অসুবিধার মধ্যে পড়ছে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যাতে অ্যাম্বুলেন্সটি অবিলম্বে চালু হয় এবং নতুন একজন ড্রাইভার নিয়োগ হয়, তার জন্য তিনি যেন কার্যকর ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আজকে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা আজকে দেখতে পাচ্ছি যে পুলিশ কমিশনার [****] সঙ্গে স্বরাষ্ট্র সচিবের সরাসরি একটা সংঘাত দেখা দিয়েছে।

**মিঃ ডেপুটি স্পিকার :** 'তালুকদার' নামটি বাদ যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** পুলিশ কমিশনার এন্টালি থানার ঘটনাকে কেন্দ্র করে যে রিপোর্ট দিয়েছেন সেটি স্বরাষ্ট্র সচিবের মনোমত হয়নি। কারণ সরকারি তরফে যেগুলি চলেছিল তাতে যৌক্তিকতা দেখানো হয়েছিল যে, সি. পি. এম.-এর গুন্ডারা যে অত্যাচার করছিল, সেজন্য সেখানে গুলি চলেছিল।

আমরা জানি মুখ্যমন্ত্রী পুলিশ কমিশনারের ওই রিপোর্টের সঙ্গে একমত হননি এবং তিনি আবার আরেকটা রিপোর্ট তৈরি করতে বলেছেন। বিষয়টি অত্যন্ত নক্কারজনক। আমরা দাবি করছি যে, পুরনো রিপোর্টটা হাউসে রাখুন। মাননীয় মুখ্যমন্ত্রী যাতে অবিলম্বে পুলিশ কমিশনার পুরনো রিপোর্ট যেটা দাখিল করেছিলেন সেই রিপোর্টটায় কোনও পরিবর্তন না করে হাউসের সামনে রাখেন সেই দাবি আমরা করছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং একটি দরখাস্ত আপনার কাছে জমা দিচ্ছি সেটা যাতে শিক্ষামন্ত্রীর

Note : * [Expunged as ordered by the Chair.]

কাছে পাঠানো হয়। উলুবেড়িয়াতে বীণাপানি গার্লস হাইস্কুল বলে একটি স্কুল আছে, এখানে ১,২০০ ছাত্রী পরীক্ষা দিয়েছিল, তাতে ৫০ পারসেন্ট মেয়ে পাশ করেছে এবং ২ জন স্টার পেয়েছে। কিন্তু স্কুলটির এমন অবস্থা যে কোনও সময়ে ভেঙে পড়তে পারত। স্কুলটি ৫০ বছর আগে তৈরি হয়েছিল, কিন্তু আজ অবধি এর কোনও মেরামতি হয়নি। আমি শিক্ষামন্ত্রীকে অনেকবার দরখাস্ত জমা দিয়েছি, কাজ হয়নি। এইবার আমি আপনার কাছে দরখাস্ত জমা দিচ্ছি, আপনি মাননীয় মন্ত্রীর কাছে পাঠিয়ে দেবেন। এই স্কুলে ৩০০ জন ছাত্রী যে কোনও সময়ে বিপদের সম্ভাবনা রয়েছে, জীবনহানি পর্যন্ত ঘটতে পারে, সুতরাং অবিলম্বে স্কুলটির বিল্ডিং গ্রান্ট পায় এবং যাতে সুব্যবস্থা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে জানাচ্ছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পর্যটনের মানচিত্রে যাতে তমলুকের নাম অন্তর্ভূক্ত করা হয় সেই বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি। অতীতের ঐতিহ্যবাহী এই তমলুকের নাম ছিল তাম্রলিপ্ত, তমলিপ্তি, দামলিপ্ত, কোথাও বা বিষ্ণুগৃহ ইত্যাদি এইসব নাম দেওয়া হয়েছিল। বর্তমানে তারই নাম তমলুক বলে খ্যাত। তমলুককে যাতে পর্যটনের একটা বিশেষ স্থান হিসাবে গণ্য করা হয় সেই অনুরোধ আমি রাখছি। তমলুককে যাতে ট্যুরিস্টের একটা বিশেষ স্পট হিসাবে গণ্য করা হয় সেই আবেদন আমি রাখছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি অনেকবার স্বাস্থ্যমন্ত্রীকে বলেছি। আমার এলাকা জলপাইগুড়ি এবং কুচবিহারে গত ৪ সপ্তাহ ধরে ২৩ জন মানুষ ম্যালেরিয়ায় মারা গেছে। আমাদের কাছে যে রিপোর্ট আছে তাতে বলছি যে, প্রায় ১৫ হাজার মানুষ এই রোগে আক্রান্ত। হাসপাতালে কোনও জায়গা হচ্ছে না। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি অবিলম্বে যাতে স্বাস্থ্য সচিব মেডিক্যাল টিম নিয়ে ওখানে যান। ওখানে মেডিক্যাল টিম পাঠানোর ব্যবস্থা করা হোক। ব্লাড যে হাসপাতালে টেস্ট করা হচ্ছে তার রিপোর্ট আসছে অনেকদিন পরে। সুতরাং অবিলম্বে ওখানে স্বাস্থ্য সচিব মেডিক্যাল টিম নিয়ে যান এই অনুরোধ আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী রণজিৎ পাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় গ্রন্থাগার দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার মোহনপুর ব্লকে সাউটিয়া গ্রামীণ পাঠাগার পরিচালন কমিটি ঐ পাঠাগারের নির্বাচন করার জন্য সিদ্ধান্ত গ্রহণ করে এবং করে নির্বাচন প্রক্রিয়া শুরুর পরেপরেই কোনও এক অজ্ঞাত কারণে ঐ কমিটি ভেঙে দিয়ে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগের নির্দেশ যায়। ঐ পাঠাগারে যদিও সেই অ্যাডমিনিস্ট্রেটর এখনও চার্জ গ্রহণ করেনি। কিন্তু এই নিয়ে ঐ এলাকায় বিরাট একটা বিক্ষোভ জনমানসে ধুমায়িত হয়েছে। গণতন্ত্রের স্বার্থে, জনগণের স্বার্থে ঐ অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগকে উইথড্র করা হোক এবং ঐ পরিচালন কমিটিকে দিয়ে যে নির্বাচন প্রক্রিয়া শুরু হয়েছিল সেই নির্বাচন যাতে হয় তার ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি বারুইপুরের বি. ডি. ও.-কে নতুন চার্জ হ্যান্ড-ওভার করা হয়েছে। কিন্তু পঞ্চায়েত সমিতির যিনি সেক্রেটারির দায়িত্ব পালন করেন সেই দায়িত্ব তাদের দেওয়া হচ্ছে না। ফলে ১০ দিন হয়ে গেল ১ লক্ষ টাকার হিসাব মিলছে না। পঞ্চায়েত সমিতি এই হিসাব মেলাতে না পারার জন্য বি.ডি.ও চার্জ হ্যান্ড-ওভার করছেন না। স্যার, এটা গুরুতর অভিযোগ। আমি গতকাল বি. ডি. ও.-এর সঙ্গে সাক্ষাৎ করেছি। তিনি বলেছিল, যতক্ষণ না হিসাব মিলছে ততদিন দায়িত্ব গ্রহণ করব না। আমার মনে হয়, এ বিষয়ে অবিলম্বে পঞ্চায়েত মন্ত্রীর হস্তক্ষেপ গ্রহণ করা দরকার।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে জনস্বার্থের তাগিদে আমি একটা বিশেষ ঘটনার উল্লেখ করতে চাই। হাওড়া থেকে, কোলাঘাট পর্যন্ত যে ন্যাশনাল হাইওয়ে আছে সেটা খুবই বিজি হাইওয়ে। হাজার হাজার ট্রাক প্রতিনিয়ত ঐ রাস্তা দিয়ে যাতায়াত করে। একটা দৃশ্য দৈনিক দেখা যায় যে, কোনও পুলিশ পেট্রোল না থাকার জন্য প্রতিনিয়ত দু-তিনটে ওয়েল ট্যাংকার বা ট্রাকের দুর্ঘটনাজনিত কারণে রাস্তা বন্ধ হয়ে যায়। ঘন্টার পর ঘণ্টা যানবাহন আটকে পড়ে থাকে। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে বিনীতভাবে অনুরোধ করব এই ইমপর্টেন্ট হাইওয়েতে পুলিশ পেট্রোলের মাধ্যমে যান নিয়ন্ত্রণ যাতে করা হয় তার প্রতি দৃষ্টি দিন।

**শ্রী মনোরঞ্জন নাথ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, পূর্বস্থলীর কড়েয়া গ্রামে গ্রামীণ ক্ষেত-মজুর ন্যায্য দাবি-দাওয়া নিয়ে, সরকার নির্দিষ্ট মজুরির দাবি নিয়ে অর্থাৎ ২৪ টাকা এবং ২ কে. জি. চালের দাবি নিয়ে আন্দোলন করছিল গত ১২ই জুলাই তারিখে। কিন্তু কংগ্রেস আশ্রিত জোতদাররা ঐ আন্দোলনের উপর গুলি চালায় এবং যদিও কেউ হতাহত হয়নি কিন্তু ঐ আন্দোলনকে বাঞ্চাল করে দেবার চক্রান্ত করা হয়। স্বাভাবিকভাবেই ক্ষেত-মজুররা ডেপুটেশন ইত্যাদি দিয়ে প্রতিবাদ করে। জোতদারদের বন্দুক সিজ করে নেওয়া হয়। পরের দিন কংগ্রেস(ই) নেতৃত্বে ২০।২৫ জন জোতদার বি. ডি. ও অফিসে গিয়ে অফিস ভাঙচুর করে এবং কর্মচারিদের গালিগালাজ করে। বি. ডি. ও.-কে পাওয়া যায়নি। এ বিষয়ে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঐ কংগ্রেসিদের শাস্তিরও দাবি আমি আপনার মাধ্যমে করছি।

**শ্রী বীরেন ঘোষ ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় মাধ্যমিক এবং উচ্চ-মাধ্যমিক মন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করছি। তেহট্ট-র ১ ও ২ নম্বর এবং করিমপুর ২ নম্বর ব্লকে যেসব গ্রামাঞ্চলে এখন ২২-টি দশম মানের স্কুল এবং ৪-টি ১১।১২ মানের স্কুল এবং একটা কলেজ আছে।

সমস্ত জায়গাতে ছাত্রদের যে প্রচণ্ড ভিড়, যেভাবে তারা পাশ করেছে, তাদের ভর্তির ক্ষেত্রে প্রচণ্ড সমস্যা দেখা দিচ্ছে। পরপর ২ বছর আমরা পঞ্চায়েত লেভেলে বসে সমস্ত সমস্যা মিটিয়েছি, এবারে উপায় নেই। সেইজন্য আমি সানুনয়ে আবেদন জানাচ্ছি ৩টি ব্লকে যাতে উচ্চমাধ্যমিক স্কুল হয় সেটা দেখবেন। এই জীবনের ফুল যেন মুকুলেই না ঝরে।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী ভদ্ধু মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সমাজকল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় বেশিরভাগ ব্লকে আই. সি. ডি. এস. প্রোজেক্ট হয়ে গেছে, কিন্তু দুর্ভাগ্যের বিষয় আমাদের বিধানসভা এলাকায় বড়বাজার ব্লকে আজ পর্যন্ত আই. সি. ডি. এস. প্রজেক্ট হয়নি। সেই বড়বাজার ব্লকটি হচ্ছে আদিবাসী অধ্যুষিত এলাকা, সেখানে আই. সি. ডি. এস. এলাকা হিসাবে সেটাকে চিহ্নিত করা হয়নি। খবর নিয়ে যা দেখেছি, পুরুলিয়ার সমস্ত ব্লক এই বছরের মধ্যে আই. সি. ডি. এস. হয়ে যাবে। আমি সেক্রেটারি, অ্যাডিশনাল ডাইরেক্টোরেট এদের সঙ্গে কথা বলেছি এবং সেখান থেকে জেনেছি যে বড়বাজার আই. সি. ডি. এস প্রোজেক্ট-এর মধ্যে পড়ছে না। এবং সেখানে এখন নাকি হচ্ছে না, টাকা-পয়সার অভাবে। আমি মন্ত্রীকে অনুরোধ করছি, অবিলম্বে যেন সেখানে আই. সি. ডি. এস. প্রকল্প চালু হয়।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি খবরের কাগজে ১১ই জুন সন্দেশখালিতে গণ ধোলাই-এ ৭ জন ডাকাতির মৃত্যু হয়েছে, পুলিশ প্রশাসন এটা খতিয়ে দেখছে। গত ১৬ তারিখে আর একটা খবর দেখলাম ৪০।৪২ জন মটর আরোহী কিছু লোককে তুলে নিয়ে বাজারের মধ্যে চক্কর মারলো। তারা সেখানে বলেছিল বাজার গুড়িয়ে দেব, ঐ এলাকাটি হচ্ছে বর্ডার এলাকা, ওখানে একটা ভীতির সঞ্চার সৃষ্টি হয়েছে। বাজারের দোকানপাট সব বন্ধ, কেউ ভয়ে খুলতে পারছে না, সাধারণ মানুষ কেনাবেচাও করতে পারছে না। অবিলম্বে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর নিকট দাবি করছি সেখানে নিরাপত্তার ব্যবস্থা করা হোক।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকার একটি গুরুত্বপূর্ণ রাস্তা সম্পর্কে। দেউলিহাট মীরবোদার রাস্তা দীর্ঘদিন ধরে সারানো হচ্ছে না। একটা অংশ সারানো হয়েছিল কিন্তু কয়েক বছর ধরে সেই রাস্তাটি পড়ে আছে, সারানো হচ্ছে না। দেউলিহাটের রাস্তায় হাঁটু সমান গর্ত হয়ে গেছে কোন সময়ে যান যাচ্ছে, কোন সময় যান বেরিয়ে যাচ্ছে, এই অবস্থায় রাস্তাটিকে সারানো দরকার।

**শ্রী মনোহর তিরকী ঃ** স্যার, চা-বাগান এলাকার শ্রমিক কর্মচারিদের করুণ অবস্থার কথা বলতে চাই। এখন পর্যন্ত চা-বাগান-এর শ্রমিক কর্মচারিরা গণবন্টন বিধি, মডিফাইড রেশন বিধির বাইরে। ওরা নিজেদের মাইনের একটা পার্ট হিসাবে চাল আর গম মালিকের কাছ থেকে পায়, অন্যান্য যে চিনি, কেরোসিন তেল তারা পায় না। ফলে ওরা নিজেদেরকে অন্য শ্রেণীর লোক বলে মনে করছে। চা-বাগান এর শ্রমিকরা ডিপ্রাইভ হচ্ছে, ওদের জনসংখ্যা ১৫ লক্ষ, কেরোসিন তেল যেটা দেয় সেটাও চা-বাগান শ্রমিকদের কম দেয়, চিনিও পাওয়া যাচ্ছে না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী সেচমন্ত্রী এবং ক্ষুদ্র সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। মালদা জেলার হরিশ্চন্দ্রপুর থানার ১ নম্বর পঞ্চায়েতের অধীন বরুই রশিদাবাদ

একটা বিরাট এলাকা গত কয়েকদিনের মধ্যে বর্ষণে জলমগ্ন হয়ে গেছে। প্রায় ৬ হাজার বিঘা জমি বৃষ্টির জলে তলিয়ে গিয়েছে।

কিছু সংখ্যক প্রভাবশালী ব্যক্তি খালগুলো বন্ধ করার ফলে এই অবস্থার সৃষ্টি হয়েছে। গত দুই বৎসর আগে এখানে নকশাল আক্রমণ হয়েছিল। আমি প্রত্যেকের দরজায় গিয়েছি, কোনও কাজ হয়নি। কেউ জায়গাটা পরিদর্শন পর্যন্ত করেনি। এ এলাকায় একজন লোক পাঠিয়ে এলাকাটি পরিদর্শনের ব্যবস্থা করা হোক।

## ZERO HOUR

**শ্রী আবদুল মান্নান ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মাননীয় সদস্য কমলেন্দুবাবু যে সমস্যাটার কথা বলেন, এটা সব জায়গার সমস্যা। মাধ্যমিকের ফল প্রকাশের পর ছাত্র-ছাত্রীদের ভর্তির ব্যাপারে একটা সমস্যা দেখা যায়। প্রতিবার আমরা হাউসে মেনশন করি, কিন্তু অবস্থা যা ছিল তাই আছে। আমি এই ব্যাপারে মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে একটা ব্যবস্থা গ্রহণ করা হোক, যাতে মাধ্যমিক পাশ করা ছাত্র-ছাত্রীরা এগারো ক্লাশে ভর্তি হতে পারে।

**শ্রী রণজিৎ পাত্র ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটা জরুরি বিষয়ে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন প্রতি বছর পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে বিরাট একটা সারের চাহিদা হয়। চাহিদা অনুপাতে সাপ্লাই হয় না, যেটুকু সাপ্লাই হয় সেটা সঠিক সময়ে হয়নি। যার ফলে অসাধু ব্যবসায়িরা কৃত্রিম উপায়ে চাহিদা সৃষ্টি করে যা খুশি দাম নেয় এবং সেই দামে কৃষকরা কিনতে বাধ্য হয়। বেনফেড যে সার বিক্রি করে তা মার্কেটিং সোসাইটিতে সময়মতো যায় না। এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য এবং সঠিক সময়ে চাষি যাতে প্রয়োজনমতো সার পায় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হুগলি জেলার কিছু পুলিশ কর্মচারির বে-আইনি কার্যকলাপ সম্বন্ধে সভার দৃষ্টি আকর্ষণ করছি। ভিখারি পাশোয়ান মামলার অভিযুক্ত একজন অ্যাডিশনাল এস. পি., এইচ. পি. সিং., আই. পি. এস., সেই ভদ্রলোক এখন বর্ধমানে পোস্টেড হয়ে গেছে। ভিখারি পাশোয়ান যখন নিখোঁজ হয় তখন তিনি সেখানে ছিলেন। গত সাতই জুলাই বার্ণপুরে গিয়ে দিনি আমাদের প্রধান বিচারপতির সঙ্গে দেখা করেছিলেন। এটা অত্যন্ত বে-আইনি কাজ। যখন তিনি অভিযুক্ত তখন তিনি বিচারপতির সঙ্গে দেখা করছে। শুধু তাই নয়, ভদ্রেশ্বর থানার কয়েকজন অফিসার, যে তিনজন সাথি আছে,—যাদের মধ্যে লক্ষ্মী পাশোয়ান আছে—তাদের গিয়ে ভয় দেখাচ্ছে। পুলিশ কর্মচারিরা এইসব বে-আইনি কাজ করছে। ভিখারি পাশোয়ান হত্যা এবং লোপাট করার এই ঘটনা তারা এইভাবে চাপা দিতে চান। এই যদি অবস্থা হয়, তাহলে দেশে বিচারের ব্যবস্থা কি করে থাকবে। আমি দোষি পুলিশ অফিসারদের শাস্তির দাবি করছি।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত সড়ক দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এর আগে আমি নরমে বলেছি, গরমে বলেছি,

চরমে বলেছি। নদীয়া জেলার উত্তরে এবং উত্তর পশ্চিমাংশে রাস্তাগুলির অবস্থা খুবই খারাপ। যুদ্ধকালীন তৎপরতায় সেখানে রাস্তা সারাই করার বন্দোবস্ত করা হোক। বেতাই থেকে করিমপুর সেখানে দুদিন বাস বন্ধ হয়ে গেছে।

[1-00 — 1-20 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সারা পশ্চিমবাংলায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কর্মিরা কংগ্রেস কর্মীদের উপর এবং গণতান্ত্রিক, শান্তিপ্রিয়, সুশৃংঙ্খল জনগণের উপর আক্রমণ করছে এবং নরমেধ যজ্ঞে মেতে উঠেছে, তাদের হাত এত লম্বা হয়েছে যে তারা আমাদের প্রদেশ কংগ্রেস সভাপতি এবং বিধানসভার সদস্য শ্রী সোমেন মিত্রের বাড়িতে আক্রমণ করে এবং গাড়িতে বোমা মারে। চারিদিকে যখন এই পরিস্থিতি চলছে তখন মন্ত্রী শ্যামলবাবু বলছেন সোমেনবাবু বাড়িতে গুণ্ডা পোষেন।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রামনগর বিধানসভা কেন্দ্রে পিছাবনী এ. জি. হসপিটালটিতে ২৫টি বেড আছে কিন্তু দীর্ঘদিন ধরে এটি বন্ধ হয়ে আছে, সেখানে বিদ্যুতের আলো যাচ্ছে না। ঘর সারানোর কোনও ব্যবস্থা নেই, কাঁচা ঘরই আছে। ওখানে ডিপার্টমেন্ট থেকে লোক গিয়েছিল, ওখানে যেন প্রাইমারি হেলথ্ সেন্টার করা হয়। এই বিষয়টি দেখার জন্য আপনাকে অনুরোধ করছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বলতে চাই শ্যামনগর থেকে গড়চুমুক, শ্যামনগর থেকে শিবগঞ্জ এবং হোগলায় বাস চলাচল বন্ধ, মানুষ যাতায়াত করতে পারছে না। অনেকবার নানাভাবে অনুরোধ করেছি, আমি অনুরোধ করছি অবিলম্বে এই রাস্তাগুলি সারানোর ব্যবস্থা করা হোক।

**শ্রী মনোহর তিরকি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ডুয়ার্স অঞ্চল জঙ্গল এবং পাহাড়ে ঘেরা। টেলিফোনের কোনও ভালো ব্যবস্থা নেই। নতুন টেলিফোনের জন্য অনেকে টাকা জমা দিয়েছে। নতুন একটি টেলিফোন এক্সচেঞ্জ বানানো হয়েছে কিন্তু একটি বজ্রপাত হলেই সব বন্ধ হয়ে যায়। আমি সরকারকে অনুরোধ করছি, এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে অবিলম্বে এর ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দক্ষিণ ২৪ পরগনা জেলা পরিষদে আজ পর্যন্ত ১৬ কোটি টাকা খরচ করেছে কিন্তু আজ পর্যন্ত তার অডিট হয়নি যে কত টাকা খরচ হয়েছে এবং জওহর রোজগার যোজনার টাকা পার্টির কাজে ব্যবহার করা হয়েছে। যোজনার টাকা নিয়ে সেখানে মেম্বার নয়, কেউ নয়, এই রকম লোক—তাদের নিয়ে সেই সমস্ত জায়গায় কাজ করছে। আমি অনুরোধ করছি অবিলম্বে সেখানে স্পেশ্যাল অডিটের ব্যবস্থা করা হোক এবং স্পেশ্যাল অডিটের মাধ্যমে ভিজিলেন্স বসানো হোক।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রীকে আবেদন করছি ১৮টি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক বিদ্যালয় করার জন্য তাকে ধন্যবাদ। এই যত মাধ্যমিক ছাত্র-ছাত্রী পাশ করছে সেই তুলনায় উচ্চমাধ্যমিক স্কুলের সংখ্যা "সিন্ধুতে বিন্দু সম", তাই মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আমার আবেদন এই বিষয়টি সমাধানের জন্য ন্যূনপক্ষে ৫০টি উচ্চমাধ্যমিক বিদ্যালয়-এর অনুমোদন দেওয়ার ব্যাপারে উদ্যোগ গ্রহণ করুন। শিক্ষায় অনগ্রসর ডুয়ার্সের বিবেকানন্দ কলেজ, শ্যামাপ্রসাদ হাইস্কুল, আলিপুর দুয়ার নিউ টাউন গার্লস্ স্কুল, লতাবাড়ি হাইস্কুলগুলিতে উচ্চমাধ্যমিক পড়ানোর সুযোগ দিন।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বেলগাছিয়ার কিস্মং হেলথ সেন্টার ৬টা বেড নিয়ে কংগ্রেস আমলে চালু হয়েছিল কিন্তু দুঃখের বিষয় সেই ৬টি বেড বামফ্রন্টের আমলে বন্ধ হয়ে গিয়েছে। সেখানে এখন আর রোগি ভর্তি হয় না। কোন রকমে সেখানে শুধু আউটডোরটা চলছিল। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর এ বিষয় দৃষ্টি আকর্ষণ করাতে তিনি নিজে অর্ডার দিয়েছিলেন অবিলম্বে ৬টি বেড চালু করার জন্য, সি. এম. ও. এইচ এ ব্যাপারে অর্ডার পেয়েছেন, কাজও কিছু এগুচ্ছিল কিন্তু এখনও পর্যন্ত সেখানে বেডগুলি চালু হয়নি। উপরন্তু সেখানে ডাক্তার নেই। অবিলম্বে যাতে সেখানে ডাক্তার দেওয়া হয় এবং বেডগুলি চালু হয় তার ব্যবস্থা করার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উগ্রপন্থী দমনের নামে তিলজলাতে শিখ দম্পতি হত্যার ঘটনা নিয়ে সুপ্রিম কোর্টে যে মামলা চলছে সেটা আপনি জানেন। সেখানে সি. বি. আই. তদন্ত হয়েছে এবং প্রমাণ হয়েছে যে পুলিশ কর্মীরা দোষী। সুপ্রিম কোর্ট বলেছেন যেভাবে পাঞ্জাবের [* * *] সরকার অভিযুক্ত পুলিশ অফিসারদের সমস্ত ব্যয়ভার বহন করেছেন, দেখছেন তার জন্য তারা ব্যথিত। এখানে কংগ্রেসের মাননীয় সদস্যদের বলব, আপনারা পাঞ্জাবের বিয়ন্ত সিং সরকারকে বলুন যেন তারা দোষী পুলিশ অফিসারদের আশ্রয় না দেন।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বিয়ন্ত সিং-এর নামটা বাদ যাবে।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, রাজ্য সরকার স্থির করেছেন যে নেতাজীর স্ট্যাচু বসানো হবে কেন্দ্রীয় সংসদে। কিন্তু দুঃখের বিষয় স্যার, যিনি স্ট্যাচু তৈরি করবেন তিনি ২।। মাস ধরে বসে আছেন নেতাজির কি ড্রেস হবে তা জানার জন্য—আই. এন.-এর ড্রেস, না, ধুতি পাঞ্জাবি। সি. পি. এম. চাইছে ধুতি, পাঞ্জাবি, ফরোয়ার্ড ব্লক চাইছে আই. এন. এ.-র ড্রেস এ ব্যাপারে ২।। মাস ধরে সরকার সিদ্ধান্ত নিতে পারছেন না। প্রধানমন্ত্রীর কাছে ফাইল পাঠানো হয়েছে। স্যার, এমনই অবস্থা যে পশ্চিমবঙ্গ সরকার ২।। মাস ধরে সিদ্ধান্ত

Note : * Expunged as ordered by the Chair.

নিতে পারছেন না যে নেতাজীর স্ট্যাচুর কী ড্রেস হবে। এ ব্যাপারে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ের প্রতি অত্যন্ত দুঃখের সঙ্গে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকষণ করছি। আমরা জানি বামফ্রন্টের আমলে জনগণের কল্যাণে অনেক ভাল ভাল কাজ হয়েছে। কলকাতার পরিবহন ব্যবস্থার অনেক উন্নতি হয়েছে—মেট্রো রেল হয়েছে, কলকাতায় বাসের সংখ্যা বেড়েছে কিন্তু দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে পরিবহন মন্ত্রী ট্যাক্সিওয়ালাদের কিছু করতে পারছেন না। ওদের অত্যাচার প্রতিদিন বাড়ছে। কয়েকদিন আগে বিধানসভার গেটের সামনে বেশ কয়েকজন সার্জেন্টের সামনে তিনজন ট্যাক্সিওয়ালাকে হাত দেখানো সত্ত্বেও তারা চলে গেল। বিধানসভার আবাস মাননীয় পরিবহন মন্ত্রীর এদিকে দৃষ্টি আকর্ষণ করে বলছি, তিনি এ ব্যাপারে কিছু একটা করুন।

(মিঃ ডেপুটি স্পিকার পরবর্তী বক্তার নাম ডাকায় এই সময় মাইক বন্ধ হইয়া যায়।)

[1-20 — 2-0 p.m.] (Including adjournment)

**শ্রী শক্তি বল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ ঘটনা এই সভার সামনে উপস্থিত করছি এবং আপনার মাধ্যমে কেন্দ্রীয় অসামরিক পরিবহন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। প্রত্যেকদিন দমদম বিমান বন্দরে বাংলাদেশের বিমান আসে ছয়খানা। বাংলাদেশের হ্যান্ডলিং এজেন্ট হচ্ছে এয়ার ইন্ডিয়া। এটা কেন্দ্রীয় নেতারা একটু নজর দিন, এটা নিত্যকার ঘটনা। যারা বিদেশ থেকে আসেন, আমার এক ভাইঝি গত পরশু এসেছে—যে বিমানে যাত্রীরা আসে সেই বিমানে তাদের মালপত্র আসে না, অন্য বিমানে আসে। ফলে নিত্য যাত্রীরা হয়রান হচ্ছে, মাল পেতে দেরি হচ্ছে, মাল খোয়া যাচ্ছে। বাংলাদেশের কেন্দ্রীয় এজেন্ট হচ্ছে এয়ার ইন্ডিয়া, তারা কোনও দায়িত্ব নেয় না, যার ফলে সেখানে মাল খোয়া যায়। এই বিষয়টির প্রতি নজর দেবার জন্য আপনার মাধ্যমে হাউসকে জানাচ্ছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় বন দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি আমাদের দেশের যে নিম গাছ, যা ভেষজ গুনে সমৃদ্ধ, এই নিম পাতা থেকে বিদেশে কীটনাশক ওষুধ তৈরি হচ্ছে। গ্রামেগঞ্জে যে সব নিম গাছ রয়েছে সেইগুলো আসবাব পত্র তৈরির জন্য কেটে কেটে ফেলা হচ্ছে, এছাড়া বন সৃজনের জন্য যে সমস্ত গাছের চারা বিতরণ করা হয় তার মধ্যে নিম গাছের চারা থাকে না, থাকলেও সংখ্যায় অত্যন্ত কম। সেই জন্য আমি অনুরোধ করছি যাতে এই নিম গাছ কেটে ফেলা না হয় এবং নিম চারা বিতরণের যেন একটা প্রকল্প গ্রহণ করা হয়।

(At this stage the House was adjourned till 2 p.m.)

[2-00 — 2-10 p.m.] (After recess)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand Nos. 69 and 72

**Mr. Deputy Speaker :** We will take both the Demand Nos. 69 and 72 for discussion. There are 79 cut motions to Demand no. 69. All the cut motions are in order and taken as moved. There is no cut motion to Demand No. 72.

**Shri Subrata Mukherjee, Shri Saugata Roy :** Sir I beg to move that the amount of the demand be reduced to Re. 1/-.

**Shri Sailaja Kumar Das, Shri Prabir Kumar Banerjee, Shri Abdul Mannan, Shri Subrata Mukherjee :** Sir I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় বিদ্যুৎ মন্ত্রী ডঃ শঙ্করকুমার সেন মহাশয় আজকে ৬৯ এবং ৭২ দাবির অধীন বিদ্যুৎ বিভাগের ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য যে প্রস্তাব এখানে উপস্থাপিত করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে-সমস্ত কাট মোশন এখানে উত্থাপিত হয়েছে সেগুলোকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। স্যার, প্রথমেই আমি মাননীয় মন্ত্রী ডঃ শঙ্করকুমার সেন মহাশয়কে বুদ্ধদেববাবুর ভাষায় চোরেদের মন্ত্রিসভার সদস্য হিসাবে উল্লেখ করছি। এটা আমার ভাষা নয়, বুদ্ধদেব-বাবুর ভাষায় উনি চোরদের ক্যাবিনেটের মন্ত্রী। আমি তাকে চোর বলতে চাই না। ব্যক্তিগতভাবে তিনি সৎ হলেও তারই মন্ত্রিত্বকালে বিদ্যুৎ দপ্তরকে সি. ই. এস. সি. কর্তৃপক্ষ, আর. পি. গোয়েঙ্কা এবং তার পুত্র সঞ্জীব গোয়েঙ্কা কিভাবে লুটেপুটে খাচ্ছে তা এখানে উল্লেখ করতে চাই। প্রকৃতপক্ষে বিদ্যুৎ দপ্তর মন্ত্রী চালাচ্ছেন না—বিশেষ করে সি. ই. এস. সি. কর্তৃপক্ষের যেখানে যেখানে হাত আছে সেখানে সেখানে আর. পি. গোয়েঙ্কারা লুটেপুটে খাচ্ছেন। মন্ত্রীর তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেবার কোনও অধিকার নেই, কোনও ক্ষমতা নেই। আমি প্রথমে আমার জেলার একটা ঘটনা উল্লেখ করে এই প্রসঙ্গে আমার বক্তব্য শুরু করছি। মন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতির ৭ পাতায় বলাগড় তাপ বিদ্যুৎ কেন্দ্রের কথা বলা হয়েছে। বলা হয়েছে, 'সি. ই. এস. সি. লিমিটেড, বলাগড় পাওয়ার কোম্পানি লিমিটেড নামে একটি নতুন কোম্পানি স্থাপন করেছে।" এরা নাকি প্রথম পর্যায়ে ৫০০ মেগাওয়াট করে দুটো ইউনিটে ১,০০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করবে। এর জন্য সেখানে ২,৩০০ কোটি টাকা খরচ হবে। বিরাট অঙ্কের টাকা খরচ হবে। কিন্তু আমরা জানি বলাগড় তাপ বিদ্যুৎ কোম্পানি নিয়ে যদি অনুসন্ধান করা হয় তাহলে অনেক কেলেঙ্কারিই প্রকাশিত হয়ে পড়বে। আমরা ইতিপূর্বে অনেক কেলেঙ্কারির কথা শুনেছি, অনেক অভিযোগ শুনেছি এবং সেসব নিয়ে ভারতবর্ষ তোলপাড় হয়েছে। কিন্তু বলাগড় পাওয়ার কোম্পানি লিমিটেড নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় যদি একটু তদন্ত করে দেখেন তাহলে বুঝতে পারবেন যে, তাদের কাজকর্মের মধ্যে দিয়ে কত বড় কেলেঙ্কারি, কত কোটি টাকার দুর্নীতি, চুরি

ইত্যাদি হচ্ছে। উনি লিখেছেন—সি. ই.-র কাছ থেকে নীতিগত ছাড়পত্র পাওয়া গিয়েছে। সেটা পাওয়ার ক্ষেত্রে পার্লামেন্টের স্ট্যান্ডিং কমিটির নিয়ম মানা হয়েছে কিনা তা যদি মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের বলেন তাহলে আমরা উপকৃত হব। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন—আমাকে উল্লেখ না করলেও চলবে—উনি যদি উত্তর বলেন যে, পার্লামেন্টারি স্ট্যান্ডিং কমিটির রেকমেন্ডেশনে আছে যে, "Before the schemes are submitted to the GEA, the project of the company is required to be published and the salient features of the project in the official Gazette of the state concerned and in the local newspapers along with the notice that licensee and other persons may take representation within a period of two months." ২ মাসের মধ্যে সমস্ত সংবাদপত্রে বিজ্ঞাপন দিয়ে কোনও অবজেকশন আছে কিনা তা জানানোর দরকার ছিল। বলাগড় যে পাওয়ার কোম্পানি, তার স্ট্যান্ডিং কমিটির রেকমেন্ডেশন অনুযায়ী কোনও অ্যাডভার্টাইজ করেছেন কিনা এবং সমস্ত কাগজপত্র ঠিকমতো জমা দিয়েছিলেন কিনা এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় যদি জানান তাহলে উপকৃত হব। এই বছর অর্থাৎ ১৯৯৫ সালের ৩০ মে আপনার দপ্তরকে নিয়ে ডঃ অসীমকুমার দাশগুপ্তের (ফিনান্স মিনিস্টার) ঘরে যে সভা হল সেই সভায় ঐ সংস্থার—সি. ই. এস. সি.-র বলাগড়ে যেটা হচ্ছে তার কর্ণধার শ্রী সঞ্জীব গোয়েঙ্কা এলেন। মাননীয় মন্ত্রী মহাশয় নিজে সেখানে উপস্থিত ছিলেন। উনি লন্ডন থেকে এসে মন্ত্রীর ঘরে (ডঃ অসীম দাশগুপ্তের ঘরে) মিটিং করলেন। এই সংস্থার কাজকর্মের ব্যাপারে তাপ বিদ্যুৎ দপ্তর থেকে, সরকার থেকে, ২৮ দফা আপত্তি সেখানে তোলা হয়েছে। এই যে ২৮ দফা অভিযোগ তোলা হয়েছে সেই সম্পর্কে সঞ্জীব গোয়েঙ্কা বলে গেলেন ১ সপ্তাহের মধ্যে জবাব দেবেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি অস্বীকার করতে পারেন যে, গত ৩০ মে সভা হয়নি? যদি হয়ে থাকে তাহলে কি আপত্তি রাজ্য সরকার করেছিলেন? কি আপত্তি অর্থদপ্তর করেছিলেন? সেই আপত্তির পরিপ্রেক্ষিতে সি. ই. এস. সি. কর্তৃপক্ষ কি জবাব দিয়েছেন সেটা হাউসে জানান। আজকে এই সংস্থার সঙ্গে রোলস বোর্ফসের সঙ্গে একটা এগ্রিমেন্ট হয়েছে। সেই এগ্রিমেন্টের ব্যাপারে রাজ্য সরকার ওয়াকিবহাল আছেন কিনা? রাজ্য সরকারকে এড়িয়ে গিয়ে যে এগ্রিমেন্ট করলেন সেটা তারা কিভাবে করলেন? এখানে কোটি-কোটি টাকার লেনদেন হয়েছে। এ ব্যাপারে কে প্রেসার দিয়েছে? কোন নেতার পুত্র প্রেসার দিয়েছেন সেটা দয়া করে জানান। কোল-ইন্ডিয়ার ক্যাপটিভ কোল মাইন্স থেকে কয়লা নিচ্ছেন। সেই কয়লার নেওয়ার জন্য সরাসরি আপনার দপ্তর নিল না কেন? একজনকে দিয়ে—আমি শুনেছি, কুলটি থেকে একজন বিজয়, কি উজ্জ্বল উপাধ্যায় তার থ্রু দিয়ে নিচ্ছেন এবং এতে আর একজন মন্ত্রীর পুত্র জড়িত আছেন। তাদের মাধমে আপনার দপ্তর কয়লা নিচ্ছেন। কেন ডায়রেক্ট নিতে পারলেন না? কোল ইন্ডিয়ার কয়লা নেবার জন্য কেন এখানে দালাল নিয়ে এলেন? একটু আগে এখানে একজন মন্ত্রী মহাশয় সেন্ট্রাল গভর্নমেন্টকে দালাল বলে বললেন মুনাফা লুটছে। অথচ কোল ইন্ডিয়ার কোল মাইন্স থেকে আপনি যে কয়লা নেবেন সেই কয়লার ব্যাপারে আপনি নিজে চুক্তি না করে কেন সেখানে ১ জন মিঃ উপাধ্যায় এবং আর একজন মন্ত্রীর ছেলেকে এই ব্যাপারে মিডিয়া [illegible] নিযুক্ত করলেন? আমি জানি, আপনার বলার ক্ষমতা নেই। কারণ মন্ত্রীর পুত্র

ব্যবসার সঙ্গে জড়িত, সেই জন্য জয়েন্ট ভেঞ্চারে নিয়ে এলেন। **(এ ভয়েস ঃ কার পুত্র?)** জ্যোতি বসুর পুত্র চন্দন বসু। এইভাবে মিডিয়ার মাধ্যমে তাপ বিদ্যুৎ দপ্তরকে কোল ইন্ডিয়ার কয়লা নিতে হচ্ছে। এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কোনও হস্তক্ষেপ করছেন না। মাননীয় মন্ত্রী মহাশয় ব্যক্তিগত ভাবে যাই হোন না কেন, এদের বিরুদ্ধে কথা বলার ক্ষমতা নেই। আজকে বলাগড় তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য প্রায় ৩ হাজার একর জমি নেওয়া হয়েছে। এই ৩ হাজার একর জমির মধ্যে হাজার একর খাস জমি—মাননীয় মন্ত্রী মহাশয় বলুন—কি শর্তে সি. ই. এস. সি.-র গোয়েঙ্কা গোষ্ঠীকে দেওয়া হয়েছে? সেখানে পাট্টা জমিও দিয়ে দেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি মহাশয় যদি এখানে থাকতেন তাহলে উনি নিশ্চয়ই বলতেন, পাট্টা জমি কোনওদিনও হস্তান্তর করা যায় না। পাট্টা জমি হস্তান্তর করা যায় যদি পাট্টার জমির মালিক অর্থাৎ যাকে পাট্টা দেওয়া হয়েছে, সেই পাট্টার জমির মালিককে সম-পরিমাণ জমি দেওয়া হয় বা সম পরিমাণ ক্ষতিপূরণ দিতে হবে।

[2-10 — 2-20 p.m.]

না জানিয়ে আপনি গোয়েঙ্কারদের স্বার্থে তাদের দিয়ে দিলেন। আজকে কি শর্তে খাস জমি দেওয়া হয়েছে সেটা সরকারের কাছে জানতে চাই, এগুলি সরকারি জমি। সরকারের জমি আর একটা সরকারি দপ্তর নিতে গেলে অনেক আপত্তি আছে, দিতে চায় না কিন্তু এখানে খাস জমিগুলি দিয়ে দেওয়া হল—গোয়েঙ্কা গোষ্ঠীর স্বার্থ রক্ষার জন্য। আমি মন্ত্রী মহোদয়ের কাছে অনুরোধ করছি যে, বলাগড়ে যে তাপবিদ্যুৎ কেন্দ্র তৈরি হোক সেটা আমরা চাই। কিন্তু সি. ই. এস. সি. কর্তৃপক্ষ এই তাপ বিদ্যুৎ কেন্দ্র নিয়ে দুর্নীতির আশ্রয় নিয়েছে। আপনার দেওয়া সমস্ত কাগজ পত্র হাউসে জানান। আমার স্পেসিফিক কতগুলি প্রশ্ন যে এই সঞ্জীব গোয়েঙ্কা গোষ্ঠীর তাপবিদ্যুৎ কেন্দ্র নিয়ে ২৮ দফা আপত্তি ছিল কোথায়? যদি আপত্তি থাকে তবে অর্থ দপ্তর এবং বিদ্যুৎ দপ্তর তার পরিপ্রেক্ষিতে গত ৩০শে মে কোনও সভা করেছে কিনা। যদি সভা হয়ে থাকে তাহলে সেই সভায় কি প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল এবং সেই প্রতিশ্রুতি পালিত হয়েছে কিনা এবং সি. ই. এস. সি. কর্তৃপক্ষের সঙ্গে রোলস রয়েজ এর কোনও এগ্রিমেন্ট হয়েছে কিনা—এগুলো আপনি হাউসকে জানান। আমার দৃঢ় বিশ্বাস যদি একটা পরিষদীয় কমিটি তৈরি করে ওই তাপবিদ্যুৎ কেন্দ্রে তদন্তের ব্যবস্থা করা হয় এবং বিদ্যুৎমন্ত্রী আপনি নিজে যদি দায়িত্ব নিয়ে ওই তদন্তের ব্যবস্থা করেন তা হলে দেখবেন যে, সেখানে কোটি কোটি টাকার লেনদেন হয়েছে এবং অনেক মহারথি, রথিদের পুত্র সেখানে জড়িত আছেন। এই ব্যাপারে বলার সাহস আপনার নেই। তাই আপনি এই প্রশ্ন এড়িয়ে যাবেন। এর উপর যে সমস্ত হোয়াইট পেপার আছে সেগুলি সাধারণ মানুষকে জানাবার ব্যবস্থা করুন। আজকে স্যার আমরা কার রাজত্বে চলছি? এটা কি সি. ই. এস. সি. কর্তৃপক্ষের রাজত্ব, গোয়েঙ্কার রাজত্ব, জ্যোতিবাবুর রাজত্ব? সি. ই. এস. সি. কর্তৃপক্ষ যা খুশি তাই করছে এবং তা আমাদের মেনে নিতে হবে?। গোয়েঙ্কারা নেওয়ার পরে কলকাতা শহরে যেখানে সি. ই. এস. সি.-র এলাকা, স্যার উনি একজন ইঞ্জিনিয়ার, উনি এই ব্যাপারে অভিজ্ঞ—উনি জানেন যে, সমস্ত ওল্ড কপার কেবল তুলে নেওয়া হল এবং এর বদলে এশিয়ান কেবলস বসানো হচ্ছে—যেহেতু তার মালিক গোয়েঙ্কা নিজে। সমস্ত কস্টলি কভারড কেবল বসানো হচ্ছে। এই ব্যাপারে সি. ই. এস. সি. কর্তৃপক্ষের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে

পারছেন না। এর কারণ হচ্ছে, অনেক রথী, মহারথীরা এতে জড়িত। ডবলু বি. এস. ই. বি. বিধাননগরে প্রফিট করছে। সেখানেও সি. ই. এস. সি. নিয়ে নিচ্ছে। সেখানে আটকাবার ব্যবস্থা করতে পারছেন না। সি. ই. এস. সি. কর্তৃপক্ষ আর পি. গোয়েঙ্কার স্বার্থরক্ষা করছেন। যদি এই ভাবে চলেন তাহলে আপনার বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী থাকার দরকার কি? বাজেট ভাষণ দেওয়ার দরকার কি? আর. পি. গোয়েঙ্কাকে আই. বি. সি. অ্যাডভাইসার করেছেন, বিদ্যুৎ দপ্তরের দায়িত্ব ওকেই দিয়ে দিতে পারেন। এতে আপনার থাকার দরকার কি আছে? কিছুদিন আগে সি. ই. এস. সি. কর্তৃপক্ষ ফুয়েল চার্জ বসিয়েছিল। সেটা আপনি জানলেন না। আমরা সংবাদপত্রে বললাম, বিদ্যুৎমন্ত্রী জানলেন না। না জানিয়ে ফুয়েল চার্জ নিলেন। সারচার্জ নিলেন। পরবর্তীকালে এই সারচার্জ ফেরত দেওয়ার কথা। কিন্তু আজও মানুষকে সারচার্জ ফেরত দেওয়া হয়নি। এখানে অনেক শাসকদলের এম. এল. এ. সেদিন হাউসে প্রশ্ন করেছিলেন এই সার চার্জের ব্যাপারে। মন্ত্রী মহাশয় নিজেও উত্তর দিয়েছিলেন। আজকে আমরা দেখতে পাচ্ছি যে, সি. ই. এস. সি. কর্তৃপক্ষ ক্ষতি করছে, আর আমাদের তার খেসারত দিতে হচ্ছে। কোরাপশন কিভাবে বিদ্যুৎ দপ্তরে গেড়ে বসেছে এস. ই. বি. বা স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডে। এখানে মন্ত্রী মহাশয়ের কর্তৃত্ব নেই এরকম ঠুঁটো জগন্নাথ মন্ত্রী খুব কম আছে। মন্ত্রীর কাজ করার ইচ্ছে আছে, কিন্তু করতে পারছেন না। মন্ত্রী নিজে করাপটেড তা বলছি না। মন্ত্রী একটা চক্রের মধ্যে পড়ে গেছেন, ঘ্যাচাকলের মধ্যে পড়ে গেছেন, একটা চক্রান্তের মধ্যে আছেন। সেখানে এগুলো করতে পারেন না, করবেন কি করে? সি. ই. এস. সি. তো গোয়েঙ্কা চালাচ্ছে, সুকুমার পাল চালাচ্ছে কোলাঘাট বিদ্যুৎকেন্দ্র। সেখানে তাদের বাইরে ওনার করার কোনও ক্ষমতা নেই। কিছু করতে পারছেন না, একটা অসহনীয় অবস্থার মধ্যে রয়েছেন। সুকুমার পাল সিটুর ওয়ার্কস মেন ইউনিয়নের জেনারেল সেক্রেটারি, কেদার মুখার্জি কে. টি. পি. পি.-র। এই অসহনীয় অবস্থার মধ্যে রয়েছে, ভিনডিক্টিভ ওয়েতে অ্যাডমিনিস্ট্রেশন চলছে। আমরা জানি সরকারি চাকরি করতে গেলে, সরকারি সংস্থার চাকরি করতে হলে ট্রান্সফার হয়। কিন্তু এখানে অপ্রয়োজনীয় ট্রান্সফার হচ্ছে। কিন্তু এখানে যখন-তখন ট্রান্সফার করা হচ্ছে। এই জুলাই মাসে এখানে ট্রান্সফার করা হয়েছে। এই সময় ট্রান্সফার করা হলে ছেলেমেয়েদের পড়াশোনার অসুবিধা হয়। ১৬১০ জনকে বদলি করেছেন তার মধ্যে মেজর পোরশন হচ্ছে আই. এন. টি. ইউ. সি.-র লোক। এটা কাকতালীয় ব্যাপার কিনা জানি না, তবে দেখা যাচ্ছে বেছে বেছে আই. এন. টি. ইউ. সি.-র লোকেদের বেশি বদলি করা হচ্ছে। সুকুমার পালের নির্দেশে সব ট্রান্সফার হচ্ছে। মন্ত্রী বা সরকারি অফিসারদের কথা শোনা হচ্ছে না। দেড় লাখ টাকার টি. এ. বিল দিচ্ছেন। ভিনডিক্টিভ অ্যাটিচুড বদলি করছেন। আই. এন. টি. ইউ. সি.-র যারা ওয়ার্কস মেন ইউনিয়নের সঙ্গে জড়িত হচ্ছে না তাদের বিরুদ্ধে বদলি করছেন, এস. ই. বি.-তে করাপশন চলছে। সেখানে অনেক ক্ষেত্রে কর্মচারিরা যারা সরকারের বিরুদ্ধে অনেক কিছু ধরিয়ে দিয়েছেন, আপনারা সেগুলোর কিছু ব্যবস্থা করতে পারছেন না। এস. ই. বি.-তে কমপিউটার চালু করতে গিয়ে এইচ. সি. সি. এল. কোম্পানি থেকে ১৪ কোটি টাকা দিয়ে কম্পিউটার কেনা হল, ব্যাকলগ বের করার জন্য, কিন্তু কম্পিউটার কেনার জন্য কোনওরকম টেন্ডার ডাকা হল না। আপনারা শেয়ার কেলেঙ্কারি, বোফর্স কলেঙ্কারির কথা বলেন, কিন্তু আপনারা সরকারে ক্ষমতায় থেকে টেন্ডার না ডেকে কমপিউটার কিনলেন এইচ. সি. সি. এল. কোম্পানি থেকে কিন্তু সেটা অকেজ হয়ে

গেল, ব্যাকলগ বের করা গেল না। আপনারা করাপশনকে প্রশ্রয় দিচ্ছেন। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের ব্যাপারে অনেক দাবি করেছেন—যে গ্রামীণ বৈদ্যুতিকরণ আপনি অনেক বাড়িয়ে দিয়েছেন, আমি দুটো তথ্য দিচ্ছি, একটা হচ্ছে—১৯৯১-৯২-তে আমাদের পশ্চিমবঙ্গে গ্রামীণ বৈদ্যুতিককরণ কতটা এর মধ্যে এসেছে, ইলেক্ট্রিফায়েড হয়েছে পারসেন্টেজ দেখা যাচ্ছে ৭৩.৭ পারসেন্ট। আপনারা অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা দেন, কিন্তু দেখা যাচ্ছে অন্ধ্রপ্রদেশে ১৯৯১-৯২-তে ১০০ পারসেন্ট গ্রামীণ বৈদ্যুতিককরণ হয়েছে, অসমে ৯২.২ পারসেন্ট, গুজরাটে ১০০ পারসেন্ট, হরিযানায় ১০০ পারসেন্ট, মধ্যপ্রদেশে ৯০.৪ পারসেন্ট, পাঞ্জাবে ১০০ পারসেন্ট, তামিলনাড়ুতে ৯৯.৯ পারসেন্ট গ্রামীণ বৈদ্যুতিককরণ হয়েছে, সেখানে পশ্চিমবঙ্গে গ্রামীণ বৈদ্যুতিককরণ হয়েছে ৭৩.৭ পারসেন্ট। অন্যান্য রাজ্যে গ্রামীণ বৈদ্যুতিকিকরণ এগিয়ে গেছে, আমরা আশা করেছিলাম ১৯৯১-৯২-তে আমাদের রাজ্যকে আপনি আরও এগিয়ে নিয়ে যাবেন, কিন্তু ১৯৯২ এর মার্চের মধ্যেও তা করতে পারেননি। যে অবস্থা রয়েছে তার যে সামান্য উন্নতি হয়েছে বলে দেখছি ৩১শে অক্টোবর, ১৯৯৩-তে সোর্স-ইন্ডিয়া ইকোনমিক ইয়ার বুক। তাতে আমরা দেখতে পাচ্ছি আমাদের এখানে ইলেক্ট্রিফায়েড হয়েছে ৭৫ পারসেন্ট গ্রামের কাছাকাছি। আমাদের এখানে ২৮ হাজার ২০টি গ্রাম থেকে মাত্র ২৮,৫৪৬টি গ্রামে বিদ্যুতায়ন হয়েছে, মাত্র ৫৪৬টি গ্রাম বেড়েছে এই কয়েক বছরে। অর্থাৎ আমাদের এখানে ৩৮ হাজার ২৪টি গ্রাম আছে তার মধ্যে ৭৫ পারসেন্ট গ্রামে ইলেক্ট্রিফায়েড হয়েছে, বাকি ২৫ পারসেন্ট গ্রামে হয়নি। রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনে অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্য এগোতে পারেনি, পেছিয়ে পড়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন যে পাওয়ার জেনারেশনে উনি অনেক এগিয়ে রয়েছেন, গ্রামীণ বৈদ্যুতিকরণ অনেক হয়েছে। মন্ত্রী মহাশয় দাবি করেন বিদ্যুতের উৎপাদন বাড়াতে পেরেছেন। এখানে অনেক গ্রাম থেকে আসা বিধায়ক আছেন। তারা জানেন গ্রামে যদি বিদ্যুৎ একবার চলে যায় তাহলে এক সপ্তাহের আগে আর আসে না। তাহলে আপনার ডিস্ট্রিবিউশন সিস্টেমটা কি? আপনি ট্রান্সমিটার কি রকম বসিয়েছেন? গ্রামে তো দেখা যায় আপনি লো ভোল্টেজে বিদ্যুৎ দিচ্ছেন। নানা জায়গায় ট্রান্সফরমার চেঞ্জ করে নানা জায়গায় সাব স্টেশন করেছেন। যে সমস্ত ইলেক্ট্রিফায়েড ভিলেজ আছে সেখানে দেখা যায় যে এত লো ভোল্টেজ যে একটা পাম্প চলে না, অনেক জায়গায় বিদ্যুতের আলোতে পড়াশোনা করা যায় না। গ্রামীণ বৈদ্যুতিকরণ এই অবস্থার মধ্যে রয়েছে। ফল্স্ বিলের ব্যাপারে আপনি কিছু করতে পারেননি। আপনি বলেছিলেন পঞ্চায়েত আদায় করবে কিন্তু এই ব্যাপারে এখনও কিছু হয়নি। নানা রকম ভোগ বিল সি. ই. এস. সি. করছে, এস. ই. বি.-র থেকে ফল্স্ বিল আসছে। ইলেক্ট্রিক বিল আসার কোনও ধারাবাহিকতা নেই। মানুষ অফিসে গিয়ে কোনও বিচার পাচ্ছে না। মানুষের শুধু হয়রানি হচ্ছে। আপনি সেই সিস্টেমের কোনও পরিবর্তন করতে পারেননি। সি. ই. এস. সি. কর্তৃপক্ষ লাইন দিতে গিয়ে তাদের খেয়ালখুশিমতো কাজ করছে। আপনি বলেছিলেন আপনার দৃষ্টির মধ্যে আনলে খেয়াল খুশিমতো কাজ করছে। আপনি বলেছিলেন আপনার দৃষ্টির মধ্যে আনলে ব্যবস্থা নেব। প্রায়ই ক্ষেত্রে দেখা যায় কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। প্রত্যেকে তো আর এম. এল. এ. বা মন্ত্রী কাছে যেতে পারবে না, সেই কারণে তারা কোনও প্রোটেকশন পাচ্ছে না। তারা বিদ্যুৎ কানেকশনের ব্যাপারে নানা অজুহাত তোলে। আর একটা জিনিস করা হয়েছে যাতে ক্ষুদ্র ক্ষুদ্র শিল্পগুলি বন্ধ হয়ে যায়। আগে যে কোনও মটোরের ক্ষেত্রে যে

বিদ্যুতের বিল উঠত সেটাই দিতে হত। পরবর্তীকালে দেখা গেল পার হর্স পাওয়ার ৫০ টাকা করে দিতে হবে। কোনও জায়গায় ১০টির নিচে মোটর নেই, তাহলে তাকে দিতে হচ্ছে ৫০০ টাকা। কুটির শিল্পের উপর নির্ভরশীল মানুষদের হয়রানি বাড়ালেন। বিদ্যুৎ দপ্তর থেকে আর একটা অতিরিক্ত কর তাদের উপর চাপিয়ে দিলেন। কোনও কিছু বিদ্যুৎ না খরচ করলেও তাকে ৫০০ টাকা দিতে হবে। এবারে আমি বিদ্যুৎ চুরির ব্যাপারে আসছি। কিছু কিছু জায়গায় বিদ্যুৎ চুরি হচ্ছে। সেখানে দেখতে পাচ্ছি শাসক দলের লোকের বেশির ভাগ ক্ষেত্রে বিদ্যুৎ চুরির সঙ্গে জড়িত আছে। পুলিশ ব্যবস্থা নিতে গিয়ে বাধা পেয়ে চলে আসছে। দেখা যায় যেগুলি ধরা হয় সেইগুলি শাসক দলের আশ্রয়ে না থাকার জন্য তাদের ধরা হচ্ছে। পঞ্চায়েতের প্রধান, সি. পি. এম-এর বহু পঞ্চায়েত প্রধান জনগণকে উৎসাহ দেয় বিদ্যুৎ চুরির জন্য। বলে বিদ্যুৎ চুরি কর কিছু বলবে না, পুলিশ এলে বাধা দেব। আমরা বিদ্যুৎ চুরির ব্যাপারে বাধা দিতে গেলে বলে তোমাদের আসতে হবে না তোমাদের কিছু করতে হবে না, আমরা দেখছি। আপনারা উৎসাহ দিয়েছেন, নিরুৎসাহ করতে পারেননি। এই বিদ্যুৎ চুরির অতিরিক্ত বোঝা সাধারণ মানুষের উপর চাপিয়ে দেওয়া হচ্ছে। একটা জিনিস লক্ষ্য করছি। রিসেন্টলি মিউনিসিপ্যালিটির নির্বাচন হয়েছে।

পঞ্চায়েতের ক্ষেত্রে দেখা গেছে, অনেক এস. ই. বি. কর্মচারিরা পঞ্চায়েতে দাঁড়িয়ে ছিলেন এবং যারা বিরোধী রাজনৈতিক দলের তাদের প্রায়ই ট্রান্সফার করে দিয়েছিলেন। মার্জিনাল ওয়ার্ড যেখানে আছে, ধরুন ৯টা আমাদের, ৮টা আপনাদের, আমাদের প্রধান যাতে রয়েছে, সেখানে হয়ত আমাদের একটা এস. ই. বি.-র লোক আছে, তাকে ট্রান্সফার করে দিলেন। কর্পোরেশন ইলেকশনে দেখলাম, তরুণ দত্ত এরকম একটা সার্কুলার দিয়ে দিলেন যে, এস. ই. বি.-র লোক দাঁড়াতে পারবে না। কিন্তু দেখলাম সি. পি. এম.-এর লোক দাঁড়াচ্ছে। আপনাকে একটা স্পষ্ট উদাহরণ দিচ্ছি, চন্দননগর ২০ নং ওয়ার্ডে এস. ই. বি. কর্মচারী। একটা পরিষ্কার গাইড লাইন দিয়ে বলুন এস. ই. বি. কর্মচারিরা দাঁড়াতে পারবেন কিনা, যাতে মানুষ বুঝতে পারে। না হলে দেখা যাচ্ছে সি. পি. এম.-এর লোকগুলো অনুমোদন পাচ্ছে আর কংগ্রেসি লোক হলে পাচ্ছে না।

আগেই বললাম আজকে সি. ই. এস. সি. কর্তৃপক্ষ কি করছে। গোয়েঙ্কা তো এখন পাক্কা মার্কসবাদি বিপ্লবী হয়ে গেছে। কর্পোরেশন নির্বাচনের দিনে, আপনার দৃষ্টি আকযর্ণ করা হয়েছে—কাউন্টিংয়ের সময় বিভিন্ন জায়গায় লোডশেডিং করে দেওয়া হ'ল চক্রান্ত করে। আমাদের বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন এবং সভাপতি সোমেন মিত্র প্রেস কনফারেন্স ডেকেছিলেন, সেই সময় যাতে লোডশেডিং না হয়, সেই জন্য চিফ ইলেকশন কমিশনারের মাধ্যমে অনুরোধ করেছিলেন সেই সময়ও লোডশেডিং হ'ল। আজকে সি. ই. এস. সি. কর্তৃপক্ষ এই কাজ করছে, তাহলে ডেভেলপমেন্ট কতদূর করবেন?

আজকে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র নিয়ে বললেন। এই নিয়ে অনেক জল ঘোলা হয়েছে। রক্ত দিয়ে গড়ব, এও শুনেছিলাম। রক্ত বেচে বক্রেশ্বর তৈরি করা গেল না, মানুষ সেই ভাঁওতা ধরে ফেলল। শেষে জাপানি সংস্থা ও. ই. সি. এফ.-কে দায়িত্ব দিতে হ'ল। এই বাজেট ভাষণের কপি দিয়েছেন। জ্যোতিবাবুর বিদেশ সফরের সময় সংবাদপত্রে অনেক কিছু

বলা হয়েছে, আজকে সি. এম. এস. এড়িয়ে যাচ্ছে, বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র থেকে সরে যাচ্ছে। এটা নিয়ে পশ্চিমবাংলার মানুষের মনে একটা আশা জেগেছিল, যখন এটা গড়ার কথা হয়ছিল। এত দিনে ঘরে ঘরে বিদ্যুৎ পৌঁছে যাওয়ার কথা। আজও সেটা হয়নি। সি. এম. এস.-এর বর্তমান ভূমিকা কি, এবং কি অবস্থায় আছে, সেটা জানান। অনেক কমরেড বলেছিল, পার্টির নেতা বলেছিল শ্রমদান করে, মাটি কেটে বক্রেশ্বর তৈরি করব। তারা বাসে চড়ে এজন্য বক্রেশ্বর গিয়েছিলেন। কিন্তু আজও পারলেন না তৈরি করতে। শেষ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের সাহায্য নিতে হ'ল, জাপানি সংস্থা ও. ই. সি. এফ.-কে দায়িত্ব দিতে হ'ল, মনমোহন সিংয়ের কাছে টাকা চাইতে হ'ল বক্রেশ্বর বিদ্যুৎকেন্দ্র করার জন্য।

মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ করব, তিনি দয়া করে জানান বক্রেশ্বর বর্তমানে কি পর্যায়ে আছে, জ্যোতিবাবুর বিদেশ সফরের পর কি অবস্থা। আমার বক্তব্য শেষ করার আগে আবারও অনুরোধ করব বলাগড় তাপ-বিদ্যুৎ কেন্দ্র নিয়ে একটা পূর্ণাঙ্গ তদন্তের ব্যবস্থা হোক। স্পেসিফিক প্রশ্ন করার আগে দিন—সি. ই. এস. সি.-কে বলাগড় বিদ্যুৎ কেন্দ্রের কর্তৃপক্ষরা তাদের কাজের ব্যাপারে কোনও আপত্তি করেছিলেন কি না, আপনার দপ্তর কোনও আপত্তি করেছিল কি না? যদি করে থাকে, তাহলে ৩০শে মে অর্থমন্ত্রীর ঘরে আলোচনা হয়েছিল কি না, যদি হয়ে থাকে জানান। সঞ্জীব গোয়েঙ্কা কোনও প্রতিশ্রুতি দিয়েছিল কি না এবং দিয়ে থাকলে কতটুকু? এক সপ্তাহের মধ্যে জবাব দিন। রোলস রয়েস কোম্পানির সঙ্গে কোনও চুক্তি করেছেন কি না এবং চুক্তি হয়ে থাকলে কী চুক্তি হয়েছে। সি. ই. এস. সি. যে কয়লাটা ব্যবহার করবে, সেটা কাদের মাধ্যমে আসবে? ক্যাপটিভ কোল মাইনস-এর মাধ্যমে আসবে, না সরাসরি কোল ইন্ডিয়ার মাধ্যমে?

যদি তা না হয় তাহলে সেই ক্যাপটিভ কোল মাইন-এর উপাধ্যক্ষ কে আছেন, এগুলো আপনি দয়া করে একটু বলুন? বলাগড় তাপবিদ্যুৎ কেন্দ্রের ব্যাপারে একটা শ্বেতপত্র বার করুন। আমরা প্রমাণ করব যে এই বলাগড়ের সঙ্গে কয়েক কোটি টাকা জড়িত আছে এবং তাতে এই সরকারের রথি মহারথিরা অনেকেই জড়িত আছেন। আপনার যদি সাহস থাকে তাহলে এটা করুন। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎমন্ত্রী ডঃ শঙ্কর সেন যে ব্যয় বরাদ্দের মঞ্জুরির দাবি উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং বিরোধীদের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি বিষয় উল্লেখ করতে চাই। এতক্ষণ বিরোধী পক্ষের একজন বক্তা যে দুর্নীতির কথা এখানে উত্থাপন করলেন তা ওদের পক্ষেই সম্ভব। কেননা, প্রধানমন্ত্রী থেকে শুরু করে চুনোপুঁটি পর্যন্ত কংগ্রেসি নেতা যারা দুর্নীতির কর্দম গায়ে মেখে আছে, তাদের পক্ষেই বামপন্থীদের দিকে এই ঢিল ছোঁড়া সম্ভব। কাঁচের ঘরে থেকে তারা অন্যের দিকে ঢিল ছুঁড়ছেন। তাদের যেন মনে থাকে যে হর্ষদ মেহেতা ব্রিফ কেসে করে ঐ দলের প্রধানমন্ত্রীর কাছে কোটি টাকা দিয়ে এসেছিলেন। সুতরাং তাদের মুখে দুর্নীতির কথা শোভা পায় না। এই রাজ্যে বিগতদিনের যে কংগ্রেস সরকার ছিলেন, তারা গত ৩০ বছরে

বিদ্যুৎ সম্পর্কে কি ব্যবস্থা করেছিলেন? তাদেরই পাপের ফল আজকে পশ্চিমবঙ্গ ভোগ করছে। তাদের কোনও পরিকল্পনার ছাপ ছিল না। তারা বিদ্যুতের সাময়িক উৎপাদন এবং বন্টন ছাড়া সুপরিকল্পিত ভাবে ভবিষ্যতে বিদ্যুতের চাহিদা অনুযায়ী বিদ্যুৎ উৎপাদন করার জন্য কোনও প্রচেষ্টা করেননি। তৎকালীন কংগ্রেস সরকারের কোনও পরিকল্পনা ছিল না। তার ফলে আমরা দেখতে পেয়েছি, যে উৎপাদন হত এবং যে বন্টন হত তা বিচ্ছিন্নভাবে হত। তারফলে গোটা পশ্চিমবঙ্গে ষাটের দশক থেকে নতুন একটা ইংরাজি শব্দ—লোডশেডিং-এর সঙ্গে গ্রামের মানুষ ধাতস্থ হয়েছিলেন। গ্রামের নিরক্ষর মানুষও এই শব্দের সঙ্গে ধাতস্থ হয়েছিলেন। এই লোডশেডিংয়ের জন্ম দিয়েছিলেন প্রাক্তন কংগ্রেস সরকার এই পশ্চিমবঙ্গে। ওদের এটা জেনে রাখা ভাল। সুতরাং সেই পরিস্থিতিতে, যখন ১৯৭২-৭৭ সালে রিগিং ও সন্ত্রাসের মধ্যে দিয়ে একটা সরকার এল—সিদ্ধার্থশঙ্কর রায়ের সরকার, তারা কী করেছিলেন? তারা বিদ্যুতের টাকা অন্য খাতে ব্যয় করেছিলেন এবং বিদ্যুৎ দপ্তরকে অচল করে দেবার জন্য ১৭ হাজার কর্মচারী, কংগ্রেসের সোনার টুকরো মস্তানদের ঢুকিয়ে দিয়ে গেলেন। আজকে তারই জের আমরা বিদ্যুৎ দপ্তরে লক্ষ্য করছি। আমরা দেখেছি যে কংগ্রেস আমলে ব্যাপক লোডশেডিং গোটা রাজ্যকে গ্রাস করেছিল। গ্রামীণ বৈদ্যুতিকরণের বহু হাজার টাকা বৈদ্যুতিকরণে খরচ না করে অন্যখাতে ব্যয় কর হয়েছিল। কিছু মৌজা বা কিছু গ্রামে বিদ্যুতের খুঁটি পুঁতে দিয়ে, তার বা বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা না করে তা ফেলে রেখে গিয়েছিল। আমাদের আমলে এসে সেটা করতে হচ্ছে।

তাছাড়া আপনাদের সোনার টুকর ছেলেরা ওই খুঁটিগুলো চুরি করে বাড়িয়ে নিয়ে গেছে। বিদ্যুতের প্রয়োজনীয় অতিরিক্ত জিনিসপত্র কংগ্রেসি আমলের ছেলেরা চুরি করে বিদ্যুৎ ব্যবস্থাটাকে ভেঙ্গে দিয়ে গিয়েছিল। তারপরে বামফ্রন্ট সরকার আসার পরে বিদ্যুতের স্যাবোটেজগুলো বন্ধ করার ব্যবস্থা করেছেন। গত ১৮ বছরে বামফ্রন্ট সরকার সুপরিকল্পিতভাবে বিদ্যুতের অগ্রগতি ঘটিয়েছে। তারফলে আমরা দেখতে পাচ্ছি যে, লোডশেডিং শব্দটি প্রায় আজকে অপ্রচলিত হয়ে যাচ্ছে। আজকে মানুষ লোডশেডিং থেকে মুক্ত হয়েছে। আজকে হয়ত কিছু ফল্ট থাকতে পারে যেমন টেকনিকাল ফল্ট ইত্যাদি, তাতে হয়ত কোথাও না কোথাও বিদ্যুৎ না আসতে পারে কিন্তু লোডশেডিং এই শব্দটির থেকে পশ্চিমবঙ্গের মানুষ আজকে মুক্ত হয়েছে। গোটা ভারতবর্ষের মধ্যে একটা রাজ্যেও আপনারা দেখাতে পারবেন না যেখানে লোডশেডিং নেই। উত্তরপ্রদেশের গাজিয়াবাদে যান, যেখানে শিল্পায়নের বন্যা বয়ে যাচ্ছে, সেখানে ঘন্টায় পর ঘন্টা লোডশেডিং। মধ্যপ্রদেশে যান, তামিলনাড়ুতে যান, সেখানে দেখবেন ঘন্টার পর ঘন্টা লোডশেডিং। এমন কি খোদ দিল্লিতে গিয়েও দেখেছি সেখানেও লোডশেডিং হচ্ছে। বর্তমানে বিভিন্ন কমিটির মাধ্যমে সদস্যদের বিভিন্ন রাজ্য ঘোরার সুযোগ হয়েছে এবং এইসব দৃষ্টান্ত তারা নিশ্চয় দেখেছেন। কিন্তু আমরা গর্বের সঙ্গে বলতে পারি যে, পশ্চিমবঙ্গে শিল্পায়নের ক্ষেত্রে সুপরিকল্পিতভাবে বিদ্যুৎ উৎপাদন হচ্ছে। যখন আমরা শিল্পায়নের জন্য বিরাটভাবে বিদ্যুতের উৎপাদন বাড়াতে চাইছি তখন কেন্দ্রীয় সরকার তাতে বাধা দেবার চেষ্টা করছেন। রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন সম্পর্কে আমার পূর্ববর্তী বক্তা বললেন যে এখানে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কম হচ্ছে। আজকে ওরাই বলুন না কে কাদের জন্য রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন-এ বাধা পাচ্ছে বা কম হচ্ছে। তার কারণ আমরা জানি যে, রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশনের নর্মস ঠিক

করেছে সেই নর্মস অনুসারে আমাদের যদি লোন নিতে হয়, অর্থাৎ রাজ্য সরকারকে যদি লোন নিতে হয় তাহলে কনজিউমার্স পারচেজ ক্যাপাসিটি সাফিসিয়েন্ট দেখাতে হবে তবেই আমরা লোন পাব এবং তাতে আমাদের আগামী ১০ বছরের মধ্যে শতকরা ১৪.৫ পারসেন্ট সুদে প্রিন্সিপ্যালটা ফেরত দিতে হবে। এই কন্ডিশনেই আমরা লোন নিতে পারব। এই ধরনের নর্মস থাকার ফলে গ্রামের সাধারণ মানুষের হাতের বাইরে বিদ্যুৎ চলে যাচ্ছে। বিদ্যুৎ তো হচ্ছেই না, এমন কি এই টাকা জোগাবার ক্ষমতাও রাজ্য সরকারের নেই। সুতরাং গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে একটা বিরাট বাধা এই কেন্দ্রীয় সরকার সৃষ্টি করেছেন। রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের সাথে সাথে সাবস্টেশন তৈরি করার দরকার এবং ট্রান্সফর্মার ক্যাপাসিটি বাড়ানোর দরকার। ডব্লিউ. বি. এস. ই. বি. আর. ই. সি.-র কাছে লোন করছে এবং লোন ৭ বছরের মধ্যে শোধ দিতে হবে। ৭ বছরে শতকরা ১৪.৫ পারসেন্ট হারে সুদ দিতে হবে। মজার কথা শুনুন এই রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশন জাপানের কাছ থেকে শতকরা আড়াই টাকা সুদে ৩০ বছরের জন্য ঋণ নিচ্ছে। সুতরাং যেখানে কেন্দ্রীয় সরকারের আর. ই. সি. জাপানের কাছে থেকে শতকরা আড়াই টাকা সুদে ঋণ নিচ্ছে বছরের জন্য, তারাই কিনা আমাদের ক্ষেত্রে শতকরা ১৪.৫ পারসেন্ট হারে ঋণের সুদ নিচ্ছে। এতো দেখছি কাবুলিওয়ালাদের মতো অবস্থা। এরা তো এইভাবে রাজ্যটাকে শোষণ করতে চলেছে। ঐ সুদখোরের দল তারা ওখানে বসে আছেন। আজকে পশ্চিমবাংলায় গ্রামীণ বৈদ্যুতিকরণ হতে পারছে না তার কারণ কেন্দ্রের অসহযোগিতা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা আরও প্রকট হয়েছে ভারত সরকারের প্রাইভেটে নতুন বিদ্যুৎকেন্দ্র তৈরি করার ব্যাপারে। আমার পূর্ববর্তী বক্তা এখানে গোয়েঙ্কা গোয়েঙ্কা করে চিৎকার করে গেলেন। কিন্তু ওরাই আজকে দেশকে প্রাইভেটাইজেশন, পুঁজিবাদী, বৃহৎ পুঁজিবাদী, মাল্টি ন্যাশনাল কর্পোরেশন-এর কাছে সমস্ত দেশের স্বাধীনতা, সার্বভৌমত্ব বিপন্ন করে তুলেছেন। কেন্দ্রীয় সরকার আজকে এখানে ব্যক্তি মালিকানার কথা বলছেন। তারা কি করছেন? ১৯৫১ সালে প্যানিকগ্রস্ত হয়ে ভারত সরকার বিদ্যুৎ নীতি গ্রহণ করেছিল। কি করেছিল? বিদেশি বিশেষত, ইউ. এস. এ.-এর বিভিন্ন সংস্থার সঙ্গে ৭-টা এগ্রিমেন্ট করেছিল এবং তার ফলে আমরা দেখতে পাচ্ছি যেগুলোতে বিদ্যুৎ-এর উৎপাদন মূল্য হবে পার ইউনিটে ২ টাকা ১০ পয়সা থেকে ৩ টাকা এবং গ্রামে গ্রাহকদের কাছে তা পৌঁছে দেওয়া হবে ৩ টাকা থেকে ৪ টাকা মূল্যে। এই ভাবে রাজ্য সরকারগুলোকে বিদ্যুৎ-এর দাম বাড়াতে বাধ্য করল। মন্ত্রীর কাছে আপনারা জবাব চাইলেন। মন্ত্রী কি ্বাব দেবে আপনারা আগে জবাব দিন। কারণ আজকে আপনার আসামীর কাঠ-গড়ায় রয়েছেন। আমাদের রাজ্য সরকার এখান যে বিদ্যুৎ এখানে দিচ্ছে তার পার ইউনিট কস্ট পড়ছে ১ টাকা ২০ পয়সা এবং কমার্শিয়ালে ইউনিট প্রতি ১ টাকা ৭০ পয়সা। সেখানে ৩ টাকা থেকে ৪ টাকা ইউনিট প্রতি বিক্রি করতে হবে। কেন্দ্রীয় সরকারের বিদ্যুৎ নীতির ফলে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ফলে অল্প-বিত্তের মানুষ যারা কৃষিক্ষেত্রে, ছোট কারখানার মালিক, ইত্যাদি প্রচন্ড ভাবে মার খাবে। সুখের কথা এই নীতি আন-চ্যালেঞ্জড থাকল না। শুধু পশ্চিমবাংলায় নয়, বামফ্রন্ট সরকার নয় এই নীতির নবমূল্যায়ন শুরু হয়েছে বিভিন্ন রাজ্যে। তা সে কংগ্রেস শাসিত রাজ্যও যেমন আছে কংগ্রেস বিরোধী রাজ্য সেখানেও আছে। তারা এই নীতিকে চ্যালেঞ্জ করছে। কেন্দ্রের বিদ্যুৎ নীতির বিরুদ্ধে আনব্রিডল লুঠপাঠের

বিরুদ্ধে তারা রুখে দাঁড়িয়েছেন এবং সেইখানেই আমাদের শক্তি। সুতরাং পশ্চিমবঙ্গ সরকারের যে বাজেটবরাদ্দ বেড়েছে সেটা ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশনকে মুখ্য জায়গায় রেখেই বেড়েছে। পাশাপাশি রাজ্যের বিদ্যুৎ পর্ষদের ফিনান্সিয়াল হেলথের অবস্থা ভাল না থাকা সত্ত্বেও রাজ্য সরকার ব্যবস্থা নিয়েছেন। বিভিন্ন ঋণ যেগুলো আমরা নিয়েছি সেগুলোকে শোধ করার ব্যবস্থা করা হচ্ছে। রাজ্য সরকার বিদ্যুৎ পর্যদের রেভিনিউ কালেকশনকে উন্নত করার চেষ্টা করছে। ১৯৫১ সালে ৫৫ কোটি টাকা ছিল কিন্তু এখন এটা বেড়ে ১০০ কোটি টাকায় দাঁড়িয়েছে। এর থেকে আমাদের বিদ্যুৎ দপ্তরের যে কর্মতৎপরতা সেটা আপনারা বুঝতে পারছেন। একটা ক্লোজ মনিটারিং করার ফলে এই রেভিনিউ কালেকশন বৃদ্ধি পেয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে আমি আপনার মাধ্যমে জানাতে চাই, বিদ্যুৎ এর ক্ষেত্রে আমি অপ্রচলিত শক্তি সম্পর্কে কিছু বলব না। আমাদের যিনি দ্বিতীয় বক্তা আছেন তিনি এটা নিয়ে বলবেন। আমি আপনাকে বলতে চাই, একটা তুলনামূলক ইনস্টল ক্যাপাসিটি অফ ইলেক্ট্রিসিটি ইন ওয়েস্ট বেঙ্গল ইনক্লুডিং, ডি. ভি. সি. এবং এন. টি. পি. সি.। '৮৫-'৮৬ সালে এটা ছিল ৩ হাজার ২৭৮ মেগাওয়াট। কিন্তু বর্তমানে '৯৪-৯৫ সালে এটা বেড়ে দাঁড়িয়েছে ৪ হাজার ৯৫৬ মেগাওয়াট। এর ফলে গ্রাহক সংখ্যারও বৃদ্ধি ঘটেছে। গ্রাহক বৃদ্ধির একটা তুলনামূলক ফিগার উপস্থাপন করছি। '৮৪-'৮৫ সালে নাম্বার অফ কনজিউমার ১৫ লক্ষ ৭৮ হাজার তিনশ, সেখানে '৯৩-'৯৪ সালে, দুই বছর আগের কথা বলছি, ৩১ লক্ষ, ৪১ হাজার ৫৬১। এটা ডাবল-এরও বেশি গ্রাহকের সংখ্যাটা বেড়েছে। রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন ইন ওয়েস্ট বেঙ্গল '৮৪-'৮৫ সালে নাম্বার অফ ভার্জিন মৌজা ইলেক্ট্রিফাইড ১৯ হাজার ২০১ এবং পারসেন্টেজ হচ্ছে ৫৪.৪৩ এবং নাম্বার অফ পাম্প সেট এনারজাইসড হয়েছিল সেটা হচ্ছে ৩৯ হাজার ৪৩১। সেটা ৯৩-৯৪ সালে নাম্বার অফ ভার্জিন মৌজা ইলেক্ট্রিফাইড ১৯ হাজার ২০১ থেকে বেড়ে ২৮ হাজার ৮০৬ হয়েছে পারসেন্টেজ ৫০.৪৩ যেটা ছিল সেটা বেড়ে ৭৫.৭৫ হয়ে যায় এবং নাম্বার অফ পাম্প সেট এনারজাইসড ছিল ৩৯ হাজার ৪৩১ সেখান থেকে বেড়ে দাঁড়িয়েছে ৯৬ হাজার ৯৮৮-তে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কুটির জ্যোতি এবং লোকদীপ প্রকল্প যেটা আমরা ১ বছরের হিসাব দেব অ্যাজ অন ৩১. ৩. ৯৪ পর্যন্ত ৫৩ হাহার ৪৯৫টি পরিবার এই কুটিরজ্যোতি ও লোকদীপ প্রকল্প পেয়েছে। সেখানে অ্যাজ অন ৩১শে ডিসেম্বর '৯৪ পর্যন্ত ৫৫ হাজার ২৬৪ টি ঘরে এটা দেওয়া হয়েছে। সর্বশেষে আমি কয়েকটি সাজেশন রাখতে চাই হুকিং ও ট্রাপিং এর ব্যাপারে। আমি দেখেছি কংগ্রেসের বহু ক্লাব শীতলা পুজার জন্য ট্র্যাপিং করেছে, তাদেরকে ধরা হয়েছে, আবার কংগ্রেসের লোকেরাই তাদেরকে ছাড়াবার ব্যবস্থা করেছে। তফসিলি জাতি অধ্যুষিত এলাকায় বিদ্যুতায়নের ব্যবস্থা করতে হবে। বিভিন্ন বিদ্যুৎ উৎপাদনকেন্দ্রে অ্যাসকন বেড়েই চলেছে, কেন্দ্রীয় সরকার যে কয়লা দিচ্ছে তাতে বিদ্যুৎ কেন্দ্রগুলি চালাতে অসুবিধা হচ্ছে, অনেক নিম্ন মানের কয়লা তারা দিচ্ছে। ফারাক্কায় অ্যাসকন হচ্ছে ফিফটি পারসেন্ট, ডি. পি. এল.-এর ফট্টি পারসেন্ট অ্যাসকন, এইগুলি দিয়ে কি করা যায় এবং এটা দিয়ে কোনও বাইপ্রোডাক্ট কিছু করতে পারবেন কিনা সেটা দেখবেন। এই কথা বলে এই বাজেটবরাদ্দকে সমর্থন করে এবং কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী শঙ্কর সেন মহাশয় যে ব্যয়-বরাদ্দ দাবি উপস্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখতে চাই। আমার বক্তব্যের আগে বিরোধী দলের একজন মাননীয় সদস্য এবং সরকার পক্ষের মাননীয় সদস্য বক্তব্য রেখেছেন। এটা খুবই স্বাভাবিক ব্যাপার যে আজকে আমাদের দেশের সামগ্রিক উন্নতির সাথে সাথে মানুষের ব্যবহারিক জীবনের উন্নতির প্রশ্নে বিদ্যুৎ মানুষের একটা বড় প্রয়োজনীয় জিনিস হিসাবে দাঁড়িয়েছে। সেই বিদ্যুৎ মানুষের কাছে পৌঁছে দেওয়ার ব্যবস্থা করে এবং ব্যবহার করার স্বার্থে এই ব্যবস্থাটাকে সঠিকভাবে গড়ে তুলতে আমাদের সরকার যে প্রচেষ্টা সেটা বলা দরকার। কারণ আমরা জানি, বিদ্যুতের মতো একটি গুরুত্বপূর্ণ দপ্তর কংগ্রেস আমলে যে বিশৃঙ্খল পরিস্থিতির মধ্যে ছিল, বামফ্রন্ট সরকার এসে সেই পরিস্থিতির উন্নতি করেছে। সমস্ত প্রশ্নের এমন একটা অব্যবস্থা ছিল, সেই অব্যবস্থাটাকে মাথার রেখে আমাদের সরকারকে কাজ শুরু করতে হয় এবং আমরা দেখছি আজকে বিদ্যুতের ক্ষেত্রে আমাদের রাজ্য সরকারের যে প্রচেষ্টা তাতে সেই অবস্থায় আমরা পৌঁছাতে পারিনি। পৌঁছানো সম্ভব ছিল না, কারণ এমন অবস্থা ছিল যে সেটাকে স্বাভাবিক অবস্থায় আনতে গিয়ে আমাদের একটা বিরাট ব্যয় করতে হয়েছে। বিদ্যুৎ দপ্তরের বাজেট সম্বন্ধে বক্তৃতা করতে গিয়ে বিরোধী দলের সদস্য দীর্ঘ বক্তৃতা করেছেন এবং কলকাতা পৌরসভার ভোট গণনার সময় কোথায় লোডশেডিং হল সেই ব্যাপারে বলেছেন। এই দপ্তরের অবস্থা সম্পর্কে বিরোধিতা করার মতো অবস্থা তাদের ছিল না। এই সরকার যে প্রচেষ্টা নিয়েছেন এবং সেই প্রচেষ্টা সম্বন্ধে যে পরিসংখ্যান মাননীয় সদস্য পদ্মনিধিবাবু দিয়েছেন আমি সেই পরিসংখ্যানের মধ্যে না গিয়ে, আমাদের যে প্রচেষ্টা, আমরা নিশ্চিতভাবে জানি মানুষ যেভাবে বিদ্যুৎ চাইছেন এবং যে পরিচালন ব্যবস্থা আছে, যে বন্টন ব্যবস্থা আছে, যে ব্যবস্থার মধ্যে দিয়ে আমরা মানুষকে সুযোগটা দিতে চাই সেখানে সমস্যা আছে। সারা রাজ্যের মানুষের কাছে, বিশেষ করে গ্রামীণ এলাকার মানুষের কাছে আশু সমস্যা হিসাবে দেখা দেয়। সেই সমস্যা মানুষকে বিভ্রান্ত করছে, ক্ষুব্ধ করছে। এই বিষয়গুলির প্রতি আমরা আরও যত্নবান হতে পারি এবং সমস্যাগুলো দূর করতে পারি, তবেই আমরা মানুষের কাছে বিদ্যুৎ পৌঁছাতে পারব। সে ক্ষেত্রে নিশ্চিতভাবে মাননীয় মন্ত্রী মহাশয় তার বক্তব্যের মধ্যে উল্লেখ করেছেন। বিদ্যুৎ বন্টন ব্যবস্থার মধ্যে একটা সমস্যা আছে, সেই জায়গা থেকে আমাদের বেরিয়ে আসতে হবে। এখনও সারা ভারতবর্ষের অনেক জায়গায় একটানা ৭২ ঘন্টা লোডশেডিং থাকে। আমাদের পশ্চিমবাংলার মানুষ লোডসেডিং সম্পর্কে খুব বেশি ওয়াকিবহাল ছিল, কিন্তু এখন যে তা একেবারে উঠে গেছে তা নয়। তবে আমরা দেখি সি. ই. এস. সি. এলাকা থেকে যেখানে স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড বিদ্যুৎ সরবরাহ করে সেখানে এই সমস্যা বেশি। এটা অনেক ক্ষেত্রে মেইনটেনেন্সের অভাবে হচ্ছে।

যখন কোনও কারণে বিদ্যুৎ লাইন বিঘ্নিত হয় বা কোনও সাব স্টেশন গন্ডগোল করে বা ট্রান্সফরমারে গন্ডগোল হয় সেই অবস্থা দীর্ঘমেয়াদী থেকে যায়। সরকার অর্থ খরচ করেন কিন্তু সাধারণ মানুষেরা মনে করেন এটা সরকারের অবহেলার জন্য হচ্ছে। সুতরাং স্বাভাবিক ভাবেই আমি একটি কথা বলতে চাই যে বিদ্যুৎ বন্টন ব্যবস্থার ক্ষেত্রে, বিদ্যুৎ সঞ্চালন করার

ক্ষেত্রে আমাদের আরও বেশি যত্নবান হওয়ার দরকার আছে। আমাদের যে পরিকাঠামো আছে তাকে সক্রিয়ভাবে ব্যবহার করে আমাদের মানুষের সমস্যাকে দূর করা দরকার। গ্রামীণ বিদ্যুতায়নের ক্ষেত্রে আমি নিশ্চিতভাবে এটা বলব যে আমাদের এখানে যে সরকারি তথ্য আছে, শুধু বিদ্যুৎ দপ্তরে বসে নয়, সারা পশ্চিমবঙ্গের জিলায় গিয়ে তার পর্যবেক্ষণ করেছেন এবং আমরা গ্রামীণ সভাকার জনপ্রতিনিধি, আমরা এই সমস্যায় খুবই জর্জরিত। আমাদের উত্তর দেবার মতো অবস্থা নেই। সরকারের নীতি ছিল একটা মৌজায় বিদ্যুৎ সরবরাহের ক্ষেত্রে তা হলে একটা মৌজা যদি ১০ কি.মি. হয় এবং সেখানে যদি ১ কি.মি. বিদ্যুৎ দেওয়া হয় তাহলে বলা হয় সেখানে বিদ্যুতায়ন হয়ে গেছে। পরবর্তীকালে আর সেখানে বিদ্যুৎ দেওয়া হয় না। রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন যখন কাজ করছে স্বাভাবিকভাবেই মানুষের চাহিদা, প্রয়োজন বেশি বেশি করে উঠছে। আমি এই বিষয়ে তথ্য দিতে চাই। আমার বিধানসভা কেন্দ্র পাঁচলায় একটি মৌজা আছে এবং সেখানে এই অসুবিধার সৃষ্টি হয়েছে। ১৯৭৭ সাল এই সময় কয়েকটি পোল দিয়ে একটি মৌজাকে ইলেক্ট্রিফায়েড মৌজা বলা হয়েছিল। জগৎবল্লভপুরের গোবিন্দপুর এই রকম কয়েকটি মৌজায় কয়েকটি খুঁটি পোঁতা হয়েছিল, সেখানে খুঁটি চুরি হয়েছে এবং তার পরবর্তীকাল সেখানে বিদ্যুৎ লাইন করে চেষ্টা করেও হয়নি। এখন মৌজায় ১২ হাজার মানুষ বাস করেন, এই থানা এলাকায় বর্ধিষ্ণু গ্রাম। মন্ত্রী মহাশয় হাওড়া জেলায় গিয়েছিলেন এবং মাননীয় মন্ত্রী মহাশয়কে এ ব্যাপারে আলোকপাত করেছিলাম, আমি এ বিষয়ে বলতে চাই যে এই বিষয়টাকে একটু দেখা দরকার। ঠিক একই ভাবে যখন রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের কাজ চলত, পরবর্তী কালে কাজগুলি বন্ধ হয়েছিল এবং যেখানে অনুমোদনে পেয়েও কাজগুলি হয়নি। গ্রামের বৈদ্যতিকরণের কাজটা যাতে তরান্বিত করতে পারি তার জন্য এ বিষয়টা দেখা দরকার। আমি পাঁচলার কথা উল্লেখ করতে চাই, এই এলাকায় ৩৩টি মৌজার মধ্যে ৩২টি মৌজায় বৈদ্যুতিকরণের জন্য অনুমোদন পেয়েছিল কিন্তু কাজ শুরু হয়েছিল ১৮টি মৌজায়। এই ১৮ টি মৌজার মধ্যে ৯টি মৌজায় কাজ শেষ হয়েছিল আর ৯টি মৌজার কাজ আংশিক হয়েছে। কিন্তু এই মুহূর্তে আমরা দেখছি এই বিষয়টা খুব গুরুত্ব দিয়ে দেখা দরকার। যখন আমরা দেখছি মালপত্রের অভাব এবং তার জন্য কাজ করা যাচ্ছে না। আমরা বিধানসভা নির্বাচনী এলাকার মধ্যে ২০০টি পোল খুঁজে বের করতে পারি যেখানে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের জন্য কন্ট্রাক্টররা তুলে নিয়ে গেছেন। এমন প্রয়োজনীয় জিনিসপত্র পড়ে পড়ে নষ্ট হয়ে যাচ্ছে। আপনার রুর‍্যাল বিদ্যুৎ দপ্তর কাজ করতে পারছেন না। কোনও জায়গায় জিনিসপত্রের অভাবে মানুষের প্রয়োজন মেটানো যাচ্ছে না। এই ভাবে যাতে জিনিসপত্র নষ্ট না হয় তার জন্য সরকারের দৃষ্টি দেওয়ার দরকার।

আমরা দেখছি পোল না থাকার জন্য চালু লাইন কাজ করতে পারছে না অথচ রাস্তার পাশে পোল পড়ে পড়ে নষ্ট হচ্ছে। এতে আমাদের সরকারের বিরুদ্ধে জনমত চলে যাচ্ছে। কাজেই এ ব্যাপারে দপ্তরের আরও বেশি দায়িত্ব নিয়ে কাজ করা দরকার ও আরও সজাগ থাকা দরকার। এর পর আমি বিদ্যুৎ চুরি—হুকিং, ট্যাপিং-এর প্রশ্নে আসছি। এটা একটা মারাত্মক প্রশ্ন। গ্রামাঞ্চলেই যে শুধু এই সমস্যা রয়েছে তা মনে করার কারণ নেই। এই প্রসঙ্গে যেটা আমি বলতে চাই, আমরা দেখছি গ্রাহকের সংখ্যা ভীষণভাবে বাড়ছে। একটা

লোক যে ৫ ইঞ্চি দেওয়াল দিয়ে একটা ঘর বানাচ্ছে সেও সঙ্গে সঙ্গে বিদ্যুতের সংযোগ চাইছে। এই প্রয়োজনটা মেটানোর জন্য এক্ষেত্রে ব্যবস্থাটা সরলিকরণ করা দরকার। একবার শুনলাম যে দপ্তর থেকে বলা হচ্ছে মিটার দেওয়া যাচ্ছে না, মিটার কিনে দিলে কানেকশন দেওয়া যাবে আবার পরবর্তীকালে তার পরিবর্তন ঘটে গেল। কিছুদিনের জন্য এইভাবে পরিকল্পনা না নিয়ে যাতে যিনি বিদ্যুৎসংযোগ চাইছেন তাকে একটা মিনিমাম সময়ের মধ্যে বিদ্যুতের সংযোগ চাইছেন তাকে একটা মিনিমাম সময়ের মধ্যে বিদ্যুতের সংযোগ দেওয়া যায় তার ব্যবস্থা করা দরকার। কারণ অনেকে বলেন, আমরা টাকা জমা দিয়ে রেখেছি, বিদ্যুতের সংযোগ দেওয়া হচ্ছে না তাই আমরা হুকিং করে বিদ্যুৎ নিচ্ছি। আবার এমনিতেও অনেকে হুকিং করে বিদ্যুৎ নিচ্ছে। এই সমস্যাটার প্রতি বিশেষ ভাবে দৃষ্টি দেওয়া দরকার। কারণ এর ফলে একদিকে যেমন সরকারের রেভিনিউ-এর ক্ষতি হচ্ছে অপর দিকে বিদ্যুৎ সংযোগ ব্যবস্থারও ক্ষতি হচ্ছে। কাজেই এ বিষয়ে খুবই সতর্ক হওয়া দরকার। আমি মনে করি এই হুকিং, ট্যাপিং বন্ধ করার জন্য পঞ্চায়েতও বিধায়কদেরও বিশেষভাবে ভূমিকা নেওয়া দরকার। অনেকে হয়ত ভাবতে পারেন যে এ সম্পর্কে বললে ভোট কমে যাবে কিন্তু আমি তাদের বলব, না, তা নয়, কারণ যারা পয়সা দিয়ে বিদ্যুৎ নিচ্ছেন তারা এই হুকিং-এর জন্য লোডশেডিং-এর খপ্পরে পড়ার জন্য তারাও ক্ষুব্ধ হচ্ছেন। কাজেই এ বিষয়ে পঞ্চায়েত ও বিধায়কদের বিশেষভাবে ভূমিকা নেওয়া দরকার। একথা আমরা জোরের সঙ্গেই বলতে পারি যে বামফ্রন্ট সরকারের কল্যাণে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত ব্যবস্থা সাফল্য অর্জন করেছে কাজেই দলীয়ভাবে পঞ্চায়েতগুলিকে নির্দেশ দিয়ে এই হুকিং, ট্যাপিং বন্ধের ব্যাপারে সকলেরই যত্নবান হওয়া দরকার। এ ব্যাপারে বলিষ্ঠ পদক্ষেপ নেওয়ার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। দপ্তরের লোক বছরে একবার গেল কি বছরে একবার ভিজিলেন্স গেল আর সারা বছর ধরে বিদ্যুৎ চুরি হতে থাকল—এইভাবে চলতে পারে না। আমার প্রস্তাব, এক একটি সাব-স্টেশন ধরে সেখানে কত বিদ্যুতের খরচ হচ্ছে, গ্রাহকের সংখ্যা কত, মিটার রিডিং-এর ফলাফল কি ইত্যাদি পর্যালোচনা করে সতর্কভাবে কঠোর ব্যবস্থা অবলম্বন করা দরকার এবং তা করতে পারলে আমার মনে হয় বিদ্যুৎ চুরি রোধ করতে পারা যাবে। মিটার রিডিং-এর ক্ষেত্রেও নানান রকমের বাহানা দেওয়া হয়। দপ্তরের সবাই যেমন খারাপ নয় তেমনি সবাই ভালও নন। এই জায়গাটাও বিশেষভাবে দেখা দরকার। এ বিষয়ে দপ্তরের উচ্চ মহলের অফিসাররা যত্নবান হবেন—এ আশা আমি করছি। এই প্রসঙ্গে গ্রুপ ইলেক্ট্রিক সাপ্লাই-এর কথাটা একটু বলতে চাই। একটা চেহারা নিয়ে তারা কাজ শুরু করলেও পরবর্তী ১০/১৫ বছরে তাদের গ্রাহক বেড়ে যায় এবং কোনও কোনও ক্ষেত্রে এমনও দেখা যায় যে গ্রাহক এতবেশি হয়ে গিয়েছে যে অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার বা ঐ ধরনের অফিসার থাকা দরকার, গাড়ি থাকা দরকার, উন্নত ব্যবস্থা থাকা দরকার কিন্তু সেইসব পরিষেবা না দিতে পারার জন্য স্বাভাবিকভাবে মানুষ ক্ষুব্ধ হয়ে যান। সারা রাজ্যে এই গ্রুপ ইলেক্ট্রিক সাপ্লাই-এর ব্যবস্থাটার উন্নতির প্রতি দৃষ্টি দেওয়ার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। এ বিষয়ে আরও যোগ্য ভূমিকা নেওয়ার দরকার। স্যার, ১০ বছর আগে যদি আমরা ফিরে যাই তাহলে আমরা দেখব যে সেই সময় আমাদের চিন্তা ভাবনা ছিল যে অন্যান্য অনেক স্থায়ী সমস্যার মতোন এই লোডশেডিং-এর সমস্যাটাও স্থায়ী হয়ে যাবে। তা কিন্তু হয়নি। দপ্তরের কাজের জন্য এবং সরাকরের প্রচেষ্টার পরিবর্তন ঘটেছে। জল থেকে বিদ্যুতের প্রসঙ্গে আসছি।

আমরা পুরুলিয়ার ক্ষেত্রে দেখেছি, তিস্তা, ক্যানেল প্রোজেক্ট পরিকল্পনার ক্ষেত্রে দেখেছি অর্থাৎ সামগ্রিক পরিস্থিতির কথা তিনি ভাবছেন, আগামী দিনে মানুষের চাহিদার কথা ভেবে, মন্ত্রীমহাশয় তার যোগ্য ভাবনা চিন্তায় এই সমস্ত সমস্যার সমাধান করার চেষ্টা করেছেন, তারই যে বাজেট মন্ত্রীমহাশয় পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎমন্ত্রী শঙ্কর সেন মহাশয় যে বরাদ্দ দাবি উত্থাপন করেছেন, আমি তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলো উপস্থিত করা হয়েছে, সেইগুলোকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। আমরা এই কথা স্বীকার করি বামফ্রন্ট সরকারের যে জহ্লাদ কুল, তার মধ্যে উনি অন্যতম একজন জহ্লাদ আছেন। যিনি কিছু চিন্তা ভাবনা করছেন, এই বিদ্যুৎ দপ্তরের কি করে অগ্রগতি ঘটানো যায়, সেই চেষ্টা করছেন। কিন্তু শাসক দলের সেই বস্তা পচা কথা ১৮ বছর আগে সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে কি ছিল, এই সব কথা বলা হচ্ছে। আমি তাদের কাছে বিনীত ভাবে আবেদন করতে চাই, ঐ গত ১৮ বছরের মধ্যে সারা রাজ্যে, অন্যান্য জায়গায় সঙ্গে একটা আর্থ সামাজিক বন্দোবস্তের যে পরিবর্তন ঘটেছে, তখন বিদ্যুতের প্রয়োজনীয়তা, বিদ্যুতের ব্যবহার, বিদ্যুৎ কোন কোন জায়গা থেকে পাওয়া যায়, জল বিদ্যুৎ থেকে, তাপ বিদ্যুৎ প্রকল্প থেকে পাওয়া যায়, পারমানবিক কেন্দ্রের কথা কিছু কিছু ভাবা হচ্ছে, মেদিনীপুর জেলার দাঁতনে কিছু কিছু চেষ্টা হয়েছিল। কিন্তু পারমানবিক কেন্দ্র ওখানে স্থাপন করা যায়নি। এক সময় প্রচন্ড যখন বিদ্যুৎ সংকট দেখা দিয়েছিল সারা বাংলায়, তখন লোড শেডিংকে রোধ করার জন্য কিছু ডিজেল দ্বারা চালিত টার্বাইন কেনা হয়েছিল, যে টার্বাইন নিয়ে অনেক কেলেঙ্কারির কথা লোকের মনে আছে, আমি তার মধ্যে যেতে চাই না। আজকে মন্ত্রী মহাশয়, তিনি আমাদের সামনে কতকগুলো সারণি দিয়ে বোঝাবার চেষ্টা করেছেন, বলবার চেষ্টা করছেন যে বিদ্যুৎ শতকরা হিসাবে নাকি পশ্চিমবাংলা ৭৫ ভাগ গ্রামে পৌঁছে গেছে। আমি একটা সাব কমিটির সদস্য হিসাবে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় ঘোরার সুযোগ পেয়েছি, সেই সুযোগের মাধ্যমে আমরা জেনেছি ক্ষুদ্র সেচ দপ্তরের যে সমস্ত প্রোজেক্ট আছে ডিপটিউবওয়েল বলুন, শ্যালো টিউবওয়েল বলুন, যার জল দিয়ে কৃষকদের পক্ষে চাষ করায় সহায়ক হবে, সেই প্রোজেক্টগুলো তৈরি হয়ে পড়ে রয়েছে, কিন্তু বিদ্যুতের অভাবে চালানো যাচ্ছে না। অথচ মন্ত্রী মহাশয় তার বই এর পাতায় পাতায় বিদ্যুৎ উৎপাদনের কথা স্মারণি দিয়ে বোঝাবার চেষ্টা করেছেন। আমি তাই মন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাই, আমি যে জেলায় বাস করি এবং বিশেষ করে যে শহরে বাস করি—মেদিনীপুর জেলায় ১০ হাজার ৬০০ গ্রাম আছে, আপনি সারা রাজ্যের ভিত্তিতে ৭৫ ভাগ সংখ্যক গ্রামে বিদ্যুৎ চলে গেছে বলেছেন, কিন্তু আমি দায়িত্ব নিয়ে বলছি মেদিনীপুর জেলার ৪০ ভাগের বেশি গ্রামে বিদ্যুৎ যায়নি। আমার শহর সংলগ্ন গ্রামাঞ্চলে ৭/৮ ভাগের বেশি গ্রামে বিদ্যুৎ যায়নি। আমি দায়িত্ব নিয়ে এই কথা বলছি।

[3-10 — 3-20 p.m.]

মাননীয় বিদ্যুৎ মন্ত্রী, আপনি যে তথ্য এবং পরিসংখ্যান এখানে রেখেছেন তার পরেও যদি আপনি আমার কথা শোনেন তাহলে আপনি আঁতকে উঠবেন এবং আপনার মনে সন্দেহ

দেখা দিতে পারে যে, একজন বিধায়ক সত্যি কথা বলছেন কিনা। আমার জেলার আমি যে শহরে বাস করি সেই কাঁথি মহকুমা শহর কি প্রচন্ড বিদ্যুৎ সংকটের মধ্যে পড়েছে তা কি আপনি জানেন? আপনি এই বিধানসভায় দাঁড়িয়ে এক সময়ে বলেছিলেন যে, কোনও জায়গায় একটানা এক ঘন্টার বেশি লোড শেডিং হবে না। আপনি কাঁথি-সহ আমার জেলার বিভিন্ন জায়গায় চলুন—আপনাকে আমি দেখাব ঘন্টার পর ঘন্টা লোডশেডিং চলছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি হঠাৎ করে বিদ্যুতের দাম বাড়িয়ে দিলেন। আপনার খরচ বেশি হচ্ছে, আপনার লোকসান হচ্ছে এই জন্য আপনি বিদ্যুতের দাম বাড়িয়ে দিলেন। অথচ সারা রাজ্যে যারা হুকিং করে, চুরি করে বিদ্যুৎ ব্যবহার করছে তাদের বিরুদ্ধে আপনি কোনও ব্যবস্থা গ্রহণ করতে পারছেন না। যারা এই ভাবে বিদ্যুৎ ব্যবহার করছে তাদের কারা মদত দিচ্ছে ; শাসক দলের গ্রাম পঞ্চায়েত প্রধান এবং নেতারা তাদের মদত দিচ্ছে। ঐ সমস্ত মদতদাতাদের ছত্র-ছায়ায় দাঁড়িয়ে সর্বত্র এক শ্রেণীর মানুষ হুকিং করে বিদ্যুৎ চুরি করছে। এটা যদি আপনি বন্ধ করতে পারেন তাহলে আপনাকে আর বিদ্যুতের দাম বাড়াতে হয় না। কিন্তু আমরা জানি আপনি এটা পারবেন না, তাই আপনাকে বিদ্যুতের দাম বাড়াতে হয়েছে। কয়েক বছর আগে বক্রেশ্বর নিয়ে আমরা অনেক কথা শুনেছিলাম, কিন্তু আজকে সেই বক্রেশ্বরের অবস্থাটা কি? এক সময় বক্রেশ্বরের ব্যাপারে কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রী শ্রী বসন্ত শাঠে আপনাদের কাছে প্রস্তাব রেখেছিলেন যে, কেন্দ্রীয় সরকার ঐ বিদ্যুৎকেন্দ্র তৈরি করে দেবে, সেখানে যে বিদ্যুৎ উৎপাদন হবে তার ৬০ ভাগ রাজ্য তার প্রয়োজন মতো ব্যবহার করবে, আর ৪০ ভাগ কেন্দ্র নেবে এবং প্রয়োজন মতো অন্য রাজ্যকে দেবে। সেদিন আপনারা ঐ প্রস্তাব মেনে নেননি, সেদিন আপনারা মর্যাদার প্রশ্ন তুলেছিলেন রাজনৈতিক ফয়দার উদ্দেশ্যে। সেদিন আপনারা বলেছিলেন, রক্ত দিয়ে গড়ব মোরা বক্রেশ্বর। বক্রেশ্বর গড়ার অন্য এলাকায় এলাকায় স্কুলে, কলেজে, অফিসে, আদালতে চাঁদা তুলেছিলেন। আজকে সেই বক্রেশ্বর কোন জায়গায় দাঁড়িয়ে আছে? আজকে আপনাদের ভিক্ষা পাত্র নিয়ে বিদেশি জাপানি সংস্থার কাছে হাত পাততে হচ্ছে। গোটা রাজ্যের মানুষদের আপনারা দীর্ঘদিন ধরে রাজনৈতিক ছলনা, প্রতারণা করলেন অথচ বসন্ত শাঠের কথা শুনলে আজকে বক্রেশ্বর বিদ্যুৎ কেন্দ্র থেকে বিদ্যুৎ উৎপাদন হ'ত ; গ্রামের মানুষ বিদ্যুৎ পেত। আজ পর্যন্ত বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র গড়ে না ওঠার ফলে পশ্চিমবঙ্গের বিভিন্ন গ্রাম রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। আজ বক্রেশ্বর থেকে যদি বিদ্যুৎ উৎপাদন হ'ত তাহলে পশ্চিমবাংলার সাধারণ মানুষ, কৃষক, শ্রমিকরা বিদ্যুৎ ব্যবহারের মধ্যে দিয়ে তাদের বিভিন্ন অর্থনৈতিক পরিকল্পাকে কার্যকর করতে পারত। গোটা রাজ্যকে প্রতারণা করে আপনারা রাজনৈতিক ফায়দা তোলাবার চেষ্টা করেছেন। এতদিন পরেও আপনারা বক্রেশ্বর বিদ্যুৎকেন্দ্র গড়তে পারলেন না। তাই আজকে বিদ্যুৎ দপ্তরের যে বাজেট আমাদের সামনে উপস্থাপিত হয়েছে তার বিরোধিতা করে, আমাদের ছাঁটাই প্রস্তাবগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী বিদ্যুৎ দপ্তরের যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছন তাকে সমর্থন করে আমি এখানে দু-একটা কথা বলবার চেষ্টা করছি। মাননীয় বিদ্যুত মন্ত্রী তার বাজেট বিবৃতিতে কোনও কিছু লুকোবার চেষ্টা করেননি। আমরা জানি কংগ্রেসিরা এসব কিছু বোঝেন-টোঝেন না, তাই তারা এই বাজেটের

সমালোচনা করছেন। মাননীয় মন্ত্রী তার বাজেট ভাষণে বিনয়ের সঙ্গে পরিষ্কারভাবে একথা বলেছেন যে, বিদ্যুৎ উৎপাদনের পরিমাণ বেড়েছে ; কারণ তিনি কতগুলো অ্যাডমিনিস্ট্রেটিভ মেজার্স নিয়েছেন। সেই অ্যাডমিনিস্ট্রেটিভ মেজারটা কি? ঘন ঘন বিদ্যুৎ কেন্দ্রগুলি বন্ধ হয়ে যেত, যান্ত্রিক ত্রুটি দেখা যেত। আপনি তার প্রতি সতর্ক দৃষ্টি রেখেছেন এবং সঙ্গে সঙ্গে জ্বালানিকে যে সর্বোচ্চ পর্যায়ে নিয়ে যাওয়া যায় তার ব্যবস্থা করেছেন। আপনার নেতৃত্বে বিদ্যুৎ দপ্তরের ইঞ্জিনিয়াররা অক্লান্ত পরিশ্রম করে সেই কাজ করেছেন এবং তার সুফল আমরা আজকে পাচ্ছি। অনেকেই বলেছেন, আপনি ভাল কাজ করেছেন। কিন্তু বলেই বলেছেন, আপনি অমুক করেছেন, তমুক করেছেন। কিন্তু একথা আমাকে বলতেই হচ্ছে, আপনি ভাল কাজ করেছেন। সমস্যা থাকবেই। একদিনে তা মিটবে না। সেই সমস্যা হচ্ছে, ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশন সিস্টেম যেটা কংগ্রেস আমলে এতটুকু নজর দেওয়া হয়নি। বহুদিন ধরে উপেক্ষিত থেকে গেছে। সেই ডিস্ট্রিবিউশন সিস্টেমে নতুন করে নজর দেবার চেষ্টা আপনি করেছেন। আপনি তৎপরতার সাথে, নিপুণতার সাথে এবং দক্ষতার সাথে যে উৎপাদনের পরিমাণ বাড়িয়েছেন সেই উৎপাদন পৌঁছে দেবার জন্য ডিস্ট্রিবিউশন সিস্টেমকে আরও শক্তিশালী করার আবেদন রাখছি। এ ছাড়া আর একটা কথা বলার দরকার আছে। নতুন নতুন বিদ্যুৎ কেন্দ্র গড়ে তোলার প্রয়োজন হয়ে পড়েছে। কারণ মানুষের চাহিদা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। সভ্যতার বিকাশ হচ্ছে, সেই জন্য চাহিদা ভয়ঙ্করভাবে বেড়ে যাচ্ছে এবং এই চাহিদা গ্রামে-গঞ্জে পৌঁছে গেছে, মানুষের প্রত্যাশাও বেড়ে গেছে। কাজেই উৎপাদন কেন্দ্র বাড়াবার দরকার আছে। সেক্ষেত্রে কিছু কিছু বিদেশি কোম্পানি ভারতবর্ষে আসছেন এবং এসে রাজ্য সরকারের সঙ্গে কথাবার্তা বলছেন। এ ব্যাপারে আপনাকে সতর্ক দৃষ্টি রাখতে বলব। কারণ, মহারাষ্ট্রের সারদ পাওয়ার সরকার "এনরণের" সঙ্গে যে পরিকল্পনা করেছিলেন তা নিয়ে আজ বহু বিতর্ক হচ্ছে। এখন প্রশ্ন দেখা দিয়েছে, "এনরণ" আসবে, কি আসবে না। কাজেই সেই দিকটা বিচার-বিবেচনা করে দেখতে হবে। আমাদের এখানে কতকগুলি ব্যাপার আছে। আমাদের রাজ্যে সাধারণ মানুষের পারচেজিং পাওয়ার খুবই কম। আমি মধ্যবিত্ত, উচ্চবিত্তদের কথা বলছি না। নিচের তলার মানুষ, ক্ষেতমজুর তাদের প্রতি আপনার দৃষ্টি দিতে বলছি। অবশ্য তাদের প্রতি আপনার দৃষ্টি আছেই। এখন এই সমস্ত মানুষের আশঙ্কা হচ্ছে, বিদেশি কোম্পানিগুলি যদি সেই ভাবে গেড়ে বসে তাহলে বিদ্যুতের অস্বাভাবিক মূল্যবৃদ্ধি ঘটতে পারে, যা মহারাষ্ট্র সরকারের সঙ্গে "এনরণের" বিতর্ক চলছে। এই ব্যাপারে আপনাকে ভেবে দেখতে হবে। আপনি জানেন, বক্রেশ্বর নিয়ে বহু ব্যাপার হয়েছে। আপনি এই ব্যাপারে বহু চেষ্টা করেছেন, আপনার চেষ্টার কোনও ত্রুটি নেই। সম্প্রতি বিদেশি কোম্পানি—মার্কিন যুক্তরাষ্ট্রে সি. এম. এসের সঙ্গে আপনার যে আলাপ-আলোচনা চলছিল সেটা কি পর্যায়ে আছে জানাবেন। বক্রেশ্বর সম্পর্কে মানুষ খুব সেনসেটিভ এবং এটা আমার জেলাতেও বটে। বক্রেশ্বর নিয়ে বহু জল গড়িয়ে গেছে। এই ব্যাপারে দলমত নির্বিশেষে সমস্ত জেলাবাসী আমাদের প্রশ্ন করে থাকেন। মার্কিন যুক্তরাষ্ট্রের সি. এম. এস. কোম্পানির সঙ্গে যে চুক্তি এবং জাপানের সঙ্গে অগ্রগতি হল সেই ব্যাপারে আপনি পরিষ্কার করে বলবেন। আপনি রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন সম্পর্কে বলেছেন। আপনি অনেক সীমাবদ্ধতার মধ্যেও রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের অসামান্য কাজ করেছেন। আপনার নেতৃত্বে আপনার ইঞ্জিনিয়াররা এবং সবাই মিলে খুব ভাল কাজ করেছেন। কিন্তু কতকগুলি ব্যাপার হয়েছে, অনেকগুলি স্কীমের

ব্যাপার আছে। যেমন, বীরভূমে ৬০ কোটি টাকার কাজ করেছেন জেলা পরিষদ। সেই মিটিং-এ আমি ছিলাম। কতকগুলি ছোট ছোট ব্যাপার অনেক বড় হয়ে দেখা দেয়। যেমন ধরুন, ১০ বছর ধরে বিস্তীর্ণ জায়গা—৩/৪ কিলোমিটার জায়গা—আমি স্পেসিফিক বলতে পারি—সেইসব জায়গাগুলিতে তার চুরি হয়ে পড়ে আছে। সেখানে কোনও ডেভেলপমেন্ট হচ্ছে না। এখন এই ডেভেলপমেন্ট না হওয়ার ফলে মানুষের মধ্যে ক্ষোভ বাড়ছে। অনেক জায়গায় তার টাঙানো আছে অথচ বিদ্যুতের কানেকশন দেওয়া হচ্ছে না। এগুলি খুবই ছোট ব্যাপার, কিন্তু এফেক্ট বড়। আরও যেটা হয়েছে, গ্রামে বৈদ্যুতিকরণের জন্য যে সমস্ত প্রকল্প আছে সেই প্রকল্প অনুযায়ী কোটেশন গেছে এবং সেই কোটেশন অনুযায়ী গ্রামবাসীরা টাকা জমা দিয়েছে, কিন্তু দেখা যাচ্ছে, সেখানে কানেকশন দেওয়া হয়নি।

[3-20 — 3-30 p m.]

কাজেই মানুষ ক্ষুব্ধ হচ্ছে। এই ব্যাপারগুলি ছোট ছোট ব্যাপা[illegible] এগুলিতে যদি বিশেষ সতর্ক থাকেন তাহলে মানুষ তার পরিষেবা আরও বেশি ক[illegible]পেতে পারে। আমরা গ্রামীণ এলাকা থেকে এসেছি। গ্রামের সমস্যার সঙ্গে আমরা যুক্ত থাকি। সেদিন মিটিং হয়েছে যে ক্ষুদ্র সেচের সঙ্গে বহু প্রকল্প যুক্ত আছে। আমরা দপ্তরকে জিজ্ঞাসা করেছিলাম, ওখানকার ইঞ্জিনিয়ারদের সঙ্গে কথা বলেছিলাম। তারা বলেছেন যে, তারা টাকা জমা দিয়েছেন কিন্তু বিদ্যুৎ দপ্তর থেকে কানেকশন আসেনি। কাজেই এই ব্যাপারে আপনি অবশ্যই দেখবেন। বিদ্যুৎ চুরির ব্যাপারে আমি পরিষ্কার করেই বলি যে, আমাদের জেলায়, ব্লকে এই ব্যাপারে মিটিং হয়েছে। এইভাবে বিদ্যুৎ চুরি বন্ধ করা যাবে না। বিদ্যুৎ চুরি রুখতে গেলে সামগ্রিক সমন্বয় করতে হবে, ইন্টার ডিপার্টমেন্টস যেগুলি আছে তার মধ্যে সামগ্রিক সমন্বয় করতে হবে এবং দলমত নির্বিশেষে যে দলেরই হোক না কেন, সে বামফ্রন্টেরই হোক বা কংগ্রেসেরই হোক—তাদের পানিশমেন্টের ব্যবস্থা করতে হবে। এই জায়গাতে যদি আমরা না যেতে পারি তাহলে আমরা কিছুই করতে পারব না। তবে আমাদের অভিজ্ঞতা হচ্ছে যে, কংগ্রেসেরই দুষ্কৃতকারিরা এই হুকিং, ট্যাপিং এর সঙ্গে যুক্ত আছে। আর এটার বিষয়ে আমি বলছি যে, এই যে সমস্ত হসপিটাল আছে, বা এসেন্সিয়াল সার্ভিস যে সমস্ত জায়গায় আছে, সেই সমস্ত জায়গায় বিদ্যুৎকে সুনিশ্চিত করা দরকার। হাসপাতালের অপারেশন থিয়েটারে অপারেশন চলছে, বিদ্যুৎ চলে গেল, জেনারেটর অপারেট ঠিকমতো করতে পারছে না—তখন কি অবস্থা হবে? সেই কারণে আমি বলব যে, পশ্চিমবাংলা যতগুলি এসেন্সিয়াল সার্ভিস আছে, সেই সার্ভিসগুলিতে যাতে সুনিশ্চিত বিদ্যুৎ সংযোগ করা যায় তার দিকে আপনি দৃষ্টি দেবেন। এই কথাই আমি আপনাকে বলব। উত্তরবঙ্গের ব্যাপারে আমি আসছি। সম্প্রতি আমি উত্তরবঙ্গে ঘুরে এসেছি। সেখানকার গ্রামের ভিতর বিশেষ করে বালুরঘাট, দক্ষিণ দিনাজপুরে—যেখানে আমি কিছুদিন আগে ঘুরে এসেছি—সেখানে দেখা যাচ্ছে যে, বহুগ্রামে বিদ্যুৎ যেভাবে করা দরকার ঠিক সেইভাবে করা হয়নি। সেখানে লো ভোল্টেজ প্রবলেম থেকেই গেছে। এই লো ভোল্টেজ প্রবলেম এমনই হচ্ছে যে, খুবই অ্যাকিউট অবস্থার সৃষ্টি করছে। সেটা একটু দেখবেন। আর একটা জিনিস হচ্ছে যে, চা বাগানে আমরা গিয়েছিলাম। চা বাগানের ব্যাপারটা আপনি দেখবেন। চা বাগানের মালিকরা দপ্তরের কাছে টাকা জমা দিয়েছেন কিন্তু বিদ্যুৎ সংযোগ এখনও পর্যন্ত যায়নি। ওখানে চা বাগানে যে সমস্ত শ্রমিকরা কাজ করে তাদের

অধিকাংশই হচ্ছে ৯৫ পারসেন্টের মতো শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইব। ওখানে এই ধরনের মানুষ বাস করেন। কাজেই আপনি এই ব্যাপারে দিকপাত করবেন। পাশাপাশি পূর্বাঞ্চলের একটা বিশাল অংশে শিডিউল ট্রাইব বাস করে। এই যে শিডিউল ট্রাইবরা বাস করেন তাদের আপনি যদি লোকদীপ শিল্পে যুক্ত করতে পারেন তাহলে ওখানকার মানুষ বিদ্যুৎ পরিষেবা পাবে। এই কথাই আমি বলব। জলঢাকা যে প্রকল্প, সেই প্রকল্প ঠিকমতো কাজ করছে না। আপনি বলেছিলেন যে উত্তরবঙ্গের আলিপুরদুয়ারে গ্যাস টারবাইন করবেন এবং পরবর্তীকালে বলেছিলেন যে, হবে না। তার বদলে ওখানে তাপবিদ্যুৎ কেন্দ্র করা যাবে। এটা আপনি বিধানসভায় বলেছিলেন এটা করা যাবে কিনা। আমার সময় শেষ হয়ে এসেছে। আপনি অক্লান্ত পরিশ্রম করেছেন এবং আপনার নেতৃত্বাধীনে যারা রয়েছেন তারাও অক্লান্ত পরিশ্রম করেছেন কিন্তু এই ছোট ছোট বিষয়গুলিই এক সময় বড় আকারে দেখা দেয়। আশা করি এটুকু আপনি দেখবেন। আপনাকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে, আপনার বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন সেই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমি আমার কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী তার বাজেট ভাষণে তার বিদ্যুৎ দপ্তরে তার পারফরমেন্সের কথা বলেছেন। প্রথমত বলতে চাই যে বিদ্যুৎ দপ্তর গ্রামাঞ্চল থেকে এখন শহরাঞ্চলে এবং বিশেষ করে কলকাতাতে তার মূল দৃষ্টি কেন্দ্রীভূত। ফলে কলকাতাতে বিদ্যুৎ সংকট কমেছে, লোডশেডিং কমেছে এটা ঠিক, কিন্তু গ্রামবাংলায় বিদ্যুৎ সংকট দিনের পর দিন একটা ব্যাপক একটা উদ্বেগজনক রূপ নিচ্ছে। তাই একথা তার বাজেট ভাষণে স্বীকৃত আছে। বিদ্যুতের উৎপাদন বেড়েছে, কিন্তু গ্রামবাংলা উপেক্ষিত। গ্রামে বিদ্যুৎ দপ্তর বিদ্যুৎ পৌছে দিতে পারছে না এবং অত্যন্ত হতাশাব্যঞ্জক। এই বাজেটে তিনি যে কথা বলেছেন যে পুনর্জীবিকরণ এবং ইন্টেন্সিফিকেশন, রিভাইটালাইজেশন এবং রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের জন্য ৬৫০ কোটি টাকা যেখানে প্রয়োজন সেখানে তিনি ১৫.৪৪ কোটি টাকা পেয়েছেন গ্রামীণ বৈদ্যুতিককরণের জন্য অর্থাৎ গ্রামীণ বৈদ্যুতিককরণে পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দের হার এই হলে, তাহলে পশ্চিমবঙ্গের গ্রামে বৈদ্যুতিককরণ শেষ করতে অন্তত আরও ৪০ বছর লেগে যাবে, এটা তার বাজেট বরাদ্দে তার ভাষণ থেকে বোঝা যাচ্ছে, এবং এটা অত্যন্ত বেদনাদায়ক। গ্রামাবাংলার মানুষের কথা বললে দেখা যায় আজকে পশ্চিমবঙ্গে যে জাতীয় গড় তার তুলনায় গ্রামীণ বৈদ্যুতিককরণ এখনও শতকরা দশভাগ পিছিয়ে আছে, যেখানে ভারতবর্ষে জাতীয় গড় ৮৫ শতাংশ সেখানে পশ্চিমবঙ্গে ৭৫.৭৫ শতাংশ। তার কথায় এখনও দশ হাজার মৌজায় বিদ্যুৎ পৌছে দেওয়া যায়নি। ফলে গ্রামীণ বৈদ্যুতিককরণে অবস্থা এমন এক জায়গায় রয়েছে, তিনি বলেছেন যে রুর‍্যাল ইলেক্ট্রিক্যাল কর্পোরেশন এটা কেন করা যাচ্ছে না? অনেক অর্থের অভাবে রুর‍্যাল ইলেক্ট্রিক্যাল কর্পোরেশন তাদের কাছ থেকে ঋণ নিয়ে গ্রামীণ বৈদ্যুতিকিকরণ করা হত। কিন্তু সেই ঋণ বিদ্যুৎ পর্ষদ পরিশোধ করতে পারেনি। ফলে গ্রামীণ বৈদ্যুতিককরণের জন্য ঋণ পাওয়া যাচ্ছে না। অন্যান্য রাজ্য গ্রামীণ বৈদ্যুতিককরণের ব্যাপারে পশ্চিমবঙ্গ থেকে এগিয়ে আছে। কৃষি, যেখানে কৃষির জন্য ওরা দরদ দেখান, সেই কৃষি বিদ্যুতের অভাবে মার খাচ্ছে, যা আপনি জানেন মাননীয়

উপাধ্যক্ষ মহাশয় এবং তিনি বলেছেন বিদ্যুৎসংযোগের ব্যবস্থা করা হচ্ছে। বহু জায়গায় কৃষির জন্য বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না। সম্প্রতি ক্ষুদ্র সেচ দপ্তরের অভিযোগ—গত তিন বছর ধরে বিশ্ব ব্যাঙ্কের টাকায় গভীর ও অগভীর নলকূপের যেখানে বিদ্যুৎসংযোগ হলে তারা ২,৬০০ একর জমি চাষ বাস করতে পারত, বিদ্যুৎ সংযোগের অভাবে সেই জমি চাষ করা যাচ্ছে না এবং নলকূপ চালু করা যাচ্ছে না।

[3-30 — 3-40 p.m.]

সরকারের দৃষ্টিভঙ্গিটা কি রকম দেখুন। বৃহৎ শিল্পে ব্যবহারিত বিদ্যুতের ক্ষেত্রে ছাড় দেওয়া হচ্ছে আর কৃষি ক্ষেত্রে ব্যবহারিত বিদ্যুতের দাম বাড়িয়ে দেওয়া হচ্ছে। ১৪ই জুলাই কেরল গভর্নমেন্ট ঘোষণা করেছে কৃষি ব্যবহারিত সমস্ত বিদ্যুৎ বিনা পয়সায় সরবরাহ করা হবে। হরিয়ানা, পাঞ্জাব, মহারাষ্ট্র, গুজরাট এই সমস্ত রাজ্যে পশ্চিমবাংলার চেয়ে অনেক কম দামে কৃষিতে বিদ্যুৎ সরবরাহ করা হয়। অথচ পশ্চিমবাংলায় তথাকথিত জনদরদি সরকার, কৃষকদরদী সরকার বিদ্যুতের ক্ষেত্রে তাদের এই নীতি। বিদ্যুতের অভাবে সরকারের সঠিক দৃষ্টিভঙ্গির অভাবে কৃষকরা মার খাচ্ছে, বোরো চাষ মার খাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি বিদ্যুৎ চুরির কথা বলেছেন। আপনার কাছে কি খবর আছে বিদ্যুৎ চুরির ব্যাপারে পুলিশের একটা অংশ, কর্মচারিদের একটা অংশ, প্রশাসনের একটা অংশ এবং ব্যবসায়িদের একটা অংশ যুক্ত এবং তাদের মধ্যে একটা অশুভ চক্র তৈরি হয়েছে? এই ব্যাপারে আপনি অবহিত আছেন কিনা বলবেন এবং এটা বন্ধ করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন বলবেন। বিদ্যুৎ চুরির বিষয়ে লিখেছেন, বড় বড় শিল্প সংস্থাগুলি বিদ্যুৎ চুরি করছে এবং বিভিন্ন সময় সংবাদপত্রে বিষয়গুলি এসেছে। সেই ব্যাপারে কোনও উল্লেখ বাজেট ভাষণে দেখতে পেলাম না। আপনি বিদ্যুতের মূল্য বৃদ্ধি করার কথা বলেছেন। তার কারণ হিসাবে দেখিয়েছে কয়লার দাম বেড়েছে, তেলের দাম বেড়েছে, সেই কারণে আপনাকে বিদ্যুতের দাম বাড়াতে হচ্ছে। মাসূল সমীকরণ নীতি উঠে যাবার ফলে তার সুফল আপনারা পেয়েছেন এবং তাতে তো বিদ্যুৎ উৎপাদনের খরচ কমে যাওয়ার কথা। কিন্তু সেখানে আপনি কয়লার দাম বেড়ে যাওয়া দেখিয়ে বিদ্যুতের মূল্য বাড়িয়ে দিচ্ছেন। বিদ্যুতের মূল্য বৃদ্ধির পেছনে আসল উদ্দেশ্য হল সি. ই. এস. সি-র কর্ণধার গোয়েঙ্কার মুনাফা বাড়ানো। গত বছর ৪২ কোটি টাকা সে মুনাফা [illegible] করেছে, আরও বাড়তি মুনাফা বৃদ্ধির জন্য বিদ্যুতের মূল্য বৃদ্ধি করা হচ্ছে। পশ্চিমবাংলায় [illegible] রাজ্যের তুলনায় বিদ্যুতের দাম বেশি হওয়া সত্ত্বেও, ফ্রেট ইকুয়ালাইজেশন হওয়া সত্ত্বেও বিদ্যুতের দাম [illegible] বাড়ানো হচ্ছে। সৌর বিদ্যুৎ, বায়ু বিদ্যুৎ এবং জল বিদ্যুৎ উৎপাদনে যেখানে খরচ কম সেখানে উৎপাদন না বাড়িয়ে অপেক্ষাকৃত অনেক বেশি ব্যয় বহুল তাপবিদ্যুৎ প্রকল্পের পরিকল্পনা করা হচ্ছে। বিদ্যুৎ উৎপাদনের খরচ কমাতে পারলে, চুরি কমাতে পারলে এবং গোয়েঙ্কা এই সমস্ত সংস্থাকে বাড়তি মুনাফার সুযোগ করে দেবার প্রবণতা না থাকলে জনসাধারণের উপর বাড়তি চাপ সৃষ্টি করার প্রয়োজন হত না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় বিদ্যুৎ পর্ষদের লোকসানের কথা এখানে বলা হচ্ছে। এখানে আমার একটা জিজ্ঞাস্য আছে যে বিদ্যুৎ পর্ষদের ব্যাপক পরিমাণে লোকসান হচ্ছে কেন? যেখানে হরিয়ানা, তামিলনাড়ু, মহারাষ্ট্র এই সমস্ত জায়গায় বিদ্যুৎ পর্ষদ আপনার থেকে কম দামে বিদ্যুৎ বিক্রি করেও তাদের বিদ্যুৎ পর্ষদের লোকসান হচ্ছে না সেখানে পশ্চিমবাংলার বিদ্যুৎ পর্ষদের

লোকসান হচ্ছে কেন? অনেক শিল্প সংস্থা আছে, সরকারি বেসরকারি সংস্থা আছে যাদের কাছে বিদ্যুৎ পর্ষদের ব্যাপক পরিমাণ টাকা বকেয়া আছে, সেই সমস্ত টাকা আদায় করবার কোনও ব্যবস্থা হচ্ছে না কেন? বিদ্যুৎ পর্ষদের লোকসানের ব্যাপারে এই পদক্ষেপ নিলে এই রকম একটা জিনিস হত না। এই ব্যাপারে আশা করি মন্ত্রী মহাশয় জবাব দেবেন। আমি আর একটা কথা বলতে চাই। শহরকে বাদ দিলে, কলকাতাকে বাদ দিলে গ্রামবাংলায় বিদ্যুতের যে অবস্থা, মফস্বল এলাকাগুলিতে বিদ্যুতের যে অবস্থা, লোড শেডিং এবং লো ভোল্টেজ যেভাবে বাড়ছে তাতে জন-জীবন বিপর্যস্ত হচ্ছে। যে কোনও মুহূর্তে সেখানে বিস্ফোরণ দেখা দিতে পারে। গ্রামবাংলার জনসাধারণের মধ্যে বিক্ষোভ ধূমায়িত হচ্ছে। গ্রামবাংলায় লোডশেডিং এবং লো ভোল্টেজ ক্রমবর্ধমান। এই বিষয়ে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি সমস্ত বিষয় কেন্দ্রীভূত করছেন কলকাতায়।

শিল্পায়নের দিকে তাকান, পশ্চিমবাংলার মানুষের দিকে তাকান, যেদিকেই তাকান, আজকে এইগুলো অত্যন্ত উদ্বেগের কারণ। আজকে গ্রাহকদের উপর একটার পর একটা হয়রানি হচ্ছে এবং বেআইনি পদক্ষেপ নেওয়া হচ্ছে কনজিউমারদের বিরুদ্ধে। সেই বিষয়ে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আশা করছি এই ব্যাপারে তার কাছ থেকে সন্তোষজনক জবাব পাব। আমার প্রথম প্রশ্ন—গ্রাহকদের কাছ থেকে বিদ্যুতের পোল এবং তারের জন্য খরচ জোর করে আদায় করা হচ্ছে, আপনার জানা আছে, এটা সম্পূর্ণ বে-আইনি, এটা কি ক'রে হয়? আশা করি আপনার কাছ থেকে উত্তর পাব। মিটার যদি খারাপ থাকে, এমনকি মিটার যদি নাও থাকে তবুও গ্রাহকদের কাছ থেকে মিটার ভাড়া নেওয়া হয়, যেটা সম্পূর্ণ বেআইনি। এটা কি করে হয়। আপনার দপ্তরের কি বক্তব্য এই সম্পর্কে, আশা করি বলবেন। আমার তৃতীয় কথা হচ্ছে, মিটার যদি খারাপ থাকে, সেই মিটার পাল্টানো হয় না, বরং সেখানে জোর করে অ্যাভারেজ বিল আদায় করা হয়। চতুর্থ কথা, মিটারের টাকা জমা দিয়েও মিটার পাওয়া যায় না। অথচ বাইরে থেকেও মিটার কিনতে দেবেন না। তাহলে এই সমস্যার সমাধান কি করে হবে? আশা করি এর সন্তোষজনক জবাব পাব। পঞ্চম কথা, মিটার রিডিং নেওয়া হয় না এবং না নিয়ে ইচ্ছামতো বিল করা হয় এবং ভূতুড়ে বিলের অভিযোগ অনেক জায়গায় গেলেই দেখি, এর জবাব নেই। আশা করি জবাব দেবেন। এছাড়া কয়েক লক্ষ বিদ্যুৎ গ্রাহক, যারা বিদ্যুৎ সংযোগের জন্য দরখাস্ত জমা দিয়েছে, বছরের পর বছর চলে গেলেও তাদের বিদ্যুৎ সংযোগ দেওয়া হচ্ছে না। আশা করি কি করে এর সুরাহা হবে, সেই বক্তব্য রাখবেন। যেটা সবচেয়ে মারাত্মক কথা, লো ভোল্টেজ-এর সমস্যা এবং গ্রামীণ বৈদ্যুতিকরণের সমস্যা। আপনার বাজেটে আপনি বলেছেন, বিদ্যুৎ সঞ্চালন এবং বিদ্যুৎ বন্টন ব্যবস্থার যতদিন না উন্নতি হচ্ছে, ততদিন এই সমস্যা, এই সংকট থাকবে এবং এই সংকট মোকাবিলা করার জন্য আপনার বাজেটে মাত্র ৪৩ কোটি টাকা বরাদ্দ করেছেন। এত একটা ফ্রিঞ্জ অফ দা প্রবলেম এটা একটা জাতীয় সমস্যা। তাহলে এই সংকট থাকছেই? কত দিনে এই সমস্যার সমাধান হবে তা আপনার বাজেট ভাষণ থেকে, আপনার বক্তব্য থেকে কিছুই বোঝা যাচ্ছে না। এইগুলো অত্যন্ত ভয়ঙ্কর। এইগুলো সম্পর্কে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে বৃহৎ শিল্প বা অন্যান্য বৃহৎ সংস্থার ক্ষেত্রে বিদ্যুৎ ছাড় বা দানের সুযোগ দিচ্ছেন, কিন্তু ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে এরকম কোও সুযোগ-সুবিধা করেননি। উপরন্তু

দেখতে পাচ্ছি সংযোগ দেওয়ার ক্ষেত্রে পার হর্স পাওয়ার ৭০০ টাকা করে জমা নেওয়া হচ্ছে। অর্থাৎ, কারও যদি এরকম ৩০ হর্স পাওয়ার থাকে, তাহলে সেটা কি পরিমাণ টাকা হবে? সেই টাকা নেওয়াটা বেআইনি। এটা চালু করে দিয়েছে আপনার দপ্তর। কি করে হচ্ছে এই জিনিস, আমি জানতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বক্রেশ্বরের ৪ নং, ৫ নং ইউনিট-এর কথা বলা হয়েছে। সি. এম. এস.-এর সম্পর্ক কোন পর্যায়ে আছে বলবেন। সি. এম. এস. নাকি সরে যাচ্ছে? সর্বশেষে যে বেসরকারিকরণের বিরুদ্ধে, উদার নীতির বিরুদ্ধে এত কথা বলা হয়েছে, সেখানে বিদুতের মতো এমন একটা গুরুত্বপূর্ণ জিনিস বেসরকারিকরণের দিকে যাচ্ছে, গোয়েঙ্কাদের হাতে তুলে দেওয়া হচ্ছে। বিদ্যুতের মতো একটা অত্যন্ত প্রয়োজনীয় পরিষেবা, সেটা একটা—এর মতো ব্যবহার করছেন। এটা করতে দেওয়া যায় না, এই করে একটা চরম বিপর্যয় ডেকে নিয়ে আসছেন।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় বিদ্যুৎমন্ত্রী যে বাজেট উপস্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করি। তার কারণ এটি বাস্তবধর্মী বাজেট। এর মধ্যে ঢাকঢাক গুড়গুড় নেই। সময়োপযোগী করে তার বক্তব্য তিনি উপস্থাপন করেছেন। তিনি সমালোচনাও করেছেন। সেজন্য এই বাজেটকে বাস্তবধর্মী এই আখ্যা দিয়ে আমার বক্তব্য রাখতে চাই। আমাদের রাজ্যে শিল্পায়নের পরিকাঠমো তৈরি হচ্ছে, আমাদের রাজ্য দ্রুত এগোচ্ছে। তারমধ্যে থেকে, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে কাজ করতে হচ্ছে। আমাদের যে কিছু ক্রুটি আছে তা আমি অস্বীকার করছি না। আমি মূলত গ্রামীণ বিদ্যুতের ক্ষেত্রে আমার বক্তব্য সীমাবদ্ধ রাখব। গ্রামীণ বৈদ্যুতিক ব্যবস্থায় যে অগ্রগতি হয়েছে তা যথেষ্ট শ্লথ বলে আমি মনে করি এবং এটি ঘটার কারণ হচ্ছে পরিকল্পনাকে সময়সীমার মধ্যে করতে না পারার জন্য। বিদ্যুৎ পর্ষদের ডিলের জন্য এটা ঘটছে। আমি বিদ্যুৎ কমিটির মেম্বার, সেখানে নানা বিষয়ে আলোচনায় অংশগ্রহণ করতে গিয়ে যেটুকু অভিজ্ঞতাও হয়েছে, তাতে আমি মনে করি যে, বিদ্যুৎ পর্ষদকে খরচের চাইতে বেশি মূল্যে পার্চেজ করার জন্য, অলাভজনক মূলধন আটকে থাকার জন্য, নিজের বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলোতে কম উৎপাদন, এরজন্য পিছিয়ে যাচ্ছে। তিস্তা ক্যানালের মতো প্রকল্প, যেটি '৮৫ সালে শুরু হয়েছিল এবং শেষ করার কথা ছিল '৯০ সালে, সেখানে ব্যয় ধরা হয়েছিল ৮০.৭০ কোটি টাকা। '৯২ সাল পর্যন্ত খরচ হয়েছে ১১৯.২৩ কোটি টাকা। এই কারণে কোনও ইউনিট চালু হয়নি। মন্ত্রীর সদিচ্ছা থাকলেই সবকিছু হয় না। ওর সদিচ্ছার কথা সকলেই জানে, পশ্চিমবাংলার মানুষ জানেন এবং ওর প্রতি সকলের গভীর শ্রদ্ধা আছে বলে আমি মনে করি। কিন্তু আমলাতান্ত্রিক কাজের জন্য সবকিছু হয় না। তারজন্য টার্গেট, বাজেট সবকিছু পিছিয়ে যায়। তার ফলে এস. সি., এস. টি.-দের জন্য যে কুটির জ্যোতি প্রকল্পে তাদের কাছে বিদ্যুৎ পৌছুচ্ছে না সব জায়গায়। আমাদের প্রত্যক্ষ অভিজ্ঞতা থেকে বলতে পারি, তাদের ঘরের গোড়ায় ট্রান্সফর্মার থাকা সত্ত্বেও তাদের বিদ্যুৎ হয়নি। টাকা জমা দিয়েছে অথচ বিদ্যুৎ যায়নি। চাষের সময় চাষীরা গ্রামাঞ্চলে সময়মতো বিদ্যুৎ না থাকার জন্য ক্ষতিগ্রস্ত হয়। আমাদের ফসলের এতে ক্ষতি হয়। ভারতবর্ষে পশ্চিমবঙ্গ চাষের ক্ষেত্রে উৎপাদনের দিক দিয়ে সবচেয়ে বেশি উৎপাদন করে। সুতরাং এটি নিয়ে ভাবতে হবে। বিদ্যুৎমন্ত্রী আমাদের কমিটিকে বলেছেন, তিনি আশার

কথা শুনিয়েছেন। আগামী সেপ্টেম্বর মাসের শেষের দিকে মাননীয় মুখ্যমন্ত্রী গিয়ে উদ্বোধন করবেন। '৮২ সালের স্কীম, খরচ ধরা হয়েছিল ২৪.১৯ কোটি টাকা। '৯৩ সাল পর্যন্ত ৭৯ কোটি টাকা খরচ হয়ে গেছে নভেম্বর পর্যন্ত সময়ে। কিন্তু কোনও ইউনিট চালু করা যায়নি। তার মূল কারণ ডিলে। প্রধানত এই দিকে লক্ষ্য দিতে হবে। গ্রামাঞ্চলের বিদ্যুৎ কেন্দ্রগুলোর ব্যাপারে আমাদের অভিজ্ঞতা দশ বছর ধরে ঠেলতে ঠেলতে একটা জায়গায় গিয়ে দাঁড়িয়েছে। সাবজেক্ট কমিটি থেকে আরম্ভ করে, মন্ত্রী থেকে আরম্ভ করে ঠেলে নিয়ে যাওয়া হয়েছে। এই রকম একটা জায়গায় গিয়ে দাঁড়িয়েছে। আমি খুব বিনয়ের সঙ্গে একটি বিষয় আপনার নজরে আনতে চাই, জানি না, বিষয়টি আপনার নজরে এসেছে কিনা?

আপনি নিশ্চয় জানেন যে, সি. ই. এস. সি. রাজ্য বিদ্যুৎ পর্যদের একটি সবচেয়ে বড় এবং উচ্চ ক্ষমতাসম্পন্ন কাস্টোমার। আমরা সকলে জানি এবং আপনিও জানেন যে, গত বছর অক্টোবর-নভেম্বর মাসে তারা যে বিল ২.৪৬৬ কোটি টাকার পাওনা ছিল সেটা ঠিক সময়ে দেয়নি। আমাদের বকেয়া টাকা তাদের কাছে পাওনা ছিল, সেই টাকা তারা দেয়নি, মাত্র ৬ টি কিস্তিতে, ৮ কোটি টাকা দিয়েছিলেন। এটা নিশ্চয় আপনার নজরে আছে, এত বড় সাহস কোথা থেকে এরা পেল বুঝতে পারলাম না। গত ১৯৯৩-৯৪ সালের মার্চ মাসে টাকা পেমেন্ট করে দেওয়ার কথা, সেখানে মাত্র ৬টি কিস্তিতে ৮ কোটি টাকা দিলেন। যেটা আপনার সুদ বাবদ হয়ে গেছে ১৬.৮৭ লক্ষ টাকা। আপনি পণ্ডিত মানুষ, ইঞ্জিনিয়ার মানুষ, আপনি এই ব্যাপারে ভাল বুঝবেন। আমার কাছে পেপারস, কাগজপত্র আছে, আপনাকে আলাদা করে দেব। তাছাড়া ওদের ৪২ শতাংশ থেকে ৬৮ শতাংশ অনাদায়ি টাকা বাবদ প্রায় ৫০.৭০ কোটি টাকা বকেয়া রয়েছে। আমি এই ব্যাপারে আপনার কাছে আবেদন করছি, সেই আবেদনটি হচ্ছে যে, আপনি কাজের অগ্রগতি ঘটিয়েছেন, আপনার সদিচ্ছা আছে এবং ইনফ্রাস্ট্রাকচার সেইভাবে তৈরি করতে পেরেছেন। এটা যাতে আরও ভালভাবে তৈরি হয় সেই আবেদন আমি আপনার কাছে রাখছি। আজকে এটা সব পশ্চিমবঙ্গের কাছে আশার কথা যে, এখানে ইনফ্লাস্ট্রাকচার তৈরি করা গেছে। অনেক শিল্পের মানুষ আপনার এই সৎ প্রচেষ্টাকে অভিনন্দন জানাচ্ছেন। আজকে তারা মানসিকভাবে প্রস্তুত আপনাকে অভিনন্দন জানাতে আপনি রাজ্যের শিল্পায়নের ক্ষেত্রে যে ইনফ্রাস্ট্রাকচার তৈরি করেছেন তাতে আপনাকে সমস্ত পক্ষ থেকে অভিনন্দন জানাবে এবং আপনি যেভাবে এগিয়ে চলেছেন তাতে আপনি সমস্ত বাধা অতিক্রম করে যেতে পারবেন না, আশা রাখি। এখন যেমন কথায় কথায় মহারাষ্ট্রের কথা বলা হয়, একদিন আসছে যেদিন পশ্চিমবঙ্গের স্থান সবার উপরে থাকবে, এই আশা রেখে এই বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

শ্রী **প্রভঞ্জন মন্ডল** **:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎমন্ত্রী শ্রী শঙ্কর সেন মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে ২-৪টি প্রস্তাব রাখছি। আজকে এই বিতর্কে অংশগ্রহণ করে এই কথাটাই ঘুরেঘুরে আসছে যে বিদ্যুতের ক্ষেত্রে কতটা উন্নতি হয়েছে আর কতটা হয়নি। আপনারা অর্থাৎ বিরোধীপক্ষ থেকে বলা হয়েছে উন্নতি হয়নি, আমরা অর্থাৎ সরকারপক্ষ বলছে, হয়েছে। হয়েছে কি হয়নি তার একটা প্রমাণ তো কাগজ। আগে অর্থাৎ গত কয়েক বছর আগেও কাগজে ধারাবাহিক ভাবে ফ্রন্ট পেজে [illegible] পেজে পাওয়া যেত আর [illegible] পাতায় তো প্রশ্নই ওঠে না। এখানে কন্টাইয়ের

এম. এল. এ. এক ঝুড়ি কথা বলে গেলেন যে কাঁথিতে নাকি লোডশেডিং ভীষণ হয়। আমিও কাঁথি কলেজে পড়েছি, কাঁথি সম্পর্কে আমার জ্ঞান আছে। আপনার কংগ্রেস আমলে অর্থাৎ ১৯৭৬-৭৭ সালে, সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলের কথা বলছি—সেই সময়েও আমি এম. এল. এ. ছিলাম কিন্তু আমাদের বামফ্রন্ট সরকার তখন এখানে যোগ দেননি। সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে কাগজের ক্যাপশন ছিল যে পশ্চিমবঙ্গের কোথাও ভূমিহীন লোক নেই, আর দু নম্বর হচ্ছে পশ্চিমবঙ্গের কোনও গ্রামে এখনও ইলেক্ট্রিফিকেশন হয়নি। এইরকম কোথাও নেই। সিদ্ধার্থবাবু ভূমিহীনদের পাট্টা দিতে দিতে সমুদ্রের অভ্যন্তরে অর্থাৎ সি কোস্টে পর্যন্ত জমি পাট্টাদার দিয়ে গেছেন। আর ওনার আমলে এমন কোনও গ্রাম নেই যেখানে নাকি ইলেক্ট্রিফিকেশন হয়নি। এই তো ছিল ওদের বুলি, এটা হচ্ছে কংগ্রেস আমলে অর্থাৎ ১৯৭২-৭৭ সালের কথা বলছি।

[3-50 — 4-00 p.m.]

সেই জায়গায় দাঁড়িয়ে আজকে আমরা বলতে পারছি, আজকে আমদের শতকরা ৪৩/৪৪ পার্সেন্ট সেচ হচ্ছে তার কারণ আমরা ইলেক্ট্রিসিটিতে উন্নতি করতে পেরেছি। শৈলজাবাবু বলেছেন, আমাদের মন্ত্রীকে নাকি বক্রেশ্বর তৈরির জন্য ভিক্ষাপাত্র নিয়ে ঘুরতে হয়েছে। আমরা কিন্তু রক্ত দিয়ে বক্রেশ্বর গড়ার শপথ নিয়েছিলাম। কারণ আমরা দেখিয়ে দিতে চেয়েছিলাম এটা একটা ভেঞ্চার। কেন্দ্রীয় সরকার তখন আমাদের উপর আক্রমণ করছে, বক্রেশ্বর তৈরি করতে দেবে না। তখন আমরা এই রকম একটা চাপ সৃষ্টি করেছিলাম। ভারতবর্ষের মানুষের কাছে এটা একটা একজাম্পেল। আর আজকে যখন প্রস্তুতি গ্রহণ করেছি তখন বলছেন, ভিক্ষারপাত্র নিয়ে নাকি আমরা ঘুরছি। আজকে সবাই জানে কারা ভিক্ষার ঝুলি নিয়ে ঘুরছে। তারা নরসিমা রাও আবার কারা। ওরা দেশকে দেউলিয়া করে দিয়েছেন, ভারতবর্ষকে বিক্রি করে দেবার চক্রান্ত চালাচ্ছেন। বক্রেশ্বর গড়ার যে শর্ত ঠিক করা হয়েছিল ওরা সেই শর্তের বিরুদ্ধে দাঁড়িয়েছিলেন। কিন্তু সমস্ত কিছু মোকাবিলা করে আজকে আমরা এই অবস্থার এসে দাঁড়িয়েছি। আজকে বিদ্যুত দপ্তরের পরিকল্পনা গ্রহণের মাধ্যমে রিভাইটালাইজেশন, রিনোভেশন স্কীম গ্রহণ করেছি। সারা ভারতবর্ষের সামনে একটা নতুন দিগন্ত আমরা খুলে দিয়েছি। পলিউশন কন্ট্রোলের থেকে শুরু করে যেসব জায়গায় কনভেনশনাল এনার্জি পৌঁছয়নি সেই সমস্ত দূরবর্তী অঞ্চল—সুন্দরবন অঞ্চল বা দ্বীপবেষ্টিত অঞ্চল যেখানে মেন গ্রিড গিয়ে পৌঁছয়নি, সেখানে আমাদের বিদ্যুৎ দপ্তর পরিকল্পনা তৈরি করেছে। যাতে নন কনভেনশনাল এনার্জির মাধ্যমে সেখানে বিদ্যুৎ পৌঁছে দেওয়া যায় তার সোর্স তৈরি করেছেন তারা। সোলার এবং তার সাথে বিভিন্ন হাইগ্রিড, ডিজেল স্টেশন তৈরি করে কৃত্রিমভাবে বিদ্যুৎ দেবার চেষ্টা করা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ তিনি সাগর দ্বীপের কথা এখানে উল্লেখ করেছেন। এই বিদ্যুৎ পরিকল্পনা আজকে সারা দেশের উদাহরণস্বরূপ। শুধু তাই নয়, কেন্দ্রীয় সরকারও আজকে এটা গ্রহণ করতে চলেছেন। ওদের মন্ত্রী এখানে এসেছিলেন, এখানকার সমস্ত কিছু আমরা তাকে ঘুরে দেখিয়ে দিয়েছি। তিনি বলে গেলেন, টাকা দেব কোনও অসুবিধা নেই। তাকে আমরা তাজ বেঙ্গলে (হোটেলে) খাইয়ে দিলাম। কিন্তু এখন পর্যন্ত প্রতিশ্রুতির টাকা আমাদের কাছে এসে পৌঁছল না। আপনারা যখন এখানে ছিলেন তখন আপনারা পশ্চিমবাংলার বারোটা বাজিয়ে দিয়েছিলেন। যাই হোক, সেই কলঙ্কজনক অধ্যায় বা

ঘটনাগুলো আমি আর এখানে উত্থাপন করতে চাই না। সেই বস্তাপচা কথা আপনারা বারবার তোলেন। যখন থেকে আপনারা পশ্চিমবাংলার ক্ষমতা থেকে চ্যুত হয়েছেন তখন থেকেই আপনারা কখনও এটা কখনও ওটা এই কথা বলছেন। আপনাদের মধ্যে এখন অনেক ভাগ, যুব কংগ্রেস, নব কংগ্রেস, অতি কংগ্রেস। যাই হোক, আজকে আমরা মানুষের মধ্যে একটা প্রত্যাশা জাগাতে পেরেছি। কিন্তু আজকে দেখা যাচ্ছে আপনারা তার বিরোধিতা করছেন।

আজকে এই জায়গায় দাঁড়িয়ে নূতন দিগন্ত খুলে দিয়েছে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার, আপনাদের উচিত তাকে সাহায্য করা তাকে সমর্থন জানানো। আপনারা যে সমস্ত কাটমোশন এনেছেন, সেই সমস্ত কাটমোশনে বলেছেন কোন্ কোন্ গ্রামে বিদ্যুৎ যায়নি, এই ভাবে কাটমোশন আনা যায় না। এই জায়গায় দাঁড়িয়ে বিদ্যুৎ দপ্তরে মন্ত্রী যেভাবে তিনি তার বাজেট উপস্থাপন করেছেন সেইজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। গ্রামাঞ্চলে যে সমস্ত চুরি হচ্ছে সেইগুলি বন্ধ করতে হবে। সবশেষে আমি বলব আপনি হেলপ নিন, শুধুমাত্র আপনার দপ্তর দিয়ে সব কিছু করা সম্ভব নয়, আপনার দপ্তরের সাথে পঞ্চায়েতের ব্যবস্থাকে যুক্ত করার কথা বলেছেন এবং সঙ্গে সঙ্গে আপনার দপ্তরের যে সমস্ত আমলারা আছে তাদেরকে নির্দেশ দিন জনসাধারণের স্বার্থে যাতে পঞ্চায়েতের ব্যবস্থার তারা হেলপ নেন এবং চুরি যাতে বন্ধ হয় সেটাও দেখা দরকার। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ডঃ শঙ্কর সেন মহাশয় '৯৫-'৯৬ সালের জন্য যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। স্যার, পশ্চিমবাংলায় এক পাকাপোক্ত গণমুখী সরকার আছে, এই সরকারের উদার দৃষ্টিভঙ্গির জন্য গ্রাম বাংলায় বেড়েই চলেছে কর্ম্মমুখর সংস্কৃতি গ্রামীণ জীবনে যা বিশাল জোয়ার এনেছে, সরকারেরও সদিচ্ছার অভাব নেই। এই ব্যাপারটি আমরা বিভিন্ন কাজকর্মের মাধ্যমে বুঝতে পারছি। একটি কথা এখানে বলি, লোডশেডিং-এর হাত থেকে সারা পশ্চিমবাংলা এখন মুক্ত হয়েছে, এটা তো কম কথা নয়? যারা অন্ধকারের মানুষ অন্ধকারের জগতে বাস করে, তারা চায় লোডশেডিং হোক, তারা তো এর বিরুদ্ধে বলবেই। আপনি সারা পশ্চিমবাংলাকে আলোয় আলোকিত করেছেন, তার জন্য আপনাকে ধন্যবাদ জানাই। গ্রামে যে সমস্ত বিদ্যুৎ চুরি হচ্ছে, এটা কারা চুরি করছে সেটা একটু খোঁজখবর করলেই জানা যাবে। এর জন্য আইন অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করা দরকার। এর জন্য দেশের কোটি কোটি টাকা নষ্ট হচ্ছে। আর একটি বিষয় হচ্ছে, তফসিলি অধ্যুষিত এলাকাগুলিকে অগ্রাধিকারের ভিত্তিতে বিদ্যুৎ দিতে হবে। আমার নরঘাট বিধানসভা কেন্দ্রের কয়েকটি বিষয় এখানে উল্লেখ করছি। বরগোদা, বরগোদার গোদার, রামভদরপুর এই জায়গায় অনেক অনুন্নত শ্রেণীর মানুষ বাস করে এবং দক্ষিণ দামোদর পুরের সাপুড়ে পল্লীতে আলো যায়নি, সেখানে সাপুড়েদের বাস, সেইগুলিও দেখবেন। আপনাকে ধন্যবাদ জানাই আমার যে এলাকা নন্দীগ্রাম তিন নম্বর ব্লক এবং তার সাথে সাথে ১, ২, ৩ ব্লকে প্রায় অন্ধকারে নিমজ্জিত, সেখানে আজও আলোয় আলোকিত হয়নি। তার কারণ কোলাঘাট, মেছোগ্রাম ডেবরা, এগরা ভগবানপুর তালতলা হয়ে চন্ডীপুর আলো এসেছে, এটা ৮৫ কি. মি. ব্যাপী লাইন বসার পর ৩৩-১১ কে. ভি. লাইনটা যেটা এসেছে এটা প্রায় মোমবাতির মতোন অবস্থায় জ্বলছে। ঐ স্বল্প বিদ্যুৎ এর ফলে সেখানে ওয়াটার সাপ্লাই-এর

লাইনটা চালানো যাচ্ছে না। সেইজন্য আমি বলেছিলাম ৮৫ কি. মি. এই লাইনটাকে আপনি অফ করুন। এই লাইনটাকে ১৫ কি. মি. এর মধ্যে কোলাঘাট থেকে সরাসরি আনুন। তার ফলে আমার প্রস্তাবিত মহিষাদলের গোপালপুর সাব-স্টেশন থেকে লাইনটা টানা সম্ভব হয়েছে। হরিখালির কাছে একটা টাওয়ার দিয়ে হলদি নদীর উপর লাইনটা ক্রশ করে ধর্মকালি টাওয়ার দিয়ে রেপাড়া সাব-স্টেশন লাইনটাকে পৌঁছে দেয়। আমরা বলেছিলাম ওখানে দুটো টাওয়ারের মাধ্যমে লাইনটাকে নিয়ে যেতে, আপনি সেই স্কীমটা স্যাংশন করেছেন, সেইজন্য আপনাকে কৃতজ্ঞতা জানাচ্ছি। এখন রেপাড়া সাব-স্টেশনের কাজটা দ্রুতগতিতে চলছে। এর দ্বারা নন্দীগ্রামের ১, ২, ৩ ব্লক আলোয় আলোকিত হবে এবং ভবিষ্যতে খেজুরিও আলোকিত হবে। আর একটি বিষয়ের ব্যাপারে বলি, বিভিন্ন ব্লকে যখন কাজ হয় তখন এক শ্রেণীর ইঞ্জিনিয়ার এবং অফিসারদের গাফিলতিতে দীর্ঘসূত্রতার ফলে স্কীমের কাজগুলি ডিউ টাইম-এর মধ্যে শেষ হয় না। ফলে টাকার পরিমাণটা বেড়ে যায়। আপনাকে এই ব্যাপারটিতে নজর দেবার জন্য অনুরোধ করছি। আপনার উদ্যোগে বিভিন্ন স্কীমের কাজ কমপ্লিট হয়েছে, যার ফলে গোপালপুর সাব-স্টেশন থেকে রেপাড়া সাব-স্টেশন পর্যন্ত কাজটা পুজোর আগে কমপ্লিট করা সম্ভব হবে বলে আশা করছি, আপনি এই বিষয়টা একটু দেখবেন। আমার নরঘাট বিধানসভাকেন্দ্রে নন্দীগ্রাম ৩ নম্বর ব্লকে ১১৪টি মৌজা বিদ্যুতায়িতের সুযোগ থেকে বঞ্চিত রয়েছে, এইগুলি কবে নাগাদ শেষ হবে সেটাই হচ্ছে আমার প্রশ্ন। টাওয়ারের দ্বারা লাইন টানা হওয়ার পরেই বাকি মৌজাগুলি যাতে ত্বরান্বিতভাবে বিদ্যুতায়িত হয় এটা আপন জরুরি ভিত্তিতে দেখবেন, এই আশা করছি।

আরেকটা মৌজা মহিষাদল এক নম্বর ব্লক, লেফট আউট মৌজা রাজনগর, ধান্যঘর, তেরোপাড়া, জলপাই, বরমোদা, রামভদ্রপুর, সাবরাবেরিয়া, এই সব এলাকায় কাজ শুরু হয়ে চলেছিল। কিন্তু ৮২ থেকে ৯৫ এখনও পর্যন্ত এইসব এলাকার লোকেরা বিদ্যুৎ পেল না। এই বিষয়টা মন্ত্রীমহাশয়কে দেখার জন্য অনুরোধ করছি। সর্বোপরি বিরোধীদের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে কৃষি নির্ভর গ্রাম্যজীবনে যে শক্তি মাননীয় মন্ত্রী মহাশয় সঞ্চার করেছেন তাকে সমর্থন করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের আনীত কাট মোশনগুলোর সমর্থন করছি। বিদ্যুৎমন্ত্রী শুরু করেছিলেন খুব ভাল এবং প্রথম বছর উনি নিজেই মানুষের কাছ থেকে ধন্যবাদ পেয়েছিলেন। অন্তত কলকাতা লোডশেডিংয়ের আওতা থেকে বেঁচেছিল। আজকে বিদ্যুৎ দপ্তরের যে সামগ্রিক অবস্থা একদিকে রাজ্য সরকারের টাকার অভাব, আর একদিকে নীতির স্পষ্টতার অভাব। তার যে দগদগে ঘা বিদ্যুৎ দপ্তরে দেখা দিয়েছে পশ্চিমবাংলার সামগ্রিক পরিস্থিতির দিকে তাকালে সেটা বোঝা যাবে। তবে বর্তমান অবস্থা প্রবীর সেনগুপ্তের ভয়াবহ পরিস্থিতির থেকে ভাল। পশ্চিমবাংলায় বর্তমানে বামফ্রন্ট সরকার জেনারেশন এবং ডিস্ট্রিবিউশনে কোনও জায়গায় আছে সেটা মন্ত্রী মহাশয় নিজেই স্বীকার করেছেন। দেয়ার হ্যাজ বিন নো অ্যাডিশন জেনারেশন ক্যাপাসিটি। গত এক বছরে এক মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করার মতো ক্ষমতা রাজ্য

সরকারের ছিল না। উনি দাবি করছেন সি. ই. এস. সি.-র বেড়েছে ৫.৬ শতাংশ। আমি অবশ্য মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা জিনিস জিজ্ঞাসা করতে চাই, আপনি ১৯৯৪-৯৫ সালের পুরো হিসাব দেননি। আপনি ম্যাক্সিমাম দিয়েছেন ১৯৯৪ সালে ডিসেম্বর পর্যন্ত। অধিকাংশ ক্ষেত্রেই আপনি স্ট্যাটিস্টিক্স দিয়েছেন মার্চ ৯৪ পর্যন্ত। আমার কাছে অ্যানুয়াল রিপোর্ট, মিনিস্ট্রি অফ পাওয়ার-এর একটা বই আছে—জানি না, আপনারা এত আগে বক্তৃতা লেখেন কেন এবং ইনকমপ্লিট বক্তৃতা আপনারা কেন দেন—তাতে দেখা যাচ্ছে আপনার দেওয়া তথ্য অনুযায়ী এক বছরে জেনারেশন কিছু বাড়েনি। তাহলে পশ্চিমবাংলা কোন্ জায়গায় দাঁড়িয়ে আছে। এই ক্ষেত্রে একটা অ্যাসেসমেন্ট দিলেই বুঝতে পারবেন পশ্চিমবাংলায় টোটাল ইন্সটল ক্যাপাসিটি দাঁড়িয়েছে, সমস্ত সোর্স থেকে ৩,৫২৫ মেগাওয়াট। সেই জায়গায়, মহারাষ্ট্রে ৯,২৭১ মেগাওয়াট, গুজরাট ছোট রাজ্য সেখানে হচ্ছে ৪,৯৩৪ মেগাওয়াট, অন্ধ্রপ্রদেশে ৪,৭২৪ মেগাওয়াট, তামিলনাড়ু ৪,৫২০ মেগাওয়াট। তার ফলে ইনস্টল ক্যাপাসিটিতে পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে সপ্তম স্থানে। অথচ আমরা এক বছরে ইনস্টল ক্যাপাসিটি বাড়াবার প্রয়োজন মনে করিনি এক বছরে। তাহলে সিক্রেটটা কি? লোডশেডিং হচ্ছে না কেন? সিক্রেটটা খুব সহজ ব্যাপার এবং একটা খুব করুণ সত্য বোধহয় এর থেকে বার হয়ে আসে, তাহল এই রাজ্যে বিদ্যুৎ নেবার লোক নেই, নতুন শিল্প আর হচ্ছে না। এগজিস্টিং ইন্ডাস্ট্রিগুলো বন্ধ হয়ে যাচ্ছে। ইন্ডাস্ট্রিগুলো চলে ডোমেস্টিক কনজিউমার্স দিয়ে, পাওয়ার সেক্টর চলে না, পাওয়ার সেক্টর চলে কমার্শিয়াল অ্যান্ড ইন্ডাস্ট্রিয়াল কনজিউমার্সের মাধ্যমে। এ রাজ্যে বিদ্যুতের যে আপাত সাফিসিয়েন্সি দেখা যাচ্ছে সেটা হচ্ছে ইলুসারি। এই রাজ্যে উন্নয়ন হচ্ছে না। তার জন্যই বিদ্যুতের অফ-টেক হচ্ছে না, যদিও এ রাজ্যে ইনস্টলড ক্যাপাসিটি হচ্ছে না। যদিও এ রাজ্য বিদ্যুৎ উৎপাদনে ভারতবর্ষের অনেক কটা রাজ্যের পিছনে। মাননীয় মন্ত্রীকে ক্লিয়ার কাট বলতে চাই ৪ বছর ধরে রাজনৈতিক ভাবে মন্ত্রী হবার কি অসুবিধা। ৪ বছর ধরে মন্ত্রী এ রাজ্যে জেনারেশনের ক্ষেত্রে কি নীতি নেবেন তা ঠিক করতে পারলেন না। এ রাজ্যে সি. ই. এস. সি. আছে, ডব্লিউ. বি. এস. সি. বি. আছে এবং রাজ্য সরকারের পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন আছে। আমরা নই, যখন ১৯৮৯ সালে ভি. পি. সিংয়ের জনতা সরকার ছিল, আরিফ মহম্মদ খান তখন পাওয়ার মিনিস্টার ছিলেন, তারা তখন বলেছিলেন পাওয়ার-এর মতো সেক্টরে যেখানে আমাদের হেভি ইনভেস্টমেন্ট দরকার সেখানে আমরা ফরেন ইনভেস্টমেন্ট অ্যালাও করব। সেই সময় আমাদের শঙ্করবাবু এটা করব বলে ঠিক করতে পারলেন না। তার ফলে কি হল, বক্রেশ্বর প্রসিড করলেন নিজেরা করবেন বলে এবং অন্যান্য রাজ্যে এনরন যেমন দাভোলে মহারাষ্ট্রে এল, ইন্দ্রবতীতে যেমন বিদেশিরা এল, পশ্চিমবাংলায় তেমনি কোনও বড় কোম্পানি এল না। আজ মহারাষ্ট্রে শিবসেনা সরকার এনরনকে কিছুটা আটকে দিয়ে বলছে আমরা রিভিউ করব। শঙ্করবাবুও ঘোষণা করেছিলেন কিন্তু ওনার স্বাধীনতা ছিল না, ডি. সি. এলের মাধ্যমে বক্রেশ্বরের ফোর্থ ও ফিফথ ইউনিটের জন্য সি. এম. জেনারেশন একটা আমেরিকান কোম্পানি যার সঙ্গে ডি. পি. এলের যোগাযোগ আছে, তাদের সঙ্গে টাই-আপ করেছিলেন, রেজাল্ট হচ্ছে আজকে সি. এম. এসে পিছিয়ে যাচ্ছে। রক্ত দিয়ে বক্রেশ্বর হবে বলে মানুষকে ধোঁকা দেওয়া হচ্ছে। বক্রেশ্বরে ১ নং, ২ নং, ৩ নং ইউনিটের জন্য সেই নরসিমাকে ধরে জাপানি লোন নিতে হল, ওই ও. ই. সি. এফ. তাও নরসিমা রাও ইন্টারভেন করেছিল বলে পাওয়া গেল। সি.

এম. এস. জেনারেশন আজকে পিছিয়ে যাচ্ছে, যখন মুখ্যমন্ত্রী বিদেশ সফরে গিয়েছিলেন, তখন সি. এম. এসের লোক তার সাথে দেখা পর্যন্ত করেননি। এটা ক্লিয়ার যে সি. এম. এস. জেনারেশন আজকে বক্রেশ্বরের ফোর্থ, ফিফথ ইউনিটের জন্য এগিয়ে আসছেন না। তাহলে আজকে পশ্চিমবঙ্গের পাওয়ার জেনারেশনকে আমরা অন্য রাজ্য থেকে পিছিয়ে দিলাম। তাহলে পশ্চিমবাংলায় শঙ্করবাবুদের নীতি কি? পাওয়ার এবং প্রাইভেট সেক্টরে আর. পি. জি. গ্রুপকে মনোপলি এনজয় করতে দেওয়া। আর. পি. জি. গ্রুফ, সি. এম. সি. কন্ট্রোল করবে সবচেয়ে লুক্রেটিভ এরিয়াগুলি। তাছাড়া ওরা নতুন পাওয়ার প্ল্যান্ট বসাবে একই সিস্টেমে বজবজে, বলাগড়ে। তাদের সাথে রোলস রয়েসের টোটাল টাই-আপ, তার ফলে এ. বি. এলকে বয়লার তৈরি করতে দেওয়া হবে না, যেখানে বি. এইচ. ই. এল. টারবাইন তৈরি করতে পারে, সেখানে রোলস রয়েসের থেকে টারবাইন কিনে আনতে হবে, অলরেডি এগ্রিমেন্ট হয়ে গেছে। শঙ্করবাবু রাজনৈতিক ভাবে উইক লোক, হি হ্যাজ কট ইন দিস ভাইস, কোনও রাস্তা নেই। বিদেশে ডাইরেক্টলি একটা পাওয়ার প্রোজেক্ট উনি পুরোপুরি আনতে পারলেন না পশ্চিমবঙ্গে। ওয়েস্ট বেঙ্গল ইজ ফেলইয়োর ইন দিস রেসপেক্ট। আবার যেখানে বিদেশি সাহায্য আসছে ডি. সি. এল. ডেভেলপমেন্টের কনসালট্যান্টস আমাদের পশ্চিমবঙ্গের পরিচিত লোক সাধনবাবুর মাধ্যমে যার বাড়িতে জ্যোতি বসু ছিলনে ফিলাডেলফিয়ারে তার মাধ্যমে সি. এম. এস. আসছিল, সেখানেও তারা পিছিয়ে গেল। পশ্চিমবাংলার ভবিষ্যতের দিকে তাকিয়ে পাওয়ার জেনারেশন পলিসি নিতে পারেননি। এ বছর ইলেকশন, আপনারা এ বছর বোল্ড ইনিসিয়েটিভ নিতে পারবেন বলে আমার সন্দেহ আছে। আপনারা যেখানে গ্রাউন্ড লুজ করছেন। আপনি এখানে নতুন প্রোজেক্টের কথা বলছেন, পশ্চিমবাংলায় ডাইরেক্ট ফরেন ইনভেস্টমেন্ট ইন দি পাওয়ার সেক্টর কি হচ্ছে, ডাইরেক্ট ফরেন ইনভেস্টমেন্ট নট থ্রু ডি. সি. এল. অ্যান্ড আদার্স। এবং what is the reason যে পশ্চিমবাংলায় একটাও বড় বিদেশি কোম্পানিকে আপনি ইনটারেস্টেড করাতে পারলেন না এখনও পর্যন্ত পাওয়ার জেনারেশন করতে। আপনারা ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের কথা বলছেন কিন্তু ১০ বছরের পারস্পেক্টিভে অবস্থাটা কি দাঁড়াবে তার ক্লিয়ার কাট জবাব আপনারা দিতে পারছেন না। আবার সুইচ ওভার করে আমি আর একটা অ্যান্ডে যাচ্ছি। জেনারেশন, হ্যাঁ, জেনারেশনের ব্যাপরটা মোটামুটি স্টেবিলাইজ করতে পেরেছেন, এটা আপনার কিছুটা কৃতিত্ব। একজিস্টিং প্ল্যান্টগুলি রেনোভেশন, মডার্নাইজেশন করে তার ক্যাপাসিটি অনুযায়ী চালাচ্ছেন। সাঁওতালদির মতো পুরানো প্ল্যান্ট বা ব্যান্ডেলের মতো পুরানো প্ল্যান্টে মোটামুটি প্রডাকশনটা স্টেবল করতে পেরেছেন তবে আপনি নিজেই স্বীকার করেছেন যে দুর্গাপুরের ব্যাপারে পারছেন না। গত বছর দুর্গাপুর প্রোজেক্টে আপনার স্টেটমেন্ট অনুযায়ী ৯ পারসেন্ট ফল হয়েছে। এই প্রসঙ্গে আমি পার্লামেন্টের একটা ফিগার দিচ্ছি যে কোনও রাজ্যে কি রকম সর্টেজ। তাতে দেখা যাচ্ছে সেন্ট্রাল গভর্নমেন্টের রিপোর্ট অনুযায়ী ওয়েস্ট বেঙ্গলে কনটিনিউয়াস সর্টেজ। পার্লামেন্টের কোয়েশ্চেন থেকে যে ফিগার পাচ্ছি state-wise power supply position from April to June, 1994. তাতে দেখা যাচ্ছে পশ্চিমবাংলার টোটাল রিকোয়ারমেন্ট ছিল ৩ হাজার ৩৬০, টোটাল অ্যাভেলেবিলিটি ৩ হাজার ১৫১-৬.২ পারসেন্ট পাওয়ার সর্টেজ থেকেই যাচ্ছে। আপনার কাছে জানতে চাই, what is the actual position to-day and what is the energy requirement and what is the energy availability. আপনার এই বাজেট বক্তৃতায় কোনও জায়গায়

আপনি সেটা ক্লিয়ারলি বলেননি। এটা আমাদের কাছে একটা চিন্তার ব্যাপার। আমরা যদি এবারে ঐ পিরিওডে মেগাওয়াটের হিসাবটা দেখি—আমি ইনস্টলড ক্যাপাসিটির কথা বললাম, এবারে দেখুন মিলিয়ান ইউনিট জেনারেটেড কত পশ্চিমবাংলায়। এপ্রিল থেকে জুন, ৯৪, পশ্চিমবাংলায় ৪ হাজার ৭১৩, ইউ. পি.-তে ১৩ হাজার, মহারাষ্ট্রে ১১ হাজার ৭১৭। আমরা মহারাষ্ট্রের ওয়ান থার্ড। এইভাবে আমরা বহু জায়গায় পিছিয়ে আছি। এর ফলে শহরের বড় লোকরা বা মধ্যবিত্তরা কিন্তু মার খাচ্ছে না, আমরা খুশি যে লোডশেডিং হচ্ছে না, রাত্রে বই পড়তে পারছি কিন্তু মার খাচ্ছে গ্রামের গরিব মানুষরা। সেটার চিত্রটা প্যাথেটিক। রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন পশ্চিমবাংলার গোটা স্টেটে যা আছে সেটা এখনও পর্যন্ত ন্যাশনাল অ্যাভারেজের নিচে। আপনি গ্রামের মানুষদের অবহেলা করছেন। রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনে জাতীয় গড় হচ্ছে ৮৫ পারসেন্ট আর পশ্চিমবাংলার ক্ষেত্রে সেটা হচ্ছে ৭৫ পারসেন্ট। আপনি বলেছেন যে সমস্ত গ্রামে বিদ্যুত পৌঁছে দিতে ৬।। শো কোটি টাকার প্রয়োজন। এ ক্ষেত্রেও আপনি ব্যর্থ। এ ক্ষেত্রে আর. ই. সি. লোন দেয় যত খরচ করবেন। কিন্তু আপনার স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড পুরানো লোন শোধ করতে পারছেন না ফলে আর. ই. সি.-র টাকাও আসছে না এবং গ্রামে বিদ্যুৎ যাচ্ছে না। আপনি বলেছেন, ৯৩/৯৪ সালে এ ক্ষেত্রে মাত্র ১৫ কোটি টাকা দিতে পেরেছেন আর টোটাল দরকার ৬৫০ কোটি টাকা। এ বছর ৩৮ কোটি টাকা দেবেন বলেছেন। মিনিস্ট্রি অব এনার্জির ফিগার থেকে আপনাকে দেখাচ্ছি, দেখুন আমরা কত পিছনে আছি অন্যান্য স্টেটের থেকে। পশ্চিমবাংলায় এনারাইজেশন অব পাম্প সেট কত? কত পাম্পসেটকে আমরা এনারজাইসড করেছি? কত পাম্প সেট আমরা এনারজাইজ করেছি, আপনি শুনলে শঙ্করবাবু দুঃখ পাবেন পশ্চিমবাংলায় মাত্র ৯৭ হাজার পাম্প সেট এনারজাইজ হয়েছে। সেই জায়গায় মহারাষ্ট্র ১৮ লক্ষ ৫০ হাজার পাম্প সেট এনারজাইজ হয়েছে, ১৮ গুণ বেশি। তামিলনাড়ুতে ১৪ লক্ষ, মধ্যপ্রদেশে ১০ লক্ষ, অন্ধ্রপ্রদেশে ১৫ লক্ষ। তাহলে আপনার বিদ্যুৎ দিতে না পারা এবং রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের টাকা না দিতে পারার জন্য আপনার—আপনার ব্যর্থতার জন্য মার খাচ্ছে কে, বেশি দাম দিয়ে ডিজেল কিনতে হচ্ছে কাদের, যাদের নিয়ে আপনি বলেন এগ্রিকালচারে আপনারা সেলফ সাফিসিয়েন্ট। যেখানে মহারাষ্ট্র ১৮ লক্ষ ৫৯ হাজার, মধ্যপ্রদেশ ১০ লক্ষ, অন্ধ্রপ্রদেশ ১৫ লক্ষ, তামিলনাড়ু ১৪ লক্ষ, সেখানে আপনার মাত্র ৯৮ হাজার, আপনি এক লক্ষেও পৌঁছতে পারেননি এবং এটা আমরা আগেও বলেছি পশ্চিমবাংলায় টোটাল অ্যাচিভমেন্ট আপ টু অ্যান্ড অব নাইনটি ফোর ২৮ হাজার ৮৪২, তার মানে ধরুণ ৩৮ হাজার গ্রাম আছে, তার মধ্যে এখনও আপনার ৯ হাজার গ্রাম ভার্জিন। আপনার এই বছরের হিসাব হচ্ছে, এবার আপনি ৫২০টা ভার্জিন মৌজা টাচ করবেন। ৫০০ যদি বছরে মৌজা টাচ করেন তাহলে ৯ হাজার গ্রামে বিদ্যুৎ দিতে আরও ১৮ বছর সময় লাগবে। তার মানে ২ হাজার ১৩ সালে কমপ্লিট রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন করতে পারবেন। এটা আমাদের লজ্জা। ১৮ বছবে গ্রামের মানুষকে আপনারা বঞ্চিত করেছেন। তাদের মনে অসন্তোষ দানা বেঁধেছে। আপনারা রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের নামে এস. ই. বি., ফাইনান্সকে গুলিয়ে দিয়ে এই অবস্থায় নিয়ে এসেছেন। আপনি নিশ্চয়ই জবাব দেবেন, এটা কম হবার কারণ কি? আর একটা জায়গায় ফ্রিকোয়েন্সি প্রবলেমের কথা বলেছেন। আপনার হাইড্যাল পাওয়ার প্রোজেকট কম, আপনি থার্মাল পাওয়ার প্ল্যান্টের উপর নির্ভরশীল। হাইড্যাল পাওয়ার আপনার এত কম যে বলার নয়। যে পশ্চিমবাংলায় টোটাল হাইড্যাল জেনারেশন

হচ্ছে মাত্র ৪৬.৫১ ইউনিট, সেখানে উড়িষ্যার কত জানেন, ১২৭১। আপনার যেখানে ৪৭ সেখানে ১২৭১ উড়িষ্যার হয়েছে হাইড্যাল জেনারেশন। আমি যদি আবার কর্ণাটক সম্পর্কে বলি, সেখানে হাইড্যাল ২ হাজার ৪০০। আপনার ৪৬, উড়িষ্যা ১২৭১ আর কর্ণাটক ২ হাজার ৪০০, কেরালা ১৪ শ ৯১, তামিলনাড়ুতে ১৯ শত। হাইড্যাল জেনারেশনে আপনার স্টেট মিনিসকিউল আপনার হাইড্যাল পাওয়ার প্রোজেক্ট যেগুলো অনগোয়িং সেইগুলো কবে শেষ করবেন, সেটা উল্লেখ করা উচিত ছিল। আপনার পার্টি ডমিনেটেড আমাদের অ্যাসেম্বলি সাবজেক্ট কমিটি, তারা কি বলেছেন, তারা যে রিপোর্ট দিয়েছেন, সেখানে ওরা বলছেন—the committee hopes and trust that the Department/Board should take efforts to fulfil this targeted date for all units. আপনার অ্যাসেম্বলি কমিটি বলছে যে আপনি দুটোতে রাম্মাম এবং তিস্তা ক্যানেল প্রোজেক্ট এই দুটোতে আপনি টার্গেট রিচ করতে পারেননি। আপনি ছাপার অক্ষরে মিথ্যাবাদী হয়ে গেছেন। আপনি লিখেছেন কবে এটা কমপ্লিট হবে তার মধ্যে আপনি লিখেছেন যে ৩১শে মে'র মধ্যে সিংক্রোনাইজ হবে। এখানে আবার কমিটি বলছে, The Committee however understands that this Unit Could not be synchronised on 31. 5. 95 but it was synchronised at a later date. The Committee hopes and trust that the Department should take effort to fulfill targeted date of all the units synchronized. তার মানে আপনি ছাপার অক্ষরে বললেন, বা আপনার ডিপার্টমেন্ট বলল যে, রাম্মাম জলবিদ্যুৎ প্রকল্পের ফার্স্ট ইউনিট ৩১শে মে সিনক্রোনাইজড করবে, though it was your demand in your budget speech written earlier. তাহলে আমরা তিনটে জিনিস দেখতে পাচ্ছি, জেনারেশনে আপনি এখনও কোনও পলিসি ঠিক করতে পারেননি ; আপনি এখনও কোনও ফরেন ডাইরেক্ট ইনভেস্টমেন্ট ইন পাওয়ার সেক্টর নিয়ে আসতে পারেননি এবং এনরনের মহারাষ্ট্রে অসুবিধার জন্য আপনার সি. এম. এস. জেনারেশন সম্পূর্ণ অনিশ্চিত হয়ে গেছে। ফলে বক্রেশ্বরে ফোর্থ ইউনিট, ফিফথ ইউনিট কবে, কি ভাবে হবে—টাই-আপ এখনও পর্যন্ত ক্লিয়ার নয়। পাওয়ার সেক্টরে শুধু একটা প্রাইভেট কোম্পানি সি. ই. এস. সি.-কে ডোমিনেট করার সুযোগ দিচ্ছেন এবং আপনার সব কনসালটেন্সি একটা প্রাইভেট কোম্পানি চালাচ্ছে। এর ফলে, জেনারেশনের অভাবের ফলে আপনার রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন-এর পেস খুবই স্লো এবং আপনি ভারতবর্ষের সমস্ত রাজ্যের তুলনায় এনার্জাইসড অফ পাম্পসেট-এর পিছনে রয়েছেন। আগামী ১৮ বছরের মধ্যে সমস্ত গ্রামকে আপনার ইলেক্ট্রিফায়েড করা কখনওই সম্ভব নয়। এমন কি হাইডেল পাওয়ার জেনারেশন, যেটা আমাদের এই রাজ্যের পাওয়ার ইমব্যালেন্স দূর করার জন্য, ফ্রিকোয়েন্সি ইমব্যালেন্স দূর করার জন্য এসেন্সিয়াল ছিল সেটাতেও শঙ্করবাবু, আপনি নিজে স্বীকার করেছেন যে, আপনাদের সমস্ত প্রোজেক্টগুলোই স্লিপেজ হচ্ছে। রাম্মাম সম্বন্ধে আপনি বলেছেন, 'দেয়ার হ্যাজ বিন ফারদার স্লিপেজ।' আপনি তিস্তা ক্যানেল ফলস সম্বন্ধে বলছেন, 'তিস্তা ক্যানেল ফলস হ্যাজ বিন ল্যাগিং বিহাইন্ড শিডিউল।' উই ওয়ান্ট টু নো হোয়াই? পাওয়ার মিনিস্টার উত্তর দিতে পারবেন কি, কেন? দু-দুটো অনগোয়িং হাইডেল পাওয়ার প্রোজেক্ট কেন বিহাইন্ড শিডিউল যাচ্ছে? এর উত্তর আপনাকে দিতে হবে। আমি আপনাকে বলছি, আপনি একথা বলেছেন যে, আপনার প্ল্যান্ড লোড ফ্যাক্টর আপনি মনে করছেন স্যাটিসফ্যাক্টরি। কিন্তু আমি আপনাকে বলছি, আপনার পাওয়ার অফটেকের

অভাব রয়েছে। আপনি জোর করে পি. ডি. সি. এল. মানে পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেডের কোলাঘাটের পি. এল. এফ.-কে রেস্ট্রিক্ট টু ৬১%—তার মানে আপনি ওখানে ক্যাপাসিটি থাকা সত্ত্বেও প্রোডিউস করছেন না। এ অবস্থায় অন্য রাজ্যে পাওয়ার পাঠাবার ব্যবস্থা করা যায় কিনা সেটা নিয়ে আপনি বাজটে বক্তৃতায় কিছু বলেননি। হোয়াই? লাগাতার চেষ্টা করে প্ল্যান্ট লোড ফ্যাক্টর কিছুটা বাড়ালেও আপনার অফটেক নেই, ফ্রিকোয়েন্সি প্রবলেম হচ্ছে। এর জন্য আপনি প্ল্যান্ট লোড ফ্যাক্টর কোলাঘাটে সীমিত করে ৬১%-এ রেখেছেন। আমি এর কোনও এখন পর্যন্ত স্যাটিসফ্যাক্টরি এক্সপ্ল্যানেশন আপনার কাছ থেকে পাইনি। নেকস্ট, আপনাকে যেটা বলছি, ট্রান্সমিশন অ্যান্ড ডিস্ট্রিবিউশন সম্বন্ধে আপনি যা বল্লেছেন তাতে ইউ হ্যাভ বিন ব্রুটালি ফ্র্যাঙ্ক। এখানে আপনার বক্তব্যে টেকনিক্যাল কথাই বেশি আছে, বিইং অ্যান ইঞ্জিনিয়ার বক্তব্য রাখলে এটা প্রবলেম হয়। কিন্তু তা সত্ত্বেও আপনি টেকনিক্যাল ব্যাপার বাদ দিয়ে কোথাও কোথাও যে ইংরাজি লিখেছেন তাতে টেকনিক্যাল কথাবার্তা রাখেননি। সেখানে ইউ হ্যাভ বিন ব্রুটালি ফ্র্যাঙ্ক। আপনি নিজেই বলছেন, The fruits of good work done to stabilise generation have not reached to people in this state owing to limitation of the transmission and distribution system. শঙ্করবাবু, people residing in several parts of the state are not happy either with the availability of power or with the quality thereof. এটাই হচ্ছে সার সত্য, আপনি চার বছর ক্ষমতায় থাকার পর পশ্চিমবাংলার মফঃস্বলে রাত্রিবেলা যে ভোল্টেজ ফ্লাকচ্যুয়েশন হচ্ছে তাতে ১০০ ওয়াটের বাল্ব জ্বেলে কেউ একটা বই-ও পড়তে পারে না। পাওয়ারের আপনার ট্রান্সমিশন সিস্টেম এমন যে, শান্তিনিকেতনে যান, একটা গাছ পড়ে গেলেই পাওয়ার সাপ্লাই ডিসরাপটেড। সন্ধ্যে হবার থেকেই ভোল্টেজ আস্তে আস্তে এত কমে আসে যে লোকেদের ফ্যানগুলো এত আস্তে আস্তে ঘোরে ফ্যান খুলে রাখার কোনও মানে হয় না অর্থাৎ আপনি না সঠিক ভোল্টেজে পাওয়ার দিতে পারছেন, না আপনি আনইন্টারাপটেড পাওয়ারের সাপ্লাই রাখতে পারছেন।

সুতরাং আপনি এটা স্বীকার করেছেন তাতে আমি খুশি। আপনি সেখানে একটা জায়গায় বলেছেন ১ হাজার ১৩ কোটি টাকার পরিকল্পনা। বামফ্রন্ট সরকারের এটাই স্পেশ্যালিটি। এখানে ১৮২৭ কোটি টাকা, মিউনিসিপ্যালিটির জন্য ১১১৫ কোটি টাকা, উদ্বাস্তুর জন্য ১৭৫০ কোটি টাকা চাই বলেছেন, এবং ট্রান্সমিশন অ্যান্ড ডিস্ট্রিবিউশনের জন্য হাজার কোটি টাকা চাই। আপনি জানেন এভরিবডি হ্যাজ টু ফাংশন উইদিন হিজ বাজেট। আপনি ১ হাজার কোটি টাকা কোনদিনও পাবেন না। আপনার যে বাজেটারি স্ট্রেন্থ আছে তার মধ্যে কতটা করতে পারছেন সেটা দেখতে হবে। এখানে আপনি বলেছেন, করতে পারেননি। আপনার যে টারগেট ছিল সেই টারগেট ফুলফিল করতে পারেননি। যে রকম নাম্বার অফ schemes could not be completed during the current year because of apart from financial problems, it faced serious constraints in the availability of materials like the alluminium conductors. তাহলে কি হল? আপনি ১ হাজার ১৩ কোটি টাকার প্রোজেক্ট করেছেন, তার মধ্যে ৪৩ কোটি টাকা হয়ত এ বছর খরচ করবেন এবং সেখানে যে টারগেট আপনার আছে সেটা ফুলফিল করতে পারেননি। তার কারণ, ফিনান্সিয়াল কনস্ট্রেন্ট আছে, এস. ই. বি.-র মেটিরিয়ালস পাচ্ছেন না। এখানে

সাবজেক্ট কমিটি অন পাওয়ার একটা রেকমেন্ডেশন করেছেন যেটা আমি মনে করি সিরিয়াসলি ভাবার দরকার আছে। আপনি এখানে বলেছেন, পাওয়ার সাফিসিয়েন্ট হচ্ছে। সাঁওতলাডিহি এবং ব্যান্ডেলের রিনোভেশন এবং মডার্নাইজেশনের জন্য যে টাকা বরাদ্দ করেছেন তার একটা অংশ ট্রান্সমিশন ডিস্ট্রিবিউশনের জন্য খরচ করুন—এটাই অ্যাসেম্বলি কমিটির সাজেশন। তারা কি বলেছেন, In view, of what has been stated above the Committee feels inclined to recommend the Department/Board to consider reduction of a substantial portion of fund from proposed R & M Works for Santaldihi & Bandel for 1995-96 and to re-allocate the same in Transmission and Distribution works so that the proposed works on Transmission and Distribution may be executed properly and timely and the generation power will also be fully utilised. সুতরাং আপনি ট্রান্সমিশনের জন্য টাকা দিতে পারছেন না বলে প্রোজেক্ট কমপ্লিট হচ্ছে না। আপনি অন্তত কিছু টাকা ওখান থেকে ট্রান্সফার করে দিন। আমি দুটি ব্যাপারে আপনাকে বলছি, একটা হচ্ছে, ট্রান্সমিশন লস হচ্ছে আপনার ২২.৪ পারসেন্ট। হাই ভোল্টেজ পাওয়ার ট্রান্সমিট করতে পারছেন না। তারফলে লো ভোল্টেজ পাওয়ার ট্রান্সমিট করলে লস বেশি হবে—এটা সকলেই জানেন। আপনি বলেছেন বছরে ১ পারসেন্ট কমাবেন। আমি মনে করি ইন-সাফিসিয়েন্ট। ট্রান্সমিশন লস কমানোর জন্য ব্যবস্থা নেওয়া উচিত। সবচেয়ে বড় ডিপার্টমেন্টাল ফেলিওর হচ্ছে উইথ রিগার্ড টু থেপ্ট। কখন বলছেন থেপ্টের ব্যাপারে পঞ্চায়েতকে দিয়ে দেব, কখন বলছেন কড়া ব্যবস্থা নেব। But the fact is that theft, hooking and tapping, has become a culture in the country side. এবং আপনি এখন পর্যন্ত হুকিং এবং ট্যাপিং-এর ব্যাপারে কোনও কংক্রিট ব্যবস্থা নিতে পারেননি। আপনি নিজেই স্বীকার করেছেন এস. ই. বি.-র ১৩ কোটি ৩০ লক্ষ টাকা লোকসান হচ্ছে চুরির জন্য। Is it not a admission of failure, ৪ বছর মন্ত্রী থাকবার পর বলছেন ১৩ কোটি টাকা চুরি হচ্ছে। ৪ বছর মন্ত্রী থাকবার পর আপনার ২২ পারসেন্ট ট্রান্সমিশন লস হচ্ছে এবং সবচেয়ে সিরিয়াস এস. ই. বি.-র বিলিং-এর ব্যাপারে। ইলেক্ট্রিক সাপ্লাইকে ইচ্ছামতো বিল করার সুযোগ দিয়েছেন আর. এস. ই. বি.-র বিলের ব্যাপারে কম্পিউটারাইজেশন আজও হল না। সল্টলেকের আশে-পাশে হয়ত কিছু করেছেন, কিন্তু সবটা করতে পারেননি। এই বিলিং করতে পারলে আপনার কয়েক কোটি টাকা রেভেনিউ গেইন করতে পারবেন। আজকে সেই জায়গায় বিলিং কম্পিউটারাইজেশন করতে পারছেন না। লোকে বিল চায়, ম্যানিপুলেটেড বিল দেওয়া হচ্ছে। এক্ষেত্রে ব্যাপক দুর্নীতি রয়েছে।

[4-30 — 4-40 p.m.]

সেটাকেও আপনি দূর করতে পারলেন না। আর কলকাতা তো গোয়েঙ্কাদের হাতে আছে। কিছু করার নেই। ওরা ফুয়েল—সারচার্জ বাড়িয়েছে—ওরা হাইকোর্টের রায়ের জন্য অপেক্ষা করলেন কিন্তু এখনও পর্যন্ত ফুয়েল সারচার্জ ফেরত দিচ্ছে না। আপনার কিছু করার নেই। এতে আপনার লিমিটেশন আছে। আপনার প্রবলেম বুঝি, আপনি একজন পলিটিশিয়ান। কিন্তু ইউ আর নট বিয়িং এবেল টু ক্যারি দ্য টিম উইথ ইউ। আপনি পাওয়ার সেক্রেটারির

ব্যাপরাটা আটকাতে পারলেন না—ওটা বেরিয়ে গেল। আপনার পাওয়ার সেক্রেটারি সুব্রামনিয়ম আপনাকে বললেন যে, ট্রান্সমিশন, ডিস্ট্রিবিউশন টোটাল ফেলিওর। সি. এম. এসের জেনারেশনের ব্যাপারে আপনার কাছে টোটলি ডিস্কাউন্ট করলেন। আপনি শেষ পর্যন্ত আপনার সেক্রেটারিকে নিয়ে কাজ করতে পারলেন না। মুখ্যমন্ত্রী তাকে সরিয়ে দিলেন। কোথায় সরালেন—না একটা হাই ফাই জায়গায় তাকে সরিয়ে দিলে। ডব্লু. বি. আই. ডি. সি.-র ম্যানেজিং ডিরেক্টর করে দিলেন। মুখ্যমন্ত্রী তার উপর বিশ্বাস রাখেন। আপনার এস. ই. বি.-র চেয়ারম্যান সুবীর দাশগুপ্ত তাকেও রাখতে পারলেন না। তিনি পাওয়ার ইঞ্জিনিয়ার হিসাবে এন. টি. পি. সি.-তে কাজ করেছেন। হি ওয়াজ দ্য ম্যান—আমাদের পশ্চিমবাংলার পাওয়ারের উন্নতি করেছেন। হি ওয়াজ স্টেবিলাইজড জেনারেশন। একেও আপনি রাখতে পারলেন না। এতে কি হল? এতে জেনারেশন স্লিপেজ হচ্ছে। এতে এস. ই. বি.-র মাউন্টিং লস হচ্ছে। আপনি কয়লার বাকি টাকা দিতে পারছেন না। ফিনান্সকে দেখিয়েছেন যে, আপনাকে পুরানো টাকা শোধ দিতে হচ্ছে। আপনার অবস্থা এমনই। এই অবস্থায় আপনি যদি টিম ক্যারি না করতে পারেন তাহলে এটা খুবই দুঃখজনক ঘটনা। আপনাকে বলব মন্ত্রী হিসাবে আপনি টিমের সঙ্গে ক্যারি করুন। আপনি আপনার নিজের এস. ই. বি.-র ৫০০ কোটি টাকা দিতে পারছেন না। কোনও জায়গায় আপনি নিয়ে যাচ্ছেন। ১৮ বছর ধরে মন্ত্রিত্বে থাকার পরেও আপনি যুক্তি দেখাতে পারবেন কি যে কেন এত টাকা কোল ইন্ডিয়ায় বাকি রয়ে গেছে? রাজ্য সরকারকে ৩১০ কোটি টাকা দিতে হচ্ছে। সামনের বার ৩১৪ কোটি টাকা দেওয়া হবে এবং আবারও ৩১০ কোটি টাকা দিতে হবে। এই জায়গায় এস. ই. বি.-কে এনে ফেলেছেন। তার ফলে সিলভার লাইন এলাকা কলকাতায় কিছু কমেছে কিন্তু ডার্ক লাইন এলাকায় সামগ্রিকভাবে আছে। এর ফলে ইন্ডাস্ট্রিয়ালাইজেশন সাসটেন্ড করতে পারবেন না। গভর্নমেন্ট অব ইন্ডিয়ার যে সব প্রোগ্রাম—যেমন লোকদীপ, কুটির, জ্যোতি যোজনা সেগুলিতে ইমপ্লিমেন্ট করতে পারলেন না, যা শিডিউল ছিল সেগুলি কমপ্লিট করতে পারলেন না। নন কনভেনশনাল এনার্জিতে আপনি বীরভূম এর যেটা সোমনাথবাবু নির্বাচনী এলাকা, বাঁকুড়া, সাগরদ্বীপ এগুলির কথা উল্লেখ করেছেন। প্রত্যেক পার্লামেন্টারি কনস্টিটিউয়েন্সিতে উর্জা গ্রাম করার কথা। কিন্তু তা আপনি করতে পারলেন না। তাই আগে বলেছিলাম—ইউ আর গুড ম্যান ইন এ ব্যাড কোম্পানি। আর এখন বলছি যে, ইউ আর লোন ম্যান ইন এ ব্যাড কমপ্যানি। ইউ আর ফলিং আউট উইথ ইয়োর টিম। আমি আশা করি আমরা যে প্রশ্নগুলি রেখেছি তার জবাব দেবেন এবং আশা করি ফর দ্য শেক অব ইয়োর ওন পার্টি। সামনেই ইলেকশন। আপনি ওভার অল পরিস্থিতি পাওয়ারের ব্যাপারে পশ্চিমবাংলায় যদি ইম্প্রুভড না করেন তাহলে আপনাদের পায়ের তলার মাটি সরে যাবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শঙ্করকুমার সেন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাকে কুড়ি মিনিট সময় দিয়েছেন। এখানে এত বিষয় উঠেছে যে তা বলতে গেলে ঘন্টা দেড়েক সময় লাগে। আমি অত্যন্ত আনন্দিত হলাম যে, সৌগতবাবু এমন সব কথা তুলেছেন যেখানে প্রকারান্তরে উনি কেন্দ্রীয় সরকারের বিদ্যুৎ নীতিকে অ্যাটাক করেছেন। উনি বলেছেন পশ্চিমবঙ্গে গত এক বছরে এক মেগাওয়াট বিদ্যুৎ অ্যাড হয়নি। আমার কাছে ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের একটা

রিপোর্ট আছে। এটি যদি সৌগতবাবু পান তাহলে পড়ে দেখবেন। আমার কাছে আর একটি রিপোর্ট আছে, টোয়েন্টি সিকস্থ রিপোর্ট অব দি স্ট্যান্ডিং কমিটি অব এনার্জি। তার শেষ দিকে তারা কি বলেছেন শুনুন, "The Committee observed that a single MW of capacity has not been added by the independent power producer even after a lapse of over three and half years since announcement of new policy." তার মানে সৌগতবাবুর যে যুক্তি সেই যুক্তিকে আমি যদি টেনে নিই, তাহলে সমস্ত ভারতবর্ষে সাড়ে তিন বছরে চাহিদা নেই। তার মানে, কোনও চাহিদা ডেভেলপমেন্ট হয়নি। উনি বলেছেন, এখানে এক মেগাওয়াট অ্যাড করেনি। তাহলে গত সাড়ে তিন বছরে কেন্দ্রীয় সরকারের বিদ্যুৎ দপ্তর আপনাদের নীতিই হচ্ছে তার কারণ। উনি 'এনরোন' এর কথা তুলেছেন এবং অন্য আরও কিছু কথা তুলেছেন। কেন্দ্রীয় সরকারের যে নীতি, কোনও জায়গায় কন্ট্রিবিউট করেছেন সেটা এই বইটা—টোয়েন্টি সিকস্থ রিপোর্ট—পড়লে বোঝা যাবে। কারণ এটি অতি গুরুত্বপূর্ণ রিপোর্ট। সমস্ত ভারতবর্ষে—উনি ফরেন ইনভেস্টমেন্টের কথা বলেছেন—১৯৯১ সালে গভর্নমেন্ট অব ইন্ডিয়ার যে পাওয়ার পলিসি ছিল, তাতে বহু ক্ষেত্রে পাওয়ার ডিপার্টমেন্টের সঙ্গে গভর্নমেন্ট অব ইন্ডিয়ার ফিনান্স ডিপার্টমেন্টের সংঘাত ছিল, তারা অপোজ করেছেন। পাওয়ার ডিপার্টমেন্ট সাবমিশন করেছে, ফিনান্স ডিপার্টমেন্ট অপোজ করেছে। ফিনান্স ডিপার্টমেন্টের অপজিশনটা ইজ ভেরি ভেরি প্র্যাগমেটিক। আমি সে বিষয়ে পরে আসব। অনেকগুলো ছোট ছোট বিষয় এখানে উঠেছে। আমি সেগুলো সব নোট করেছি। অনেক ব্যাপার বোধহয় পুরানো স্ট্যাটিস্টিক্সের উপরে হয়েছে। যেমন, সৌগতবাবু বলেছেন, আমাদের এখানে শর্টেজ, কেন্দ্রীয় রিপোর্ট। দেড় মাস আগে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে, সেন্ট্রাল ইলেক্ট্রিসিটি অথরিটির কাছ থেকে যে চিঠি পেয়েছি, তাতে তারা বলেছেন যে নাইন্থ প্ল্যানে সাগরদীঘি হবে না। এটি টেনথ প্ল্যানে করুন। তোমাদের জেনারেল পাওয়ার সারপ্লাস, ৩০০ মেগাওয়াট সারপ্লাস ডিউরিং পিক আওয়ার এবং জেনারেল সারপ্লাস ৮০০ মেগাওয়াট সৌগতবাবু শর্টেজের সংবাদ কোথায় পেলেন জানি না? এবারে আমি সর্বভারতীয় চিত্রটা কি তা বলি। আমরা যখন দেখি দিল্লিতে চার ঘন্টা করে লোডশেডিং হচ্ছে তখন আমার দুঃখ হয়। কারণ আমি ভারতীয়, আমি নিজেকে ভারতীয় বলে মনে করি। কারণ দিল্লি আমাদের ক্যাপিটাল। সমস্ত পৃথিবীর কাছে দিল্লির যে অবস্থা সেটা ভারতের অবস্থা বলে প্রতিভাত হয়। মাথা হেঁট হয়ে যায় লজ্জায়। আমি যখন শুনি যে কর্ণাটকে ২৪ পারসেন্ট পাওয়ার শর্টেজ তখন মাথা হেঁট হয়ে যায়। উনি ভারতের তথ্য দিলেন উনি হাইডেল থার্মাল মিক্স-এর কথায় ওড়িষ্যা, কর্ণাটক এবং কেরালার কথা বললেন। ওখানে ৬০ পারসেন্ট হাইডেল এবং থার্মাল ৪০ পারসেন্ট। যার জন্য ওখানে ডিসেম্বর থেকে জুন পর্যন্ত ঐসব রাজ্যগুলো সাফার করে। ১৯৯১ সালের নভেম্বর মাসে তৎকালীন শক্তিমন্ত্রীর কাছে আমি একটি চিঠি দিয়েছিলাম। আমি তাকে বলেছিলাম আগামী চার বছরের মধ্যে ইস্টার্ন রিজিওন-এর যে জেনারেশন প্রসপেক্ট, এখানে সারপ্লাস হবে। আমি তাকে বলেছিলাম যে, ওয়েস্টার্ন রিজিওন এবং সাদার্ন রিজিওনের যে গ্রিড কানেকশন, হাই ভোল্টেজ ডি. সি. হচ্ছে। সেটা না করে সাদার্ন রিজিওনের সঙ্গে ইস্টার্ন রিজিওনের এইচ. ভি. ডি. সি. করা উচিত। আজ যদি সেটা করা হত, তাহলে ডিসেম্বর থেকে জুন পর্যন্ত সাদার্ন স্টেটগুলো যারা সাফার করছে, সেটা হত না।

[4-40 — 4-50 p.m.]

প্রতিবারই আমি শুনি প্ল্যান্ট লোড ফ্যাক্টর অনেক ভাল হত। উপরন্তু কি হত না? রেইনি সিজনে এখন উড়িষ্যার জেনারেশন হচ্ছে ১,৩০০ মেগাওয়াট। আজকে অন্যান্য ইস্টার্ন রিজিয়ন স্টেটগুলো উড়িষ্যা থেকে পাওয়ার নিয়ে, অন্ধ্রপ্রদেশ থেকে পাওয়ার নিয়ে, কি তামিলনাড়ু থেকে পাওয়ার নিয়ে কয়লা সেভ করতে পারত, এনভায়রনমেন্ট পলিউশন কম হত, কিন্তু সেদিকে নজর দেয় না। ইন্সপাইট অফ দি ফ্যাক্ট যে আমি ১৯৯১ সালের নভেম্বরে কেন্দ্রীয় মন্ত্রীর কাছে এই প্রস্তাব রেখেছিলাম। এটা আমি সবশেষে বলব যে, কোথায় আমরা দাঁড়িয়েছিলাম এবং কোথায় দাঁড়িয়ে আছি—এটা স্বাধীনতার পটভূমিকায় অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রশ্ন। আজকে যেন তেন প্রকারেণ, ফরেন ইনভেস্টমেন্ট করে আমরা কি, স্বাধীনতা বিকিয়ে দেব? না, আমরা এমন একটা জায়গায় আসব যেখানে আমাদের স্বার্থে তারা ইনভেস্টমেন্ট করবে—এরকম একটা জায়গায় আমরা দাঁড়িয়ে থাকতে চাই। এ বিষয়ে আমি পরে আসব। আমি ছোট ছোট কতকগুলো ঘটনা বলি এবং এর সঙ্গে মান্নান সাহেব, আমরা বলাগড়ে কি করেছি সেটাও আসবে। বিধাননগর সি. ই. এস. সি.-কে দেওয়া হচ্ছে—এরকম কোনও সংবাদ আমাদের কাছে নেই। ইন ফ্যাক্ট বিধাননগর এমন একটা জায়গা, যেখানে স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের ইঞ্জিনিয়াররা মনে করেন যে আমরা কলকাতায় ইলেক্ট্রিক সাপ্লাইয়ের সঙ্গে একটা কমপিটিশনে আছি, আমরা দেখিয়ে দিতে চাই, যে কলকাতার পাশাপাশি কোনও একটা জায়গায় আমরা বেস্ট পারফরমেন্স দেব বিধাননগর সি. ই. এস. সি-কে দেওয়া হচ্ছে এমন কোনও সংবাদ আমাদের কাছে নেই। ভুল সংবাদ। ফুয়েল সারচার্জ সি. ই. এস. সি. ফেরত দেয়নি, এ বিষয়ে আমি খোঁজ নেব। খাস জমি কোনও স্বার্থে দেওয়া হয়েছে আমি খোঁজ নেব কারণ এ বিষয়ে আমাদের কাছে কোনও সংবাদ নেই। সবশেষে আমি বলাগড় সম্বন্ধে বলব। রাজ্য বিদ্যুৎ পর্ষদের ভিনডিক্টিভ বদলি হচ্ছে, টেন্ডার ছাড়া ১৪ কোটি টাকার কমপিউটার কেনা হয়েছে, রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন সম্বন্ধে উনি যেটা বলেছেন যে ১৯৯১-৯২ থেকে আজকে পর্যন্ত মাত্র শ পাঁচেক হয়েছে এটাও ভুল। ট্যারিফ ইনক্রিজ বিরাট ভাবে করা হচ্ছে আমি সেটা তথ্য দিয়ে দেখাব। যে সর্বভারতীয় যে টাইপ সেই হিসাবে আমরা কোথায় আছি এবং এ বিষয়ে বক্রেশ্বর সি. এম. এস. এবং বলাগড় এই দুটোতেই যে বিদ্যুৎ নীতির সঙ্গে যুক্ত, সেই ব্যাপারটা আমি আপনাদের কাছে পেশ করব।

এটা ঠিকই আমি কিন্তু গর্ব করি না। মান্নান সাহেব বলেছেন রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন নিয়ে আমি গর্ব করেছি। আমি গর্ববোধ করিনি। আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে, অত্যন্ত দুঃখের সঙ্গে আমি আমার বাজেট-প্রোপোজাল কবুল করেছি যে ফেলিওর হয়েছে, আমরা প্রত্যাশিত জায়গায় পৌঁছাতে পারিনি। মাননীয় সৌগতবাবু সর্বভারতীয় স্ট্যাটিস্টিকস দিয়ে বললেন রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের ব্যাপারে ৬৫০ কোটি টাকা তো আপনাদের লাগবে এবং এতে এত বছর লাগবে। মাননীয় দেবপ্রসাদবাবু বললেন ৪০ বছর লাগবে। এবারে সর্বভারতীয় চিত্র থেকে ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের রিপোর্টে কি বলছে? সেখানেও ৮৪ পারসেন্ট হ্যাজ "Electricity has reached 84% of the villages, only 26% of the household have got electricity"। সেখানেও ৮৪ শত গ্রামে বিদ্যুৎ পৌঁছালেও ২৬ পারসেন্ট বাড়িতে বিদ্যুৎ পৌঁছেছে এবং এর জন্য একটা এস্টিমেট তৈরি করেছেন, এটা কেন হল সেটা

আমি বলব। কারণ জাতীয় উন্নয়ন পরিষদের সভায় এই নিয়ে সবিস্তারে আলোচনা হয়েছে। কিন্তু টাকার ব্যাপার নিয়ে ওনারা বললেন ৪০ বছর লাগবে। কী এস্টিমেট হয়েছে? এস্টিমেট হয়েছে যে—একটা গ্রামে যদি বিদ্যুৎ যায়, কি ১০টা গ্রামে বিদ্যুৎ যায়, তার সঙ্গে আমরা যদি সাব-স্টেশনগুলোকে ইম্প্রুভ না করি তাহলে ওই বিদ্যুৎ যাওয়াই সার হবে, সেখানে টিম টিম করে আলো জ্বলবে, এভাবে বিদ্যুৎ পৌঁছে দেওয়ার কোনও মানে হয় না। অর্থাৎ রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের সঙ্গে সিস্টেম ইম্প্রুভ অঙ্গাঙ্গি ভাবে জড়িত। টোটাল একটা এসটিমেট হয়েছে। ভারতবর্ষে বাকি যে কাজ আছে সেই কাজ করতে গেলে ২৪ হাজার ৫২ কোটি টাকা লাগবে। ভারতবর্ষের অন্যান্য যে গ্রামীণ বৈদ্যুতিকরণ এবং এর জন্য ২৫ হাজার মেগাওয়াট অ্যাডিশনাল পাওয়ার লাগবে। তার মানে আরও ১ লক্ষ কোটি টাকা লাগবে যদি ৪ টাকা পার মেগাওয়াট ধরা হয়। এই হচ্ছে সর্বভারতীয় চিত্র। সর্বভারতীয় ক্ষেত্রে আজকে বিদ্যুৎ ডেফিসিট কত? সৌগতবাবু শুনছেন, সর্বভারতীয় ক্ষেত্রে আজকে বিদ্যুৎ ডেফিসিট কত? স্ট্যান্ডিং কমিটি বলছে সর্বভারতীয় ক্ষেত্রে বিদ্যুৎ ডেফিসিট কত। আমাদের ১৯৯০-৯১ সালে অষ্টম যোজনার শুরুতে ভারতবর্ষের এনার্জি ডেফিসিট ছিল ৮ পারসেন্ট। ১৯৯৩-৯৪ সালে ১৯৯৪-৯৫ সালে নয়—এনার্জি ডেফিসিট ১১.৩ পারসেন্ট সম্বন্ধে বেলায় পিক আওয়ারে হচ্ছে ৩১.৯ পারসেন্ট, অ্যাপ্রক্সিমেটলি ৩২ পারসেন্ট। তার পাশাপাশি আপনারা শুনেছেন সি. ই. এ. কি বলেছেন? নবম প্ল্যানে সাগরদীঘি করও না যেহেতু জেনারেল ৮০০ মেগাওয়াট সারপ্লাস এবং পিক আওয়ারে ৩০০ মেগাওয়াট সারপ্লাস। আমাদের আসছে বজবজ। বক্রেশ্বর নিয়ে আপনারা অনেক হাঁসি ঠাট্টা করেছেন, বক্রেশ্বর সম্বন্ধে আমি পরে বলব। বক্রেশ্বর সম্বন্ধে আপনাদের একজন মাননীয় নেতা বলেছিলেন, বক্রেশ্বর হলে উনি পদত্যাগ করবেন। আমার ডাইরিতে তার নাম এবং ডেট লেখা আছে কবে তিনি বলেছিলেন। বক্রেশ্বর হতে যাচ্ছে। কালই ফাইনান্সিয়াল টেন্ডার ওপেন করা হয়েছে। এই হচ্ছে সর্বভারতীয় চিত্র। ১৯৯৩-৯৪ সালে এনার্জি ডেফিসিট হচ্ছে ১১.৩ পারসেন্ট, পিক আওয়ারে ৩১.৯ পারসেন্ট, প্রায় ৩২ পারসেন্ট। এটা আমার কথা নয়, এটা স্ট্যান্ডিং কমিটির রিপোর্ট। এই হচ্ছে অবস্থা। সুতরাং জেনারেশন নিয়ে ঠাট্টা করা খুব একটা শোভা পায় না। এটা ঠিকই যে রাম্মাম দেরি হয়েছে। এর কারণগুলি কি, এটা বলতে অনেক সময় লাগবে, আমাকে আলাদা করে প্রশ্ন করেন যদি আমি বলে দিতে পারব, এখন বলার সময় নেই। গাফিলতি আছে, স্লোনেস আছে কিন্তু প্রচেষ্টা যথেষ্ট আছে। উত্তরবঙ্গে বর্ষার সময় যে অবস্থা হয় এর সঙ্গে যার পরিচয় আছে তারাই জানেন। কয়েক মাস শুধু কাজ করা যায়, বাকি সময় কাজ করা যায় না। কয়েক মাস রাস্তার যে কি হাল হয় যারা সেখানে থাকেন যাদের সেই অবস্থার সঙ্গে পরিচয় আছে তারাই জানেন। আমার পরিচয় ছিল না। উত্তরবঙ্গের সঙ্গে আমার পরিচয় ঘটেছে এবং সেখানকার মানুষকে কি কষ্টে থাকতে হয় সেটা আমি দেখেছি। কয়েক মাস শুধু অ্যাকচুয়াল অ্যাক্টিভ কাজ হয়। কিন্তু কাজ আমরা করব। যে রকম বলেছিলেন বক্রেশ্বর হলে পদত্যাগ করব সেই বক্রেশ্বর আমরা করছি। উত্তরবঙ্গের আমরা মাইক্রো হাইড্রো করতে যাচ্ছি। নূতন প্রোজেক্ট আমরা টেক ওভার করতে যাচ্ছি। রাম্মামের কাজ চলছে। একটার পর একটা হাইড্রো আমাদের আসবে। এই বিষয়ে বিস্তারিত ডিসকাশন করার সুযোগ এখন নেই। কতকগুলির প্রবলেমের কথা বলে নিই। আমাদের মেনটেনেন্স প্রবলেম আছে। আমাদের বন্ধু শৈলেনবাবু বলেছেন, অত্যন্ত আনন্দের সঙ্গে আমি সেইগুলি আমি গ্রহণ করছি।

বিভিন্ন জায়গায় যে সমস্ত প্রবলেম আছে সেই ব্যাপারে গ্রামবাসীরা চিঠি লেখে, আপনারা চিঠি লেখেন এবং পঞ্চায়েত সমিতির সভাপতি চিঠি লেখেন। আমি চেষ্টা করি ব্যবস্থা নেবার।

[4-50 — 5-00 p.m.]

যে প্রশ্নটা প্রথমেই উঠেছিল—অর্থ সংকট। অর্থ সংকট কেন হ'ল? রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন—এটা আপনাদের ভাল করে বিচার করতে হবে। পাঞ্জাবে ১০০ পারসেন্ট হয়েছে, কি অমুক জায়গায় হয়েছে, ১০০ পারসেন্ট ইলেক্ট্রিফিকেশন কি? ভিলেজ ইলেক্ট্রিফিকেশন মানে কি? ৬০ এর দশকে যখন রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশন তৈরি করে গ্রামীণ বিদ্যুতের প্রকল্প নেওয়া হ'ল, তখন একটা বিরাট ধাপ্পা ভারত সরকার আমাদের প্রেজেন্ট করল। ধাপ্পাটা কি? না, লাইন নিয়ে গেলেই, দুটো আলো জ্বললেই ইলেক্ট্রিফিকেশন—বৈদ্যুতিকরণ হয়ে গেল। এর দুটো ফল হ'ল। এই নিয়ে আমি কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনা করেছি। একটা ফল হ'ল যে, যে গ্রামটা অপেক্ষাকৃত অর্থবান, তাদের কাছে বিদ্যুৎ গিয়ে পৌছল। এমনও হয়েছে যে, এক গ্রামের মাথার উপর দিয়ে আর এক গ্রামে পৌছেছে, কেননা, ঐ গ্রামটা দরিদ্র গ্রাম, শিডিউল কাস্ট। যে গ্রামে গেল, সেই গ্রামে ৪টে আলো জ্বলছে, বলা হ'ল সেখানে বৈদ্যুতিকরণ হয়ে গেল। এরা পেল না, বছরের পর বছর গেছে, এরা তার কেটে দিচ্ছে। আমি থাকলে আমিও কাটতাম। এই জিনিসটা হয়েছে ৬০ এর দশকে, ৭০ এর দশকে। এই টাকাটা কোথা থেকে আসবে? ভারত সরকার বলছেন, এই টাকা আমি দেব না, রি-ভাইটালাইজেশন দেব না, অর্থাৎ খাতায় উঠে গেছে—অমুক গ্রামে, অমুক ব্লকে, অমুক মৌজায় ইলেক্ট্রিফিকেশন হয়ে গেছে, ঐ টাকা আমরা দেব না, তোমরাই ঐ টাকার ব্যবস্থা কর। ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলে প্রথম সভায় আমি বলেছিলাম, গ্রামীণ বৈদ্যুতিকরণটা কি শুধু রাজ্যের উপরেই থাকবে? তারা বলেছিল যে, লাইন টেনে একটা গ্রামে ৪টে আলো জ্বালিয়ে দাও, তাহলেই ইলেক্ট্রিফায়েড হয়ে গেল। সেকেন্ড ফেজ ইলেক্ট্রিফিকেশন হবে, কিন্তু প্রথম ফেজ করতে গিয়ে দেখা গেল চারটে বাড়ি থেকে ঐ টোটাল কস্ট ওঠে না, উঠতে পারে না। এটা শোধ করতে হবে। শোধ করতে পারেনি, তাই দ্বিতীয় ফেজে যেতে পারছে না। আমরা তো এই রাজ্যে অল্প টাকা দিয়েছি। কিন্তু মজা কি হল? আজকে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশনের কথা পদ্মনিধিবাবু বললেন, আপনারও শুনেছেন—তারা ঋণ দিচ্ছে সাড়ে ১৪ পারসেন্ট ইন্টারেস্টে। আমরা সিস্টেম ইম্প্রুভের জন্য আর. ই. সি.-র কাছে দরখাস্ত করেছিলাম, ৩৪০ কোটি টাকা ঋণের জন্য। টাকাটা আর. ই. সি. পাবে ও. ই. সি. এফ.-এর কাছ থেকে, জাপান থেকে, আড়াই পারসেন্ট সুদে, ৩০ বছরে শোধ দিতে হবে। আর আমাদের কোথায় সাড়ে ১৪ পারসেন্ট ৭ থেকে ১০ বছরে দিতে হবে। অর্থাৎ, মার্কেট ইকনমি এসে গেছে। ভারত সরকারের সংস্থা, আর. ই. সি., সে পর্যন্ত মার্কেট ইকনমিতে পড়ে গেছে। এই অবস্থায় কি গ্রামীণ বৈদ্যুতিকরণ সম্ভব? আপনাদের কাছে প্রশ্ন করতে চাই। যে দেশে ৭০ ভাগ মানুষ গ্রামে থাকে, ৪০ ভাগ লোক সাবসিস্টেন্স লেভেলের তলায়, সেখানে কি এই ধরনের কেন্দ্রীয় নীতিতে গ্রামীণ বৈদ্যুতিকরণ সম্ভব—ওরা বলছে সম্ভব। ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিল পর্যন্ত বলছে সম্ভব নয়। পাওয়ার সাব কমিটি বলেছে আর. ই. সি.-কে হোল জিনিসটা পাল্টাতে হবে।

আজকে ন্যাশনাল রুর‍্যাল এনার্জি কর্পোরেশন গ্রাম যে বৈদ্যুতিকরণের দিকে ঝুকেছেন এবং তারা যখন বিদ্যুৎ নিয়ে যাবার জন্য চেষ্টা করছেন তখন আমরা ওই বৈদ্যুতিক শক্তিটাকে অন্যাভাবে কাজে লাগিয়ে বৈদ্যুতিকরণের চেষ্টা করছি। তার জন্য আমরা নন কনভেনশনাল প্রথায় ব্যারো গ্যাস, ইম্প্রুভ চুলি, সোলার সিস্টেমের মাধ্যমে বৈদ্যুতিকরণের চেষ্টা করছি। এই ব্যাপারে পশ্চিমবঙ্গের থেকে সাজেলানও গেছে, যে, এইভাবে টোটালিটির চুল্লির মাধ্যমে যদি বৈদ্যুতিকরণ করা যায় তাহলে দূর গ্রাম প্রান্তে আলো জ্বলতে পারে। কিন্তু দূর গ্রাম প্রান্তে লাইন পেতে বৈদ্যুতিকরণ করা কি সম্ভব? হু উইল মেনটেন দি লাইন্স? একবার যদি ঝড়ে তার ছিঁড়ে যায় তাহলে কে সেটা ঠিক করে আসবে? এই যে সুন্দরবনে বিরাট ঝড় হল, কি অসুবিধা হয়েছিল ওই তার সারাতে। আজকে যদি হিমালয় অঞ্চলের উপরে তার ছিঁড়ে যায় বা সুদুর গ্রামান্তরে ঝড়ে তার ছিঁড়ে যায়, এটা কখনও সম্ভব যে সেখানে ৫ মিঃ মধ্যে ম্যাজিকের মতো লোক গিয়ে আলো জ্বালিয়ে দিয়ে আসবে? আজকে ভারতবর্ষের দূর দূর প্রান্তে যারা থাকেন তারা অত্যন্ত গরিব মানুষ, বেশিরভাগ আদিবাসী, অধ্যুষিত তফসিলি এলাকার মানুষের বাস, সেখানে ডিসেন্ট্রেলাইজড স্টেশন করতে হবে। স্ট্যান্ড অ্যালোন সিস্টেমের ব্যবস্থা করতে হবে। সেই স্ট্যান্ড অ্যালোন বা বায়োগ্যাস, সোলার, উইন্ড যে সিস্টেমই বলুন তার মধ্যে দিয়ে কাজ করতে হবে। এই ব্যাপারে আমরা বলতে পারি, ভারতবর্ষের মধ্যে আমরা একমাত্র প্রথম যারা এই ব্যাপারে এগিয়ে চলেছি। মাননীয় সৌগতবাবু বললেন যে এম. পি.-দের কনস্টিটিউয়েন্সির মধ্যে ২টি উর্জাগ্রামে করে এই প্রকল্প করার ব্যবস্থা ছিল। কিন্তু ভারত সরকার ১৯৯৪ সালে এই প্রথা বন্ধ করে দিয়েছেন। সুতরাং আপনারা যে এই ব্যাপারে চিৎকার করছেন, করে কোনও লাভ নেই। আপনি যে গ্রামীণ বৈদ্যুতিকরণ সম্পর্কে বললেন যে কোনও উন্নতি হয়নি, একথাটা ঠিক নয়। মাননীয় সৌগতবাবু সর্বদাই গ্রামীণ বৈদ্যুতিকরণের ব্যাপারে বলে থাকেন যে প্যাথেটিক অবস্থা। ভারত সরকারের লেখা বইয়ের থেকে পড়ে শোনালাম, এরপরেও প্যাথেটিক অবস্থা বলার কোনও যুক্তি থাকে না। আর সবচেয়ে ওনার খারাপ লাগে যে উনি খুব কমপেয়ার করেন, এই কমপেয়ার করাটা আমি পছন্দ করি না। আমি লোডশেডিংয়ের ব্যাপারে আগেও বলেছি এখনও বলছি যে, ধরুন দিল্লিতে শুনলাম ৪ ঘন্টা লোডশেডিং হচ্ছে, কেরালায় ৩ ঘন্টা লোডশেডিং হচ্ছে, এটা শুনে কিন্তু আমি খুশি হই না, কারণ আমি ভারতবর্ষের সর্বত্র আলো জ্বলুক এটাই চাই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের যে সময় ধার্য ছিল তার থেকে আমি আরও ১৫ মিঃ সময় বাড়িয়ে দিলাম। আশা করি এতে সবার সম্মতি আছে)

**(এই সময়ে কংগ্রেসিরা সময় বাড়ানোর ব্যাপারে অসম্মতি জ্ঞাপন করেন।)**

**(সভার সম্মতিক্রমে সময় বাড়ানো হল।)**

**ডঃ শঙ্কর সেন ঃ** মাননীয় সদস্য একটি গুরুত্বপূর্ণ বিষয় তুলে ভালই করেছেন। তিনি বলেছেন যে কেন্দ্রীয় সরকারের বিদ্যুতের নীতি আছে কিন্তু আমাদের অর্থাৎ রাজ্য সরকারের তা নেই। আমরা ঠিক কেন্দ্রীয় বিদ্যুৎ নীতিতে চলতে পারব না। তারপরে দেবপ্রসাদবাবু

সঠিকভাবেই বলেছেন যে, হুগিং, ট্যাপিং খুব মেজরভাবে চলছে গ্রামাঞ্চলে। আপনারা হয়ত ভুলে গেছেন, স্মরণ করিয়ে দিচ্ছি গত বছর আগস্ট মাসে এই সংক্রান্ত ৩টি বিল এখান থেকে পাস হয়ে গেছিল। কিন্তু মজার কথা হচ্ছে যখন এটা প্রেসিডেন্টের অ্যাসেন্টের জন্য গেল তখন বলা হল যে এই বিলগুলোর দ্বারা কনজিউমার্স ইন্টারেস্ট উইল বি হ্যাম্পার্ড। অর্থাৎ এর থেকে এই বোঝায় যে ব্যবসাদাররা বেআইনিভাবে বিদ্যুৎ নিক এবং তাদের চুরি করতে দেওয়া হোক। হুকিং, ট্যাম্পিংয়ের ব্যাপারে মিঃ মন্ডল যে কথা বলেছেন সঠিকভাবেই বলেছেন কারণ গ্রামে যদি কানেকশন দিয়ে দেওয়া হয় তাহলে হুকিং, ট্যাপিং গ্রামে অনেক কমে যাবে। কিন্তু এই প্রসঙ্গে বলি যে, হুকিং, ট্যাপিং গ্রামে যারা করেন, তারা তো কুঁড়ে ঘরে থাকে সেখান থেকে হুকিং করে এনার্জি কনজিউম করছে, অন্যায় করছে, কিন্তু কতটা তারা নিতে পারছে? সেখানে শহরাঞ্চলে ব্যবসাদারদের দিকে নজর দিন, সেখানে দেখবেন কমার্শিয়াল কনজিউমাররা অনেক বেশি এনার্জি কনজিউম করছে। গ্রামের দরিদ্র মানুষেরা কুঁড়ে ঘরে ৬০ ওয়াট জ্বালাতে যে পরিমাণ বিদ্যুৎ খরচ করছে, তার তুলনায় শহরাঞ্চলের ব্যবসাদাররা অনেক বেশি বিদ্যুৎ খরচ করছে। সুতরাং আমরা যে, এই ব্যাপারে ৩টি বিল এনেছি সেটা সঠিকভাবেই এনেছি। আমরা গ্রামে হাত দেব, কিন্তু তার আগে শহরাঞ্চলে যেসব বিত্তশালী মানুষেরা এইভাবে বিদ্যুৎ চুরি করছে তার দিকে সবচেয়ে বেশি নজর দিতে হবে। তারপরে মাননীয় সৌগতবাবু বললেন যে এখানে নাকি কম্পুটারাইজেশন করিনি। আমি শুধু সল্ট লেকে করেছি, আর কোথাও করিনি। আমি আপনাদের জানাচ্ছি যে, ৭টি ডিস্ট্রিক্ট টাউনে কম্পিউটারাইজেশন করা হয়েছে।

[5-00 — 5-10 p.m.]

এই কম্পিউটারাইজেশন করার ফলে অনেক চুরি ধরা পড়ছে। শহরের মানুষ যারা শিক্ষিত, যারা পয়সাওয়ালা, তারাও চুরি করে—এই প্রমাণ কিছু কিছু আসছে। আমি দেবপ্রসাদবাবুকে আরেকটা কথা জানাই যে, সৌর বিদ্যুতের দাম কিন্তু অনেক বেশি। ১২,০০০ টাকা পার-কিলোওয়াট। বায়ু বিদ্যুৎ ৩,৫০০ পার কিলোওয়াট। আমরা জল-বিদ্যুতের চেষ্টা করছি কিন্তু এ বিষয়ে বলা দরকার যে, আমরা যেন চিপকো না হয়ে যায় বা আমরা যেন নর্মদা কেস না হয়ে যায়। সেখানে একটা বিরাট এরিয়া ইনানডেটেড করার ফলে হাজার হাজার লক্ষ লক্ষ লোক বাস্তুচ্যুত হল। এ জিনিসগুলো মনে রাখতে হবে। তাই আমরা অত্যন্ত সন্তর্পণে পা ফেলছি। তাই হয়ত কাগজে দেখছেন যে, গোসাবাতে জোয়ার ভাটার উপরে আমরা একটা বিদ্যুৎকেন্দ্র স্থাপনের চেষ্টা করছি। গোসাবা এমন একটা জায়গা যেখানে তার-বাহিত লাইন নিয়ে যাওয়া প্রায় অসম্ভব। আমরা সেখানে অন্য সিস্টেমে করতে চাই। সেখানে ইনিসিয়ালি যে ফিজিবিলিটি রিপোর্ট হয়েছে—আই. আই. টি., মাদ্রাজ করেছে, জিওলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়া করেছে—তারা বলেছে ৩.২ দশমিক মেগাওয়াট ওখানে হওয়া সম্ভব। আমরা ধীর পদক্ষেপে এগোচ্ছি কারণ নদীতে বা খালে বাঁধ দিলে ভবিষ্যতে কি হবে, ইকোলজিক্যাল ড্যামেজ কি হতে পারে তা নিশ্চিন্ত না হয়ে ঐ প্রোজেক্টে আমরা হাত দেব না। এই হচ্ছে আমরা যে ভাবে এগোচ্ছি বায়ো-গ্যাস হচ্ছে। উইন্ড জেনারেটরে ৬ মেগাওয়াট আসছে। তাই আমি বলব, অতীতে অনেকগুলো প্রশ্ন বিচারাধীন ছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি যদি আমাকে অ্যালাউ করেন তাহলে আমি আলাদা আলাদা করে

প্রত্যেকের প্রশ্ন যেটুকু নোট করেছি তার উত্তরগুলো দেব। স্যার, আমি বুঝতে পারছি আমার সময় শেষ হয়ে এসেছে। যাই হোক একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এখানে তোলা হয়েছে বিদ্যুৎ নীতি নিয়ে। আপনারা অনেকে জানেন যে, অষ্টম যোজনার প্রাক-কালে যখন ৮.৩ পারসেন্ট বিদ্যুৎ শর্টেজ ছিল তখন কেন্দ্রীয় সরকার ফরেন ইনভেস্টমেন্ট বিষয়ে—সৌগতবাবুও যেটাকে বারবার ওয়েলকাম করেছেন। তখন একটা নীতি ঘোষণা করেন বা প্রণয়ন করেন। সেই নীতির বেসিসে, যার মুখ্য কথা ছিল কাউন্টার গ্যারান্টি। পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য যারা ঐ কাউন্টার গ্যারান্টি অপোজ করেছিল, ১৯৯৩ সালের জানুয়ারি মাসে। আর সুখের কথা একমাত্র ডিপার্টমেন্ট এটাকে সাপোর্ট করেছিল সেটা হচ্ছে, কেন্দ্রের অর্থ দপ্তর। কিন্তু একমাত্র ডিপার্টমেন্ট এটাকে সাপোর্ট করেছিল সেটা হচ্ছে, কেন্দ্রের অর্থ দপ্তর। কিন্তু সবার চোখ খুলে গেল যখন ওয়ার্ল্ড ব্যাঙ্ক বলল যে, কাউন্টার গ্যারান্টি ইজ এ কাইন্ড অফ সাবসিডি। কম্পিটিটিভ মার্কেটে কাউন্টার গ্যারাটি চলে না। তখন সবাই অ্যাকসেপ্ট করে নিল। ইন্টারেস্টিং, ভেরি ইন্টারেস্টিং। ঠিক একই রকম ৬৮.৫ পারসেন্ট পি. এল. এফ.-এ ১৬ পারসেন্ট ইক্যুইটি রিটার্ন। ৬৮.৫ পারসেন্ট পি. এল. এফ. মানে হচ্ছে ৬ হাজার ঘন্টা বছরে ৮ হাজার ৭৬০ ঘন্টার মধ্যে এই ৬ হাজার ঘন্টায় যা জেনারেশন হবে সেটা গ্যারান্টি করা হচ্ছে। কেনা হবে এবং ১৬ পারসেন্ট রিটার্ন অন ইক্যুইটি হবে সেই হিসাবে কস্ট তৈরি হবে। আমরা বললাম যে, ইলেক্ট্রিসিটি ট্যারিফটা তো বেশি হচ্ছে। কিন্তু আমরা যে কস্ট ক্যালকুলেট করছি তাতে ফিক্সড কস্ট সুদসহ প্রতি বছরেই ফেরত দিয়ে দিচ্ছি। অপারেশন, মেন্টেনেন্স কস্ট এবং ডেপ্রিশিয়েশন সেই হিসাবে আমরা ক্যালকুলেট করি। আর এনার্জি কস্ট থেকে কয়লা এবং ফুয়েল অয়েলের কস্ট। তাই আমরা বলেছি, ৬ হাজার ঘন্টার পরে আমরা যদি ৭ হাজার ঘন্টা চালাই তাহলে ঐ ১ হাজার ঘন্টা বিদ্যুতের জন্য কত মূল্য দিতে হবে? কোনও পাওয়ার পারচেজ এগ্রিমেন্টে এই জিনিস নেই। আজকে স্ট্যান্ডিং কমিটি বলেছে যে, ঐ ৬৮.৫ পারসেন্ট পি. এল. এফ.-এর বেশি যদি উৎপাদন হয় তাহলে তার মূল্য হবে ফুয়েল কস্ট। তাইতো হওয়া উচিত। কারণ আমি যা ধার নিয়েছি সুদসহ প্রতি বছর সেটা ফেরত দিচ্ছি। ডেপ্রিশিয়েশন ধরে রাখছি, অপারেশন, মেন্টেনেন্স ধরে রাখছি। সেই হিসাবে ৬৮.৫ পারসেন্ট গ্যারাটি দেওয়া হচ্ছে। যদিও পশ্চিমবঙ্গ এটাতে আপত্তি করেছিল।

আমরা বলেছিলাম সিক্সটি পারসেন্ট পি. এল. এফ. সারা ভারতবর্ষে যেটা আছে—যেটা সাধারণ মানুষের কাছে পৌঁছেছে এবং টুয়েলভ পারসেন্ট রিটার্ন চাইছেন, সর্বভারতীয় ক্ষেত্রে ৬৮.৫ পারসেন্ট পি. এল. এফ. হয়েছে। আজকে যে সংস্থাগুলি ভারতবর্ষে এসেছে বিদেশি সংস্থা তাদের পাওয়ার পারচেজ এগ্রিমেন্ট দেখবেন কেউ বলছেন ৯০ পারসেন্ট গ্যারান্টি, কেউ বলছেন ৮০ পারসেন্ট গ্যারান্টিতে বিদ্যুৎ কিনব। এখানেই বলাগড়ের ব্যাপারে আমরা আপত্তি তুলেছি। আমরা বলেছি, যে বলাগড়কে তোমরা এমন পি. এল. এফে চালাতে পারবে না যেখানে কম দামী টিটাগড়, সাঁওতালডিহি, কাশীপুর, অথবা বজবজে যেটা আসছে যার মূল্য কম হবে সেইগুলিকে ব্যাক ডাউন করতে হবে। তার হিসাব দিই, এই ধরনের বেশ কয়েকটি নয়, ২৮টি পয়েন্টে আমাদের মতো বিরোধ হয়েছে। এটা ঠিকই বলাগড় প্রোজেক্ট কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছেন বাট উইদাউট এনি রেফারেন্স আইদার টু দি স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড অর দি স্টেট। আমি আবার রিপিট করছি, সেন্ট্রাল ইলেক্ট্রিসিটি অথরিটি ফরেন

*ইনভেস্টমেন্ট প্রমোশন বোর্ড তারা ক্লিয়ার করে দিয়েছে। আমার কাছে গোয়েঙ্কা সাহবের চিঠি* আছে, তুমি আপত্তি করছ, কেন্দ্রীয় মন্ত্রী তার সামনে সই হয়েছে, রোলস রয়েজ-এর সঙ্গে সই হয়েছে। আমরা জানতে পারলাম না অথচ ক্লিয়ার হয়ে গেল, তাই আমরা আপত্তি করেছি। আমরা আজকে জিনিসটা আটকেছি। স্টপ আর পোস্টপোন বলাগড় টিল দি ম্যাটার ইজ সেটেল্ড। আমাদের শর্ত খুবই সিম্পল। আমাদের শর্ত হচ্ছে, সিক্সটি পারসেন্ট রিটার্ন, ৬৮.৫ পারসেন্ট পি. এল. এফ.-এ যদি রান হয় তাহলে কস্ট হবে শুধ এনার্জ কস্ট অর্থাৎ ৬০/৭০ পয়সা করলাম, দাম তার সঙ্গে অল্প একটু তেলের দাম কোনও ইনসেন্টিভ থাকবে না। আজকে এনরনে কি হয়েছে, ওয়ান পারসেন্ট পি. এল. এফ. বাড়লে ৬৮.৫ পারসেটের বেশি যাবে, .৭ পারসেন্ট ইক্যুইটি বেড়ে গেল। আমি এনরনের করব না, করা উচিতও নয়। ঐটা অন্য রাজ্যের ব্যাপার। কিন্তু এটা পাওয়ার ডিপার্টমেন্ট গভর্নমেন্ট অফ ইন্ডিয়া করেছিল। আজকে পার্লামেন্টারি কমিটির সামনে বলতে বাধ্য হয়েছে দ্যাট ইজ সিলি। তাহলে ইন্সেন্টিভ কেন দেবেন। আজকে আমাদের দেশীয় এন. টি. পি. সি. যদি এক পারসেন্ট পি. এল. এফ. বাড়লে এক পয়সা ইনসেন্টিভ পায়, আমরা কেন .৭ পারসেন্ট ইক্যুইটি দেব ফর ওয়ান পারসেন্ট পি. এল. এফ. ইনক্রিজ। এটা আমার কাছে বোধগম্য নয়। সাবজেক্ট কমিটি এটা পয়েন্ট আউট করেছেন। একটা মূল পয়েন্ট ছিল, যেটা আমরা বলেছিলাম প্রতিটি প্রকল্পের জন্য ইন্টারন্যাশনাল কমপিটিটিভ বিডিং করতে হবে। কিন্তু একটা শর্তে। আপনারা জানেন বাজার থেকে যদি একটা জিনিস কিনতে চান তাহলে তার কি স্পেসিফিকেশন লাগে। এটা এমন ভাবে করা যায় সেটা যেন একটা কোম্পানি ম্যানুফাকচারিং করে, তার সুবিধা মতো আমরা বলেছি যে স্পেসিফিকেশন মাস্ট বি ট্রান্সফারেন্ট সো দ্যাট ইন্ডিয়ান ইন্ডিজিনাস ইন্ডাস্ট্রি ক্যান কমপিট। কেন্দ্রীয় সরকার বলেননি। আমি জওহরলাল নেহরুকে অত্যন্ত শ্রদ্ধা করি, এই ব্যাপারে উনি ঠিকই ধরেছিলেন যে, ভারতবর্ষের উন্নতির জন্য বিদ্যুৎ দরকার। এবং এর যন্ত্রপাতিও তৈরি করা অবশ্যই দরকার। সেই স্বাধীনতার পরে যে ইন্ডাস্ট্রিগুলি এখানে এসেছে সেইগুলি তো বাঁচাতে হবে, কিন্তু মজা কি জানেন, বিদেশ থেকে একটা যন্ত্র আমদানি করলে তার কাউন্টারভেলিংটা ডিউটি রিলিজড হয়। আমাদের এখানকার ইন্ডাস্ট্রিকে কিন্তু এক্সাইজ ডিউটি, সেলসট্যাক্স দিতে হবে, কিন্তু ওকে কোনও ডিউটি দিতে হবে না। এইগুলি আমরা তুলেছি, তাই বলাগড়ের ব্যাপারে এই শর্তগুলি আছে। প্রাইস মাস্ট বি সেটেল্ড থ্রু ইন্টারন্যাশনাল কমপিটিটিভ বিডিং।

[5-10 — 5-20 p.m.]

and that specification must be such that Indian indigenous industries can compete. আমরা স্বাধীনাতাকামী মানুষ আমরা দেশীয় শিল্পকে বাঁচাতে চাই। তারা কমপিট করুক, তারা যদি পায় পাবে, না পেলে না পাবে। বলার কিছু নেই। এই হচ্ছে আমাদের বিদ্যুৎ নীতি। সুখের বিষয় মাননীয় সদস্যরা যদি পার্লামেন্টারি সাব-কমিটির রিপোর্ট পান তাহলে পড়বেন। এই একটা ডকুমেন্ট যেখানে সব একসঙ্গে করা আছে। এই একটা ডকুমেন্ট, যেখানে কেন্দ্রীয় অর্থ দপ্তরের সঙ্গে কেন্দ্রীয় শিল্প দপ্তরের যে বিরোধ সেটাও প্রকাশ হয়ে গিয়েছে। আমি বলব কেন্দ্রীয় অর্থ দপ্তর অনেক বেশি প্র্যাগমেটিক। আজকে বক্তৃতার সময় মান্নান সাহেবে এবং সৌগতবাবু যে প্রশ্নগুলো করলেন তারা তো ইনডাইরেক্টলি কেন্দ্রীয়

সরকারের বিদ্যুৎ দপ্তরকেই ক্রিটিসাইজ করলেন। আমরা তো একটা অঙ্গরাজ্য, ঐ বেসিসেই আমাদের চলতে হয়। আমরা বলেছি পাওয়ার ইজ ইন দি কনকারেন্ট লিস্ট। পাওয়ারের ব্যাপারে তোমরা ছাড়পত্র দিচ্ছ বটে, কিন্তু শেষ কথা আমরা বলব। এনরনের ব্যাপারে নতুন করে রিভিউ করতে হচ্ছে। উড়িষ্যায় আজকে এ. ই. এস.-কে রিভিউ করছে, দুদিন আগে খবরটা ইকনমিক টাইমসে বেরিয়েছে। আমি জানি প্রতিটি সরকার, যারা ভারতবর্ষকে ভালবাসে তারা প্রত্যেকটি প্রোজেক্টকে রিভিউ করবে, কারণ আমরা দেশকে বিকিয়ে দিতে চাই না। আশা করি আমি মান্নান সাহেবের বলাগড় সম্পর্কে প্রশ্নের উত্তর দিতে পেরেছি। এর সঙ্গে মন্ত্রী পুত্রে কোনও ব্যাপার জড়ানো নেই। আর আপনি একটা প্রশ্ন তুলেছেন কোল পারচেজের ব্যাপারে। সেখানে কোনও মন্ত্রী পুত্র জড়িত আছে বলে আমার জানা নেই। আরেকটা কথা বলি জয়েন্ট ভেঞ্চার এগ্রিমেন্ট এস. ই. বি.-র সঙ্গে একটি প্রাইভেট পার্টির হয়েছে কোনও প্রাইভেট পার্টিকে কোল ইন্ডিয়া কোল দেবে না। আবার এস. ই. বি.-র কয়লাখনি থেকে কয়লা তোলার কোনও এক্সপার্টাইজ নেই। আর এখানে কয়লার দাম সি. আই. এলের দামের থেকে ২৬ পারসেন্ট কম হবে। এটাই মজার ব্যাপার। বেসিক কস্ট উইল বি 20% less then the price of coal India। অর্থাৎ ব্যান্ডেল এবং সাঁওতালডি, এস. ই. বি.-র আন্ডারে এরা ২৬ পারসেন্ট কম দামে বিদ্যুৎ পাবে। তাদের নিজেদের চয়েস অনুসারে পাবে। আমি এটুকু বলে বিরোধী দলের সদস্যরা যে কাট মোশন এনেছেন তাকে আশা করি উইথ-ড্র করবেন। কারণ এটা ঠিকই, সমস্ত ভারতবর্ষেই আজকে সঙ্কট, ভারতবর্ষের এই সঙ্কটের অংশীদার আমরাও। তবে সেখানে আমাদের অবস্থাটা কিছুটা ভাল। কিন্তু আজকে সমস্ত ভারতবর্ষে যে চিত্র, পশ্চিমবঙ্গবাসী হিসাবে আমরাও তার অংশীদার। আপনাদের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## Demand No. 69

Theee are 19 cut motions to this demand. All the cut motions are was order and taken moved. Now I put all the vote.

The motions of Subrata Mukherjee and Shri Saugata Roy that the amount of the Demand be reduced to Re. 1/-, were then put and lost.

The motions of Shri Sailaja Kumar Das, Shri Prabir Kumar Banerjee, Shri Abdul Mannan, Shri Subrata Mukherjee and Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The motion of Dr. Asim Kumar Das Gupta that a sum of Rs. 7,48,00,00,000 be granted for expenditure under Demand No. 69, Major Heads : "2801—Power, 4801—Capial Outlay on Power Projects, 6801—Loans for Power Projects and 6860—Loans for consumer Industries)

(This is inclusive of a total sum of Rs. 3,74,00,00,000 already voted on account in March, 1995)—was then put and agreed to.

## DEMAND NO. 72

There is no Cut motions of this Demand

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 95,50,000 be granted for expenditure unde demand No. 72 Major Head : "2810—Non-Conventional Sources of Energy." (This is inclusive of a total sum of Rs. 32,00,000 already voted on account in March 1995) was then put and agreed to.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাউসের কিছু নিয়ম আছে, আশা করি আপনি সেই নিয়মের উর্ধ্বে নন। আপনি আমাকে জবাব দেবেন এটা পৃথিবীর কোন হাউসে আছে? ভারতবর্ষে আরও ২৬টি হাউস আছে, যেখানে মন্ত্রী বক্তৃতা করবেন না, ৬ মাস, ১ বছর আগে ছাপিয়ে বিলি করবেন। প্রসিডিংস আছে? ছাপা বই আছে? আমাকে একটা নজির দেখাবেন, আমি ওই দিন আপনার কাছে ক্ষমা চেয়ে নেব। এটা পড়ে না বলেই ওদের এক ঘন্টা সময় লাগে। এখানে প্রোপোর্শন করা আছে ওরা এখানে কতক্ষণ বলবেন আর আমরা কতক্ষণ বলব। আমি এখানে ১৯৬২ সাল থেকে আছি। আমরা রুলিং পার্টিতে ছিলাম তখন ওরা দুয়ের তিন অংশ সময় নিত। ফলে ট্রেজারি বেঞ্চের কোনও মেম্বার বলতে পারত না। এরা মুভ করত, অপোজিশন ক্রিটিসাইজ করতে আর মন্ত্রী উত্তর দিত। এই নজির কোথাও নেই, ইউ আর. বিইং টু ফেইলড টু প্রোটেক্ট দা অপোজিশন। কেন আমাদের বলতে দিলেন না লালবাতি জ্বালিয়ে দিলেন। আপনি কোনও আইনে, আন্ডার হোয়াট ল এই অপোজিশনকে বঞ্চিত করছেন? দুয়ের তিন অংশ সময় আমরা পাচ্ছি না একের তিন অংশ পাচ্ছি, পৃথিবীর কোনও হাউসে এই নজির নেই। আই ট্রাভেল্ড অল ওভার দা ওয়ার্ল্ড, কোনও হাউসে নেই যে মন্ত্রীর লিখিত বক্তব্য পার্ট অফ প্রসিডিং হবে? আপনি এটা এখানে করেছেন, তার পর আপনি পয়েন্ট অফ অর্ডার দিলেন না, আপনি কি কানে শুনতে পান না? কেন দেবেন না পয়েন্ট অফ অর্ডার। এই যদি হয় তাহলে আপনি ওই চেয়ারে বসলে উই উইল ডিসাইড টু বয়কট দা হাউস। আপনি ওই চেয়ারে বসলে আপনাকে জবাব দিতে হবে। ওদের ১৫ মিনিট বলতে দিলেন, আমাদের ১৫ মিনিট বলতে দিন, ইউ ক্যান নট ডু দ্যাট। আপনি যদি এই রকম করেন আমরা বাধ্য হব বয়কট করতে।

(নয়েজ)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডাঃ আবেদিন এই রকম মাঝে মধ্যেই মন্ত্রীর বক্তব্য কমপ্লিট করার জন্য তাদের সময় দিয়ে থাকি এবং এটা উইথ দি কনসেন্ট অফ দি হাউস। আমার সে পাওয়ার আছে, উইথ দি কনসেন্ট অফ দি হাউস একসটেনশন অফ টাইম।

ডিমান্ড নং ৫২, ৮২, ৮৯ এক সাথে আলোচনা করা হবে।

(At this stage, some members of the Opposition walked out of the House)

**Mr. Deputy Speaker :** Now, Demand No. 52, Demand No. 82 and Demand No. 89—all these demands will be discussed together.

### DEMAND No. 52

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor. I beg to move that a sum of Rs. 88,74,90,000 be granted for expenditure under Demand No. 52, Major Heads : "2407—Forestry and Wild Life." and 4406—Capital Outlay on Forestry and Wild Life." (This is inclusive of a total sum of Rs. 29,59,00,000 already voted on account in March, 1995).

**Mr. Deputy Speaker :** There are seven cut motions to Demand No. 52. All the cut motions are in order. But all the members who have brought the cut motions have walked out the House. So there is no cut motions to Demand No. 52.

### DEMAND No. 82

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,32,000 be granted for expenditure under Demand No. 82, Major Heads : "3425—Other Scientific Research." and 4406—Capital Outlay on Forestry and Wild Life." (This is inclusive of a total sum of Rs. 1,50,000 already voted on account in March, 1995).

### DEMAND No. 89

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,06,00,000 be granted for expenditure under Demand No. 89, Major Heads : "2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution)." and 4406—Capital Outlay on Forestry and Wild Life." (This is inclusive of a total sum of Rs. 1,69,00,000 already voted on account).

**Mr. Deputy Speaker :** There are three cut motions to Demand No. 89. Shri Subrata Mukherjee and Shri Prabir Banerjee have walked out the House. Shri Deba Prasad Sarkar, please move your motion.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Mr. Deputy Speaker :** Now, I call upon Dr. Manas Bhunia to initiate the debate. But I find that he is not in the House.

[5-20 — 5-30 p.m.]

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বন ও পরিবেশ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে এবং একটি মাত্র কাট মোশন যা এসেছে তার বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, আমরা জানি যে বামফ্রন্ট সরকার আসার আগে এখানে যে সরকার ছিলেন সেই অর্থাৎ আমাদের পূর্বসূরি যারা তারা এই বন সম্পদ ও পরিবেশের উপর গুরুত্ব দিতেন না। ওরা বহুদিন কেন্দ্রে রাজত্ব করেছেন, এখনও করছেন এবং যদিও এখন বহু প্রদেশ থেকে বিতাড়িত হয়েছেন তবুও দীর্ঘদিন ধরে বহু প্রদেশে ওরা রাজত্ব করলেও এই বন ও পরিবেশের উপর দীর্ঘদিন ধরে নজর দেননি। এর ফলে ভারতবর্ষের বনসম্পদ ক্রমেই সংকুচিত হয়ে আসছে। আমাদের রাজ্যে স্বাধীনতার আগে পর্যন্ত বেশির ভাগ বনসম্পদ ছিল ব্যাক্তি মালিকানাধীন। তারা সেই বনসম্পদকে রক্ষা করা, বৃদ্ধি করা এবং মানুষের উপকারে কিভাবে এই বনসম্পদকে ব্যবহার করা যায় সে সম্পর্কে চিন্তা ভাবনা করেননি। কোনও পরিকল্পনাও তাদের এ সম্পর্কে ছিল না। তারপর সমস্ত বন সম্পদকে সরকারি আওতায় আনা হয়। কিন্তু দেখা গেল তদানীন্তন সরকারের কিছু অসাধু কর্মচারী এবং লোভী ব্যবসায়ী জঙ্গল প্রায় শেষ করে ফেললেন। এটা শুধু পশ্চিমবঙ্গে নয়, ভারতবর্ষের যে সমস্ত রাজ্যে জঙ্গল আছে—উড়িষ্যা, মধ্যপ্রদেশ, আসাম—প্রত্যেক জায়গাতে দেখা গেল ক্রমশই বলেন সম্পদ সংকুচিত হয়ে আসছে। এর ফলে গ্রীণ এরিয়া নষ্ট হয়ে যেতে লাগল এবং বনের প্রাণী সম্পদ বিনষ্ট হয়ে যেতে লাগল। বনজ সম্পদ সম্পর্কে স্পষ্ট ধারণা না থাকার জন্য দেখা গেল একই রাজ্যে খরা, বন্যা হচ্ছে।

আবার কোথাও বন্যা, খরা এক সঙ্গেই হচ্ছে। এই পরিস্থিতিতে বন সম্পদ এর উন্নয়নে সাধারণ মানুষের জন্য যেটুকু করা হচ্ছে, তার জন্য মন্ত্রীকে আন্তরিক ভাবে ধন্যবাদ জানাচ্ছি। এই দপ্তরের ব্যয় বরাদ্দ আমার মতে খুব সামান্যই চাওয়া হয়েছে, এটাকে নিশ্চয়ই সমর্থন করা উচিত। বিরোধী বন্ধুরা চলে গেলেন, আমি তাদের কাছে প্রশ্ন করতে চাই, তাদের সময়ে বনসম্পদ উন্নয়নের জন্য কি করা হয়েছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার এবং আমার বাড়ি একই জেলায়, আজকে সেখানে জঙ্গলে কি অবস্থা আপনি তা জানেন। বামফ্রন্টের আমলে অনেক উন্নতি হয়েছে, কংগ্রেসের আমলে আমরা দেখেছি চোখের সামনে জঙ্গল কেটে ফেলে দেওয়া হয়েছে কন্ট্রাক্টার এবং এক শ্রেণীর অসাধু কর্মচারির মদতে। আজকে আমরা দেখতে পাচিছ সর্ব ভারতীয় ক্ষেত্রে বনসম্পদ উন্নয়নের চেষ্টা হচ্ছে, তাতে মাথা পিছু জিওগ্রাফিক্যাল এরিয়ার পরিমাণ পশ্চিমবঙ্গের যেটা ৯২-৯৩ সালে ছিল ১৩.৪ পারসেন্ট, সেটা আজকে বেড়ে দাঁড়িয়েছে ১৪.৯ পারসেন্ট। গ্রীণ কভারেজের পরিমাণ ৪.৯ পারসেন্ট বাড়ানো বাড়ানো হয়েছে। সর্ব ভারতীয় ক্ষেত্রে আমি ফরেস্ট সার্ভের একটা স্ট্যাটিস্টিক্স এখানে পেশ করছি। এটাতে দেখা যাচ্ছে ৯১ সাল থেকে ৯৩ সালের মধ্যে যেখানে বেশির ভাগ রাজ্যে মাইনাস ফিগার এসেছে, সেখানে পশ্চিমবাংলার ক্ষেত্রেই আমরা প্লাস সংখ্যা তত্ত্বের হিসাব পাচ্ছি। এতে দেখা যাচ্ছে আসামে—২৪৩, বিহার—৮১, মধ্যপ্রদেশ—৩৮৯, মেঘালয়—১০৬, মিজোরাম—১৫৬, সেখানে একমাত্র নাগাল্যান্ড প্লাস ২৭, উড়িষ্যাতে—৬০, ত্রিপুরায় প্লাস ৩ কিন্তু পশ্চিমবাংলা প্লাস ১৭১। কাজেই পশ্চিমবাংলায় আমাদের যে বামফ্রন্ট সরকার, তার যে বন সম্পদ দপ্তর, তারা নানা ভাবে চেষ্টা করছেন যাতে করে আমরা এই

বনসম্পদ শুধু রক্ষা করতে পারি তাই নয়, আমরা বৃদ্ধি করতে পারি তার চেষ্টা করা হয়েছে। তথ্য থেকে আমরা দেখতে পাচ্ছি, পশ্চিমবঙ্গে আমাদের বেড়েছে ৪১ স্কোয়ার কিলোমিটার এরিয়া অপেন ফরেস্টে এবং ১৩৪ স্কোয়ার কিলো মিটার নন-ফরেস্ট এরিয়া, ওপেন ফরেস্ট ক্যাটাগরিতে এসেছে। আরও দেখতে পাচ্ছি চার স্কোয়ার কিলোমিটার এরিয়া যেটা বন্যায় ক্ষতি হয়েছিল সেটা রিকভার করা গেছে। ওয়েস্ট বেঙ্গলে টোটাল ফরেস্ট এরিয়া এখন ১১ হাজার ৮৬৯ স্কোয়ার কিলো মিটার। অর্থাৎ, বনসম্পদের যে গুরুত্ব তাকে সক্রিয় ভাবে গুরুত্ব দিয়ে উন্নতি করার চেষ্টা করা হচ্ছে, তার জন্য মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ। আজকে এখানে অ্যাসেম্বলির অ্যাসিয়োরেন্স কমিটির যে ১১তম প্রতিবেদন পেশ করা হয়েছে, তাতে আমরা কি দেখতে পাচ্ছি, ১৯৮২-৮৩ সালের সয়েল কনজার্ভেশন সম্পর্কে বলা হয়েছে ইট ওয়াজ কোয়াইট আনসাটিসফ্যাক্টারি, এটা আপনাদের আমলের কাজের সম্বন্ধে বলা হয়েছিল। আরও বলা হয়েছিল অ্যাফরেস্টেশন এবং সামাজিক বন সৃজনের কাজ সামান্য হয়েছিল।

[5-30 — 5-40 p.m.]

এখন যে কোনও ব্যক্তি পশ্চিমবঙ্গের যে কোনও অঞ্চলে গিয়ে দেখতে পাবেন রাস্তার দু ধার, পতিত জমিগুলো সব সোশ্যাল ফরেস্ট্রিতে ছেয়ে গেছে। পঞ্চায়েতের সঙ্গে সাধারণ মানুষরা যুক্ত হয়ে এই কাজ করেছেন। বামফ্রন্ট সরকারের আমলেই এটা হয়েছে। এর আগে কংগ্রেস রাজত্বকালে এ সম্বন্ধে কিছুই করা হয়নি। তখনও তো অর্গানাইজেশনাল সেট-আপ ছিল এবং যতটুকু ছিল ততটুকু দিয়ে জঙ্গলকে রক্ষা করা হয়নি ; বরঞ্চ জঙ্গলকে নষ্ট করা হয়েছিল সে জন্য অ্যাকচ্যুয়াল ফরেস্ট কভার্ড কি ছিল, না ছিল তার কোনও হিসাবও ছিল না। কোনও সাইন্টিফিক ক্লাশিফিকেশন ছিল না। বামফ্রন্ট সরকার আসার পরই এ-রাজ্যে প্রথম ফরেস্টকে ক্লাশিফাই করা হয়েছে। ডেন্স ফরেস্ট এবং অন্যান্য নানা ফরেস্টকে হিসাব করে সাইনটিফিক ক্লাশিফিকেশন করা হয়েছে। সে অনুযায়ী বিভিন্ন এরিয়াগুলোকে রক্ষা করার চেষ্টা করা হচ্ছে এবং সাথে সাথে উন্নত করারও চেষ্টা করা হচ্ছে। ফরেস্টকে শুধু প্রশাসনিক তৎপরতা বা অফিসারদের দিয়েই রক্ষা করার চেষ্টা করা হচ্ছে না, সাধারণ মানুষকে যুক্ত করে ফরেস্ট প্রোটেকশন কমিটি গঠন করে তার মাধ্যমে এবং ই. ডি. সি.-র মাধ্যমে ফরেস্টকে রক্ষা করা হচ্ছে। প্রধানত ১৬৮-টি ফরেস্ট প্রোটেকশন কমিটির সাহায্যে ৬০,২৯৫ হেক্টর ফরেস্ট এরিয়া কভার করা হয়েছে। ৪৪-টি ই. ডি. সি.-র মাধ্যমে ৩৩,০০০ হেক্টর এরিয়া কভার করা হয়েছে। মোট ৯৩,২৯৫ হেক্টর ফরেস্ট এরিয়া কভার করা হয়েছে। আর সারা পশ্চিমবঙ্গে সব রকম ফরেস্ট মিলিয়ে টোটাল নম্বর অফ ফরেস্ট প্রোটেকশন কমিটি ২৫২৯-টি অ্যান্ড টোটাল এরিয়া প্রোটেক্টেড হয়েছে ৩ লক্ষ ৮৯ হাজার ৮২৭ হেক্টর। অর্থাৎ প্রায় ৩ লক্ষ ৯০ হাজার হেক্টর মতো। এর মধ্যে দিয়ে দেখা যাচ্ছে যে, বন সম্পদকে রক্ষা করার জন্য আমাদের যে দপ্তর আছে, সেই দপ্তর তার প্রশাসনিক প্রচেষ্টার সঙ্গে সাধারণ মানুষদেরও যুক্ত করেছেন। সাধারণ মানুষদের যুক্ত করতে পেরেছেন বলেই বনসম্পদকে রক্ষা করা সম্ভব হচ্ছে। সাধারণ মানুষ নিজেরাই নিজেদের জঙ্গলের সম্পদকে রক্ষা করতে এগিয়ে আসছেন। বনসম্পদ রক্ষার অর্থ হচ্ছে, মূলত আমাদের পরিবেশের সবুজ অংশকেই রক্ষা করা। সবুজকে রক্ষা করার সাথে সাথে বনাঞ্চলের মানুষের আর্থিক উন্নতিও ঘটানো হচ্ছে। ইতিমধ্যেই যে বেশ কিছুটা আর্থিক উন্নতি ঘটেছে তা এখানে একটা তথ্য উপস্থিত করলেই

বোঝা যাবে। এক একটা এরিয়ায় দপ্তর থেকেই হাউসহোল্ড নির্দিষ্ট করে দেওয়া হয়েছে। যেমন ফরেস্ট প্রোটেকশন কমিটি করে দেওয়া হয়েছে। দুটো কমপারেটিভ স্টাডির মধ্যে দিয়ে আমরা দেখতে পাচ্ছি যে, একটার নাম্বার অফ হাউসহোল্ড ৮৪-টি এবং আর একটার নাম্বার অফ হাউসহোল্ড ৬২-টি ডেট অফ রেজিস্ট্রেশন ইত্যাদির মধ্যে দিয়ে দেখা যাচ্ছে যে, এক বছরের মধ্যে যে সব চেয়ে কম আয় করতে পেরেছে তার আয় হয়েছে ৩,৪৬৪ টাকা; আর পার হাউসহোল্ড যেখানে সব চেয়ে বেশি আয় হয়েছে, সেখানে হয়েছে ৫,৪০৯ টাকা। তাহলে দেখা যাচ্ছে যে, আমরা শুধু বন রক্ষাই করছি না বন থেকে যা উদ্বৃত্ত হচ্ছে তা দিয়ে সাধারণ মানুষ, যারা বনের সঙ্গে যুক্ত আছেন, বনের লাগোয়া অঞ্চলে আছেন, তাদের আর্থিক উন্নতি ঘটানো হচ্ছে। তারা অর্থনৈতিক উন্নতির সুযোগ পাচ্ছে। এর সঙ্গে সঙ্গে আমরা চেষ্টা করছি বিভিন্ন ধরনের হার্বোরিয়াম তৈরি করার জন্য, এয়ার পলিউশন থেকে রাজ্যকে রক্ষা করার জন্য। আমরা প্রধানত তিন রকম পলিউশন থেকে রক্ষা পাবার চেষ্টা করছি। এক, ওয়াটার পলিউশন। এখানে যে ডাটা আছে তাতে দেখতে পাচ্ছি ১৬৭-টি ওয়াটার বডিস তৈরি করা হয়েছে, মোর দ্যান ফিফটি হেক্টরস এক্সটেন্ডেড হয়েছে। অনুরূপভাবে কোস্টাল জোনে কোস্টাল এরিয়াকে প্রোটেক্ট করার জন্য একটা ডিভাইজ নেওয়া হয়েছে। দুই, এয়ার পলিউশন। এয়ার পলিউশনকে ঠেকাবার জন্যও উদ্যোগ গ্রহণ করা হয়েছে। একটা তথ্য এখানে উপস্থিত করলেই বিষয়টা বোঝা যাবে। কলকাতার অ্যাভারেজ অ্যানুয়াল ভ্যালু ইন মাইক্রো গ্রাম পার কিউবিক মিটার এয়ার কন্টেনের মধ্যে সালফার ডাই-অক্সাইড ৩০, কানপুরে ৬০.৬, দিল্লিতে ৫০.৭ আর বোম্বাইতে ৩৭.৪। তেমনি অক্সাইড অফ নাইট্রোজেন কলকাতায় ২৮.৭, বোম্বেতে ২৮.৭ এবং দিল্লিতে ২৯.৩। সাসপেন্ডেড পার্টিকেল মেটিরিয়ালস দিল্লিতে হচ্ছে হায়েস্ট ৩৯০, কলকাতায় ২৭৫ আব কানপুরে ৩৫১, বোম্বেতে ২০১। এই যে এয়ার পলিউশন হচ্ছে এই এয়ার পলিউশনের ব্যাপারে আমাদের এই দপ্তর সজাগ। প্রযুক্তিবিদদের সঙ্গে আলোচনা করে বিভিন্নভাবে চেষ্টা করা হচ্ছে কিভাবে এয়ার পলিউশন কমানো যায়। তেমনিভাবে নয়েজ পলিউশন বন্ধ করার জন্য চেষ্টা করা হচ্ছে যাতে করে পরিবেশ দূষণ বন্ধ করতে পারি। যে কোনও অগ্রগতির সঙ্গে সঙ্গে পরিবেশ দূষণ যুক্ত হয়ে আছে। এ ব্যাপারে সাধারণ মানুষকে যুক্ত করে সুনির্দিষ্ট নীতির মাধ্যমে এগোনোর চেষ্টা করা হচ্ছে যাতে ব্যালান্স রাখতে পারি। আমাদের যে প্রোগ্রেস হচ্ছে তার সাথে এই যে এয়ার পলিউশন, নয়েজ পলিউশন এবং ওয়াটার পলিউশন হচ্ছে সেটার সাযুজ্য রাখতে পারি তার জন্য চেষ্টা এই দপ্তর করছে। পরিশেষে যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করা হয়েছে তাকে সমর্থন করে এবং বিরোধীদলের কাট-মোশন নেই বললেন, যদি থাকে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস :** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থাপন করেছেন তাকে পূর্ণ সমর্থন করে এবং কাট-মোশনের বিরোধিতা করে দু-চারটি কথা বলছি। এই দু-চারটি কথা বলতে গেলে মূলত বলতে হয় বন দপ্তরের উল্লেখযোগ্য সাফল্য হচ্ছে সমাজভিত্তিক বন-সৃজন প্রকল্প এবং এই প্রকল্প অনুসারে বিভিন্নভাবে বনের পরিমাণ বাড়ছে, নতুন নতুন গাছ লাগানো হচ্ছে যেটা পরবেশের ক্ষেত্রে অত্যন্ত সহায়ক হয়ে উঠেছে। এটা অত্যন্ত যেমন সঠিক, তেমনি আবার এর পাশাপাশি যে জিনিস

দেখতে পাই সেটা হচ্ছে, পরিবেশ এবং সমাজের স্বার্থে, জাতির স্বার্থে গাছ লাগানো প্রয়োজন—কিন্তু উত্তরবঙ্গে কিছুদিন ধরে লক্ষ্য করছি, পরিবেশ রক্ষার অজুহাতে ভূটান থেকে ডলোমাইট নিয়ে এসে গোটা উত্তরবাংলার রাস্তা-ঘাট, ব্রিজ, কালভার্টের যে কাজগুলি হত সেটা এখন বন্ধ হওয়ার উপক্রম হয়েছে। সেখান থেকে আর পাথর আসছে না। যার ফলে উত্তরবঙ্গের ব্রিজ, রাস্তা-ঘাট, কালভার্টের কাজ বন্ধ হয়ে আছে। একদিকে বন দপ্তর নিষ্ঠার সঙ্গে নতুন নতুন ফরেস্ট্রি বাড়াচ্ছে, সোশ্যাল ফরেস্ট্রি বাড়াচ্ছে, প্ল্যানটেশন হচ্ছে, আধুনিক পদ্ধতিতে বীজ সরবরাহ হচ্ছে, বীজ তোলা তৈরি হচ্ছে—সেগুলি যেমন সঠিক। তেমনি এর পাশাপাশি দেখা যায়—থমকে যাই, আঁতকে উঠি—যখন দেখা যায় চোরাপথে সমস্ত কাঠ পাচার হয়ে যাচ্ছে, বড় বড় গাছ কেটে দিচ্ছে। ফরেস্ট ডিপার্টমেন্টের এক শ্রেণীর কর্মচারিরা এবং অফিসাররা এর সঙ্গে যুক্ত আছে। আমি একটা নাম উল্লেখ করে নির্দিষ্টভাবে বলতে চাই যেটা নিয়ে উত্তরবঙ্গের মানুষের মধ্যে প্রচন্ড আলোড়ন সৃষ্টি হয়েছে সেটা হচ্ছে, নিমতিতে সেগুন গাছের যে ফরেস্ট্রি ছিল, সেই ফরেস্ট্রি সরকার থেকে কেটে দেওয়া হয়েছে। এই সেগুন গাছের কাঠ নিয়ে অবৈধ টাকা-পয়সা লেনদেনের অভিযোগ উঠেছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে নির্দিষ্টভাবে এই অভিযোগ সম্পর্কে তদন্ত করবার জন্য আবেদন করছি এবং দোষী ব্যক্তিদের দৃষ্টান্তমূলক শাস্তি দেবার জন্য অনুরোধ করছি। এ ব্যাপারে কতদূর কি করলেন সেই সম্পর্কে হাউসকে জানানোর জন্য অনুরোধ করছি। আপনার দপ্তরের প্রত্যেক কর্মচারী নয়, ভাল কর্মচারী যেমন আছে, তেমনি এর পাশাপাশি এক শ্রেণীর কর্মচারী আছে যারা এই কাঠ চোরাচালান, গন্ডারের শিং বিক্রি করা, হাতির দাঁত বিক্রি করা এবং বাঘের চামড়া বিক্রি করা ইত্যাদির সঙ্গে যুক্ত রয়েছে। কারণ, আমরা দেখতে পাই, থার্ড গ্রেডেড এমপ্লয়িজ তাদের জীবন-জীবিকার মান এত বেশি উন্নত—সাধারণভাবে আমরা যা দেখতে অভ্যস্ত তার সাথে মেলে না। আমাদের একটা ভিজিলেন্স ডিপার্টমেন্ট আছে। বন দপ্তর থেকে এগুলি সম্পর্কে ভিজিলেন্স ডিপার্টমেন্টের দৃষ্টি আকর্ষণ করা দরকার। তা না হলে যতই গাছ লাগানো হোক না কেন, মানুষ যতই নিষ্ঠার সঙ্গে গাছ লাগান না কেন এবং মন্ত্রী মহাশয়ের যতই এই ব্যাপারে উদ্যোগ থাকুক না কেন, ফরেস্ট টিকবে না। কারণ আপনার দপ্তরে বেশ কিছু অসাধু কর্মচারী আছে।

[5-40 — 5-50 p.m.]

ফরেস্ট পাওয়ার কমিটিগুলি তৈরি করা হয়েছে—তারা চেষ্টা করছে কিন্তু তারা সব জায়গায় পেরে উঠছে না। কারণ এদের চক্র অত্যন্ত শক্তিশালী। তারা মালিক হয়ে আছে। আমাদের কুচবিহারে বেশ কিছু ব্যবসায়ী তারা কোটি কোটি টাকার মালিক হয়ে আছে। তারা এর সাথে যুক্ত আছে। সরকারের আইন আছে, পুলিশ আছে—এগুলি দিয়ে দেখা দরকার। আমি নির্দিষ্টভাবে বলতে চাই যে, তুফানগঞ্জ, বক্সিগঞ্জ হয়ে কুচবিহার হয়ে শিলিগুড়ির দিকে যে রাস্তা চলে যাচ্ছে, সেই রাস্তা দিয়ে প্রতিদিন রাত্রে কাঠ পাচার হয়ে যাচ্ছে। কিন্তু আমি ধরতে দেখি না। এইভাবে সামাজিক পরিবেশ ধ্বংস হচ্ছে এবং এই কাঠ চোরাই কেন্দ্র করে চোরা চালানকারি, সন্ত্রাসবাদিদের মদতে আজকে সামাজিক পরিবেশ ধ্বংস হচ্ছে। বছর দুয়েক আগেও উত্তরবঙ্গ সংবাদপত্রে কাঠ চোরাই ধরা পড়েছে বলে খবর বেরোত। কিন্তু গত ২ বছর এই বিষয়ে দপ্তর আগের মতো গুরুত্ব দিচ্ছে না। আর একটা অভিযোগ আছে যে,

কুচবিহারের যিনি ডি. এম. ও. আছেন। তিনি যথেষ্ট গুরুত্ব দিয়ে তার দায়িত্ব পালন করছেন না। এই বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। কারণ বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। পুলিশ প্রশাসনের অংশগ্রহণের মধ্য দিয়ে, জনপ্রতিনিধিদের অক্লান্ত পরিশ্রমের মধ্য দিয়ে আমরা এই বনসৃজন বিষয়টিতে সাফল্য অর্জন করেছি। আর এই সাফল্য ধ্বংস করে দেবার জন্য একটা গোষ্ঠী সজাগ এবং সক্রিয়। তাকে যদি প্রতিহত না করা যায়, তাহলে সরকারের সমস্ত প্রচেষ্টাই ব্যর্থ হয়ে যাবে। তাই আমি অনুরোধ করব যে, এই যে ফরেস্ট থেকে কাঠ বিক্রি হচ্ছে এবং অবাধে টাকা পয়সার লেনদেনের অভিযোগ উঠেছে—এটার উপর বিশেষ গুরুত্ব দিন এবং অফিসাররা বিশেষ ব্যবস্থা গ্রহণ করুন। এই কথা বলে—বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী যে ব্যয়বরাদ্দ এখানে উপস্থিত করেছেন আমি তার বিরোধিতা করে কয়েকটা কথা বলতে চাই। আজকে এখানে আমাদের দলের পক্ষ থেকে যে কাটমোশন আনা হয়েছে আমি সেটাকে সমর্থন করছি। আজকে পরিবেশ দূষণ নিয়ে শুধু পশ্চিমবাংলায় আলোড়ন হচ্ছে না—সারা ভারতে, সারা পৃথিবীতে এই সমস্যা দেখা দিয়েছে। এটার মোকাবিলা করবার জন্য ভারত সরকার এবং পশ্চিমবঙ্গ সরকার এবং সারা পৃথিবী এটা নিয়ে চিন্তা ভাবনা করছে। নানাভাবে চেষ্টা করা হচ্ছে। এখানে আমাদের পশ্চিমবঙ্গ সরকার এটা মোকাবিলা করবার জন্য বনসৃজন পরিকল্পনা নিয়েছেন। সে সম্পর্কে আমি বলতে চাই যে, আমাদের পশ্চিমবঙ্গে যে পরিমাণ বনভূমি থাকার কথা, আজকে সেই পরিমাণ বনভূমি নেই। সেটাকে বাড়াবার জন্য নানাভাবে চেষ্টা করা হচ্ছে। প্রকল্প রূপায়ণের জন্য যে কোটি কোটি টাকা ব্যয় করা হচ্ছে তা ভারত সরকার দিচ্ছেন এবং পশ্চিমবঙ্গ সরকার তা রূপায়িত করেন। এতে কিছুটা যে হচ্ছে তা অস্বীকার করার কোনও ব্যাপার নেই। যেখানে পাহাড়ি জায়গা, যেখানে অনুর্ব্বর, জলা জায়গা—সেখানে বনসৃজন করা হচ্ছে এবং রাস্তার দুপাশে গাছ বসানো হচ্ছে। কিন্তু সঙ্গে সঙ্গে মাননীয় সদস্য উত্তরবঙ্গের কথা বললেন এবং আমি দক্ষিণে সুন্দরবনের কথা বলব। এই এলাকায় যেভাবে বনসৃজন করা দরকার সেইভাবে করা হচ্ছে না এবং যে বনসৃজন করা হয়েছে—সেক্ষেত্রে দেখা যাচ্ছে যে, এক শ্রেণীর ব্যবসায়ী, চোরাকারবারি, অসাধু লোক, কাঠ পাচার করছেন।

সুন্দরবনের স্বাভাবিক যে বন, সেই বন আজকে শূন্য অবস্থায় দাঁড়িয়ে গেছে এবং যে ম্যানগ্রোভ তৈরি হয়েছে, সেই ম্যানগ্রোভকে রক্ষণাবেক্ষণের জন্য বলা হয়েছে—এখানে ফরেস্ট কমিটি আছে, কিন্তু সেই ফরেস্ট কমিটির কার্যত কোনও ভূমিকা নেই। ফরেস্ট যেটুকু তৈরি হয়েছে, বা স্বাভাবিক নিয়মে যে ফরেস্ট হয়েছে, সেখানে গাছ কেটে সাফ হয়ে যাচ্ছে। আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, আপনার দপ্তর থেকে তো বন সৃজনের একটা চেষ্টা হচ্ছে। তীরভূমিতে লোনা জলের তীরে ম্যান গ্রোভ তৈরি হয়েছে, সেই দ্বীপগুলোতে বামফ্রন্ট সরকারের ভূমি রাজস্ব দপ্তর থেকে এবং মৎস্য দপ্তর থেকে মাছ চাষের জন্য, চিংড়ি চাষের জন্য লিজ দেওয়ার বন্দোবস্ত হচ্ছে। সেখানে বন দপ্তরের কোনও মতামত নেই। বন দপ্তর আবেদন করেছে, তা সত্ত্বেও সেই জমিগুলো দেওয়া হচ্ছে এক শ্রেণীর ব্যবসায়ীদের—যারা প্রচুর টাকার মালিক, যারা বাগদা চিংড়ি এখানে তৈরি করে লক্ষ লক্ষ টাকা উপার্জন করছে,

বিদেশি মুদ্রা সংগ্রহ করছে। আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, বনসৃজনের চেষ্টা করছেন সেই চেষ্টা ব্যর্থ হয়েছে, কিন্তু যেটুকু চেষ্টা হয়েছে সেটা বামফ্রন্ট সরকারের মৎস্য দপ্তর এবং ভূমি রাজস্ব দপ্তর থেকে কেটে সাফ করার চেষ্টা করা হচ্ছে। আর এ ব্যাপারে আপনার বক্তব্য জানতে চাই। এবারে পরিবেশ দূষণের ব্যাপারে বলি। গঙ্গার জলে দূষণ বাড়ছে। তার জন্য কেন্দ্রীয় সরকারের যে টাকা, সেই টাকা কিভাবে ব্যয় করছেন? এখন দেখা যাচ্ছে যে হুগলি নদীর দুধারে যে কলকারখানাগুলো আছে, সেই কলকারখানাগুলোর বর্জ্য পদার্থ গঙ্গার জলে পড়ছে এবং জল দূষিত হচ্ছে, পরিবেশ দূষিত হচ্ছে। এই সম্পর্কে আপনার দপ্তরের কোনও সঠিক পদক্ষেপ নেই। সুপ্রিমকোর্ট কলকারখানার বর্জ্য পদার্থ ধ্বংস করার জন্য যে প্ল্যান্ট তৈরি করার কথা বলেছে তা মানছে না। এ ব্যাপারে আপনার দপ্তর সেগুলি কার্যকর করার জন্য সুনির্দিষ্ট পদক্ষেপ নিচ্ছে না, যার ফলে কলকারখানার জন্য জমি দূষিত হচ্ছে। আর্সেনিকের কথা উঠেছে, আর্সেনিক জলকে নষ্ট করে দিচ্ছে, মাটির তলায় বিস্তীর্ণ এলাকার যেমন—মুর্শিদাবাদ, দক্ষিণ বঙ্গের বারুইপুর, সোনার পুরের পানীয় জলে আর্সেনিক দেখা যাচ্ছে এবং মানুষ দুরারোগ্য অসুখে অসুস্থ হয়ে পড়ছে। কীটনাশক ওষুধ যথাযথ ভাবে প্রয়োগ না করার ফলে, বেপরোয়া ভাবে ব্যবহার করার জন্য ভূগর্ভস্থ জলে আর্সেনিক তৈরি হচ্ছে, অসংখ্য মানুষ রোগাক্রান্ত হয়ে যাচ্ছে। এই সম্পর্কে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, আর্সেনিক প্রতিরোধ করবার জন্য পজিটিভ কি ব্যবস্থা আপনার দপ্তর থেকে নেওয়া হচ্ছে, সে সম্পর্কে বলবেন এবং দেখা যাচ্ছে থার্মাল প্ল্যান্টের যে ছাই সৃষ্টি হচ্ছে, সেই ছাই থেকে পরিবেশ দূষিত হচ্ছে। এটাকে নিয়ন্ত্রণ করার জন্য আপনার দপ্তর থেকে সুনির্দিষ্ট পদক্ষেপ লক্ষ্য করছি না এবং দেখা যাচ্ছে—এভাবে সারা পশ্চিমবঙ্গের পরিবেশ সংক্রান্ত যে প্রশ্নগুলি উঠেছে এবং বৈজ্ঞানিকেরা বলছেন—আগামী দিনে এটা ভয়াবহ রূপ নেবে। সেজন্য বলছি—পরিবেশ দূষণ থেকে বাঁচানোর জন্য যে ব্যবস্থা নেওয়া দরকার বৈজ্ঞানিক প্রথায়, সেটা নেওয়ার ক্ষেত্রে সুনির্দিষ্ট পদক্ষেপ নিতে হবে এবং বনসৃজনের জন্য ব্যাপকভাবে পরিকল্পনা নেওয়া দরকার। বনসৃজন করতে গিয়ে আপনারা যে টাকা ব্যয় করছেন, লক্ষ লক্ষ টাকা অপব্যায় হচ্ছে। নানা রকম দুর্নীতি এই জায়গায় রয়েছে। গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে বন-সৃজনের পরিকল্পনা আছে, সমস্ত জায়গায় চারা গাছ লাগানো হয় এবং পরবর্তীকালে সেই চারা গাছগুলি রক্ষণাবেক্ষণের কোনও ব্যবস্থা নেই। চারা গাছগুলি রাস্তার ধারে বসানো হল, সেই চারা গাছগুলি গরু, ছাগলে খেয়ে নিচ্ছে। লক্ষ লক্ষ যে চারা গাছ বসানো হচ্ছে সেইগুলিকে ঘেরার কোনও ব্যবস্থা নেই। এই ব্যাপারে মানুষের চেতনা বোধ জাগ্রত করা দরকার। পরিবেশ কিভাবে দূষিত হচ্ছে, তাতে কি ক্ষতি হচ্ছে, সমাজকে রক্ষা করতে গেলে গাছের কতখানি প্রয়োজন আছে এই ব্যাপারে জনমত সৃষ্টি করা দরকার। এই ব্যাপারে গণ মাধ্যমের দ্বারা গোটা দেশের মানুষকে সজাগ এবং সচেতন করা দরকার। এই ব্যাপারে কোনও পদক্ষেপ সরকারের নেই। পরিবেশ দূষণ রোধের ব্যাপারে আপনাদের দপ্তরের কি পরিকল্পনা আশা করি আপনি জবাবি ভাষণে বলবেন। আমাদের পক্ষ থেকে আনা কাট মোশনকে সমর্থন করে বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, প্রথমে আমি পরিবেশ ও বন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। আমি নর্থ বেঙ্গলের লোক, সুতরাং আমার বাড়ির চারপাশে জঙ্গল। সেখানে আমার চোখের সামনে ফরেস্টে যা ঘটছে সেটা আমি বলার চেষ্টা করছি। প্রকৃতপক্ষে বন এবং পরিবেশ দপ্তরের উপর ন্যস্ত দায়িত্ব যদি তারা সঠিকভাবে পালন করেন তবে প্রাকৃতিক পরিবেশের ভারসাম্য যেমন রক্ষা পাবে তেমনি প্রকৃতিকে ব্যবহার করে মানুষও স্বাভাবিক ভাবে জীবন যাপন করতে পারবেন। আমাদের দেশে জনসংখ্যার অনুপাতে বনভূমি অনেক কম। যাওবা আছে তাও এক শ্রেণীর লোভী মানুষ অরণ্য ধ্বংস করে অবস্থাকে ভয়ঙ্কর করে তুলেছে। যদিও আমরা জানি আমাদের দেশের অন্যতম সমস্যা হচ্ছে জ্বালানি সংকট। মানুষকে তাই তার প্রয়োজনের জন্য অরণ্যের উপর নির্ভর করতে হয়। গত প্রায় এক দশক ধরে জ্বালানি সংকট নিবারণের জন্য এবং সবুজ আয়োজনের জন্য সামাজিক বনসৃজনের উপর গুরুত্ব দেওয়া হচ্ছে। এই ব্যাপারে রাজ্য সরকার অবশ্যই সফল হয়েছে। এটা অস্বীকার করার কোনও পথ নেই। কিন্তু প্রকৃতপক্ষে যারা বন সৃষ্টি করছে এবং বন রক্ষা করছে তাদের প্রতি সরকার পরিপূর্ণ দায়িত্ব পালন করছেন, এই দাবি করা যায় না। আমাদের রাজ্যে বিস্তীর্ণ বন অঞ্চলে বনাবাসী যারা তারা পঞ্চায়েত ব্যবস্থার সুযোগ থেকে বঞ্চিত। সেই জন্য নর্থ বেঙ্গল ফরেস্ট মজদুর ইউনিয়ন উত্তবঙ্গের ৫০,০০০ বনবাসীর জন্য আন্দোলন করছে। তাদের দাবি বনবাসীদের জন্য সারা বছর কাজ, পরিষ্কার পানীয় জল, উন্নত যোগাযোগের ব্যবস্থা, শিক্ষা এবং স্বাস্থ্যের দাবিতে আন্দোলন করছে। মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে লক্ষ্য দিতে অনুরোধ করছি। আপনারা জানেন বীরপাড়াতে একটা হাসপাতাল করা হয়েছিল।

নীলপাড়ায় বনবাসীদের জন্য হাসপাতাল নির্মিত হ'ল ১০ বছর আগে, কিন্তু ১৫ বছর হয়ে গেল, এখনও পর্যন্ত চালু হয়নি। বকসা টাইগার প্রোজেক্ট এলাকার লাগোয়া বনবাসী ভুপকাদের কমলালেবুর বাগান বন বিভাগের কতিপয় অফিসারদের জন্য ধ্বংস হয়ে গেল। বকসা টাইগার প্রোজেক্ট এলাকার বনবাসী এবং সাধারণ মানুষকে স্বাভাবিক জীবনযাত্রা নির্বাহে বাধা দেওয়া হচ্ছে। সম্পূর্ণ বেআইনি ভাবে রাজা ভাত খাওয়া, জয়ন্তী রোডের উপর পূর্ত দপ্তরের অনুমতি ছাড়াই চেক পোস্ট বসিয়ে জোর করে রাজস্ব আদায় করা হচ্ছে। এমনকি স্থানীয় এম. এল. এ. শ্রী মনোহর তির্কির কাছ থেকেও রাজস্ব আদায় করা হয়েছে তার বিধানসভা সভাকার ভুপকাদের সাথে যোগাযোগ করতে যাওয়ার জন্য। এটা বড় দুঃখের বিষয়। সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এটার দিকে একটু লক্ষ্য রাখা দরকার এবং অদূর ভবিষ্যতে যাতে এটা না হয়, তার ব্যবস্থা করা দরকার। আমাদের পশ্চিমবাংলার, বিশেষ করে নর্থ বেঙ্গল, ডুয়ার্সের নদীগুলি বালি এবং পাথরে ভর্তি হয়ে যাচ্ছে। বন বিভাগকে বলা সত্ত্বেও তারা নদীর বাঁধ এবং অন্যান্য নির্মাণকার্যে সেই পাথর বাড়ি সরবরাহ করতে অস্বীকার করেছে। এই বিষয়ে আমি মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি—বন দপ্তরের বাড়ি, গাড়ি, বাংলো সাজানোর উপর গুরুত্ব না দিয়ে, বন রক্ষা, সম্প্রসারণ, বনবাসীদের সহযোগিতা পাওয়ার জন্য, তাদের জীবনযাত্রার প্রতি নজর দেওয়া হোক। সবচেয়ে ভয়াবহ বিষয়ে যেটা আমি মনে করি, ভুটান সরকার যেভাবে ডিনামাইট ফাটিয়ে পাহাড় ধ্বংস করছে, সেই বিষয়ে যদি অবিলম্বে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ না করা

হয়, তাহলে অদূর ভবিষ্যতে ডুয়ার্স এলাকা মরুভূমিতে পরিণত হবে। মন্ত্রী মহাশয়কে বিশেষ করে অনুরোধ করব, এদিকে দৃষ্টি রাখার জন্য। সর্বশেষে যেটা বলতে চাই, বন্য জন্তুর আক্রমণে যেসব মানুষ মারা যায় তাদের ক্ষতিপূরণ বাড়ানোর জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। আমি আরও একবার মন্ত্রী মহোদয়ের বাজেট ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিবেশ এবং বন দপ্তরের এই বাজেট বরাদ্দ অনুমোদন প্রসঙ্গে বিরোধী দলের একমাত্র একজন সদস্যই অংশগ্রহণ করেছেন। তার এবং এই বিধানসভার অবগতির জন্য আমি প্রথমত আমাদের পরিবেশ সম্পর্কে দু-একটি কথা বলার প্রয়োজন আছে বলে মনে করি। কারণ, একটিই মাত্র যখন কাট মোশন, সেই কাটমোশনে পরিবেশ সম্পর্কে বলা হয়েছে। মনে হ'ল পরিবেশ সম্পর্কে সত্যিই কোনও সংবাদ না রেখে এই ধরনের বক্তব্য পরিবেশন করেছেন, যে একমাত্র বিরোধী সদস্য রয়েছেন। এই যে বিধানসভা চলছে, এখানে আমাদের পলিসি স্টেটমেন্ট দিয়েছি, তার মধ্যে আছে, আমি অনুরোধ করব, উনি যেন এটা একটু কষ্ট করে পড়ে দেখেন। পশ্চিমবাংলাতে পরিবেশ সম্পর্কে আমরা কি করতে চাই, সেই সম্পর্কে সুনির্দিষ্ট রূপরেখা আমরা দিয়েছি। ভারতবর্ষের আর কোথাও এরকম হয়েছে কি না, আমার জানা নেই। এবং এই অনুযায়ী যে কাজ হচ্ছে, সেটা আর একটা বইতে দেখতে পাবেন, বইটার দাম ২৫ টাকা। পশ্চিমবাংলায় যে পরিমাণ উপকূল ভাগ আছে, এই সম্পর্কে একটা কনসেপ্ট প্ল্যান ভারত সরকারের কাছে জমা দিয়েছি, যাতে এই ভাবে আমরা এগোতে পারি। পরিবেশ সম্পর্কে আমি এই মূল কথাগুলো বলতে চাই।

[6-00 — 6-16 p.m.]

এছাড়া আপনারা জানেন, এই কথা সরকারপক্ষের মাননীয় বিধায়করাও বলেছেন যে, আপনারা দেখেছেন এখানে যে বায়ু দূষণ সে সম্পর্কে পজিটিভ স্টেপস নেওয়ার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। ওপক্ষের ওরাও কিছু বলেছেন, আমার সময় কম বলে আমি আর বলতে চাই না। জল সম্পর্কে আপনারা দেখেছেন। এসব ঠিক নয়, সুপ্রিম কোর্টের নির্দেশ বলে নয়। পরিবেশ সম্পর্কে আমি বলতে চাই যে, হাউসে যদি আমাদের চেতনা কম থাকে তাহলে আমরা সাধারণ মানুষের ভেতরে যাব কি করে? তাদের কাছে এটা নিয়ে যেতে আমাদের সময় লাগবে। আমরা সেই অনুযায়ী চেষ্টা করছি। আমরা এফেক্টিভ স্টেপস নেওয়ার ব্যবস্থা করেছি। আমাদের পলিউশন কন্ট্রোল বোর্ড সমস্ত অংশের সঙ্গে, মূলত যারা শিল্প ও নগরের সঙ্গে যুক্ত আছেন তারা ধারাবাহিক ভাবে কর্মসূচি পালন করছেন এবং যারা ওয়াকিবহাল তারা এটা দেখছেন। আগামী দিনের দিকে আমরা লক্ষ্য রাখছি এবং এই কারণেই আমাদের একটা প্রচেষ্টা চলছে। পশ্চিমবঙ্গ সরকার, ভারত সরকার এবং তার সঙ্গে বৈদেশিক বিশেষজ্ঞরা মিলিতভাবে কাজ করছি। আমাদের টেকনলজিক্যাল যে সব ক্ষেত্রে ঘাটতি আছে, সেইসব জায়গায় আমরা তাদের সাহায্য নিচ্ছি এই ক্ষেত্রে আমাদের অবস্থার ইম্প্রুভের জন্য। এই রকম আপনারা জানেন যে, পাঁচটি জায়াগায় কাজ চলছে। তার মধ্যে জাপানের সঙ্গে আমাদের পলিউশন কন্ট্রোল বোর্ড সহযোগিতা নিয়ে চলছে, যেটা এই বছরের এপ্রিল মাস থেকে শুরু

হয়েছে। জাপানের সঙ্গে ৪৪ কোটি টাকার একটি প্রকল্প দূষণ সম্পর্কে নেওয়া হয়েছে। আমাদের যে অসুবিধাগুলো আছে সেগুলো যাতে আমরা দূর করতে পারি সেজন্য জার্মানিদের অ্যাসিস্ট্যান্স নেওয়া হচ্ছে। আমাদের পলিউশন কন্ট্রোল বোর্ড যাতে তাদের ইনফ্রাস্ট্রাকচারকে উন্নত করতে পারে তারই প্রকল্প চলছে। ব্রিটিশদের সঙ্গে ও. ডি. এ. প্রকল্প—বৃহত্তর কলকাতা নিয়ে তারা সার্ভে করছে। আমাদের কি করতে হবে সেই কাজ চলছে। আসানসোল এবং দুর্গাপর অঞ্চলে এখন রিস্ক অ্যাসেসমেন্ট হচ্ছে। কারণ এখানে অনেক শিল্প এলাকা আছে। পশ্চিমবঙ্গে এই কাজ আমরা শুরু করেছি। আগামী দিনে জেলা ভিত্তিক কাজ হবে। আমরা বর্ধমান জেলাকে ধরেছি। সেখানে আমরা অ্যাটলাস করছি, কোনওখানে কি শিল্প আছে, কি কৃষি আছে, কি অগ্রগতি হবে, এরজন্য আমাদের প্ল্যানিং করা হচ্ছে। পরিবেশ দপ্তর থেকে এই ধরনের অ্যাটলাস তৈরি করার কাজ শুরু হয়েছে। আমার সময় সংক্ষিপ্ত না হলে আরও বলা যেতে পারত। বিরোধী পক্ষের সদস্যরা থাকলে ভাল হত। তারা একটা বই এনেছিলেন, সেটা দেখালে ভাল হত। পশ্চিমবঙ্গ সরকার কি করেছে, ভারত সরকার কি করেছে তা তুলনামূলক ভাবে বলা যেত। এই প্রসঙ্গে আমি বলব যে, মানুষকে আরও বেশি সচেতন করার প্রয়োজনীয়তা আছে। জল প্রসঙ্গে যে কথা বলেছেন, ঐ আর্সেনিক যেটা দেখছেন, এটা যদিও পরিবেশ দপ্তরের অন্তর্ভুক্ত নয়, পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তরের অন্তর্ভুক্ত তবুও এটা এর মধ্যে অন্তর্ভুক্ত। কি ধরনের কাজ করা হচ্ছে গঙ্গা অ্যাকশন প্ল্যানে, আর্বান ডেভেলপমেন্ট প্ল্যানে তা আপনারা দেখতে পাচ্ছেন। বড় বড় শহর যেগুলো গঙ্গার তীরে আছে, পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে আমরা দামোদর ইত্যাদি নদীতে, এই ধরনের নদীগুলো সম্পর্কে সমীক্ষা আরম্ভ করেছি। পরিবেশকে কি করে রক্ষা করা যায় তারজন্য আমরা এইসব কাজ শরু করেছি। এখানে শব্দদূষণ সম্পর্কে শুনলাম। বড় বড় শহরে এই শব্দদূষণ একটা উদ্বেগজনক সমস্যা। কলকাতায় আমরা এমন একটা জায়গায় আছি যেখানে এই শব্দ দূষণ উদ্বেগজনক একটা সমস্যা। ভারতবর্ষের অন্যান্য জায়গাতেও এই ধরনের জটিলতা দেখা দিয়েছে। আমরা পরিবেশকে উন্নত জায়গায় নিয়ে যাওয়ার জন্য পরিকল্পনা নিয়েছি। সুপ্রিম কোর্ট তার মাঝেই ইন্টারভিন করছে। আমাদের পক্ষ থেকে দূষণ নিয়ন্ত্রণের পক্ষ থেকে যা আছে, আর্থ সামাজিক ক্ষমতার সঙ্গে সামঞ্জস্য রেখে আমরা যাতে এগোতে পারি, সেই ধরনের আইনগত ব্যবস্থা আমরা নিচ্ছি।

এই ধরনের চিন্তাভাবনার ক্ষেত্রে আপনারা যত শিল্প করবেন, নগরে বাস করবেন এবং পৌরসভা করবেন তত সরকারি এইসব কাজকর্ম সম্পর্কে অবহিত হবেন। এইবার আমি বনবিভাগ সম্পর্কে দু-একটি কথা বলতে চাই। এই প্রসঙ্গে যে একটি অভিযোগ উঠেছে সেই ব্যাপারে মাননীয় বন বিভাগের রাষ্ট্রমন্ত্রী বনমালী রায় নিমুটিতে গিয়ে সরেজমিনে তদন্ত করেছেন এবং গুরুত্ব সহকারে বিষয়টি দেখেছেন এবং পত্র মারফৎ বিষয়টির ব্যাপারে দুঃখও প্রকাশ করেছেন। তারপরে মনোহর তিরকির সম্পর্কে যে উল্লেখ করলেন সেই ব্যাপারেও আমাদের রাষ্ট্রমন্ত্রী হস্তক্ষেপ করে বিষয়টি মিটিয়েছেন। এবং সেখানে যেভাবে শাস্তি দেওয়া দরকার দেওয়া হয়েছে। তিনি নিজে এই ব্যাপারে ক্ষমা চেয়েছেন সদস্যর কাছে। তবে এটাও বলে রাখছি যে, বন রক্ষার জন্য আমরা খুব কড়া ব্যবস্থা নেব এবং সেখানে কোনওভাবেই দুষ্কৃতকারিদের আমরা ঢুকতে দেব না বনে। এই ব্যাপারে আমি তথ্য দিয়ে দেখাতে পারি যে

কোনওরকম ইলিসিং ফেলিং হলেই আমরা তা কঠোরভাবে দমন করছি। এর জন্য বহু লোক ধরা হয়েছে। ১৯৯৪-৯৫ সালে এ পর্যন্ত ৯ হাজার ১৭৭টি কেস হয়েছে আর ৪ হাজার ৩১৬ জনকে গ্রেপ্তার করা হয়েছে। তারমধ্যে কোর্টে শাস্তি হয়েছে ২৮ জনের। এর জন্য বিভাগীয় অফিসাররাও অনেক সময়ে আক্রান্ত হয়েছেন। আমাদের অফিসার, স্টাফেরা আক্রান্ত হয়েছে। সুতরাং আমরা কোথাও কোনওভাবে রেহাই দিইনি। তারপরে এখানে একজন বললেন যে পশ্চিমবঙ্গে নাকি আর বনভূমি নেই। এই কথা শুনলেও হাসি পায়, কারণ পশ্চিমবঙ্গে যেখানে বনভূমি লোকবসতির থেকে বেশি, সেখানে এই ধরনের কথা বললে হাসিই পায়। এখানে দেশ ভাগের ফলে অনেক লোক এসে বসবাস করছে এবং বনভূমি অনেক ক্ষেত্রে চা-বাগানে ইত্যাদির কাজে লাগানো হয়েছে। কিন্তু তা সত্ত্বেও আমরা গর্ব করে বলতে পারি যে, এখানে বনভূমি অনেক বেশি। ল্যান্ডের ব্যাপারে যে ডিমার্কেটেড করা আছে তাতে ভারতবর্ষের নর্ম অনুযায়ী টোটাল জিওগ্রোফিক্যাল ল্যান্ডের মাত্র ৪ ভাগ বনভূমি হওয়ার কথা অর্থাৎ ৪.৪ পারসেন্ট। আর ভারত সরকারের নর্ম অনুযায়ী রিজার্ভ ফরেস্ট অর্থাৎ অভয়ারণ্য শতকরা ১৫ ভাগ হওয়ার কথা, সেখানে ভারতবর্ষের একমাত্র পশ্চিমবঙ্গে ২৪ ভাগ অভয়ারণ্য আছে। যা আর অন্য কোনও রাজ্যে নেই। এখানে যে ধরনের জীবজন্তু আছে তাদের রক্ষণাবেক্ষণের পুরো দায়িত্ব আমারা নিয়েছি। এরপরেও কি আপনারা বলবেন যে এখানে বন নেই? আমরা যে নতুন ধরনের কনসেপ্ট গ্রহণ করছি তা শুধু ভারতবর্ষে সমাদৃত নয়, বিশ্বে এর স্থান পেয়েছে। আমরা যে পার্টিসিপেটারি ম্যানেজমেন্ট প্ল্যান্ট গ্রহণ করেছি বন রক্ষার ক্ষেত্রে, তা শুধু ভারতবর্ষের অন্য রাজ্যগুলো নয়, বাইরের দেশ থেকে এখানকার বন সংরক্ষণের ব্যাপারে আমাদের এই শিক্ষা গ্রহণ করতে চাইছে। আমাদের এখানে যে জয়েন্ট ম্যানেজমেন্ট সিস্টেম চালু আছে ফরেস্টের ক্ষেত্রে সেটা সত্যি প্রশংসারযোগ্য। এই ম্যানেজমেন্টের কনসেপ্টকে কাজে লাগিয়ে ইংল্যান্ডের অক্সফোর্ড বিশ্ববিদ্যালয়ে এই সিস্টেমটাকে কাজে লাগাতে চাইছে। তারা আমাদের কাছ থেকে শিক্ষা গ্রহণ করছে কি করে বনসংরক্ষণ করা যায়। আমরা যেভাবে বনের সঙ্গে মানুষের একটা সংযোগ সাধন করতে পেরেছি এটা সত্যি একটা শিক্ষণীয় বিষয়। এইভাবে বনের মধ্যে যে সব মানুষ আছে তারা ওই বনকে কাজে লাগিয়ে অর্থ উপার্জন করছে এবং সেইভাবে আমরা ফরেস্টকে ডেভেলপ করার চেষ্টা করেছি। এই বনের থেকে কিভাবে বেনিফিট পেতে পারি তার সব রকমের চেষ্টা চালানো হচ্ছে। আমাদের এই প্রচেষ্টার ফলে বিদেশ থেকে আমরা পলগেট অ্যাওয়ার্ড পেয়েছি। এটা সত্যিই গর্বের বিষয়, এত বড় প্রচেষ্টা অস্বীকার করার উপায় নেই। আমরা আরও চাইছি যে, মানুষ যাতে জঙ্গলে থেকেও তাদের জীবনে আরও উন্নতি করতে পারি তার চেষ্টা আমরা চালিয়ে যাচ্ছি। তারা যাতে নিজেদের জমির থেকে বিভিন্ন রকম সংরক্ষণ করে জীবিকা অর্জন করতে পারে এবং সেচের যাতে ওখানে ব্যবস্থা করা হয় তার দিকে নজর রেখেছি। সমস্ত দিক থেকে বনাঞ্চলের মানুষেরা নানাভাবে সুযোগ সুবিধা পায় তার নানা ব্যবস্থা আমরা হাতে নিয়েছি। আমরা এই ব্যাপারে বিরাট উদ্যোগ গ্রহণ করেছি। আমরা চাই বিরোধীপক্ষ থেকে সহযোগিতা করুক। এই হচ্ছে পশ্চিমবাংলার বন ও পরিবেশ দপ্তরের বর্তমান তথ্য। আমাদের আরেকটা ইউনিট আছে, তার নাম ফরেস্ট ডেভেলপমেন্ট কর্পোরেশন। পশ্চিমবাংলার অন্যান্য আন্ডারটেকিং-এর মতো এটাও একটা লাভজনক প্রতিষ্ঠান। আপনারা দেখেছেন এই নিগম বা কর্পোরেশন বর্তমানে শুধু বন সংলগ্ন সমস্ত কাজই করছে না তার সঙ্গে ইকো-ট্যুরিজমও শুরু করেছে।

আপনারা জানেন, দার্জিলিং-এ রোপ-ওয়ে তৈরি করে ট্যুরিজম-এর ডেভেলপমেন্ট করা হয়েছে। এই রকম হাওড়া ও নানা জায়গায় ইকো-ট্যুরিজমের ব্যবস্থা নেওয়া হয়েছে। আজকে মাননীয় বিধায়করা দেখছেন, মধু সংগ্রহ করা হচ্ছে। আমরা চেষ্টা করছি, কলকাতা এবং স্ট্যাটুটরি রেশনিং এলাকায় এবং গ্রামাঞ্চলে সমবায়িকার কো-অপারেটিভের মাধ্যমে সেই মধু সরবরাহ করার চেষ্টা করছি এবং বিশেষ করে যাতে শিশু এবং বৃদ্ধরা এটা পেতে পারেন তার চেষ্টা করা হচ্ছে। যাতে বনজ সম্পদ সাধারণ মানুষের কাছে পৌঁছে দেওয়া যায় সেজন্য আমরা এই দপ্তর-এর কাজকে পশ্চিমবাংলার অন্যান্য কৃষি, শিল্প-এর সঙ্গে সঙ্গতি রেখে এগিয়ে নিয়ে যেতে চেষ্টা করছি। এছাড়া পরিবেশকে যাতে সুরক্ষিত করা যায়, মানব কল্যাণে নিয়োজিত করা যায় সেই নীতি আমরা নিয়েছি। সেই নীতি অনুযায়ী আমাদের পশ্চিমবাংলা চলছে এবং আগামীদিনেও চলবে। এই বলে এবং বিরোধীদের কাছে কাট-মোশনের প্রত্যাহার দাবি করে এবং আমার বক্তব্যকে সমর্থন করার দাবি জানিয়ে বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** We take up Demand No. 52 now. There is no cut motion to Demand No. 52.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 88,74,90,000 be granted for expenditure under Demand No. 52, Major Heads : "2406—Forestry and Wild Life and 4406—Capital Outlay on Forestry and Wild Life."

(This is inclusive of a total sum of Rs. 29,59,00,000 already voted on account in March, 1995), was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** So we are taking up Demand No. 82 now. There is also no cut motion to demand No. 82.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,32,000 be granted for expenditure under Demand No. 82, Major Heads : "3425—Other Scientific Research".

(This is inclusive of a total sum of Rs. 1,50,000 already voted on account in March, 1995), was then put and agreed to.

## Demand No. 89

There is one cut motion Shri Deba Prasad Sarkar. Now I put the cut motion moved by Shri Deba Prasad Sarkar to vote.

The motion of Shri Deba Prasad Sarkar (cut motion no. 3) that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,06,00,000 be granted for expenditure under Demand No. 89, Major

Heads : "2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution)".

(This is inclusive of a total sum of Rs. 1,69,00,000 already voted on account), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.16 p.m. till 11 a.m. on Wednesday, the 19th July, 1995, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 19th July, 1995 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 5 Ministers of State and 155 Members.

[11-00 – 11-10 a.m.]

### Starred Questions
### (To which oral Answers were given)

**হলদিয়া উন্নয়ন সংস্থা**

*৪৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৯) **শ্রী সুকুমার দাশ ঃ** নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) "হলদিয়া উন্নয়ন সংস্থা" কোন সালে গঠিত হয়েছে;

(খ) ৩১শে ডিসেম্বর, ১৯৯৪ সাল পর্যন্ত কত পরিমাণ সরকারি অর্থ উক্ত সংস্থার মাধ্যমে ব্যয় করা হয়েছে; এবং

(গ) "হলদিয়া উন্নয়ন সংস্থার" পরিধি কতটা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) পশ্চিমবঙ্গ শহর ও গ্রাম (পরিকল্পনা ও উন্নয়ন) আইন, ১৯৭৯ অনুযায়ী ১লা এপ্রিল, ১৯৮০ সালে হলদিয়া উন্নয়ন সংস্থা গঠিত হয়েছে।

(খ) ৬৯.১৭ কোটি টাকা (আনুমানিক) ব্যয় করা হয়েছে।

| | | |
|---|---|---|
| জল সরবরাহ প্রকল্প | — | ৪২.৯৬ কোটি |
| উন্নয়ন প্রকল্প | — | ২৬.২১ কোটি |
| মোট | — | ৬৯.১৭ কোটি |

(গ) ২৫৮টি মৌজা সম্বলিত হলদিয়া উন্নয়ন সংস্থার আয়তন ৩২৬.৮৫ বর্গ কিমি।

**শ্রী সুকুমার দাশ :** মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৮০ সালে উন্নয়ন সংস্থাটি গঠিত হয়েছিল এবং ১৯৯৫ সাল পর্যন্ত আপনি খরচ করেছেন ৬৯ কোটি টাকা। এই টাকায় কতটুকু হলদিয়া ডেভেলপমেন্টের কাজ হয়েছে। এখন প্রশ্ন হচ্ছে ২১৮টি মৌজা কভার করতে গিয়ে, সাধারণত আমাদের জিওগ্রাফিকাল এবং টপোগ্রাফিকাল পজিশন এইরকম এর মধ্যে সুতাহাটা ১ ও ২ নম্বর ব্লক এবং মহিষাদল ২ নম্বর ব্লকের কিছু অংশ আছে এবং তার মাঝখানে বাইফারকেশান হিজলী ক্যানেল হলদিয়া ডেভেলপমেন্টের মধ্যে আছে। ডেভেলপমেন্টের পরিধি সঙ্কুচিত থাকার ফলে মহিষাদল ব্লকের কিছুটা অংশ এর মধ্যে আছে। মহিষাদলের টোটাল ব্লকটা কভার করা যায় কিনা এটা আমি ভাবতে বলছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** যেটা উল্লেখ করা হয়েছে ২৫৮টি মৌজার মধ্যে সুতাহাটা ১ নম্বর ও ২ নম্বর ব্লক এবং মহিষাদলের কিছু অংশ হলদিয়া নোটিফায়েড এরিয়া অথরিটির মধ্যে আছে এবং ২১৮টি মৌজার মধ্যে মহিষাদল ব্লকের ৬৮টির মধ্যে ৪০টি অন্তর্ভুক্ত আছে। ওদের ভৌগোলিক সীমা যেভাবে নির্ধারিত হয়েছে তা আপনি জানেন। একদিকে হুগলি নদী, আরেকদিকে হলদি নদী, আরেকটা দিকে হিজলী টাইডাল ক্যানেল। যে অংশটা হলদিয়া ডেভেলপমেন্ট অথরিটির অংশের মধ্যে এসেছে সেটা ওদের নিয়মের উপর দাঁড়িয়েই হয়েছে। যে সংযোজনের প্রস্তাব আপনি বললেন, আমি আমার নথিপত্রে যা দেখছি যে হলদিয়া ডেভেলপমেন্ট অথরিটির বোধ হয় ৪১তম অধিবেশনের সভায়, যেটা ২৬.৬.৯৩ তারিখে হয়েছিল, তাতে এই ব্যাপারে আলোচনা হয়।

এটা উল্লেখ্য এটা অ্যাবেন্সে রাখা হয়েছে, কারণ সেখানে শুধু মহিষাদল ২টি ব্লকে অবশিষ্ট অংশ নয়, পাশের নন্দীগ্রামের একটি অংশ আনার কথা বলা হয়েছে। এটা অ্যাবেন্সে রাখা হয়েছে। এ কারণে যে অংশটি এর মধ্যে অন্তর্ভুক্ত প্রায় ৩২৭ বর্গ মিটার নিয়ে তার উন্নয়নের জন্য যে প্রক্রিয়া চলছে, তার অনেক কাজ বাকি আছে। সেটার উপর গুরুত্ব দেওয়া হচ্ছে অবশ্যই আপনার প্রস্তাবটি বাদ না দিয়ে। এই প্রস্তাবটি অ্যাবেন্সে রাখা হয়েছে।

**শ্রী সুকুমার দাস :** যেহেতু একটা অডিকশনের কথা আছে, যখন উন্নয়ন হয় তখন জল সরবরাহের ব্যাপারে ঘর বাড়ি উৎখাত করা হয়েছে। সেই জন্য এইচ.ডি.-এর একটা রেজোলিউশন ছিল। New colony is to be developed. They are now estiablished only. There is no modern facilities that is like drinking water or like communication. সেই কলোনি উন্নয়নে মডার্ন ফেসিলিটিস যেগুলি দেওয়ার কথা সেগুলি দেওয়া হচ্ছে না। এস.ডি.-এর সাথে দেখা করেছি, মাননীয় মন্ত্রী সূর্যকান্ত মিশ্রর সঙ্গে দেখা করেছি এবং বলেছি, কিন্তু কার্যকর না হওয়ায় আপনার কাছে বলতে বাধ্য হচ্ছি। আপনি এর জন্য কি ভাবছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** পুনর্বাসনের ক্ষেত্রে আপনি অবগত আছেন, হলদিয়া পেট্রো-কেমিক্যালের ক্ষেত্রে প্রায় ১ হাজার ৩ একর জমি যখন নেওয়া হয় সেখানে পুনর্বাসনের

সমস্যা ছিল, সেটা আমরা ধাপে ধাপে অতিক্রান্ত করতে পারছি। আমি বিষয়টি নোট করেছি, কোথাও হয়ত বাড়ি তৈরি হয়েছে কিন্তু তার কাছাকাছি জল পৌছায়নি। গেঁওখালি প্রোজেক্ট ফেজ-ওয়ানে ২০ এম.জি. জল উৎপাদন করার ক্ষমতা হয়েছে। হলদিয়া উন্নয়ন সংস্থা সাড়ে ৪ এম.জি.-র বেশি জল টানতে পারছে না। সূর্যকান্ত মিশ্র উনি ওখানকার চেয়ারম্যান এটা আমি সূর্য বাবুর সঙ্গে আলোচনা করে দেখছি এটা দেওয়া যায় কি না।

**শ্রী সুকুমার দাস ঃ** হলদিয়া প্রোজক্টে প্রায় ১৫ এম.জি. জল বুকিং হয়েছে। টোটাল যা প্রোডাকশন হচ্ছে তার কনজামশন ফুল ফিল হয়েছে। আমি সমস্ত ইঞ্জিনিয়ারদের সাথে কথা বলেছি, এতে ফল হয়েছে, মুখ্যমন্ত্রী ৬ই ডিসেম্বর গিয়েছিলেন, নতুন স্কীমের ব্যাপারে গৌতম বাবুর কাছে বিষয়টা প্লেস করেছি:

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** গেঁওখালি ফেজ-ওয়ানে বর্তমান অবস্থাটা — আমি বলেছিলাম ২০ এম.জি. প্রতিদিন জল উৎপাদন করার ক্ষমতা আছে, ৪.৫ এম.জি. জল প্রতিদিন এইচ.ডি.-এর লাগে, এইচ.পি.এল. শুরু হলে প্রতিদিন ১৫ এম.জি. জলের দরকার হবে।

[11-10 – 11-20 a.m.]

এই জন্য দুই ভাবে ভাগ কবার চেষ্টা করা হয়েছে। গেঁওখালি ফেজ ওয়ান, ফেজ টু ছিল, এর বিনিময় মূল্য হচ্ছে ৫৯ কোটি টাকা। আমরা সিরিয়াসলি এটা নিয়ে চিন্তা ভাবনা করছি। ১১টার মত ডিপ টিউবওয়েল এবং আই.ও.সি. চালু আছে। এই কলোনির যে সুনির্দিষ্ট সমস্যা, সেটা কোনও না কোনও ভাবে অ্যাটেন্ড করা হবে।

**শ্রী শক্তি বল ঃ** মন্ত্রী মহাশয় বলবেন কি এইচ.ডি.এ. এরিয়াকে এক্সটেন্ড করার জন্য শিল্পায়নের সঙ্গে সঙ্গতি রেখে যে ব্যবস্থা নিয়েছেন, তার সঙ্গে নন্দী গ্রামকে এক্সটেন্ড করার ব্যাপারে কি কি পরিকল্পনা নিয়েছে? আমি আপনার কাছে ক্যাটাগোরিক্যালি জিজ্ঞাসা করছি যে কোনও পরিকল্পনা গ্রহণ করলে কবে নাগাদ এটা সঠিক ভাবে রূপায়ণ হবে বা কার্যকর হবে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** পাশাপাশি দুটো ব্লক আসছে। একটা হচ্ছে নন্দী গ্রামের একটা অংশ, আর একটা হচ্ছে মহিষাদলের অংশ। ডি.পি.সি.-র ৪১ তম মিটিং-এ এই সম্পর্কে আলোচনা হয়েছিল। আমি সভার মিনিটস দেখেছিলাম, আমি সমস্যাটা বলছি, বর্তমানে শিল্পায়নের যে প্রস্তাব এসেছে তাতে আরও ৪ হাজার ৭৫০ একর জমি যে চিহ্নিত এলাকা আছে, তার মধ্যে অ্যাকুইজিশন করার কাজটা করতে হবে, সেই কাজটা করার পরে এক সঙ্গে দুটো ব্লকে আনা যায় কি না এই চিন্তা মাথায় রেখেছি। ও.ডি.পি.-র কাজটা হয়ে গেছে এবং এই দুটো এলাকাকে ও.ডি.পি.-র সঙ্গে যুক্ত করার চিন্তা মাথায় রেখেছি। সেই জন্য এটাকে অ্যাবিয়েন্স রাখা হয়েছে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** আমার প্রশ্ন যে এইচ.ডি.এ. সুতাহাটা এক নং এবং দু নং এবং মহিষাদল এই এলাকায় তারা উন্নয়নের কাজ করছে। আমি জিজ্ঞাসা করছি, এই ব্লকগুলো পঞ্চায়েত দ্বারা পরিচালিত হয়। এখন বলুন এইচ.ডি.এ. না পঞ্চায়েত কে কোন উন্নয়নের কাজ প্রায়রিটি নিয়ে করবে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এই সমন্বয়টা আমরা এই ভাবে করার চেষ্টা করছি সংবিধানের সংশোধনগুলো মনে রেখে। ডিস্ট্রিক্টে যেমন পঞ্চায়েত এলাকা রয়েছে তেমনি সাধারণ পৌর এলাকাও রয়েছে। এইগুলোকে সমন্বয় করে কাজ করা হবে। আরও সুনির্দিষ্ট ভাবে বলছি, কোনও একটা প্রকল্পে, জল নিকাশির কাজ করতে তার মূল কাজের অংশ এইচ.ডি.এ. থেকে আসতে পারে, যদি কোনও একটা ক্যানাল, কোনও একটা ব্লকের মধ্যে দিয়ে যায় তাহলে সেই কাজটা পঞ্চায়েতের মাধ্যমে করা হবে। ডি.পি. কমিটির মাধ্যমে এই সমন্বয়টা হবে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** আমি মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা করছি, এইচ.ডি.এ. যে এরিয়াটা যা গ্রহণ করেছেন, বা যেখানে কাজ চলছে সেটা ঠিক আছে। কিন্তু সুন্দরবনের সঙ্গে মেদিনীপুরের বিস্তীর্ণ যে যোগাযোগ, কালচারের যোগাযোগ বলুন বা কাজের যোগাযোগ বলুন, কারণ মানুষকে প্রায়শই হলদিয়া যেতে হয়, তার জন্য নদী পথে জেটির যে প্রয়োজন, জলযানের যে প্রয়োজন, সেই জেটিগুলো নির্মাণের জন্য কোনও ভাবনা চিন্তা করছেন কি না যাতে জল পথ পরিবহন চালানো যেতে পারে? এই ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের তরফ থেকে এই সম্পর্কে কোনও পরিকল্পনা আছে কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্নটা নদীর ঐদিকে চলে গেছে, দক্ষিণ ২৪-পরগনায়। তবে উত্তরটা আমি দিচ্ছি। পরিবহন দপ্তরের মাধ্যমে এবং দক্ষিণ ২৪-পরগনা ডেভেলপমেন্ট ফান্ডের মাধ্যমে কিছু সমস্যা আমরা কমাবার চেষ্টা করছি। মাননীয় বিধায়কের ব্লক নিয়ে দক্ষিণ ২৪-পরগনার জন্য ডেভেলপমেন্ট অথরিটির মধ্যেই একটা প্ল্যানিং অথরিটি গঠন করার কথা ইতিমধ্যেই চিন্তা করা হয়েছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** আমি জানতে চাইছিলাম হলদিয়া সাইডের জেটিগুলো নির্মাণ করবেন কিনা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এখন পর্যন্ত নির্দিষ্ট কোনও প্রকল্প নেওয়া হয়নি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন রাজ্যে মূলত উন্নয়নের জন্য দুটো অথরিটি কাজ করছে। গ্রামাঞ্চলে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদ; আর শহরাঞ্চলের মিউনিসিপ্যালিটি এবং মিউনিসিপ্যাল কর্পোরেশন। তাহলে হলদিয়া থেকে শুরু করে বিভিন্ন জায়গায় আবার পৃথক ডেভেলপমেন্ট অথরিটির প্রয়োজন হচ্ছে কেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** কিছু কিছু ক্ষেত্রে শিল্পায়নের ঝোঁক, কিছু কিছু ক্ষেত্রে পর্যটনের গুরুত্ব এবং কিছু কিছু ক্ষেত্রে জনসংখ্যা বৃদ্ধির হারকে বিশেষ গুরুত্ব দিয়ে বিবেচনা করে পঞ্চায়েত এবং সাধারণ পৌরসভার বাইরেও নাগরিকদের বিশেষ কিছু সুবিধা দেবার প্রয়োজন আছে বলে আমরা মনে করেই বিভিন্ন ডেভেলপমেন্ট অথরিটি স্থাপন করা হয়েছে। শুধু মাত্র হলদিয়ায় নয়, আসানসোল-দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটি হয়েছে, শিলিগুড়ি-জলপাইগুড়ি ডেভেলপমেন্ট অথরিটি হয়েছে। পর্যটনের বিষয়ে চিন্তা করে দিঘা, শ্রীনিকেতন-শান্তিনিকেতন ডেভেলপমেন্ট অথরিটি করা হয়েছে।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন শিল্পাঞ্চল এবং পর্যটন কেন্দ্রগুলোকে বিবেচনা করে সেগুলোর ডেভেলপমেন্ট অথরিটি গঠন করছেন। আমাদের জেলার ব্যারাকপুর শিল্পাঞ্চলকে এবং হুগলি জেলার শিল্পাঞ্চলগুলোকে নোটিফায়েড এরিয়ার মধ্যে আনার কোনও প্রস্তাব আছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় বিধায়ক নিশ্চয়ই অবগত আছেন যে, ব্যারাকপুর শিল্পাঞ্চল — নৈহাটি নিয়ে — এবং হুগলির শিল্পাঞ্চল — বাঁশবেড়িয়া নিয়ে — সি.এম.ডি.এ.-র অন্তর্ভুক্ত।

**শ্রী নটবর বাগদি :** মাননীয় মন্ত্রী মহাশয়, মেদিনীপুর জেলায় আপনি ডেভেলপমেন্ট অথরিটি গঠন করেছেন। আপনি জানেন মেদিনীপুর জেলায় জাতীয় এবং আন্তর্জাতিক স্তরের বহু ভাল ভাল খেলা অনুষ্ঠিত হয়, কিন্তু বড় স্টেডিয়ামের অভাবে খুব বেশি সংখ্যক দর্শক সেসব খেলা দেখার সুযোগ পায় না। আপনি ওখানে যে টাকা উন্নয়নের জন্য খরচ করছেন তার কত অংশ স্টেডিয়ামের জন্য করছেন?

[11-20 – 11-30 a.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** আপনি নিজে খেলাধুলা করেন এবং ক্লাবের সঙ্গে যুক্ত আছেন ও কোচিংও করেন। পুরুলিয়া জেলার জন্য সাধারণত অথরিটির কথা যদি বলেন, — আমার যতদূর মনে পড়ছে — শিলিগুড়ির স্টেডিয়ামের ক্ষেত্রে এস.জে.ডি.-র বোধ হয় একটা কনট্রিবিউশন আছে। হলদিয়ার যে জমিগুলি ধরা আছে তার মধ্যে একটা অংশ খেলাধুলার জন্য আলাদা করে জমি ডেভেলপমেন্ট করে ধরা আছে। অবশ্য এটা চেক করে বলতে হবে। স্টেডিয়ামের জন্য নয়, খেলাধুলার জন্য ধরা আছে।

**শ্রী নিশিকান্ত মেহতা :** আপনি বললেন পর্যটনের ব্যাপারে উন্নয়ন পর্ষদ করার পরিকল্পনা করছি। আপনি নিশ্চয়ই জানেন, পশ্চিমবাংলার দার্জিলিং বাদ দিলে পুরুলিয়া জেলার অযোধ্যা হিলস এবং তার আশে-পাশের এলাকায় পর্যটনের সুযোগ আছে। সেখানে বিভিন্ন রকমের প্রাকৃতিক সুযোগ-সুবিধা আছে। সেখানে উন্নয়ন পর্ষদ করা যায়। সেই ধরনের কোনও পরিকল্পনা আপনার আছে কিনা? আমরা ১৯৫৬ সালে পশ্চিমবাংলায় এসেছি। স্বভাবতই

অনেকদিন থেকে পুরুলিয়া জেলা অন্যান্য জেলার তুলনায় পিছিয়ে গেছে। সেখানে উন্নয়ন পর্ষদ করে পর্যটনকে ডেভেলপ করার কোনও পরিকল্পনা আছে কি না?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** পুরুলিয়া জেলা অন্যান্য মনোরম জায়গার মধ্যে আকর্ষণীয় এবং সেটা হচ্ছে অযোধ্যা পাহাড়। আপনি অবগত আছেন, এই কারণে অযোধ্যা পাহাড়ের জন্য আগে যে সংস্থা ছিল কমপ্রিহেনসিভ এরিয়া ডেভেলপমেন্ট কর্পোরেশনের অধীনে। কমপ্রিহেনসিভ এরিয়া ডেভেলপমেন্ট প্রোজেক্ট অযোধ্যা পাহাড়ে এই কারণে করা হয়েছে এই আইন ব্যবহার করে, কমপ্রিহেনসিভ -রিয়া ডেভেলপমেন্ট কর্পোরেশন অ্যাক্ট তার যে ক্ষমতা আছে সেটা ডেভেলপমেন্ট অথরিটির ক্ষমতার মতো এবং তার মাধ্যমে করা যাবে বলে আমি মনে করি।

**মিঃ স্পিকার ঃ** প্রশ্নগুলি যদি অপ্রাসঙ্গিক হয় এবং মন্ত্রী যদি সেইসব প্রশ্নগুলির উত্তর দিতে অভ্যাস করেন তাহলে সেটা কনভেনশন হয়ে যাবে।

### শ্লেট পরীক্ষা

*৪৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) লেকচারার পদে নিয়োগের জন্য রাজ্যে কলেজ সার্ভিস কমিশন-পরিচালিত শ্লেট পরীক্ষা কবে প্রথম অনুষ্ঠিত হয়;

(খ) কোন-কোন বিষয়ের উপর উক্ত পরীক্ষা গ্রহণ করা হয়; এবং

(গ) মোট পরীক্ষার্থীর সংখ্যা কত ছিল?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ**

(ক) লেকচারার পদে নিয়োগের জন্য ২৭.১১.৯৪ তারিখে শ্লেট পরীক্ষা প্রথম অনুষ্ঠিত হয়।

(খ) মোট ১৭টি বিষয়ের উপর পরীক্ষা গৃহীত হয়েছে।

যথাক্রমে ঃ—

(১) ইংরাজি।

(২) বাংলা।

(৩) সংস্কৃত।

(৪) হিন্দি।

(৫) উর্দু।

(৬) বাণিজ্য।

(৭) অর্থনীতি।

(৮) ইতিহাস।

(৯) দর্শন।

(১০) রাষ্ট্র-বিজ্ঞান।

(১১) শিক্ষা।

(১২) রাসায়নিক-বিজ্ঞান।

(১৩) ভূ-তত্ত্ব-বিজ্ঞান।

(১৪) জীবন-বিজ্ঞান।

(১৫) গণিতশাস্ত্র।

(১৬) পদার্থ-বিজ্ঞান।

(১৭) সমাজতত্ত্ব।

(গ) ৪৭২৫ জন।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় পরীক্ষার্থীর যে পরিসংখ্যান দিলেন সেটা হচ্ছে ৪৭২৫ জন। আমি জানতে চাইছি, মোট পরীক্ষার্থীর কত অংশ বা কতজন স্লেট পরীক্ষায় উত্তীর্ণ হয়েছে এবং উত্তীর্ণদের মধ্যে বিভিন্ন বিষয়ে নিয়োগ করা শুরু হয়েছে কিনা এবং যদি হয়ে থাকে কতজন নিযুক্ত হয়েছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** স্লেট পরীক্ষায় যারা উত্তীর্ণ হয়েছেন তাঁদের সংখ্যা ৮০৪ জন। স্লেট পরীক্ষায় উত্তীর্ণ হলেই কিন্তু নিয়োগ করা হয় না। তাঁরা আবার আবেদন করার উপযুক্ত বলে বিবেচিত হলে — বর্তমানে কাগজে বিজ্ঞপ্তিও বেরিয়েছে এবং সেখানে থেকে যাঁরা উত্তীর্ণ তাদের আবেদনপত্র আহ্বান করা হয়েছে এবং কলেজ সার্ভিস কমিশন সেগুলির আবেদন পত্র পেলে তাঁরা নতুন করে প্যানেল করবেন। সেই প্যানেল তৈরি হলে, সেই প্যানেল থেকে বিভিন্ন কলেজের চাহিদা অনুযায়ী নিয়োগ পত্র দেওয়া হবে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী স্লেট পরীক্ষায় উত্তীর্ণ হওয়ার ক্ষেত্রে এবং এই বিষয়ে ইউ.জি.সি. অনুযায়ী ন্যূনতম যোগ্যতা কি — জানাবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, ইউ.জি.সি.-র নিয়ম অনুসারে সমস্ত পরীক্ষাটা হয়েছে এবং ইউ.জি.সি. যেটা বলেছেন সেটা হচ্ছে যে, যে কোনও পরীক্ষার্থী তার নিজের বিষয়ে শতকরা ৫৫ ভাগ নম্বর পেতে হবে — তা হলেই তাঁরা আবেদন করেছেন। তাঁদেরই পরীক্ষা নেওয়া হয়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** রাজ্যের মোট কতগুলি কেন্দ্রে এই স্লেট পরীক্ষা অনুষ্ঠিত হয়েছিল এবং এই কেন্দ্রগুলির নাম কি কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** রাজ্যের তিনটি কেন্দ্রে অনুষ্ঠিত হয়েছে। সেই কেন্দ্রগুলির নাম হচ্ছে কলকাতা, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়, বর্ধমান।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে তার সাবেজেক্টে ৫৫ কি ৫০ ভাগ নাম্বার পেলেই সে স্লেট পরীক্ষা দিতে পারে। তাহলে এই রকম স্ট্যান্ডার্ড এর যারা ইউনিভার্সিটির ডিগ্রি পেয়েছেন, পোস্ট গ্র্যাজুয়েট ডিগ্রি পেয়েছেন তাদের পারসেন্টেজটা কম। লেস দ্যান ২০ পারসেন্ট বা ১৭ পারসেন্ট। পারসেন্টেজ এত কম হল কেন? তা হলে আমাদের ইউনিভার্সিটির যে পরীক্ষা স্ট্যান্ডার্ড, তাই ইউ.জি.সি.-র থেকে অনেক নিচে? এই বিষয়ে আপনার কি মতামত তা যদি জানান তা হলে ভাল হয়।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে তাঁর উত্তরে জানাচ্ছি যে, ঠিকই উত্তীর্ণের যে পারসেন্টেজ সেটা হচ্ছে ১৭.০২ — খুবই কম। মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন সেটা হচ্ছে ইউ.জি.সি.-র স্ট্যান্ডার্ড সম্বন্ধে। সেই প্রসঙ্গে জানাই যে আমাদের পশ্চিমবাংলায় যেমন আমরা এই স্লেট পরীক্ষাগুলি নিয়েছি, তেমনি সর্বভারতীয় ক্ষেত্রে ইউ.জি.সি বা সি.এস.আই.আর. তারাও পরীক্ষা নেন। সেখানে কিন্তু উত্তীর্ণের হার এর চেয়ে কম। ৯-১০ পারসেন্টের বেশি নয়। অর্থাৎ সর্বভারতীয় যে পরীক্ষা হয় অধ্যাপকদের নিয়োগের জন্য তাতে কিন্তু উত্তীর্ণের হার ৯ থেকে ১০ ভাগের বেশি নয়। সে দিক থেকে আমাদের এখানে যে পরীক্ষা নেওয়া হয়েছে, সে তুলনায় এই হার একটু বেশি। এটার কারণ হচ্ছে যে বিশ্ববিদ্যালয়ে যাঁরা শতকরা ৫৫ ভাগ নাম্বার পেলেন তাঁরা স্লেট পরীক্ষা দেওয়ার পর এত কম নাম্বার পেলেন কেন — তার জন্য প্রথমত আমাদের মনে রাখতে হবে যে, আমাদের এই স্লেট পরীক্ষায় আগেও যে ন্যাশনাল এলিজিবিলিটি টেস্ট হয়েছে, তাতে আমাদের ছেলেরাও পরীক্ষা দিয়েছেন। তারপর যাঁরা পি.এইচ.ডি. করেছেন তাঁরাও আসছেন। তাঁদের পরীক্ষা দিতে হবে না কিন্তু তা সত্ত্বেও ফলটা আশানুরূপ হল না। এই নিয়ে আমরা উপাচার্যদের সঙ্গে বৈঠকও করেছি। এই ধরনের যে পরীক্ষা এটা একটা নতুন ধরণের পরীক্ষা মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই যে, এই পরীক্ষা ৪০০ নম্বরের হয়েছে কিন্তু ১০০ নম্বর অন্যান্য বিষয়ে। সাধারণ জ্ঞান ইত্যাদি। অবজেকটিভও কিছু করা হয়েছিল। অর্থাৎ একজন হয়ত বাংলায় এম.এ. কিন্তু তাঁকে ইতিহাসেরও কিছু কিছু বিষয়ে জিজ্ঞাসা করা হয়েছে। এই নতুন ধরনের পরীক্ষায় পরীক্ষার্থীরা নিজেদের সেই ভাবে প্রস্তুত করতে পারেনি।

[11-30 – 11-40 a.m.]

কলেজ সার্ভিস কমিশন কি ধরনের, কি ধাঁচের প্রশ্ন সেটা বলেছিলেন যে ইউ.জি.সি.-র গাইড লাইন অনুযায়ী পরীক্ষা হবে। আমরা সেই বিষয়ে ভাল করে দেখছি যে অন্য

অনেক পরীক্ষায় অনেকে ভাল ফল করেও কেন এই স্লেট পরীক্ষায় উত্তীর্ণ হতে পারলেন না, সেটা বিচার করে দেখছি, সেটা ভাল করে না দেখে এই বিষয়ে মন্তব্য করা খুব কঠিন ব্যাপার।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** ৫৫ পারসেন্ট মার্কস না পেলে কি কেউ এলিজিবল লেকচারার শিপ্পের জন্য আবেদন করতে পারবেন না? ইজ দেয়ার এনি কনসিডারেশন ফর দি স্টুডেন্টস বিলংগিং কাস্ট অ্যান্ড সিডিউল ট্রাইবস?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** নম্বরের ক্ষেত্রে এস.সি. এবং এস.টি.-দের জন্য ইউ.জি.সি. আলাদা কোনও নির্দেশিকা দেননি বলে তাদের ক্ষেত্রেও ওই ৫৫ পারসেন্ট নম্বর পাওয়ার ব্যাপারটা প্রযোজ্য।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই স্লেট পরীক্ষা থেকে শুরু করে ফল প্রকাশ, তারপর সি.এস.সি.-তে অ্যাপ্লাই করা এই দীর্ঘ প্রক্রিয়ায় অনেক সময় লাগবে। এই সময়কে সংক্ষিপ্ত করার কোনও পরিকল্পনা আপনাদের আছে কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য যেটা বললেন যে সময় বেশি লাগবে — তার কারণ এ বছর আমরা প্রথম পরীক্ষা নিয়েছি এবং তার জন্য জানেন এই অ্যাসেম্বলি থেকে আইন পাস করতে হয়েছে, কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাতে হয়েছে, ইউ.জি.সি.-র সঙ্গে যোগাযোগ করে তাদের অ্যাক্রিডিটেড সেটা করতে হয়েছে এবং তারপর সমস্ত পদ্ধতি অনুসরণ করে এই পরীক্ষা নেওয়া হয়েছে। কলেজ সার্ভিস কমিশনের যাঁরা মাননীয় সদস্য আছেন তাঁদের সঙ্গে আলোচনা করেছি, উপাচার্যদের সঙ্গে আলোচনা করেছি এর পরবর্তী পরীক্ষা তাড়াতাড়ি নেওয়ার জন্য চেষ্টা করছি। কারণ এতে পরে যারা পাশ করবেন তারা সুযোগ পেতে পারেন।

**শ্রী অমর চৌধুরি ঃ** আমি জানতে চাই যে ৫৫ পারসেন্ট মার্কস সেটা মাস্টার ডিগ্রিতে হলে হবে না কি অনার্স পরীক্ষাতেও পেতে হবে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমাদের পশ্চিমবঙ্গে আছে পোস্ট গ্র্যাজুয়েট লেভেলে এই ৫৫ পারসেন্ট নম্বর পেতে হবে এবং তার আগে তাকে অনার্স গ্রাজুয়েট হতে হবে। ইউ.জি.সি. বলেছেন এর সঙ্গে কনসিস্টেন্টলি গুড অ্যাকাডেমিক রেকর্ড থাকতে হবে। কিন্তু পোস্ট গ্র্যাজুয়েট লেভেলে ৫৫ পারসেন্ট পেতে হবে।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার প্রশ্ন এই স্লেট পরীক্ষায় বসার সুযোগ কি আমাদের রাজ্যের বাইরে অন্যান্য বিশ্ববিদ্যালয়ের ছাত্র-ছাত্রীরা পেয়ে থাকেন এবং পেয়ে থাকলে গত পরীক্ষায় কতজন এই পরীক্ষা দিয়েছিল?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** অন্য রাজ্যের কেউ পরীক্ষায় বসতে পারবে না এই রকম

*কোনও বিধি-নিষেধ নেই, তারা বসতে পারে। ঠিক কত জন বসেছিল, আপনি আলাদা করে চিঠি দেবেন, আমি কলেজ কমিশনের সঙ্গে যোগাযোগ করে সংখ্যাটা বলতে পারব। এখন* বলা সম্ভব নয়।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে সব অধ্যাপক অধ্যাপনার কাজ করছেন, বিভিন্ন কাজে দুরে গিয়েছে, কলকাতার ছেলে দার্জিলিং-এ গিয়েছে, তাদের ট্রান্সফার প্যানেল থেকে প্রযোজ্য কিনা, যদি না হয়ে থাকে তাহলে অন্য ব্যবস্থা আছে কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যাঁরা কর্মরত অধ্যাপক আছেন তাঁদের কে এই শ্লেট পরীক্ষায় বসতে হয় না। যখন প্যানেলের জন্য বিজ্ঞাপন দেওয়া হবে সরাসরি সেখানে তাঁরা দরখাস্ত করতে পারেন। তাঁদের ক্ষেত্রে একটা শর্ত আছে। সেটা হচ্ছে ১৯৮৬ সালের আগের যাঁরা, তাঁদের ক্ষেত্রে নম্বর ৫০ ভাগ হলে তাঁরা দরখাস্ত করতে পারেন এবং ১৯৮৬ সালের পর কিন্তু ৫৫ ভাগ নম্বর যে সব অধ্যাপক পেয়েছেন পোস্ট গ্র্যাজুয়েট লেভেলে একমাত্র তাঁরা দরখাস্ত করতে পারবেন।

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই শ্লেট পরীক্ষায় ৪৭২৫ জন পরীক্ষার্থী যে পরীক্ষা দিয়েছেন তার মধ্যে তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ের কত জন মানুষ পরীক্ষা দিয়েছেন এবং তাঁদের মধ্যে কত জন উঠে আসতে পেরেছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এই ব্যাপারে আমাকে আলাদা করে নোটিশ দিতে হবে। এই ভাবে আমরা এটা ঠিক করি না। সমস্ত ব্যাপারটার মধ্যে এস.সি. অ্যান্ড এস.টি. আলাদা করে ইউ.জি.সি. কিছু করে দেয় না। সকলেই সাধারণ ভাবে দরখাস্ত করেছেন, তাঁদের জন্য আলাদা কোনও ব্যবস্থা নেই।

## পে-কমিশন

***৪৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৬২) **শ্রী আবদুল মান্নান ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্য সরকারি কর্মচারিদের জন্য গঠিত তৃতীয় পে-কমিশনের রিপোর্ট কোন সময় প্রকাশিত হয়েছে;

(খ) ঐ রিপোর্টের ভিত্তিতে বিশেষজ্ঞ কমিটির অনুসন্ধানের পরবর্তী রিপোর্ট প্রকাশের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে;

(গ) চতুর্থ পে-কমিশন গঠনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(ঘ) থাকলে, কবে নাগাদ তা গঠিত হবে বলে আশা করা যায়?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) তৃতীয় পে-কমিশনের প্রথম রিপোর্টটি জানুয়ারি ১৯৮৯ সালে সরকারের কাছে পেশ করা হয়, এবং বেতন ভাতা রুলটি প্রকাশিত হয় ১২ ই জানুয়ারি ১৯৯০ সালে।

(খ) বিশেষজ্ঞ কমিটি (নন-টেকনিক্যাল) এবং বিশেষজ্ঞ কমিটি (টেকনিক্যাল) তাদের রিপোর্ট সমূহ একের পর এক সরকারের কাছে পেশ করেছেন। এর মধ্যে কিছু কিছু সরকার বিবেচনা করে সিদ্ধান্ত নিয়েছেন। এবং বাকি সকল সরকারের বিবেচনাধীন। বিশেষজ্ঞ কমিটি (টেকনিক্যাল) এর রিপোর্ট সরকারের বিবেচনাধীন। এই বাকিগুলি সম্পর্কে যথা সময়ে সিদ্ধান্ত নেওয়া হবে।

(গ) ইহা বিবেচনাধীন।

(ঘ) যথা সময়ে ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় (খ) প্রশ্নের উত্তরে বললেন বিশেষজ্ঞ কমিটি (নন-টেকনিক্যাল) এবং বিশেষজ্ঞ কমিটি (টেকনিক্যাল) তাদের রিপোর্ট সমূহ একের পর এক সরকারের কাছে পেশ করেছেন। এর মধ্যে কিছু কিছু সরকার বিবেচনা করে সিদ্ধান্ত নিয়েছেন।

[11-40 - 11-50 a.m.]

আবার বলছেন 'বাকি সকল সরকারের বিবেচনাধীন। বিশেষজ্ঞ কমিটি (টেকনিক্যাল)-এর রিপোর্ট সরকারের বিবেচনাধীন'। এটা খুব কন্ট্রাডিক্ট করছে। এই যে রিপিট করেছেন সেটা ক্লিয়ার করে দিন। আমি যেটা জানতে চাইছি — বিশেষজ্ঞ কমিটি কতগুলি রিপোর্ট জমা দিয়েছে, কোন সময় দিয়েছে এবং কতগুলি ইমপ্লিমেনটেশন হয়েছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** প্রথমে যেটা বললেন কন্ট্রাডিকশন, ইত্যাদি, সেটা পরিষ্কার করে দিই। যেটা নন-টেকনিক্যাল এক্সপার্ট কমিটি, সাধারণত রিভিউ কমিটি বলা হয়, তার যে রিপোর্ট জমা পেয়েছি খেপে খেপে, সেটা পরের প্রশ্ন। আপনি বলছেন কতগুলো সরকার সিদ্ধান্ত নিয়েছে, কতগুলো বিবেচনাধীন। আর টেকনিক্যাল এক্সপার্ট কমিটি তার উপর কোনও সিদ্ধান্ত নিয়েছে কি না, তার উত্তর, সমস্তটাই বিবেচনাধীন। এটা পরিষ্কার করে দিয়েছি যাতে কোনও অস্পষ্টতা না থাকে। এর পরে হচ্ছে, নন-টেকনিক্যাল রিভিউ কমিটি সরকারি ক্ষেত্রে ২৭৭টি এবং নন-গভর্নমেন্টের ক্ষেত্রে ৩১টি রেকমেন্ডেশন জমা দিয়েছে। কবে থেকে জমা দিয়েছে? ওরা ১২টি পার্টে জমা দিতে শুরু করেছে ১৯৯২ সাল থেকে। তার মধ্যে আমরা ১০টা গ্রহণ করেছি, কার্যকর করেছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় 'গ' এবং 'ঘ' প্রশ্নের উত্তরে বলেছেন —

বিবেচনাধীন এবং যথা সময়ে ব্যবস্থা নেওয়া হবে। আমরা জানি ১৯৯১ সালেই পে-কমিশন গঠন করার কথা এবং কেন্দ্রীয় সরকার গঠন করে ফেলেছেন কিন্তু রাজ্য সরকার বসে আছে। যদিও রাজ্য সরকারের দাবি সরকারি কর্মচারিদের ডি.এ. বা অন্যান্য কিছু কেন্দ্রীয় হারে দেবেন। এই যে চতুর্থ পে-কমিশন গঠন করতে দেরি করছেন, এর ফলে সরকারি কর্মচারিরা যেসব সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে, তার জন্য তাদের ইন্টারিম রিলিফ দেওয়ার ব্যবস্থা আছে কি না, এবং দিলে সেটা কত?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এই প্রস্তাবটা বিবেচনাধীন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** বিবেচনাধীন ঠিকই। ডিউটা অনেক দিনের। চতুর্থ পে-কমিশন ১৯৯১ সালের করার কথা ছিল। এটা না হওয়ার ফলে সরকারি কর্মচারিরা সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। তাদের অন্তবর্তীকালীন সুযোগ-সুবিধা দেওয়ার কথা চিন্তা করছেন কি না জানাবেন। কেন্দ্রীয় সরকারের কর্মচারিদের সমান হারে রাজ্য সরকারের কর্মচারিদের পাওয়ার কথা। সেইগুলো থেকে তারা বঞ্চিত হচ্ছে। এই বঞ্চনা দূর করার জন্য কোনও রকম অন্তর্বর্তীকালীন সুযোগ-সুবিধা দেওয়ার কথা চিন্তা করছেন কিনা এবং এটা ক্যাবিনেট পর্যায়ে বা ডিপার্টমেন্ট পর্যায়ে বিবেচনাধীন, সেটা বলুন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** প্রথমটা ক্যাবিনেটের বিবেচনাধীন, দ্বিতীয়টি অর্থ দপ্তরের বিবেচনাধীন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমরা স্পেসিফিক জানতে চাইছি, আপনি স্বীকার করুন। এই পে-কমিশন গঠন না করার জন্য কর্মচারিরা বঞ্চিত হচ্ছে, কতগুলি সুযোগ-সুবিধা থেকে, এই বঞ্চনা দূর করতে অন্তর্বর্তীকালীন সুযোগ-সুবিধা দেবেন কি না। শুধু বিবেচনাধীন বলছেন। অন্তর্বর্তীকালীনটা বিবেচনাধীন না পে-কমিশনটা বিবেচনাধীন? কোনটা বিবেচনাধীন বলুন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** প্রশ্ন করতে গিয়ে আপনি দুটো কথা বললেন, একটা হচ্ছে, পে-কমিশন গঠন করাটা কি বিবেচনাধীন? আর, পে-কমিশন গঠন হোক ছাই না হোক, অন্তর্বর্তীকালীন কোনও রিলিফ দেওয়াটা বিবেচনাধীন কি না? দুটো উত্তরই হচ্ছে — দুটোই বিবেচনাধীন। আর একটা কথা বলেছেন, আপনি এর বেশি বলছেন না কেন, আপনি কি ভয় পাচ্ছেন? পরিষ্কার করে বলি, ভয়-এর কোনও বিষয় নয়, যতটুকু উত্তর দেওয়া প্রয়োজন মনে করছি সেটাই দিচ্ছি।

ভয় যদি কাউকে পেতে হয় — সাধারণ মানুষকে — তাহলে সেটা আপনারাই পান। আপনারা টেনথ ফিনান্স কমিশনের ডেফিসিট গ্রান্ট শূন্য করেছেন। ৩০০ কোটি টাকা আমরা পাই। কোনও অর্থ আমরা পাইনি। ফলে আপনাদের এই প্রশ্ন তোলার কোনও নৈতিক অধিকারই নেই।

**শ্রী আব্দুল মান্নান :** আমি যেটা জানতে চেয়েছিলাম — ফোর্থ পে-কমিশন সম্বন্ধে — আপনি বললেন বিবেচনাধীন। এটি কি ক্যাবিনেটের সিদ্ধান্তের জন্য আটকে রয়েছে, না আপনার বিভাগ, অর্থ বিভাগের জন্য আটকে রয়েছে। ইতিমধ্যে চার বছর হয়ে গেছে। এর কারণটা কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় বিধায়ক যে প্রশ্ন করেছেন, তার উত্তর আমি আগেই দিয়েছি যে অর্থ দপ্তরের স্তরেই বিবেচনাধীন। আপনি জানেন, একটা জিনিস যখন আন্ডার কনসিডারেশনে থাকে তখন এর বেশি বলার এক্তিয়ার মন্ত্রী মহাশয় এর থাকে না। আর ভয় ইত্যাদি অন্য প্রশ্ন যেটা তুলেছিলেন, তার উত্তর আমি আগেই দিয়েছি।

**শ্রী ইউনুস সরকার :** পে-স্কেলের ব্যাপারে আমাদের বিভ্রান্তি থাকে। মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, রাজ্য এবং কেন্দ্রীয় সরকারের পে-স্কেলের অবস্থানটা কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের অনুমতি নিয়ে বলছি। যদিও এটি পে-কমিশনের উপরে প্রশ্ন, তবুও পরিষ্কার করে বলি। কারণ এতসব প্রশ্ন মাননীয় বিরোধী সদস্যরা রেখেছেন। ঘটনাটা এই যে, অনেক অসুবিধার মধ্যেও পশ্চিমবঙ্গ সরকার শুধু সরকারি কর্মচারী নয়, মাননীয় শিক্ষকদের দায়িত্ব নিয়েছেন যা ভারতবর্ষের অন্য কোনও রাজ্য সরকার নেননি। এইসব নেওয়ার পরে. বামফ্রন্ট সরকারের বেতন স্কেল সারা ভারতবর্ষের মধ্যে, কেন্দ্রীয় সরকারের চাইতে উঁচুতে আছে। যেটা ঘোষিত তা কেন্দ্রীয় সরকারের তুলনায় মিনিমামটা বেশি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বারবারই একই কথা বলছেন যে, বিবেচনাধীন আছে চতুর্থ পে-কমিশন। কেন্দ্রীয় সরকার পে-কমিশন শুধু গঠনই করেননি, তার সাথে সাথে ইন্টারিম রিলিফ দিয়েছেন। আর আপনি বলছেন, বিবেচনাধীন। চার বছর ইতিমধ্যেই চলে গেছে। এই দেরির কারণটা কি? কর্মচারিরা পে-কমিশনের সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন। আপনারা বলেন যে আপনারা জনগণের সরকার। শ্রমিক কর্মচারিদের সম্পর্কে আপনি যেটা বলছেন — আমার কাছে মহারাষ্ট্র সরকারের বেতন স্কেল আছে, সেটা আপনাদের চাইতে ভাল। এমন কি ত্রিপুরা সরকার, একটা ছোট্ট রাজ্য, বহু ক্ষেত্রে আপনাদের থেকে ভাল। সুতরাং আপনি যেটা বলছেন, সেটা যথাযথ রিপোর্ট নয়।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** আমি প্রশ্নের দ্বিতীয় অংশটা ভাল করে বলে রাখি। আমাদের রাজ্য সরকার ১৯৭৭ সালের পর থেকে শুধু সরকারি কর্মচারিরা নয়, মাননীয় শিক্ষক, শিক্ষাকর্মীদের প্রাথমিক থেকে বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত — শুধু বেতন স্কেল নয়, অবসরকালীন ভাতা দেয় এবং পৌরসভার ক্ষেত্রে যে ব্যয়ভার বহন করে তা ভারতবর্ষের আর কোনও রাজ্য সরকার করেন না, মহারাষ্ট্রও করে না। মহারাষ্ট্র, গুজরাট রাজ্যে কোনও রাজ্য সরকারি কর্মী এবং শিক্ষক মহাশয়দের এই কম্প্রিহেনসিভ কভারেজ কোনও ভাবেই

করেন না। কেন্দ্রীয় সরকারের তুলনায় ন্যূনতম বেতন স্কেল আমাদেরটাই উঁচুতে, এতে কোনও খাদ নেই। বস্তুত অর্থ কমিশন আমাদের বলেন, আপনারা এত দায়িত্ব নেন কেন? হ্যাঁ, আমরা মনে করি দায়িত্ব গ্রহণ করা উচিত। সেজন্য আমরা সরকারি কর্মচারিদের পাশে দাঁড়িয়েছি এবং শিক্ষক মহাশয়দের পাশে দাঁড়ানোটাও আমাদের দায়িত্বের মধ্যে পড়ে।

[11-50 – 12-00 (Noon)]

এতটা অর্থ খরচ করার পরেও নৈতিক কারুর কোনও অধিকার নেই এই ধরনের কথা বলার।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ যে, তিনি কেন্দ্রীয় সরকারের এবং আমাদের রাজ্য সরকারের কর্মচারিদের বেতনের যে পার্থক্য সেটা বলেছেন। আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে, তৃতীয় বেতন কমিশনের রিপোর্ট অনুযায়ী রাজ্য সরকার যে সমস্ত বর্দ্ধিত বেতন হারের সিদ্ধান্ত নিয়েছেন সেটা শিক্ষক এবং শিক্ষাকর্মীদের ক্ষেত্রেও প্রযোজ্য হয়েছে। কিন্তু এই তৃতীয় বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী বকেয়া টাকার পাওনা এখনও শিক্ষক এবং শিক্ষাকর্মীরা পাননি। এই টাকাটা যাতে পূজোর আগে তারা পায় সেই আবেদন আমি রাখছি। আপনিও শিক্ষক এবং আমি নিজেও একজন শিক্ষক সেই হিসাবে এই আবেদন রাখছি যাতে প্রাথমিক, মাধ্যমিক এবং কলেজ শিক্ষকরা এই বকেয়া টাকা পেয়ে যান। এছাড়া আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে যে, কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতির ফলে মুদ্রাস্ফীতি এবং মূল্যবৃদ্ধি যেভাবে বেড়েছে এবং তার যে যন্ত্রণা সেটা উপশম করার জন্য মহার্ঘ্য ভাতা ঘোষণার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা চেয়েছেন কিনা বা এই ব্যাপারে কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা জানাবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় বিধায়ক ২টি প্রশ্ন করেছেন। আমি প্রথমে প্রথমটির উত্তর দিচ্ছি। শিক্ষক এবং শিক্ষাকর্মীদের বেতনের রেকমেন্ডেশন অনুযায়ী কারেন্ট রিভিশন করার পরে কোনও কোনও ক্ষেত্রে শিক্ষকরা দ্বিগুণ পর্যন্ত অর্থ পেয়ে গেছেন। কিন্তু বকেয়া টাকা দেওয়ার ব্যাপারে একটা সমস্যা হয়েছে। সমস্যাটা হচ্ছে যে, এই সরকার আগে বাজেট ঘোষণাকালে ঘোষণা করেছিলেন যে সরকারি কর্মচারিদের যেমন জেনারেল প্রভিডেন্ড ফান্ডের মাধ্যমে টাকা দেওয়া হয়েছে, শিক্ষকদের ক্ষেত্রেও আমরা সেইভাবে যেতে চাই। কারণ একসঙ্গে এতগুলো অর্থ আমরা দিতে প্রস্তুত নই। কিন্তু দুঃখের বিষয় যে, শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের কোনও ব্যবস্থা নেই। সেই কারণে শিক্ষামন্ত্রী এবং শিক্ষা দপ্তরের সঙ্গে বসে স্থির করেছি যে, শিক্ষাকর্মী এবং শিক্ষকদের প্রভিডেন্ড ফান্ড দেওয়ার এবং বকেয়া টাকা তার মাধ্যমেই আমরা ফেরৎ দেব। এই জিনিসটা এই আর্থিক বছরের মধ্যেই সমাপ্ত করতে চাই। আমরা এটা বাজেটের মধ্যেই উদ্যোগ নেব। তবে মাননীয় সদস্য যে বলছেন পূজোর আগেই দিতে সেটা সম্ভব হয়ত হবে না। তবে আমরা এই আর্থিক বছরের মধ্যে সমাপ্ত করতে চাই। তারপরে ডি.এ.-এর টাকার ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও টাকা পাই না। এই

কমিশন তো দেয়নি, নবম অর্থ কমিশন থেকেও পাইনি। সমস্ত ব্যয়ভার আমাদের বহন করতে হয়। আমাদের মূল বাজেটের শতকরা ১৫ শতাংশ সরকারি কর্মচারিদের জন্যে আর ১৭ শতাংশ শিক্ষক এবং শিক্ষাকর্মী ও পুরকর্মীদের জন্য বহন করতে হয়। এই নিয়ে মোট ৩২ শতাংশ টাকা আমাদের বহন করতে হয়। এখানে একটা ছোট ভুল আমি সংশোধন করে নিচ্ছি। আমি যেটা বলেছি যে রিভিউ কমিটির রিপোর্ট ৯২টি খেপে বিগিং ফ্রম মিডিল ১৯৯০-৯২। সেটা ১৯৯০-৯২ হবে।

**শ্রী নির্মল দাস ঃ** আপনি কি ১৫টি ডি.এ এর টাকা যে বাকি সেটা দেবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি এখুনিই বলতে প্রস্তুত নই।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বোধ হয় ৭০-৭৫টি প্রশ্ন করেছি। কিন্তু কোয়েশ্চেন বিভাগে গিয়ে দেখছি যে, বিভাগীয় মন্ত্রীরা ৩ মাস থেকে ৫ মাস করে উত্তর দিতে সময় নিচ্ছেন। সুতরাং আজকে যখন অর্থমন্ত্রী এখানে আছেন, আমাকে প্রশ্ন করার সুযোগটা দিন।

## Short Notice Starred Questions

## (To which oral Answers were given)

### হলদী নদীর বাউন্ডারি বাঁধ

***৫০০।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৫৬ এস.এন.) **শ্রী শক্তি বল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নন্দীগ্রাম এলাকার সোনাচূড়া থেকে কেঁদেমারি পর্যন্ত হলদী নদীর বাউন্ডারি বাঁধ নির্মাণের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়,

(খ) উক্ত বাঁধ নির্মাণে কত টাকা বরাদ্দ করা হয়েছে, এবং

(গ) কতদিনের মধ্যে কাজটি শেষ করার পরিকল্পনা নেওয়া হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় ঃ**

(ক) প্রশাসনিক অনুমোদন সাপেক্ষে প্রকল্পটির কাজ ১৯৯৫-৯৬ আর্থিক বছরে শুরু করা যাবে বলে আশা করা যায়।

(খ) বর্তমান আর্থিক বছরে (১৯৯৫-৯৬) প্রকল্পটির খাতে ১৪ (চোদ্দ) লক্ষ টাকা বাজেট বরাদ্দ আছে।

(গ) প্রকল্পটির কাজ শুরু হবার ৪।৫ বছরের মধ্যে শেষ করার পরিকল্পনা আছে।

[12-00 – 12-10 p.m.]

**শ্রী শক্তি বল ঃ** আপনি বলেছেন ১৯৯৫-৯৬ সালে কাজ আরম্ভ করবেন। আমার প্রশ্ন প্ল্যানিং কমিশনের অনুদান পেয়েছেন কি এবং ১৯৯৫-৯৬ বলতে তো অনির্দিষ্ট সময় বোঝাচ্ছে। যদি প্ল্যানিং কমিশনের অনুমোদন পেয়ে থাকেন তাহলে এখানে দয়া করে বলুন।

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় ঃ** আপনি জানেন যে, এই প্রকল্পে আমাদের টেকনিক্যাল অ্যাডভাইসারি কমিটির অনুমোদন লাভ করার পর স্টেট প্ল্যানিং বোর্ডে গেছে অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভ্যালের জন্য। স্টেট প্ল্যানিং বোর্ড কতকগুলো পরিবর্তনের সুপারিশ করেছিলেন। সেই সুপারিশগুলো নিয়ে আমরা আলোচনা করেছি। বহু মত বিনিময় হয়েছে। ওঁনারা জানিয়েছেন, শীঘ্রই অনুমোদন দিয়ে দেবেন এবং আশা করছি আমরা কাজ শুরু করতে পারব। গোটা পরিকল্পনাটা ৬০ লক্ষ টাকার। এবছরে ১৪ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**শ্রী শক্তি বল ঃ** স্টেট প্ল্যানিং কমিটির চাওয়া রিপোর্ট অবিলম্বে দিয়ে দেওয়া উচিত বলে আমি মনে করি। কেননা এবিষয়ে যদি অবিলম্বে ব্যবস্থা না নেওয়া হয় তাহলে কাছাকাছি ৩০-টি গ্রাম, ১৫-টি মসজিদ, ৩০০-টি স্কুল এবং বহু মন্দির জলে প্লাবিত হয়ে যাবে এবং ১০ হাজার হেক্টর জমিতে নোনা জল ঢুকে পড়বে। এর জন্য কি কোনও পরিকল্পনা নেওয়া হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় ঃ** মাননীয় সদস্যর সঙ্গে আমি একমত যে, অবিলম্বে যদি কার্যকর ব্যবস্থা না নেওয়া হয় তাহলে বহুল পরিমাণে ক্ষতি হয়ে যাবে। এটা আমরা স্টেট প্ল্যানিং বোর্ডের সঙ্গে সাম্প্রতিক যে আলোচনা হয় তাতে বলেও ছিলাম। এই মত বিনিময়ের পর তারা আমাদের জানিয়েছেন যে তারা শীঘ্রই এটা অনুমোদন দিয়ে দেবেন এবং আশা করছি আমরাও কাজটা আরম্ভ করতে পারব।

**শ্রী শক্তি বল ঃ** ঐ এলাকার বিধায়ক হিসাবে আমি খুবই আশঙ্কিত। ঐ এলাকার মানুষ, জমি, স্কুল-বাড়ি, বাড়ি, মন্দির, মসজিদ সমস্ত জায়গা জলে প্লাবিত যাতে না হয় তার জন্য ইমিডিয়েট কোনও ব্যবস্থা নেওয়ার পরিকল্পনা হয়েছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় ঃ** আমাদের পরিকল্পনা রূপায়নে কতকগুলো টেকনিক্যাল ফরমালিটিস থাকে। সেটাকে বাই-পাস করে যেতে পারি না। আশা করছি খুব শীঘ্রই আমরা কাজ শুরু করতে পারব।

**শ্রী শক্তি বল ঃ** এটা টেকনিকাল কমিটিতে পাস হয়েছে, এটা এখন স্টেট প্ল্যানিং-এ আছে, এটা আপনি দেখুন। সেখানকার মানুষদের অন্য জায়গায় বসবাসের ব্যবস্থা করতে বলছি। সেখানে বাড়ি-ঘর সব জলের তলায় চলে যাবে, এই আশঙ্কার কথা আমি বলছি।

**মিঃ স্পিকার ঃ** এখানে আপনার কোনও আশঙ্কার প্রশ্ন নেই, আপনি ইনফর্মেশন সিক করুন।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** আমি ইনফর্মেশন দিয়েছি। কয়েক হাজার বাড়ি নষ্ট হয়ে যাবে। মসজিদ, মন্দির, পুকুর এবং প্রায় আট থেকে দশ হাজার হেক্টর জমি জলের তলায় চলে যাবে।

(নো রিপ্লাই )

**তফসিলি জাতি ও আদিবাসী মানুষদের শংসাপত্র**

***৫০১।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৫৭ এস.এন.) **শ্রী রবীন মন্ডল ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, তফসিলি জাতি বা আদিবাসী সম্প্রদায়ভুক্ত মানুষ ১৯৫০ সাল থেকে কোনও নির্দিষ্ট এলাকায় বসবাস না করলে শংসাপত্র পাচ্ছেন না,

(খ) সত্যি হলে,

(১) এর কারণ কি, এবং

(২) উক্ত অসুবিধা দূরীকরণে সরকার কি পদক্ষেপ গ্রহণ করেছেন—করছেন?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ**

(ক) আংশিক সত্য।

(খ) (১) The Constitution (Sch. Castes) order, 1950 & the Constitution (Sch. Tribes) order, 1950–এর দ্বারা রাষ্ট্রপতি কতকগুলি সম্প্রদায়কে তফশিলি ভুক্ত জাতি ও কতকগুলি সম্প্রদায়কে আদিবাসী হিসাবে ঘোষণা করেছেন। ঘোষণার তারিখ যথাক্রমে ১০ই আগস্ট ১৯৫০ ও ৬ই সেপ্টেম্বর ১৯৫০। ঐ ঘোষণা অনুযায়ী তাদের মধ্যে যারা ঐ তারিখে আগে অথবা ঐ দিন হতে এ রাজ্যে বসবাস করছেন একমাত্র তারাই তফসিলি জাতি। আদিবাসী হিসাবে শংসাপত্র পাওয়ার উপযুক্ত বলে বিবেচনা করা হয়, কিন্তু উক্ত তারিখের পরবর্তী সময়ে যাহারা অন্য রাজ্য হইতে এই রাজ্যে স্থায়ী নিবাস (Permanent resident) প্রবর্তন করিয়াছেন তাহাদিগকে বা তাহাদের বংশধরগণকে উক্ত রাষ্ট্রপতির আদেশ নামার কারণে তাহাদের পূর্ব পুরুষগণ যে রাজ্যে স্থায়ী ভাবে বসবাস করিতেন সেই রাজ্য হইতেই সংশ্লিষ্ট শংসাপত্র লইতে হইবে।

(২) কেন্দ্রীয় সরকারের সঙ্গে বিষয়টির সমাধানের ব্যাপারে পত্রালাপ চলছে।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন, যে ১৯৫২ সালে ভারত, পাকিস্তানের মধ্যে যাতায়াত নিয়ন্ত্রিত করার জন্য পাশপোর্ট এবং ভিসার প্রবর্তন করা হয়। তার আগে দুই দেশের মানুষ যে কোনও জায়গাতে স্বাধীনভাবে যাতায়াত করতে পারতেন এবং বসবাস করতে পারতেন, ১৯৭৯ সালের ১৬ই মার্চ পর্যন্ত লক্ষ লক্ষ মানুষ ওপার বাংলা থেকে ভারত সরকারের বৈধ ছাড়পত্র নিয়ে বিভিন্ন জায়গাতে বসবাস করতে পারতেন, তার এক বড় অংশই তফসিলি জাতি এবং উপজাতির। তাই ১৯৫০ সাল থেকে পশ্চিমবাংলায় কোনও জায়গায় বসবাস না করলে তাকে তফসিলি জাতি, উপজাতির সার্টিফিকেট দেওয়া হবে না কেন্দ্রীয় সরকারের এই ফতোয় অ-সাংবিধানিক ও চরম বিশ্বাসঘাতকতা, এটা আপনি মনে করেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** বিষয়টির আইনগত দিকটা সংশ্লিষ্ট আইনের আধিকারিক তারাই দেখবেন। কিন্তু আমাদের রাজ্যে এটা নিয়ে খুব অসুবিধা হয়েছে। অন্য রাজ্য থেকে এখানে যারা বহুকাল ধরে বসবাস করছে তাদের কোন বেনিফিট দিতে পারছি না নিয়ম অনুযায়ী। এটা খুবই বেদনাদায়ক। তার জন্যই আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলেছি অর্ডারটা সংশোধন করার জন্য। আমি উল্লেখ করতে চাই ১৯৮৯ সালের ১০ই এপ্রিল, আমাদের বিভাগের পক্ষ থেকে চিঠি লিখি, ১৯৮৯ সালের ১৮ই এপ্রিল, ব্যক্তিগত ভাবে আমি চিঠি লিখি সংশ্লিষ্ঠ মন্ত্রীকে। তারপর ৩০শে সেপ্টেম্বর আমাদের মুখ্যমন্ত্রী তৎকালীন কেন্দ্রীয় মন্ত্রী শ্রীমতী বাজপেয়ীকে চিঠি লেখেন। তারপর সরকার পরিবর্তন হয়, ২০.১.৯২ তারিখে আমি কেন্দ্রীয় মন্ত্রী শ্রী কেশরীজিকে চিঠি লিখি এবং ১৯৯২ সালের ২৭শে মে আমাদের মুখ্যমন্ত্রী চিঠি লেখেন প্রধানমন্ত্রীকে।

আমি এটুকু বলতে চাই যে এক ভাই ১০৫০ সালের ১০ই আগস্ট পশ্চিমবাংলায় এসেছে, আর এক ভাই ১০ই আগস্টের পরে বাইরে থেকে এসেছে, সে ভোট দিচ্ছে, এম. এল. এ. হচ্ছে কিন্তু তফসিলির সার্টিফিকেট পেতে পারে না, এটা কে আমরা মোচন করার জন্য চেষ্টা করছি। কিন্তু সম্প্রতি কিছু দিন আগে আমরা একটা উত্তর পেয়েছি, যেহেতু এটা একটা ন্যাশনাল কোয়েশ্চেন, এটা ইন্টার স্টেট মাইগ্রেশনের ব্যাপার, আমাদের পশ্চিমবাংলার চিঠিটার কপিটা সারা রাজ্যে পাঠিয়েছি, এটার রি-অকশান কি হবে সেটার উত্তর এখনও পায় নি এবং এখনও পর্যন্ত আইনের কোনও পরিবর্তন হয়নি। আমি মাননীয় সদস্যর সঙ্গে এক মত, তবে এটা বেআইনি কি না সেটা বলা আমার অধিকারের বাইরে। এটাতে সামাজিক অসুবিধা হচ্ছে এবং এর জন্য আমাদের উপর লোকের গ্রিভান্স সৃষ্টি হচ্ছে বিশেষ করে যারা উদবাস্তু। আমাদের মুখ্যমন্ত্রী লিখেছেন পাকিস্থানের রায়টের সেই সময় ওই ভ্যালিড ডকুমেন্টস নিয়ে আসা সম্ভব হয়নি। তাদের যখন আমরা ডকুমেন্টস চাইছি এস. টি সার্টিফকেট দেওয়ার জন্য, তারা দিতে পারছে না। এই বিশেষ অবস্থার কথা মুখ্যমন্ত্রী তুলে ধরেছেন। তাছাড়া ১৯৫০ সালের পরে বিহার, উত্তরপ্রদেশ বিভিন্ন জায়গা থেকে বহু মানুষ এখানে এসেছেন, তারা অ্যাজ গুড অ্যাজ সিটিজেন অফ ওয়েস্ট বেঙ্গল, তারা কিন্তু তাদের ছেলেদের স্টাইপেণ্ড

দিতে পারছে না, আশ্রমে বা হস্টেলে রাখতে পারছে না। অল দি বেনিফিটস শুড বি ড্রন ফ্রম দি পেরেন্ট স্টেট। ১৯৫০ সালের ১০ই আগস্টের পরে যারা এসেছে তাদের পিতামহ, প্রপিতামহ বা পূর্বপুরুষরা যে স্টেটে ছিল সেই স্টেট থেকে তারা বেনিফিট পাবে, এটাই হচ্ছে রাষ্ট্রপতির অর্ডার।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** আপনি যে উত্তর দিয়েছেন সেটা প্রশংসাযোগ্য। কেন্দ্রীয় সরকারের এই ঘোরতর অন্যায় কাজের বিরুদ্ধে তফসিলি জাতি ও উপজাতিদের যে কমিশন আছে এবং পশ্চিমবাংলা থেকে সংসদে নির্বাচিত বিরোধী যে সমস্ত সদস্য আছেন তাঁদের কাছে আপনি এর প্রতিকারের জন্য কোন অনুরোধ করেছেন কি না?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় সদস্যার পরামর্শ গ্রহণ করছি, আমি চিঠিপত্রের কপি যথা স্থানে পাঠিয়ে দেব।

**ডঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহশয়, রবীন বাবুর প্রশ্নের উত্তরে বললেন আমি শুনলাম। বিষয়টি গুরুত্বপূর্ণ, এই বিষয়টি শুধু এই রাজ্যেই নয়, সমস্ত রাজ্যের সমস্যা। এটাতে শুধুমাত্র পশ্চিমবাংলার লোকেই বঞ্চিত হচ্ছেন এটা ঠিক কথা নয়, এটা একটা সার্বিক সমস্যা। আপনার যে উত্তর শুনলাম তাতে চিঠির ফিরিস্তি দিলেন, ১৯৮৯ সালের, ১৯৯১ সালের, ১৯৯২ সালের এবং সবশেষে ১৯৯৪ সালের চিঠির কথা শুনলাম। এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় মুখ্যমন্ত্রীকে সঙ্গে নিয়ে এবং ডেলিগেশন নিয়ে দিল্লিতে গিয়ে জাতীয় স্তরে কোনও পদক্ষেপ নেওয়ার ব্যাপারে কিছু করবেন কি?

[12-10 – 12-20 p.m.]

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আমি এইটুকু বলতে পারি চিঠি প্রসঙ্গে যা বলা হয়েছে, আমি ব্যক্তিগত ভাবে সংশ্লিষ্ট মন্ত্রীর সঙ্গে একাধিকবার কথা বলেছি, এখানে যখন এসেছিলেন তখন বলেছি এবং দিল্লিতেও বলেছি। তবে যদি মাননীয় সদস্যারা উচিত মনে করেন, বিষয়টার গুরুত্ব বুঝে সবাই হাউস থেকে কোনও ডেলিগেশন দিল্লিতে নিয়ে যাবার বিষয়ে উচিত মনে করেন, তাহলে করুন।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** আপনি উদ্যোগ নেবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আমি রাজি আছি।

**শ্রী লক্ষীকান্ত দে ঃ** মন্ত্রী মহাশয় রাজী হয়ে গেছেন, স্পিকার মহাশয়, আপনি দয়া করে এটা নোট করবেন। এটা করা উচিত। আমার প্রশ্ন হচ্ছে কিছু বেআইনি ভাবে সার্টিফিকেট কয়েক জায়গায় বেরিয়েছে। কলকাতা পৌরসভার নির্বাচনে আমার অঞ্চলে এই রকম সিডিউল কাস্ট সার্টিফিকেট নিয়ে দাঁড়িয়েছে, আপনি স্টেপ নিয়েছেন। ভবিষ্যতে যদি এই রকম কোনও ঘটনা ঘটে তাহলে কঠোর কোনও ব্যবস্থা নেবেন কি না?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আপনারা বোধ হয় জানেন, এই বিধানসভায় এই ব্যাপারে একটা আইন পাস করা হয়েছে এই সার্টিফিকেট সম্পর্কে। এই আইনের মধ্যে এটা আছে। সার্টিফিকেটে যদি মিসরিপ্রেজেন্টেশন হয়, এই সমস্ত করে যদি কোনও লোক সার্টিফিকেট নিয়ে থাকেন তাহলে আমরা সেই সার্টিফিকেট হোল্ডারের বিরুদ্ধে এনকোয়ারি করতে পারি এবং সেটা ক্যানসেল করতে পারি এবং রিলিব্যাণ্ড পেনাল কোডে যে শাস্তি বিধান আছে সেই অনুসারে শাস্তি হতে পারে।

## Starred Questions
## (To which Written Answers were laid on the Table)

### নথীভুক্ত ক্ষুদ্রশিল্পের সংখ্যা

*৪৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪১) **শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্পবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ৩১.১.৯৫ সাল পর্যন্ত রাজ্যে কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্পবিভাগের নথীভুক্ত ক্ষুদ্রশিল্পের সংখ্যা কত?

(খ) তন্মধ্যে, বন্ধ শিল্পের সংখ্যা কত; এবং

(গ) বন্ধ শিল্পগুলিকে পুনরায় চালু করবার কোন পরিকল্পনা সরকারের আছে কি না?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪,৩৩,৭৫০

(খ) ঐ সংখ্যা নিরূপণের জন্য সমীক্ষা চলছে।

(গ) রুগ্ন ও বন্ধ ক্ষুদ্রশিল্পের পুনরুজ্জীবনের জন্য একটি প্রকল্প চালু আছে।

***485—Held over.**

### মাধ্যমিক বিদ্যালয়গুলিতে গ্রন্থাগারিক নিয়োগ

*৪৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭২) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে মাধ্যমিক বিদ্যালয়গুলিতে গ্রন্থাগারিক নিয়োগের কোন পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্যের কোনও মাধ্যমিক বিদ্যালয়ে গ্রন্থাগারিক নিয়োগের কোনও পরিকল্পনা আপাতত নেই।

### Megacity Scheme in Calcutta

***488.** (Admitted Question No. *2094) **Dr. Manas Bhunia :** Will the Minister-in-Charge of the Urban Development Department be pleased to state that—

(a) the amount estimated to be spent to implement the Megacity Scheme in Calcutta and its adjoining areas; and

(b) the expected financial assisitance from the Central Government and the financial institutions?

**Ministers-in-Charge of the Urban Development Department :**

(a) Rs. 1600 crores

(b) Rs. 400 crores as assistance from the Central Government and Rs. 800 crores as loan from financial institutions.

### তফসিলি ছাত্র-ছাত্রীদের জন্য কেন্দ্রীয় হোস্টেল

*৪৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০৮১) **শ্রী হারাধন বাউরী :** তফসিলি জাতি ও আদিবাসী-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় তফসিলি ছাত্র-ছাত্রীদের জন্য কেন্দ্রীয় হোস্টেল নির্মাণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**তফসিলি জাতি ও আদিবাসী-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এ পর্যন্ত বাঁকুড়া জেলায় ৮০ জন তফসিলি ছাত্রীদের জন্য একটি কেন্দ্রীয় ছাত্র নিবাস মঞ্জুর করা হয়েছে। অন্য কোনও পরিকল্পনা নেই।

(খ) এই মুহূর্তে বলা সম্ভব নয়।

### ট্যানারী শিল্প স্থানান্তর

*৪৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪৫) **শ্রী শক্তি বল :** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

শহরাঞ্চলে অবস্থিত ট্যানারী শিল্পগুলি মফস্বল এলাকায় স্থানান্তরের জন্য খরচের মোট কত অংশ কেন্দ্রীয় সরকার বহন করবেন বলে আশা করা যায়?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

কেবলমাত্র কমন অ্যাফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট স্থাপনের ৫০% খরচ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ঋণ অথবা অনুদান হিসাবে পাওয়া যাবে বলে আশা করা যায়।

### এশিয়া ডেভেলপমেন্ট ব্যাঙ্কের ঋণ

***৪৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৬) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এশিয়া ডেভেলপমেন্ট ব্যাঙ্ক রাজ্য প্রকল্পে ঋণ দিতে সম্মত হয়েছেন; এবং

(খ) সত্যি হলে,

(১) কোন-কোন প্রকল্পে; এবং

(২) [illegible] পরিমাণ কত?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) নগর উন্নয়ন দপ্তরের কোন প্রকল্পে এশিয়া ডেভেলপমেন্ট ব্যাঙ্ক থেকে ঋণ নেওয়ার কোনও প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### লালগড় ব্লকে কংসাবতী নদীগর্ভে নিমজ্জিত গ্রাম

***৪৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬৯) **শ্রী সুন্দর হাজরা :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছে যে, মেদিনীপুর জেলার লালগড় ব্লকের অনেকগুলি গ্রাম কংসাবতী নদীগর্ভে চলে যাওয়ার আশঙ্কা দেখা দিয়েছে; এবং

(খ) অবগত থাকলে, উক্ত গ্রামগুলিকে রক্ষা করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) এ বিষয়ে মেদিনীপুর জেলা পরিষদ কর্তৃপক্ষ প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার উদ্যোগ নিয়েছেন।

## গড়িয়া-সেতু নির্মাণ

***৪৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১২০২) **শ্রী দিলীপ মজুমদার ঃ** নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতার সাথে দক্ষিণ ২৪-পরগনার সংযোগকারী গড়িয়া-সেতু নির্মাণকাজের অগ্রগতি কিরূপ?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মূল সেতুর মাটির তলার কাজ পাইলিং সহকারে হয়ে গেছে। (পিলার) স্তম্ভ হয়ে গেছে। দক্ষিণ দিকের বন্ধনী প্রাচীর (abutment) হয়েছে। উত্তর দিকের কাজ হচ্ছে। বর্তমানে সেতুর ধাতু নির্মিত মোট ৯টি বীমের (Girder) ঢালাই চলছে। এরপর উপরের পাটাতন (Deck) ঢালাইয়ের কাজ শুরু হবে। মূল সেতুর সবরকম কাজ ডিসেম্বর '৯৫ এর মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

## রাজ্যে রেশমশিল্প

***৪৯৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮৯) **শ্রী মণীন্দ্র জানা ঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

রাজ্যে রেশম উৎপাদনে ও রেশমশিল্পের উন্নয়নে সরকার কি-কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্য সরকার নিম্নলিখিত প্রকল্পগুলি গ্রহণ করেছেন ঃ-

১। উন্নত জাতের তুঁত গাছের কাটিং বা চারা সরবরাহ;

২। তুঁত চাষের জমিতে সেচের ব্যবস্থা,

৩। ব্যাঙ্ক ঋণ ও অনুদান;

৪। উন্নত জাতের ও নীরোগ রেশম কীটের ডিম সরবরাহ;

৫। রেশম কাটাইকল স্থাপনে সরকারি সহায়তা;

৬। গুঁড়া পলু পালন কেন্দ্র;

৭। নিউক্লিয়ার্স ফার্ম স্থাপন;

৮। প্রশিক্ষণ;

৯। বিপণন;

১০। অ-তুঁত রেশম শিল্প;

১১। জাতীয় রেশম প্রকল্প ইত্যাদি।

### ঘাটাল মাস্টার প্ল্যান

*৪৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯৪) **শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** ১৩.৪.৯৪ তারিখের বিধানসভা প্রশ্ন নং *৫৪৫ (অনুমোদিত প্রশ্ন নং *৬২৯)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমার বন্যা-নিয়ন্ত্রণের জন্য গৃহীত ঘাটাল মাস্টার প্ল্যানটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রকল্পটির প্রশাসনিক অনুমোদন এখনও হয়নি।

অর্থ বরাদ্দের অপ্রতুলতার কারণে অষ্টম পঞ্চবার্ষিকী যোজনা কালে (১৯৯২-৯৭) প্রকল্পের অন্তর্গত প্রধান কাজগুলি বাস্তবায়িত করার জন্য প্রয়োজনীয় অর্থের সংস্থান করা সম্ভবপর হয়নি।

### মৌমাছি পালন প্রশিক্ষণকেন্দ্র

*৪৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৯৪) **শ্রী মোজাম্মেল হক ঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কোন-কোন জেলায় (সুন্দরবন বাদে) সরকারি উদ্যোগে মৌমাছি পালন প্রশিক্ষণকেন্দ্র আছে; এবং

(খ) রাজ্যে কতগুলি অধিক মধু উৎপাদনকারি মৌমাছি পালনকেন্দ্র চালু আছে এবং সেগুলি কোথায়-কোথায়?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্র মন্ত্রী ঃ**

(ক) মুর্শিদাবাদ, মালদা এবং বাঁকুড়া জেলায়।

(খ) মোট ২১টি এবং সেগুলি নিম্নলিখিত স্থানে অবস্থিত ঃ

১। বাকুরি ঠাকুর পাড়া গ্রাম, পোঃ- চালতিয়া, বহরমপুর উন্নয়ন ব্লক।

২। গ্রাম ও পোঃ আমতলা, হরিহরপাড়া উন্নয়ন ব্লক।

৩। গ্রাম ও পোঃ- আমতলা, নওদা উন্নয়ন ব্লক।

৪। গ্রাম ও পোঃ- মাসীশাসতাল, ভগবানগোলা উন্নয়ন ব্লক।

৫। গ্রাম ও পোঃ-ডোমকল, ডোমকল উন্নয়ন ব্লক,

৬। গ্রাম-খরিবনা, পোঃ- নাসিপুর বালাগাছি, ভগবানগোলা উন্নয়ন ব্লক।

৭। গ্রাম ও পোঃ-সাহেবনগর, জলঙ্গী উন্নয়ন ব্লক।

৮। গ্রাম ও পোঃ-দাফাহাট, সুতী ২নং উন্নয়ন ব্লক।

৯। গ্রাম ও পোঃ-ফারাক্কা উন্নয়ন ব্লক।

১০। মহাবীরতলা, পোঃ- জোগপুর, রঘুনাথগঞ্জ ২নং উন্নয়ন ব্লক।

১১। গ্রাম ও পোঃ-মুর্শিদাবাদ ব্লক।

১২। গ্রাম ও পোঃ-কৃষ্ণপুর, লালগোলা উন্নয়ন ব্লক।

১৩। পিপলা, হরিশচন্দ্রপুর ১নং উন্নয়ন ব্লক।

১৪। মালতীপুর, চঞ্চল ২নং উন্নয়ন ব্লক।

১৫। বাহারল, রতুয়া ১নং উন্নয়ন ব্লক।

১৬। গোবরাজানা, রতুয়া ২ নং উন্নয়ন ব্লক।

১৭। খয়েরতলা, মানিকচক উন্নয়ন ব্লক।

১৮। বাবলা, কালিয়াচক ২নং উন্নয়ন ব্লক।

১৯। সাহাপুর, ওল্ড মালদা উন্নয়ন ব্লক।

২০। বাচামারী, ওল্ড মালদা উন্নয়ন ব্লক।

২১। জয়পুর, বাঁকুড়া।

### রাধানগর খাল সংস্কার

*৪৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০১২) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হাওড়া জেলার রাধানগর খালের স্লুইসের (স্লুইস) মুখে আপ ও ডাউনে ব্লক পিচিং (ব্লক পিচিং) করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না। কারণ স্লুইসের নক্সা অনুযায়ী উজান ও ভাটিতে প্রয়োজনীয় সংরক্ষণের কাজ ইতিমধ্যে সম্পন্ন হইয়াছে।

***498–Held Over.**

**বিশ্বব্যাঙ্কের টাকায় রাজ্যের উন্নয়ন**

*৪৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪১) **শ্রী দিলীপ মজুমদার ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ম[illegible] অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বিশ্বব্যাঙ্কের [illegible] ন রাজ্যে কি- কি উন্নয়নমূলক কাজ রূপায়িত হচ্ছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিশ্বব্যাঙ্কের ঋণের ভিত্তিতে বর্তমানে রাজ্যে নিম্নে বর্ণিত পাঁচটি [illegible] রূপায়িত হচ্ছে।

**(লক্ষ টাকার হিসাবে)**

| | | | **বাজেট ১৯৯৫-৯৬** |
|---|---|---|---|
| (১) | ন্যাশনাল সেরিকালচার প্রোজেক্ট (২০২২-আই.এন.) | — | ৫৫১.৪০ |
| (২) | শ্রিম্প ফিস কালচার প্রোজেক্ট (২৩২৯-আই.এন.) | — | ১০৬০.০০ |
| (৩) | ওয়েস্ট বেঙ্গল ফরেস্ট্রি প্রোজেক্ট (২৩৪১-আই.এন.) | — | ৩১০০.০০ |
| (৪) | স্ট্রেদেনিং অফ টেকনিক্যাল এডুকেশন (২২২৩-আই.এন.) | — | ৯৮০০.০০ |
| (৫) | ভোকেশনাল ট্রেনিং প্রোজেক্ট (২০০৮-আই.এন.) | — | ৩১০.০০ |
| | | **মোট** | **৬৮২১.৪০** |

## Privilege Motion

**Mr. Speaker :** I have received a notice of privilege from Shri Pan[illegible] Majhi, the notice is against the Hon'ble Member Shri Deb

Prasad Sarkar relating to his address to the House on the Co-operation Budget i.e. on Demand No. 57 on the 14th July, 1995 where Shri Pannalal Majhi alleges that Mr. Deba Prasad Sarkar made untrue allegations against Tantuja of which he is the Chairman. Now I request Mr. Majhi to move his notice.

**শ্রী পান্নালাল মাঝি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৪ তারিখে সমবায় বাজেটের উপর বক্তব্য রাখতে গিয়ে এই সভার মাননীয় সদস্য দেব প্রসাদ সরকার, তিনি কতকগুলো অসত্য এবং ভিত্তিহীন বক্তব্য বলে আমাদের হাউসকে মিসগাইড করেছেন। শুধু তাই নয়, তন্তুজের ভাবমূর্তি, সেটাকে কলঙ্কিত করার চেষ্টা করছেন। জন মানসে এর ফলে একটা বিরূপ মনোভাব সৃষ্টি হয়েছে। তিনি বলেছেন তন্তুজ রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকে ঋণ নেবার জন্য ভুয়ো হিসাব দিয়ে ২১ কোটি ২৬ লক্ষ টাকা ক্যাশ ক্রেডিট নিয়েছেন এই ভাবে কখনও ভুল হিসাব দেখিয়ে নাবার্ড বা ব্যাঙ্ক থেকে ঋণ পাওয়া যায় না। যেটা উনি বলছেন সেটা ভিত্তিহীন কারণ যে কোনও আর্থিক ঋণ মঞ্জুর করার আগে প্রপার ব্যালেন্স শিট প্লেস করতে বলা হয় এবং এন. ডি. আর. প্লেস করার জন্য বলা হয়। এন. ডি. আর. মানে হচ্ছে নট ডিসপোজেব্ল রিসোর্সেস। সেটার আগের বছরের হিসাব করে তবেই লোন অ্যাপলিকেশন করতে হয়। কিন্তু যখন লোন ড্র করা হবে তখন লোন কভারেজ দেখে ড্র করা হবে। অতএব লোন অ্যাপলিকেশন করার সময় ঐ সমস্তগুলোর কোনও প্রয়োজন হয় না। স্টক-ইন-ট্রেড প্রতি মাসের এবং অন্যান্য পাওনার ভিত্তিতে সমস্ত কভারের হিসাবে মাস ভিত্তিক রিপোর্টের ওপর পর্যালোচনা করে ঋণদাতা ঋণের পরিমাণ ঠিক করে। অর্থাৎ সমস্ত হিসাব দেখেই ঋণ মঞ্জুর করে এবং ঋণ ড্র করা হয়। কভারেজ দেখেই ঋণ ড্র করা হয়। যে ঋণ মঞ্জুর হয়েছে সেটার সম্বন্ধে বলা হয়েছে, স্টেট-কো-অপারেটিভ ব্যাঙ্ক এবং রিজার্ভ ব্যাঙ্কের সহযোগিতায় করা হয়েছে। এটা সম্পূর্ণ অসত্য কথা। রিজার্ভ ব্যাঙ্ক নয়, ন্যাবার্ড। ন্যাবার্ড এবং স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক রেকমেণ্ডিং অথরিটি। ওরা রেকমেণ্ডেশন করতে পারবে, স্যাংশন করতে পারবেনা এবং ওদেরও একটা লিমিট আছে। যে পরিমাণ টাকা ওয়েস্ট বেঙ্গল স্টেট ইউনিট থেকে স্যাংশণ্ড করা যায় সে পরিমাণের জন্যই ওরা বলতে পারে। তার চেয়ে বেশি হলে ন্যাবার্ডের হেড অফিস বোম্বে থেকে তা মঞ্জুর করাতে হয়। এই জন্য প্রতি বছরই তন্তুজ থেকে ক্যাশ ক্রেডিট লিমিট অনুযায়ী দরখাস্ত করা হয় এবং তা মঞ্জুর হয়। তারপর ড্র করার সময় ঐ সমস্ত কভারেজ দেখে ড্র করা হয়। এটাই হচ্ছে নিয়ম এবং প্রতি বছরই এটা করা হচ্ছে। গত বছরের আগের বছর পর্যন্ত আমরা ৩০ কোটি টাকা পর্যন্ত ঋণ করেছি। সেটা কমিয়ে কমিয়ে এখন আমরা সেটাকে ২৬ লক্ষ টাকায় নামিয়ে এনেছি। আমাদের কোনও ওভারড্রাফ্ট নেই। আমাদের লস আছে, কিন্তু বর্তমানে ইয়ার হিসাবে প্রফিট হচ্ছে। অ্যাকুমুলেটেড লস ধীরে ধীরে কমে আসছে। অতএব মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার হাউসকে মিসগাইড করেছেন। শুধু তাই নয় তন্তুজের ভাবমূর্তি এবং জনপ্রিয়তাকে কলঙ্কিত করার জন্য, মানুষের মধ্যে ভুল ধারণা সৃষ্টি করার জন্য ঐ বক্তব্য রেখেছেন। তাই আমি

তাঁর বিরুদ্ধে স্বাধিকার ভঙ্গের অভিযোগ তুলছি। তন্তুজের চেয়ারম্যান হিসাবে তিনি ঐ বক্তব্যের মধ্যে দিয়ে আমার বিরুদ্ধে কটাক্ষ করেছেন। অতএব মাননীয় সদস্যের বিবৃতির বিরুদ্ধে ব্যবস্থা নেবার জন্য আমি আপনাকে অনুরোধ জানাচ্ছি।

(গোলমাল)

**Mr. Speaker :** No discussion on it. Because I am only hearing him.

মিঃ মাজি, একটা সংস্থার বিরুদ্ধে অভিযোগ করা হয়েছে, কিন্তু মেম্বার অফ দি হাউস হিসাবে আপনার বিরুদ্ধে কোনও ব্যক্তিগত অভিযোগ করা হয়নি।

**শ্রী পান্নালাল মাজি :** স্যার, সংস্থার বিরুদ্ধে অভিযোগ করা হয়েছে, ঠিকই, কিন্তু ঐ সংস্থার চেয়ারম্যান আমি, এটা সবাই জানে।

**মিঃ স্পিকার :** এখন কথা হচ্ছে, অসত্য কথা বললেই প্রিভিলেজ হবে, এমন কোনও ব্যবস্থা নেই। মেম্বাররা নানা কারণে ভুল কথা বলতে পারেন, অসত্য কথা বলতে পারেন। আপনাকে এটা এস্টাবলিশ করতে হবে কি অসত্য কথা বলা হয়েছিল এবং সেটা বলার উদ্দেশ্য ছিল আপনাকে ম্যালাইন করা, হ্যারাস করা, অপদস্ত করা। এটা এস্টাবলিশ না করলে ব্রিচ অফ প্রিভিলেজ হয় না। একটা সংস্থার বিরুদ্ধে অভিযোগের অনেক সোর্স থাকতে পারে এবং অনেক অভিযোগই উঠতে পারে।

**শ্রী পান্নালাল মাজি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি বলেছেন, 'তন্তুজ রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকে ঋণ নেবার জন্য ভুয়া হিসাব দেখিয়েছে এবং ভুয়া হিসাব দেখিয়ে ২১ কোটি ২৫ লক্ষ টাকা রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকে হাতিয়েছে। 'তন্তুজ হাতিয়েছে বলতে কাকে বোঝাচ্ছেন? আমি চেয়ারম্যান, তাহলে আমি হাতিয়েছি।

**মিঃ স্পিকার :** আমি তো বলছি অসত্য কথা বললেই প্রিভিলেজ হবে, এমন কোনও বিধান নেই। কোন মেম্বারের বিরুদ্ধে অসত্য কথা বলে তাঁর অধিকারে হস্তক্ষেপ করা হয়েছে, এটা এস্টাবলিশ করতে হবে। উদ্দেশ্যমূলকভাবে আপনাকে হ্যারাস করার জন্য, ম্যালাইন করার জন্য উনি কিছু বলেছেন কিনা, এটা আপনাকে প্রমাণ করতে হবে। এটা এস্টাবলিশ না করলে প্রিভিলেজ হয় না।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী পান্নালাল মাজি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে হেনস্থা করার জন্য বলছি না। আমি ঐ সংস্থায় আছি। তন্তুজ সংস্থাকে ক্ষতি করার জন্য করা হয়েছে।

**মিঃ স্পিকার :** ছেড়ে দিন।

## Ruling From Chair

**Mr. Speaker :** Now, Hon'ble Member has given a notice of breach of privilege against the Hon'ble Member Shri Deba Prasad Sarkar in connection with the speech made by Shri Sarkar on 4th July, 1995 in connection with the debate on the Demand for Grants for Corporation Department being Demand No. 57, 1995-96. In the course of his speech the Hon'ble Member, Shri Deba Prasad Sarkar is alleged to have made some allegation against the Tantuja where certain acts of corruption alleged to have taken place.

Now going into the merits of the allegation-it may be true, it may be untrue, it may be partially true. The main issue before us is, whether Shri Sarkar made this statement with an intention to malign or defame the Hon'ble Member, Shri Maji. It apparently seems that the statement has been made against the establishment of Tantuja, not against Mr. Maji as such, Though it is true that Mr. Maji is the Chairman of Tantuja. But a chairman may function in an establishment and may not yot be involved in the corrupt activities of in the wrong doing of the establishment. So it may not be fair to surmise that the intention of the Hon'ble Member Shri Sarkar was to malign Mr. Maji as chairman of the establishment.

Going through the content of the allegation it appears that what Shri Sarkar intends to say is that there is something wrong going in the establishment which has to be looked into, Every member has the right to draw the infirmities or the drawbacks of any establishment or corporation or organisation. Mr. Maji wants to say that the statement is untrue. Now by itself an untrue statement is not sufficient to draw the acts of privilege. It has to be established that an untrue or false statement is made with an intention to malign or defame or denigrate the particular concern. If this is not established then the case for breach of privilege is not made out. In this circumstance the case of privilege is not made out. I do not accept the notice. It is rejected.

## Adjournment Motion

To-day I have received three notices of adjournment motion. The first one is from Dr. Manas Bhunia on the subject of reported crisis in re-admission to the Higher Secondary course, second one from Shri Shovan Deb Chattopadhyay on the subject of increasing corruption in

Calcutta Corporation and third one is from Shri Ajoy Dey on the subject of the complete suspension of registration in Registry offices of the State causing huge loss to the Government. The subject matters of the motions do not call for adjournment of the House. Members may call attenion to the Minister concerned throûgh Calling Attention, Questions, Mentions etc. and therefore, I withhold my consent to the Motion. One member may, however, read the text of the Motion as amended.

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** কর্পোরেশনে খুবই দুর্নীতি হচ্ছে। এই ব্যাপারটা খুবই গুরুত্বপূর্ণ।

**Mr. Speaker :** Mr. Chattopadhyay, one minute before you read. The Corporation is a statutory body having his own council. It is a very good parliamentary practice to let this matter be raised in the appropriate council of the authorities concerned and not in the Parliament. I have said it is a very good practice in the Parliamentary procedure because a Corporation as a body is not represented here to defend itself. A Minister-in-charge of Local Self Government or municipal bodies may be here but he is not the Corporation of Calcutta. That is why it is a very good parliamentary practice to let this matter be raised in the authorities themselves. Representatives of your party are there. They can raise it there. They can discuss it over there. There cannot be a parallel authority to discuss it over here. There exists a demoratically elected organisation. They have a council. Debates too take place there. Question can be raised there. It is not a question that a question cannot be raised. Minister only gives information. It is not the Corporation of Calcutta. Keep that in mind. A corporation as a body is not represented here to meet that question. As such, it is a very good parliamentary practice to let this matter be raised in the authorities themselves because there is sufficient arrangement over there, not that there is no opportunities to raise the matter over there. It can be raised there. Democratic institution is functioning. Why do you want to take the right of that institution? That is not a good parliamentary practice.

**Shri Saugata Roy :** We are very much appreciate the ruling or opinion given in this matter relating to the Calcutta Corporation in this august House. It is true, Sir, that the Corporation or the Local Self-Government is also part of the Constitution which it was not earlier and there is an elected body of the Corporation. But if I may humbly submit, Sir, that the Corporation does not run on its own finance. If

Corporation looses money it is the State Government from its own budget has to give subsidy to the Corporation. It is the State Government which allots a part of the entertainment tax and the motor vehicle tax and other taxes to the Corporation. If the Corporation loses money because of corruption, Sir, it is the State Government which has to make up. As a result, the State Government is directly concerned with the Corporation and not only the Local Self Government Minister but also the Urban Development and the Finance Minister are directly involved in the Corporation because all matters relating to losses of money by the Corporation involves the State Government.

স্যার রাস্তাঘাট ভাল হল কি খারাপ হল জল জমল কি না জমল এটা অন্য সমস্যা। কিন্তু টাকার যেখানে লোকসান হচ্ছে সেখানে রাজ্য সরকারের ক্ষতি হচ্ছে। এই ব্যাপারে আমরা হাউস ছাড়া আর কোথায় বলব।

**Mr. Speaker :** Please, please.. Mr. Roy, the very basic democratic principle is that there is a constitution. There is a provision in the Constitution for elected bodies. If democratically elected bodies exists, they have their own rights. They have their own jurisdictions. The employees of the Corporation are governed by the Corporation Act or Rules. They are competent to deal with any corruption or any scandal or any matter. When there is a body to discuss this matter, why did you come to this forum? Why should you bring this in this forum? You discuss this in the Budget. How can Minister answer the allegations of corruption against the Corporation officers? They have no control over the corporation. How did they answer it?

**... (Noise)...**

please, please.. We are extending our jurisdiction, In a democracy there is jurisdiction. We should not extend jurisdiction. People have elected their representative. They have get their certain rights. What you are doing is extending your jurisdiction over their rights. What they will discuss We would not discuss. Like the Lok Sabha as the national parliament has certain jurisdiction. They will discuss certain things. Will we submit ourselves to national Parliament? We maintain our jurisdiction.

**(Noise)**

**শ্রী রবীন মণ্ডল্ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ, আমি একটা বিষয়ে আপনার একটা মতামত বা রুলিং চাইছি। সেটা হচ্ছে যে, এই হাউস চলাকালীন সময়ে এই

ইস্যু কনটেস্টের উপর যে কোনও সময় যদি কনটেন্ট পারমিট করে তাহলে আপনার ওয়াক আউট পার্লামেন্টারি ডেমোক্রেটিক পার্ট হতে পারে।

**Mr. Speaker :** Please, please, The question here is I am not allowing him to read it. But for our own guidance in future we should understand our own jurisdiction. We should not try to supersede our jurisdiction. We should not do it. There is a democratically elected body and they raise it over. They are competent to do it. Why should we mix it with the Corporation.

... (Noise) ...

please, please.. Tomorrow you bring in panchayet issues. It is not fair. It is not good. Yes, Mr. Sobhandeb Chattopadhyay.

[12-30 – 12-40 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল :—

কলকাতা পুরসভা মূলত পরিসেবামূলক প্রতিষ্ঠান। গত ১৮ বছরে পশ্চিমবঙ্গে যে ভাবে নৈতিকতার মান নেমে গেছে ঠিক সেই ভাবেই কলকাতা পুর সভায় দুর্নীতি স্বজনপোষন ব্যাপক থেকে ব্যাপকতর হয়েছে। আগে দুর্নীতি ছিল সীমাবদ্ধ স্তরে। মার্ক্সবাদিরা ক্ষমতায় এসে দুর্নীতি, স্বজনপোষন ও রাজনৈতিক ক্ষমতার অপব্যবহার করে কলিকাতা পুর সভার প্রশাসনিক কাঠামোকে ধ্বংস করে দিয়েছেন। আজ গরিষ্ঠ শাসক দলের সমর্থকরা প্রকাশ্যে কাজের সময়ের মধ্যে লড়াই করেন। যেখানে ঘুষ পাবার সুযোগ বেশি সেখানে কাজ পাওয়া নিয়ে বর্তমানে নিজেদের মধ্যে লড়াই এমনই তীব্র যে, পোস্টিং না দিলে কাজ বন্ধ পর্যন্ত করে দিচ্ছেন গরিষ্ঠ শাসক দলের সমর্থক কর্মীরা। মার্ক্সবাদী সংস্কৃতির এই হাস্যকর পরিণতিই গরিষ্ঠ শাসকদল সহ বামফ্রন্টের বিপর্যয় ডেকে আনছে।

## Calling Attention

**Mr. Speaker :** I have received ten notices of Calling Attention on the following subjects, namely :-

| | Subject | Member |
|---|---|---|
| i) | Reported bomb attack on the residence of the President. W.B.P.C.C. on 14.7.95. | Shri Sukumar Das |
| ii) | Reported arrest of four Panjabi extremists from a shop on Delhi road under Bali P.S. on 18.7.95. | Shri Tapan Hore and Shri Narmada Roy |

| | | |
|---|---|---|
| iii) | Reported murder of one Soumen Pramanik at Hariharpara of Murshidabad district. | Shri Mozammel Hoque. |
| iv) | Reported death of patients of gastro-enterities at Kanchrapara and Jawaharlal Memorial Hospitals. | Shri Satya Ranjan Bapuli |
| v) | Reported outbreak of gastro-enterities and Malaria throughout the state | Shri Nirmal Das |
| vi) | Reported Non-co-operation of the Nationalised Bank to implement the P.M.R.Y. Scheme in the State | Dr. Manas Bhunia and Shri Abdul Mannan. |
| vii) | Reported death of two persons in swimming pool of the Marine Club. | Shri Saugata Roy |
| viii) | Reported mysterious death of a student of Hindu Balika Vidyalaya at Contai of Midnapore District. | Shri Sailaja Kr. Das. |
| ix) | Utilisation of the fund of Gram Panchayat in D.G.H.C. area. | Shri Nima Tshering Moktan |
| x) | Demand for a statement on the acquisition of land of the Sinha family or Betai of the district of Nadia | Shri Kamalendu Sanyal. |

I have selected the notice of Shri Saugata Roy on the subject of 'Reported death of two persons in swimming pool of the Marine Club'.

The Minister-in-Charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 27th July.

## Presentation of the 3rd Report of the Committee of Privileges (1994-96)

**Shri Anil Mukherjee :** Sir, I beg to present the 3rd Report of the Committee of Privileges (1994-'96)

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** আমার বিষয় হল, মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আপনি যখন হাউসে ছিলেন না তখন মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় সভা পরিচালনা করেছিলেন এবং সেই সময় ডঃ শঙ্করকুমার সেন বাজেট বক্তৃতা করছিলেন এবং তাঁর অল্প সময়ের দরকার ছিল বলে তিনি হাউসের কনসেন্ট নিয়ে টাইম স্পেয়ার করেছেন। স্যার আমি মনে করি মাননীয় স্পিকার অথবা ডেপুটি স্পিকার যিনি চেয়ারে থাকেন তিনি বিষয়টা যদি জনস্বার্থের পক্ষে গুরুত্বপূর্ণ বিষয় হয় তাহলে হাউসের কনসেন্ট না নিয়েই টাইম দিতে পারেন। বিরোধী দলের নেতা চেয়ারের উপর যে ধরনের অ্যাসপারশন দেখিয়েছেন সেটা আন-পার্লামেন্টারি ব্যাপার। হাউসের মর্যাদাকে তিনি ম্যালাইন করেছেন। ডেপুটি স্পিকারকে তিনি চ্যালেঞ্জ করেছেন। ওঁরা হাউস থেকে ওয়াক-আউট করলেন, এটা কোন সংসদীয় আইনে করেছেন, বিরোধী দলের নেতা হিসেবে তাঁর মর্যাদা কলঙ্কিত করেছেন হাউসে। আমি এর তীব্র প্রতিবাদ করছি। স্পিকার বা ডেপুটি স্পিকার প্রয়োজন মনে করলে টাইম দিতে পারেন কি পারেন না এই বিষয়ে আপনার রুলিং চাইছি।

**মিঃ স্পিকার ঃ** কালকে ডাঃ আবেদিন একটু ব্যস্ত ছিলেন, দিল্লি কা লাড্ডু, বিতরণ করার জন্য ব্যস্ত ছিলেন, সেই জন্য ওয়াক আউট করে চলে গিয়েছিলেন। এটা সিরিয়াসলি নিচ্ছেন কেন?

... (Noise) ...

**(Dr. Manas Bhunia rose to speak)**

... (Noise) ...

Please take your seat now, Dr. Bhunia. Now Mention. I call upon Shri Gyan Singh Sohanpal. Yes, Mr. Sohanpal.

## Mention Cases

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I wish to draw the attention of the Hon'ble Minister for School Education to the problems of students belonging to the minority community in Midnapore Dist. who have opted Urdu as the medium of instructions. Sir, there are some 25,000 Urdu speaking Muslims in Midnapore Dist., mostly settled in Kharagpur, the Constituency which I represent in this House. For the purpose of imparting education to their children through the medium of Urdu, a primary school known as Azizia Primary School was set up by the community in Kharagpur in 1958 with the approval of the then Government. Subsequently, Classes V & VI were opened in this school in 1971 and there after Classes VII & VIII in 1981 which were subsequently ap-

proved by the West Bengal Board of Secondary Education. Sir, the school is at present recognized as a junior high school. This is the only junior high school imparting education through Urdu medium in the district of Midnapore and there being no high school in the district, the students studying in this school are obliged to discontinue their studies. It is of no credit to any secular government worth its name, particularly the Govt. which has been in the power in this State for the last 18 years. Sir, I understand the managing committee of the junior high school have applied in 1991 to the West Bengal Board of Secondary Education for the upgradation of this school into high school. May I through you, Sir, request the Hon'ble Minister-in-Charge of School Education to look into the case personally, and see that necessary approval is granted so that classes could be opened from the current session, and the students may continue their studies.

**Shri Kanti Biswas :** Sir, I shall get it enquired into.

[12-40 – 12-50 p.m.]

**মিঃ স্পিকার ঃ** এটা তো মাইনরিটিদের ব্যাপার। মাইনরিটি কমিশনের চেয়ারম্যান এখানে আছেন, তিনি কি বলেন দেখুন। এটা তো একটা স্কুলের ব্যাপার নয়, একাধিক আছে। It should be gone into seriously. আপনাদের কিছু অসুবিধা থাকতে পারে, গভর্নমেন্টের রি[illegible]র্স আছে। আমরা দেখছি কলকাতাতেও অনেক স্কুল করা যাচ্ছে না, নানান গাইড লাইন [illegible] জন্য। দেখুন অন্য কোনও ভাবে করা যায় কিনা।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনারা জানেন, উড়িষ্যা [illegible]য়াম, [illegible] মি[illegible]য়াম, [illegible]লগু মিডিয়াম, নেপালি মিডিয়াম এছাড়া হিন্দি এবং উর্দু মিডিয়াম, এই ধরনের বিদ্যালয়ের স্বীকৃতি দেওয়ার প্রথা আমাদের রাজ্যে প্রচলিত আছে। এবং, ভাষাগত সংখ্যা লঘুদের শিক্ষা যাতে মাতৃভাষার মাধ্যমে হতে পারে, সেদিকে বিশেষ লক্ষ্য রাখা হয় এখানে। মাননীয় সদস্য শ্রী জ্ঞানসিং সোহনপাল মহাশয় যা বললেন, সেই বিষয়ে আমি খোঁজ-খবর করব এবং আমাদের পদ্ধতির মধ্যে যতখানি বিচার-বিবেচনা করা যায়, তা করব।

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** আমাদের মাননীয় শিক্ষা মন্ত্রী যা বলেছেন, মাইনরিটি কমিশন থেকে লিঙ্গুইস্টিক স্কুল যা আছে, তার একটা থরো এনকোয়ারি করে তার একটা লিস্ট তৈরি হচ্ছে। এই লিস্টগুলো আমরা গভর্নমেন্টের কাছে সাবমিট করব।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রবীন বাবু গতকালের মাননীয় বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিনের বক্তব্য এবং আমাদের দলের পক্ষ থেকে বিধানসভায় ওয়াক আউটের প্রসঙ্গে একটি তীর্যকপূর্ণ মন্তব্য করে বিরোধী দলের

নেতার মর্যাদাকে খুন্ন করেছিলেন। অপ্রাসঙ্গিক ভাবে বললেন, স্পিকারের অনুপস্থিতিতে ঐ চেয়ারে থেকে ডেপুটি স্পিকার যখন সভা পরিচালনা করছিলেন, তার প্রতি আমরা অবমাননা করেছি বলে একটা অসত্য ভাষণ দিয়েছিলেন। আপনি জানেন, ইন পার্লামেন্টারি ডেমোক্রেসি, হাউস বিলংস টু দা অপোজিশন। নিয়ম ছিল যে, ডিবেটের জন্য যে সময় নির্ধারিত হবে, তার দু ভাগ পাবে বিরোধী দল, এক ভাগ পাবে সাধারণত সরকারি দল। কিন্তু আমরা ইদানিং কালের কনভেনশন মেনে নিয়েছি, বিরোধী দল ৫০ পারসেন্ট আর সরকারি দল ৫০ পারসেন্ট সময় নেবে। কোন সদস্য কত মিনিট সময় নেবেন এবং মন্ত্রী কত সময় ধরে, কত মিনিট ধরে রিপ্লাই দেবেন তা গভর্নমেন্টের যে চিফ হুইপ আছেন তিনি ছাপার অক্ষরে, টাইপ করে বিলি করেন এবং সেই অনুযায়ী সরকারি দলের সদস্য, বিরোধী দলের সদস্য এবং মন্ত্রী মহাশয় ভাষণ দেন। ইদানিং দেখা যাচ্ছে সরকারি দলের সদস্যরা বিরোধী দলের সদস্যদের বঞ্চিত করে অর্ধেক সময় নিচ্ছে। তার উপর মন্ত্রী তাঁর বক্তব্য রাখছেন নির্ধারিত সময় পেরিয়ে আরও ২০ মিনিট, ৪০ মিনিট, ৫০ মিনিট। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যে প্রশ্ন রাখছি, যে উত্তর পেতে পারি, মাননীয় মন্ত্রী যে উত্তর দিচ্ছেন, আমাদের প্রতি তীর্যকপূর্ণ মন্তব্য করেছেন, তার উত্তর দেওয়ার সময় আমাদের দেওয়া হচ্ছে না। এটা আমাদের গণতান্ত্রিক অধিকার। সংসদীয় গণতন্ত্রে পশ্চিমবঙ্গ বিধানসভার ঐতিহ্য সবচেয়ে বড়, সেখানে যদি গণতন্ত্রকে এই ভাবে পদদলিত করে বিরোধী দলের মর্যাদাকে খুন্ন করে সরকারি দল এবং মন্ত্রীর সময় একের পর এক বাড়িয়ে তাদের বলার সুযোগ দেওয়া হয়, সেখানেই আমরা আপত্তি করছি। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, আমরা চেয়ারের অমর্যাদা করি নি, ডেপুটি স্পিকারকে অসম্মান করিনি। আমাদের গণতান্ত্রিক অধিকার, সংসদীয় গণতন্ত্রের যে নীতি, সেটার প্রতিই আমাদের বিরোধী দলের নেতা জয়নাল আবেদিন মহাশয় দৃষ্টি আকর্ষণ করেছিলেন। অত্যন্ত দুঃখের বিষয়, যখন বিরোধী দলের নেতা পয়েন্ট অফ অর্ডার চেয়ে অন দি ফুট দাঁড়িয়েছেন তখন অবধি ডাঃ জয়নাল আবেদিন পয়েন্ট অফ অর্ডার পান নি, এটা আমরা কালকে দেখেছি, এবং তারই প্রতিবাদে আমরা হাউস থেকে ওয়াক আউট করেছিলাম। আর একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি, মাননীয় অর্থমন্ত্রী যখন বাজেট পেশ করছেন তখন এক সঙ্গে সমস্ত দপ্তরের লিখিত বিবৃতি পাঠ করে দিলেন।

তাহলে তিনি একটি বিবৃতি দিলেন আবার বিভাগীয় মন্ত্রীরা সেই সুযোগ গ্রহণ করছেন এবং 'টেকেন অ্যাজ রেড' এটা বলে দেওয়া হচ্ছে। তাহলে মন্ত্রীরা যেটা করছেন — অ্যাডভান্টেজ টু দি ডিপার্টমেন্ট্যাল মিনিস্টার্স — তাঁরা এটা নিচ্ছেন। তারপরে আবার বেশি সময় ধরে মিনিস্টাররা ডিবেটে টাইম নিচ্ছেন। এটা কি গণতন্ত্রের কথা? বিরোধী দলের অবস্থাটা তাহলে কোথায় গিয়ে দাঁড়াচ্ছে? আমাদের বিরোধী দলের নেতা — এই সভায় যাঁরা মেম্বার আছেন, তাঁদের অধিকাংশের চেয়ে প্রবীণ, অগ্রগণ্য এবং অভিজ্ঞ, হি হ্যাজ গট এ ভাস্ট এক্সপিরিয়েন্স ইন পার্লামেন্টারি ডেমোক্রেসি অ্যান্ড উই রিগার্ড হিম ফর দিস। তিনি একজন অভিজ্ঞ পার্লামেন্টারিয়ান। তিনি উঠে দাঁড়িয়ে পয়েন্ট অফ অর্ডার চেয়ে বঞ্চিত

হয়েছেন। তার পরিপ্রেক্ষিতে আমরা বলেছি যে কনভেনশন ক্যাননট বি এ ল, কনভেনশান ক্যাননট বি এ রুল, কনভেনশন ক্যাননট বি এ রেগুলার প্র্যাকটিস অফ দি হাউস। তাহলে মন্ত্রী যদি কুড়ি মিনিটের জায়গায় চল্লিশ মিনিট টাইম চান তা পাবেন, আর বিরোধী দল চাইলে কোনও টাইম পাবে না? এর মধ্যে চেয়ারকে অ্যাসপার্সান করা হয়নি। আমরা উইথ অল রেসপেক্ট টু দি চেয়ার, উইথ অল রেসপেক্ট টু দি স্পিকার অ্যান্ড ডেপুটি স্পিকার আমরা আমাদের প্রতিবাদের কথা বলেছিলাম।

**মিঃ স্পিকার ঃ** এখন এই ডিবেটটাকে যদি টাইম ধরা হয়, তাহলে রবীন মন্ডল কতক্ষণ বললেন, আর আপনি কতক্ষণ বললেন দেখুন? তাহলে এবার কি হবে? এখন কথা হচ্ছে, আমি এটা একাধিকবার বলেছি। আমার স্পিকারশিপে আসার আগে ইট হ্যাজ বিন এগ্রিড ইন দি হাউস দ্যাট দি মিনিস্টার্স স্পিচ শ্যাল নট বি রেড। ইট উইল বি টেকেন অ্যাজ রেড। এটাতে আমার ইগনোর করার কোনও ব্যাপার নেই। দিস প্র্যাকটিস ইজ বিয়িং ফলোড সিন্স আই কেন টু দিস অফিস। আমি এটা বুঝি না, একজন মন্ত্রী বক্তৃতা করছেন, জবাব দিচ্ছেন, তিনি প্রশ্নের জবাব দিচ্ছেন, মন্ত্রী তো রুলিং পার্টির জবাব দেন না, জবাব দেন বিরোধী পক্ষের প্রশ্নের, সুতরাং ইট জি এক্সপেকটেড দ্যাট দি মিনিস্টার উইল রিপ্লাই টু দি কোয়ারিজ এবং মন্ত্রীকে জবাব দিতে গেলে দু, চার, পনের, কুড়ি মিনিটের বেশি সময় লাগতে পারে। মন্ত্রী জবাব না দিলে বলবেন, জবাব দিলেন না। আবার জবাব দিতে গেলে বলছেন বেশি সময় নিলেন কেন? এ তো বড় বিপদের কথা। আপনি রুল ২৯০টা একটু দেখুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমি কিছু বলতে চাই।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন, আপনি কতক্ষণ বলবেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি যতক্ষণ সময় দেবেন আমি ততক্ষণ বলব।

**মিঃ স্পিকার ঃ** আপনি কতক্ষণ বলবেন বলছেন না। তাহলে আপনি একঘন্টা বলুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** এই হাউসে আপনার আগে নিয়ম করেছে — আপনি বললেন মন্ত্রী দুচার মিনিট বেশি সময় নিতে পারেন উত্তর দিতে গিয়ে। আমার বক্তব্য হচ্ছে, দুচার মিনিট সময় বেশি পেলে আমরা আরও বলতে পারতাম। আপনি এর জবাব আমাদের দেবেন। হাউস বিলংগস টু দি অপোজিশন। আপনি পৃথিবীর সর্বত্র ঘুরে বেড়াচ্ছেন। আপনি বলুন তো পৃথিবীর কোন পার্লামেন্টে আছে যে মন্ত্রী ৬ মাস আগে লিখিত বক্তব্য কাউন্টার স্পিচ করবেন, দ্যাট উইল বি পার্ট অফ দি প্রসিডিংস? এটা যদি আপনি আমাকে বলে দেন, তাহলে আমি সেখানে গিয়ে দেখে আসব। আপনি যদি বলে দেন যে প্র্যাকটিস ইজ প্রিভেলেন্ট দেয়ার, তাহলে আমি দেখে আসব। আপনি পার্লামেন্টারি ডেমোক্রেসির কথা বলছেন। এর আগে একটি বিষয়ে আপনি মন্তব্য করতে গিয়ে বলেছেন যে, এটা পার্লামেন্টারি ডেমোক্রেসির

মধ্যে পড়ে না। এই সম্বন্ধে কন্সটিটিউয়েন্ট অ্যাসেম্বলিতে ডিবেট হয়েছে। এই হাউসে ডিবেট হয়েছে যে মন্ত্রীর রিটিন স্পিচ পার্ট অফ প্রসিডিংসে যাবে না।

**মিঃ স্পিকার ঃ** আমার একটা প্রশ্ন আছে। হবিবুল্লা সাহেব যখন ছিলেন তখন আপনি তো মেম্বার ছিলেন আপনার রেকর্ড আছে, দেখাবেন যে প্রতিবাদ করেছিলেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি যখন স্পিকার আছেন, এই বামফ্রন্টের আমলে আমরা দেখছি, আমরা প্রসিডিংস পাচ্ছি না। আমরা আপত্তি করেছি যে এই নিয়ম পৃথিবীর কোথাও চলে না—ইন দি হোল ওয়ার্ল্ড এটা চলে না। ইট ইজ এ চ্যালেঞ্জ।

[12-50 – 1-00 p.m.]

আমি বলতে চাই যে এই নিয়ম কি সর্বত্র চলে? ইন দি হোল ওয়ার্ল্ড কি এইরকম নিয়মে চলে? তারপরে দেখছি অনেক ব্যাপার গিলোটিনে যাওয়া সত্ত্বেও সেগুলো সম্বন্ধে বলা হচ্ছে। মন্ত্রী রিটিন স্পীচ দিচ্ছেন রিটিন স্পীচ উইল ফর্ম এ পার্ট অফ দি প্রসিডিংস। তারপরে আমরা দেখছি যে, ফিনান্স মিনিস্টার একবার বাজেট মুভ করছেন আবার বিভাগীয় মন্ত্রীরাও সেটা মুভ করছেন। এই ডুয়েলিটি কেন চলবে? why this practice should be prevalent hare? This is one aspect. আপনি এই হাউসের অতীতের ইতিহাসটা একটু দেখুন। হাউস অফ কমন্স কি বলে দেখুন—সেখানে বলা আছে টু থার্ড অপোজিশন পাবে। আমরা একটা পয়েন্ট অফ অর্ডার বলতে উঠলে বলতে দেন না, আর আপনারা যা খুশি করবেন?

**মিঃ স্পিকার ঃ** আপনি তো হাউস অফ কমন্সের কথা বললেন, এবার লোকসভার কথাটা বলুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** লোকসভাতেও রিটিন দেওয়া হয়।

**Mr. Speaker :** Mr. Abedin, what's the time, the opposition gets in the Lok Sabha?

**Dr. Zainal Abedin :** Sir, I am sorry to observe that you are bringing a practice not prevalent in any part of the country.

**Mr. Speaker :** I am carrying a practice. I have not introduced this system. I have succeeded this system. Now you are in the Opposition. You introduced it before. Why do you object now?

**Dr. Zainal Abedin :** If it is wrong then why don't you discontinue it?

**Mr. Speaker :** I say that I have succeeded it. I have not introduced it.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমাদের অধিকার ক্ষুন্ন করা হচ্ছে। ইট উড টেক মোর দ্যান অ্যান আওয়ার। মন্ত্রী যদি এত সময় নেন তাহলে আমাদের কোয়েশ্চেনের ক্ষেত্রে ৫ মিঃ সময়ের বেশি সময় দেওয়া হয় না কেন? আপনারা যত খুশি বলে যাবেন, আর আমরা বলতে পারব না কেন? আমরা যখন ট্রেজারি বেঞ্চে ছিলাম তখন আমাদের ১/২ জন মাত্র সদস্য বলত। আর এখন ১০ জন করে সরকারি পক্ষের সদস্য বলছেন।

**মিঃ স্পিকার ঃ** এই যে ইস্যুটি নিয়ে ডিবেট চলছে এটা তো কতটা সময় নিলেন আপনারা ভাবুন। এইভাবেই ঘটনাটা হয়। আপনারা বললে সব ঠিক আছে, আর ওরা বললে কিছু ঠিক নয়, এটা তো ঠিক নয়। দ্যাট ইজ নট কারেক্ট।

That is not correct. I beg to disagree with you. Now the question arises again that yesterday I was sitting in my chamber. I heard what was going in the House over there. I am drawing your attention to Rule 290—No variation in the allocation of time order shall be made except on a motion made, with the consent of the Speaker and accepted by the House; Provided that the Speaker may, after taking the sense of the House, increase the time, not exceeding one hour, without any motion being moved. But the Deputy Speaker moved a motion which has been adopted by the House. He moved the motion. What has gone wrong?

আমি আমার চেম্বারে বসে গতকালের ঘটনাটা শুনেছি। গতকাল ডেপুটি স্পিকার সভার অনুমতি নিয়ে সময় বাড়িয়েছিলেন এবং এরপরে কোনও কথা উঠতে পারে না। I was in my chamber. I heard it. It is not correct what you are saying. Don't make any incorrect statement. Don't do this thing. Now the objection is overruled. রেকর্ড আছে, টেপ আছে, দেখাতে পারবেন? আপনারা যখন বক্তৃতা করেন তখন সময় দেব আর ওঁরা যখন বক্তৃতা করেন তখন সময় দিতে হবে। হোয়াই ডোন্ট ইউ সে দ্যাট। অবজেকশন ওভাররুল। নাউ মেনশন।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্যসরকারের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি যে, আজকে সারা পশ্চিমবাংলায় আদালতের ল-ক্লার্করা রাজ্যব্যাপী পথ অবরোধ করছেন। তাদের মূল দাবি হচ্ছে, ব্রিটিশ যুগের মোহরা রুল-স-এর পরিবর্তন করে নতুন রুল করতে হবে। যেমন বার কাউন্সিল আছে তেমনি ক্লার্ক কাউন্সিল করবার জন্যও তাঁরা ১৫ বছর ধরে লড়াই করছেন। এই দাবির সমর্থনে তাঁরা পশ্চিমবাংলার বিভিন্ন আদালত প্রাঙ্গনে এবং সমস্ত রাস্তা অবরোধ করছে এবং দুঃখের সঙ্গে বলছি, এই ল-ক্লাবে

একটা ব্রিটিশ রুল থাকবে এটা মনে হয় ঠিক হচ্ছে না। কারণ আপনারা জানেন, বামফ্রন্ট সরকারের কাছে আমাদের সাধারণ মানুষের প্রত্যাশা বাড়ছে। সেই প্রত্যাশা সামনে রেখে আমি দাবি করব রাজ্য সরকার-এর কাছে যাতে এই ল-ক্লাব কাউন্সিল গঠন হতে পারে সেই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী অজয় দে ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর একটা বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকা শান্তিপুরে সম্প্রতি বিদ্যুতের অব্যবস্থার ফলে চাষা-বাদের কাজ ভেঙ্গে পড়েছে। আমাদের ওখানে ৩৩ কে. ভি. স্টেশনের তিনটি ট্রান্সফরমার দীর্ঘদিন ধরে অকেজো হয়ে পড়ে রয়েছে এবং বাকি দুটো ধুক ধুক করে চলছে। কাজেই শান্তিপুরের বিদ্যুতের যে অবস্থা তাতে ঐ ট্রান্সফরমার ক্যাপাসিটি অনুযায়ী লোড নিতে পারছে না। তাই আমি দাবি করছি যে, ঐ এলাকায় সাড়ে তিন লক্ষ মানুষ বাস করে, বিভিন্ন ছোট ছোট শিল্প রয়েছে, কারখানা রয়েছে হ্যাণ্ডলুম আছে, পাওয়ার লুম আছে সেগুলো আজকে বন্ধ হয়ে যাচ্ছে। ফুলিয়ায় বিদ্যুৎ পর্যদ থেকে দীর্ঘদিন ধরে অনুসন্ধান চলছে কিন্তু কাজ হচ্ছে না। তাই দাবি করছি ফুলিয়ায় একটা সাব-স্টেশন গঠন করা হোক।

**শ্রী রায়চরণ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় একটা অন্যন্ত দুঃখজনক ঘটনা আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৯.০৩.৯৫ তারিখে কেতুগ্রামে, মুর্শিদাবাদের লাগোয়া এলাকায় একজন তফসিলি ভুক্ত ক্ষেতমজুর ভরতপুরের বালিচুনায় কাজ করতে যায়। সন্ধ্যার সময় যখন সে ফিরছিল তখন তাকে টাঙ্গি দিয়ে কোপানো হয় এবং সে মাঠে পড়ে যায়। তার সাথে দু-জন লোক ছিল তারা তাকে নিয়ে আসে। কিন্তু ভরতপুর থানা এলাকায় এটা হলেও কেস নেওয়া হচ্ছে না। পরবর্তীকালে লোক পাঠিয়ে এফ. আই. আর. দায়ের করা হয়। দোষী কাশী ঘোষের সঙ্গে ও. সি.-র অবৈধ যোগাযোগের ফলে ও. সি. তাকে অ্যারেস্ট করছে না। আহতের নাম মুকুল দাস। কাশী ঘোষকে যাতে অ্যারেস্ট করা হয় এবং শাস্তি দেওয়া হয় তার জন্য আবেদন করছি এবং সম্ভব হলে খোঁজ-খবর নিয়ে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর বিবৃতি দাবি করছি।

[1-00 – 1-10 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তরের ব্যর্থতার একটা দৃষ্টান্ত তুলে ধরতে চাই। বর্ষা পড়ে গেছে, গ্রামাঞ্চলে প্রত্যেকটি হাসপাতালে সাপের ওষুধ ও জীবনদায়ী ওষুধ দরকার। কিন্তু সুন্দরবন এলাকার কোনও হাসপাতালেই সাপের কামড়ের ওষুধ নেই। দক্ষিণ ২৪ পরগনায় এর মধ্যেই ছয়টি সাপের কামড়ানোর ঘটনা ঘটেছে এবং সেখানে তারা চিকিৎসা না পেয়ে কলকাতায় আসার পথে রায়দীঘিতে একজন মারা গেছে। হাসপাতালগুলোতে বেড আছে কিন্তু কোন রোগী নেই। কারণ সেখানে কোনও ওষুধ নেই, সেইজন্য সেখানে কেউ যাচ্ছে না। কলকাতার কিছু হাসপাতালে কিছু সুযোগ-সুবিধা পাওয়া যায়, কিন্তু সেখান থেকে আসতে গিয়ে রোগী মারা যায়। হাসপাতালে

বেড আছে, কোনও জায়গায় ডাক্তার আছে, কিন্তু ওষুধ নেই, আবার অনেক জায়গায় ডাক্তারও নেই। এই রকম অবস্থা চলতে পারেনা। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলব, এইসব হাসপাতালগুলোকে হয় বে-সরকারি হাতে তুলে দিন, নইলে আপনি সেখানে চিকিৎসার ব্যবস্থা করুন।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে, রাজ্য সরকারের মাধ্যমে, মাননীয় প্রধানমন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় নিবেদন করতে চাই। কেন্দ্রীয় সরকারের বেশ কয়েকটি প্রকল্প বিভিন্ন নামে আছে। যেমন, ভূতপূর্ব প্রধানমন্ত্রী ইন্দিরাগান্ধীর নামে আছে, জওহরলাল নেহেরুর নামে আছে এবং বর্তমান প্রধানমন্ত্রীর নামেও একটি প্রকল্প আছে। আমাদের পূর্বতন বাংলার বীর বিপ্লবী নেতাজী সুভাষচন্দ্রের নামে একটা প্রকল্প গ্রহণ করা হোক, এই আবেদন আমি জানাচ্ছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জেলা বড় জেলা, সেখানে মূলত রেশন কার্ডের চারটে অফিস আছে, বারাসাত, বনগাঁ, ব্যারাকপুর এবং বসিরহাটে। বারাসাত জেলায় নতুন রেশন কার্ড কোথাও পাওয়া যাচ্ছে না। আগে যাদের রেশন কার্ড দেওয়া হয়েছিল, যাদের হয়ত হারিয়ে গেছে বা নষ্ট হয়ে গেছে তারা বারবার আবেদন করেও রেশন কার্ড পাচ্ছে না। তারা বলছে রাজ্য সরকারের থেকে কোনও কার্ড না আসার জন্য আমরা নতুন রেশন কার্ড দিতে পারছি না। নতুন কার্ডের দরখাস্তের জন্য এক টাকা করে যে ফর্ম পাওয়ার কথা, সেটাও পাওয়া যাচ্ছে না। তাই মাননীয় খাদ্যমন্ত্রীকে অনুরোধ করব, চারটি মহকুমা অফিস এবং জেলা সদরে দরখাস্ত করার ফর্ম এবং রেশন কার্ড ডিস্ট্রিক্ট কন্ট্রোল অফিসে পাঠানো হয়। মানুষ এই ব্যাপারে প্রচণ্ড দুর্ভোগে ভুগছে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রায় ৫ বছর হতে চলল এই বিধানসভায় উলুবেড়িয়া মহকুমা হাসপাতাল সম্বন্ধে অনেক বলেছি। আমি আপনার মাধ্যমে সাহায্য চাইছি যে উলুবেড়িয়া মহকুমা হাসপাতালটি শুধু উলুবেড়িয়া নয়, হাওড়া, মেদিনীপুর, ২৪ পরগনার লোকেদের জন্য। তাই বলছি ওই হাসপাতালটির দুরবস্থা দেখার জন্য হেলথ কমিটির একটি টিম ওখানে পাঠান। এক জন ডাক্তার তাঁর নাম উপেন বসু মল্লিক তিনি ট্রান্সফার হয়ে গেছেন। তিনি প্রাইভেট প্র্যাকটিস করেন এবং নার্সিংহোমেও প্র্যাকটিস করেন, তিনি বহাল তবিয়েতে আছেন। একটা ভিজিটিং টিম পাঠিয়ে ওই ডাক্তারের বিরুদ্ধে একটা তদন্ত করা হোক। সেই হাসপাতালে রোগীদের চিকিৎসা যাতে সুষ্ঠু ভাবে হয় তার জন্য ওই ডাক্তারের বিরুদ্ধে অভিযোগ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকার দক্ষিণ চরগ্রামের পাশের জিলা পরিষদের বাঁধ ছিল যেটা ২ মাস আগে ভেঙে গেছে। রূপনারায়ণের জল ঢুকে সমগ্র ৩০টি বাড়ি নদীগর্ভে

চলে গেছে, ৫০০ একর জমির বোরো ধান নষ্ট হয়েছে। সেখানে ৬০০ ফিটের একটা সেচ বাঁধ আছে। এটা যদি নষ্ট হয় তাহলে তমলুক শহরের অধিকাংশই জলমগ্ন হবে। এ ব্যাপারে জিলা পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে যুদ্ধকালীন তৎপরতায় বাঁধ মেরামত করা হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী নির্মল দাস :** স্যার, আপনার মাধ্যমে ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সুভাষবাবু আমাদের উত্তরবঙ্গে যান এবং প্রতিশ্রুতি দেন। বিভিন্ন জেলায় তিনি গিয়েছিলেন, আলিপুর দুয়ারে যে সংস্থাটি ক্ষতিগ্রস্থ হয়েছিল তাদের উনি বলেছিলেন আর্থিক অনুদান দেবেন। সেখানকার এম. এল. এ.কে সুপারিশ করতে বলেছিলেন। তেমনিভাবে এখানে একটা ক্রীড়া একাদেমী আছে ৭ বছর থেকে ১৭ বছরের কিশোর কিশোরীদের এখানে প্রশিক্ষণ দেওয়া হয়, সেটা অনুদান পেল না, ওখানে মাউন্টেনিয়ারিং সংস্থা আছে। নন্দাদেবী ফাউণ্ডেশন সংস্থাকে অর্থিক সাহায্য দিতে চেয়েছিলেন, গত বছরে ওরা নন্দাদেবী পর্বতে আরোহন করেছে। আমি আপনার মাধ্যমে সুভাষ বাবুর কাছে অনুরোধ করছি যে প্রতিশ্রুতি আপনি দিয়েছিলেন সেগুলি রক্ষা করুন। বন্যায় যেসব ক্লাব ক্ষতিগ্রস্থ হয়েছে তাদের আর্থিক অনুদান দিন এবং নন্দাদেবী ফাউণ্ডেশনকে কিছু যন্ত্রপাতি দিন, যেগুলি পবর্তারোহনে লাগে। আলিপুরদুয়ার জংশনে যে ক্রীড়া একাদেমী করেছেন সে ব্যাপারটাকে একটু গুরুত্ব দিন। ওখানে একটা নেহেরু যুব কেন্দ্র ছিল, যেটা ওরা শিফ্ট করে নিয়ে গেলেন জলপাইগুড়িতে, সেটাকে আলিপুরদুয়ারে ফিরিয়ে আনা হোক। নেহেরু যুবকেন্দ্রের পাশাপাশি পর্যটন শিল্পের যথেষ্ট সুযোগ রয়েছে। আমি জানি সুভাষ বাবু করিৎকর্মা মন্ত্রী, আমি আশা করি তিনি এ ব্যাপারটা গুরুত্ব দিয়ে দেখবেন, যাতে সেখানে পর্যটন শিল্প হতে পারে।

[1-10 – 1-20 p.m.]

**শ্রী সুকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনারা সবাই জানেন, এবং এই হাউসের মাননীয় সদস্যরা নিশ্চয়ই জানেন যে গত ২৮শে জুন একটি ইংরাজি কাগজে সাংবাদিক খুশবন্ত সিং এর একটি মন্তব্য বের হয়। সেই মন্তব্যে বিশ্বকবি রবীন্দ্রনাথ ঠাকুরকে তিনি কটাক্ষ করেছেন। সিলং টাইমস পত্রিকার সুবর্ণ জয়ন্তী উপলক্ষে তিনি সেখানে বক্তৃতা করতে গিয়েছিলেন। সেখানে তিনি সাহিত্যিক এবং কবিদের যুগল বন্দি করতে গিয়ে রবীন্দ্রনাথকে বন্দি করলেন। এর ফলে বিদগ্ধ সমাজে একটা তীব্র ক্ষোভের সঞ্চার হয়েছে। আমরা আশা করেছিলাম এর ফলে তিনি সংযত হবেন। কিন্তু দুঃখের বিষয় আজকের পেপারেও দেখছি এই অর্বাচীন সাংবাদিক বিশ্বকবি রবীন্দ্রনাথ সম্বন্ধে তার সেই বক্তব্যকে আবার তুলে ধরে বলছেন রবীন্দ্রনাথ হ্যাজ নো মেরিট বাট মেরিট ইজ দি পজেশন অব সুনীল গঙ্গোপাধ্যায় লাইক। এই ধরনের বক্তব্য তিনি রেখেছেন। সেইজন্য আপনার মাধ্যমে আমি এই হাউসের সকল সদস্যদের অনুরোধ করব, একজন অর্বাচীন সাংবাদিক যেভাবে বিশ্বকবি রবীন্দ্রনাথ সম্পর্কে যেসব অশালীন মন্তব্য এবং কটাক্ষ ক্রমাগত করে চলেছেন, তার

বিরুদ্ধে এই হাউস থেকে একটা নিন্দাসূচক প্রস্তাব নেওয়া যায় কি না এই সম্পর্কে চিন্তা ভাবনা করুন। এই প্রসঙ্গে বলতে চাই, যেমন ভাবে মহাত্মা গান্ধীকে হত্যা করে নাথুরাম গডসে নিজেকে পৃথিবীর কাছে তুলে ধরেছিলেন, সেই ভাবে এই অর্বাচীন সাংবাদিক রবীন্দ্রনাথকে কালিমালিপ্ত করে পৃথিবীর কাছে বিখ্যাত হতে চাইছেন। সুতরাং এই হাউসের সদস্যগণ স্পিকারের মাধ্যমে ঐ সাংবাদিকের বিরুদ্ধে একটা নিন্দাসূচক প্রস্তাব নেবার জন্য বিবেচনা করুন।

**শ্রী মনোরঞ্জন নাথ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কালনা থানার বৈদ্যপুর গ্রাম পঞ্চায়েতের কংগ্রেস আই পঞ্চায়েত প্রধান, উপপ্রধান এবং সচিব গত ৬ই জুলাই তারিখে প্রাথমিক বিদ্যালয়ের শিশুদের যে পাঠ্য পুস্তক এবং সাক্ষরতা কর্মসূচি সম্পর্কিত যে পুস্তক সেইগুলো বিলি না করে ৪৭০ কেজি কাগজ ওজন দরে বিক্রি করার সময় হাতে নাতে ধরা পড়েন এবং আরও কিছু দুর্নীতির অভিযোগ তাদের বিরুদ্ধে রয়েছে যেমন জে. আর. ওয়াই এর টাকা পয়সা নয় ছয় করেছে, তার জন্য খাতাপত্র সিজ করা হয়, গ্রাম পঞ্চায়েতে এর ফলে একটা অচলাবস্থার সৃষ্টি হয়েছে। আমি আপনার মাধ্যমে জনস্বার্থের খাতিরে দাবি করছি, ঐ গ্রাম পঞ্চায়েতের একজন অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করা হোক যাতে কাজ কর্ম সেখানে চলতে পারে এবং আরও দাবি করছি ঐ দোষী কংগ্রেসি প্রধান এবং উপপ্রধান এর দৃষ্টান্ত মূলক যাতে সাজা হয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে আমাদের মাননীয় সদস্য সুকুমার দাস যে বিষয়টা উত্থাপন করে উদ্বেগ প্রকাশ করেছেন, সেটা সম্পর্কে বলছি, স্বাধীনতার আগে থেকে আমরা লক্ষ্য করছি আমাদের দেশের অনেক রাজনৈতিক দলের নেতা বা অনেক প্রখ্যাত ব্যক্তি সম্বন্ধে কুৎসা রটনা করেছে। যেমন আমরা দেখেছি আমাদের মানুষ নেতাজীকে তোজোর কুকুর ইত্যাদি বলা হয়েছে, আমরা দেখেছি বিশ্বকবি রবীন্দ্রনাথকে বুর্জোয়া কবি বলা হয়েছে। সম্প্রতি দেখছি, যে ভাবে দিনের পর দিন বিশ্বকবি রবীন্দ্রনাথকে কটাক্ষ করে যেসব অশালীন উক্তি করা হচ্ছে তা সত্যই দুর্ভাগ্যজনক এবং উদ্বেগজনক। সারা বিশ্বে যে সমস্ত রুচি সম্পন্ন মানুষ আছেন, তাদের আজকে লজ্জায় মাথা হেঁট হয়ে যাচ্ছে। এই রকম যে বক্তব্য দিনের পর দিন একজন সাংবাদিক করে যাচ্ছে তার বিরুদ্ধে আইনগত ব্যবস্থা হয়ত আমরা নিতে পারি না, কিন্তু আমরা একটা নিন্দা সূচক প্রস্তাব নিতে পারি এবং সেটা এই হাউস থেকে নেওয়া হোক। আমরা দেখেছি এর আগে বিভিন্ন মণীষী, বিভিন্ন শিক্ষাবিদ প্রতিবাদ জানিয়েছেন। তাঁরা বাংলার রুচি, সংস্কৃতির প্রতি সম্মান জানিয়েই প্রতিবাদ জানিয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খুশবন্ত সিং যেভাবে কুরুচিপূর্ণ মন্তব্য করে বিশ্বকবি রবীন্দ্রনাথ ঠাকুরকে অপমান করছেন তাতে আমি আপনাকে অনুরোধ করছি, এই সভা থেকে তাঁর বিরুদ্ধে একটা ধিক্কার প্রস্তাব গ্রহণ করা হোক। আমি ধিক্কার প্রস্তাব গ্রহণ করার জন্য আপনার মাধ্যমে এই সভার কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে আমাদের রাজ্যের মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে তিনি বিষয়টা কেন্দ্রীয় সরকারের তথ্য ও জনসংযোগ দপ্তরের মন্ত্রীর বিবেচনার জন্য পাঠান। বিষয়টা হচ্ছে, — স্যার, গত এক মাস ধরে আকাশবাণী এবং দূরদর্শন পক্ষপাতমূলক একপেশে প্রচার সংঘটিত করছে। স্যার, এমন কি সমস্ত রকম কোড ভায়লেট করে কংগ্রেসের পক্ষে এই দুটো প্রচার মাধ্যমকে ব্যবহার করা হচ্ছে। স্যার, আমি আপনার মাধ্যমে কয়েকটা দৃষ্টান্ত এখানে উপস্থিত করতে চাই। গত ১৮ই জুন চন্দননগর পৌরসভার নির্বাচন ছিল, তার আগের দিন ১৭ই জুন দূরদর্শন সমস্ত কোড ভায়লেট করে কংগ্রেসের জমায়েত দেখিয়ে ভোটারদের প্রভাবিত করেছে। ১৮ তারিখ কংগ্রেস কেন্দ্রীয় মন্ত্রী প্রণব মুখার্জিকে দিয়ে তাদের নির্বাচনী ইস্তাহার প্রকাশ করেছিল এবং সেটার ছবিও দেখানো হয়েছিল এবং নির্বাচনের পরেও তা দেখিয়েছে। অথচ ১৩ই জুন বামফ্রন্টের চেয়ারম্যান শৈলেন দাশগুপ্ত বামফ্রন্টের ইস্তাহার প্রকাশ করেছিলেন, সেদিন দূরদর্শন তাঁর ছবি বা ইস্তাহারের স্যালায়েন্ট পয়েন্ট দেখাবার বা প্রচার করার প্রয়োজন মনে করেনি। ২২ তারিখ কেন্দ্রীয় কয়লা মন্ত্রীকে নির্বাচনী ইস্তাহার প্রকাশের জন্য ডেকে নেওয়া হয় এবং সেটা সরাসরি নির্দিষ্ট ভাবে দূরদর্শনে প্রচার করা হয়। স্যার, প্রচারের মাত্রা এমন জায়গায় গিয়েছিল যে, ২৯শে নির্বাচনের ফলাফল ঘোষণা করা হচ্ছিল, সেদিন বলে দেওয়া হল, 'অশোকনগর-কল্যাণগড় মিউনিসিপ্যালিটিতে কংগ্রেস জিতেছে'! এমন কি প্রচার করা হল যে, চন্দননগর কর্পোরেশনের মেয়র অমিয় দাস পরাজিত হয়েছেন! এই সব ভুল, মিথ্যা সংবাদ দূরদর্শনে উদ্দেশ্যমূলক ভাবে প্রচারিত হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রীকে বলছি, তিনি এবিষয়ে কেন্দ্রীয় তথ্য ও জনসংযোগ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করুন। কারণ এ সম্বন্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের আমরা দাবি জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমি খোঁজ নিয়ে জেনেছি শুধু আমার এলাকা বা আমাদের জেলারই নয়, এই বিধানসভার বেশির ভাগ বিধায়কের সঙ্গে কথা বলে আমি জেনেছি যে, গোটা পশ্চিমবঙ্গে সম্প্রতি মাধ্যমিক পরীক্ষার ফল প্রকাশের পর উচ্চ মাধ্যমিক স্তরে ভর্তি হবার জন্য মাধ্যমিকে পাশ করা ছাত্র ছাত্রীদের খুবই অসুবিধা ভোগ করতে হচ্ছে। বিভিন্ন স্কুল — কলেজগুলো ভর্তি হবার জন্য যে মার্ক নির্দিষ্ট করে নোটিশ টানিয়ে দিয়েছে তা দেখে অভিভাবকরা এবং ছাত্র ছাত্রীরা বেশির ভাগই মানসিক যন্ত্রণা নিয়ে হতাশ হয়ে ফিরে আসছে। অবিলম্বে এই অবস্থার প্রতিকার করা দরকার। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রতিকার দাবি করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা

কেন্দ্র কাটোয়া একটা গুরুত্বপূর্ণ ব্যবসা-বাণিজ্য কেন্দ্র এবং এখানে শপ অ্যান্ড এস্টাবলিশমেন্ট ইন্সপেক্টরের একটা অফিস আছে। আমাদের শহরটি গোটা জেলার কেন্দ্রস্থলে অবস্থিত।

[1-20 – 1-30 p.m.]

কিন্তু আমি শুনলাম, সরকারি স্তরে একটা আদেশ হচ্ছে বা হয়েছে যে, ঐ শপ অ্যান্ড এস্টাবলিশমেন্ট অফিসটি তুলে নিয়ে গিয়ে পাশে কালনা শহরে নিয়ে যাওয়া হচ্ছে। এই সিদ্ধান্ত যদি সঠিক হয় এবং সরকারি স্তরের সিদ্ধান্ত হয় তাহলে ঐ এলাকার ব্যবসাদাররা সঙ্কটে পড়বেন। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি এই সিদ্ধান্তটা পুনর্বিবেচনা করুন।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন। আমাদের পলাশী হচ্ছে পৃথিবীর মধ্যে বিখ্যাত গুরুত্বপূর্ণ যুদ্ধক্ষেত্র। মাটিয়ারি প্রাচীন গঞ্জ এবং পশ্চিমবঙ্গের মধ্যে কাঁসা শিল্পের জন্য বিখ্যাত। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি, কলকাতা হইতে পলাশী মনুমেন্ট, কলকাতা হইতে মাটিয়ারি, কলকাতা হইতে কালিগঞ্জ এবং কলকাতা হইতে বল্লবপাড়াঘাট এই সমস্ত জায়গায় যেন সরকারি বাস দেওয়া হয়।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ওন্দা কেন্দ্রে ৩ জন ডায়রিয়া রোগে মারা গেছে। এদের নাম হচ্ছে, মুসারী লোথার, মামুনি বাউরি এবং জয়দেব বাউরির স্ত্রী শোভারাণী বাউরি — এই ৩ জন মারা গেছে। এছাড়া বাঁকুড়া মেডিক্যাল কলেজে আরও ৪০ থেকে ৫০ জন আক্রান্ত। এরা বিনা চিকিৎসায় সেখানে পড়ে আছে। কোনও ঔষধ নেই, স্যালাইন নেই। বাঁকুড়া মেডিক্যাল কলেজের ডাক্তারদেরও অনমনীয় মনোভাব। আমি তাই দাবি করছি, এই সমস্ত রোগীদের যাতে সুষ্ঠ চিকিৎসা হয় তার ব্যবস্থা করবেন এবং এই ৩ জন রোগী কেন মারা গেল তার তদন্ত করবেন।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইতিমধ্যে মাননীয় সদস্য শ্রী সুকুমার দাস এবং মান্নান সাহেব এই প্রসঙ্গে উত্থাপন করেছেন। খুশবন্ত সিং একজন পরিচিত এবং প্রতিষ্ঠিত সাংবাদিক। তিনি অভিজ্ঞ সাংবাদিক হিসাবেও পরিচিত। কিন্তু ইদানীং তার হয় মাথা গরম হয়েছে, হয় উন্মাদ আর তা না হলে হঠাৎ আরও বেশি পপুলার হওয়ার জন্য এই বিধ্বংসী পথকে বেছে নিয়েছেন। তিনি বিশ্বকবি রবীন্দ্রনাথ ঠাকুর সম্পর্কে অসংলগ্ন মন্তব্য করেছেন। আজকের সংবাদপত্রে বেরিয়েছে, রবীন্দ্রনাথ ঠাকুরের কোনও উপন্যাস বা তাঁর কোনও প্রবন্ধ যদি কোনও পাবলিশার্স তাঁর নাম না জানে তাহলে ছাপবেন না, ফেলে দেওয়া হবে। আমি আপনার মাধ্যমে খুশবন্ত সিংকে তীব্র ধিক্কার জানাচ্ছি। এই সভা থেকে রেজোলিউশন করা হোক, বাংলার মানুষের পক্ষ থেকে ভারতবর্ষের মানুষের কাছে তাকে শত্রু হিসাবে চিহ্নিত করতে চাই।

**শ্রীমতী আরতি দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ফলতা এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিল্প মন্ত্রী এবং মাননীয় পি.ডব্লু.ডি. মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন, ফলতা ফ্রি ট্রেড জোন ফলতা রোড এবং ডায়মন্ডহারবার রোডে এসে পড়েছে। ফলতা ফ্রি ট্রেড জোনের জন্য সরকার যদিও নতুন রাস্তা তৈরি করেছেন, কিন্তু অধিকাংশ ট্রাক, মোটর, ফ্রি ট্রেড জোনের মালবাহী গাড়িগুলি এই ফলতা রোডকে বাইপাস হিসাবে ব্যবহার করছে। এখন এই ব্যবহার করতে গিয়ে ৩ জন স্কুলের ছাত্র ট্রাকের তলায় পড়ে মারা গেছে এবং কতকগুলি গৃহপালিত পশু পক্ষীও মারা গেছে। ৫।৬ জনের অ্যাক্সিডেন্ট হয়েছে খালের মধ্যে ট্রাক পড়ে গিয়ে। তাই আমি আপনার মাধ্যমে নিবেদন করতে চাই, যেন এই ফলতা রোডের এই অংশটাকে চওড়া করা হয়। ফলতা ফ্রি ট্রেড জোন অথরিটি এবং মাননীয় শিল্প মন্ত্রী মহাশয় যেন এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করেন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এটা আমার ব্যাপার নয় যদিও, তবুও পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শঙ্করপুর গ্রাম পঞ্চায়েত আমার এলাকার একটি গ্রাম পঞ্চায়েত এবং সেখানকার পঞ্চায়েত সমিতির সি.পি.আই.এম. সদস্যা, তিনি সেখানকার গ্রাম পঞ্চায়েতের প্রধানের বিরুদ্ধে অভিযোগ করেছেন। তার একটা কপিও তিনি আমাকে দিয়েছেন। তিনি বলেছেন যে, গ্রাম পঞ্চায়েত প্রধান দুর্নীতি করেছেন অন্যায় ভাবে। তাদের প্রাপ্য যে কোটায় আই.আর.ডি.পি. লোন, গাছ, রিলিফ, ইন্দিরা আবাসন প্রকল্পের যে টাকা দিয়ে বাড়ি তৈরি হওয়ার কথা ছিল — তা ওই গ্রাম পঞ্চায়েত প্রধান আত্মসাৎ করছেন। একই দলের একজন সদস্য অন্য একজন সদস্যের বিরুদ্ধে — বৈবী সর্দার তাঁর নাম — তিনি অভিযোগ করেছেন। এটা একটা গুরুত্বপূর্ণ অভিযোগ। এই ব্যাপারটা তদন্ত করে দেখা উচিত।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার মেমারী, মন্তেশ্বরী রোডে ঢোকার মুখে গুরুত্বপূর্ণ রাস্তাটির ভয়াবহ অবস্থা। দেখে মনে হয় যেন — খাল, বিল। খুবই বিপদের ঝুঁকি নিয়ে বাস চলাচল করছে। বারবার জেলা পূর্ত দপ্তরের ইঞ্জিনিয়ারদের সঙ্গে যোগাযোগ করেও কোনও ফল হয়নি। তাই অবিলম্বে জরুরি ভিত্তিতে যাতে এই রাস্তাটির সারাবার ব্যবস্থা করেন তাহলে ভাল হয়।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, কলকাতা কর্পোরেশন ট্যাক্স অ্যাসেসমেন্টের ব্যাপারে গুরুতর দুর্নীতির প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, এর আগে কাগজে বেরিয়েছিল যে, মেয়র প্রশান্ত চ্যাটার্জি — ডালহৌসি স্কোয়ারে বাজোরিয়ার যে বাড়িটি আছে, ৩ নাম্বার নেতাজী সুভাষ রোডে — তাকে ২ কোটি টাকার ট্যাক্স ছেড়ে দিয়েছেন। আবার স্ট্র্যান্ড রোডে ম্যাকনেনল বিল্ডিং রোডে যে বাড়িটি আছে — তাদের প্রায় ৭ কোটি টাকা কর দেওয়া হয়েছে। এই দুটি জায়গায় কর ছেড়ে দেওয়ার উপায় একটাই। যখন কর লঘু করা হয় তখন

তার মালিক যারা তাঁরা একটা আপত্তি দেন এবং কর্পোরেশন ইচ্ছা করে সেই আপত্তির শুনানি করে না। তার ফলে বর্ধিত কর লঘু হয় না। যদিও স্ট্র্যান্ড রোডের এই বাড়িটা তার প্রপার্টি মূল্য বাড়িয়ে ধরা হয়েছিল কিন্তু সেটা এখনও পর্যন্ত ৭ কোটি টাকা তাদের বাকি রয়ে গেছে এবং নতুন যে ভ্যালুয়েশন কর্পোরেশন করেছিল, এখনও পর্যন্ত সেটা চালু হয় নি। একদিকে কর্পোরেশনকে রাজ্য সরকারের কাছ থেকে সাহায্য চাইতে হয়, তখন কলকাতা শহরে বিশেষ করে ডালহৌসি স্কোয়ারে কমার্শিয়াল এলাকায় বড় বড় যে বাড়ি আছে তাদের ট্যাক্স ছাড় দেওয়া হচ্ছে। আর গরিব মধ্যবিত্তদের উপর করের বোঝা বাড়ানো হচ্ছে। এই হচ্ছে বামফ্রন্টের আমলের নীতি। এই ব্যাপারটা একটু দেখবেন।

**শ্রী শচীন হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সেচ ও জল বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকা খানাকুল নদী দিয়ে ঘেরা। মূলতঃ মুন্ডেশ্বরী, রূপনারায়ণ, হুরুরে কাটাখাল, হরিণাখালি আছে। স্যার, প্রতি বছর বন্যায় এলাকা প্লাবিত হয়। ফলে ঘর বাড়ি সমস্ত কিছুই নষ্ট হয়ে যায়। অথচ নদীর উভয় ধারে যে বাঁধগুলি আছে, সেই বাঁধগুলি বন্যার আগে নির্মাণের যথোপযুক্ত ব্যবস্থা নেই। আমার দাবি বন্যার আগে নদীর উভয় ধারের বাঁধগুলির অবিলম্বে মেরামতি করার ব্যবস্থা করা হোক। এটা না করলে বন্যায় প্রচন্ড ক্ষতি হবে।

[1-30 – 1-40 p.m.]

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সমস্ত আদালতের 'ল' ক্লার্করা রাস্তায় নেমেছেন, পথ অবরোধ করছেন, এ বিষয়ে ইতিপূর্বে মাননীয় একজন সদস্য তুলেছেন যে কেন আবরোধ হচ্ছে। দীর্ঘদিন ধরে 'ল' ক্লার্করা তাদের ১৩ দফা দাবি নিয়ে আন্দোলন করছেন, মাননীয় মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে পেশ করেছেন। আজকে যে দাবিগুলো নিয়ে তাঁরা আন্দোলন করছেন তার মধ্যে কোনও অর্থনৈতিক দায়-দায়িত্ব নেই, একটা আইনের ব্যাপার আছে। এ ব্যাপারে আমি মাননীয় আইন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় বন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়ার বেতাইয়ের ঐতিহ্যপূর্ণ কলম বাগান বাঁচান। —

'দাও ফিরে সে অরণ্য, লহ এ নগর,
কবিগুরুর যন্ত্রণাক্ত অন্তর,
ক্রমশ শীতল করে, বন ও পরিবেশ দপ্তর!
রাজ্য জুড়ে ক্রমে বাড়ে ছায়া কৃত্য বীথি।
অরণ্য মুখর করে, ভোরে-সঁঝে পাখিদের গীতি!
বেদনায় বনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ,
বেতাই গ্রামে দুষ্কৃতিরা ধ্বংস করে ঐতিহ্যভরা আম্রবন!

বন বিভাগকে বৃদ্ধাঙ্গুষ্ঠি দেখায়,
গাঁয়ে শরৎকালে তারা তক্ত হয়।
পাক আমন্ত্রণ কালে দুইবার ঐ আম বাগান
আড়ালে রেখেছে ঘিরে, ভারতীয় সেনাদের প্রাণ।
বাংলাদেশে মুক্তি যুদ্ধাকালে
কয়েক হাজার শরনার্থী ছিল ঐ বাগিচার তলে!
নদীয়ার বনবিভাগে পাঠান নির্দেশ —
দুষ্কৃতির বৃক্ষ হত্যা চিরতরে হয়ে যাক শেষ!

**শ্রী সৌমেন দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাধ্যমিক পরীক্ষার রেজাল্ট বেরিয়েছে, কুচবিহারের প্রতি ব্লকে ছাত্র-ছাত্রীরা উচ্চ মাধ্যমিকে ভর্তি হতে পারছে না। আমার দাবি কুচবিহারের ১২টি ব্লকে ১২টি উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের অনুমোদন দেওয়া হোক, কারণ সেখানে ছাত্র আন্দোলন শুরু হয়েছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন বিভাগের দৃষ্টি আকর্ষণ করতে চাই। অনেক দিন ধরে লট (৮) থেকে কচুবেড়িয়া পর্যন্ত যাওয়া যাচ্ছে না জেটি ভেঙ্গে যাওয়ার জন্য। এই জেটির মেরামতের জন্য টাকা প্লেস করা হয়েছে কিন্তু টেন্ডার ডাকা হচ্ছে না। আমি দাবি করছি যাতে অবিলম্বে এই জেটি মেরামত করে যাতায়াতের ব্যবস্থা করা হয়।

**শ্রী নৃপেন গায়েন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন এলাকায় ভবানীপুর, হাসনাবাদ প্রভৃতি অঞ্চলে এস.টি. লাইন হয়ে গেছে। কিন্তু বিদ্যুৎ সংযোগ হচ্ছে না। অবিলম্বে যাতে সাব-স্টেশন থেকে সেখানে বিদ্যুৎ সংযোগ করা হয় তার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী হাফিজ এলম সৈইরাণী ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত জরুরি বিষয়ে ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহার, জলপাইগুড়ি, দার্জিলিং ও উত্তরবঙ্গের বেশির ভাগ কৃষি জমিতে চা-বাগান করা হচ্ছে। মুখ্যমন্ত্রী এবং ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী বার বার বলেছেন যে কৃষি জমিতে চায়ের বাগান হতে পারে না, তবুও সেখানে চা বাগান হচ্ছে। উত্তরবঙ্গের একজন সদস্য হিসেবে আমি এ ব্যাপারে উদ্বেগ প্রকাশ করছি।

**শ্রী বিজয় বাগদী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাধ্যমিকের রেজাল্ট বেরোনোর পর বহু ছাত্র-ছাত্রী উচ্চ মাধ্যমিকে ভর্তি হইতে পারছে না, অনেককে লেখাপড়া ছেড়ে দিতে হচ্ছে। আমার দাবি যাতে আরও কিছু উচ্চ মাধ্যমিকের বিদ্যালয়ের অনুমোদন দেওয়া হয়।

**শ্রী পরেশনাথ দাস :** মাননীয় স্পিকার স্যার আমি আপনার মাধ্যমে, পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সাগরদিঘিতে একটা মাত্র স্টেট বাস চলত, বহরমপুর, রঘুনাথগঞ্জ ভায়া সাগরদিঘি। এখন এই স্টেট বাস চলছে না। সাধারণ মানুষকে ব্যক্তিগত বাসের উপর নির্ভরশীল হতে হচ্ছে। অবিলম্বে যাতে এই বাসটি চলে তার জন্য দাবি জানাচ্ছি।

স্বাভাবিক ভাবেই অসুবিধা হচ্ছে। আমার দাবি এখানে এই স্টেট বাসটি চালু রাখার দরকার। কলকাতা থেকে রঘুনাথগঞ্জ ভায়া সাগরদিঘি এই রুটে নূতন করে একটা স্টেট বাস দেওয়ার দরকার আছে।

**শ্রী শিশিরকুমার সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নবগ্রাম কেন্দ্রে একটা সাব স্টেশন আছে। এখন বিদ্যুৎ দপ্তরে সমস্ত কর্মী বদলি হচ্ছে কিন্তু বিকল্প কোনও লোক দেওয়া হচ্ছে না। যার ফলে সেখানকার মিস্ত্রীকে ট্রান্সফার করা হয়েছে। অফিসে যারা চাকুরি করে তারা ১০টা থেকে ৫টা পর্যন্ত কাজ করে। ৫টার পরে যদি কোনও অঘটন ঘটে তাহলে সেই এলাকা অন্ধকারেই থেকে যায়, কোনও কাজ হয় না। এই জিনিস দিনের পর দিন চলছে। গুরুত্বপূর্ণ পদের কর্মীকে বদলি করতে হলে দ্বিতীয় লোক না দেওয়া পর্যন্ত কোনও লোককে বদলি করা বিদেহ হবে না। এটাই আমার দাবি।

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সেচ ও জলপথ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকার দৌলতাবাদ থানা এলাকার ছড়ঘড়ি অঞ্চলে কলাডাঙ্গাঘাট এবং মদিনাপুর অঞ্চল এবং নলডুগরিতে গত বছর ভাঙ্গন প্রতিরোধের জন্য বাঁধ দেওয়া হয়েছে। এই কাজ অসম্পূর্ণ থাকার ফলে সেই বাঁধ নূতন করে ভাঙ্গতে শুরু করেছে। পাশাপাশি নলডুগরি থেকে একটা ভয়ঙ্কর ভাঙ্গন সৃষ্টি হবে। এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মৃণালকান্তি রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ১৯৯৪-৯৫ সালের জানুয়ারি মাস পর্যন্ত দিঘাতে ৭ লক্ষ ৫৩ হাজার ৭৩৬ জন দেশি এবং ৩১৬১ জন বিদেশি টুরিস্ট এসেছিল। আমার মূল বক্তব্য হল এখানকার রেল লাইন দীর্ঘ দিন হচ্ছে না। যার জন্য পর্যটকদের অত্যন্ত মুস্কিলে পড়তে হচ্ছে। এখানকার পাবলিকদের এস.টি.ডি. করার জন্য এখানকার হোটেলের সাহায্য নিতে হচ্ছে। এখানে এস.টি.ডি. দেবার জন্য অনেক লোক দরখাস্ত দিয়েছে কিন্তু তারা এস.টি.ডি. বুথ করার জন্য পারমিশন দিচ্ছে না। এখানে যে ২৪টি মেরিন অ্যাকোরিয়াম করা আছে সেইগুলি শূন্য অবস্থায় পড়ে আছে, এখনও পর্যন্ত কোনও সামুদ্রিক মাছ দেওয়া গেল না। শঙ্করপুর এবং দিঘায় প্রচুর বিদেশি পাখি আসে। তাদের ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই হাউসকে আপনার মাধ্যমে কংগ্রেস (আই) দলের আর একটা নক্কারজনক ঘটনা যেটা পুরুলিয়া পৌরসভায় ঘটেছে সেটা জানাচ্ছি। স্যার, এটা গণতান্ত্রিক দেশ, আমরা গণতন্ত্রের কথা বলি। ইতিহাস বলছে কর্মচারিদের অস্থায়ী থেকে স্থায়ী করা যায় কিন্তু স্থায়ী থেকে অস্থায়ী করা যায় না। ওনাদের কি কুকীর্তি দেখুন। ৩৩ বছর বাদে পুরুলিয়া পৌরসভায় গিয়ে ওনাদের প্রথম কাজ হল বোর্ডের ৪২ জন কর্মচারিকে গভর্নমেন্টের নিয়ম নীতি মেনে — এই কথা তো ওনারা বলতে পারবেন না সেই জন্য আমাদের বলতে হচ্ছে — যাদের সি.পি.এম. বোর্ড স্থায়ী করে গিয়েছিল তাদের অস্থায়ী করে দেওয়া। বহরমপুরের মতো ২০০, ৪০০, ৫০০ নয় এবং সেখানকার মতো অনিয়মিত ভাবে নয়। পৌরসভায় ওনাদের প্রথম কাজ হল এই ৪২ জনকে অস্থায়ী করা।

[1-40 – 2-35 p.m.(Including Adjournment)]

হাইকোর্টে যখন আমরা গেছি, হাইকোর্টের রায় অনুযায়ী সেই সব কর্মচারিদের, ৪২ জনকে পুনরায় স্ট্যাটাসকো মেনটেন করে যে ভাবে নিয়োগ করেছিল, সেই মর্যাদা দিয়ে পুনরায় বহাল করার জন্য ওদের নির্দেশ দেওয়া হয়েছে। আপনার জ্ঞাতার্থে এবং সকলের জ্ঞাতার্থে জানাই, এরা আইন তৈরি করেছে, দেশকে স্বাধীন করেছে বলে দাবি করে, যে আইন এরা তৈরি করেছে, সেই আইনকে কাঁচকলা দেখিয়ে, বুড়ো আঙ্গুল দেখিয়ে এরা হাইকোর্টকে অবমাননা করছেন। আমি আপনার মাধ্যমে এই হাউসের কাছে এবং রাজ্যের পৌরমন্ত্রী তথা আইন মন্ত্রীর কাছে আবেদন করছি বিষয়টা সম্বন্ধে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকারের সব ভেঙ্গে পড়ছে, এক এক করে। আর রেলের অবস্থা আরও ভেঙ্গে পড়েছে। দূরপাল্লার ট্রেন ৫ ঘন্টা থেকে ১৬ ঘন্টা লেট হচ্ছে। আর লোকাল ট্রেন এক ঘন্টা থেকে ২ ঘন্টা লেট হচ্ছে। আর, এখন বলছে অসম্ভব লেট, ১৬ ঘন্টা লেট বলতে লজ্জা হচ্ছে। আর ওদের জাফর আলি খাঁ, কুঁজো হয়ে বসে আছে, তার কাছে আবেদন করেছি — দেখুন। কিন্তু কোনও ভ্রুক্ষেপই করছেন না। বিদেশ থেকে চড়া দামে ইঞ্জিন কিনছে, আর চিত্তরঞ্জন রেলের কর্মচারিরা বসে আছে। অবিলম্বে ট্রেন ব্যবস্থা যাতে সুষ্ঠ ভাবে চলে, তার দাবি করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতবারে অ্যাসেম্বলিতে এই প্রশ্নের উত্তর দিয়েছিলেন। আমার বিধানসভা কেন্দ্রে নন্দীগ্রাম মহম্মদপুরে একটি ১০ বেডের হাসপাতাল চালু ছিল। বিল্ডিং ভেঙ্গে যাওয়ার ফলে হাসপাতালও ভেঙ্গে গেছে। সেখানে প্রসূতি সদন ছিল, সেটা রিপেয়ার করে চালু করার প্রতিশ্রুতি দিয়েছিলেন, কিন্তু এখনও পর্যন্ত তা হয় নি। অবিলম্বে সেখানে হাসপাতাল চালু করার আবেদন করছি।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনস্বার্থে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গভীর উদ্বেগের সঙ্গে আমরা লক্ষ্য করছি যে, লোকসভা এবং বিধানসভা নির্বাচনের দিন যত এগিয়ে আসছে, কংগ্রেসি সন্ত্রাসের রূপটাকে তারা তত অগ্রাধিকার দিচ্ছে। আমাদের এলাকায় গত আট মাসে পরিকল্পিত ভাবে দুজন প্রধানকে খুন করা হয়েছে, একজন উপপ্রধানকে খুন করা হয়েছে। মেজিয়া, সালতোড়া, জিঘাটি, বড়জোড়া এলাকায় সমাজ বিরোধীদের দৌরাত্ম দিন দিন বাড়ছে। তাছাড়া খাড়াডি, মালিয়াড়ায় যে প্রধানরা আছে, তাদের খুন করার হুমকি দেওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, এই কংগ্রেসি সন্ত্রাসকে যেন যথাযথ ভাবে প্রশাসনিক ব্যবস্থার মধ্যে থেকে মোকাবিলা করা হয়।

**শ্রী মনোহর তিরকি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় এগ্রিকালচার মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গে প্রায় চারশ চা বাগানের কর্মচারিরা সু-চিকিৎসার দাবি করছে। এই ব্যবস্থা চা বাগান মালিক, টি বোর্ড এবং সরকার মিলে করার কথা। সেই জন্য বিভিন্ন জায়গায় গ্রুপ হাসপাতাল করার নির্দেশ হয়। বিন্নাগুড়িতে ঠিক হয়েছিল. গ্রুপ হাসপাতাল হবে। কিন্তু দুঃখের বিষয়, চা বাগানের মালিকদের অনীহার জন্য তা করা হচ্ছে না। তারা কলকাতায় হাসপাতাল করছে, ওখানে চা শ্রমিকদের জন্য হাসপাতাল না হওয়ার জন্য শ্রমিক অসন্তোষ দেখা দিচ্ছে।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের শান্তিপূর্ণ জীবনযাত্রা বিপন্ন ও বিপর্যস্ত করতে কংগ্রেস দল দৃঢ় প্রতিজ্ঞ বলে মনে হচ্ছে। আমাদের হুগলি জেলাতে কোনও রকম নোটিশ না জারি করেই আজ সকাল থেকেই কংগ্রেসিরা রেল অবরোধ করছে। আগুন লাগাবার এবং সম্পত্তির ক্ষতি সাধনের চেষ্টা করছে। অফিস যাওয়ার মুখে যাত্রীরা নাকাল হয়েছে। এখনও পর্যন্ত ট্রেন চলাচল স্বাভাবিক হয়নি। পশ্চিমবঙ্গের শান্তিপূর্ণ জনজীবনকে বিপর্যস্ত করার জন্য কংগ্রেসিরা ষড়যন্ত্র করছে। কঠোর প্রসাশনিক ব্যবস্থার মধ্যে যাতে পশ্চিমবঙ্গের জন জীবন শান্তিপূর্ণ রাখা হয়, তার দাবি আমি মন্ত্রী সভার কাছে রাখছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী এখানে ছিলেন, এখন নেই, তাঁর উদ্দেশ্যে বলছি যে, আমাদের উত্তরবঙ্গের লোকেদের একটা সমস্যার কথা, বিশেষ করে মেম্বারদের কথা তুলে ধরছি, যাঁরা উত্তরবঙ্গ থেকে আসেন তাঁদের সমস্যার কথা তুলে ধরছি। উত্তরবঙ্গ থেকে আসার জন্য দার্জিলিং মেল এন.জে.পি. থেকে ছাড়ে। কুচবিহার এবং হলদিবাড়ি থেকে যে গাড়িগুলো আসে এই সব গাড়িগুলো টাইম মতো চলে না। জনতা এক্সপ্রেস, তিস্তা-তোর্সা এক্সপ্রেস এখন বার ঘন্টা লেটে চলে।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার এটা কোনও মেনশন নয়, এটা হচ্ছে পয়েন্ট অফ ইনফর্মেশন। আমাদের হাউসের সদস্য যাঁরা আছেন তাঁরা সংবাদটি শুনলে

খুশি হবেন। কেন না, আমরা সর্বদলীয় প্রস্তাব উত্থাপন করেছিলাম। আজকে হাইকোর্টের বিচারপতি, শ্রী শ্যামল সেন, প্রসার ভারতী বিলকে ৩১শে ডিসেম্বরের মধ্যে কার্যকর করার জন্য আদেশ দিয়েছেন। এই ব্যাপারে আমরা আনন্দিত। তবে আমরা জানি না, কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে কি করবেন? কলকাতা হাইকোর্ট আজকে এই রায় দিয়েছেন যে ৩১শে ডিসেম্বরের মধ্যে এই বিলকে কার্যকর করতে হবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আজকে রবীন্দ্রনাথের উপরে খবরের কাগজে একটি মন্তব্য বেরিয়েছে। খবরের কাগজে রবীন্দ্রনাথের উপরে যে রিমার্ক বেরিয়েছে সেটি খুবই দুঃখের বিষয়। এটি অভাবনীয়। সেজন্য আমি মাননীয় শিক্ষা মন্ত্রী, কান্তি বিশ্বাস মহাশয়কে খবরের কাগজের এই মন্তব্যের উপরে কিছু বলার জন্য আহ্বান জানাচ্ছি। হাউসে এটি নিয়ে মেনশনও করেছেন মাননীয় সদস্যরা।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সাংবাদিক খুশবন্ত সিং বেশ কিছু দিন আগে শিলং-এ একটি অনুষ্ঠানে খুব দুঃখজনক একটি মন্তব্য করেছিলেন রবীন্দ্রনাথের উপরে। আমাদের পশ্চিমবাংলা শুধু নয়, সারা ভারতবর্ষের লেখক, বুদ্ধিজীবী সম্প্রদায়ের পক্ষ থেকে এর বিরুদ্ধে প্রতিবাদ করা হয়। গোটা ভারতবর্ষে বুদ্ধিজীবীদের মধ্যে একটি প্রতিক্রিয়া হয়েছে। আমরা রবীন্দ্রনাথকে শুধু পশ্চিমবাংলার নয়, তাঁকে সারা বিশ্বে, তাঁকে বিশ্ব কবি বলে মনে করেন। এইজন্য তাঁর রচনা সম্পর্কে, তাঁর মেধা সম্পর্কে যদি কোনও মন্তব্য করা হয় তাহলে সেটি খুবই দুঃখের বিষয়। এখানে অনেক সদস্য এই বিষয়ে খুব সঙ্গত কারণেই এই বিষয়ে উল্লেখ করেছেন এবং তাঁদের ক্ষোভ প্রকাশ করেছেন। আমি আপনার মাধ্যমে প্রস্তাব রাখছি, এ সম্পর্কে সর্বদলীয় প্রস্তাব উত্থাপন করা হোক। সর্বদল যুক্ত হয়ে প্রস্তাব উত্থাপন করা হোক এবং তার উপর ভিত্তি করে আমরা প্রস্তাব গ্রহণ করি যাতে এই ব্যাপারে পশ্চিমবাংলার মানুষের ক্ষোভ এবং উৎকণ্ঠা যথাযথ ভাবে প্রকাশিত হয়।

**(At this stage the House was adjourned till 2-35 p.m.)**

[2-35 – 2-45 p.m.(After Adjournment)]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অফ ইনফরমেশন আছে। আজকে হুগলি জেলাতে ছাত্র পরিষদের ডাকে বিভিন্ন জায়গাতে রেল অবরোধের ডাক দিয়েছে সি.পি.এম.-এর সন্ত্রাসের বিরুদ্ধে। আজকে যখন হাউসে আসছিলাম, অর্থাৎ এইমাত্র যখন আসছিলাম তখন খবর পেলাম, আমি আপনার মাধ্যমে মন্ত্রীরা এখানে রয়েছেন খবরের সত্যতা যাচাই করতে চাইছি। মন্ত্রী সভার যে সদস্য আছেন তিনি অন্তত অ্যাকনোলেজ করুন, তা না হলে আমাদের পক্ষে হাউস করা সম্ভব নয়। রিষড়াতে ৩০ রাউন্ড গুলি চালিয়েছে, আপনাদের ট্রিগার হ্যাপি পুলিশ ৩০ রাউন্ড গুলি চালিয়েছে। এইমাত্র খবরটি এসেছে, মেসেজটা এসেছে কিন্তু খবরটা এখনও আমি নিতে পারিনি। এই ঘটনা যদি সত্যি হয় তাহলে এই

হাউস করা আজকে আমাদের পক্ষে মুস্কিল, আমাদের সবাইকে ওখানে যেতে হবে। শুধু আমাদের দলের এম.এল.এ. নয়, সি.পি.এম. দলের এম.এল.এ.-দেরও যেতে হবে কারণ কত মানুষ হতাহত হয়েছে তা এখনও জানি না। এখানে মাননীয় মন্ত্রী যিনি আছেন তিনি যদি অন্য কোনও সোর্স থেকে খবরটা নিয়ে হাউসকে জানান তাহলে আমাদের পক্ষে সুবিধা হবে। তা না হলে এইরকম ভগ্ন হৃদয়ে হাউস করা সম্ভব নয়। স্যার, আপনি হাউস অ্যাডর্জন করুন, দয়া করে খবরটা নিন। পুলিশ ৩০ রাউন্ড রিষড়াতে গুলি চালিয়েছে, আপনাদের ট্রিগার হ্যাপি পুলিশ ৩০ রাউন্ড গুলি চালিয়েছে। আপনি তো উকিল লোক, আপনি ক্রিমিন্যাল ল ভাল বোঝেন। আপনি জানেন কিভাবে এটা হতে পারে। এই অবস্থায় হাউস অ্যাডর্জন করুন, আমাদের জানান কি হয়েছে, তা না হলে ডিবেটে পার্টিসিপেট করার আমাদের পক্ষে অসুবিধা।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমত হল যে, যা খুশি হাউসে বলা যায় না, হাউসকে মিসলিড করা যায় না। আমি দায়িত্ব নিয়ে এই সভার একজন সদস্য হিসাবে বলছি মান্নান সাহেব যেটা বলছেন সেটা সত্য নয়। এবং একেবারে পরিপূর্ণ অসত্য। রিষড়াতে যে অবরোধ চলছিল সেই অবরোধের সময়ে তারা কিছুটা গন্ডগোল করলে পুলিশ তাদের সরিয়ে দেয় এবং এক রাউন্ডও গুলি চালায়নি। আমি দায়িত্ব নিয়ে বলছি, এটা পরিপূর্ণ ভাবে অসত্য বক্তব্য, স্যার এটাই আমি আপনাকে জানাতে চাইছি যে এটা অসত্য বক্তব্য।

**মিঃ ডেপুটি স্পিকার :** এইবার আমি ৬৬ এবং ৬৮ নং দাবি একসঙ্গে ডিসকাশ করব।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি ভাল করে দেখুন। রবীন বাবু তো আর হোম মিনিস্টার বা হোম মিনিস্টারের পি.এ.-ও নয়। বা কোনও গণৎকারও নন, আপনি বিষয়টা দেখুন।

## Discussion And Voting On Demand For Grants

### Demand Nos. 66 & 68

### Demand No. 66

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,17,86,74,000 be granted for expenditure under **Demand No. 66, Major Heads : "2701 — Major and Medium Irrigation and 4701 — Capital Outlay on Major and Medium Irrigation".**

(This is inclusive of a total sum of Rs. 1,05,46,00,000 already voted on account in March, 1995)

**Mr. Speaker :** There are nine cut motions to Demand No. 66. All the cut motions are in order. Members may please move their motions.

**Shri Saugata Ray :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Prabir Banerjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri DebaPrasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 68**

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 89,99,86,000 be granted for expenditure under **Demand No. 68, Major Heads : "2711 — Flood Control and 4711 — Capital Outlay on Flood Control Projects".**

(This is inclusive of a total sum of Rs. 30,34,00,000 already voted on account in March, 1995)

**Mr. Speaker :** There are six cut motions to Demand No. 68. by Shri Sailaja Kumar Das, Shri Prabir Banerjee, Shri Abdul Mannan and Shri Deba Prasad Sarkar. All the motions are in order. Members may please move their motions.

**Shri Sailaja Kumar Das :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Prabir Banerjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সেচ এবং জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ দাবি উপস্থাপিত করেছেন তাঁর বক্তব্য-এর সমর্থনে, তার পরিপ্রেক্ষিতে আমার বক্তব্য রাখছি। প্রথমত এই রকম নজির খুব কমই আছে যে, এক নেতার অধীনে, একটি সরকার দীর্ঘ ১৮ বছর ধরে দায়িত্বে আছে। নেকস্ট, আপনি যে দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এই দপ্তর আমাদের সংবিধান অনুযায়ী স্টেট সাবজেক্ট। ফার্স্ট এই দুটো জিনিস নিয়ে যদি আমরা আলোচনা করি তাহলে ভাল হয়। আপনি আপনার দপ্তরের কাজের কথা বলেছেন, প্রথম পাতায়। আমাদের এগ্রিকালচার-এর ইনপুট হচ্ছে ইরিগেশন। ভারতবর্ষ যখন স্বাধীন হয়েছিল তখন যে এরিয়া আন্ডার ইরিগেশন ছিল সেটা ছিল — ইট জি মোর দ্যান ৮৫ মিলিয়ন হেক্টর। আমরা আশা করছি আরও আড়াই লক্ষ হেক্টর যদি করা হয় তাহলে ৮৭ হেক্টরের বেশি হয়ে যাবে। কিন্তু এতে আমাদের পশ্চিমবাংলার শেয়ার কতখানি? ১৮ বছর আগে কতখানি ছিল এবং ১৮ বছর পরে কতখানি হয়েছে তার তুলনাটা বলবেন কি? বন্যা নিবারণ আপনার দপ্তরের সঙ্গে সম্পর্কযুক্ত, কিন্তু ১৮ বছর দায়িত্বে থাকার পরও আপনি বলতে পারবেন না যে, নো জোন ইন ওয়েস্ট বেঙ্গল ইজ প্রটেকটেড ফ্রম ফ্লাড। সারা পশ্চিমবাংলায় কোনও জায়গা নেই, কোনও জেলা নেই, কোনও ব্লক নেই যেটা সাসপেক্টবল টু ফ্লাড বা ভালনারেবল টু ফ্লাড। তৃতীয় হচ্ছে, আমরা উত্তরবঙ্গের মানুষ। আমরা আপনাদের আহ্বানে আপনাদের বক্তব্যের সমর্থনে কেন্দ্রে গেছি। কিন্তু আজকে কি দেখা যাচ্ছে? তিস্তার কাজ এগোয়নি। সেখানে যে শর্ত হয়েছিল তার শর্তে বলা হয়েছিল যে, অ্যাডমিনিস্ট্রেশন অফিস ওখান থেকে কলকাতায় আনা চলবে না। সেখানে থাকলে ডিপার্টমেন্ট ইজ সাফিসিয়েন্ট টু মনিটর দি ওয়ার্ক। কিন্তু এই হেড অফিস এখানে থেকে গেছে। হেড অফিস লোক্যালি যায়নি। না গেলে রিমোটে কাজ কি করে হবে? আগে যেমন অ্যাবসেন্টি ল্যান্ড লর্ড ছিল প্রায় সেই অবস্থা দাঁড়িয়েছে। অ্যাডমিনিস্ট্রেশন চলছে না। তিস্তা আমাদের ভরসার কথা। আপনি তিস্তা সম্বন্ধে যা বলেছিলেন তা আমরা সমর্থন করেছিলাম। কিন্তু আপনি এখানে বলছেন, অ্যাপার্টমেন্ট ফ্রম দি শিফটিং অফ অফিস। বলেছিলেন, চিফ মিনিস্টার, মনিটারিং কমিটি, ডেপুটি চেয়ারম্যান-এর সঙ্গে কমিটির একটা সিটিং হয়েছে। কিন্তু কি হয়েছে তার বিবরণ পাচ্ছি না। নেকস্ট এই অফিসগুলো কতদিন আর এখানে থাকবে? এই অ্যাবসেন্টি ল্যান্ড লর্ড-এর ফলে অনেক কর্পোরেশনের সৃষ্টি হয়। তিস্তা ব্যারেজ সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে কিন্তু কিছু হচ্ছে না। সেখানে দি এনটায়ার এরিয়া হ্যাজ বিকাম দি কন্ট্রাক্টরস প্যারাডাইস। এটা রোধ করার জন্য কি ব্যবস্থা নিয়েছেন? এ বিষয়ে ২।৩টা কমপ্লেন আমি নিজেও পাঠিয়েছি। নাকি আপনি বলবেন, সব মিথ্যা, অসত্য?

[2-45 – 2-55 p.m.]

কারণ উত্তরবঙ্গে তো কিছু হয়নি। এটাই আমাদের বড় আশার কথা, কিন্তু এটা হচ্ছে না। তিস্তা ক্যানেল হাইডেল প্রোজেক্ট হওয়ার কথা, কিন্তু এর অগ্রগতি কতখানি। এটা আপনি বলবেন। এটা কবে কমিশন হতে পারে। কালকে বিদ্যুৎ দপ্তরের আলোচনা হয়েছে, কিন্তু আমরা দেখতে পাচ্ছি বিদ্যুৎ দপ্তর খুব একটা গুরুত্ব দিয়ে ব্যাপারটা দেখছে না। আমরা ওখানে তিন-চারদিন ধরে অন্ধকারে থাকছি। যে আলো সাপ্লাই হয় তাতে রাত্রে লেখাপড়া করা যায় না। আপনি বলবেন কতদিনে তিস্তা সম্পন্ন হবে, আপনার আর কত টাকার দরকার, কেন্দ্র যে প্রতিশ্রুতি দিয়েছিল তা তারা পূরণ করছে কিনা এবং রি-কাস্ট অফ দি বাজেট প্লান সেটা আপনি তিস্তায় করছেন কিনা এটা আপনি বলবেন। আপনারা তিস্তার ব্যাপারে যদি আন্তরিকতার সঙ্গে কাজ করেন তবে আপনাদের আমরা সাধুবাদ জানাব। যদিও আপনার আন্তরিকতার প্রশ্ন আমি তুলছি না। কিন্তু কি কারণে হচ্ছে না, সেটা জানি না। সুন্দরবনের ব্যাপারে আপনি বলেছেন, সেখানে টাকা দেওয়া হচ্ছে না। আপনাদের সঙ্গে সি. পি এম সোশ্যাল ফ্যাসিস্ট-এর মতো ব্যবহার করছে। এই ব্যাপারে আপনার সোচ্চার হওয়া উচিত এবং আমরা আপনাদের পাশে আছি। তিস্তার কথা বলতে গেলে, দক্ষিণ বঙ্গের দুটো প্রকল্প সুবর্ণরেখা ও কংসাবতীর কথাও বলতে হয়। এছাড়াও কেলেঘাই, কপালেশ্বরীর ব্যাপারে প্ল্যানিং কমিশন এগ্রি ছিল। তারা বলেছিল স্টেট গভর্নমেন্ট যদি টাকা দেয়, তাহলে আমরাও টাকা দেব। উই এগ্রি টু দি প্রোপোজাল। আমরা যখন গিয়েছিলাম দিল্লিতে তখন সকলের সামনেই কেন্দ্রীয় মন্ত্রী বলেছে আমরা ৫০ শতাংশ কস্ট বহন করতে রাজি। যদি সেচের কাজগুলো অগ্রসর হয় তাহলে পশ্চিমবঙ্গের কৃষি অনেক ভাল হবে। আমাদের এখানে কেউ শিল্প গড়তে আসবে বলে মনে হয়না। আমরা এগ্রিকালচারের উপর নির্ভরশীল, উই ডিপেণ্ড অন এগ্রিকালচার। কেলেঘাই, কপালেশ্বরীর ব্যাপারে আপনি যা আপনার ভাষণে বলেছেন সেই ব্যাপারে আমরা সন্তুষ্ট হতে পারছি না। কিছুদিন আগে সুন্দরবনে সামান্য জলোচ্ছ্বাস হল, সেখানেও আপনি ঠিকমতো কাজ করতে পারছেন না। মাঝে মাঝে আপনারা কান্নাকাটি করেন এবং দেখেশুনে মনে হয় ক্যাবিনেট আপনাদের বঞ্চিত করছে এবং সময়মতো সাহায্য করছে না, সহযোগিতা করছে না। উই এক্সটেণ্ড আওয়ার সিমপ্যাথি টু ইউ ইওর ডিপ্রাইভেশন। আমাদের কংসাবতী জলাধার সম্বন্ধে বলেছেন, এগুলি সব আমাদের আমলের। আপনারা এগুলিকে আপ টু ডেট করেন। এখন কিছু হয়নি, এঁরা চিৎকার করছেন কিছু প্রোডিউস করেন নি। আপনাদের অ্যাচিভমেন্ট আমাদের বলবেন লাস্ট ১৮ বছরের? আমি আগেও বলেছিলাম যে এই সুযোগ গণতন্ত্রে সচরাচর আসে না। আপনি বন্দুক, গুলি বোমাবাজি করে ক্ষমতায় আছেন, আপনারা ১৮ বছরে কি করেছেন? আমরা দেখছি প্ল্যানিং কমিশন বলেছেন আপনারা যে পরিকল্পনা পাঠান, ওগুলো আপনাদের বাজেটে প্রভিশন থাকে না, সেন্ট্রাল গভর্নমেন্টস ডাস নট ফাইণ্ড এনি স্কোপ টু প্রোভাইড এনি গ্র্যান্ট। এখানে ৫ বছর অন্তর অন্তর ফিন্যান্স কমিশন আসছেন, টেনথ ফিন্যান্স কমিশন সেচ দপ্তর থেকে আপনি কখনও বক্তব্য রেখেছেন। উই অ্যাটেণ্ড দা কমিশন। আপনারা ৩১ হাজার ৫০০ কোটি চেয়েছেন আপ

টু ১৯৯৫-২০০০ সাল পর্যন্ত সেচ দপ্তরের ডেফিসিট মেক-আপ করার জন্য। টেনথ ফিন্যান্স প্ল্যানিং কমিশনে কোন বক্তব্য আছে, আমাদের নজরে আসেনি। যদি থেকে থাকে আমাদের এনলাইটেন করবেন ইন ইয়োর রিপ্লাই, উই উইল বী ডিপলি অবলাইজড। খালি দোষ দিলে চলবে না। টেনথ ফিন্যান্স কমিশনে কি বক্তব্য রেখেছেন, সেটা আমাদের জানাবেন। যদি না রেখে থাকেন তাহলে কেন রাখেননি সেটাও জানিয়ে দেবেন, আমরা জানতে চাই। আমরা দুটো জিনিস আপনার কাছে জানতে চাই বিকজ অফ দি করাপশন ইন দি গভর্নমেন্টস। কালকে ফরোয়ার্ড ব্লকের এক বন্ধু চিৎকার করছিলেন, তখন আমরা ওয়াক আউট করছি। তারপর স্যার, আজকে বন সাফা হয়ে যাচ্ছে, দেবব্রতবাবু ওই সময়ে ইরোশনটাকে আপনি থামাতে পারছেন না। বৃষ্টি হলে বিকজ অফ দি হেভি রেন ফল—দিস ইজ নট অব দি সাবজেক্ট, এখানে সেমিনার হলে একটা বই বিলি করা হয়েছিল, এই বই হয়তো আপনিও পেয়েছেন। সেখানে দেখছি হেলথের বই কিন্তু আপনার ইরিগেশন সম্বন্ধে কথা আছে। আমি আপনাকে দেব আপনি দেখবেন। এই বন্যার ফলে সেখানে মানুষ থাকতে পারছে না। এই বন্যার ফলে সেখানে মানুষ থাকতে পারছে না, সয়েল ইরোশন হচ্ছে, It affects health also, because of indiscriminate felling of these trees, denudation of the forest. ফরেস্ট সেখানে Water flows to the plain directly. It carries with it the soil. The channels and rivers are silted. Navigability of the river is minimised. যেটা আগে হত না, এই সরকারের ক্রিয়েশন এটা। It is not nature's. It is not natural calamity because they cannot maintain forest, because they cannot encourage afforestation. The incidence of flood in large areas is increasing. As a result of erosion the riverbeds are silted and it has got no scope for passing the water to the sea or ocean এই বই আপনাকে দেব, আপনি হয়তো পেয়েছেন। এখানে এঁরা এই কথাটা বলছে যে আমাদের এখানে এফেক্ট কি হচ্ছে? এখানে এটা জানার জন্য দিচ্ছি। এই সাবজেক্ট এখানে আসে না, কিন্তু আগে বলেছেন বিকজ অফ দি ফ্লাডস, মানুষগুলোর হেলথে এফেক্ট করছে। এপিডেমিকস, এনডেমিক হয়ে যাচ্ছে এবং কনসেনট্রেশন অফ দি পিপল ক্রাউডিং অফ দি পিপল বিভিন্ন ধরনের ইনফেকসাস ডিজিজ এটাকে এনকারেজ করছে। নেকস্ট, ইকনমিক রিফর্মস চলছে, টাইম টু টাইম আপনি বসেন? এরা ঠিক করছে আমরা তো ব্যয় করে চলে যাচ্ছি, ব্যয় করে চলে গেলে যে The application of the beneficiaries to the Government or to the authorities in command of these irrigation project. আমরা রেভিনিউর কথা বলেছি, [illegible] কথা বলেছি, [illegible] আপনাদের নীতি কি আমাদের জানিয়ে দেবেন? কারণ অল ওভার কান্ট্রি [illegible] কস্ট এটা ক্যাপিটাল ইনভেস্টমেন্ট যখন এই ক্যাপিটাল কস্ট-এর পুরোটা [illegible] ক্যাপিটাল কস্ট পুরো [illegible] না, কিন্তু এই কথা এখানে ভোটের জন্য কোনও কোনও জায়গায় যেহেতু বামফ্রন্টের প্রভাব কম, সেখানে ট্যাক্স দিতে হবে জলের জন্য।

[2-55 – 3-05 p.m.]

যেখানে আপনাদের প্রভাব নেই সেখানে যত খুশি অত্যাচার কর, অবিচার কর, অন্যায় কর, মানুষকে বাধ্য কর ট্যাক্স দিতে। এই যে ডিফারেন্ট স্ট্রাকচার, ডিফারেন্ট ওয়ে অব অ্যাডমিনিস্ট্রেশন, আমরা এখানে দেখতে পাচ্ছি উইথ রিগার্ড টু রিয়্যালাইজেশন অব দি রেভিনিউ অ্যাজ ওয়াটার ট্যাক্স, এটা আপনি আমাদের জ্ঞান দেবেন যে আপনাদের স্মল স্কেল, মাইনর ইরিগেশন দুটোর আলোচনা হচ্ছে, এদের দপ্তর আছে, গত ১৮ বছরে যতগুলো আমরা করেছিলাম সেইগুলো হয় দোজ আর নট ইন অপারেশন, আইদার ডেরিলিক্ট অর ডিফাক্ট। আজকে সেখানে একই কথা বলার দরকার, হোয়াট ইজ দি অ্যাটিচ্যুড অব দি গভর্নমেন্ট উইথ রিগার্ড টু রিয়্যালাইজেশন অব দি। আই অ্যাম নট প্রিপেয়ার টু এই ট্যাক্স অন দি স্মল অ্যাণ্ড মার্জিন্যাল ফামার্স। কিন্তু যারা বেনিফিশিয়ারী, পলিটিক্যালি তারতম্য আছে, সেখানে ট্যাক্সের তারতম্য বাঞ্চনীয় মনে করছি না। নেক্সট পয়েন্ট পঞ্চায়েতের উল্লেখ করেছেন, ভেরি গুড আইডিয়া। পাওয়ার টু দি পিপলের কথা বলেছেন। এখানে জওহর যোজনাতে রাশি রাশি টাকা আসছে, এই টাকার সঙ্গে ডাব টেল করা যায় কি না, সেটা কতটা করতে পেরেছেন, জেলা পরিষদগুলোতে তো আর. এস. পি. চেয়ারম্যান নেই, সব জায়গায় সি. পি. এম. এর চেয়ারম্যান। আজকে সি. পি. এম. মনে করে আপনাদের চাকর বাকর। আপনাদের কোঅপারেশন তাদের দরকার নেই। পঞ্চায়েত সমিতি লেভেলে আপনারা কী সাহায্য পেয়েছেন? আপনাদের এক্সপিরিয়েন্স কি, তা বলবেন আমাদের কাছে। এটা যদি বলেন উই উইল বি ডিপলি অবলাইজড। এখানে যে কোনও কাজ করতে গেলে কোঅর্ডিনেশন করার দরকার। কোনও কমিটির প্রয়োজন আপনি কি মনে করেন ডিস্ট্রিক্ট কাউন্সিলে আছে, এদের বোধ হয় সেইগুলো হয়ত নেই। ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি, সেখানে আপনাদের রিপ্রেজেন্টেশন কতখানি, কতখানি সমালোচনা করেন, এইগুলো আমাদের বলবেন। কারণ আমরা পাওয়ার ছড়িয়ে দিয়েছি পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটির মাধ্যমে। দিস ইজ দি লোয়েস্ট লেয়ার অব দি গভর্নমেন্ট। দে আর গভর্নমেন্ট সেলফ গভর্নমেন্ট ইট সেলফ। আপনি রায়গঞ্জ টাউনের কথা বলেছেন, টু হোয়াট এক্সটেন্ট দে আর এবেল টু একজিকিউট দি ওয়ার্ক, সেটা আপনি যদি বলেন তাহলে ভাল হয়। আপনার বইতে রায়গঞ্জের কথা আছে। আমাদের প্রত্যেকটি প্রশ্ন আপনার কাছে, যে দীর্ঘদিন আছেন, আপনার ব্যক্তি সম্বন্ধে আমাদের কোনও বক্তব্য নেই, বাট এ ম্যান ইজ নোন বাই দি কমপ্যানি হি কিপ্স। আপনি তো সি. পি. এম. চক্রে বন্দি। আমাদের কীভাবে টু হোয়াট এক্সটেন্ট অ্যাণ্ড হাউ উই ক্যান এক্সটেণ্ড আওয়ার কোঅপারেশন টু ইউ? এটা নিশ্চয়ই করবেন সি. পি. এম. সহযোগিতা করুক না করুক, আমরা সহযোগিতা করতে চাইছি। ইন দি ইনটারেস্ট অব দি পিপল অব দি স্টেট। ফরাক্কা নিয়ে আপনারা জানেন এখন একটা অ্যান্টি ইণ্ডিয়ান ফিলিং বিল্ট আপ করেছে, নানা ফোরামে নানা আলোচনা হচ্ছে। কিন্তু অনেক নদী আছে, যেমন হিলিতে, বালুরঘাটে, টাঙন, পুনর্ভবা, আত্রেয়ী, সবগুলো বাংলাদেশ থেকে এসেছে। যমুনা বলে একটা নদীকে ওরা বেঁধে রেখে কোনও কোনও সময়

ওভার ওভার ফ্লাডেড হয়ে গেলে ওরা ছেড়ে দেয়, তা নাহলে শুকনো থাকে, এটা একটা নিত্য ফেনমেনন হয়ে গেছে। সেইজন্য আমাদের যে জয়েন্ট রিভার কমিশন আছে, ওখানে আমাদের এই প্রবলেমগুলো কিছু আলোচনা করা হয় কি না, আদার দ্যান ফরাক্কা? ইট ইজ এ ভেরি সেনসিটিভ ইস্যু। যেগুলো করা যায় জয়েন্ট রিভার কমিশনের মাধ্যমে—আমাদের উপরে বাংলাদেশ, সেখান থেকে কিছু নদী, যেমন টাঙন, পুনর্ভবা, শুকিয়ে যায়, জলটা ওরা উপরে তুলে নেয়। এটা যদি পার্মানেন্ট ভাবে ওরা ফোরকাস্ট করে তাহলে চাষীরা চাষ করে না। কারণ তারা জানবে যে প্রতিবেশি রাজ্য থেকে জল পাবে না। এই জয়েন্ট রিভার কমিশন গত ১৮ বছরে উল্লেখযোগ্য কিছু করেনি বলে আমি দুঃখিত। দেবব্রত বাবু এই অপোজ ইয়োর গ্রান্ট, আই অপোজ ইয়োর ডিমাণ্ড, আমি আপনার দপ্তরের ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় সেচমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করে কয়েকটা কথা এখানে উল্লেখ করতে চাই। এই দপ্তরের কাজ মূলত তিনটি হেডে বিভক্ত। এক নং হচ্ছে বৃহৎ এবং মাঝারী সেচ। দু নং হচ্ছে ফ্ল্যাড কন্ট্রোল, যার মধ্যে নদী এবং সমুদ্রের ইরোসনও পড়ে। আর তিন নং হচ্ছে ড্রেনেজ সিস্টেম। মাননীয় মন্ত্রী মহাশয় সেচ দপ্তরের বাজেট এখানে উত্থাপন করতে গিয়ে তাঁর বাজেট বক্তৃতার মধ্যে এই তিনটি বিষয় নিয়ে আলোচনা করেছেন। আমি তাঁর বক্তব্যকে সমর্থন করছি। কারণ আজকে আমাদের আর্থিক অবস্থাকে বিবেচনা করে বৃহৎ সেচ এবং মাঝারী সেচ ব্যবস্থার উন্নয়ন ঘটাবার জন্য যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে এবং তাকে কার্যকর করার জন্য যে প্রচেষ্টা নেওয়া হয়েছে তাকে অবশ্যই আমাদের সমর্থন করতে হবে। আমরা জানি পশ্চিম বাংলার সেচ ব্যবস্থার উন্নতি ঘটাতে হলে বৃহৎ সেচের ওপর জোর দেওয়া দরকার এবং তা তিনি করেছেন। বিশেষ করে তিস্তা প্রকল্প, কংসাবতী জলাধার, ময়ূরাক্ষী প্রকল্প, সুবর্ণরেখা প্রকল্প তিনি গ্রহণ করেছেন। তিস্তা প্রকল্প সম্বন্ধে আমাদের এ কথা বলতে হয় যে, তিস্তা প্রকল্প সম্পূর্ণ ভাবে রূপায়িত হলে উত্তরবঙ্গে একটা বিরাট পরিবর্তন আসবে। উত্তরবঙ্গের আর্থ সামাজিক পরিবর্তন ঘটবে। এই প্রকল্পের কাজে যেভাবে গুরুত্ব দেওয়া দরকার সেভাবেই মাননীয় মন্ত্রী মহাশয় গুরুত্ব দিচ্ছেন। এখানে বলা প্রয়োজন যে, তিস্তা প্রকল্প রূপায়ণের জন্য যে অর্থের প্রয়োজন সে অর্থের যোগান দেওয়া যে কোনও রাজ্য সরকারের পক্ষে খুবই কষ্টের। সুতরাং জাতীয় স্তরে তিস্তা প্রকল্প বিবেচিত হওয়া উচিত ছিল। সেই বিবেচনার পরিপ্রেক্ষিতে তিস্তা প্রকল্পে কেন্দ্রীয় সরকারের অর্থের যোগান দেওয়া উচিত। কিন্তু অবশ্যই আমরা তা পাচ্ছি না। বিরোধী দলের মাননীয় নেতা যদি এ কথা বলতেন যে, তিস্তা প্রকল্প রূপায়ণের জন্য যে অর্থের দরকার সেই অর্থ কেন্দ্রীয় সরকার দিচ্ছেন না; তাহলে বুঝতাম যে তিনি পশ্চিম বাংলার মানুষের স্বার্থেই আজকে এখানে সেচ বাজেটের সমালোচনা করলেন। কিন্তু তিনি তা বললেন না। তথাপি তিস্তা প্রকল্পে যে কাজ হচ্ছে তাতে ৫৩৩.৫২ হাজার হেক্টর জমিকে সেচের আওতায় আনা হচ্ছে। যেভাবে পরিকল্পনা

রচনা করা হয়েছে তা যদি সেভাবে—সুষ্ঠু রূপায়িত হয়, আর্থিক যোগান যদি ঠিকমতো থাকে তাহলে ১৯৯৫ সালের মধ্যে ১৩৩৫ হাজার হেক্টর জমিকে সেচের আওতায় আনা সম্ভব হবে এবং ১৯৯৫-৯৬ সালে আর ৫০ হাজার হেক্টর জমি ইরিগেটেড হতে পারবে। অর্থাৎ আগামী আর্থিক বছরের মধ্যে এটা হতে পারবে। বিরোধী দলের নেতা বললেন, বিগত ১৮ বছরে এ রাজ্যে ইরিগেশনের কি ডেভেলপমেন্ট হয়েছ তা নাকি তিনি দেখতে পাননি। আজকে তাঁকে একটা কথা পরিষ্কার বলা দরকার যে, ৫ম পরিকল্পনা যেটা হয়েছিল ১৯৭৪-৭৮ সালে, সে সময়ে ৯৯০ হাজার হেক্টর জমি আমাদের রাজ্যে ইরিগেটেড অবস্থায় ছিল। আজকে অবস্থাটা কি দাঁড়িয়েছে? আমরা দেখছি তারপর ১৯৯৩-৯৪ সালের হিসাবে ১২৯৪ হাজার হেক্টর জমি ইরিগেটেড হয়েছে। অথচ এই ডেভেলপমেন্ট উনি দেখতে পাননি। আমি ওঁকে বলব, সমালোচনা করার সময় আমাদের ইরিগেশনের এই সাফল্যকে যদি আপনি একটু স্বীকার করতেন তাহলে আপনার সমালোচনার মূল্য থাকত। আপনার সমালোচনাকে আমরা সঠিক বলে মেনে নিতে পারতাম। পরিশেষে হিসাব অনুযায়ী ১৯৯৪-৯৫ সালে ১,৩৩৫ হাজার হেক্টর জমি সেচের আওতায় আসে। এই সাফল্যকে উনি কি ছোট করে দেখছেন? এই ইরিগেশন ফেসিলিটি, এই সার্ফেস ওয়াটারের ব্যবহার কি ওঁর দৃষ্টি আকর্ষণ করছে না? ১৯৯৫-৯৬ সালের শেষে মোট ১৩৮৮ হাজার হেক্টর জমিতে ইরিগেশন ফেসিলিটি দেওয়া যাবে বলে আশা করা হচ্ছে। সেভাবে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। অথচ উনি তা দেখতে পাচ্ছেন না। কারণ হয়ত কংগ্রেস আমলে যেভাবে পরিকল্পনা করা হত সেভাবে এখন হচ্ছে না, তাই তিনি দেখতে পাচ্ছেন না। অথচ আমরা কংগ্রেস আমলের সেই জায়গা থেকেই কাজ শুরু করেছি।

[3-05 – 3-15 p.m.]

সেইরকম জায়গায় দাঁড়িয়ে পরিকল্পনা হচ্ছে এবং সেচের উন্নয়ন ঘটছে। আমি যদি ফ্লাড কন্ট্রোলের মধ্যে আসি তাহলে কি দেখব? ফ্লাড কন্ট্রোলের জন্য বিশাল টাকা সরকারকে বরাদ্দ করতে হয়। যদি সালওয়ারী হিসাব ধরা যায় তাহলে দেখতে পাওয়া যাবে—বিরোধীদলের নেতা ডেভেলপমেন্ট কিছু দেখতে পেলেন না—১৯৯২-৯৩ সালে বরাদ্দ ছিল ২৫.৩৭ কোটি টাকা। ১৯৯৩-৯৪ সালে ৩১.৫৩ কোটি টাকা। ১৯৯৪-৯৫ সালে ৩৭.৩৭ কোটি টাকা আর ১৯৯৫-৯৬ সালের জন্য পরিকল্পনা আছে ৪৭.০০ কোটি টাকা। এই যে ফ্লাড কন্ট্রোলের জন্য বরাদ্দ এটা উনি দেখতে পেলেন না, উনি ডেভেলপমেন্ট কিছু খুঁজে পেলেন না। আমি এই প্রসঙ্গে আর একটি কথা বলতে চাই, ফ্লাড কন্ট্রোলের সঙ্গে সঙ্গে এরোশন যেটা হয়েছে, নদী এবং সমুদ্রে যে এরোশন হয় তা যদি রোধ করতে হয় তাহলে সবার এ ব্যাপারে উদ্বেগ থাকা দরকার। আজকের আলোচনায় সহমত পোষন করা দরকার। সুখের কথা এবং খুবই ভাল কথা, এই হাউসের পক্ষ থেকে সেই কাজ করা হয়েছিল। আমরা দেখলাম, গত ফেব্রুয়ারি মাসে দিল্লিতে সর্বদলীয় টিম গিয়েছিল। মুর্শিদাবাদ, মালদা এবং পশ্চিমবাংলার বিভিন্ন অঞ্চলে যে ভাঙন হচ্ছে সেই ভাঙনকে রোধ করার জন্য পশ্চিমবাংলার বিধানসভা

থেকে দিল্লিতে আমরা দরবার করতে গিয়েছিলাম। এই কথা আমাদের বিরোধীদলের নেতা উল্লেখ পর্যন্ত করলেন না। যদি করতেন তাহলে খুব ভাল হত। ২২ ফেব্রুয়ারি আমরা দিল্লিতে গিয়ে আলোচনা করেছিলাম। সেই আলোচনায় আমাদের বিরোধীদলের নেতা এবং চীফ হুইপ ডাঃ মানস ভূঁইয়া ছিলেন। আমাদের বামপন্থীদলের এম. এল. এরা ছিলেন এবং মন্ত্রী ছিলেন। সেখানে আলোচনা করে মালদা, মুর্শিদাবাদের সমস্ত ম্যাপ তুলে ধরা হল। ভাঙনে ক্ষতিগ্রস্থ তথ্য তুলে ধরা হল। প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান বর্তমানে যিনি বিদেশমন্ত্রী তিনি আলোচনা করেছিলেন এবং কথা দিয়েছিলেন, হ্যাঁ, এই সমস্যার কথা পশ্চিমবাংলার প্রতিনিধি হিসাবে আমি বুঝেছি এবং বুঝব এবং উনি বললেন, আমি দেখতে যাব। এখানে বিরোধী দলের নেতা বললেন, মাননীয় জ্যোতি বসুর নেতৃত্বে যে কমিটি হয়েছে সেই কমিটির সভা তিনি করছেন না। কিন্তু এই সমালোচনা করতে গিয়ে তিনি একবারও বললেন না যে প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান এখানে একদিনও আসার সময় পেলেন না। আমি জানতাম, উনি এত বড় মানুষ নিশ্চয়ই এখানে আসার সময় ওনার হবে না এবং হওয়ার কথাও নয়। কিন্তু আশ্চর্য লাগল, যখন দেখলাম, কলকাতা করপোরেশনের যখন নির্বাচন হল, তখন তিনি দিনের পর দিন কলকাতায় পড়ে থাকতে পারলেন। অথচ পশ্চিমবাংলার মানুষের বন্যা এবং ভাঙনের ফলে এই যে সর্বনাশ, এই যে দুর্দশা তা দেখবার সময় তার হল না। এই কারণেই বোঝা যায়, বিরোধী দলের নেতার পক্ষ থেকে যে আলোচনাটা উঠছে তা খুবই বাস্তব। ওনারা জনগণের কোনও উন্নয়ন চান না। চান, শুধুমাত্র নির্বাচনে জিততে। আমাদের সঙ্কট আছে। এই সঙ্কটের মধ্যে দাঁড়িয়েও পশ্চিমবঙ্গ সরকার ১৮ কোটি টাকার কাজ করেছেন এবং সেটা খুবই উল্লেখযোগ্য কাজ। সাধারণ মানুষকে সঙ্গে নিয়ে কাজ করেছেন। তাই আমি এই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং বিরোধী দলের আনীত কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ অনুপম সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এমন একটি বিষয়ে পশ্চিমবঙ্গ বিধানসভায় আলোচনা হচ্ছে যেটা আমি উত্তরবঙ্গবাসী হিসাবে মনে করি, উত্তরবঙ্গের সাধারণ মানুষের জীবনযাত্রার মান, তাদের অর্থনৈতিক উন্নয়ন, তাদের ভূত-ভবিষ্যৎ সব কিছুই এর উপর নির্ভর করে। উত্তরবঙ্গের ৫টি জেলার বেশিরভাগ লোকই অর্থাৎ শতকরা ৮০ ভাগ লোক হল কৃষিজীবী। আমি বিশ্বাস করি, কৃষির উন্নয়ন ভিন্ন এই ৫টি জেলার উন্নয়ন সম্ভব নয়। বর্তমানে অনেক কিছু শুনতে পাই, শিল্পায়ন ইত্যাদি নানা বড় বড় কথা। বহু কমিটি যায়, বহু সেমিনার হয়। কিন্তু রেজাল্ট আমরা দেখতে পাই কিছু নেই, সব শূণ্য। আমার যতটুকু মনে আছে—যখন পশ্চিমবাংলার বিধানসভায় ১৯৯১ সালে নির্বাচিত হয়ে আসি তখন আমি একটা প্রশ্ন তুলেছিলাম আমাদের এই দপ্তরের আলোচনার সময় যে উত্তরবঙ্গ যেটা নাকি সবচেয়ে বড় সমস্যা। অর্থাৎ কৃষিজীবী ভাই যারা রয়েছেন, তারা শতকরা ৮০ ভাগ। তাদের অর্থনৈতিক উন্নয়ন নির্ভর করে এগ্রিকালচারের উপর। সেই এগ্রিকালচারের উন্নয়নের জন্য ১৯৭৪ সালে—যখন আমাদের মন্ত্রিসভা ছিল—তখন মাস্টার প্ল্যান চালু

হয়েছিল। এই বিধানসভায় আমি ছিলাম। আমরা ৮৪ কোটি টাকা ইনিশিয়াল ওয়ার্কের জন্য স্যাংশন করেছিলাম। তারপর দীর্ঘ ১৫ বছর কেটে গেছে কিন্তু কোনও কাজ বিশেষ হয়নি। যাই হোক আমি নির্বাচিত হয়ে এসে যখন এখানে প্রশ্ন তুলেছিলাম তখন এই বিষয়ে একটা চেতনার উদ্ভব হয়েছিল এবং অল পার্টি All party delegation team under the leadership of the Hon'ble Minister in charge, Shri Debabrata Bandyopadhyay গিয়েছিলেন এবং আমরাও দিল্লিতে গিয়েছিলাম। সেখানে গিয়ে ফাইন্যান্স মিনিস্টার মনমোহন সিং এর সঙ্গে দেখা করেছিলাম, ডেপুটি চেয়ারম্যান—প্ল্যানিং কমিশনের প্রণব মুখার্জির সাথে দেখা করেছিলাম এবং ইরিগেশন মিনিস্টার বিদ্যাচরণ শুক্লার সাথে দেখা করেছিলাম। বিদ্যাচরণ শুক্লা ঠিকই বলেছিলেন যে, ইন্টারডিস্ট্রিক্ট নেই বলে It cannot be a national scheme. দেবব্রত বাবুর সেই কথা নিশ্চয়ই মনে আছে। আমরা তাঁদের কাছ থেকে অ্যাসিওরেন্স পেয়েছিলাম ৩০০ কোটি টাকা। সেই ৩০০ কোটি টাকা ৫ বছরের মধ্যে দেড়শো কোটি টাকা সেন্ট্রাল গভর্নমেন্ট দেবে আর দেড়শো কোটি টাকা রাজ্য সরকার দেবে। যাইহোক আমরা দেখতে পাচ্ছি ৪ বছর শেষ হয়ে গেছে, ৫ বছরে পড়েছে কিন্তু এই ৩০০ কোটি টাকার মধ্যে ২০০ কোটি টাকা খরচ হওয়া উচিত, যদি দুই পক্ষই দিয়ে থাকে। অর্থাৎ সেন্ট্রাল গভর্নমেন্ট এবং আমাদের পশ্চিমবঙ্গ সরকার তার যতটুকু দেওয়ার কথা সেটা যদি দিয়ে থাকেন তাহলে তিস্তা মাস্টার প্ল্যান অনেকটাই এগিয়ে যাওয়ার কথা। কিন্তু আমরা অত্যন্ত হতাশাব্যঞ্জক অবস্থা দেখতে পাচ্ছি। আমাদের প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান প্রণব বাবু জিজ্ঞাসা করেছিলেন যে, where is the Headquarter of Teesta master plan. আমরা দেবব্রত বাবু একটু আগে আমাদের নেতা জয়নাল আবেদিনের উত্তর দিলেন যে, তিস্তা মাস্টার প্ল্যান, তার হেড কোয়ার্টার ছিল আমাদের সল্ট লেকে। Now that has been shifted to Siliguri হ্যাঁ, that has been shifted to Siliguri in a miniature scale. I have written plenty of letters to the Headquarter but no reply has been received. আমি জানি সেখানে একজন ইঞ্জিনিয়ার গেছে, সেখানে ২-৩ জন ক্লার্ক গেছে। তাদের চিঠি লিখলেও কোনও উত্তর পাওয়া যায় না।

[3-15 – 3-25 p.m.]

শুধু তাই নয়, তিস্তা মাস্টার প্ল্যান আজ কি অবস্থায় দাঁড়িয়েছে। আমি খবরের কাগজ থেকে এ ব্যাপারে জানতে পারি এছাড়া আমাদের জেলার নির্মল বাবু সাব কমিটির যে মিটিং হয় তাতে উনি থাকেন এবং তাঁর কাছ থেকে আমি কিছু কিছু খবর পাই। জলপাইগুড়িকে কেন্দ্র করে উত্তরবঙ্গে ইতিপূর্বে তিস্তা মাস্টার প্ল্যান যেটা উত্তরবঙ্গের ভরসা, বিশেষ করে জলপাইগুড়ির ভরসা, আজ পর্যন্ত সাব কমিটির মিটিং উত্তরবঙ্গের জলপাইগুড়িতে যেখানে ব্যারেজ হয়েছে সেখানে হয়নি। যা হয়েছে আমি তাতে অ্যাটেণ্ড করতে পারিনি। আমি দেখিয়ে দিতে পারি কমাণ্ড এরিয়া অফ তিস্তার ল্যাণ্ড দখল করে নিয়েছে, সেখানে ইললিগাল প্ল্যানটেশন হচ্ছে। এর আগে কমপ্লেন করে একটা বোর্ড অফ রেভেনিউ দেওয়ার জন্য বলেছি,

আপনি দেবেন বলেছেন কিন্তু দেননি। ইভেন ডিপার্টমেন্ট ওয়ার্ল্ড ব্যাঙ্কের সাহায্যে ক্লাস্টার অফ শ্যালো টিউবওয়েল তৈরি করছে। তার পাশে ক্লাস্টার অফ শ্যালো টিউবওয়েল করছে বিভিন্ন কোম্পানি এবং আমি প্রোটেস্ট করে চিঠি দিয়ে ডি. এম. কে জানানোর পর কয়েকদিন পুলিশ এটা বন্ধ করে এবং তারপর আবার এটা হয়। আপনারা জলপাইগুড়িতে যান কিন্তু কোনদিন আমাকে ডেকে পাঠান না। আমি অনুরোধ করছি আপনারা জলপাইগুড়ি চলুন আমি আপনাদের দেখিয়ে দেব তিস্তা কমাণ্ড এরিয়া কিরকম হয়েছে, ট্রাইবাল ল্যাণ্ড যেটা নিতে পারে না সেটা কিভাবে চা-বাগানের মালিক দখল করে রেখেছে, প্রাইম এগ্রিকালচার ল্যাণ্ডকে দখল করেছে। তিস্তা মাস্টার প্ল্যান যেখানে তার পাশে চা-বাগান তৈরি হয়েছে, আমি সমালোচনা করছি না। এই ধরনের ব্যাপারকে নিশ্চয় কঠোর হাতে দমন করা উচিত।

**শ্রী নিশিকান্ত মেহতা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় আমি এই বিধানসভায় সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট তাকে আমি পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমরা ভেবেছিলাম সেচের মত গুরুত্বপূর্ণ বিভাগের উপর বক্তব্য রাখতে গিয়ে বিরোধী পক্ষের বন্ধু, আমাদের দীর্ঘদিনের পার্লামেন্টারিয়ান জয়নাল সাহেব সুষ্ঠুভাবে সেচ পরিকল্পনায় আগামী দিনের আমাদের কর্মসূচি বা প্রস্তাব দেবেন এটা ভেবেছিলাম। কিন্তু শুনলাম তিনি কি বললেন, কি বলতে চেয়েছেন এবং বললেন ইরিগেশন স্টেট সাবজেক্ট, ফলে কেন্দ্রীয় সরকারের কিছু করার নেই। যদি কেন্দ্রীয় সরকারের কিছু করার না থাকে তাহলে নাগার্জুন সাগর বাঁধ, ভাকরা-নাঙ্গাল ক্যানেল কি করে জাতীয় স্তরের প্রোজেক্ট হল? আমরা সবাই জানি গোটা দেশের অর্থনৈতিক পরিস্থিতি কৃষির উপর নির্ভরশীল, এর দ্বারা গোটা ভারতবর্ষের অর্থনীতি নিয়ন্ত্রিত হচ্ছে, সেখানে কৃষির উৎপাদন না হলে ভারতবর্ষের অর্থনীতি উন্নত হবে না। পশ্চিমবঙ্গে কৃষির উন্নতি হয়েছে, এই যে কৃষির উন্নতি সেটা ভূমিসংস্কার এবং এগ্রিকালচার ডিপার্টমেন্ট যৌথভাবে কাজ করেছে তাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে। এখানে কৃষির উৎপাদন প্রয়োজন, কৃষি-ভিত্তিক শিল্প প্রয়োজন এবং তার জন্য কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারকে যৌথভাবে সেচের উপর গুরুত্ব দেওয়া দরকার। কিন্তু তাঁরা সেভাবে পরিকল্পনা গ্রহণ করেননি, যার পরিণতিতে বড় বড় শিল্প হয়েছে কিন্তু এগ্রিকালচার অ্যালায়েড হয়নি। এটা সেচের উপর গুরুত্ব দেওয়া উচিত ছিল। আমাদের পশ্চিমবঙ্গ সরকার সেচ-বিভাগের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে ৫০০ কোটি টাকার বেশি খরচা করেছে। কেন্দ্রীয় সরকার তার ৫০ পারসেন্টের বেশি সাহায্য দেয়নি। কেন্দ্রীয় সরকার যদি সঠিক ভাবে সাহায্য দিত তাহলে এই তিস্তা ক্যানেল দ্রুত রূপায়িত হত এবং যত দেরি হচ্ছে তত প্রোজেক্ট কস্ট বাড়ছে এবং তাতে নানা সমস্যাও বাড়ছে, টাকার অঙ্কও বাড়ছে। একটা স্কীম করতে গেলে ল্যাণ্ড অ্যাকুইজিশনের দরকার হয়। ল্যাণ্ড নিয়ে অনেক ডিসপিউট হয়। তাদের কমপেনসেশন দেওয়ার ব্যাপার থাকে। তারপর ল্যাণ্ড লুজারদের নিয়ে সমস্যায় পড়তে হয়। এই রকম বিভিন্ন ধরনের সমস্যা থাকে। তারপর বোল্ডারের সমস্যা আছে। কেন্দ্রীয় সরকারের ফরেস্ট ডিপার্টমেন্ট বলছে বোল্ডার দেব না। কিন্তু একটা ড্যাম করতে গেলে বোল্ডার লাগে। কেন্দ্রীয়

সরকার বিভিন্ন কায়দা করে এই ভাবে বঞ্চনা করছে। সেই জন্য তিস্তা প্রকল্প টাইমলি হতে পারছে না, তাড়াতাড়ি হতে পারছে না। এই তিস্তা প্রকল্প যদি হত তাহলে উত্তরবঙ্গের গোটা এলাকার একটা পরিবর্তন ঘটে যেত এবং সেচের ব্যাপারে আমরা আরও উদাহরণ দিতে পারতাম। আমরা দেখেছি সুবর্ণরেখার ব্যাপারে কি হয়েছে। অফিসার আছে, ইঞ্জিনিয়ার আছে, সারভেয়ার আছে, এই প্রকল্প এই হবে এই হবে, কিন্তু দীর্ঘ দিন পড়ে রয়েছে। দীর্ঘ দিন ধরে আমাদের সেচ দপ্তর চেষ্টা করে যাচ্ছে। সেন্ট্রাল গভর্নমেন্টের ফরেস্ট ডিপার্টমেন্টের, এনভায়ারমেন্ট ডিপার্টমেন্টের সি. ডব্লু. সি ডিপার্টমেন্টের ক্লিয়ারেন্স আনতে হচ্ছে। বাজেটে আছে এই প্রকল্প তাড়াতাড়ি শুরু হবে। সুবর্ণরেখা প্রকল্পের ব্যাপারে সমস্ত ক্লিয়ারেন্স পাওয়া গেছে। আমি আশা করব মাননীয় সেচমন্ত্রী যত তাড়াতাড়ি পারেন এই প্রকল্প রূপায়িত করার জন্য উদ্যোগ নেবেন। আমি আর একটা প্রস্তাব মাননীয় মন্ত্রীর কাছে বিধানসভায় রাখতে চাই। মাঝারি সেচ প্রকল্প পশ্চিমবাংলার সমস্ত জেলাগুলিতে গ্রহণ করা দরকার। কেন? আমার নিজের জেলা থেকে অনুভব করেছি এই মাঝারি সেচ প্রকল্প কত খানি কার্যকর। এই মাঝারি সেচ প্রকল্প পুরুলিয়া জেলায় ৩৩টি স্কীম করা হয়েছিল। তার মধ্যে ২০টি কমপ্লিট করা হয়েছে, যার মাধ্যমে ৫৩ একর জমিতে সেচের জল পৌঁছে দেওয়া সম্ভব হয়েছে। যার ফলে আমাদের জেলায় চাষের প্রচণ্ড স্কোপ দেখা দিয়েছে। আর ১০টি প্রকল্পের কাজ যদি কমপ্লিট করা যায় তাহলে চাষের প্রচণ্ড সম্ভবনা দেখা দেবে। পুরুলিয়া জেলায় কাঁকরে মাটিতে জল ছাড়া চাষের কোনও সুযোগ নেই। এই মাঝারি সেচ প্রকল্পগুলি চাষীদের প্রচণ্ড উপকার করছে। তার সঙ্গে সঙ্গে এনভায়রনমেন্টের দিক থেকে বিরাট ভূমিকা পালন করছে। সেইজন্য আমি প্রস্তাব রাখছি বিভিন্ন জেলায় সার্ভে করে কোথায় কোথায় মাঝারি সেচ প্রকল্প হতে পারে সেটা দেখে একটা ব্যাপক কর্মসূচি নেওয়ার প্রয়োজন আছে। আমরা দেখেছি জাতীয় স্তরে ৩৩ ভাগ জমি সেচের আওতায় এসেছে। সেই জায়গায় আমাদের পশ্চিমবাংলায় ক্ষুদ্র সেচ, মাঝারি সেচ এবং বৃহৎ সেচ সব মিলিয়ে ৫৯ ভাগ জমিকে সেচের আওতায় আনা হয়েছে। আমাদের পুরুলিয়া জেলায় যে সমস্ত স্কীম আছে সেইগুলিকে তাড়াতাড়ি শেষ করার জন্য অনুরোধ জানাচ্ছি। আর একটা বিষয়ে আপনাকে বলব, আপনি অফিসারদের উপর একটু নজরদারি করুন। একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার এরা সমস্ত ডিস্ট্রিক্ট লেভেলে বসে স্কীমে কাজকর্ম দেখাশোনা করছে। সেইজন্য কাজ তাড়াতাড়ি এগোচ্ছে না। কোনও জায়গায় একটা গেট তোলার জন্য আমাদের খবর পাঠাতে হয়। একজন ওয়ার্ক অ্যাসিস্ট্যান্স দিয়ে সমস্ত কাজ চলে না, সব ক্ষেত্রে তার উপর নির্ভর করা চলে না। আমার মূল কথা হচ্ছে স্কীম গুলি তাড়াতাড়ি শেষ হচ্ছে না, এক-একটা ছোট স্কীম ৫ বছর ১০ বছর ১৫ বছরেও শেষ হচ্ছে না। যার ফলে প্রোজেক্ট কস্ট বেড়ে যাচ্ছে। স্কীমগুলি টাইমলি শেষ করলে নির্দ্দিষ্ট প্রোজেক্ট কস্টের মধ্যে স্কীমগুলি শেষ করা যাবে। আপনি কাজগুলি তাড়াতাড়ি করার চেষ্টা করবেন। পুরুলিয়া জেলায় যে নূতন স্কীম গুলি নেওয়া হয়েছে সেইগুলি তাড়াতাড়ি শেষ করার ব্যবস্থা করবেন। এই কথা বলে বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-25 – 3-35 p.m.]

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের সেচ ও জল সম্পদ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ৯৫-৯৬ সালের বাজেট ভাষণ প্রতিক্রিয়ায় এর বিরুদ্ধে দু একটা কথা বলা প্রয়োজন মনে করছি। প্রথম কারণ হচ্ছে এই যে, পশ্চিমবঙ্গ প্রধানতঃ কৃষিভিত্তিক রাজ্য এবং চাল উৎপাদনে সারা ভারতবর্ষে প্রথম স্থান অধিকার করেছে। এইরকম একটি রাজ্যে আরও বেশি জলসেচের যদি ব্যবস্থাপনা থাকত, তাহলে উৎপাদন আরও বেশি হত। অন্যান্য রাজ্যের তুলনায় আমরা নজির সৃষ্টি করতে পারতাম। আজকে যোজনা বহির্ভূত এবং যোজনা খাতে সেচ বিভাগের প্রয়োজন মোটামুটি যা দাঁড়াচ্ছে, তা কাছাকাছি দুশো কোটি টাকার ব্যাপার বলে আমি ব্যক্তিগত ভাবে মনে করি। এটা হলে পশ্চিমবঙ্গের সেচ ব্যবস্থায় কিছু করা যায়, এবং এটা করে ব্যাপক জল সেচের ব্যবস্থা করলে পশ্চিমবঙ্গের মানুষের ব্যাপক কল্যাণ হত এবং ডেফিসিট রাজ্য হিসাবে চাল উৎপাদনে কেন্দ্রীয় সরকারের মুখাপেক্ষী হতে হত না। পশ্চিমবঙ্গে কৃষিযোগ্য জমি ১৩৮ লক্ষ একর। রাজ্য সরকারের পরিসংখ্যান যদিও বলছে শতকরা ৫০ ভাগ জমিতে আমরা সেচব্যবস্থা করতে পেরেছি, কিন্তু সংখ্যাতত্ত্ব একটা দিক, একটা বলার দিক, মানুষকে ভাওতা দেওয়ার দিক। বাস্তবে আমরা দেখি বা চাক্ষুষ দেখছি যখন, তখন মনে হয় না পশ্চিমবঙ্গের কৃষিযোগ্য জমির অর্ধেক জায়গায় সেচ চলে গেছে। আমি মন্ত্রী মহাশয়কে বলব, ১৯৫১-৫২ সাল থেকে প্রথম পঞ্চবার্ষিক পরিকল্পনা যখন শুরু হয়েছিল, তখন যে চারটি বৃহৎ পরিকল্পনা শুরু হয়েছিল, তা আজ পর্যন্ত একটা বাদে শেষ হল না। যেটা শেষ হয়েছে, সেটা হল ময়ূরাক্ষী পরিকল্পনা। দামোদর ভ্যালী উদ্যোগে যে ব্যারেজ প্রকল্প, সেটা এই বছরের শেষ দিকে শেষ হতে পারে। কংসাবতি প্রোজেক্ট কবে শেষ হবে জানা যায় না। আর তিস্তা প্রকল্পের তো কথাই নেই। আর, অষ্টম যোজনায় শুরু হয়েছে সুবর্ণরেখা প্রকল্প। এই যে বৃহৎ প্রকল্পগুলি দীর্ঘকাল ধরে শুরু হয়েছে, যত সময় যাচ্ছে অর্থের মূল্য বেড়ে যাচ্ছে, মানুষের চাহিদা বাড়ছে। যেভাবে চাহিদা বাড়ছে, সেই ভাবে সরকার যদি সঠিক ভাবে জল দিতে পারত, তাহলে পশ্চিমবঙ্গ আরও বেশি উদ্বৃত্ত রাজ্য হিসাবে পরিণত হতে পারত। এবং আমাদের গরিব কৃষকদের, তফসিলি আদিবাসীদের সামান্য একটু চাল অন্ধ্রপ্রদেশ থেকে ধার নিতে হত না। মাননীয় মন্ত্রী মহাশয়, আমি মনে করি এই বৃহৎ প্রকল্পগুলি যদি নির্দিষ্ট সময়ের মধ্যে শেষ করতে না পারেন, তাহলে বলবে এই কাজ চলছে চলবে। মানুষ শুধু সেচ বিভাগের কথাই বলবে। কিন্তু প্রকৃতির বৃষ্টি যখন হবে, তখন হাহাকার হবে, চাষীরা মার খাবে। পশ্চিমবঙ্গ সরকার বলবে প্রকৃতির বিড়ম্বনা, হলে আমরা কি করব? তা, প্রকৃতির বিড়ম্বনা তো শুধু পশ্চিমবঙ্গে হয় না, পাঞ্জাব, হরিয়ানা, উত্তর প্রদেশ, অন্ধ্রপ্রদেশেও হয়, তা সত্ত্বেও সেইসব রাজ্যে উৎপাদন বাড়ে। আমি বাস্তব দিক থেকে বলব, মন্ত্রী মহাশয়, আরও গভীর ভাবে এটা অনুধাবন করতে হবে। জল সম্পদ উন্নয়ন বিভাগ এবং সেচ বিভাগ এতদিন একসঙ্গে ছিল, আজ বিভক্ত হয়েছে। তাদের বলব, এবং মন্ত্রী মহাশয়কে

বলব, আজকে এই বৃহৎ ৫টা পরিকল্পনা, এদের কমাণ্ড এরিয়া সীমাবদ্ধ এবং মাঝারি পরিকল্পনায় যে কমাণ্ড এরিয়া আছে, সেটাও সীমাবদ্ধ। তাহলে, ১৩৮ লক্ষ একরের মধ্যে বৃহৎ পরিকল্পনা এবং মাঝারি পরিকল্পনার যদি কমাণ্ড এরিয়া ধরা যায়, তাহলে ৩৮ লক্ষ একরের বেশি কভার হবে কিনা বলে আমার সন্দেহ আছে। তাহলে এক কোটি একর জমি, যা কৃষিযোগ্য পড়ে আছে, তার জল কে দেবে? এক্ষেত্রে ভাবনার অবকাশ আছে, গভীর ভাবে ভাবতে হবে বলে আমি মনে করি। যারা গ্রামীণ জীবনে থাকে, আমরা লক্ষ্য করছি যে গ্রামীণ এলাকায় এক একটি ন্যাস খাল আছে, মোটামুটি ব্যবস্থাপনার মাধ্যমে গ্রামের মানুষের সঙ্গে সেখানে পঞ্চায়েতের মাধ্যমে প্রভূত কাজ করার সুযোগ সৃষ্টি করছে। এখানে ইরিগেশন বা সেচ বিভাগকে গ্রাম পঞ্চায়েতকে এমন নিবিড় ভাবে নিয়ে আসতে হবে যাতে যেখানে ছোট ছোট জমি আছে সেখানে জল দেওয়ার জন্য গ্রাম পঞ্চায়েতকে বাধ্যতামূলক ভাবে মার্কড অ্যালোটেড টাকাতে সেই এলাকার কাজ করতে বাধ্য হয়। কারণ, আজকে এখানে তমলুকের মাননীয় সদস্য অনিল মুদি বলছিলেন, তমলুকে পত্র পত্রিকাতে বিশাল আকারে ফটো বেরিয়েছে, সেখানে নদী ভাঙনে প্রায় ৫০০ একর জমির ফসল নষ্ট হয়েছে, প্রায় ৫০০ বিঘা জমি জলমগ্ন হয়ে পড়েছে। আমরা তাহলে কোথায় যাব? আমরা যাব সেচ বিভাগের অফিসারদের কাছে, একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, অ্যাসিস্ট্যাট ইঞ্জিনিয়ারদের কাছে। তাঁরা বলছেন, ঐ বাঁধ তাঁদের নয়। ঐ বাঁধ কার, না জেলা পরিষদের। তাহলে মানুষ কোথায় যাবে? আমরা সাধারণত জানি, সেচ ব্যবস্থায় জল কোথাও আঘাত পেলে বা জল আনতে গেলে তারজনাই সেচ বিভাগ রাখি। কিন্তু বাস্তবে দেখা যাচ্ছে, বিশাল নদী এলাকার বাঁধ, রূপনারায়ণের বাঁধ সেচ দপ্তরের নয়, জেলা পরিষদের। এ এক অদ্ভুত বৈষম্য। এই বৈষম্য থাকার ফলে মানুষ যখন কাঁদছে, মানুষ চিৎকার করছে, তখন মাননীয় মন্ত্রীরা এখানে কোনও উত্তর দিতে পারছেন না, তাঁরা নিরুত্তাপ। মানুষ আমাদের গালাগালি দিচ্ছে। এই রকম যুক্তি যদি থাকে যে, বিরাট বিরাট মাঠ, জমিদারি বাঁধ, বহু রকমের যে বাঁধ আছে, বহু নামের বাঁধ আছে, সেগুলোকে সরাসরি সেচ বিভাগের অন্তর্ভুক্ত করে করা দরকার। প্রভূত যে জমি পড়ে আছে, বাঁধগুলো আছে, সেগুলোকে গ্রাম পঞ্চায়েতকে, ক্ষুদ্র সেচ বিভাগকে একটা নিয়মের মধ্যে আনতে হবে। এই কাজগুলো গ্রাম পঞ্চায়েত, জেলা পরিষদ যদি করতে বাধ্য থাকে তাহলে আমাদের এলাকায় যে বাঁধগুলো নষ্ট হচ্ছে, সেখানে গিয়ে আমরা মানুষের পাশে দাঁড়াতে পারব এবং ব্যবস্থা নিতে পারব। তাহলে আজকে যে মানুষগুলো হাবুডুবু খাচ্ছে তারা বাঁচবে। সেই মানুষগুলো যখন আমাদের কাছে আসে তখন তারা ভাববে না যে কে তাদের সাহায্য করবে। এখন তারা ভাবছে কে তাদের সাহায্য করবে, এই প্রশ্নের কোনও উত্তর নেই। আজকে সেই মানুষগুলো হাবুডুবু খাচ্ছে, আমরা ভুগছি, সবাই ভুগছে। এই রকম বিচিত্র ঘটনায় সেচ বিভাগকে বাধ্য করুন যাতে জেলা পরিষদ তার গ্রামীণ এলাকায় বাঁধ, ছোট নাশা খাল করতে বাধ্য হয়। শুধু জওহর রোজগার যোজনার টাকা দিয়ে এই কাজ করতে পঞ্চায়েত বাধ্য না হয়, ফ্লাড কন্ট্রোলের জন্য টাকা যখন দিচ্ছেন তা দিয়ে ফ্লাড কন্ট্রোলের কাজও যেন তারা করে। ফ্লাড কন্ট্রোল করাটা গরিব এই সরকারের পক্ষে সম্ভব

কিনা জানিনা—নদীর এ কূল ভাঙে ও কূল গড়ে—তবে আমরা সতর্ক থাকলে জলোচ্ছ্বাসের ফলে যে বাঁধগুলো ভাঙে তা অনেকখানি রোধ করা সম্ভব হবে। মেদিনীপুর এবং চব্বিশ পরগনায় সমতল ভূমির জল উঁচু থেকে বর্ষাকালে নিচু দিকে প্রবাহিত হয়। বর্ষাকালে বাঁধগুলো নদীর জল ধরে রাখতে পারে না। তারফলে আমরা দেখি যে ব্লকের পর ব্লক, গ্রামের পর গ্রাম ভাসিয়ে দিয়ে যায়। আমরা কেলেঘাইয়ের জন্য অপেক্ষা করছি, জানিনা কবে এটা শুরু হবে। সুবর্ণরেখার জন্য আপনি কিছু টাকা দিয়েছেন। সেজন্য সুবর্ণরেখা প্রোজেক্ট এবং কেলেঘাই প্রোজেক্টকে তরান্বিত করার উদ্যোগ নেবার অনুরোধ জানাই। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-35 – 3-45 p.m.]

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সেচ ও জলপথ মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে আমি সমর্থন করে কিছু কথা বলতে চাই। বিরোধীপক্ষ থেকে ইচ্ছা করেই স্বীকার করলেন না যে আমাদের রাজ্যে কৃষির ক্ষেত্রে কোন স্থানে আজকে গিয়েছে। আজকে আমাদের রাজ্যে ৪টি বৃহৎ এবং ২৬টি মাঝারি সেচ প্রকল্প আছে। বর্তমানে আমাদের রাজ্যের উৎপাদন ব্যবস্থা কোথায় দাঁড়িয়েছে সেটা দেখুন—সারা ভারতবর্ষের মধ্যে নজিরবিহীন বিষয়—কৃষি উৎপাদনে পশ্চিমবঙ্গ প্রথম স্থানে। আজকে পরিসংখ্যান দিয়ে বলতে পারি যে, এইসব বড় বড় প্রকল্পের ফলে আজকে হেক্টর হেক্টর জমিতে সেচ সেবিত হয়েছে। তার মধ্যে অন্যতম হচ্ছে ময়ূরাক্ষি জলাধার প্রকল্প। এই প্রকল্পটির মাধ্যমে মুর্শিদাবাদ, বর্দ্ধমান, বীরভূম জেলার ২৫০.৮৬ হেক্টর জমি জলসেচের আওতায় এসেছে। দামোদর উপত্যকার ৩ হাজার ৩৩১.৮৯ হেক্টর জমি জলসেচের আওতায় এসেছে। এটা হচ্ছে খারিফের কথা, এবার রবিতে আসছি—রবিতে হচ্ছে ৪৬ হাজার ৫৫৯ হেক্টর, বোরোতে ৪২.১০৫ হেক্টর জমি সেচসেবিত হয়েছে। এইবার তিস্তা প্রকল্পের কথায় আসছি। তিস্তা হচ্ছে সবচেয়ে বড় জলাধার প্রকল্প, এই তিস্তা প্রকল্পে ৫০০ কোটি টাকা ব্যয় হয়েছে। তার মধ্যে ৮৪ শতাংশ রাজ্য সরকারকে বহন করতে হয়েছে এবং আমরা তা ব্যয় করেছি। কেন্দ্রীয় সরকারের বহু টিম এসেছে কিন্তু আজ পর্যন্ত ১৫ শতাংশের বেশি আমরা পাইনি। ভারতবর্ষের মধ্যে সুবৃহৎ প্রকল্প এই তিস্তা প্রকল্প। এই তিস্তা প্রকল্পে ১৯৯৪-৯৫ সালে ৬১.১৮৮ হেক্টর জমিতে জলসেচের ব্যবস্থা হয়েছে। তারপরে সুবর্ণরেখার কথা অস্বীকার করতে পারবেন না, এই প্রকল্পর দ্বারা ১৩০০ হেক্টর জায়গাকে চিহ্নিত করা হয়েছে। এতে যে পরিমাণ টাকার দরকার সেই টাকা আসবে কোথা থেকে? একে তো আর স্টেট সাবজেক্ট বলে কেন্দ্র উপেক্ষা করতে পারেন না। আমাদের রাজ্যের সেচে এত উন্নতি হয়েছে যে কৃষি উৎপাদনে প্রথম স্থানে রয়েছে এবং এটাই কেন্দ্রীয় সরকারের ঈর্ষার বিষয়। আজকে হাজার হাজার হেক্টর জমি সেচ সেবিত হচ্ছে। বোরো, আমন, আউশ ধানের চাষ হচ্ছে এ কি আর সহ্য করা যায়? মাননীয় মন্ত্রীকে এই প্রসঙ্গে দুটি সমস্যার কথা বলছি। আপনি উন্নয়ন আগে করবেন না কি রক্ষা আগে করবেন কোনটার উপরে বেশি জোর দেবেন? উন্নয়নের দ্বারা

সেচের উন্নতি করবেন ভাল কথা কিন্তু যে পরিমাণে ভাঙ্গন শুরু হয়েছে তার কি ব্যবস্থা হবে? আমাদের পশ্চিমবঙ্গের পক্ষ থেকে এই সমুদ্রতটের ব্যাপারে ৪০০ কোটি টাকার একটা প্রস্তাব নিয়ে চিফ ইঞ্জিনিয়ার, মিঃ ঘোষাল দিল্লি গেছিলেন, তার কি হল? ১৯৭৮ থেকে ১৯৯৪ সাল অবধি সুন্দরবনের ৩৫০০ কি. মি. পথের মধ্যে যারা বসবাস করে তাদের আজকে জীবন সম্পদ, সম্পত্তির কোনও গ্যারান্টি নেই। এর কি গ্যারান্টি আপনারা দিতে পারবেন? আপনারা উন্নয়নের জন্য কোটি কোটি টাকা বরাদ্দ করছেন আর সেই পরিমাণ টাকা সমুদ্র উপকূলে যারা রয়েছেন, নদীপথের যারা ভিখারি তাদের ক্ষেত্রে রাখা হচ্ছে না কেন? আজকে কেন্দ্রীয় সরকার এই সমুদ্র উপকূল থেকে তো ৩৫০ কোটি টাকা অর্জন করে নিয়ে যাচ্ছেন, অথচ এই ধরনের বৈষম্য কেন? ৪০০ কোটি টাকার যে মাস্টার প্ল্যান সেটা কেন কেন্দ্রীয় সরকার উপেক্ষা করলেন তার জবাব বিরোধী পক্ষ দিক। সুন্দরবনে যে ১০ জন মানুষ মারা গেল তারজন্য কি ব্যবস্থা কেন্দ্রীয় সরকার নিলেন সেটা আজকে আমাদের জানা দরকার। এই বিষয়ে আপনার বিশেষ পদক্ষেপ নেওয়ার দরকার।

**শ্রী কামাখ্যানন্দন দাশ মহাপাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সেচ মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ এখানে উত্থাপন করেছেন সে বিষয়ে আমি দু-একটা কথা এখানে বলব। মাননীয় সেচমন্ত্রী যথাযথভাবেই তাঁর লিখিত ভাষণে বলেছেন, কেন্দ্র আমাদের রাজ্যের প্রতি বিমাতৃসুলভ আচরণ করছে এবং তার জন্য বন্যা নিয়ন্ত্রণ সেল নিদারুণ ভাবে ব্যাহত হচ্ছে। দ্বিতীয়ত বর্তমানে আমাদের রাজ্যের যে অর্থনৈতিক সঙ্কট সেই সঙ্কটের মধ্যে দাঁড়িয়েও যদি আরও বেশি অর্থ বরাদ্দ করতে পারত তাহলে যে কাজ হতে পারত সেটা সম্ভব হচ্ছে না। আমি একটা প্রশ্ন বারে বারে তুলি কিন্তু দুর্ভাগ্য-এর ব্যাপার মন্ত্রী মহাশয়ের কাছ থেকে তার কোনও উত্তর পাই না। কেন্দ্র টাকা দিচ্ছে না, তা বুঝি এবং আমাদের রাজ্য সীমিত সামর্থের মধ্যে দাঁড়িয়ে বেশি অর্থ বরাদ্দ করতে পারছে না তাও বুঝি। কিন্তু বাজেটে এটাই ইন্টারনাল অ্যালটমেন্ট থাকে। এবং আমি বারবার এ বিষয়ে স্ট্রেস দিয়ে বলবার চেষ্টা করেছি যে, একদিকে ইরিগেশন অন্য দিকে ফ্লাড প্রটেকশন, কোনটাকে প্রায়রিটি দেবেন? তিস্তা এখনও শেষ করতে পারলেন না। এছাড়াও অনেক বড় বড় প্রোজেক্ট সেগুলো ইনকমপ্লিট হয়ে পড়ে রয়েছে। লক্ষ লক্ষ কোটি কোটি মানুষের কাছে এইসব প্রোজেক্টগুলো এক-একটা পলিটিক্যাল ফাণ্ড হিসাবে উপস্থিত করা হচ্ছে। ১০ বছর, ২০ বছর, ৩০ বছরেও সেখানে কাজ কিছুই হচ্ছে না। সঙ্গে সঙ্গে খরচও বেড়ে যাচ্ছে। আবার সুবর্ণরেখা সম্বন্ধে বলা হচ্ছে। কিন্তু একটা কাজ শেষ না করে অন্য আর একটা কাজ করার পরিকল্পনা করার কি জাস্টিফিকেশন আছে তা বোঝা যাচ্ছে না। গতবার বিহারকে ৩ কোটি টাকা দেওয়া হল। কিন্তু রাজ্যকে খরচ করতে হল ২ কোটি ৬০ লক্ষ মত। এবারে ২ কোটি ৩০ লক্ষ টাকা দেওয়া হল। অথচ ২০০ কোটি টাকার প্রোজেক্ট। তাহলে কবে শেষ হবে এটা? এটা ভাবতে হবে। এর কি জাস্টিফিকেশন আছে? স্কীমগুলো এক দশক, দু-দশক হয়ে যাচ্ছে, শেষ করা যাচ্ছে না। আবার মেজর কাজ, সেগুলো করার দরকার ছিল সেগুলোও হচ্ছে না। আপনারা বলছেন,

৩৮ হাজার বর্গ কি. মি. এলাকা পশ্চিমবাংলায় বন্যা প্রবন। ৪ হাজার বর্গ কি. মি. সমুদ্র উপকূলবর্তী এলাকার বাঁধ মেরামত করা যাচ্ছে না। প্রতি বছরই জলোচ্ছ্বাস, বন্যা প্রাকৃতিক কারণে ঘরবাড়ি নষ্ট হচ্ছে। কিন্তু সেটার জন্য কোন স্কীম নেই। এবারে ইন্টারনাল বাজেটে যে ১৫২ কোটি টাকা অ্যালট করা হয়েছে তার মধ্যে সেচের জন্য ১০৫ কোটি টাকা, তিস্তায় দিতে হবে ৪০ কোটি, ফ্লাড প্রটেকশনের জন্য ৪৭ কোটি টাকা আছে। কিন্তু এতে কি কাজ হবে? সুতরাং আপনাকে নিশ্চয় কেন্দ্রের কাছে দাবি আদায়ের জন্য ফাইন্ড-আউট করতে হবে। কিন্তু সঙ্গে সঙ্গে ফ্লাড প্রটেকশনের ব্যাপারটা আমাদের দেখতে হবে। এই প্রটেকশন দেওয়ার দরকার আমাদের ক্রমাগত বাড়ছে। সুতরাং এর মধ্যে যদি কোনও ডিফেক্ট থাকে তাহলে সেটা দেখতে অনুরোধ করছি। সুতরাং ইরিগেশন পারপাসে যদি প্রায়রিটি দেন এবং ফ্লাড পারপাসে যদি না দেন তাহলে শুধু সেন্ট্রালের কাছে যাওয়াটা আমার মনে হয় ঠিক হবে না। আজকে উত্তরবঙ্গে জলের চাপ আমাদের সহ্য করতে হচ্ছে। কিন্তু সে রকম কিছু ব্যবস্থা নেওয়া হল না। ফ্লাড প্রটেকশনের ব্যাপারটা নেগলেক্ট করলে হবে না। এটা নিয়ে ভাবতে হবে। অথবা যদি এটা না পাল্টান তাহলে ১৮ বছর পরে আর ১৮ বছর চলে যাবে মানুষ সাফার করতেই থাকবে। মেন্টেনের ব্যাপারটা যদি ধরেন তাহলে দেখা যাবে যে, বর্ষা প্রায় এসে গেছে কিন্তু মেদিনীপুরে এখনও কোনও কাজ শুরু করা যায়নি। সুতরাং আমি বলতে চাই, আপনার দপ্তরের যে দৃষ্টিভঙ্গি সেটা যথাযথ হওয়া উচিত। এ সঙ্কটের বিষয়ে অনেকেই এখানে বলেছেন—প্রশান্তবাবু বলেছেন, কংগ্রেসের মানসবাবু, এস. ইউ. সি.-র সদস্য এবং অন্যান্য এম. এল. এ.-রাও বলেছেন। তারপর মেদিনীপুরকে তিনটি ডিভিশনে ভাগ করা হয়েছে।

[3-45 – 3-55 p.m.]

আপনি কেলেঘাইকে দুটো ডিভিশনে ভাগ করে দিয়েছেন। আমরা বার বার করে এই ব্যাপারে আপত্তি করেছিলাম। রাইট এমব্যাঙ্কমেন্টটা কাঁথি মহকুমার দিকে দিয়েছেন, যেখানে ১৪ লক্ষ লোক নির্ভরশীল, অপরদিকে লেফ্‌ট এমব্যাঙ্কমেন্ট। এই দুটো এমব্যাঙ্কমেন্টের প্রোটেকশন পরস্পরের উপর নির্ভরশীল। আপনি সেই কেলেঘাইকে ভাগ করে দিয়ে লেফ্‌ট এমব্যাঙ্কমেন্টকে মেদিনীপুর ওয়েস্ট ডিভিশনের আণ্ডারে করে দিয়েছেন। ওখানকার মোস্ট ইম্পর্টেন্ট মিনিস্টার ডাঃ সূর্যকান্ত মিশ্রর সঙ্গে আলোচনা করেননি, আপনি জেলা পরিষদের সভাপতির সঙ্গেও আলোচনার প্রয়োজন মনে করেননি। সেখানে কিছু অসৎ ঠিকাদার, অসৎ ইঞ্জিনিয়াররা যেমন আছে, তেমনি ভালো ইঞ্জিনিয়াররাও আছে। কিন্তু সেই দুর্নীতিগ্রস্থ কর্মচারি, অসৎ ঠিকাদার এবং অসৎ ইঞ্জিনিয়ারদের আপনি কিছু করতে পারেননি। সেখানেই আপনি কেলেঘাইকে ঠেলে দিয়েছেন। এইকথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ এখানে উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা [illegible] পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলো আনা হয়েছে তাকে সমর্থন করে

কয়েকটি কথা এখানে বলতে চাই। আমি আলোচনায় অংশ নেওয়ার আগে আমাদের যে উৎকণ্ঠা ও দুঃশ্চিন্তা ছিল, তার অংশীদার হিসাবে কামাক্ষা বাবু এখানে যে বক্তব্য রেখেছেন তার জন্য তাকে ধন্যবাদ জানাই, অভিনন্দন জানই। আজকে সেচ দপ্তরের যে বাজেট আমাদের সামনে রাখা হয়েছে তাতে আমরা দেখতে পাচ্ছি ১৫২ কোটি টাকা এখানে রাখা হয়েছে। এই টাকা দিয়ে কি হবে? এই টাকা দিয়ে না সেচের জল সরবরাহ করা হবে, না উত্তরবঙ্গ থেকে দক্ষিণবঙ্গের বিস্তীর্ণ এলাকায় নদী ভাঙ্গন ও প্রাকৃতিক দুর্যোগ ও জলোচ্ছ্বাস এ পড়ে মানুষের দুর্ভোগ হচ্ছে তাকে প্রতিরোধ করা যাবে। আজকে সেইজন্যই আমাদের বিরোধিতা। এই সেচ দপ্তরে গত কয়েক বছর ধরে আলোচনায় অংশগ্রহণ করে আমি আমার বক্তব্য রাখার চেষ্টা করেছি। সরকারি পক্ষের সদস্যরা বলতে উঠে শুধু তিস্তাকে দেখায়, তিস্তার গুরুত্ব কথা বলে, তিস্তার অগ্রগতির কথা বলে। আমরা অস্বীকার করছি না, তিস্তা এক বৃহৎ পরিকল্পনা। বৃহৎ অংশের কৃষি ও কৃষকের সেচ এর ব্যবস্থা করা, খাদ্যোৎপাদনে সহায়তা করা। তিস্তার সাইন বোর্ড ঝুলিয়ে অন্য সমস্ত সম্ভাবনাকে ধূলিসাৎ করে দেওয়া হচ্ছে। তিস্তার কথা বলতে উঠলেই তারা কেন্দ্রীয় সরকারকে দোযারোপ করতেন, পরিবেশ দপ্তরকে দোযারোপ করতেন। আজও কেন তিস্তার বাঁহাতি খাল হল না, গুঞ্জরিয়ার কবরস্থানের সমাধান করতে পারলেন না। তিস্তা কমাণ্ড এলাকার মধ্যে এই সেচ দপ্তরের গাফিলতিতে টী প্ল্যান্টাররা চা-বাগান তৈরি করছেন। তিস্তা যে উদ্দেশ্যে করা হচ্ছে, সেই উদ্দেশ্য আজকে ব্যহত হচ্ছে। কয়েকদিন আগে জলোচ্ছ্বাসের ফলে, প্রাকৃতিক দূর্যোগের ফলে ২৪ পরগণার বিস্তীর্ণ এলাকা ভেসে গেল। কারণ, দীর্ঘদিন ধরে সেই নদী বাঁধগুলো রিপেয়ার করা হয়নি, সংস্কার করা হয়নি। যখন এই ব্যাপারে সেচ দপ্তরকে বলা হয়, তখনই তারা বলে টাকা নেই। জাতীয় স্তরে সেচ দপ্তরের জন্য যেখানে খরচ করা হয় ১৭$\frac{১}{২}$ শতাংশ। সেখানে আমাদের রাজ্যে কম খরচ হয়, মাত্র ১০ শতাংশ খরচ হয়। তাহলে কি করে কাজটা হবে।

কি করে রাজ্যের মানুষকে স্বস্তি দেওয়া হবে। তার পর যে সমস্ত বাঁধগুলি জলোচ্ছ্বাস থেকে রক্ষা করতো যেমন জমিদারী বাঁধ সেই জমিদারী বাঁধের জন্য তারা কত পিতৃ-মাতৃহীন অবস্থার মধ্যে রয়েছে। পঞ্চায়েত বলে তার নয়, সেচ দপ্তর বলে তার নয়। এই বাঁধের দায়িত্ব কার আমরা জানতে চাইছি। সেই সেচ দপ্তরের কাজ শুরু হয় বর্ষার সময়। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই দপ্তরের মাননীয় মন্ত্রীর কাছে এ কথা বলতে চাই যে জরুরি দাবি তুলে অর্থমন্ত্রীর কাছে টাকা নিন। এখন বাজেট পেশ করা হবে, পরের যেন দপ্তরকে টাকা দেওয়া হয়। যাতে শুখা সময়ের আগে এই কাজগুলি শুরু করা যেতে পারে। এখানে সঠিক সময়ে কাজ শুরু করা হচ্ছে না। যার ফলে মানুষ বঞ্চিত হচ্ছে অবহেলিত হচ্ছে, নাজেহাল হচ্ছে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা একথা বলেছি সেচ দপ্তরে টাকা পৌছাতে দেরির ফলে সেচ দপ্তরের কাজে এত বিলম্ব হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মেদিনীপুর জেলার মানুষ—কামাক্ষ্যা বাবু ঠিক কথাই বলেছেন, যেমন তিস্তার গুরুত্ব আপনাদের কাছে, ঠিক তেমনি আমাদের দক্ষিণ বঙ্গের মানুষের কাছে সুবর্ণরেখার

গুরুত্ব অনেক। প্ল্যানিং কমিশন সুবর্ণরেখার প্ল্যান পাস করে দিয়েছেন। এস্টিমেটেড কস্ট ২২৬ কোটি ৮২ লক্ষ টাকা, যখন বার বার বলা হত ধোকা দেওয়া হচ্ছে তখন পরিবেশ দপ্তর তাকে ছাড়পত্র দিয়েছে, কাজ করার অনুমতি দিয়েছে। এই বাজেট ২ কোটি ৩৫ লক্ষ টাকার। কটা বছর লাগবে এই সুবর্ণরেখা প্রকল্পকে বাস্তবায়িত করতে, তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দক্ষিণবঙ্গের মানুষরা বঞ্চিত হচ্ছে, অবহেলিত হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে দাবি জানাতে চাইছি এই ব্যাপারে। আমি অল্প সময়ের মধ্যে আরেকটি কথা বলতে চাই, আজকে রুরাল ডেভেলপমেটে এই রাজ্যে যে ৫০ ভাগ টাকা খরচ করা হয়, সেচ দপ্তরকে ইয়ার মার্ক ১০ পারসেন্ট টাকা অন্তত পক্ষে দিতে হবে এবং খরচ করতে হবে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আরও কতকগুলি প্রকল্পের কথা যেমন ময়ূরাক্ষী প্রকল্প, দামোদর প্রকল্প, এই প্রকল্পগুলির অবস্থা কি। কংসাবতী মডার্নাইজেশন প্রকল্প কোথায়, বারে বারে বলা হচ্ছে বিশ্ব ব্যাঙ্ক টাকা দিলে এটা করা হবে কিন্তু আজ পর্যন্ত এটা হয়ে উঠল না। তাই যে বাজেট আমাদের সামনে রাখা হয়েছে এতে রাজ্যের সেচের প্রতিকার করা যাবে না এবং উত্তরবঙ্গ থেকে দক্ষিণবঙ্গ পর্যন্ত যে ভাঙনের খেলা চলছে তাকে রক্ষা করা যাবে না।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ মন্ত্রী এবং জল পথ দপ্তরের মন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তাঁকে সমর্থন করছি এবং বিরোধীদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। প্রথমে আমি বলতে চাই উত্তরাধিকার সূত্রে আমাদের বামফ্রন্ট সরকার এই সেচ দপ্তর পেয়েছেন আগে ওই কংগ্রেসিরা উত্তরাধিকার সূত্রে পেয়েছিল তখন ছিল একটা অপরিকল্পিত দপ্তর। কিন্তু এই রকম একটা জায়গায় দাঁড়িয়ে ১৮ বছরে তাদের যে সাফল্য তার স্বীকৃতি তারা আদায় করে নিয়েছে। বিরোধীদলের সদস্যরা স্বীকার করবেন যে সারা ভারতবর্ষের মধ্যে আমাদের রাজ্য প্রথম স্থান অধিকার করে নিয়েছে।

[3-55 – 4-05 p.m.]

যে সাফল্য ভারতবর্ষের অন্য কোনও রাজ্য পায়নি। আমি যে জেলার লোক, সেই বর্ধমান জেলায় দেখেছি বৃহৎ সেচ বলতে ডি. ভি. সি. প্রকল্প। তাতে বর্ধমান, হুগলি এবং তার আশে পাশের এলাকায় খরিফ এবং রবি চাষের জন্য এই ডি. ভি. সি. প্রকল্প থেকে জল সরবরাহ করে আসছে। কিন্তু গত বছর হঠাৎ তারা সিদ্ধান্ত করেছে রেগুলেশন ম্যানুয়্যালের নাম করে যে এই সব জেলায় খরিফ এবং রবি চাষের জন্য জল দেওয়া যাবে না। যার জন্য বর্ধমান জেলায় খরিফ এবং বোরো চাষের ক্ষেত্রে দারুণ সঙ্কট সৃষ্টি হয়েছে। আগামী বছরও তারা বলেছে এই সঙ্কট থাকবে। ডি. ভি. সি. পরিকল্পনার জন্য যে অর্থ খরচ হয়েছে তার একটা সিংহ ভাগ অঙ্ক এই রাজ্য থেকে দেওয়া হয়েছে। কিন্তু আজকে রেগুলেশন ম্যানুয়্যালের নাম করে সেই জল ওরা বন্ধ করে দিচ্ছে। যার ফলে শুধু বর্ধমান জেলা নয় আমাদের রাজ্যে খাদ্য শস্য উৎপাদনের ক্ষেত্রে একটা গুরুতর প্রতিক্রিয়া দেখা দেবে। বিষয়টি

সম্পর্কে সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সঙ্গে কথা বলতে সেচ দপ্তরকে অনুরোধ করছি। দ্বিতীয়ত তিস্তার ব্যাপারে অনেক কথা এখানে বলা হয়েছে। ৭১ সালে তিস্তা প্রকল্প শুরু করার চিন্তা করা হয়। এবং ৭৪ সালে এর চূড়ান্ত রূপ পায়। কংগ্রেসি আমলে যে প্রকল্প সরকারি অনুমোদন পায়, সেই প্রকল্পকে জাতীয় স্কীম হিসাবে অনুমোদন না দিয়ে ১৯৯৪ সাল পর্যন্ত তাকে ঝুলিয়ে রাখা হয়। তারপর ৯৪ সালে একে জাতীয় গুরুত্ব দেওয়া হয়। এর মধ্যে আমাদের সরকারের সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে এই প্রকল্পের কাজ চালিয়ে যাওয়া হয়। কিন্তু এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার ১৮ শতাংশ টাকা দিয়েছে। কাজেই তাদের এই তিস্তা প্রকল্প সম্পর্কে কোনও কথা বলা সাজে না। কারণ কেন্দ্রীয় সরকার জাতীয় গুরুত্ব দেওয়া সত্ত্বেও তারা টাকা দিতে অসহযোগিতা করছে। ভারতের অন্যান্য যে জাতীয় প্রকল্প তাতে যে পরিমাণ টাকা তারা দিয়েছে পশ্চিমবাংলার ক্ষেত্রে সেই কাজ তারা করেননি। তিস্তা প্রকল্পের মতো একটা জাতীয় গুরুত্বপূর্ণ প্রকল্পে কেন্দ্রীয় সরকারের যে কনট্রিবিউশন থাকা উচিত, তা থাকতে হবে। আমি যে কথা বলতে চাই, আমাদের রাজ্যে বিভিন্ন জায়গায় এই দপ্তরের যে কাজ আছে, যেমন সেচের কাজ আছে, নদী ভাঙন রোধের কাজ আছে, নদী বাঁধগুলো রক্ষা করার ক্ষেত্রে যে গুরুত্বপূর্ণ দায়িত্ব এই দপ্তর পালন করে তা যদি না করতে পারে তাহলে আমাদের কালে গত ১৮ বছরে যে সম্পদ সৃষ্টি হয়েছে, তাকে আমরা রক্ষা করতে পারব না। বাঁধ করতে যে খরচ হয় নদী ভাঙনে তার চেয়ে অনেক বেশি খরচ হয়ে যায়। যার জন্য মুর্শিদাবাদ, মালদহ এবং বর্ধমানের কিছু জায়গায় এই সম্পর্কে আরও বেশি গুরুত্ব দেওয়া দরকার। বাঁধের কাজ করতে যদি ঠিকাদার নিয়োগ করে পঞ্চায়েতের উপর দায়িত্ব দেওয়া হয় তাহলে আউটপুটটা অনেক ভাল হবে। এই বিষয়ে মন্ত্রী মহাশয় বিবেচনা করবেন, এই কথা বলে এই দপ্তরের ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রী এখানে ব্যয় বরাদ্দ পেশ করেছেন। দু জন মন্ত্রী এখানে দুটি বিবৃতি দিয়েছেন। আমি আপনার মাধ্যমে সভায় তা উপস্থিত করব। প্রথমে বিবৃতি দিলেন মাননীয় মন্ত্রী গণেশ মণ্ডল, সম্প্রতি তিনি জলপাইগুড়ি জেলায় তিস্তা প্রকল্পের কাজ পরিদর্শন করতে গিয়ে তাঁরই সরকারের ভূমি দপ্তরের বিরুদ্ধে বিবৃতি দিলেন। তিস্তা প্রকল্পের কাজ আটকে আছে কেন্দ্রের জন্য নয়, কেন্দ্রে পরিবেশ দপ্তরের যেটুকু বাধা ছিল তা আমরা ইতিমধ্যেই উতরে গিয়েছি। কিন্তু দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি পশ্চিমবঙ্গের ভূমি দপ্তরের ক্লিয়ারেন্স পাচ্ছি না, পরিবেশ দপ্তরের ক্লিয়ারেন্স পাচ্ছি না, বন দপ্তরের ক্লিয়ারেন্স পাচ্ছি না বলেই আমাদের কাজ আটকে আছে।' শ্রী গণেশ মণ্ডলের জলপাইগুড়িতে সাংবাদিক সম্মেলনের এই বিবৃতি। এটা হচ্ছে এক। দুই হচ্ছে, মাননীয় মন্ত্রী শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় রাইটাস বিল্ডিংর্স-এ সাংবাদিকদের ডেকে বিবৃতি দিলেন, "সুন্দরবনের নদী-বাঁধগুলো থেকে শুরু করে গোটা পশ্চিমবঙ্গের নদী বাঁধগুলোকে রক্ষা করতে পারছি না, তাদের রক্ষাণাবেক্ষণ করতে পারছিনা, বন্যা নিয়ন্ত্রণের কাজ বাধাপ্রাপ্ত হচ্ছে। আমাদের চাহিদা মতো যে অতিরিক্ত অর্থ আমরা চেয়েছি রাজ্যের অর্থমন্ত্রী সেই টাকা আমাদের দিচ্ছেন না"।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রীর এই অসহায় অবস্থার কথা বিবেচনা করে শাসক দলের যে মাননীয় সদস্যরা এতক্ষণ বিবৃতি রাখলেন তাঁদের দৃষ্টি আকর্ষণ করে আমি বলছি যে, আমাদের বিরোধটা এইখানে। শৈলজাবাবু এবং ডাঃ আবেদিন এই কথাই বলবার চেষ্টা করেছেন যে, সেচ দপ্তর এ রাজ্যে সব চেয়ে অবহেলিত জায়গায় পড়ে আছে। দেবব্রত বাবু এবং গণেশ বাবুকে ডানা কেটে দিয়ে ডাঃ সূর্য মিশ্রর পায়ের তলায় বসিয়ে দেওয়া হয়েছে। দেবব্রত বাবু এবং গণেশ বাবুকে বলা হচ্ছে, — তোমরা অসীম বাবুর মুখের দিকে তাকিয়ে থাক এবং সূর্য মিশ্রের পদতলে বসে থাক। আমাদের ইঞ্জিনিয়াররা হচ্ছেন, They are one of the best product of the country. ভেরি আনফরচুনেটলি এই ইঞ্জিনিয়ারদের বলা হচ্ছে, — গ্রামের পঞ্চায়েত প্রতিনিধিদের — নিশ্চয়ই তারা জন-প্রতিনিধি, কিন্তু দে আর নট টেকনোক্রাট — নির্দেশ অনুসারে কাজ করে! আজকে সুন্দরবনের বাঁধ, মেদিনীপুরের বাঁধ, জলপাইগুড়ির বাঁধ, আলিপুরদুয়োরের বাঁধ সম্বন্ধে অসীম বাবু জনগণকে আহ্বান জানাচ্ছেন, — বন্ধুগণ, আমরা সমস্ত সম্পদ জনগণের উদ্দেশে সঁপিয়া দিলাম। সঁপিয়া দিলেন, বাঁধের কাজ শুরু হল — মার্কসবাদী পঞ্চায়েত এমন বাঁধই করল যে করার সঙ্গে সঙ্গে ধড় ধড় করে বাঁধ ভেঙ্গে গেল। এই অবস্থায় আজকে মাননীয় মন্ত্রী দেবব্রত বাবুকে পরিষ্কার করে বলতে হবে — যদি তিনি বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনাকে সার্থক ভাবে রূপায়ণের মধ্যে দিয়ে লক্ষ মানুষকে বাঁচাতে চান তাহলে তাঁকে পরিষ্কার ভাবে বলতে হবে, Either he has surrendered to the political will of Marxist-Communist and to Dr. Surya Mishra and to Dr. Ashim Dasgupta or he will react to the devastating situation of West Bengal particularly, in relation to the flood situation. এটা আজকে বলতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে মাননীয় সদস্য নির্মল দাস মহাশয় থাকলে ভাল হত। পালিয়েছেন, লজ্জায় মাথা নিচু করে পালিয়েছেন। বিধানসভার সেচ দপ্তরের সাবজেক্ট কমিটির উনি চেয়ারম্যান। উনি কি বলছেন, "While examining the demands under the purview of the Subject Committee the Committee cannot ignore the expected role of the inter-linked department particularly Rural Development Department which plays a vital role in the execution of irrigation, flood control and antierosion and other allied works through the local Panchayat. Considering the role in its right perspective, the Committee likes to observe that while making allocation for the carrying out the rural development works through the local Panchayat the Rural Development Department should earmark at least 10 per cent of its budget grant for the major and medium irrigational development programme in the agrarian belt and should also earmark another five per cent for minor irrigation and other allied development programme so as to uphold the priority of the irrigation as a whole. স্যার, ইরিগেশনের প্রাপ্য টাকা কেটে নিয়ে পঞ্চায়েতের হাতে তুলে দেওয়া হচ্ছে। যাদের

কোনও ইঞ্জিনিয়ারিং এফিসিয়েন্সি নেই, যাদের কোনও মনিটরিং সিস্টেম নেই, তাদের হাতে তুলে দেওয়া হচ্ছে। আর আমাদের পন্ডিত সেচ মন্ত্রী, উনি দিনের পর দিন দুহাত তুলে গৌরাঙ্গ মহাপ্রভুর মতো বলছেন, 'আমি দেখছি, আমি দেখব' কি দেখছেন?

[4-05 – 4-15 p.m.]

কি দেখছেন? পার্টিকুলারলি আপনার অপদার্থতার জন্য ডুবতে হচ্ছে। You have surrendered to the political will of the Marxist Communist Party. আজকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, ইরিগেশন পটেনশিয়াল কিছুটা বেড়েছে, কিন্তু যে লক্ষ্যমাত্রা ছিল সেটা বাড়েনি। আজকে দুর্ভাগ্যের সঙ্গে বলছি, ঘুরে ফিরে আবার কথাটা আসছে, বেশ কিছু প্রকল্প নিয়ে আমি অভিযোগ করেছি, মেদিনীপুর ক্যানালের জন্য সম্প্রতি ৭০ লক্ষ টাকা আপনার দপ্তর দিয়েছে। আপনার ইঞ্জিনিয়ারকে আপনি পাঠাবেন। ফার্স্ট উইক অফ আগস্ট হাউস চলবে। কতটা কাজ হয়েছে আপনি এই হাউসে জানাবেন। ন্যাশনাল হাইওয়ে ৬ এর ধারে কতটা কাজ হয়েছে হাউস চলাকালীন রিপোর্ট দিয়ে জানাবেন। কোনও দুর্নীতিগ্রস্থ ইঞ্জিনিয়ার, কোনও দুর্নীতিগ্রস্থ কন্ট্রাক্টর এইভাবে জনগণের টাকা লুঠ করছে সেটা আপনাকে বলতে হবে। আমরা সবাই মিলে আপনাকে বলেছিলাম। কামাক্ষ্যা বাবু ছিলেন, প্রশান্ত বাবু ছিলেন এবং আরও অন্যান্য বিধায়করা ছিলেন। আপনাকে বলেছিলাম, মেদিনীপুরের সব চাইতে বন্যা প্লাবিত অঞ্চল — ময়না, সবং, পটাশপুর, ভগবানপুর, পার্ট অফ এগরা, পার্ট অফ পিংলা। তাই যদি হয়, তাহলে সাব-ডিভিশন ৪ আন্ডার ইস্ট ডিভিশন অফ দি মেদিনীপুর কেন সবং-এ স্থানান্তরিত হবে না? আমরা সব এম.এল.এ. এবং পঞ্চায়েত সমিতির সভাপতি রিটিন দিয়েছিলাম। কোনও জোচ্চোর ইঞ্জিনিয়ার — আপনাকে বলতে হবে বুদ্ধি দিয়েছে — যে ওখানে গেলে কাজ হবে না। কারণ, চুরি করা যাবে না বলে এই বুদ্ধি আপনাকে দিয়েছে। ২ হাজার ইঞ্জিনিয়ারদের মধ্যে যদি ২ জন পচা ইঞ্জিনিয়ার থাকে তাহলে এই দুইজনকে খুঁজে বের করতে হবে। একটা নদীর দক্ষিণ দিকের একটা পাড়, উত্তর দিকে একটা পাড়। কেলেঘাই, কপালেশ্বরীর তান্ডবে আজকে ৭টি ব্লকের ১৬ লক্ষ মানুষ ডুবছে, শত শত মানুষ ভেসে যাবে, ঘর বাড়ি তাদের ডুবে যাবে, মানুষের সর্বনাশ হয়ে যাবে এই কথা আমি দিনের পর দিন বলছি। আজকে কামাক্ষ্যা বাবু সঠিক কথাই বলেছেন। কারণ, যন্ত্রণার শিকার আমরা। মানুষের কাছে আমাদেরই জবাবদিহি করতে হয়। ঐসব চকচকে ইঞ্জিনিয়ারদের নয় এবং আপনাকেও নয়। দক্ষিণ পাড় কাঁথির দিক, উত্তর পাড় হচ্ছে মেদিনীপুর ওয়েস্ট, নিচের অংশ ইটামগরা ডিভিশন। একটা নদীর ৩টি অংশ, কাঁথি, নিচে ইটামগরা আর মেদিনীপুর ওয়েস্ট। একূল ভাঙ্গলে ওকে ডাকব, ওকূল ভাঙ্গলে তাকে ডাকব, কোন ইঞ্জিনিয়ারকে ডাকব? Who will be answerable? Who will be accountable? Who will give the answer? আজকে সেই কথা পরিষ্কার করে বলতে হবে। এই জায়গায় দাঁড়িয়ে আছে আজকে আপনার দপ্তর। ব্যক্তিগত জীবনে আপনি ভাল মানুষ, আপনার সদিচ্ছা আছে। কিন্তু দিনের পর দিন আজকে ১২ বছর ধরে বারে বারে একথা

বলে আমার গলা দিয়ে রক্ত উঠছে, কপালেশ্বরী, বাঘুই স্কীম এখন চলছে। আপনি উত্তর দিয়েছেন, ইঞ্জিনিয়াররা পাটনা গেছে। পাটনা থেকে ক্লিয়ারেন্স নিয়ে করতে হয় অ্যাকোর্ডিং টু দি কোয়ারি, উত্তর পাওয়া যাচ্ছে না। আমি তাই বলি, বৃহৎ সেচ দপ্তর আজকে টোটাল সারেন্ডার To the political power of the Marxist Communist Party particularly under the leadership of Dr. Ashim Kumar Dasgupta and Dr. Surya Misra. আজকে জমিদারি বাঁধগুলি ছন্নছাড়া, পিতৃমাতৃহীন মতো পড়ে আছে। সেচ দপ্তর বলছে জেলা পরিষদ করবে, আর জেলা পরিষদ বলছে সেচ দপ্তর করবে। এই টালবাহানার মধ্যে জমিদারি বাঁধগুলি রক্ষণাবেক্ষণ হচ্ছে না। আজকে জল সম্পদ এবং তার ওয়াটার ম্যানেজমেন্ট নিয়ে সারা পৃথিবী ভাবছে, সারা ভারত ভাবছে। পশ্চিমবাংলায় সার্ফেস ওয়াটার সবচেয়ে বেশি। যে জল মানুষের দুঃখ আনে, যে জল বন্যা আনে, যে জল মানুষকে ভাসায়, সেই জলকে ম্যানেজমেন্ট করে সেচ হতে পারে, ইরিগেশন পটেনশিয়াল বাড়তে পারে। সেই দিকে না গিয়ে সেই জলে আজকে মানুষ ভাসছে। আজকে সীমিত ক্ষমতার কথা আমরা বারে বারে শুনে আসছি। আজকে এই সীমিত ক্ষমতার মধ্যে সেচ দপ্তর যেভাবে চলছে তাতে মানুষ যেভাবে আজকে ভোগান্তির একশেষ হচ্ছে তার জবাব মাননীয় মন্ত্রী মহাশয়কে দিতে হবে। পরিশেষে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে সেচ দপ্তরের বাজেট বরাদ্দ নিয়ে এখানে যে আলোচনা হচ্ছে — এই আলোচনায় যাঁরা অংশগ্রহণ করেছেন তাঁদের সকলকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। এখানে অনেক কথাই সরকার পক্ষ থেকে এবং বিপক্ষ থেকে উঠেছে। অনেকে এখানে কিছু কিছু গঠনমূলক পরামর্শও দিয়েছেন। এটা আমাদের কাছে নিশ্চয়ই একটা ভাল দিক। এটা আমরা সকলেই জানি যে, এই পশ্চিমবঙ্গে জলসেচ, জলনিকাশি, ভাঙ্গন, এই সমস্ত সমস্যা আছে এবং এটা দীর্ঘদিন ধরেই চলছে। সেই সমস্যার সমাধানের চেষ্টা আমরা বিভিন্ন সময়ে বিভিন্ন ভাবে করে আসছি। কিন্তু এটা আমাদের জানতে হবে যে, আমাদের পশ্চিমবঙ্গের অবস্থান এবং নদীগুলির অবস্থান কোথায়। প্রথমত শুধু আন্তঃরাজ্যই নয়, আন্তঃরাষ্ট্রের সঙ্গে জড়িত আমাদের এই নদীগুলি। সুতরাং এই নদীর ভাঙ্গন বা অন্যান্য সমস্যাগুলি শুধু আমাদের রাজ্যের উপরই নির্ভর করে না। আমরা যদি উত্তরবঙ্গ এর কথা ধরি, তা হলে উত্তরবঙ্গের সমস্ত নদীগুলি আমাদের পাশের রাষ্ট্র ভুটান থেকে উৎপন্ন হয়েছে এবং পাশের রাষ্ট্রের নদীগুলি আবার চলে গেছে মাঝখানে পশ্চিমবঙ্গের উত্তর অংশে। আজ সেই নদীগুলির সমস্যা হচ্ছে যে, এই নদীগুলিতে হিমালয় পর্বত থেকে পাথর, নুড়ি ইত্যাদি আসার ফলে ক্রমাগত সেই নদীর তলদেশগুলি উঁচু হয়ে যাচ্ছে এবং নদীর জলবহনের ক্ষমতা ক্রমে কমে যাচ্ছে। এমন অনেক জায়গা আছে যেখানে, নদীগুলি একেবারে সমতলভূমির মতো অবস্থায় আছে। এই জায়গায় দাঁড়িয়ে বন্যা প্রতিরোধ করাটা অনেক সময় শক্ত হয়ে দাঁড়ায়। তা সত্ত্বেও আমাদের দপ্তর থেকে বন্যা নিয়ন্ত্রণ করার চেষ্টা

চালানো হয়। তা সত্ত্বেও আমাদের বন্যার কবলে পড়তে হয়। একটা প্রশ্ন অনেকেই এখানে উঠিয়েছেন, সেটা হচ্ছে — শৈলজা বাবুও বললেন — যে, সেচ দপ্তরের কাজ নাকি বর্ষার সময়েই হয়। তা হলে বর্ষার সময় কোনও কাজটা শুরু হয়েছে এটা যদি বলেন তাহলে আমরা দেখতে পারি। আমাদের কাছে যা হিসাব বা যেগুলি আমি নিজের চোখে দেখি মূলত মালদা, মুর্শিদাবাদ, এই জায়গায় কাজগুলি মার্চ এবং এপ্রিলে শুরু হয়ে গেছে। জলঙ্গীর একটা জায়গায় খুবই ভয়াবহ অবস্থা ছিল। সেই জায়গায় কাজ প্রায় ৮০ ভাগ এগিয়ে গেছে।

[4-15 – 4-25 p.m.]

মালদায়, উত্তরবঙ্গে সাম্প্রতিক যে বন্যা পরিস্থিতি সৃষ্টি হয়েছিল তাতে ৮০টি জায়গায় ক্ষতিগ্রস্থ হয়, এই ৮০টি জায়গায় মোটামুটি ভাবে কাজ করার ব্যবস্থা করা হয়েছে। কিছু জায়গায় জল থাকার ফলে কাজ করা যায়নি। বাকি কাজ অন্য সময় শুরু হয়েছে। এদিকে নদীয়ার নবদ্বীপ, অগ্রদ্বীপ এই সমস্ত জায়গায় এপ্রিল, মে মাসে কাজ শুরু হয়েছে। জরুরি ভিত্তিতে বৃষ্টির সময় কিছু কিছু কাজ আমাদের করতে হয় এবং সম্প্রতি মেদিনীপুর, তমলুক ইত্যাদি জায়গায় যেখানে ভাঙ্গন হয়েছে সেখানে কাজটা আমাদের করতে হয়েছে। সুতরাং যে অভিযোগ তাঁরা করেছেন এটা ঠিক নয়। মাননীয় সদস্য অনুপম বাবু বলেছেন যে তাঁকে ডাকা হয়নি। কিন্তু আমি গতবারে কমিটির যে মিটিং করেছিলাম তাতে জলপাইগুড়ি ও ঐ জেলার সব বিধায়কদের ডেকেছিলাম, তাদের মধ্যে দু-চারজন বাদে আর কেউই আসেননি। উত্তরবঙ্গের যে বিশেষ সমস্যা আছে সেটা আমাদের কাজ করার ক্ষেত্রে খুবই অন্তরায়, সেটা হচ্চে বোল্ডার সংগ্রহ। এ ব্যাপারে বন দপ্তরের যা নিয়ম আলিপুরদুয়ারে বোল্ডার আলিপুরদুয়ার সাব-ডিভিশনের বাইরে যাবে না, কিন্তু কুচবিহারের ভাঙ্গন রোধ করার জন্য অনেক টাকা ব্যয় করে এই বোল্ডার সংগ্রহ করতে হয়। এইভাবে বোল্ডার সংগ্রহের ক্ষেত্রে উত্তরবঙ্গের বন্যা নিয়ন্ত্রণের কাজ অনেক সময় ব্যহত হয়। এতে খরচা অনেক বেড়ে যায় এবং সময় মতো কাজ করা যায় না। এই সব সমস্যা আছে তা সত্ত্বেও স্থানীয় ভাবে আলোচনা করে কিছু কিছু জায়গায় বোল্ডার যেগুলি পাওয়া যায় সেগুলিকে কাজে লাগিয়ে বন্যা নিয়ন্ত্রণ কাজ করার কথা বলেছি। একটা প্রশ্ন মাননীয় সদস্য মানস ভূঁইয়া তুলেছেন, হ্যাঁ, আমি ৩-তলা বাড়িতে মিটিং করতে যাই সেখানে বিষয়টি আমাদের নজরে আসে। পরবর্তী সময় আমরা বন দপ্তরের সঙ্গে কাজ করে আলোচনা করে এটা কিভাবে দ্রুত নিষ্পত্তি করা যায়, সে ব্যাপারে আমরা বলেছিলাম এবং কিছুটা কাজ এগিয়েছে তবে এখনও কেন্দ্রীয় সরকার ওখানে পরিবেশ দপ্তর এবং এখানে বন দপ্তর সেন্ট্রালের যে আইন আছে সেই অনুযায়ী কোনও জমি নিতে হলে তাদের পারমিশন লাগবে, তবে সেই পারমিশন পাওয়া জটিল বা কঠিন নয়। এটা নিয়ম মাফিক ব্যাপার। আমরা সেই দিকে প্রসিড করেছি। আমাদের অফিসাররা সেই কথা বলেছেন, এখানে অনেকেই সুন্দরবনের নদী বাঁধের বা মেদিনীপুরের নদী বাঁধের কথা বলেছেন। সাম্প্রতিক ঘূর্ণিঝড়ে সেখানে ব্যাপক ক্ষতি হয় এবং আমরা পঞ্চায়েত সংস্থা, আমাদের দপ্তর, সাধারণ প্রশাসন, সাধারণ মানুষের সহযোগিতায় এই যে বিরাট ক্ষতি হয়ে

যাচ্ছে সেটাকে এক সপ্তাহের মধ্যে আমরা সেই জায়গায় পরবর্তী সময় জল যাতে না ওঠে তার ব্যবস্থা আমরা করতে পেরেছি। শুধু একটা জায়গায় পারা যায়নি, হিঙ্গুলগঞ্জে দুটো বড় বাঁধ দেওয়ার পর মাটি সরে যায়, ফলে বাঁধটাকে রাখা যায়নি। কেন্দ্রীয় সরকার সমুদ্র উপকূলবর্তী যে সমস্ত রাজ্য আছে সমুদ্র উপকূলকে রক্ষা করার জন্য সেই সমস্ত রাজ্যকে তারা বিশেষ নজর দেন। গুজরাট ও মহারাষ্ট্রে তাঁরা এ বাবদ অনেক টাকা দেন। কিন্তু পশ্চিমবঙ্গকে কোনও টাকাই দেননি। পশ্চিমবঙ্গ যে সমুদ্র উপকূলবর্তী অঞ্চলে অবস্থিত, সেটা বোধ হয় কেন্দ্রীয় সরকারের কেউই জানে না।

সুতরাং এই ভাবে কেন্দ্রীয় সরকার আমাদের দেশের অন্য রাজ্যগুলিকে বিশেষ সুযোগ সুবিধা দিচ্ছে এবং পশ্চিমবাংলার ক্ষেত্রে বঞ্চিত করছে। সেই জন্য আমি বিষয়টা সকলের দৃষ্টি আকর্ষণ করছি। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বাজেট আমি পেশ করেছি সেই বাজেটের উপর ১০ জন বিধায়ক আলোচনা করেছেন। যে প্রশ্নগুলি তাঁরা তুলেছেন, যে উত্তরগুলি তাঁরা চেয়েছেন তার কিছু উত্তর রাষ্ট্রমন্ত্রী শ্রী গণেশচন্দ্র মন্ডল মহাশয় দিয়েছেন। আমার সময় খুব কম বলে একেবারে পয়েন্ট বাই পয়েন্ট সেইগুলি বলবার চেষ্টা করব। আপনাদের স্মরণ আছে গতবারের বাজেট বক্তৃতার সময় ক্যাটিগরিক্যালি সুস্পষ্ট ভাবে ৪টি প্রতিশ্রুতি এই সমস্ত বিধায়কদের সামনে দিয়েছিলাম। আমি বলতে পারি এই ৪টি প্রতিশ্রুতি আমি পালন করেছি। দুটি বড় প্রজেক্ট, একটা হচ্ছে তিস্তা প্রোজেক্ট যেটার কাজ চলছে আর একটা হচ্ছে সুবর্ণরেখা প্রজেক্ট যেটার কাজ ধরা হয়েছে, এই দুটি প্রোজেক্টের হেড অফিস দীর্ঘ দিন ধরে কলকাতায় রয়েছে। বলা হয়েছিল এই দুটি প্রোজেক্টের হেড অফিস একেবারে যে এলাকায় কাজ হচ্ছে সেই এলাকায় স্থানান্তরিত করতে হবে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে সেই প্রতিশ্রুতি ১০০ ভাগ পালন করা হয়েছে। যে জায়গায় মূল কাজ হচ্ছে সেখানে একজন চিফ ইঞ্জিনিয়ার আছেন তার সঙ্গে সেখানে ৪জন সুপারিন্টেনডেন্ট ইঞ্জিনিয়ারকে পাশে রেখে ১৩জন একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে পাশে রেখে সেখান থেকে দপ্তর চালাচ্ছে। সুবর্ণরেখা ব্যারেজ প্রোজেক্ট এখন এটা কেবল ভ্রূণ অবস্থা রয়েছে, শুরু করা হচ্ছে। ইতিমধ্যে আমি বিধায়কদের পরামর্শ গ্রহণ করেছি। সুবর্ণরেখা ব্যারেজ প্রোজেক্টের চিফ ইঞ্জিনিয়ারকে মেদিনীপুরে পাঠিয়েছি কলকাতা থেকে। মেদিনীপুরে বিশেষ করে বিধায়কদের বহু দিনের দাবি ছিল, জনসাধারণের দাবি ছিল সেখানকার ডিভিশান অফিসগুলি সমস্ত কেন্দ্রীভূত ছিল মেদিনীপুরে — বিশেষ করে আজকে নূতন ভাবে মেদিনীপুর জেলাকে ভাগ করার কথা উঠছে, তমলুকের কথা উঠছে — সেই জন্য প্রশ্ন উঠেছে তমলুকে ডিভিশানের হেডকোয়াটার করার জন্য। আমি প্রতিশ্রুতি দিয়েছিলাম করব। প্রচন্ড প্রতিকূলতার মধ্যেও প্রচন্ড বাধার মধ্যেও আমি এই কথা গর্ব করে বলতে পারি যে সেই কাজ আমি করেছি কায়েমী স্বার্থের

বেড়াজাল ছিন্নভিন্ন করে। তমলুকে হেড কোয়াটার আনা হয়েছে। আমি আর একটা প্রতিশ্রুতি দিয়েছিলাম। প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান, গত বছর যখন আমি সেখানে গিয়েছিলাম তখন তিনি বলেছিলেন যে কেলেঘাই-কপালেশ্বরী স্কীম ভয়ঙ্কর প্রয়োজনীয়, এই প্রয়োজনীয় স্কীম যদি জি.এফ.সি.সি. থেকে, গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশন থেকে পাশ করিয়ে নিয়ে আসতে পারেন তাহলে আমি এর যে ব্যয় ভার হবে তার শতকরা ৫০ ভাগ বহন করব।

[4-25 – 4-35 p.m.]

আপনারা এবারে লক্ষ্য করেছেন যে, জি.এফ.সি.সি.-তে পাস হয়ে যাবে মনে করে অত্যন্ত সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও ইন অ্যান্টিসিপেশান আড়াই কোটি টাকা এবারে কেলেঘাই কপালেশ্বরী প্রকল্পের জন্য বরাদ্দ করেছি। রাজনৈতিক মানুষরা, যেমন মানস ভুঁইয়া ইত্যাদিরা অত্যন্ত আগ্রহের মধ্যে আছেন। কিন্তু রাজনৈতিক ব্যাপারটা এক রকম আর টেকনিক্যাল ব্যাপারটা আলাদা। জি.এফ.সি.সি. ব্যাপারটা যে অবস্থায় আছে, তাতে মনে করি না দু মাসের মধ্যে হয়ে যাবে। বড় বড় পরিকল্পনা যেগুলো ২০ কোটি, ২২ কোটি, ৪৩ কোটি টাকার, সেইগুলো সাধারণ ভাবে তিন চার মাসের মধ্যে ক্লিয়ারেন্স পাওয়া যায় না। তার সঙ্গত কারণও থাকে। টেকনিক্যাল অ্যান্ড টেকনোলজিক্যাল অ্যাসপেক্টসগুলো তাদের অত্যন্ত খতিয়ে দেখতে হয়। তা সত্ত্বেও আমি কেন্দ্রীয় সরকারের প্রশংসা করব, জি.এফ.সি.সি.-র ইঞ্জিনিয়াররা অত্যন্ত তৎপরতা দেখিয়েছেন। জল সম্পদ দপ্তরের মন্ত্রী শ্রী বিদ্যাচরণ শুক্লা যে নির্দেশ দিয়েছিলেন, তা পালন করেছেন। আমাদের তরফ থেকে ইঞ্জিনিয়াররা সেখানে বরাবর একনাগাড়ে তাদের সঙ্গে বসে আজকে প্রায় ৯৫ ভাগ ক্লিয়ার করে এনেছেন। গতকালই খবর পেয়েছি, জি.এফ.সি.সি-কে জানান হয়েছে। আগস্ট মাসের গোড়ার দিকে তারা কলকাতায় আসছেন এবং এই মিটিংয়েই ক্লিয়ারেন্সটা দিয়ে দেবেন। এতবড় একটা সুখবর দিচ্ছি এবং এই ব্যাপারের পর বলটা চলে গেছে প্রণব বাবুর কোর্টে। আমি তো দিয়ে দিয়েছি আড়াই কোটি টাকা, এখন প্রণব বাবু যদি দিয়ে দেন আড়াই কোটি। আমি আশা করব তিনি এই টাকাটা, আড়াই কোটি টাকাটা দিয়ে দেবেন। যদি নাও দেন, তবুও আমরা এই টাকা দিয়েই কাজ শুরু করব এবং আগামী বছরেই কেলেঘাই, কপালেশ্বরীর কাজ শেষ করব।

চার নং হচ্ছে তিস্তা ব্যারেজ প্রোজেক্ট। সকলেই বলেন আপনি দেখিয়ে দিয়েছেন। বিরোধী দলের সদস্যরাও চমৎকৃত হয়ে গেছেন কঠিন কঠিন স্ট্রাকচার দেখে। একটা স্ট্রাকচার আছে এশিয়ার বৃহত্তম। আর একটাও সেইরকম। দ্বিতীয় বৃহত্তম একটা স্ট্রাকচার আমরা ধরেছি। কিন্তু যেটা সকলেই বলেন যে, দি টেস্ট অফ পুডিং ইজ ইন দা ইটিং। পুডিংয়ের স্বাদ কিরকম, সেটা খেলেই বোঝা যায়। তিস্তার স্বার্থকতা তখনই বোঝা যাবে, যখন দেখা যাবে জল যাচ্ছে কিনা। কতগুলো স্ট্রাকচার হয়েছে, সেটাই সব কথা নয়। কিন্তু তা সত্ত্বেও গত বার আমি প্রতিশ্রুতি দিয়েছিলাম সাংবাদিক বন্ধুদের, সেটা যথার্থ ভাবে রিফ্লেক্ট করেছিলাম, আমি বলেছিলাম এই বছর, ১৯৯৪-৯৫ সালে ৫০ হাজার হেক্টর জমিতে ইরিগেশন

পোটেনশিয়াল তিস্তা ব্যারেজ প্রোজেক্টে তৈরি করব। সবটা আমি পারিনি, ৪০ হাজার, ৪১ হাজার হেক্টর আমি পেরেছি এবং এই বছর যেমন কাজ এগিয়ে যাচ্ছে, আগামী বছরে, ১৯৯৫-৯৬ সালে আমরা সেখানে ৫০ হাজার হেক্টর জমি সেচ সেবিত করব। জয়নাল আবেদিন সাহেবের বক্তৃতা আমি খুব শ্রদ্ধার সঙ্গে শুনেছি। দুই রকম গাইয়ে আছে — একরকম হচ্ছে ধ্রুপদি। আর একটা হচ্ছে দুরকম মিশিয়ে। ধ্রুপদি কায়দায় যেটা, সেটা জয়নাল আবেদিন সাহেব করেছেন। আর মানস ভুঁইয়া দুটো মিশিয়ে, ক্ল্যাসিকের সাথে গমক-চমক দিয়ে ঠুংরি গান। জয়নাল সাহেব ধ্রুপদি গেয়েছেন, তিনি অত্যন্ত কনস্ট্রাকটিভ প্রশ্ন রেখেছেন। এইগুলোর উত্তর দেওয়ার আমি চেষ্টা করব।

প্রথমেই বলেছেন, এটার একটা কমপ্যারেটিভ এস্টিমেট দিন। কংগ্রেস আমলে ইরিগেশন পোটেনশিয়ালিটি কতখানি ক্রিয়েট হয়েছিল এবং আমাদের ১৮ বছরে কতখানি হয়েছিল? আমি পরিষ্কার ভাবে বলছি, যদিও আমাদের বইগুলোতে লেখা আছে, তাহলেও, আমরা যতটা করেছি তা বলছি। ফ্যাক্টস আর স্ট্রংগার দ্যান ফিকশন। আমি বেশি করেছি বললেই হবে না। দেখতে হবে ফ্যাক্টস কি বলছে? ফ্যাক্টস বলছে, ব্রিটিশ আমলে, প্রি-প্লান পিরিয়ডে ১৩৯ হাজার হেক্টর জমিতে বিধান রায়ের আমল মিলিয়ে পাঁচটি পরিকল্পনায় যে ইরিগেশন পোটেনশিয়ালিটি ক্রিয়েট করেছিলেন, আমরা ১৮ বছরে এখনও তার কাছে যেতে পারিনি। আমার নিশ্চিত বিশ্বাস, আগামী পাঁচ বছরে আমরাই থাকব। নবম পরিকল্পনায় পৌঁছুতে হবে না। নিশ্চিত ভাবে কংগ্রেস যে টার্গেট পূর্ণ করেছিলেন, ৩০ বছরে যেটা করেছিলেন, আমরা ১৮ বছরে পারিনি, তবে চারবছর বাদে, অর্থাৎ ২২ বছরে এটা করে দেব। আগামীবার আমি সেচমন্ত্রী থাকি বা না থাকি, এটা করে দেব। কংগ্রেস ৩০ বছরে যেটা করেছিল, বামফ্রন্ট সরকার ২২ বছরে তা করে দেবে, এই কথাটা বলে দিচ্ছি। কেলেঘাইয়ের কথা আমি আগেই বলেছি। তিস্তা প্রজেক্ট, মহানন্দা অ্যাকোয়াডাক্ট এটি এশিয়ার বৃহত্তম প্রোজেক্ট। আর একটা কথা শুনলে অবাক হয়ে যাবেন, এটা সকলেই বলেন যে তাড়াতাড়ি নাকি কাজ হয় না। ১৩ কোটি টাকার অ্যাকোয়াডাক্টের কাজ হাইলি টেকনিক্যাল ব্যাপার। এই ১৩ কোটি টাকার কাজ, আমি নেতাজীর অনুরাগী বলে, তাঁর জন্ম দিবসে উদ্বোধন করেছি। ৩০ মাস লাগবে না এই ধরাল অ্যাকোয়াডাক্ট করতে, তার অর্দ্ধেক, অর্থাৎ ৬ মাসের মধ্যে, অনেক কম সময়ে সেই কাজ করতে পারব। তিস্তা ব্যারেজ প্রোজেক্ট সম্বন্ধে আপনাদের কাছে বলতে চাইছি—এখানে জয়নাল আবেদিন মহাশয় সঠিক ভাবেই বলেছেন যে টেনথ ফিনান্স কমিশনের কাছে আমাদের দাবি কি রেখেছি, কি বক্তব্য রেখেছি? আপনারা সকলেই জানেন, বিশেষ করে যিনি বিরোধী দলে আছেন এবং সরকার পক্ষের যাঁরা আছেন তাঁরাও জানেন। কামাখ্যাবাবু আমাদের দলের, তা সত্ত্বেও বলেছেন, দেবব্রতবাবু, বন্যা নিয়ন্ত্রণে কেন আরও আরও বেশি টাকা খরচ করছেন না? শৈলজাবাবু সেই কথা বলেছেন সকলেই সেই কথা বলেছেন। আমাদের প্রায় ৩৭-৩৮ হাজার বর্গ কি. মি. ফ্লাড প্রোন এলাকা। আমি কেন, কেউই কিছুতেই পারবেন না, শুধু মাত্র রাজ্য সরকার তার সীমিত সম্পদে করতে পারবেন বলে ভরসা রাখি না। কেউ যদি বলেন

পারবেন, তাহলে তিনি মিথ্যা কথা বলবেন। এই ব্যাপারে আমাদের দায়িত্বের সঙ্গে সঙ্গে সেন্ট্রাল গভর্নমেন্টেরও দায়িত্ব রয়েছে। এই বছরের ফেব্রুয়ারি মাসে প্রধানমন্ত্রী নরসীমা রাওয়ের কাছে, জলসম্পদ মন্ত্রীর কাছে এবং প্লানিং কমিশনের ডেপুটী চেয়ারম্যানের কাছে গিয়েছিলাম। তখন এই দাবিটা করেছিলাম, বিশেষ করে যখন ভাঙন চলছে তখন বলেছিলাম। স্টেট সাবজেক্টে আমরা কোনও অর্থ পাব না জানি। কিন্তু যেখানে আমাদের জমি—ইন্টার ন্যাশনাল রিভার—বাংলাদেশের মধ্যে ২৮-৩২ হাজার হেক্টর চলে গিয়েছে, সেখানে দায় দায়িত্ব নরসীমা রাও উপেক্ষা করতে পারেননি।

[4-35 – 4-45 p.m.]

আমরা ৩২ কোটি টাকা চেয়েছিলাম কিন্তু আজকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে ৬ মাসের মধ্যে ওই টাকা তো দূরের কথা একটি পয়সাও আসেনি। এই ৩২ কোটি টাকার মধ্যে একটি পয়সাও আসেনি, তবে আশার কথা হচ্ছে যে, ১৯৯৬-৯৭ সালে ওই কৃপন হাত থেকে ১০ কোটি টাকা আসবে। দশম অর্থ কমিশন ১০ কোটি দেবে বলেছেন। অর্থাৎ দিল্লির থেকে ৩২ কোটি টাকার মধ্যে ১০ কোটি টাকা দেবে। এটাতে আমাদের কাজে লাগবে। আমরা যখন ফিনান্স কমিশনের সঙ্গে সওয়াল জবাব করেছি তখন আমাদের পক্ষে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর নেতৃত্বে আমি এবং অসীম দাশগুপ্ত ছিলাম এবং ফিনান্স কমিশনের এবং প্ল্যানিং কমিশনের চেয়ারম্যান সেখানে উপস্থিত ছিলেন। সেখানে এই প্রস্তাব আমরা রেখেছিলাম এবং তারা কথা রাখবেন বলেছেন। এইবার নেক্সট যে প্রস্তাব জলকরের ব্যাপারে, সেই প্রসঙ্গে বলছি যে, আমরা জলকর আদায়ের ক্ষেত্রে গত দু বছর খুব পিছিয়ে ছিলাম, তবে সম্প্রতি এটা একটু উন্নতি হয়েছে। জলকর আদায়ের ব্যাপারে কেন্দ্রীয় সরকার যে প্রস্তাব দিচ্ছেন আমরা তা মানতে পারব না। কৃষকদের উপরে ১৩ গুণ, ১৩ গুণ করে জলকর বসানো বামফ্রন্ট সরকারের পক্ষে সম্ভব নয়। তবে এটা ঠিক জলকরের পরিমাণ বাড়ানোর দরকার। যারা এই জলকর দিতে সক্ষম অথচ দিচ্ছেন না ঠিকমতো তাদের ক্ষেত্রে একটু কঠোর হওয়া দরকার। এবং এই ব্যাপারে জয়নাল সাহেবের সঙ্গে একমত হব এসব ক্ষেত্রে একটু স্ট্রিনজেন হওয়ার দরকার। আরেকটা কথা উঠেছে যে, পঞ্চায়েতের সহযোগিতা কতটা পাওয়া যাচ্ছে—এটা বলতে গেলে মিক্সড রি-অ্যাকশন হয়েছে বলতে হবে। সব জায়গাতে সমান সহযোগিতা পাইনি, যেমন মেদিনীপুরে পঞ্চায়েত কোনও রকম সহযোগিতা করেনি। সেখানে শুভকর সম্পর্ক নয়। আবার মুর্শিদাবাদে খুব ভাল সম্পর্ক। জলপাইগুড়িতে বিশেষ করে খুব ভাল সম্পর্ক পাওয়া গেছে। সেখানে চীফ ইঞ্জিনিয়ার একটা বিরাট কাজ নিয়েছিলেন। আলিপুর দুয়ারে কাজটা করে ছিলেন, সেখানে পঞ্চায়েত এই দপ্তরের সঙ্গে হাতে হাত মিলিয়ে একটা বিরাট কাজ সম্পন্ন করেছে। জলঙ্গীর কাজের ব্যাপারে ৪ মাসের মধ্যে সেখানে ১১ কোটি টাকার কাজ হয়েছে এবং কাজটা সম্পন্নও হয়েছে। সেখানে পঞ্চায়েত

বলুন জেলা পরিষদ সকলের সহযোগিতা পাওয়া গেছে। সুতরাং আমি তো বলেই দিচ্ছি যে, কোন কোন জায়গায় আমাদের দপ্তরের সঙ্গে সম্পর্ক পঞ্চায়েতের শুভকর নয়, তার নামও আমি বলে দিয়েছি। আবার কোথাও কোথাও সেটা সম্ভব হয়েছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি সভার অনুমতি নিয়ে এই বিষয়ের উপরে আর ১০ মিঃ সময় বাড়িয়ে দিলাম। আশা করি সভার এতে সবার সম্মতি আছে।

**(সভার সম্মতিক্রমে আর ১০ মিঃ সময় বাড়ানো হল।)**

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় ঃ** এইবার আমি অনুপম সেনের কয়েকটি তথ্যর বিষয়ে বলছি। তিনি কয়েকটি তথ্য জানতে চেয়েছিলেন। তিনি জানতে চেয়েছেন গত ৩ বছর আগে সেন্ট্রাল গভর্নমেন্টের মন্ত্রীদের সঙ্গে যখন বসেছিলাম তখন থেকে আজ অবধি টাকাটা কিভাবে আসছে। ৩১৫ কোটি টাকার মধ্যে আমরা দিয়েছি ১৬৫ কোটি টাকা আর কেন্দ্রীয় সরকার দিয়েছে ১৫০ কোটি টাকা। সেই টাকাটা কেন্দ্রীয় সরকার থেকে ৩ বছরে অর্থাৎ ১৯৯২-৯৩, ৯৩-৯৪, ৯৪-৯৫ কিভাবে এসেছে তার একটা হিসাব চেয়েছেন। ১৫০ কোটি টাকা সমানভাবে এসেছে। আর এই বছর ৮০ কোটি টাকার মধ্যে স্টেট গভর্নমেন্ট ৪৫ কোটি টাকা দেবে আর সেন্ট্রাল গভর্নমেন্ট ৩৫ কোটি টাকা দেবে। এই নিয়ে মোট ৮০ কোটি টাকার প্রকল্প। তারপরে আমি তিস্তা ব্যারেজ প্রকল্প সম্পর্কে বলছি—এখনো পর্যন্ত এই তিস্তা ব্যারেজ প্রকল্পে খরচ করেছি ৫৩৩ কোটি টাকা। বাজেট স্পীচ যখন মার্চ মাসে প্রকাশিত হয় তখনও পর্যন্ত লেখা যায়নি, সেই কারণে এখন বলে দিলাম যে ৫৩৩ কোটি টাকা এই অবধি খরচ হয়েছে। তার মধ্যে ৪৪৯ কোটি টাকা রাজ্যসরকার দিচ্ছেন এবং কেন্দ্রীয় সরকার দিচ্ছেন ৮৪ কোটি টাকা। ৫ কোটি ২০ কোটি, ২৭ কোটি এবং ৩২ কোটি, মোট ৮৪ কোটি টাকা দিয়েছেন। রাজ্যসরকার মোট খরচের ৮৫ ভাগ আর কেন্দ্রীয় সরকার ১৫ ভাগ দিয়েছেন। কেন্দ্রীয় সরকার শেষ দিকে এই টাকা দিয়েছেন বলে এই বড় বড় কাজ, যেমন চেঙ্গ-মাঞ্জন, উত্তর দিনাজপুর জেলার কাজন পরিকল্পনা, প্রভৃতি দুরুহ কাজগুলো সম্পন্ন করতে পেরেছি। এ বছরে আর ৩০ থেকে ৩৩ কোটি টাকার পরিকল্পনা করা হবে। এই রকম নাগর নদীর উপর-ও পরিকল্পনা আছে। বেটার লেট দ্যান নেভার। কেন্দ্রীয় সরকার যদি এই ভাবে আমাদের অর্থ সাহায্য করেন তাহলে আমরা আর এগিয়ে যেতে পারব। এটা যদি কেন্দ্রীয় সরকার অব্যাহত রাখেন তাহলে অষ্টম পরিকল্পনার মধ্যে আমরা অনেক এগিয়ে যেতে পারব। এবং আশা করছি, নবম পরিকল্পনার মধ্যে কংগ্রেস সরকারের ইরিগেশন পোটেনশিয়াল সারপ্লাস করে আমরা এগিয়ে যেতে পারব। ৩০ বছরের কাজ ২২ বছরের মধ্যে সম্পন্ন করতে পারব। এই কথা বলে এবং কাট-মোশনগুলোর বিরোধিতা করে এবং মাননীয় সদস্যরা আমার এই বাজেটকে অনুমোদন করবেন এই আশা করে সকলকে শ্রদ্ধা ও অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## Demand No. 66

**Mr. Deputy Speaker :** There are 9 (nine) Cut motions to this Demand. All the Cut motions are in order. Now I put all the cut motions moved by Shri Saugata Ray. Shri Subrata Mukherjee, Shri Prabir Banerjee, Shri Abdul Mannan and Shri DebaPrasad Sarkar to vote. The motions that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motions of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,17,86,74,000 be granted for expenditure under Demand No. 66, Major Heads : "2701—Major and Medium irrigation and 4701—Capital Outlay on Major and Medium Irrigation" (This is inclusive of a total sum of Rs. 1,05,96,00,000 already voted on account in March, 1995) was then put and agreed to.

## Demand No. 68

**Mr. Deputy Speaker :** There are 6 (six) Cut motions to this Demand. All the Cut motions are in order. Now I part all the Cut motions moved by Shri Sailaja Kumar Das, Shri Prabir Banerjee, Shri Abdul Mannan and Shri DebaPrasad Sarkar to vote. The motions that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 89,99,86,000 be granted for expenditure under Demand No. 68, Major Heads : "2711—Flood Control and 4711—Capital Outlay on Flood Control Projects". (This is inclusive of a total sum of Rs. 30,34,00,000 already voted on account in March, 1995) was then put and agreed to.

## Demand No. 67

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,13,19,62,000 be granted for expenditure under Demand No. 67, Major Heads : "2702—Minor Irrigation, 2705—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area Development" (This is inclusive of a sum of Rs. 37,74,00,000 already voted on account in March, 1995).

**Mr. Deputy Speaker :** There are five Cut motions to Demand No. 67. All the cut motions are in order and taken as moved.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Prabir Banerjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

[4-45 – 4-55 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বছরে প্রথম সেচ দপ্তরকে ২টি ভাগ করে ক্ষুদ্র সেচ দপ্তরের নাম পরিবর্তন করে পশ্চিমবঙ্গ সরকারের জল সম্পদ ও উন্নয়ন এই নাম দিয়ে ডাঃ ওমর আলি তার বাজেট বরাদ্দ পেশ করেছেন। এটি খুবই গুরুত্বপূর্ণ দপ্তর। আজকে সারা পশ্চিমবঙ্গে এবং ভারতবর্ষে ইরিগেশন পটেনশিয়াল যা বেড়েছে তার মূল অংশীদার মাইনর ইরিগেশন, সেচ দপ্তরের একটি অংশ। এই বছরে প্রথম নূতন করে উনি দপ্তরের বাজেট বরাদ্দ আলাদা করে পেশ করেছেন। পশ্চিমবঙ্গে গ্রস ইরিগেশন পটেনশিয়াল যা, তা হলো ৬.১ মিলিয়ন হেক্টর। কিন্তু নেট ইরিগেশন পটেনশিয়াল, রেকর্ডেড আপ টু ১৯৯১ এখন পর্যন্ত যে ফিগার আছে অল ইণ্ডিয়া পারসপেকটিভ পশ্চিমবঙ্গে ৩.৭ মিলিয়ন হেক্টর, তার মধ্যে মাইনর ইরিগেশন কন্ট্রিবিউট করছে গ্রস ইরিগেশন পটেনশিয়ালের ক্ষেত্রে ৩.৮ আবার নেট ইরিগেশন পটেনশিয়ালের ক্ষেত্রে ২ মিলিয়ন হেক্টর। এখন পর্যন্ত যা হিসাব আছে, মাননীয় মন্ত্রীর কাছে হয়ত আর লেটেস্ট আছে, এখন পর্যন্ত আমার কাছে সরকারি পরিসংখ্যান যা এসেছে, তা হচ্ছে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পশ্চিমবঙ্গে ক্ষুদ্র সেচ দপ্তরের মূল অংশটা হচ্ছে ভূগর্ভস্থ জলকে ব্যবহার করে শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল, মিডিয়াম ডিউটি টিউবওয়েল এই তিনটি বিশেষ ধরনের নলকূপের মাধ্যমে মাটির নিচের জলকে তুলে ইরিগেশনের কাজে লাগান আর নদীর বক্ষ থেকে রিভার লিফ্ট ইরিগেশনের মাধ্যমে জল তুলে চাষের কাজে লাগান। মাইনর ইরিগেশনের মূল ভূমিকা হচ্ছে সাধারণত উচ্চ ফলনশীল ধানের ক্ষেত্রে এবং বোরো চাষের ক্ষেত্রে। আমন চাষ সাধারণত আমরা পশ্চিমবঙ্গে কিছু করি আকাশের জলে এবং প্রাকৃতিক বর্ষণের উপর নির্ভর করে আমন চাষ হয়। উচ্চ ফলনশীল ধান এবং বোরো ধান এটা নির্ভর করে মূলত ভূগর্ভস্থ জল এবং রিভার লিফ্ট ইরিগেশনের উপর। ইদানীংকালে উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, মন্ত্রী মহাশয়ও জানেন, পশ্চিমবঙ্গের নদীগুলি বোরো ধানের মুরশুমে শুকিয়ে যাওয়ার ফলে এবং নদীর প্রবাহ একদম কমে যাওয়ার ফলে বিশেষ করে নদীর বক্ষ উঁচু হয়ে যাওয়ার ফলে, সিলটেশনের ফলে, রিকাভেশন অফ দি রিভারস নদীগুলি নূতন করে খনন না হওয়ার ফলে, সংস্কার না হওয়ার ফলে রিভার লিফ্ট ইরিগেশন অনেকখানি কমে গিয়েছে। এর ফলে স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল, মিডিয়াম ডিউটি টিউবওয়েল এর উপর চাপ পড়ছে। স্যার, অত্যন্ত বেদনার বিষয় যে রাজ্যের সেচমন্ত্রী এবং জনগণ এবং আমরা প্রায়শই অভিযোগ করি পশ্চিমবঙ্গ বন্যায় ভাসছে। সারফেস ওয়াটার ম্যানেজমেন্ট আমরা এই রাজ্যে করতে পারছি না কেন? আমরা যখন অভিযোগ করি সারা ভারতের

বিরাট অংশের জল এই রাজ্যকে ডুবাচ্ছে বর্ষাকালে, সেই রাজ্যের ভূগর্ভস্থ জলকে স্থায়ীভাবে ডেসপারেটলি তুলে নিয়ে এসে ইনডিসক্রিমিনেট ইনস্টলেশন অফ দি শ্যালো টিউবওয়েল করে আমরা ব্যবহার করছি। কিন্তু সারফেস ওয়াটার অর্থাৎ মাটির উপরের যে জল যা বন্যা করে ভাসায় মানুষকে নিশ্চিহ্ন করে দেয়, সম্পদ নষ্ট করে, ফসল নষ্ট করে, সেই জলকে আমরা ম্যানেজ করতে পারছি না কেন? এই জায়গায় সেচ দপ্তর একত্রিত ভাবে এতদিন কি ভূমিকা পালন করেছে এবং মাইনর ইরিগেশন ডিপার্টমেন্টের এক্ষেত্রে কোনও ভূমিকা আছে কি না জানাবেন?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কেন্দ্রীয় সরকার পরিবেশ দপ্তর, বন দপ্তর এবং সেচ দপ্তরের সঙ্গে একটা বিশেষ ডিপার্টমেন্ট ও কর্মসূচি যুক্ত হয়েছে, যার নাম সয়েল কঞ্জারভেন্সি এবং ওয়াটার ম্যানেজমেন্ট। সেখানে একটা কোহেসিভ গড়ে তোলা হয়েছে। আমাদের এখানে কেন সেই সমন্বয় সৃষ্টি করা যাবেনা, কেন কোন নিউক্লিয়াস আজ পর্যন্ত তৈরি করা গেল না। যে রাজ্যে আমাদের প্রতি বছর বন্যা হচ্ছে, সেই রাজ্যে সারফেস ওয়াটারকে যদি আমরা রিজারভারের মাধ্যমে ধরে রাখতে পারতাম, তাহলে আমরা আমাদের ওয়াটার রিসোর্সকে আরও অনেক কাজে লাগাতে পারতাম। যদি আমরা পুষ্করীণীগুলোকে ভাল করে তৈরি করে ব্যবহার করতে পারতাম তাহলে ওয়াটার রিসোর্সকে আরও অনেক কাজে আমরা লাগাতে পারতাম। বন্যার সময় বন্যার জলকে বিপদজনক অবস্থার মধ্যে ডাইভার্ট করে পরবর্তীকালে আমরা বোরো চাষে ও উচ্চ ফলনশীল চাষে লাগতে পারতাম, তাহলে আমরা মাটির নিচের জলকে ডেসপারটেলি খরচ করতে হত না। এই বিষয়ে আপনি কোনও ভাবনা-চিন্তা করছেন কিনা এবং কোনও পদক্ষেপ নিতে পারছেন কিনা সেটা বলবেন। আমরা দেখছি, আজকে আমাদের মাননীয় সেচমন্ত্রী গর্ব করে বললেন ৩০ বছরের কংগ্রেসি রাজত্বের ইরিগেশন পোটেনশিয়ালকে আমরা ২২ বছর সীমারেখার মধ্যে ক্রস করে যাব। সর্বভারতীয় প্রেক্ষাপটে যেখানে উত্তরপ্রদেশে ইরিগেশান পোটেনশিয়াল ২৮ মিলিয়ান হেক্টর, অন্ধ্রপ্রদেশে যেখানে ৬.২ মিলিয়ান হেক্টর, বিহারে—যেখানে কোন কাজ হয়না বলে আমরা বলি—সেখানে ৮.১ মিলিয়ান হেক্টর, পাঞ্জাবে ৫.৯ মিলিয়ান হেক্টর, রাজস্থান, যেটা শুষ্ক মরুভূমি সেখানে ৪.২ মিলিয়ান হেক্টর, আর আমরা পশ্চিমবাংলায় সেখানে দাঁড়িয়ে আছি ৩.৭ মিলিয়ান হেক্টরে। আবার এর মধ্যে মাইনর ইরিগেশন ২ মিলিয়ান হেক্টর কন্ট্রিবিউট করছে। মাইনর ইরিগেশনের ভূমিকা মেজর ও মিডিয়ামের ভূমিকার চেয়ে বেশি। এই জায়গায় কি আমরা সন্তুষ্ট হয়ে দাঁড়িয়ে থাকব। বেশ কিছুদিন ধরে ডিপ টিউবওয়েল তৈরি করার কাজে বিলম্ব হলেও হয়েছে। অনেক রাজনৈতিক প্রতিকূলতা ও প্রতিবন্ধকতার মধ্যে ডাঃ ওমর আলি ও তার আগের মন্ত্রী কিছু কাজ করছেন। তার বাজেট বক্তৃতার শেষ পর্যায়ে তিনি ভবিষ্যতের কর্মসূচির কথা এবং আশার বাণী শুনিয়েছেন। এখানে দেখছি নির্মল দাস মহাশয় নেই, তিনি ইরিগেশন সাবজেক্ট কমিটির চেয়ারম্যান, তিনি ১৯৯৪ সালের কমিটির রিপোর্টে বলেছেন, দি কমিটি The Committee observes that the activities of the Minor

Irrigation Dept. have largely been based on World Bank Assistance which does not seem to be healthy aspect. মাননীয় মন্ত্রী মহাশয় আপনি কি বলেন। আর আপনি বলছেন ওয়ার্ল্ড ব্যাঙ্ক এসো, জার্মানীর গ্রুপ এসো। আর এক সময় এই মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টিই মাঠে ময়দানে বক্তৃতা করে বিশ্বব্যাঙ্কের চেয়ারম্যানের কালো হাত ভেঙ্গে দিত, ট্রাম, বাস পোড়াত। সঙ্গত কারণেই নির্মল বাবু কমেণ্ড করেছেন, The Committee observes that the activities of the Minor Irrigation Department have largely been based on World Bank Assistance which does not seem to be a healthy aspect. The provision from the State Fund for non-externally aided schemes should be properly augmented so that the department may not become merely a signboard or an implementing agency of the World Bank or other externally aided schemes.

[4-55 – 5-05 p.m.]

কী বলবেন মাননীয় মন্ত্রী মহাশয়, আজ পশ্চিমবঙ্গের ক্ষুদ্র সেচ দপ্তরের বাস্তব অবস্থা আর ওই রাজনৈতিক তত্ত্ব। টিউবওয়েল বাড়ানো আর মন্ত্রিত্ব-দুটির মাধ্যমে সংঘাত হচ্ছে কখনও কখনও আপনাদের অন্যান্য সদস্য তা লিখে দিয়েছিলেন, বলে দিয়েছিলেন, এটা ভবিষ্যতের দলিল হয়ে থাকবে। আজকে আমরা জানতে চাই, আজকে মাননীয় মন্ত্রী আমাদের সাথে এক মত হবেন কিনা জানি না, পশ্চিমবঙ্গে আমরা আগামী দিনে একটা জল দুর্ভিক্ষের মধ্যে পড়ব, তার জন্য দায়ী থাকবেন আপনি ও আপনার দপ্তর এবং ভবিষ্যত আপনাকে ক্ষমা করবে না। আপনি মন্ত্রী হবার পর দুটো সেমিনার করেছেন, বিরোধী সদস্যদের আপনি কেন ডাকবেন না। আপনি স্বৈরতান্ত্রিক, বামপন্থী রাজনৈতিক মনোভাব নিয়ে চলেন, আপনি ভাবেন আপনারা সত্য কথা বলেন, আপনারা ভগবান, জনসাধারণের কথা বলে জনসাধারণের অধিকারকে হত্যা করে দিলেন আপনি এবং আপনার সরকার। সাধারণ মানুষের প্রতিনিধিত্ব আমরা করি, এই রকম সেমিনারে জনপ্রতিনিধি যাঁরা তাঁদের মাঝে মাঝে ডাকতে হয়। আপনি মেদিনীপুরের মন্ত্রী আমি মেদিনীপুরের এম. এল. এ. সভা করলেন, আপনার দলের অন্যান্য সদস্যদের ডেকে পাঠিয়েছেন কিনা জানি না কিন্তু আমি ডাক পাইনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা একটা দুর্ভাগ্যের সম্মুখীন, এই মুহূর্তে পশ্চিমবঙ্গে রেকর্ডেড শ্যালো টিউবওয়েলের সংখ্যা ১ লক্ষ এবং প্রতিদিন সরকারের জ্ঞাতসারে ইনডিসক্রিমিনেটিভ ইনস্টলেশন অফ শ্যালো টিউবওয়েল হচ্ছে এবং সেগুলি কোনও নিয়ম না মেনেই ফার্স্ট লেয়ারে, সেকেণ্ড লেয়ারে পুঁতে দেওয়া হচ্ছে। আমরা অ্যাওয়ারনেসের জন্য সেমিনার করেছি, মিটিং করেছি। আপনারা একটা পদ্ধতি চালু করেছেন যে সুইড পারমিশন নিতে হবে, বিদ্যুতের কানেকশন দেবার জন্য মিডিয়াম ডিপটিউবওয়েল বসানোর আগে। এই restriction আপনি আপনারা কোনও সরকারের পক্ষ থেকে ক্যাবিনেট থেকে সিদ্ধান্ত নিয়ে নিচ্ছেন না কেন ক্রপ প্যাটার্ন চেঞ্জ করার কথা বলছেন না, কেন আজকে কৃষি দপ্তর, ভূমি দপ্তরের সমন্বয় কমিটি তৈরি করে লেজিসলেশন নিয়ে আসার জন্য কেন চিন্তা ভাবনা করছেন না। মেদিনীপুর, বাঁকুড়া,

বর্ধমান, বীরভূম এবং উত্তরবঙ্গের জেলাগুলিতে আমরা মাটির নিচের জলস্তর অনুযায়ী ম্যাপ তৈরি করে, এ বিষয়ে ব্লক ভিত্তিক ম্যাপ তৈরি করে মানুষের কাছে পৌঁছে দিয়েছি আমরা কেন বলব না এ বছর এই জল, এই আলো আমরা তো পরিমাণের বেশি দেব না, আজকে বছরে ৪-৫ মাস জল পাওয়া যায় না। তার উত্তর কেন সেচ দপ্তর দেবে না। আপনারা বলতে পারছেন না ভোট চলে যাবে বলে। মানুষকে আপনারা বলতে পারছেন না যে তোমরা এই চাষটা করো না। গত বছরে ৫-৭ লক্ষ মানুষ আন্ত্রিকে আক্রান্ত হয়েছিল, কারণ তাদের পুকুরের জল খেতে হয়েছিল। নদীর জল খেতে হবে, পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। পাঁশকুড়ার পাশের জেলা বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূম, উনি নিজে ঘুরেছেন, ওঁনার নিজের অভিজ্ঞতা রয়েছে। আজকে টিউবওয়েলগুলি ডাণ্ডা তুলে দাঁড়িয়ে আছে। কেননা শ্যালো টিউবওয়েল এবং মিডিয়াম ডিপ টিউবওয়েল এত বেশি হচ্ছে, ইনডিসক্রিমিনেটলি অ্যাকর্ডিং টু দি আণ্ডার গ্রাউণ্ড ওয়াটার লেয়ার, সঠিক ভাবে তাকে সুবিন্যস্ত ভাবে ব্যবহার না করার ফলে আজকে জল সঙ্কট দেখা দিচ্ছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, এই ব্যাপারে সুস্পষ্ট ভাবে বলুন যে কবে আপনারা লেজিসলেশন নিয়ে আসবেন, কবে আপনারা মন্ত্রী সভার সিদ্ধান্ত নিয়ে একটা সমন্বয় কমিটি তৈরি করবেন কি না, ভূমি দপ্তর, কৃষি দপ্তর, পঞ্চায়েত দপ্তর এবং আপনার দপ্তর এবং জেলায় জেলায় ব্লকে ব্লকে মানুষের সঙ্গে কথা বলে, মানুষকে বুঝিয়ে আমরা এই বিষয়ে একটা পদক্ষেপ নিতে পারি। এটা অত্যন্ত জরুরি বলে আমি মনে করি। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই বিষয়ে দৃষ্টি দেবার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে ক্ষুদ্র সেচ দপ্তরের অধীনে এগ্রিইরিগেশন ডিপার্টমেন্ট একটা আছে, তাদের একটা কাজ আছে যে তারা জল নিষ্কাশন ব্যবস্থার ক্ষেত্রে সাহায্য করবেন। এটা একটা গুরুত্বপূর্ণ দপ্তর। আমরা লক্ষ্য করছি এগ্রিইরিগেশন ডিপার্টমেন্টের সঙ্গে মেজর ইরিগেশন দপ্তরের কোনও সম্পর্ক, সমন্বয় না থাকার ফলে আজকে সঠিক ভাবে পরিকল্পনা মাফিক এই দপ্তরের কাজগুলো জেলায় জেলায় করা যাচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে মন্ত্রী মহাশয় যে জেলার, সেই জেলা মেদিনীপুর এবং পাশের জেলা দক্ষিণ ২৪ পরগনা, যদি আমরা ধরি পশ্চিমবাংলার সবচেয়ে বেশি জমিদারী বাঁধ সেই দুটো জেলাতে আছে, চার হাজার কিলো মিটার জমিদারী বাঁধের মধ্যে এই দুটো জেলাতে সবচেয়ে বেশি জমিদারী বাঁধ আছে। আজকে এই জমিদারী বাঁধের অবস্থান কোথায়? ক্ষুদ্র সেচ দপ্তরও বলতে পারছে না, বৃহৎ সেচ দপ্তরও বলতে পারছে না, পঞ্চায়েত দপ্তরও বলতে পারছে না। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তিনি এই বিষয়টা গুরুত্ব দিয়ে আমাদের বলুন, কারণ আমরা দীর্ঘ কয়েক বছর ধরে এই বিষয়ে প্রশাসনিক কোনও ক্লারিফিকেশন মন্ত্রী সভার কাছ থেকে, মন্ত্রীদের কাছ থেকে, জেলা পরিষদের কাছ থেকে পাচ্ছি না। আমরা ক্ষুদ্র সেচ দপ্তরকে ধরলে বলে বৃহৎ সেচ দপ্তরের ব্যাপার, বৃহৎ সেচ দপ্তরকে ধরলে বলে আমরা তো এটা দেখছি না, পঞ্চায়েত দেখছে। পঞ্চায়েতকে ধরলে বলে আমাদের এই সম্পর্কে করণীয় কিছু নেই, সেচ দপ্তরের কাছে যান, ক্ষুদ্র সেচ দপ্তরের কাছে যান। এগ্রিইরিগেশন এর কাছে যান। এমন একটা অবস্থা, আমার সঙ্গে মন্ত্রী মহাশয় নিশ্চিত ভাবে একমত হবেন বলে আমি বিশ্বাস

করি যে সবচেয়ে গুরুত্বপূর্ণ এই এক্স জমিদারী এমব্যাঙ্কমেন্টগুলো আজকে পিতৃ মাতৃহীন সন্তানের মতো লাইক এ অর্ফান চাইল্ড হয়ে পড়ে আছে। এবং এক্স জমিদারী এমব্যাঙ্কমেন্টগুলো আজকে সঠিক ভাবে মেরামত, মেন্টিনেন্ট করা হচ্ছে না বলে আজকে আমরা দিনের পর দিন কয়েকটা জেলা এবং সেই জেলার সংশ্লিষ্ট ব্লকগুলির মানুষরা আজকে ভীষণ ভাবে কষ্টের মধ্যে আছেন এবং তারা এর শিকার হচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সম্প্রতিকালে ক্ষুদ্র সেচের চিন্তাধারা, বৈজ্ঞানিক পদ্ধতির প্রয়োগ এবং প্রযুক্তির প্রয়োগ আজকে বদলাচ্ছে। আমরা জানতে পেরেছি মন্ত্রী মহাশয়ও সম্প্রতি বিবৃতি দিয়েছেন, সংবাদপত্রে দেখলাম যে জার্মানের কাছে একটা বিশেষ পরিকল্পনা, প্রায় ৭০ কোটি টাকা নাকি পশ্চিমবাংলার ক্ষেত্রে উপস্থাপিত করা হয়েছে। যার ফলে আমরা মাইনর ইরিগেশনকে মডার্নাইজ করে With the help of drip irrigation system. আমরা নাকি চালু করতে পারব, তখন আমাদের ওয়াটার ম্যানেজমেন্ট অনেক বেশি সিম্পলি ম্যানেজড হবে। অনেক ভাল ভাবে জল সম্পদকে কাজে লাগানো যাবে এবং মাইনর ইরিগেশন পোটেনশিয়াল না কি আমরা খুব তাড়াতাড়ি বাড়াতে পারব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রী মহাশয়কে বিনীত ভাবে জানাতে চাইছি এই পরিকল্পনা বিশেষ কোনও কোনও জেলার ক্ষেত্রে গ্রহণ করা হচ্ছে এবং কোনও কোনও এলাকা ভিত্তিক এই পরিকল্পনা রূপায়ণের ব্যবস্থা করা হচ্ছে। নতুবা এই পরিকল্পনা আদৌ বাস্তব রূপায়ণের জন্য তৈরি হচ্ছে কি না এবং,তার অবস্থান কোথায়? কারণ আমরা জানি যে বিদেশি বিশেষ করে জার্মান এবং আজকে অন্যান্য দেশগুলোতে, ইজরায়েলে ড্রিপ ইরিগেশন এবং Preservation of the produced vegetables and other crop technology. খুব বেশি পরিমাণে ভাল ভাবে এসেছে। আমাদের রাজ্যে যেখানে ক্ষুদ্র সেচ দপ্তরের ভূমিকা অত্যন্ত গুরুত্বপূর্ণ, যেখানে এই দপ্তরের পরিকল্পনা মাফিক যদি আমরা ড্রিপ ইরিগেশনকে কাজে লাগাতে পারি, সেখানে যদি ওয়াটার ম্যানেজমেন্টকে আমরা কাজে লাগাতে পারি, সেখানে আমরা কোনও কোনও ক্ষেত্রে, কোনও কোনও বিষয়ে আমরা এটাকে লাগাব, সেই ব্যাপারে জনসাধারণের প্রতিনিধিদের সঙ্গে, পঞ্চায়েতের সঙ্গে, বিধানসভার সদস্যদের সঙ্গে এলাকা ভিত্তিক পর্যালোচনা করে যেমনি করে আমরা ব্লক প্ল্যান, ডিস্ট্রিক্ট প্ল্যান, রাজ্যের প্ল্যান করি

[5-05 – 5-15 p.m.]

ঠিক সেই ভাবে জনপ্রতিনিধিদের সঙ্গে আলোচনা করে সঠিক ভাবে এই পরিকল্পনা রূপায়ণ করতে পারেন কিনা বা চূড়ান্ত করতে পারেন কিনা তা আমাদের জানাবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি একটা বিষয় স্মরণ করিয়ে দিতে চাই — বিদ্যুৎ নিয়ে ওঁরা অনেক কথাই বলছেন, গতকাল এখানে বিদ্যুৎ নিয়ে বিতর্ক হয়েছে, মাননীয় মন্ত্রী শঙ্কর সেন মহাশয় সদস্যদের বিভিন্ন প্রশ্নের উত্তর দিয়েছেন। কিন্তু আমাদের দলের সদস্যরা পরিষ্কার ভাবে বলেছেন যে, বিদ্যুৎ মন্ত্রী যতই বলুন প্রোডাকশন বেড়েছে, কলকাতা শহরে লোডশেডিং একটু কমলেও গ্রামাঞ্চল অন্ধকারে ডুবে আছে। মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রী

মহাশয়, আপনি গ্রামের মানুষ, মেদিনীপুরের পাঁশকুড়ার প্রতিনিধি এবং মন্ত্রী, আপনি নিশ্চয়ই জানেন পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে এখনও সারা দিনে ১০ থেকে ১১ ঘন্টা বিদ্যুৎ থাকে না। ফলে আজকে স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল, মিডিয়াম ডিপ টিউবওয়েলগুলোর যেগুলোয় বিদ্যুৎ সংযোগ আছে সেগুলোও চালানো সম্ভব হচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই জায়গায় দাঁড়িয়ে আজকে মাননীয় মন্ত্রীর কাছ থেকে বলিষ্ঠ ভাবে জানতে চাই বিদ্যুতের অভাবে আজকে গ্রাম বাংলার দরিদ্র কৃষকরা চাষ করতে পারছে না, আর.এল.আই.-তে ডিপ টিউবওয়েলে বিদ্যুতের সংযোগ থাকা সত্ত্বেও বিদ্যুতের অভাবে তারা মার খাচ্ছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি তাঁর বিদ্যুৎ দপ্তরের সঙ্গে সমন্বয়ের কোনও কমিটি কি আছে? এ বিষয়ে কি তিনি কোনও পদক্ষেপ নিয়েছেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর সাথে সাথে আমরা দেখতে পাচ্ছি গ্রামাঞ্চলে ব্যাপক ভাবে বিদ্যুতের তার চুরি হচ্ছে, সরঞ্জাম চুরি হচ্ছে, ডিপ টিউবওয়েলের সরঞ্জাম চুরি হচ্ছে ফলে ডিপ টিউবওয়েলগুলো সব অকেজো হয়ে পড়ে থাকছে। এই সভায় এ বিষয়ে আমাদের দলের সদস্যরা এবং সরকারি দলের সদস্যরা বার বার মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করেন। কিন্তু প্রতিকার কিছু হচ্ছে না। আমরা দেখছি কোথাও হয়ত একটা ডিপ টিউবওয়েল চালু আছে, সে অনুযায়ী সে এলাকায় চাষ শুরু হল, তারপর হঠাৎ করে সেই ডিপ টিউবওয়েল বন্ধ হয়ে যাচ্ছে। কারণ দেখা গেল বিদ্যুতের তার চুরি হয়ে গেছে। ফলে সেই ডিপ টিউবওয়েল অকোজো হয়ে গেল এবং চাষ মার খেল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যখন ডেপুটি স্পিকার ছিলেন না তখন এই সভার একজন সদস্য পিটিশন কমিটির চেয়ারম্যান হয়ে একটা রিপোর্ট তৈরি করেছিলেন এবং তাতে আপনি বলেছিলেন, — পশ্চিমবঙ্গে যত ডিপ টিউবওয়েল আছে তার প্রায় অর্ধেকেরও বেশি ডিপ টিউবওয়েল অকেজো হয়ে পড়ে আছে। কারণ বিদ্যুৎ নেই। কোথাও বিদ্যুতের তার চুরি হয়ে গেছে, কোথাও সরঞ্জাম চুরি হয়ে গেছে বা কোথাও ডিপ টিউবওয়েল খারাপ হয়ে পড়ে আছে, দীর্ঘদিন ধরে মেরামত করা হচ্ছে না। আপনি, শ্রী অনিল মুখার্জি এই রিপোর্ট দিয়েছিলেন। সে জায়গা থেকে মাননীয় মন্ত্রী মহাশয় কতটা অবস্থার উন্নতি করেতে পেরেছেন, কতগুলোকে ফ্যাংশনিং করতে পেরেছেন, সেটা আজকে আমাদের বলবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রস্তাব রাখা হয়েছে যে, ওঁর অধীনে সরকারি পর্যায়ের যে ডিপ টিউবওয়েল, মিডিয়াম ডিপ টিউবওয়েল, আর.এল.আই. আছে সেগুলোর সেচ কর বাড়াতে হবে। মাননীয় নির্মল দাসের মতামত আবার আমাকে এখানে রেফার করতে হচ্ছে। ওঁরা বলেছেন, The committee would also recommend enhancement of water rate. উনি এটা রেকমেন্ড করেছেন, মাননীয় মন্ত্রী এটা একটু নোট করুন। একটু আগেই দেবব্রত বাবু বললেন, বামফ্রন্ট সরকার সেচের কর বাড়াবে না। খুব ভাল কথা, কিন্তু বামফ্রন্ট সরকারের সেচ সাবজেক্ট কমিটির চেয়ারম্যান কি বলছেন? নির্মল দাস মহাশয় বলছেন, The committee would also recommend enhanecment of water rate which appears to be very low. তাহলে আমরা দেখতে পাচ্ছি যে, এটা একটা বিপদজনক প্রবণতা, কি বলছে, না 'হুইচ অ্যাপিয়ার্স টু বি ভেরি লো'। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে আমার নিবেদন,

এই রেকমেন্ডেশন আপনি পড়ুন, কিন্তু এটা গ্রহণ করবেন না। লক্ষ মানুষের স্বার্থে, কৃষকের স্বার্থে এটা গ্রহণ করবেন না। আজকে আমরা শহর উন্নয়নের কথা বলি। কিন্তু আজকে গ্রাম ভাসছে। গ্রামে বিদ্যুৎ নেই। বিদ্যুতের অভাবে কৃষকেরা চোখের জল ফেলে চাষ করতে যায়। না পাচ্ছে সেচের জল, অথচ বন্যায় ভাসছে। বিদ্যুতের অভাবে অন্ধকারের মধ্যে ডুবে আছে। সেচের জল পাচ্ছে না। ২০ ফিট মাটির নিচে কেটে কেটে মেশিন ঢুকিয়ে, মেশিন চালিয়ে বোরো চাষ করছে। সারা বছরের এটাই হচ্ছে চিত্র। আমি তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, সেচ দপ্তরের সাবজেক্ট কমিটির চেয়ারম্যান, শ্রী নির্মল দাস মহাশয় যে কথা বলেছেন সেই কথায় আপনি কান দেবেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বলছি। বোরো বাঁধের ব্যাপারে সেচ দপ্তরের ইঞ্জিনিয়ারদের সঙ্গে আমরা মিটিং-এ বসেছি। আমি যখন তাদের বলি, কি মশাই, বন্যা হচ্ছে কেন? তখন ইঞ্জিনিয়াররা বলে, মানস বাবু বন্যা হবে না, নদী বক্ষ উঁচু হয়ে গেছে আর দুই সাইড নিচু হয়ে গেছে। বোরো বাঁধের কাজ হচ্ছে জলকে বেঁধে সেই জলকে সেচের কাজে লাগানো। মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তর এই বিষয়ে পঞ্চায়েতকে টাকা দেয় ডিপোজিট স্কীমের মতন। পঞ্চায়েতের কাজ হচ্ছে বোরো চাষ হয়ে যাবার পর সেই বাঁধ কেটে নদী বক্ষে বিলীন করে দেওয়া অথবা ঐ মাটি তুলে নদীর পাড়ে ফেলে দেওয়া। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেটে বলেছেন, বোরো বাঁধের ক্ষেত্রে টাকা খরচ করি। বোরো বাঁধের ক্ষেত্রে সেচের কাজে জলকে কাজে লাগাই এবং বোরো চাষের কাজ যখন শেষ হয়ে যায় তখন সেই মাটিকে সরিয়ে দেওয়া হয়। আজকে পরিষ্কার করে মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন, এটা কি ঘটনা, একটা জায়গাতেও বোরো বাঁধ কেটে তার মাটি নদীতে ফেলা হয়েছে বা অন্য কোথাও সরানো হয়েছে? বোরো বাঁধ যেখানে ছিল সেখানেই থেকে গেছে। নদীর প্রবাহ চলছে, ধাক্কা খাচ্ছে, পলি জমছে, নদী বক্ষ উঁচু হচ্ছে আর দুই সাইড নিচু হচ্ছে, বাঁধের জল নিষ্কাশন হচ্ছে না, ফলে বন্যা হচ্ছে। এই বিষয়ে অনুসন্ধান কমিটি করে দেখুন যে সত্যিই বোরো বাঁধ কাজে লাগছে কিনা এবং বোরো বাঁধ পরে কেটে ফেলা হচ্ছে কি না এবং চাষের কাজে লাগানোর জন্য যে টাকা আপনি দেন তা সঠিকভাবে স্থানীয় পঞ্চায়েতগুলি কাজে লাগাচ্ছে কিনা? সর্বশেষে আমি কনক্লুড করব ৩টি গুরুত্বপূর্ণ বিষয়ে কথা বলে। আপনি এই বিষয়গুলির প্রতি নজর দেবেন। (১) সত্যিকারের ডিপ টিউবওয়েলগুলি থেকে যদি তার চুরি যায়, যন্ত্র চুরি যায় কিংবা ট্রান্সফরমার পুড়ে যায়, তারপরেও কৃষকদের জল দিতে পারছেন কিনা? (২) সরকারি আনুকূল্যে মিডিয়াম ডিপ টিউবওয়েল এবং স্যালো টিউবওয়েল আর প্রাইভেটে ব্যক্তিগত উদ্যোগে মিডিয়াম ডিপ টিউবওয়েল এবং স্যালো টিউবওয়েলগুলির মধ্যে কত পরিমাণ চলছে তার কোনও সার্ভে রিপোর্ট আপনার আছে কিনা? এবং থাকলে এই ধরনের ইন্ডিস্ক্রিমিনেট ইউজ অ্যান্ড ইন্সটলেশন হবে কিনা? (৩) মাটির নিচের জল সম্পদকে আপনার দপ্তর স্বেচ্ছাচারিতা করে ব্যবহার করে আগামী দিনে জল দুর্ভিক্ষ আনতে সাহায্য করবেন কিনা? (৪) ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রোজেক্ট নিয়ে যে রকম স্বপ্ন দেখিয়েছিলেন তা রূপায়িত হবে কিনা?

বিদেশি প্রযুক্তিকে কাজে লাগিয়ে, পশ্চিমবঙ্গের সার্ফেস ওয়াটারকে কাজে লাগিয়ে মাটির নিচের জল সম্পদকে কম ব্যবহার করতে পারি কিনা এই ব্যাপারে অনুসন্ধান কমিটি করবেন কিনা? কৃষি দপ্তর, ভূমি দপ্তর, বন দপ্তর এবং সেচ দপ্তর-এর সঙ্গে সমন্বয় করে আগামী দিনে জল সম্পদের ব্যবহার এবং তার সঠিক রূপায়ণ আপনি করবেন কিনা এই বিষয়গুলি আমি জানতে চাই। কারণ, আমি আশঙ্কিত, আপনার দপ্তরের সঠিক ব্যবহারিক প্রয়োগের অভাবে আগামী দিনে জল দুর্ভিক্ষের সম্মুখীন হতে পারি। এই কয়েকটি কথা বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-15 – 5-25 p.m.]

**শ্রী মলিন ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ভারসেটাইল জিনিয়াস অলরাউন্ডারে বক্তব্য শুনছিলাম। ডাক্তারি ছেড়ে দিয়ে যদি এই দপ্তরে আসে তাহলে ভাল হয়। এতদিন পরে জ্ঞান চেতনার উদয় হল কেন? দেশ তো স্বাধীন হয়েছে অনেক দিন — সেই ১৯৪৭ সালে। কি অবস্থা ছিল জানেন না? ১৯৬৬ সালের কথা মনে আছে? তখন মানুষ বলত আইলো গিয়ে মাইলো খাই, কংগ্রেসকে ভোট দিয়ে যাই। আজকে ৯ টাকা চালের কেজি। কংগ্রেসের যদি হিম্মত থাকে তো গ্রামে গিয়ে আন্দোলন করুন। ১৯৬৬ সালের কথা মনে আছে — ঐ নুরুলের কথা? মস্তান নিয়ে ঘুরে বেড়াচ্ছেন। আজকে কংগ্রেসের হিম্মত নেই। রেডিওর একটা গান মনে পড়ছে — গাছের পাতা চমকে দাও। তা ওরা এখন পৌর নির্বাচনের চমক দিচ্ছে। মমতার চমক, সোমেনের চমক, মানসের চমক, জয়নালের চমক, গাঁয়ে যাও না গাঁয়ে তোমাদের গেরো তুলে দেবে। কালকে অনাস্থা হবে। আমি ওকে প্রশ্ন করছি — যদি হিম্মত থাকে তো জবাব দিন। ১৯৯৩-৯৪ সালে যে ১৩১ লক্ষ টন খাদ্য শস্য উৎপন্ন হল সেটা কি হাওয়া থেকে উৎপন্ন হল না স্টেথোস্কোপ, সিরিঞ্জ দিয়ে এসেছে? এন.আর.এস.-এ ঘেরাও করেছিলেন মনে নেই। আজকে পশ্চিমবাংলা সারা ভারতের মধ্যে প্রথম স্থান অধিকার করেছে খাদ্য শস্যে। আমি দিল্লিতে একটা ইন্টারন্যাশনাল সেমিনারে যোগ দিতে গিয়েছিলাম। আর তোমরা তো বাঁধা দিচ্ছ দেশকে। আমি সেখানে বক্তৃতা দিয়েছিলাম। আজকে পশ্চিমবাংলার গ্রামে যাবে। তোমরা পঞ্চায়েতকে চোর বলছ? তাহলে কি করে গ্রাম পঞ্চায়েত মিনি ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল করছে? যাও শশিবেড়িয়া উলুবেড়িয়া, ফুলেশ্বর — ওখানে গিয়ে দেখে এস। গঙ্গার জল বে অফ বেঙ্গলে চলে যেত। সেই জল আজকে উত্তোলন করে স্লুইস গেট, লক গেট করে লক্ষ লক্ষ হেক্টর জমি চাষ হচ্ছে। আজকে নির্লজ্জ, মিথ্যাবাদী — ওরা কৃষকদের ধাপ্পা দিয়েছে, কৃষকদের কাজ দেয়নি। আজকে আমরা ভূমি সংস্কার করে গ্রামবাংলার কৃষকদের হাতে জমি দিয়েছি। গ্রামে গিয়ে দেখে এস। বোরো ধানের সময় গিয়ে দেখে এস যে ওখানে কি ধরনের চাষ হচ্ছে? এই সমীক্ষা পড়েও দেখনি। এই লালপানা বইটা ছাপা হয়েছে কেন? বইটা পড়ে দেখ — যে, উত্তরপ্রদেশে কত হেক্টর, না — ১৭৬১, এবং পশ্চিমবাংলায় ১৯১৫। ১৯৯১-৯২ সালে ক্ষুদ্র সেচ দপ্তরের গ্রাউন্ড ওয়াটার ছিল ১৪৭০.৭৪, আর ১৯৯৩-৯৪ সালে ছিল ১৫৮৫.১২ এবং সারফেস ওয়াটার

ছিল ১১৭৩.৪৮ এবং ১৯৯৩-৯৪ সালে ১২০৯.১০। ১৯৯৩-৯৪ সালে উচ্চ ক্ষমতা সম্পন্ন নলকূপ ছিল ৩১৪৪, মাঝারি ক্ষমতা সম্পন্ন নলকূপ ছিল ১৭৮টি, নিম্ন ক্ষমতা সম্পন্ন নলকূপ ছিল ৮৩ এবং অগভীর নলকূপ হচ্ছে ৪৮৩৭টি। ৩২৯৭ হচ্ছে আর এল.আই.। এইগুলি গ্রামবাংলায় হয়েছে। তখন কি এই জিনিস গ্রামবাংলায় ছিল?

তখন কি গ্রামবাংলা ছিল না? পি.এল.-৪২০ চুক্তি যখন করেছিল তখন কি নিয়ে এসেছিল? তখন গো-খাদ্য, ঘোড়ার খাদ্য খাইয়েছিল। আজকে পশ্চিমবাংলার বাজার জমাতে পারত, কিন্তু পশ্চিমবাংলার বাজার জমাতে পারছে না, এখানে এখন ৮ টাকা ৮০ পয়সা চালের কেজি। আজকে কংগ্রেসিরা উচ্ছেদ হয়ে যাচ্ছে। আজকে সারা ভারতবর্ষকে আমেরিকার কাছে বিকিয়ে দেবার জন্য চেষ্টা চলছে, কেন্দ্রীয় রাষ্ট্রমন্ত্রী রেড্ডির নেতৃত্বে ওয়াটার রিসোর্সেস ডিপার্টমেন্টের ৫ দিন ধরে সেমিনার হয়েছিল। আমি তখন দিল্লিতে বিজ্ঞান ভবনে ছিলাম। সেখান থেকে কি আনছে? সেচের ব্যাপারে আমরা বলেছি যে জলের সেচ কর বাড়াব না। আপনারা আমেরিকার নির্দেশে মেক্সিকো টাইপের প্রজেক্ট এতদিন করেছিলেন, ডি.ভি.সি. মার্কা করেছিলেন — ডুবানো, ভাসানো কর্পোরেশন করেছিলেন। মেক্সিকোয় কনফারেন্স করেছে, ফিলিপিন্সে কনফারেন্স করেছে, ওই সমস্ত ব্যুরোক্র্যাটগুলো সেখানে গেছে। তাদের জিজ্ঞাসা করে জেনেছিলাম নট এ সিঙ্গল ফার্মার ওয়াজ প্রেজেন্ট। ওয়াটার যারা ব্যবহার করবে তারা সেখানে ছিল না। আমেরিকার নির্দেশে পশ্চিমবঙ্গকে, ভারতবর্ষকে শশ্মান করে দিয়েছে। আজকে তারা বাধা দিচ্ছে সব কিছুতে। নরসিমার আমেরিকার এজেন্ট ওই মনমোহন সিংকে এনে সারা ভারতের সার্বভৌমত্ব বিকিয়ে দিচ্ছে। এটা ভারতবর্ষের মানুষ মানবে না। আপনাদের খতম করবে মানুষ। পরে বুঝতে পারবেন, ভারতবর্ষের কি হাল হবে! আপনাদের দিন শেষ হয়ে আসছে। একটা একটা করে সব জায়াগায় উচ্ছেদ হয়ে যাচ্ছেন। আজকে শিবসেনাদের সঙ্গে আঁতাত করছে কারা? ওই শারদ পাওয়ার কার সাথে ছিল,? মহারাষ্ট্রের ভিত উপড়ে উঠে গেছে। সমস্ত টাকা ঢেলেছিল মহারাষ্ট্রে, ভারতবর্ষের সরকার পরিকল্পনার সমস্ত টাকা মহারাষ্ট্রে ঢেলেছিল। সেখানে বি.জে.পি., শিবসেনা আপনাদের ভিত উপড়ে দিয়েছে। আগামী দিনে গোটা ভারতবর্ষ থেকে ভিত উপড়ে যাবে। তাই আজকে ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে আবেদন করছি যে — চিন দেশে হোয়াংহো রিভারে রিএক্সকাভেট করেছিল, আমাদের নদী মাতৃক বাংলাদেশ, আমি সেচ দপ্তরের কাছে আবেদন করব, এই নদীগুলিকে আজকে খনন করার ব্যবস্থা করুন। প্রতি বছর ডি.ভি.সি. এবং অন্যান্য সব ড্যামগুলো ২ পারসেন্ট সিলটেড হচ্ছে, অথচ কোনও ড্রেজারের ব্যবস্থা নেই। যদি আমাদের নদীগুলো খনন করা যায় তাহলে এই আলো বাতাসপূর্ণ জল নিচ থেকে তুলতে হবে না। প্রতিটি নদী যদি খনন করা যায় এবং কিছু কিছু স্লুইস গেট করা যায়, তাহলে হাজার হাজার কৃষকের ঘর সোনার ফসলে ভরে যাবে। আজ আমেরিকা, চিন, ব্রিটেন থেকে ফসল আসছে। পশ্চিমবাংলার গ্রাম পঞ্চায়েতগুলো কৃষকের পক্ষে কাজ করছে। এই কাজ আমরা আগামী দিনে আরও এগিয়ে নিয়ে যাব। ওরা যতই অপপ্রচার করুক টি.ভি.,

রেডিও কে বুকে নিয়ে, আমরা এগিয়ে যাব। কালকে দেখছিলাম সোমেনের নয়া পদ্মা খাস্তগিরকে। আরেকটা নয়া মমতাকে বাজারে চালু করছে। ও মাল কাটবে না। হাইকোর্টের গেটের কাছে যেতে হবে, কর্পোরেশনের গেটের কাছে যেতে হবে, কিন্তু নয়া মমতা বাজারে চলবে না। মানুষ সব বুঝতে পেরেছে। তাই পশ্চিমবঙ্গ সরকারের ক্ষুদ্র সেচ দপ্তর যে সোনার ফসল ফলাচ্ছে, আগামী দিনে, আমি বলব, এম.আই.সি.র., বিশেষ করে যে সমস্ত অপারেটরগুলো আছে, ওগুলো কেড়ে নিয়ে গ্রাম পঞ্চায়েতের হাতে নিয়ন্ত্রণ দেওয়া হোক। কারণ সেখানে একক রাজত্ব চলছে। আজকে যে সমস্ত পঞ্চায়েতের নলকূপগুলো আমরা পরিচালনা করছি — ডিপ টিউবওয়েল, মিনি টিউবওয়েল এবং স্যালো টিউবওয়েলগুলো, সেগুলো আজকে পঞ্চায়েতের সম্পত্তি। তা থেকে কর আদায় করা হচ্ছে। আজকে ইলেক্ট্রিক বিল পাওনা থাকে না। ওরা বলছিল ৮ থেকে ১০ ঘন্টা অনেক গ্রামে বিদ্যুৎ নেই। হিম্মত নেই আমার কথা শোনার, পালিয়ে গেলেন মানস ভুঁইয়া! **(এই সময় মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া সভা কক্ষের বাইরে যান।)** বলুন, কোন গ্রামে বিদ্যুৎ নেই? আপনারা বলছেন, কেন এটা করছেন না, ফসল করছেন না? আপনারাই তো গাঁয়ে গিয়ে চাষীদের লেলিয়ে দেবেন, 'ওগো, বোরো ধান ২৪০ টাকা বস্তা, তোমরা ঢেঁড়শ, ঝিঙের চাষ কর'। গাঁয়ের চাষীরা অত বোকা নয়। গাঁয়ের কৃষকরা জানে বাঁচার জন্য তাদের ধান চাই। ঘরে যদি দুটো ধান, চাল থাকে তাহলে কৃষকের জীবন গাঁয়ে বাঁধা থাকবে। আপনারা বলছেন ওয়াটার রিসোর্সেস অনেক আছে। কিন্তু এতদিন কোথায় ছিলেন? ১৯৪৭ সাল থেকে ১৯৬৭ সাল পর্যন্ত তো আপনারা ক্ষমতায় ছিলেন। তখন আপনারা কটা নলকূপ খুলেছিলেন?

[5-25 – 5-35 p.m.]

কটা জলাশয় খুঁড়েছিলেন, কটা নদী পরিষ্কার করেছিলেন? শুধু বুকনি দিয়ে চলে গেলে হবে না। আমরা বাস্তবে সেটা দেখিয়ে দিয়েছি। গ্রামে ৮০ ভাগ মানুষ বাস করে, তাদের বরাত ঠাকুর পাল্টায়নি, বামফ্রন্ট সরকারের কর্মসূচি, বামফ্রন্ট সরকারের অর্থনীতি এই গ্রামের মানুষগুলোর আর্থিক অবস্থার পরিবর্তন করেছে। তাই আমি এই বাজেটকে সমর্থন জানিয়ে কাট মোশনের বিরোধিতা করে সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জল সম্পদ উন্নয়ন এবং অনুসন্ধান দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করছি। মাননীয় মন্ত্রীকে প্রথমেই ধন্যবাদ জানাচ্ছি এই জন্য যে তিনি যথা সময়ে তাঁর বিভাগের নামকরণ বদল করেছেন। এখন যে নামকরণ করা হয়েছে এটা অত্যন্ত প্রাসঙ্গিক হয়েছে। আজকে যে এই দপ্তরের নামকরণ জল সম্পদ উন্নয়ন এবং অনুসন্ধান করা হয়েছে এটার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। গত খরার সময় আমরা দেখেছিলাম যে সমস্ত ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েলে ভূগর্ভস্থ জলের স্তরে

নিচে নেমে গিয়েছিল, খাবার জল পাওয়া যায়নি। এই যে অবস্থা হয়েছিল, এটা কেন হল এটা অনুসন্ধান করার সময় এসেছে। এই দপ্তরের মাইনর ইরিগেশন নাম থাকলে এটা করা যেত না। সেই জন্য ধন্যবাদ জানাচ্ছি। আমি প্রথমেই বলতে চাই, আপনি যে আইন করবেন বলেছেন সেই আইনটা আগেই করার দরকার ছিল। এবারে আমরা ভাল করে লক্ষ্য করেছিলাম উত্তরবঙ্গের সব জায়গাতে খরার সময় জলের হাহাকার উঠেছিল। এখনও সব টিউবওয়েলে জল পাওয়া যাচ্ছে না। যদিও এবারে বর্ষা হয়েছে, অবস্থা আস্তে আস্তে ভাল হবে। এই যে জল কেন পাওয়া গেল না এটা ভাল করে অনুসন্ধান করার দরকার আছে। আমি দুঃখের সঙ্গে আপনাকে বলছি খরার সময় আপনি যে কতকগুলি টিউবওয়েল দিয়েছিলেন — আপনি বলবেন আপনি করেন নি, জেলা পরিষদ করেছে, জেলা পরিষদের তো আপনার ইঞ্জিনিয়ার আছে, আপনার ইঞ্জিনিয়ার তো সেখানকার মেম্বার — যেখানে ১০টি টিউবওয়েল আছে সেখানে ৬টি টিউবওয়েল বসিয়ে ছিল। যার যখন ক্ষমতা থাকে তার মত অনুযায়ীই সে কাজ করে। খরায় যেখানে জল নেই সেখানেই আবার ৬ গজের মধ্যে টিউবওয়েল বসাচ্ছে। এই ব্যাপারে আমি সভাধিপতিকে বলেছিলাম, কিন্তু কিছু হয়নি। এই আইনটা যথা সম্ভব তাড়াতাড়ি রূপায়িত করা দরকার। নিজেরা যেগুলি বসাচ্ছে সেইগুলির কথা ছেড়ে দিন, সরকারি সাহায্যে যেগুলি বসানো হচ্ছে সেইগুলির জায়গা দেখে প্ল্যান করে বসানো দরকার। ভূর্গভস্থ জল সম্পদ কোথায় কি আছে সেটা এম.এল.এ.-রা জানেন না, ব্লকেও যায়নি। আমাদের পাওয়ার অধিকার না থাক, আমরা জানতে চাই। অন্তত পক্ষে ব্লকে যাতে যায় সেই ব্যবস্থা আপনাকে করতে হবে। আপনি ২৮ হাজার হেক্টর জমিতে জল দিয়েছেন, ৩৮ হাজার আপনার টারগেট। ৩৮ হাজার কবে করবেন জানি না। আপনার হাতে ১১৩ কোটি টাকা, এই টাকা দিয়ে কি করবেন জানি না। সেটা আছে সেটা রক্ষা করার ব্যবস্থা করুন। আপনার কিছু কিছু সম্পদ তৈরি হয়েছিল, কিছু কিছু বাড়ি তৈরি হয়েছিল, কিছু কোয়াটার তৈরি হয়েছিল আপনার কর্মচারিরা থাকবে বলে। কিন্তু কেউ থাকে না সেখানে।

বাড়িগুলোর দরজা অন্য লোকে নিয়ে যাচ্ছে। সেইগুলো বিক্রি করলেও কিছু টাকা হয়। রেসপনসিবিলিটি কারও নেই। আপনাদের এই মাইনর ইরিগেশন আছে, নাম বদল করেছেন, আপনাদের অফিসারদের এই নামটা সম্বন্ধে অবহিত করতে হবে। চিফ ইঞ্জিনিয়ার কেন নেই? তার অন্য কিছু কাজ আছে। কয়েকটা স্যালো টিউবওয়েলকে দেখাশোনা করা, রিভার লিফট ইরিগেশন বিষয়ে একটু দেখা তাদের কাজ মনে করে। আমি এটা শুনে আশান্বিত হয়েছিলাম যে, নিকাশি কাজ আপনার বিভাগ থেকেই হবে। তাহলে আপনাদের অফিসারদের নতুন করে সেমিনার করে শেখাতে হবে। ওখানে যারা আছে তাদের কাছে গিয়েছিলাম যখন খরা হয়েছিল, তাদের বলেছিলাম আমাদের কতগুলো অ্যাবানডন্ট এরিয়া আছে তার লিস্ট দিতে পারেন? তারা বলল, না, তার লিস্ট তৈরি করে দিতে হবে। দু মাস হয়ে গেল, এখনও পর্যন্ত সেই লিস্টটা পেলাম না কতগুলো স্যালো টিউবওয়েল আছে, কতগুলো চালু আছে। আমি আপনাকে আগেও বলেছিলাম, প্রয়াত ডঃ কানাই বাবুর আমল থেকে একটা আর.এল.আই.

স্কিম আজ পর্যন্ত চালু করতে পারলেন না। যেগুলো বলেছেন, তার মধ্যে দুটো বছর পরে চালু হয়েছে কোনও রকমে। একটা আজ পর্যন্ত চালু করা যায়নি। এই নিকাশি প্রকল্প প্ল্যান করা, এগ্রিকালচারকে বলেছি, তারা বলেছে আমাদের লোক নেই। ইরগেশনকে বলেছি। আমরা এসব ছোট কাজ আমরা করি না, বড় বড় কাজ করছি। আপনি জানেন আমাদের উত্তরবঙ্গে একটা আছে তিস্তা জানি না, শুনেছি সেখানে জল পাচ্ছে। ছোট টিউবওয়েল, বড় টিউবওয়েল যেগুলো আছে, সেইগুলো চালু করার ব্যবস্থা আপনাকেই করতে হবে।

দ্বিতীয় হচ্ছে, সাধারণ মানুষ যে স্যালো টিউবওয়েল করছে, তাতে বিদ্যুৎ পাওয়া এবং সেইগুলো দেখাশোনার ভার আপনাদের উপর আছে। আপনাদের ক্লাস্টার আছে, সেইগুলো আপনাদের দেখাশোনায় হচ্ছে না। আর একটা জিনিস বলি, একটা লোককে যদি বছরের পর বছর রেখে দেন, তাহলে কাজ পাওয়া মুস্কিল হয়। ওখানে যে একজিকিউটিভ ইঞ্জিনিয়ার আছে, তিনি ৬।৭।৮ বছর ধরে আছেন। জেলা পরিষদের স্ট্যান্ডিং কমিটির যে মিটিং হয়, সেখানেও যান না। সেখানে না গেলে কি করে হবে? আপনাকে লিখিত দেব কতগুলো নিকাশি পরিকল্পনা, যেগুলো প্ল্যান করে করতে হবে। আমি দেখিয়ে দেব, কিছু কিছু লোক মাস গেলে বেতন নিতে আসেন, তারা থাকে না আমাদের ব্লক এলাকায়। সেইগুলো আপনাকে দেখতে হবে। আপনাকে ধন্যবাদ দেব এই জন্য যে আপনি অনেক নতুন কথা বলেছেন এবং আশার আলো দেখিয়েছেন। কেলেঘাই কপালেশ্বরী বড় বড় পরিকল্পনার কথা আমি জানি না, আমি আপনাকে বিশেষ ভাবে বলব উত্তরবঙ্গের দিকে বিশেষ ভাবে নজর দেবেন।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, জল সম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলো আনা হয়েছে তার সমর্থনে দু-একটা কথা বলছি। এই প্রথম যেখানে মাঝারি এবং বড় সেচ দপ্তর থেকে এই দপ্তরকে আলাদা করা হয়েছে এবং আলাদা ভাবে তার বাজেট উত্থাপন করা হয়েছে, আমাদের সামনে রাখা হয়েছে। এই বাজেটে মূলত বলবার চেষ্টা করা হয়েছে যে, ক্ষুদ্র সেচ ও প্রকল্পগুলিকে রূপায়ণের মধ্যে দিয়ে সারা রাজ্যে কত জেলাকে সেচ সেবিত এলাকার মধ্যে আনা হয়েছে।

[5-35 – 5-45 p.m.]

মাননীয় চেয়ারম্যান মহাশয়, মন্ত্রী মহাশয় তাঁর ভাষণের মধ্যে ১৯৯৩-৯৪ সাল পর্যন্ত একটা হিসাব তুলে ধরবার চেষ্টা করেছেন কত পরিমাণ জমি আনা হয়েছে তা বলেছেন। ২৭.৯৪ লক্ষ হেক্টর সেচ সম্ভাব্য এলাকা সৃষ্টি করার সম্ভব হয়েছে। তার মধ্যে আবার ভাগ করে দেখানো হয়েছে ১২.১০ লক্ষ হেক্টর ও ১৫.৩৪ লক্ষ হেক্টর ভূপৃষ্ঠ ও ভূগর্ভস্থ থেকে জল পাওয়া যাচ্ছে। এই দপ্তরের কাছে আমাদের অনেক প্রত্যাশা ছিল। এই দপ্তর আজকে যতটা সক্রিয়তা নিয়ে, আন্তরিকতা নিয়ে, সদিচ্ছা নিয়ে করবার চেষ্টা করছে, এটা যদি অনেক আগে করত তাহলে এই রাজ্যে আরও অনেক ক্ষুদ্র সেচের সুফল ফলত। মূলত এগুলো

কিসের সদিচ্ছা নিয়ে এগোচ্ছে? মাইনর ইরিগেশন কর্পোরেশন যেটি এই দপ্তরের সবচেয়ে প্রাচীন সংস্থা, এর মাধ্যমে এই রাজ্যে ডিপ টিউবওয়েলের মাধ্যমে জল সরবরাহ করে। সেই এম.আই.সি.র. আজকে অবস্থাটা কি? এই দপ্তরটাতে একটা সাবজেক্ট কমিটির জায়গা আছে। যদিও দুটি দপ্তরকে পৃথকীকরণ করা হয়েছে। সেই সাবজেক্ট কমিটির একজন সদস্য হিসাবে আমি এই রাজ্যের বিভিন্ন জায়গায় গিয়ে দেখেছি। মেদিনীপুর জেলার মানুষ হিসাবে আমার এলাকা — কাঁথি এলাকার মধ্যে না থাকলেও দেখেছি যে সেই মাইনর ইরিগেশনের টিউবওয়েলগুলো মুখ থুবড়ে পড়ে আছে। সেগুলো কাজ করছে না, খারাপ হয়ে গেছে। জেলা ভিত্তিক অফিসাররা আছেন, ইঞ্জিনিয়াররা আছেন, তাঁদের কাছে গিয়ে জিজ্ঞাসা করেছি। তাঁরা বলেছেন, আমাদের টাকা নেই। আজকে এর নাম হয়েছে 'ওয়াটার রিসোর্স ইনভেস্টিগেশন অ্যান্ড ডেভেলপমেন্ট। সেই দপ্তর আজকে এই দপ্তরের প্রতি কোনও নজর রাখছে না। শুধু এটি নয়, যে ডিপ টিউবওয়েল, আর.এল.আই.-এর সংখ্যা বইতে দেওয়া হয়েছে, যে ক্ষুদ্র সেচ প্রকল্পের নাম দেওয়া হয়েছে, যার উপরে ভিত্তি করে আমাদের পরিসংখ্যান — ২৭.৯৪ লক্ষ হেক্টর জমি সেচ ব্যবস্থার মধ্যে আনা হয়েছে, কাগজে কলমে তা ঠিক। কিন্তু বাস্তব ক্ষেত্রে বহু ডিপ টিউবওয়েল অকেজো হয়ে আছে। নতুন ডিপ টিউবওয়েল, মিডিয়াম ডিপ টিউবওয়েল তৈরি হয়েছে, কিন্তু তাতে বিদ্যুৎ সংযোগ হয়নি। আবার কোথাও বিদ্যুৎ সংযোগ হলেও যন্ত্রপাতি চুরি হয়ে গিয়েছে। কিন্তু সেই ডিপ টিউবওয়েল, মিডিয়াম ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েলগুলো কাজ করলে জল সরবরাহ করতে পারত যেটা এবং তার ফলে যে উৎপাদন হতে পারত তার হিসাব এর মধ্যে আনা হয়েছে। এখানে মার্কসবাদী পার্টির সদস্য মলিন বাবু বলছিলেন যে তাঁদের সরকার উৎপাদনের বন্যা বইয়ে দিয়েছে। উৎপাদনের নমুনা জানেন? আজকে জাতীয় স্তরে যে খাদ্য সংগ্রহ করা হয়, আপনাদের পরিচালিত সরকার এই রাজ্য থেকে কত খাদ্য সংগ্রহ করে দিয়েছে তা জানেন?

গত ১৮ বছরের মধ্যে একটা বছরের নাম করতে পারেন যে বছরে লক্ষ্যমাত্রায় পৌঁছাতে পেরেছেন? এই বছর তো আপনাদের করুণ দৃশ্য, শুনলে লজ্জা হবে। মাত্র ৪০ হাজার মেট্রিক টন উৎপাদন মাত্রা। আমরা যখন কংগ্রেসি আমলে আমেরিকার সাথে ৪৮০ চুক্তি করেছিলাম তখন আপনারা সারা রাজ্যে নুরুল এবং আনন্দ হাইতের মতো ছেলের মৃতদেহ কাঁধে নিয়ে বিক্ষোভ প্রদর্শন করেছিলেন, আন্দোলন করেছিলেন। আর আজকে তথাকথিত সেই জ্যোতি বাবু সাম্রাজ্যবাদী শক্তির কাছে নতজানু হয়ে ভিক্ষা চাইছেন। আপনাদের লজ্জা করছে না? আপনারা তো এক সময়ে বলেছিলেন যে বিশ্বব্যাঙ্কের কাছ থেকে টাকা ধার নেবেন না আর আজকে আমরা দেখছি বিশ্বব্যাঙ্কের টাকায় যেখানে যত ডিপ টিউবেল বলুন, স্যালো টিউবেল বলুন সর্বক্ষেত্রে বসানো হচ্ছে। আজকে এছাড়া সেচের কাজ হবে না। আজকে বিশ্বব্যাঙ্কের টাকায় ক্ষুদ্র সেচ সেবিত এলাকা বাড়াচ্ছেন। বিশ্বব্যাঙ্কের টাকা আপনারা সময় মতো খরচ করতে পারেননি। সেই কারণে বিশ্বব্যাঙ্কে আরও ৩ বছর এর এক্সটেনশন করলেন। তারপরে আপনারা আবার বিশ্বব্যাঙ্কের কাছে আরও কিছু প্রকল্প রূপায়ণের জন্য

টাকা সাহায্য চেয়েছিলেন, কিন্তু সেই টাকা তারা দিতে রাজি হয়নি। আপনারা আপনাদেরই বই পড়ে দেখুন — এখানে আর কোনও বিদেশি সংস্থা সাহায্য করার জন্য এগিয়ে আসছে না। সুতরাং আর এখানে ডিপ টিউবেল হবে না। আপনাদের অকর্মণ্যতার জন্যে, অচলাবস্থার জন্য এই দপ্তর আজকে বার্ধক্যের দোর গোড়ায় চলে এসেছে। অসুস্থ হীনমন্যতায় আপনারা আজকে ভুগছেন। আজকে গ্রাম পঞ্চায়েত বলুন, পঞ্চায়েত সমিতি বলুন তাদের চোখ রাঙানিতে এই দপ্তর চলছে। এটা কেবল একটি সাইনবোর্ডের দপ্তরে পরিণত হয়েছে। অথচ এই দপ্তরের কাছে আমাদের প্রত্যাশা অনেক ছিল, আজকে এখানে প্রচুর জল সম্পদ আছে, প্রচুর সারফেস ওয়াটার আছে। একমাত্র পুরুলিয়া এবং বাঁকুড়ার একটা অংশ বাদ দিয়ে উত্তরবঙ্গ থেকে দক্ষিণবঙ্গ পর্যন্ত নদী মাতৃক বাংলাদেশে জল প্রচুর। অথচ এই জল ধরে রাখার কোনও ব্যবস্থা নেই। এই দপ্তরের জন্য যে অর্থ ব্যয় করা দরকার তা হচ্ছে না। এখন এই দপ্তরের নাম হয়েছে ওয়াটার রিসোর্স ইনভেস্টিগেশন অ্যান্ড ডেভেলপমেন্ট। সুতরাং জল অনুসন্ধান করা এই দপ্তরের কাজ কিন্তু কার্যত আমরা দেখতে পাই তার কিছুই হয় না। এবং তারজন্য যে কোনও চেষ্টা তার কিছুই পরিলক্ষিত হয় না। আমার বিধানসভা কেন্দ্র এমন একটি জায়গায় যেটা সমুদ্র উপকূলে অবস্থিত এবং ২৪ পরগনারও কিছু অংশ সমুদ্র উপকূলে অবস্থিত, সেখানে ৬০টি ব্লকে নোনা জল পরিপূর্ণ, ওই জল অপসরণ করে, জলের অনুসন্ধান করে কৃষকদের উপকারের জন্য এবং তাদের সেচের জন্য আজ পর্যন্ত তো কোনও ব্যবস্থা করতে পারলেন না। তারপরে যেসব ক্ষুদ্র কৃষক, প্রান্তিক কৃষক এবং মাঝারি ধরনের কৃষক তাদের ছোট ছোট জমিতে চাষের জন্য কোনও প্রচেষ্টা করেননি, তাদের প্রত্যাশা পরিপূর্ণ করতে আপনি ব্যর্থ হয়েছেন। তারা সেচের জল ডিপটিউবেল থেকে পাচ্ছে না। আজকে নদীগর্ভে এত জল থাকা সত্ত্বেও কৃষকরা তাদের সেচের জল পায় না। সুতরাং আপনার এই দপ্তর তার কাজ করতে পুরোপুরি ব্যর্থ হয়েছে এই কথা বলে আমাদের আনীত কাট মোশনকে সমর্থন করে, এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-45 – 5-55 p.m.]

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেট অধিবেশনে ৬৭ নম্বর ডিমান্ডের সমর্থনে আমার বক্তব্য রাখছি। আমি কংগ্রেসি বন্ধুদের বলতে চাই যে, যতই চেষ্টা করুন না কেন পশ্চিমবাংলার উন্নতিকে আপনারা বামফ্রন্ট সরকারের আমলে নষ্ট করতে পারবেন না। বামফ্রন্ট সরকার যে উন্নয়ন করেছেন সেটা সর্বজনবিদিত এবং এ বিষয়ে মলিন বাবু যথেষ্ট বলেছেন। আমি আপনার সদিচ্ছার প্রতি দৃষ্টি রেখেই কয়েকটা কথা বলব। আপনারা এম.আই.সি. মধ্যে দিয়ে যে কাজ কর্ম করেছেন তাতে কিছু অসঙ্গতি আছে বলে আমার মনে হয়েছে। আমার মনে হয়, এই মাইনর ইরিগেশন কর্পোরেশন রাখার প্রয়োজন আছে কি না বা ডিপার্টমেন্টের সঙ্গে মার্জ করা যায় কি না সেটা ভেবে দেখার দরকার আছে। আমি এ প্রসঙ্গে বলি, বহরমপুর ডিভিশনে অ্যাকাউন্টেন্ট না থাকার জন্য এবং ক্যাশিয়ার-

কাম-ক্লার্ক ডিফলকেশনের ব্যাপারে সাসপেন্ড হয়েছেন। সেখানে ২ লক্ষ টাকা গোলমালের কথা বলা হচ্ছে। তবে আমার মনে হয় অনুসন্ধান করলে এই পরিমাণটা আরও বাড়াতে পারে। সুতরাং আপনাকে আমি এই দিকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। সুন্দরবন অঞ্চলে ভূগর্ভস্থ জলের অভাব আছে কিন্তু এই জলের দ্বারা আমরা সেচ করতে পারি কিনা সেটা আপনারা বিশেষ ভাবে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করব। এমন কি সেখানে ডিপ-টিউবওয়েল, স্যালো-টিউবওয়েল করা যাচ্ছে না। সুন্দরবন সেন্ট্রাল ওয়াটার বোর্ড বলছে সেখানে টিউবওয়েল করা যাবে না। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, জোতদার, ধানি লোকেরা স্যালো-টিউবওয়েল করে জলসেচ করছে এবং জল বিক্রি করছে। অনেক চাষী সেই জল বেশি দাম দিয়ে কিনছে আবার অনেকে, যারা গরিব চাষী তারা জলের মালিককে তাদের জমি লিজ দিতে বাধ্য হচ্ছে। এ ব্যাপারে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় সদস্য শক্তি বলের প্রশ্নের উত্তর দিতে গিয়ে আপনি বলেছেন, সমুদ্র উপকূলবর্তী তটে জলনিকাশি ব্যবস্থার জন্য যে স্লুইস গেট আছে সেই স্লুইস গেটের জলকে আমরা সেচের কাজে ব্যবহার করতে পারি কি না। কিন্তু লোনাজল খালের ভিতর দিয়ে নিয়ে এসে কি করে ধান চাষ, করা যাবে তা আমি বুঝতে পারলাম না। আমার মনে হয়, এতে ফিশারিদের সুবিধা হবে। কিন্তু চাষীদের কোনও সুবিধা হবে বলে আমার মনে হয় না। শুধু তাই নয় এতে মালিক শ্রেণী হাজার হাজার কোটি টাকা মুনাফা লুটবে, গরিব চাষীরা ক্ষতিগ্রস্থ হবে। আমার মনে হয়, আপনি কালকে বলেছেন যে, এইভাবে কয়েক লক্ষ একর জমি চাষ করা যাবে। এ বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

এই প্রশ্নটা হচ্ছে ভূগর্ভস্থ জলের বিষয় নিয়ে, এখানে আপনার একটা স্ববিরোধিতা আছে। এখানে আপনি একটা জায়গায় বলেছেন, ভূগর্ভস্থ জলের জন্য এমন কি নদী পর্যন্ত শুকিয়ে গিয়েছে। আপনি যদি দেখেন তৃতীয় পৃষ্ঠায় ৬ নম্বর একটা লাইন, ভূগর্ভস্থ জল ধারার হ্রাস হয়ে যাওয়ার ফলে নদী শুকিয়ে গিয়েছে, নদীর জল পাওয়া যাচ্ছে না। এটা ভূগর্ভস্থ জল তোলার জন্য না সিলটেশনের জন্য, আমার মনে হয় আপনি এটা একটু ভেবে দেখবেন। এই যদি হয় তাহলে ভূগর্ভস্থ জলের জন্য আপনি যে আরও বেশি করে ডিপ-টিউবওয়েল, স্যালো-টিউবওয়েল বসাবার ব্যবস্থা করেছেন সেটা স্ববিরোধিতা হয়ে যাবে। আমার মনে হয় এটা সুপরিকল্পিত ভাবে করা দরকার। আপনি এই দিকটার প্রতি যদি নজর দেন তাহলে আমার মনে হয় আমাদের ছোটখাটো চাষীরা অনেক বেশি উপকৃত হবে। এই কথা বলে আপনার ডিমান্ডকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী ৬৭ নম্বর ডিমান্ডের দাবি দাওয়াতে যে টাকা চেয়েছেন ১১৩ কোটি ১৯ লক্ষ ৬২ হাজার টাকা আমি তার বিরোধিতা করছি। আমার একটি কাট মোশন আছে, আমি তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। বাজেটের বিরোধিতা এই জন্যই করছি, রাজ্যে যখন বোরো চাষ হয় সেই

সময় ক্ষুদ্র সেচ দপ্তর চাষীদের প্রয়োজনীয় জল সরবরাহ করতে ব্যর্থ হওয়ায়, এইজন্য আমি বিরোধিতা করছি। রাজ্যের রবি মরশুমে কৃষি জমিতে পর্যাপ্ত সেচের ব্যবস্থা করতে ব্যর্থ এর জন্য আমি বিরোধিতা করছি। রাজ্যে যে সমস্ত অর্দ্ধ সমাপ্ত ক্ষুদ্র সেচ প্রকল্প আছে সেইগুলি সমাপ্ত করতে আপনার সরকার ব্যবস্থা নেয়নি, এর জন্য বিরোধিতা করছি। রাজ্যে যে সমস্ত ক্ষুদ্র সেচ প্রকল্প আছে তার উন্নয়ন ঘটাতে আপনার সরকার ব্যর্থ, এর জন্য বিরোধিতা করছি। পশ্চিমবঙ্গে ভারতবর্ষের অন্যান্য অগ্রণী রাজ্যের তুলনায় পাকা নালার মাধ্যমে জমিতে স্বল্প মূল্যে জল সরবরাহ করতে ব্যর্থ হওয়ায় এর জন্য বিরোধিতা করছি। ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি নামমাত্র বাড়ার ফলে পশ্চিমবঙ্গ পিছিয়ে পড়েছে, এর জন্য আমি বিরোধিতা করছি। শতকরা ৭০ ভাগ জমিতে আজও পাম্প সেট এর জন্য বিদ্যুৎ যায়নি, কম মূল্যে বিদ্যুৎ সরবরাহ করতে আপনি ব্যর্থ এর জন্য আমি বিরোধিতা করছি। ৭৮ শতাংশ জমি সরকারি ব্যর্থতার জন্য অসেচ অবস্থায় পড়ে আছে এর জন্য আমি বিরোধিতা করছি। আজকে পশ্চিমবাংলায় গ্রীষ্মকালীন যে ধান চাষ হয়, রবি শস্য হয়, সেইগুলিতে আমরা দেখেছি, যখন আর.এল.আই., ডিপ-টিউবওয়েলের বিভিন্ন যে সমস্ত ছোটখাটো সেচগুলি আছে তার মাধ্যমে হয়। আজকে গ্রাম বাংলায় কি অবস্থা, সেখানে দেখবেন যে সমস্ত ডিপ টিউবওয়েলগুলি চলছে, সবগুলিই চলছে কিন্তু ডিজেলের মাধ্যমে। ডিজেলের দাম কত — ৭ টাকা ২৮ পয়সা। পশ্চিমবাংলায় আজকে যে পরিসংখ্যান তাতে বলা হয়েছে ১৯৯১-৯২-তে বিদ্যুৎ দপ্তরের পশ্চিমবাংলায় ব্যর্থতার ফলে পাম্প সেট এর সংখ্যা ৯৭ হাজার, অথচ ভারতবর্ষের অঙ্গ রাজ্য মহারাষ্ট্রে সেখানে ১৯৯২ সালে পাম্প সেট ছিল, ১৭ লক্ষ ৬১ হাজার। ৭ টাকা ২৮ পয়সা দরে যে ডিজেল গরিব চাষীরা কেনে এবং জল তুলছে বিভিন্ন সেচের মাধ্যমে, তখন দেখা যাচ্ছে তাদের খরচ হচ্ছে, ৭ টাকা ২৮ পয়সা, অথচ আপনাদের সরকার বিদ্যুৎ দপ্তরের সঙ্গে কথা বলে পাম্প সেট এর জন্য যদি বিদ্যুৎ এর ব্যবস্থা করতে পারতেন তাহলে — ফাইভ হর্স পাওয়ার পাম্প সেট-এর জন্য — ১ টাকা ৮০ পয়সায় কৃষিতে জল দিতে পারতেন। আজকে হরিয়ানা, পাঞ্জাবে দেখুন সেখানে পাইপ লাইন করে জল দেওয়া হচ্ছে, পাকা নালা করে জল দেওয়া হচ্ছে। কিন্তু আপনারা সেইদিক থেকে ব্যর্থ। সেই জন্য এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-55 – 6-05 p.m.]

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, জল সম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলছি। কংগ্রেসের একটা শেয়াল বাচ্চা আছে, শুধু মহারাষ্ট্র। পশ্চিমবাংলা খাদ্য উৎপাদনে আজকে সর্বশ্রেষ্ঠ জায়গায় আছে। মলিনদা যেটা কোট করছিলেন সেটা ওর নিজস্ব নয়, এটা আর্থিক সমীক্ষা থেকে, ভারত সরকারের ইকনমিক রিভিউ ১৯৯৪-৯৫ সাল থেকেই এটা উল্লেখ হয়েছে। আজকে জল সম্পদ উন্নয়ন দপ্তরের সঠিকভাবেই নামকরণ করা হয়েছে এবং সেচ বিভাগের যৌথ প্রচেষ্টায় আজকে পশ্চিমবাংলা ভারতবর্ষের এক নম্বর জায়গায় গিয়েছে

খাদ্য- উৎপাদনে। পঞ্চায়েত, ভূমিসংস্কার এবং জলসেচ উন্নয়নের যৌথ প্রচেষ্টায় আজকে পশ্চিমবাংলার গ্রামাঞ্চল উজ্জীবিত এবং ফলে ফুলে পল্লবিত। এটা বলার কোনও জায়গা নেই, বামফ্রন্ট সরকার তার কর্মসূচি অনুযায়ী সেচ এবং ভূমি সংস্কারের উপর জোর দিয়েছে বলেই, আমাদের রাজ্যে ক্ষুদ্র সেচ প্রকল্পের মাধ্যমে সর্বাধিক সেচ সম্ভাব্য এলাকার পরিমাণ ৩৮ লক্ষ হেক্টর। আমাদের রাজ্যে তার মধ্যে ১৩ হেক্টর ভূপৃষ্ঠে। বামফ্রন্ট সরকার তার কর্মসূচি অনুযায়ী ক্ষুদ্র সেচ এবং ভূপ্রকৃতি থেকে জলের সমীক্ষা করে জল সেচনের ব্যবস্থা করেছে বলেই আজকে এই অবস্থায় এসেছে। গতকাল মাননীয় মন্ত্রী এক প্রশ্নের উত্তরে বলেছেন, খালের জলে নোনা জল ঢুকিয়ে, তারা সংশোধন করছে, রিফাইন করছে, করে সেচ এলাকায় দিচ্ছে। কংগ্রেস আমলে তারা এইসব চিন্তা করেছিল কি? ১৯৯৪-৯৫ সালে বোরো চাষে যখন চাষীরা জল পাচ্ছে না, তখন অনেক জায়গাতে ফিল্টার বসিয়ে জল সেচের ব্যবস্থা করা হয়েছে। যেখানে পাম্প নেই, সেখানে নদীর বেড উঁচু করে কমাণ্ড এরিয়া থেকে জল নিয়ে এসে কি করে সাপ্লাই করা যায় সেই ব্যবস্থা করা হয়েছে। উত্তরবঙ্গে এইভাবে জল সেচের ব্যবস্থা করা হয়েছে। এক হাজার, দেড় হাজার হেক্টর জমিতে। স্যার, আমি খালি একটা কথা বলতে চাই, সেচ প্রকল্পগুলো আজকে আরও উন্নত করা দরকার। নিশ্চয় দরকার, কিন্তু কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে না। সমস্ত দলবল বেঁধে বিধানসভার সর্বদলীয় প্রতিনিধি দল প্রধানমন্ত্রীর কাছে গিয়েছিলেন। সবার সঙ্গেই দেখা করা হয়েছিল। কিন্তু তারা টাকা দিচ্ছেন না। তারা রাজ্য থেকে টাকা নিয়ে যাচ্ছে, কিন্তু এখানে কিছু তারা দিচ্ছে না। আর এখানে দাঁড়িয়ে ওদের পার্টির সদস্যরা বড় বড় কথা বলছেন। এই রাজ্যের মানুষকে বাঁচাবার জন্য বামফ্রন্ট সরকার আছে, সেইজন্য আজকে খাদ্য উৎপাদনে আমরা এক নম্বর জায়গায়। পরিসংখ্যানগুলো আমাদের নয়, দিল্লির সরকারের দেওয়া। সর্বশেষে বলতে চাই, এই পরিকল্পনাগুলো যেভাবে এগোচ্ছে এবং আগামী দিনে যদি টাকার অভাব না ঘটে তাহলে আরও অগ্রগতি ঘটবে। যেভাবে আজকে এই দুই দপ্তর যৌথভাবে কাজ করছে তাতে আগামী দিনে সেচ সেবিত জমির পরিমাণ বাড়বে। যেখানে ইরিগেশনের ব্যবস্থা নেই, সেখানে কি করে ইরিগেশনের ব্যবস্থা করা যায় সেই ব্যাপারে ভাবতে আমি অনুরোধ করব। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী আজকে যে বাজেট পেশ করেছেন আমি সেই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য স্থাপন করছি। মানীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই দপ্তরের নামকরণ করা হয়েছে "জল সম্পদ অনুসন্ধান ও উন্নয়ন দপ্তর"। নামকরণটি শুনতে ভালো, তবে নামকরণের সার্থকতা দপ্তরের কাজের যে প্রতিফলন তার সার্থকতার বোঝা যায়। এখানে সে দিক থেকে এই দপ্তর জনসাধারণের কাঙ্খিত আশা কতটা পূরণ করতে সমর্থ হয়েছে, তার যে অ্যাচিভমেন্ট সেগুলি পর্যালোচনার বিষয়, তবে আমি একথা বলতে চাই যে আজকে পশ্চিমবাংলায় যে মিডিয়াম ইরিগেশন বা মাঝারি সেচ যেভাবে দিনের পর দিন অকার্যকর হচ্ছে, অনেক প্রকল্প আছে,

অনেক পরিকল্পনা আছে, কোনওটাই কার্যকর হয়নি। ফলে বৃহত্তর সেচ প্রকল্প কার্যকর হয়নি। ফলে প্যাঁচ ওয়ার্কের ফলে ক্ষুদ্র সেচ প্রকল্প আপনার এই দপ্তরটি সেই অর্থে খানিকটা অর্থবহ হয়ে উঠেছে। কারণ বৃহৎ সেচ প্রকল্পে আপনার ওই দপ্তরের অকার্যকারিতাই আমরা দেখেছি। রাজ্য সরকারের মেডিক্যালে যেমন দেখেছি অ্যালোপ্যাথি সেটা খুব ব্যয়বহুল তাই হোমিওপ্যাথির দিকে ঝুকছে, তেমনি ক্ষুদ্রসেচ প্রকল্পের প্যাঁচ ওয়ার্কের ফলে যদি কিছু হয়। আমি ওঁনাকে দোষ দিচ্ছি না, আমি কয়েকটি কথা এখানে বলতে চাই। উনি বাজেট ভাষণে বলেছেন যে ভূর্গভস্থ জল এবং ভূপৃষ্ঠের জল এই সম্পদ অনুসন্ধান করা তাঁর কাজ এবং যথার্থ ভাবেই তার যে আশঙ্কা হচ্ছে ভূর্গভস্থ জল ব্যবহার করার প্রশ্নে আশঙ্কা বাড়ছে জলস্তর ক্রমাগত নেমে যাচ্ছে, তাতে সঙ্কট দেখা দিচ্ছে। নলকূপগুলি খনন করার পক্ষে ব্যয়বহুল হয়ে যাচ্ছে এবং যেটা উনি বলেননি তাহলে সমস্যা এমন জায়গায় যাচ্ছে সেখানে চাষের জন্য নলকূপে জল যে ভাবে টেনে নেওয়া হচ্ছে তাতে পানীয় জলের সমস্যা মারাত্মক ভাবে দেখা দিচেছ, এটা খুব বিপদজনক ব্যাপার। সেদিক থেকে ভূর্গভস্থ জল সম্পদ যেটা ভূপৃষ্ঠের জল সার্ফেস ওয়াটার সেই জল সম্পদের ম্যাক্সিমাম ইউটিলাইজ করা হয় সেটা যুক্তিসঙ্গত। একটা সাইন্টিফিক ব্যবস্থা করা, আমার মতে এই রকম একটা দেশে যেখানে প্রচুর বৃষ্টিপাত হওয়ায় নদীতে জল ধরে রাখা যায় না, বর্ষায় বন্যায় এত ক্ষতিগ্রস্থ হয়ে যায় যে সেই সার্ফেস ওয়াটার বা সে জলকে আমরা যদি সংরক্ষণ করতে পারি, তাহলে দুটোই হয়। একদিকে যেমন বন্যা এই যে হ্যাজার্ড, এর হাত থেকে মুক্ত হতে পারি।

[6-05 – 6-15 p.m.]

সাথে সাথে খরার যে প্রকোপ, খরায় যে চাষ মার খাচ্ছে তার হাত থেকে রক্ষা করা যায় এবং ভূর্গভস্থ জল এই যে ইনডিসক্রিমিনেটলি যে ভাবে ব্যবহার করা হয়েছে, এই ভাষায় প্রাকৃতিক বিপর্যয় সম্বন্ধে কোথায় যেন বলেছেন বাস্তবিক একটা সঙ্কট জনক অবস্থায় এসে পড়েছে। কিন্তু আমি দেখছি আপনি যে স্ট্যাটিসটিক্স দিয়েছেন ৯৩-৯৪ সালে অবশ্য যে সেচ সেবিত এলাকা বলে দেখিয়েছেন ২৭.৯৪ লক্ষ হেক্টার, আমি জানি না কতটা তথ্য নির্ভর নাকি এইগুলো অচল টিউবওয়েলগুলো ধরে করেছেন। তা যদি না হয়, সেখানে দেখা যাচ্ছে, সেখানে ভূপৃষ্ঠের জল থেকে যেটা করেছেন ১২.১০ লক্ষ হেক্টার, আর ভূগর্ভস্থ জল থেকে করেছেন ১৫.৩৪ লক্ষ হেক্টার। কাজেই এটা একটা ইমব্যালেন্স জায়গায় চলে যাচ্ছে। এটা রিভার্স জায়গায় যাওয়া দরকার। কারণ আমি জানি না, এটা হয়তো হ্যাং ওভার অতীতের। কিন্তু আমার বক্তব্য এবারেও কিন্তু আপনার ৯৫-৯৬ সালের বাজেট যেটা ভূপৃষ্ঠ জলের জন্য যা বরাদ্দ করেছেন সেটা খুবই ইনসিগনিফিক্যান্ট মাত্র ৫১৮ লক্ষ টাকা রেখেছেন। এই যদি হয়, এই রকম একটা জায়গায় থেকে ভূর্গভস্থ জলকে ব্যবহার করার জন্য ওয়ার ফুটিং এর ভিত্তিতে বিষয়টা দেখা দরকার। কিন্তু এটা হচ্ছে না। আপনার যে ডাইরেক্টরেট হয়েছে, আপনার জল সম্পদ কোথায় আছে সেটা অনুসন্ধান করবে, কিন্তু টাকা পয়সা যদি বরাদ্দ না হয়, কাগজে কলমে ডাইরেক্টরেটের নাম শুনতে ভাল, কিন্তু কার্যকর প্রতিফলন যদি

না পাওয়া যায় তাহলে কোনও উপকার হবে না। আমার বক্তব্য হচ্ছে টাকা পয়সা আরও বরাদ্দ আরও বেশি হওয়া দরকার ভূগর্ভস্থ জল আরও বেশি করে সরবরাহ করার জন্য। আপনি বিভিন্ন জায়গায় যে গভীর নলকূপ এবং অগভীর নলকূপ বসিয়েছেন, এইগুলো এক নম্বর ঘটা হচ্ছে আপনার দপ্তরের যে কার্যকলাপ, সেটাও কার্যত আজকে অকার্যকর হয়ে গেছে চরম বিদ্যুৎ সঙ্কটের ফলে। বিদ্যুৎ সঙ্কট সম্পর্কে বিভিন্ন সময়ে আপনার রিঅ্যাকশন দেখেছি। বিদ্যুৎ সঙ্কটের জন্য বেশির ভাগ যে নলকূপগুলো বসিয়েছেন, সেইগুলো এনার্জাইজ করা যাচ্ছে না। ফলে যেখানে হাজার হাজার একর জমি চাষ হতে পারত সেটা হতে পারছে না। যেখানে বা বিদ্যুৎ যাচ্ছে, সেখানে আবার ট্রান্সফর্মার চুরি বা পুড়ে যাবার জন্য প্রকল্পগুলো বসে যাচ্ছে। এই নিয়ে বিদ্যুৎ দপ্তরের সঙ্গে আপনার দপ্তরের সমন্বয়ের অভাব আছে। এমনিতে যা গভীর এবং অগভীর নলকূপ রয়েছে, সেইগুলো অপ্রতুল, তার উপর পাম্পসেট চলে না। এই সঙ্কটের জন্য এই দপ্তরের কার্যকলাপ ফিউটাইল হয়ে যাচ্ছে। এই ব্যাপারে আপনি নিশ্চয়ই মতামত দেবেন। কালকে কাগজে দেখলাম আপনি ঝাড়গ্রামে আপনার বক্তব্যে বলেছেন একটা সভাতে, জার্মানীর একটা সংস্থা তারা ২৭৫ কোটি টাকা সাহায্য করবে, এই রকম কথা আপনি বলেছেন। তাছাড়াও বিশ্ব ব্যাঙ্কের টাকায় ইতিপূর্বে নলকূপ হয়েছে। এবং যে সমস্ত জলসেচের ব্যবস্থা হয়েছে, এখানে এমন কোনও শর্ত লিখিত বা অলিখিত আছে কি না, কারণ আমাদের মতো দরিদ্র দেশে প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী, তাদের সুলভে বা বিনা মূল্যে সেচের জল যাতে দেওয়া যায় এবং যতটুকু তাদের ক্রয় ক্ষমতা আছে, সেই অনুযায়ী যদি তাদের জল সরবরাহ না করা যায়—তাদের ক্রয়-ক্ষমতা অনুযায়ী যদি তাদের জল সরবরাহ করা না যায় তাহলে প্র্যাকটিক্যালি এই জল সরবরাহ ব্যবস্থা প্রান্তিক চাষীদের, ক্ষুদ্র চাষীদের কোনও কাজেই লাগবে না। গ্রামাঞ্চলে ইতিমধ্যেই একটা বিপদ দেখা দিয়েছে। সম্পন্ন চাষীরা ডিজেল চালিত পাম্প সেট বা অন্য জাতীয় পাম্প সেট নিজেদের পয়সায় বসিয়ে—লিখিতভাবে না হলেও—সে পাম্পের জল প্রান্তিক চাষীদের কাছে, ক্ষুদ্র চাষীদের কাছে বিক্রি করছে। অর্থাৎ অ্যাট দি কস্ট অফ মার্জিনাল ফামার্স অ্যাণ্ড অ্যাট দি কস্ট অফ পুয়োর ফামার্স তারা জল বেচে মুনাফা করছে। শাসক পক্ষের সর্ব বৃহৎ দলের বর্ধমান ডিস্ট্রিক্ট কমিটির মেম্বার স্টেটসম্যান কাগজে বিবৃতি দিয়ে বলেছেন, 'সম্পন্ন চাষীরা প্রান্তিক চাষী এবং ক্ষুদ্র চাষীদের জল বিক্রি করছে এবং এটা একটা ব্যবস্থা হয়ে দাঁড়িয়েছে। এবিষয়ের প্রতি আপনার দপ্তরের নজর আছে কিনা আমি জানি না। একটা ভেস্টেড ক্লাশ মিডিল ম্যান হয়ে অ্যাট দি কস্ট অফ মার্জিনাল অ্যাণ্ড পুয়োর ফামার্স মুনাফা করছে। যদিও আপনি ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের রক্ষা করার কথা বলেছেন কিন্তু তাদের বিনামূল্যে বা সুলভ মূল্যে আপনার দপ্তরের মাধ্যমে জল দেবার কি ব্যবস্থা করছেন তা আমাদের বলেননি। এবিষয়ে আপনি হাউসকে অ্যাসিওর করবেন কি? এবিষয়ে আপনার দপ্তরের কি চিন্তা ভাবনা আছে তা কি আমাদের জানাবেন? আমরা জানি শুখা মরশুমে, যখন নদীগুলো মজে যায় তখন নদীর মাঝে বাঁধ দিয়ে বোরো চাষ করা হয় এবং পরবর্তীকালে সেই বাঁধগুলো ভেঙে দেওয়া হয়, নদীর নাব্যতা রক্ষা করা হয়। এই নিয়ম কিন্তু মানা হচ্ছেনা, এটা কাগজে-কলমেই আছে। বাস্তবে

আমরা মেদিনীপুর জেলায় দেখছি পরবর্তীকালে সেই বোরো বাঁধগুলো আর ভেঙ্গে দেওয়া হয় না। অথচ সংশ্লিষ্ট পঞ্চায়েত বা অথরিটির পক্ষ থেকে এবিষয়ে অর্থ বরাদ্দ করা হয়। এর ফলে একেই রিভার বেড সংস্কারের অভাবে ক্রমাগত বেড়ে যাচ্ছে, নদীগুলোর নাব্যতা কমে যাচ্ছে, তারপর আবার এই বোরো বাঁধগুলো না ভাঙ্গার ফলে সে কাজ আরও তরান্বিত হচ্ছে এর ফলে সঙ্কট আরও বাড়ছে, জটিল অবস্থার সৃষ্টি হচ্ছে। এই সমস্যাটাকে আপনার দপ্তরের পক্ষ থেকে কড়া হাতে মোকাবিলা করতে হবে। বোরো চাষ করার নিশ্চয়ই আপনি অনুমতি দেবেন, কিন্তু পরবর্তীকালে বাঁধগুলো ভাঙাও বাধ্যতামূলক করুন। সঙ্কটপূর্ণ অবস্থাকে যাতে আর সঙ্কটজনক করে না তোলে তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। এরকম বহু অভিযোগ আছে, নিশ্চয়ই আপনি জানেন। কারণ আপনি মেদিনীপুর জেলার লোক এবং মেদিনীপুর জেলায় এই সঙ্কট সব চেয়ে ব্যাপক। এবিষয়ে সরকার কি কার্যকর ব্যবস্থা নিচ্ছেন তা যদি আপনি জানান তাহলে বাধিত হব। বর্তমানে নিবিড় চাষের জন্য বৈজ্ঞানিক প্রথায় অনেক রকম ব্যবস্থা হয়েছে। কিন্তু কার্যত পশ্চিমবাংলায় আমরা যে চিত্র দেখছি তাতে এখন বেশিরভাগ জমিই এক ফসলা এগুলো যাতে দু'তিন ফসলা হতে পারে, মাল্টি ক্রপ সিস্টেমের মধ্যে যাতে তাদের আনা যায় তার জন্য যে উদ্যোগের প্রয়োজন তা আমরা লক্ষ্য করছি না। প্রয়োজনের তুলনায় আমরা এখন অনেক পিছিয়ে আছি। দপ্তরের নতুন নামকরণ হয়েছে, আপনার সদিচ্ছা আছে, কিন্তু যে প্রকল্প, পরিকল্পনাগুলো রচিত হচ্ছে সেগুলোক বাস্তবে কার্যকর করতে হলে সেগুলোর ওপর আর বেশি গুরুত্ব আরোপ করতে হবে, বরাদ্দ আর বৃদ্ধি করতে হবে। তবেই সেগুলো কার্যকর হতে পারবে। এই ক'টি কথা বলে আমি ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-15 – 6-25 p.m.]

**শ্রী বিমল মিস্ত্রি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জল সম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ১১৩ কোটি ১৯ লক্ষ ৬২ হাজার টাকার যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তা আমি সমর্থন করছি। প্রথমত যেটা বলা দরকার, পশ্চিমবঙ্গে ভূমি সংস্কারের ফলে এখানকার যারা গ্রামের গরিব চাষী, মধ্যবিত্ত চাষী ও প্রান্তিক চাষী এদের মধ্যে ব্যাপকভাবে চাষের উন্নতি গত কয়েক বছর ধরে বামফ্রন্ট সরকার আসার ফলে লক্ষ্য করা যাচ্ছে। উৎপাদনের সঙ্গে সঙ্গে ফসলও তারা বেশি পরিমাণে পাচ্ছে। এটা সারা ভারতবর্ষের ক্ষেত্রে দৃষ্টান্ত। এটা হওয়ার পিছনে বিশেষ করে এই ক্ষুদ্র সেচ দপ্তরের বিশেষ অবদান আছে যার এখন নতুন নামকরণ করা হয়েছে এবং এটা সঠিকভাবেই করা হয়েছে। আমরা যদি লক্ষ্য করে দেখি তাহলে দেখব গত কয়েক বছর ধরে এই দপ্তর যে কাজ করেছেন তার একটা হিসাব দেখলেই বোঝা যাবে। ১৯৯৪-৯৫ সালের যে আর্থিক সমীক্ষা আছে, তাতে দেখা যাচ্ছে, ভূগর্ভস্থ জল এবং ভূ-পৃষ্ঠের জল ব্যবহার করার ফলে হাজার হেক্টর প্রতি চাষের উৎপাদন বৃদ্ধি পেয়েছে এবং চাষ করার জমির পরিমাণও বৃদ্ধি পেয়েছে। ১৯৯১-৯২ সালে যেখানে ছিল ১৪৭০.৭৪, ১৯৯২-৯৩ সালে ১৫৮৫.১২, ১৯৯৩-৯৪ সালে উত্তরোত্তর

জমির পরিমাণ বৃদ্ধি পেয়েছে। সুতরাং বিরোধী দলের সদস্যরা এই দপ্তরের কাজ সম্পর্কে যতই সমালোচনা করুন না কেন, সেই সমালোচনা কিন্তু এই আর্থিক সমীক্ষার সঙ্গে সঙ্গতিপূর্ণ নয়। সেইজন্য আমি এই কথা বলতে চাচ্ছি, এই দপ্তর যে কাজ করেছেন সেই কাজকে আরও ভালভাবে অর্থাৎ আর বেশি বেশি কাজ যাতে করা যায় তারজন্য মন্ত্রী মহাশয় নজর দেবেন। আমি যেহেতু সুন্দরবন এলাকার বিধায়ক, সেহেতু ঐ এলাকার কিছু সমস্যার কথা উল্লেখ করতে চাই। এটা ঠিকই, আমাদের ওখানে ডীপ টিউবওয়েল, মিডিয়াম ডীপ টিউবওয়েল করার ক্ষেত্রে সুইড কতকগুলি জায়গা সিলেকশন করেছিলেন এবং কিছু বসিয়েও ছিলেন। সেগুলি হয়তো সাকসেসফুল হয়নি। এটা ঘটনা, দক্ষিণ ২৪-পরগনার একটা বড় অংশে ব্যাক-ফিডিং করে বারুইপুর, সোনারপুর, বিষ্ণুপুর প্রভৃতি কতকগুলি ব্লকে হাজার হাজার বিঘা জমিতে বোরো চাষ হচ্ছে যা কংগ্রেস আমলে কখনও ভাবা যায়নি। এখানকার চাষীরা যা কখনও ভাবেনি যে এইভাবে চাষ হতে পারে। সুতরাং কংগ্রেসিরা যে কথা বলেছেন তা ঠিক নয়। আমার কথা হল, সুন্দরবন এলাকায় মাটির নিচের জলকে ঠিকভাবে ব্যবহার করার ক্ষেত্রে অনেকগুলি পরিকল্পনা নেওয়া হয়েছিল, কিন্তু তা কার্যকর হচ্ছে না। কতকগুলি এলাকায় ডীপটিউবওয়েল বসানোর জন্য সুইড চেষ্টা করেছেন। কিন্তু জলের সঙ্গে চাষের উপযোগী মাটির যে পরীক্ষা-নিরীক্ষা সেটা মিলছে না। তবে সার্ফেস ওয়াটার এবং বৃষ্টির জলকে ধরে রাখার পরিকল্পনা বাস্তবসম্মত। আমি একটা সমীক্ষা রিপোর্টের মধ্যে লক্ষ্য করলাম কিছু ইদারা এবং কিছু পুকুর খনন করা হয়েছে। ৬ হাজার ৬৮১টা ইদারা করেছেন।

অথচ ঐ কটা ইজারা দিলেন। ব্যাপারটা সুন্দরবনের হাজার হাজার বিঘা জমি চাষ করার ব্যাপার নয়। কারণ বুঝতে হবে। সুন্দরবনে প্রচুর কৃষিযোগ্য জমি আছে, সেখানে চাষ করা যায়, কিন্তু এক ফসলী চাষ করা যায়। সেই জমিগুলিকে যদি দু ফসলী করতে হয় তাহলে তার প্ল্যান এই ডিপার্টমেন্টকেই করতে হবে। এটা বোঝা দরকার। আজকে ওখানে আর এল আই করবার সুযোগ কম। কারণ সুন্দরবনের সমস্ত নদীগুলি লোনা জলের নদী। এই ধরনের পরিকল্পনা সুইড করতে পারেন। এই জন্য আমি বলব যে, মন্ত্রী যেন সুন্দরবনের লোকজন যে সমস্ত সমস্যা ভোগ করছেন, সেই সমস্যাগুলি সুইড রিসার্চ যা আছে, তাদের সঙ্গে ব্যাপারটা সমন্বয় সাধন করে যেন দেখেন। সুইড যেসমস্ত কাজকর্ম করছে—তাদের কতগুলি ক্ষেত্রে একটু বিশেষভাবে নজর দেওয়া দরকার ছিল যে তারা কতগুলি কল বা ডিপ টিউবওয়েল করলেন। কিন্তু তাদের সেই পরীক্ষা নিরীক্ষার পর রিসার্চের যে রেজাল্ট সেটা তাঁরা সবটা জানালেন না। এইজন্য আমার মনে হয় এই দপ্তরের যে কাজ, সেই কাজকে আরও সঠিকভাবে নজর দেওয়া দরকার ওনার রিপোর্টে আর একটা বিষয় দেখলাম যে, হাসবেন্ড্রী বা বিশেষ খাদ্য উৎপাদন কর্মসূচি। এটা ঠিক আমার মাথায় ঢোকেনি। উনি এই সম্পর্কে একটু বুঝিয়ে বলুন। এই কথা বলে ওনার বাজেটকে সমর্থন করে বিরোধীদের কাট মোশনকে বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ ওমর আলি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, সময় যেহেতু কম, সেজন্য মাননীয়

সদস্য যাঁরা বিতর্কে অংশগ্রহণ করেছেন, নানা ধরনের প্রসঙ্গ উত্থাপন করেছেন, তার জবাব দেওয়ার আগে আমি কয়েকটি বিষয়ে আগে আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আপনারা দেখেছেন যে, আমাদের যে বাজেট প্রস্তাব তার মধ্যে আমাদের যোজনা বরাদ্দ হল ২০ কোটি টাকা হ্যাঁ—নিশ্চয়ই টাকার অঙ্কটা কম। সাবজেক্ট কমিটিকে ধন্যবাদ যে, তারা তাদের রিপোর্টে রুর‍্যাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টকে অনুরোধ করেছেন যে, তাদের বাজেট বরাদ্দের শতকরা ৫ ভাগ যেন এই দপ্তরের জন্য ইয়ারমা কত করে দেওয়া হয়। যাই হোক নানা কারণে বাজেট বরাদ্দ বাড়ানো যায়নি। আমি এই কথা কখনোই বলব না যে, আমি সি. পি. এমের একজন মন্ত্রী। এই রকম দায়িত্বজ্ঞানহীনতার পরিচয় আমি দেব না। আমার নিজের দপ্তর এই যে ক্ষুদ্রসেচ দপ্তর, এটাকে আমি জলসম্পদ উন্নয়ন ব্যবস্থা বলব। এই ব্যবস্থা যা করে, তার বাইরেও অনেকগুলি দপ্তর এর সঙ্গে যুক্ত। আমি হিসাব করে দেখেছি যে, আমি এই ২০ কোটি টাকার যোজনা বরাদ্দ ব্যয় করতে পারব। কারণ আমার দপ্তরের ইতিহাস হল এই যে, আমাদের দপ্তরের কোনও দিন কোনও টাকা আনস্পেন্ট থাকেনা। মোর দ্যান ১০০ পারসেন্ট আমরা ব্যয় করিনা এবং আমার এবিলিটি হল, আমার যা ইনফ্রাস্ট্রাকচার আছে তাতে বছরে ৫০ কোটি টাকা ব্যয় করা আমার সম্ভব। যে টাকা আমি পেয়েছি, অন্যান্য দপ্তর যে জলসম্পদ উন্নয়ন বিষয়ে কাজ করবে, সেটা করলে আমরা আরও অতিরিক্ত ১ লক্ষ হেক্টর জমিতে সেচের আওতায় আনতে পারব।

[6-25 – 6-35 p.m.]

আমার বাজেট প্রস্তাবের তিন পাতায় আপনারা দেখবেন আমি বলেছিলাম যে আমরা "সম্প্রতি ২জন চীফ ইঞ্জিনিয়ার এবং সুইডের ডিরেক্টরকে নিয়ে ভূগর্ভস্থ জল বিধির জন্য ভারত সরকার প্রেরিত নমুনা বিলকে সামনে রেখে বিভিন্ন ব্যবস্থাবলী গভীরভাবে সমীক্ষা করার উদ্দেশ্যে একটি কমিটিও গঠিত হয়েছে। তিন মাসের মধ্যেই কমিটির সুপারিশ পাওয়া যাবে বলে আশা করা যায়।" আমি জানি যে কমিটি তাদের রিপোর্ট দিয়েছেন আমাদের কাছে রিপোর্ট জমা পড়েছে এবং এটা আমরা পরীক্ষা-নিরীক্ষা করে দেখছি। পরীক্ষা করতে হচ্ছে এই জন্য যে আমাদের কাছে খবর আছে যে কেরালা, মহারাষ্ট্র, গুজরাট এই সমস্ত রাজ্য এই ধরনের আইন তৈরি করেছিলেন, তৈরির কথা ভেবেছিলেন, কিন্তু সেই আইন কার্যকর করতে পারেননি সুতরাং কেন পারেননি, কি কি বাধা সেটা আমাদের ভাল করে খোঁজ নিতে হবে। এবং ভারত সরকারের যে মডেল বিল এবং আমাদের পশ্চিমবঙ্গের এখন যে অবস্থা আমাদের পক্ষে কিভাবে তা প্রযোজ্য হবে সেটা আমাদের দেখতে হবে এবং এটা জেনেছি যে আইন তারা চালু করেছিলেন কিন্তু জল সম্পদ সম্পর্কে জন সচেতনতা গড়ে তুলতে পারেননি। আমরা পশ্চিমবঙ্গে জন সচেতনতা গড়ে তুলতে পেরেছি, একটা দুটো সেমিনার করে নয় এর জন্য অসংখ্য সভা, সেমিনার, পঞ্চায়েত লেবেলে বিভিন্ন সংগঠনের উদ্যোগ, বিভিন্ন ইঞ্জিনিয়ারিং কলেজের উদ্যোগ এই সব করে। পঞ্চায়েতকে তার সঙ্গে যুক্ত করে আমরা যা করেছি তাতে গোটা পশ্চিমবঙ্গে একটা সচেতনতা তৈরি হয়েছে জল সম্পদ

সম্পর্কে, যে যথেষ্ট ভাবে মাটির নিচের জল ব্যবহার করা বিপজ্জনক। এই অবস্থায় আমাদের রাজ্যের পক্ষে উপযুক্ত এরকম একটি আইন প্রণয়ন করে, আশা করি সকলের সহযোগিতা নিয়ে সেটা চালু করতে পারব। আপনারা দেখবেন চারের পাতায় প্রোগ্রাম হিসেবে বলেছি আমাদের যে সমস্ত ডি-ফাঙক্ট ডিপ-টিউবওয়েল, অচল ডিপ-টিউবওয়েল আছে সেইসব ডিপ-টিউবওয়েলগুলির বয়স ২০-২৫ বছর। তারা ২০-২৫ বছর ধরে সার্ভিস দিয়েছে, স্বাভাবিক ভাবে সেগুলি অচল হতে পারে। মাটির তলায় জল শুকিয়ে গেছে, জল নোনা হয়ে গেছে সেজন্য ডিপ-টিউবওয়েগুলি অচল হয়ে গেছে। টিউবওয়েলের পাইপগুলি ফুটো হয়ে গিয়েও অচল হতে পারে, কিন্তু অচল টিউবওয়েল পাইপগুলি ফুটো হয়ে গিয়েও অচল হতে পারে, কিন্তু অচল টিউবওয়েলের সংখ্যা শতকরা ৫ ভাগ থেকে ৭ ভাগের বেশি নয়। যান্ত্রিক জিনিস ৫-৭ ভাগ অচল থাকতেই পারে, এটা নতুন ব্যাপার নয়। ধরুন আপনাদের কারোর যদি অনেকগুলো গাড়ি থাকে আপনি কি কথা দিতে পারেন যে, সব গাড়িগুলোই সবদিনই অন রোড থাকবে? এটা হতে পারে না, যান্ত্রিক ব্যবস্থায় কিছু অচল থাকতেই পারে। অচলকে সচল করার জন্য যে প্রোগ্রাম নেওয়া হয়েছিল তাতে বলেছিলাম ৬০টি গভীর নলকূপ রি-ড্রিলিং করব, আমি জানাই ইতিমধ্যে আমরা ৪৩টি রি-ড্রিলিং করে ফেলেছি। মাটির উপরে জল যাতে ব্যবহার করা যায় এটা আমরা দেখছি। এটা পশ্চিমবঙ্গে নতুন, ভারতের কথা জানিনা। যে জল ব্যবহার করার পর পরিত্যক্ত হত সেই জলকে আবার সেচের কাজে লাগানো হচ্ছে, আগে হত না, কংগ্রেস আমলে একদমই হয়নি। ব্যাণ্ডেল, থার্মাল পাওয়ার স্টেশন এবং ত্রিবেণী টিসু তাদের কারখানায় গঙ্গার জল ব্যবহার করার পর সেই পরিত্যাক্ত জল আবার গঙ্গায় ফেলে দিত, কিন্তু এখন আমরা সেই পরিত্যক্ত জলকে মাঠের দিকে ঘুরিয়ে দিয়ে চাষের কাজে লাগাচ্ছি।

সারফেস ওয়াটার ম্যানেজমেন্ট, এর চেয়ে বড় কথা আর কি হতে পারে? বর্জ্য জলকে আমরা ব্যবহার করে কাজে লাগাচ্ছি। এই ভাবে দুটি প্রকল্পকে আমরা কাজে লাগাচ্ছি। বেনিফিসিয়ারী ম্যানেজমেন্ট. এই যে সাবজেক্ট কমিটি, তাঁরা বলছেন সেচ কর কম আছে এটা বাড়ানো দরকার। আমার বন্ধু মাননীয় সদস্য মানস ভূঁইয়া বললেন যে, ওঁরা সুপারিশ করুন, তবুও আপনি বাড়াবেন না দয়া করে। উনি যে দলের, সেই দলের কেন্দ্রের মন্ত্রী বলছেন সেচ কর অনেক বাড়াতে হবে আপনাদের। বৈদ্যনাথন কমিটি যেটা কেন্দ্রীয় সরকার গঠন করেছেন, তাঁরা সুপারিশ করেছেন সেচ কর ১৩/১৪ গুন বাড়ানো দরকার। আর হরিয়ানা সরকার কি করেছে? তারা বিশ্ব ব্যাঙ্কের সঙ্গে প্রকল্প রচনা করেছে। ডব্লু. আর. সি. পি, ওয়াটার রিসোর্স কনসোলিডেশন প্রোজেক্ট, তারা বলছে যে ফুল কষ্ট রিয়ালাইজেশন করব কৃষকদের কাছ থেকে। যত টাকা খরচ হবে জল সেচ দেওয়ার জন্য তত টাকা কৃষকদের কাছ থেকে গ্রহণ করব। সরকার বলছে যে বিদ্যুৎ উৎপাদনের যে মূল্য সেই মূল্য কৃষকদেরকে দিতে হবে, প্রয়োজনে সরকার ভরতুকি দেবে। আমাদের কাছে অফার দিয়েছিল, আমরা রাজি হয়নি। আমাদের বামফ্রন্ট সরকার এই রকম হীন শর্তে, আমাদের রাজ্যের পক্ষে ক্ষতিকারক শর্তে

রাজি হয়নি। শর্তের কথা উঠেছে। আমরা এই রকম শর্ত মানি না, মানতে পারি না। কেন্দ্রীয় সরকার এই রকম সমস্ত শর্ত মেনে মেনে দেশটাকে কোথায় নিয়ে যাচ্ছে সেটা আমরা দেখতে পাচ্ছি। আমরা বিশ্বব্যাঙ্কের কাছ থেকে ঋণ নিচ্ছি, সেই টাকা ফেরত দেব। ভারত সরকার কম টাকার সুদে ঋণ নেয়, আমাদের কাছ থেকে বেশি টাকা সুদে ঋণ দেয়। ভারত সরকার পরের ধনে পোদ্দারী করছে। বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে আরও শর্তের কথা উঠেছে, আমরা রাজি হয়নি। প্রশ্ন তুলেছেন কোন এক বন্ধু যে আমরা ভাল কাজ করতে পারিনি বলে আমাদের বিশ্বব্যাঙ্ক এক্সটেনশন দেয়নি। কথাটা একেবারে অসত্য, আমার কাছে চিঠি আছে, সেটা দেখাতে পারি। বিশ্ব ব্যাঙ্কের দিল্লির রেসিডেন্ট মিশন এবং বিশ্ব ব্যাঙ্কের ওয়াশিংটনের অফিস আমাদের চিঠি দিয়ে বলেছে যে একমাত্র পশ্চিমবঙ্গ সরকারই এই বিশ্বব্যাঙ্কের প্রকল্প কার্যকর করতে পারলো, এই প্রকল্প ভারতবর্ষের অন্য জায়গায় যেখানে যেখানে চালু ছিল তারা সেটা কার্যকর করতে পারেনি। যেহেতু ব্যাঙ্কের নিয়মে অসুবিধা আছে ১ বছর এক্সটেনশন দেওয়া সেই কারণে আমরা এক্সটেনশন দিতে পারলাম না। আপনারা দ্বিতীয় পর্যায়ের কোনও প্রোজেক্ট আমাদের কাছে জমা দিন তাহলে সেটা আমরা বিবেচনা করব। সুতরাং আমাদের ত্রুটির জন্য এক্সটেনশন দেয়নি তা নয়। ওদের দেশের ব্যাঙ্কের নিয়ম অনুযায়ী তারা এক্সটেনশন দিতে পারেনি। দ্বিতীয় পর্যায়ে আমরা বলেছিলাম ডব্লু. আর. সি. পি-কে তারা যে শর্ত দিয়েছিল তাতে আমরা রাজি হয় নি। বিশ্বব্যাঙ্কের আমাদের যত শ্যালো টিউবওয়েল ক্লাস্টার আছে, নিম্ন ক্ষমতা সম্পন্ন অগভীর নলকূপ, লাইট ডিউটি ডিপ টিউবওয়েল যেগুলি আছে সেইগুলি পঞ্চায়েত সমিতির তত্ত্বাবধানে বেনিফিসিয়ারী কমিটি তাদের ম্যানেজমেন্টের হাতে ছেড়ে দিয়েছি, তারা নিজেরা ম্যানেজমেন্ট করছে এমন কি বড় ধরনের টিউবওয়েল, মিডিয়াম ডিউটি ডিপ টিউবওয়েল সেইগুলিকে আমরা বেনিফিসিয়ারী কমিটির হাতে আস্তে আস্তে তুলে দিচ্ছি। তারা অপারেশন এবং মেনটেন করবে। আমি সকলের অবগতির জন্য জানাতে চাই এই যে বেনিফিসিয়ারী ম্যানেজমেন্ট থ্রু পঞ্চায়েত পশ্চিমবঙ্গে করে দেখাতে পারল। সেই জন্য এখন ওয়াশিংটন এবং বিশ্ব ব্যাঙ্কের দিল্লি রেসিডেন্স মিশন যে রাজ্যে প্রকল্প দাখিল করছে তাদের নির্দেশ দিচ্ছে যে আগে পশ্চিমবাংলায় গিয়ে বেনিফিসিয়ারী ম্যানেজমেন্ট কিভাবে তারা করছে সেটা শিখে এস।

[6-35 – 6-45 p.m.]

This is the direction of world Bank ঠিক আছে। লেখা চিঠি আছে। এবং, ইতিমধ্যে কিছু কিছু রাজ্যের লোক এই বেনিফিসিয়ারী ম্যানেজমেন্ট দেখার জন্য আমাদের কাছে এসেছে। ইলেক্ট্রিফিকেশন হয়ে গেলেও দেখা যেত কোথাও কোথাও ডিজেল ইঞ্জিন, পাম্প সেট, আর. এল. আই.-এর সারপ্লাস হচ্ছে আগে যেগুলো নষ্ট হত, সেইগুলো আমরা যেখানে জলের সংস্থান আছে, কৃষকরা দরখাস্ত করছে আমাদের কাছে আমরা রক্ষণাবেক্ষণ এবং পরিচালনার দায়-দায়িত্ব নেব, আমাদের দিন, সেখানে তাদের হাতে তুলে দিচ্ছি। ৬১টা প্রকল্প এখন পশ্চিমবঙ্গে চালু আছে, মেদিনীপুর জেলাতে সবচেয়ে বেশি এবং দারুণ জনপ্রিয়তা

লাভ করেছে, এটা লক্ষ্য করার বিষয়। আমরা সম্প্রতি সমবায় দপ্তরের মন্ত্রীকে নিয়ে, তার অফিসারদের নিয়ে ল্যাণ্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক, সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক, তাদের ম্যানেজারদের নিয়ে একটা মিটিং করেছি। সেখানে আমরা ঠিক করেছি যদি সমবায় সমিতিগুলি উদ্যোগ গ্রহণ করে, তাহলে পরে আমরা এরকম প্রকল্প সারা পশ্চিমবাংলায় করতে পারি। সেখানে তারা ব্যাঙ্কের থেকে ঋণ পাবেন, আর আমি আমার দপ্তর থেকে ডিজেল ইঞ্জিন পাম্প সেট যেখানে ইলেকট্রিক নেই অথবা ইলেকট্রো মোটর, যেখানে ইলেকট্রিক লাইন আছে, সেখানে বিনা মূল্যে আমার দপ্তর অপারেশন, মেইনটেন্যান্স করবে। আমরা জানি, আমার দপ্তরের মধ্যে সি. এ. ডি. এ.-রও একটা অংশ আছে, ১০০ ব্লকের মধ্যে তা বিস্তৃত। সেখানে আমরা এই ধরনের পরিকল্পনা নিয়েছি। সেখানকার সমবায় সমিতি পরিকল্পনা তৈরি করছেন, ব্যাঙ্ক থেকে লোন দিচ্ছে। ব্যাঙ্ক যে টাকা ঋণ দিচ্ছে, তার ৫০ পারসেন্ট টাকা আমরা তাদের হাতে তুলে দিচ্ছি। এরকম প্রকল্প আমরা তিনটে জেলায় করেছি। দারুণ জনপ্রিয় প্রকল্প। বাঁকুড়া এবং অন্যান্য জেলায় এই প্রকল্প চালু করার জন্য আমরা উদ্যোগ নিয়েছি। সুতরাং, মাটির উপরের জল বা সারফেস ওয়াটার ম্যানেজমেন্ট, সেইগুলো আমরা করছি না তা নয়, তবে কম। মাননীয় সদস্য মানস ভুঁইয়া অনেকগুলো গুরুত্বপূর্ণ কথা বলেছেন—ক্রপ প্যাটার্ন ঠিক করা, ইত্যাদি, ইত্যাদি বিষয়ে। আমাদের সঙ্গে এগ্রিকালচার ডিপার্টমেন্টের কো-অর্ডিনেশন আছে, তাদের আমরা বলেছি ক্রপ প্যাট্যার্নটা আমাদের ঠিক করতে হবে। কারণ জলেভাসি এলাকায় আমরা কি করে কাজ করতে পারি, সেটা আমাদের দেখতে হবে। আমাদের পশ্চিমবঙ্গে এখন গ্রস ইরিগেশন এরিয়া হল ৪৯ পারসেন্ট অ্যাজ এগেইনস্ট ৪৩ পারসেন্ট অল ইণ্ডিয়া অ্যাভারেজ। সুতরাং যে যাই গল্প করুক না কেন, অল ইণ্ডিয়া অ্যাভারেজের চাইতে পশ্চিমবঙ্গে সেচ সেবিত জমির পরিমাণটা হল বেশি। আমরা আরও বাড়ানোর চেষ্টা করছি। গ্রাউণ্ড ওয়াটার ইনডিসক্রিমিনেটলি ব্যবহার করা যায় না। কিন্তু উত্তরবঙ্গের জেলাগুলোতে গ্রাউণ্ড ওয়াটার পর্যাপ্ত পরিমাণে আছে। সেখানে উইথড্রয়াল হয়েছে কম, সেইজন্য গ্রামীণ প্রোজেক্ট, যেটা আমরা বলছি ওয়েস্ট বেঙ্গল টিউবওয়েল ইরিগেশন প্রোজেক্ট, সেখানে আমরা তিন হাজার লাইট ডিউটি ডিপ টিউবওয়েল এবং দশ হাজার শ্যালো টিউবওয়েল করব। সেইজন্য দুশো কোটি টাকা ব্যয় হবে। সেই প্রকল্পে আমরা গুরুত্ব দিচ্ছি, অগ্রাধিকার দিচ্ছি উত্তরবঙ্গের জেলাগুলিতে। এবং, এই প্রকল্প ভারত সরকারের মাধ্যমে জার্মান গভর্নমেন্ট-এর কাছে বলেছি। আমরা এক্সপেক্ট করছি জার্মান গভর্নমেন্টের পক্ষ থেকে তারা আসবে, আমাদের এই প্রকল্প দেখবেন। সেইগুলো যদি গৃহীত হয়, তাহলে আমরা আরও কয়েক হাজার হেক্টর ১০/১৫ হাজার হেক্টর জমি সেচের আওতায় আনতে পারব। তাছাড়া আপনারা দেখেছেন আমি কালকে জবাব দিয়েছি সমুদ্র উপকূলবর্তী এলাকায় আমরা স্লুইস গেট করে নোনা জল আটকাবার চেষ্টা করছি। মাননীয় সদস্য আশঙ্কা প্রকাশ করলেন মাছ চাষের অসুবিধা হবে। তা নয়। আমরা ওখানে খাল কেটে ময়লা জল ধারণের ক্ষমতা বাড়িয়ে তুলছি। যে বৃষ্টির জল সমুদ্রে চলে যায়, সেটাকে আটকাবার চেষ্টা করছি। স্লুইস গেট করে এবং ফরাক্কার কল্যাণে এখন যে নোনা, যে পরিমাণে বছরের সব সময়ে থাকতো, বেশিরভাগ সময়

থাকলেও, কিছু সময় পর্যন্ত, রবি চাষ যে সময়ের মধ্যে উঠে যায় সেই সময় পর্যন্ত লোনাটা আসে না। সুতরাং বৃষ্টির জল ধরে রাখা, আর প্রয়োজন হলে স্লুইস তুলে দিয়ে লোনা নিয়ে সেটা খালের মধ্যে নিয়ে সেখান থেকে লিফট করে মাঠের মধ্যে জল দেওয়ায় আজকে তিন লক্ষ হেক্টর জমিকে এর মধ্যে নিয়ে আসা যায় এবং দু'ফসলী করে তাতে উৎপাদন বাড়ে। আমি কালকে তার হিসাব দিয়েছি। আজকে আর এই বিষয়ে বলব না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডঃ আলি, আপনার আশা করি আর পাঁচ সাত মিনিটের মধ্যে হয়ে যাবে। আমি সকলের অনুমতি নিয়ে দশ মিনিট সময় বাড়িয়ে দিলাম। আশা করি এতে সকলের সম্মতি আছে?

(ভয়েস ঃ হ্যাঁ, আছে।)

**(এই সময়ে দশ মিনিট সময় বাড়ানো হয়।)**

**ডাঃ ওমর আলি ঃ** এখন এছাড়া 'ন্যাবার্ড' এর কাছে আমরা একটা প্রস্তাব দিয়েছিলাম যে আপনারা আমাদের টাকা দিন। আমরা কাজগুলো করব। তাদের সঙ্গে যে কথা হয়েছে তাতে আমরা ১৩১ কোটি টাকা পেতে পারি। এই বছরে ৫০ কোটি টাকা পেতে পারি। এই টাকা নিয়ে আমরা কি করব তা আমি আগেই বলেছি। ডিফাংক্ট আর.এল.আই. আছে, ডিফাংক্ট ডিপ টিউবওয়েল আছে। আমরা কিছু রিপ্লেস করেছি। যেগুলো চুরি হয়েছে সেগুলোকে বাদ দিন। কিন্তু যেগুলো আছে, তার কিছু রি-ড্রিলিং করতে হবে। ডিফাংক্ট যেগুলো আছে সেগুলো করে, কিছু প্রকল্পকে আমরা মডার্নাইজ করব। এগুলোর মধ্যে যে এলাকায় সেচ ছিল, সেই এলাকায় নতুন করে আমরা সেচ দিতে পারব। তার মানে আমি যে হিসাব দিয়েছি তা ডিফাংক্ট ধরে দিয়েছি তা নয়। আমাদের চালু যে টিউবওয়েগুলো আছে তার হিসাব ধরে হিসাবটা দিয়েছি। নানা কারণে ডিফাংক্ট আছে। কতগুলো চালু আছে, কতগুলো ডিফাংক্ট আছে, কেন আছে সেটা অন্য বিষয়। তবে বেশিরভাগই আছে। কিছু কিছু জায়গায় বিদ্যুতের তার চুরি হয়ে যাচ্ছে, ট্রান্সফর্মার চুরি হয়ে যাচ্ছে, বিকল হয়ে যাচ্ছে, তবুও আমরা কাজ করেছি। আপনারা তো এটা বললেন না যে, ১৯৯৪ সালে খরিফ মরশুমে যখন চালের জন্য চারিদিকে হাহাকার পড়ে গিয়েছিল তখন আমাদের দপ্তর চেষ্টা করে, আমাদের যে ইন্সটলেশন তা চালু রেখে কয়েক হাজার হেক্টর জমির ফসলকে বাঁচিয়ে দিয়েছি। আমরা সেখানে জরুরি ভিত্তিতে ট্রান্সফর্মার বদল করে দিয়েছিলাম। তারজন্য আমরা বিদ্যুৎ দপ্তরকে টাকা দিয়েছি। সব কাজ তাঁরা করেছেন তা নয়, কিছু কিছু কাজ করেছেন। কিছু প্রোগ্রামের কথা বলছি। পরে কাজ যাতে পিছিয়ে না যায় তারজন্য আমরা ১০০টি ট্রান্সফর্মারের টাকাই বিদ্যুৎ দপ্তরকে দিয়েছিলাম এবং কিছু আমরা রিপ্লেস করে দিয়েছিলাম। আমরা ১ হাজার ৬২ টি শ্যালো টিউবওয়েল বসিয়ে দিয়েছিলাম। খরার সময়ে, প্রায় বোরোর সময়ে, তখন আমরা ডিপ টিউবওয়েল চালিয়ে শুধুমাত্র মাঠে জল দেওয়া নয়, কেউ যদি খালে জল ভরতে চায় তা ভরতে পারবে বলেছিলাম। তারজন্য তাদের টাকা দিতে হবে না।

তারা যদি রিকুইজিশন করে তাহলে তাদের তা দেওয়া হবে এবং তারজন্য কোনও টাকা লাগবে না, এটা আমরা বলেছিলাম। আমরা এই কাজ করেছি। সেই কথা আপনারা তো বললেন না? শুধু তাই নয়, যেখানে আর. এল. আই. চলছিল, নদী শুকিয়ে গেছে, সেখানে আমরা বলেছিলাম শ্যালো টিউবওয়েল চালাতে। ডিজেল পাম্প, সেন্ট্রি ফুগ্যাল পাম্প লাগিয়ে জল তুলতে হবে। তারজন্য যে ডিজেল লাগবে তা আমরা দেব। বিনা পয়সায় আমরা এটা দেব বলেছিলাম। সুতরাং আমরা এটা করেছি। এই দপ্তর যে কাজ করেছে, উপর্যুপরি আপনারা সেটা ঘুরিয়ে ফিরিয়ে বলেছেন। কংগ্রেসের বন্ধুরা বলেছেন। কংগ্রেসের বন্ধুরা বলেছেন, সবাই বলেছেন। তাঁরা কতকগুলো সমালোচনাও করেছেন—কতকগুলো সঠিক ভাবেই করেছেন। গঠনমূলক ভাবে অনেক কথা বলেছেন। আমরা সেগুলো নিশ্চয়ই বিবেচনা করব। তাঁরা এই দপ্তরের গুরুত্ব স্বীকার করেছেন, প্রত্যাশা ব্যক্ত করেছেন। এতে এটা প্রমাণিত হল যে তাঁরা চাইছেন, এই দপ্তর আরও বেশি ক্রিয়াশীল হোক, এই দপ্তর আরও বেশি ভাল করে কাজ করুক।

[6-45 – 6-52 p.m.]

আমাদের এই দপ্তরের 'সুইড' বলে একটি বিভাগ আছে অর্থাৎ স্টেট ওয়াটার ইনভেস্টিগেশন ডিরেক্টর। আমি প্রথমে এই বিভাগের কাজটাকে স্ট্রেনদেন করতে উঠতে পারিনি। সেই কারণে এই সুইডের রিকনস্ট্রাকশন এবং এই সুইডকে আর স্ট্রেনদেন করার জন্য অর্থ দপ্তরের কাছে চিঠি পাঠিয়েছি। অর্থ দপ্তর নীতিগতভাবে এই বিষয়ে রাজি হয়েছেন। একে স্ট্রেনদেনিং এবং এর রিকনস্ট্রাকশন হয়ে গেলে পরে এই 'সুইড'কে আমরা মাইক্রো-লেভেলে নিয়ে যেতে পারব। ভারত সরকারের সহায়তায় আমরা আবার নতুন করে সেনসাস আরম্ভ করছি। আমাদের এখানে শ্যালো টিউবওয়েল কত, ডিপ টিউবওয়েল এবং মিডিয়াম টিউবওয়েল কত তার টোটাল সেনসাস পশ্চিমবঙ্গে খুব শীঘ্রই আরম্ভ করব। আমি আশা করছি আগামী মার্চ মাসের মধ্যে এই সেনসাসের কাজ শেষ করে নিতে পারব। সুতরাং গ্রাউণ্ড ওয়াটারের সেনসাস হয়ে গেলে পরে আমরা একটা মানচিত্র পেয়ে যাব এবং তাতে জানতে পারব জলের পরিস্থিতিটা কি অবস্থায় আছে। জলের সেনসাস করার জন্য বহু বছর আগে উদ্যোগ নেওয়া হয়েছিল, আবার সেই উদ্যোগ আমরা নিতে চলেছি। আমাদের দপ্তরের মধ্যে আরেকটি বিষয় আছে মাইনর ইরিগেশন কর্পোরেশন অর্থাৎ ক্ষুদ্র সেচ নিগম-এর দ্বারা গভীর নলকূপ বসানোর উদ্যোগ নেওয়া সম্ভব। মাইনর ইরিগেশন কর্পোরেশন গ্রাউণ্ড ওয়াটারের স্ট্রাকচার তৈরি করে। কৃষকরা তাদের সেচের কাজের জন্য এই ক্ষুদ্র সেচ নিগমের মাধ্যমে ব্যাঙ্কের থেকে ঋণ নিয়ে থাকে। তাতে দেখা যাচ্ছিল যে ওয়াটার রেটটা অনেক বেশি হয়ে যাচ্ছে। এবং তারপরে সরকারি ভাবে যে ডিপ টিউবওয়েল বসানো হল তাতে দেখা গেল যে রেট অনেক কম। তখন আমরা ঠিক করলাম এই রেটটাকে একটা মাঝামাঝি জায়গায় নিয়ে আসতে হবে। এবং এতে এম আই সির যে রেট ছিল এই নতুন রেট করার ফলে তাদের অনেক আর্থিক ক্ষতি হয়ে গেল। তবে আমরা সেই ক্ষতি পুষিয়ে দেবার চেষ্টা করলাম।

এইকথা গর্বের সঙ্গে বলতে পারি যে এম আই সির আর্থিক অবস্থা খারাপ থাকা সত্ত্বেও এম আই সির প্রকল্প কোনও জেলাতে অচল থাকেনি, আমি দায়িত্ব নিয়ে বিধানসভাতে দাঁড়িয়ে বলতে পারি কোনও জেলাতে এই প্রকল্প অচল থাকেনি। এখন যদি কোথাও বা কোনও জেলাতে এই প্রকল্প ডিফাংক্ট হয়ে গেলে কিছু করার নেই। এখন পার্মানেন্টলি ডিফাংক্ট হয়ে গেলে আলাদা কথা, কিন্তু এই কথা বলতে পারি গর্বের সঙ্গে যে, কোনও জেলাতে এই এম আই সির প্রকল্প টাকার অভাবে অচল থাকেনি। আমার কড়া নির্দেশ রয়েছে যে, কোথাও যদি কোনও ভাবে এই এম আই সির স্পেয়ারস অকেজো হয়ে যায় সঙ্গে সঙ্গে তার ব্যবস্থা করা যেন হয় এবং আমাদের ডাইরেক্টরেট থেকে নির্দেশ দেওয়া আছে যে কোথাও কোনও মেশিনের মোবিল, ডিজেল যা দরকার তা যেন ঠিকমতো সরবরাহ করা হয়। যখনই মোবিল বা ডিজেলের দরকার হবে সঙ্গে সঙ্গে যেন তা দেওয়া হয়। এনার্জি বিল দরকার হলে ডাইরেক্টরেট দেবে এবং যত রকমের সুবিধা দরকার তার সব দেওয়া হবে। অর্থের কোন অভাব এই ব্যাপারে রাখা হয়নি। তারপরে একটা প্রস্তাব এসেছে এম আই সির সঙ্গে ডাইরেক্টরেটের একটা মিলন ঘটানোর এটা অর্থ দপ্তরে গেছে এবং বিবেচনাধীন আছে। এবং আশা করি এতে এম আই সির যে সমস্যা রয়েছে সেই সমস্যা আর থাকবে না। সুতরাং এইকথা বলে বিরোধীদলের আনীত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে এই বাজেট বরাদ্দকে সমর্থন করার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## Demand No. 67

**Mr. Deputy Speaker :** There are 5 (five) Cut motions to this Demand. All the Cut motions are in order. Now I part all the cut motions moved by Shri Abdul Mannan and Shri Prabir Banerjee to vote.

The motion that the amount of the Demand be reduced by the Rs. 100/- was then put and agreed to.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,13,19,62,000 be granted for expenditure under Demand No. 67. Major Heads : "2702—Minor Irrigation, 2705—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area Development".

(This is inclusive of a total sum of Rs. 37,7400,000) already moved on account in March, 1995) was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.52 p.m. till 11-00 a.m. on Thursday, the 20th July, 1995 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 20th July, 1995 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker(Shri Hashim Abdul Halim.) in the Chair, 27 Ministers, 15 Ministers of State and 216 Members.

[11-00 - 11-10 a.m.]

### Starred Questions
### (To which Oral Answers were given)

#### সুন্দরবনে দর্শনার্থী

*৫০২। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৯) **শ্রী আব্দুল মান্নান ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুন্দরবনের বন্য প্রাণীর প্রতি দর্শনার্থীদের দৃষ্টি আকর্ষণের জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, তা কি এবং কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে সুন্দরবনের বন্য প্রাণীদের দর্শনের জন্য কয়েকটি ওয়াচ টাওয়ার আছে। এছাড়া সজনেখালিতে ম্যানগ্রোভ ইন্টারপ্রিটেশন সেন্টার করা হচ্ছে। ১৯৯৫-৯৬ আর্থিক বছরে সম্পন্ন হবে বলে আশা করা যায়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কতকগুলি ওয়াচ টাওয়ার আছে, আমরা অ্যাসেম্বলি কমিটি সুন্দরবনে যাই এবং বিভিন্ন দর্শনার্থীরাও যায়, ট্যুরিস্টরা যায়, কিন্তু সুন্দরবনের প্রতি মানুষের আকর্ষণ যেটা আছে বাঘ দেখার জন্য, দুর্ভাগ্যবশত পি. এ. কমিটির চেয়ারম্যান উনি এর আগে বলেছিলেন বাঘের পায়ের ছাপ ছাড়া ওখানে কিছু দেখা যায়না। আগে একটা ব্যবস্থা ছিল, কেন্দ্রীয় সরকারের আপত্তির জন্য এখন নেই,—বাঘের জন্য কৃত্রিম খাদ্য থাকতো, মিষ্টি জল থাকতো, তার ফলে বাঘ খাবারের জন্য সেখানে আসতো এবং

ট্যুরিস্টরা সেটা দেখে আনন্দ পেত, সেটা চালু করবার ব্যাপারে কিছু ভাবছেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** এটা খালি আমাদের পশ্চিমবাংলায় নয়, ওয়ার্ল্ড ওয়াইল্ড লাইফ ফাণ্ড বলে যে অর্গানাইজেশন আছে তাদের থেকেই বলা হয়েছে, পৃথিবীর কোনও দেশেই বন্যপ্রাণীদের জন্য কৃত্রিম উপায়ে খাদ্য ব্যবহার করা যাবে না, সেটা ভারতবর্ষ মেনে নিয়েছে, আমরাও মেনে নিয়েছি, এটা আর চালু করা সম্ভব নয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, ডিপ ফরেস্টে যাওয়ার যে ব্যবস্থা আছে, সেটা হচ্ছে কয়েক শত মিটার পর্যন্ত যাওয়ার ব্যবস্থাটা আছে। কিন্তু সেখান থেকে আর ডিপ ফরেস্টে গেলে বাঘের দেখার স্কোপ থাকে, আর ডিপ ফরেস্টে নিয়ে যাওয়ার জন্য ট্যুরিস্টদের ক্ষেত্রে কোনও প্রস্তাব আপনার আছে কিনা জানবেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** সুন্দরবন এলাকায় ঘোরার জন্য ব্যবস্থা আছে। এটা দুটো ভাগে আছে, একটা হচ্ছে ব্যাঘ্র প্রকল্প দেখার জন্য আর একটা হচ্ছে ব্যাঘ্র প্রকল্পের বাইরে মানে সুন্দরবন এলাকায় আছে, বায়ো-স্ফিয়ার, দুটো জায়গাতেই বাঘ আছে। ওখানে সুন্দরবনের যে বন এবং ম্যানগ্রোভ ফরেস্ট, তারপর প্রাকৃতিক যে সৌন্দর্য্য, সুন্দরবনের যে নদীর ঢেউ, জোয়ার ভাটা এইসবগুলি মানুষ দেখতে যায়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** ওখানে প্রাকৃতিক সৌন্দর্য দেখার একটা আর্কষণ আছে। সুন্দরবন বলতে লোকে রয়াল বেঙ্গল টাইগার বোঝে এবং তারা সেটা দেখতে চায়। হলদিবাড়ি এলাকায় যে ওয়াচ টাওয়ারটি ভেঙে গিয়েছে তার ফলে লোকে সেখানে এমনিতেই বাঘ দেখতে পায়না, তারপর মাননীয় মুখ্যমন্ত্রী যখন ওখানে যাবেন বলেছিলেন তখন সেটা ঠিক করতে গিয়ে একটা দূর্ঘটনা ঘটে যায়। হলদিবাড়ীর আইল্যাণ্ড এর ওয়াচ টাওয়ার থেকে বাঘ দেখার স্কোপটা বেশি, সেখানে ব্রিজ তৈরি বন্ধ আছে, ফলে মানুষ বাঘের দেখার সুযোগ পাচ্ছে না। এই ব্যাপারে কিছু বলবেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** সুন্দরবনের সুধন্যখালিতে একটি ওয়াচ টাওয়ার আছে, সজনেখালিতে একটি ওয়াচ টাওয়ার আছে আর নেতিধোপানীতে ওয়াচ টাওয়ার আছে। ওখানে হলদি নদী আছে, হলদি নদী দিয়ে যায়, সেখানে নেমে দেখতে পারে সকলে, তাছাড়া সজনেখালিতে আমাদের তিনটি ইন্টারপ্রিটেশন সেন্টার করা হচ্ছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উত্তর দিলেন। কিন্তু আমাদের তিক্ত অভিজ্ঞতা, আমি এবং রবীন বাবু গিয়েছিলাম এবং সেখানে বড় লঞ্চ, ছোট লঞ্চ, স্পীড বোট সব নিয়ে ঘুরেছি এবং কুমীর দেখানোর জন্য সজনেখালিতে নিয়ে গিয়েছিল কিন্তু ওখানে অনেকক্ষণ ঘোরার পর একটা কচ্ছপ দেখতে পেলাম। তারপর বলল বাঘ আসছে, বাঘ আসছে, আমরা টাওয়ারের উপর উঠে বসে আছি এবং অনেকক্ষণ ধরে মশার কামড়

খাচ্ছি। একজনের কাছ থেকে বাইনাকুলার নিয়ে দেখতে পেলাম অনেক দূরে একটা হরিণ। কাজেই উনি যেটা বলছেন ওখানে বাঘ আছে, সেটা ফলস। একবার মুখ্যমন্ত্রী ওখানে গিয়েছিলেন, ওনার কপাল ভাল—ওনার পা থেকে মাথা পর্যন্তই কপাল—সেইজন্য উনি বাঘ দেখেছিলেন। আর ওখানে থাকবার জায়গা যেটা আছে সেখানে ল্যাট্রিন পর্যন্ত নেই। সেখানে এসবের ভালো বন্দোবস্ত আপনি করবেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** সজনেখালিতে যেটা আছে সেটা ট্যুরিজিম ডিপার্টমেন্টের। আর আপনি যদি ওখানে বাঘ দেখতে না পারেন তাহলে আপনার কপাল খারাপ। কারণ ওখানে আমরা বাঘের সেনসাস করেছিলাম এবং বাংলাদেশ সরকার তাদের ওখানকার সুন্দরবনে সেনসাস করার প্রস্তাব আমাদের কাছে পাঠিয়েছে।

**শ্রী মনোহর তিরকী ঃ** সুন্দরবনে আপনি জানোয়ারের সেনসাস করেছেন। সেখানে কি কি ধরনের জীবজন্তু পাওয়া যায়। অনুরূপ ভাবে ডুয়ার্সের বনেও অনেক ধরনের জীবজন্তু আছে। ওখানে কি এই ধরনের সেনসাস করা পরিকল্পনা আপনার আছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** সুন্দরবনে হরিণ, আছে, শূয়োর আছে, বাঘরোল ইত্যাদি জীবজন্তু আছে। তাছাড়া বিভিন্ন ধরনের বাঘ ও কুমীর আছে। ভগৎপুরে একটা কুমীর প্রকল্প আছে। ডুয়ার্সের জঙ্গলেও এইসব জীবজন্তু আছে। সেখানে পাঁচ টাকা ফি দিয়ে প্রাইভেটে সমস্ত ডুয়ার্স এলাকায় ঘোরা যেতে পারে। বক্সা টাইগার রিজার্ভে ২৯টি এবং নর্থ বেঙ্গলের মহানন্দাতে ২৭টি বাঘ আছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বহুবার আমার সুন্দরবনে যাবার সুযোগ হয়েছে। যখন কল্যাণ বাবু টাইগার প্রোজেক্টের ডিরেক্টর ছিলেন, তখনও তিনি আমাদের বাঘ দেখাতে পারেননি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য আপনি নিজে কোনও দিন বাঘ দেখেছেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** গত ফেব্রুয়ারিতে একটা বাঘ ধরা পড়েছিল, সেই বাঘটিকে আমি সুন্দরবনে গিয়ে ছেড়ে এসেছিলাম।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** আপনি নিজে মন্ত্রী হয়ে কোন দিন বাঘ দেখেননি, আপনি জনসাধারণকে বাঘ দেখাবেন কি করে। আর আমরা মাঝে মাঝে শুনতে পাই বাঘ মারা যাচ্ছে। আপনি তাদের রক্ষা করতে পারছেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** ব্যাঘ্র প্রকল্প মানে বাঘ দেখানো নয়। যে বিরল প্রজাতিটা পৃথিবী থেকে চলে যাচ্ছে তাকে রক্ষা করা, তাকে নষ্ট হতে না দেওয়া। আমরা তাদেরকে রক্ষা করছি।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি এবং শ্রী অম্বিকা ব্যানার্জি প্রশ্নোত্তর পর্বে বললেন যে তারা বাঘ দেখার জন্য সুন্দরবনের জঙ্গলে আঁতিপাঁতি করে খুঁজেছেন। বাঘ সহ অন্যান্য পশুপাখি সুন্দরবনে থাকে। এই ভাবে খোঁজার ফলে সেখানে পরিবেশ নষ্ট হয় কিনা এবং তা হলে এটা নিয়ন্ত্রণ করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় কি ব্যবস্থা নিয়েছেন জানাবেন কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন। বিধায়করা যখন ওখানে যান তখন তারা লঞ্চে যান এবং তাদের সঙ্গে লোকজন থাকে। স্বাভাবিকভাবে আপনারা জানেন যে লঞ্চের শব্দে সুন্দরবনের বাঘ জঙ্গলের ভেতরের দিকে চাল যায়। এই প্রসঙ্গে আপনাদের বলি, সম্প্রতি ভারত সরকারের সঙ্গে চিন সরকারের একটি চুক্তি করেছেন যাতে বলা হয়েছে সুন্দরবন এবং বাংলাদেশের বাঘের নানান রকমের চামড়া, হাড় ইত্যাদি ইস্ট এশিয়াতে যা বিক্রি হয় সেটা বন্ধ করার জন্য ও ভারতসরকার প্রচেষ্টা নিয়েছেন। বাঘ না থাকলে এটা সম্ভব হত না।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে দেখছি খুবই বিব্রত হয়ে পড়ছেন প্রশ্নের উত্তর দিতে গিয়ে। আমাদের যে মূল প্রশ্নটি তার উত্তর কিন্তু এখনও আপনার কাছ থেকে পেলাম না। প্রশ্নটা হচ্ছে, সত্যি সত্যি সুন্দরবনে বাঘ আছে কিনা? মাননীয় মন্ত্রী মহাশয়কে আবার আমি জিজ্ঞাসা করছি, বনমন্ত্রী হিসাবে আপনার কার্যকালের মধ্যে আপনি সুন্দরবনে বাঘ দেখেছেন কিনা?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** আমি আগেও বলেছি, আবারও বলছি, যেবার বাঘ ধরা হয়েছিল সুন্দরবনে সেবার তার ২৪ ঘন্টার মধ্যে আমি নিজে গিয়ে সেই বাঘকে জঙ্গলে ছেড়ে দিয়ে এসেছিলাম। আর আপনি যে বললেন আমি বিব্রত, আমি বিব্রত নই, আপনারাই বিব্রত, আপনাদের দেখে বাঘ পালিয়ে যায়। সুন্দরবনের ব্যাঘ্র প্রজেক্ট রক্ষার জন্য আমরা সচেষ্ট।

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** বিরোধীদলের মাননীয় সদস্যরা এতক্ষণ ধরে সুন্দরবনে বাঘ আছে কিনা সেই বিতর্ক তুলেছেন। সোশ্যাল ওয়েলফেরার নিয়ে যে সাবজেক্ট কমিটি আছে, সেই কমিটির পক্ষ থেকে আমরা সুন্দরবনে গিয়েছিলাম এবং মাননীয়া সদস্যা শ্রীমতী সাবিত্রী মিত্র আমাদের সঙ্গে ছিলেন। দুটি ফুট ফুটে বাচ্ছা সমেত একটি বাঘিনীকে সেখানে আমরা দেখেছি। সুব্রতবাবুরা নেতিধোপানীতে গিয়ে লঞ্চ থেকে নামেননি, লঞ্চে বসেই তারা বাঘ দেখতে চেয়েছিলেন কাজেই তারা দেখতে পাননি। আমরা কিন্তু দুটি ফুটফুটে বাচ্ছা সমেত একটি বাঘিনী দেখেছি।.

**(নো রিপ্লাই।)**

### স্টোনম্যান

***৫০৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে স্টোনম্যানের হাতে আক্রান্ত মৃতের সংখ্যা কত; এবং

(খ) ঐ সব মৃত্যুর কোনও রহস্য উদ্ঘাটন করা হয়েছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) কলকাতার রাস্তায় ঘুমন্ত অবস্থায় পাথরের আঘাতে ১১ জনের মৃত্যু ঘটেছে।

(খ) না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, রহস্য উদ্ঘাটন করা যায়নি। আমরা দেখেছি অনেক খুনের রহস্য তদন্ত করে উদ্ঘাটন করা হয়েছে। তাহলে এটা কেন করা যাচ্ছে না?

**শ্রী জ্যোতি বসু ঃ** কেন করা যাচ্ছেনা, তা বলতে পারবনা, করা যাচেছ না। পাথর দিয়ে মেরে ফেলা হয়েছে বলেই সাংবাদিকরা স্টোনম্যান শব্দটা ব্যবহার করেছেন। একটা লোক বা কোনও একটা গোষ্ঠী সব জায়গায় পাথর দিয়ে মানুষ মারার ষড়যন্ত্র করছে, এরকম কোনও খোঁজ আমরা পাইনি। এই ঘটনাগুলোয় যারা রাস্তায় শুয়ে থাকে, ফুট-পাথে শুয়ে থাকে তাদেরই মারা হয়েছে। যাঁরা মারা গেছেন তাঁদের মধ্যে দুজনকে শনাক্ত করা গেছে, বাকিদের করা যায়নি। মাননীয় সদস্য যে সময়ের উল্লেখ করেছেন সে সময়ে ১১ জন মারা গেছেন। সম্প্রতিকালে আর একটা এরকম ঘটনা ঘটেছে বেনিয়াপুকুর থানা অঞ্চলে এবং সেখানে তিন জনকে গ্রেপ্তার করা হয়েছে, তাদের সাজা হয়েছে, লাইফ ইমপ্রিজনমেন্ট যাবজ্জীবন হয়েছে। মাননীয় সদস্য যেগুলোর কথা বলেছেন সেগুলোয় কাউকে ধরা যায়নি। কাজের পদ্ধতি যদিও একই, তথাপি একই লোক বা একই গোষ্ঠী এই সব কাজগুলো যে করেছে তা বলা যাচ্ছে না। যে কোনও কারণেই হোক মানুষ মেরেছে, কেন মেরেছে তাও বলা যাচ্ছে না। তবে যে ঘটনায় তিন জনের সাজা হয়েছে সে ঘটনা সম্বন্ধে আমাদের কাছে খবর আছে, সাট্টা বা গ্যাম্বলিং নিয়ে বিবাদের ফলে একজন রাস্তায় শুয়েছিল তাকে মেরে ফেলেছে।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** স্যার, কলকাতা পুলিশের ডিটেকটিভ ডিপার্টমেন্টের আগে খুবই সুনাম ছিল এবং স্কটল্যাণ্ড ইয়ার্ডের সঙ্গে তুলনা করা হত। ১১ জন মানুষের কলকাতা শহরে স্টোনম্যানের হাতে মৃত্যু হল, অথচ সেই কলকাতা পুলিশের ডিটেকটিভ ডিপার্টমেন্ট কিছু করতে পারল না। এটা কলকাতা পুলিশের ডিটেকটিভ ডিপার্টমেন্টের ভয়ঙ্কর রকমের ব্যর্থতা। এমন কোনও খবর কি মাননীয় মুখ্যমন্ত্রীর আছে যে, কলকাতা পুলিশ স্টোনম্যানের

ব্যাপারে খোঁজ-খবর করতে বোম্বাই গিয়েছিল? আমরা শুনেছি বোম্বাই শহরেও স্টোনম্যানের আক্রমণে কিছু মানুষ মারা যাবার পর কলকাতা পুলিশের কাউকে কাউকে বোম্বাই পাঠানো হয়েছিল এবং তাঁরা নাকি বোম্বাই থেকে ট্রেনিং নিয়ে এসেছেন; এটা কি সত্য?

[11-20 – 11-30 a.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা এইরকম খবর জানি না, এইরকম রিপোর্ট নেই যে বোম্বে খবর নেবার জন্য গিয়েছিল।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** স্টোনম্যানের পাথর দিয়ে যে মৃত্যু ঘটল সেই পাথর সম্পর্কে হ্যান্ড রাইটিং এক্সপার্ট এবং ফরেনসিক ডিপার্টমেন্ট থেকে রিপোর্ট সরকার যথারীতি পেয়েছেন কিনা? অর্থাৎ আমি বলতে চাচ্ছি, যে স্টোন দিয়ে মানুষকে খুন করা হল, সেই পাথরটা যে হাত দিয়ে ধরল সেই হাতের ছাপ ফিঙ্গারপ্রিন্ট এক্সপার্ট দিয়ে পরীক্ষা করেছেন কিনা এবং করে থাকলে তার রিপোর্ট পেয়েছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** কি হ্যান্ড রাইটিং এক্সপার্ট বললেন আমি বুঝলাম না। আপনি ওকালতি করেন, আমি তো করি না, আপনি বুঝবেন। কিন্তু পাথরের কথা যদি বলেন সেই পাথরের জন্য তদন্ত করার ব্যাপারে ফরেনসিক কি হবে? আমার তো মনে হয় না এর কোনও প্রয়োজন আছে।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** এই যে ১১ জন মানুষ যারা ফুটপাতে ঘুমিয়ে ছিল, তাদেরকে স্টোনম্যান পাথর দিয়ে খুন করল, তাতে আপনি বললেন, এরা কারা, কোনও গোষ্ঠীর কিনা — এটা এখন অবধি ধরতে পারেননি। আমি জানতে চাইছি, তাহলে এটা কি আপনার পুলিশের ব্যর্থতা নয়? যদি ব্যর্থতা হয় তাহলে স্বীকার করে নিচ্ছেন না কেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** ব্যর্থতা মানে কি? তদন্ত হয়েছে খুঁজে পাইনি। কে, কারা করেছে খুঁজে পায়নি। যাদের মারা হয়েছে তাদের শনাক্ত করা যায়নি, কারোর খবরা-খবর কিছু নেই। এটা জেনারালাইড করে ব্যর্থতা যদি বলেন সেটা আমি মানতে পারব না।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** আপনি বললেন ২জনকে শনাক্ত করা গেছে যারা নিহত হয়েছে। তারা এইরকম সমাজ বিরোধী কাজের সঙ্গে যুক্ত ছিল কিনা সেই তথ্য আপনার কাছে আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, না, যারা মারা গেছে তারা সমাজ বিরোধী কিনা তার খবর নেই, তাদের শনাক্ত করা যায়নি। ২ জনকে শনাক্ত করা হয়েছে, তারা সমাজ বিরোধী বলে খবর নেই।

(নয়েজ)

যদি শনাক্ত করা না যায় তাহলে সমাজ বিরোধী, কি সমাজের পক্ষের মানুষ তা কি করে বলা যাবে। আমি বলেছি, ২জনকে শনাক্ত করা গেছে। তারা সমাজ বিরোধী নয়, এইরকম রিপোর্ট নেই। ৩জনের যাবজ্জীবন হয়েছে, ঐ পাথর দিয়ে খুন করার পরে। তারা সমাজ বিরোধী। এদের সঙ্গে যাদের মেরেছে ঐ সাট্টা গ্যাম্বলিং এইসব নিয়ে গোলমাল ছিল।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন সাফল্য, ব্যর্থতা বুঝি না। কিন্তু আমাদের পুলিশের সাফল্য আছে, যখন কারো ব্যাগ চুরি হয়ে গিয়েছিল তখন তৎপরতার সাথে, দক্ষতার সাথে সেই ব্যাগ উদ্ধার করেছিল, রাজভবনে ছাগল চুরির ক্ষেত্রেও দক্ষতা দেখিয়ে উদ্ধার করেছিল, আবার কোনও মন্ত্রীর ছেলের বাড়িতে ডাকাতি হবার পর পুলিশ দক্ষতা দেখিয়েছে। সুতরাং পুলিশের ব্যর্থতা — একথা আমি বলতে চাচ্ছি না।

একটু আগে মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে, ১১ জন মারা গেছেন তারা ফুটপাথবাসী। আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে জানতে চাই যে, এরা কোনও অভিজাত পরিবারের লোকজন নয় বলেই বা এদের আত্মীয় স্বজন কোনও রথী মহারথী নয় বলেই কি এদের মৃত্যুর জন্য দায়ী অপরাধীদের বের করা হয়নি? লক্ষ্মণ শেঠ মহাশয়ও জানতে চেয়েছিলেন, কিন্তু আপনি সেটা এড়িয়ে গেলেন। আমি স্পেসিফিক জানতে চাই যে, এরা ফুটপাথবাসী বলেই কি এগুলির তদন্তের ব্যবস্থা করা হয়নি? ফুটপাথে কলকাতার বুকে অনেকেই শুয়ে থাকেন। তারা এখন আতঙ্কগ্রস্ত। আপনি ফুটপাতবাসীদের থাকার কোনও বিকল্প ব্যবস্থা করেছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** তদন্ত করছে। যাদের মৃত অবস্থায় পাওয়া গেছে তাদের তদন্ত হয়েছে। তারা কখনও কোটিপতি নয়, এটা সবাই জানেন। কোটিপতিদের তদন্তের সময়েও অনেক সময় কিছু পাওয়া যায় না। আবার কখনও পাওয়া যায়। তদন্ত সবক্ষেত্রেই হয়। এটার কি উত্তর দেব আমি!

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে প্রশ্নটা করতে চাই যে, এই স্টোনম্যানের হাতে মৃত্যুর ঘটনা সিভিয়ার হিসাবে বার বার ঘটে যাচ্ছিল। আমরা কাগজে দেখেছি যে, সেই সময় স্টোনম্যান হিসাবে কিছু অপ্রকৃতিস্থ লোককে পুলিশ গ্রেপ্তার করে এবং তারপরই হঠাৎ করে বন্ধ হয়ে যায়। প্রত্যক্ষ ভাবে পুলিশ হয়ত শনাক্ত করতে পারেনি যে, কারা এই ঘটনা ঘটিয়েছে, কিন্তু এই খুনের ঘটনা যে বন্ধ হয়ে গেল, এই সম্পর্কে পুলিশের কোনও অভিমত আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** বিশেষ বিষয়ে জিজ্ঞাসা করা হয়েছে — আমি কি করে বলব। প্রশ্ন করলে উত্তর দিতে পারি। কিন্তু ১১টি বিষয়ে প্রশ্ন হয়েছে, আমি তার উত্তর দিয়েছি। অতিরিক্ত বলেছি যে, যে সময়ের ঘটনার কথা বলা হয়েছে যে ১১ জনের মৃত্যু, তারপর আরও একটা ঘটনা ঘটছে এবং আমি বলছি যে ৩ জনের কারাদন্ড ইতিমধ্যেই হয়ে গেছে এবং যাবজ্জীবন কারাদন্ড হয়েছে। এর বেশি কি ঘটেছিল তা আমার জানা নেই।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** না আমি — বলতে চাইছি যে, হঠাৎ করে এই যে খুনের ঘটনা বন্ধ হয়ে গেল এই ব্যাপারে পুলিশের কোনও অভিমত আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা আপনি গবেষণা করেই বের করতে পারেন।

মাদ্রাসা বোর্ড

***৫০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৯) **শ্রী তপন হোড় ঃ** শিক্ষা (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, "মাদ্রাসা বোর্ড" ইতিমধ্যে গঠন করা হয়েছে;

(খ) সত্যি হলে, উক্ত বোর্ডের সদস্য কারা কারা নিযুক্ত হয়েছেন; এবং

(গ) কোন পদ্ধতিতে উক্ত সদস্যদের নিযুক্ত করা হয়েছে?

**শ্রী আনিসুর রহমান ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

আগামী ১লা এপ্রিল, ১৯৯৫ থেকে উক্ত পর্যদ কার্যভার গ্রহণ করবে।

(খ) মাদ্রাসা বোর্ডে নিযুক্ত সদস্যবর্গের নামের তালিকা এই সঙ্গে সংযোজন করা হল।

(গ) পশ্চিমবঙ্গ মাদ্রাসা শিক্ষা পর্ষদ বিধি ১৯৯৪ (পঃবঃ বিধি ৩৯, ১৯৯৪) এর ৪ নং ধারা অনুযায়ী বোর্ডের সদস্যবর্গ নিযুক্ত করা হয়েছে।

৬ জন এক্স-অফিসিও আছেন এবং ৭ জন গভর্নমেন্ট নমিনি আছেন।

**পশ্চিমবঙ্গ মাদ্রাসা পর্ষদের সদস্যবৃন্দের নামের তালিকা ঃ—**

| | | | |
|---|---|---|---|
| ১। | সভাপতি | ঃ | শ্রী মোস্তাফা বিন কাশেম,<br>অধ্যাপক, বসিরহাট মহাবিদ্যালয়,<br>উত্তর ২৪ পরগনা। |
| ২। | সদস্য | ঃ | পশ্চিমবঙ্গ উচ্চমাধ্যমিক শিক্ষা সংসদের সভাপতি<br>(পদাধিকার বলে) |
| ৩। | সদস্য | ঃ | পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের সভাপতি (পদাধিকার বলে) |
| ৪। | সদস্য | ঃ | পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদের সভাপতি<br>(পদাধিকার বলে) |

৫। সদস্য : বিদ্যালয় শিক্ষা অধিকর্তা, পশ্চিমবঙ্গ সরকার (পদাধিকার বলে)

৬। সদস্য : আরবী ভাষা বিভাগের প্রধান, কলকাতা বিশ্ববিদ্যালয় (পদাধিকার বলে)

৭। সদস্য : অধ্যক্ষ কলকাতা মাদ্রাসা (পদাধিকার বলে)

৮। সদস্য : শ্রী মহম্মদ নুরুদ্দিন, প্রধান শিক্ষক ইসলামগঞ্জ হাই মাদ্রাসা, নদীয়া।

৯। সদস্য : শ্রী মহম্মদ ফরহান আলী, সুপারিনটেন্ডেন্ট, কবিলপুর· দারুল কোরান সিনিয়ার মাদ্রাসা, মুর্শিদাবাদ।

১০। সদস্য : শ্রী ইদ্রিস মণ্ডল, এম. এল. এ. গলশী, বর্ধমান।

১১। সদস্য : শ্রী আব্দুল হক, এম. এল. এ, জঙ্গিপুর, মুর্শিদাবাদ।

১২। সদস্য : শ্রী তনভির আমেদ, সহ-অধ্যাপক (পারসী), মৌলানা আজাদ মহাবিদ্যালয়, কলকাতা।

১৩। সদস্য : শ্রী এম. এম. কে. মাগুমী, প্রাক্তন অধ্যাপক (হাদিথ এবং তফসীল) কলকাতা মাদ্রাসা।

১৪। সদস্য : শ্রীমতী কানিজ ফতেমা, প্রধান শিক্ষিকা, মাদ্রাস তাস সাবেয়া, কলকাতা।

১৫। সদস্য : শ্রী মহম্মদ কাউজার আলী, সহকারি প্রধান শিক্ষক, নৈমেজিব শুভনিয়া হাই মাদ্রাসা, মালদহ

১৬। সদস্য : শ্রী মোজাম্মেল হক, সহকারি শিক্ষক মালিকচক হাই মাদ্রাসা, মুর্শিদাবাদ।

১৭। সদস্য : শ্রী আলিম মহম্মদ সরকারি শিক্ষক, মহিষগড়িয়া হাই মাদ্রাসা, মেদিনীপুর।

১৮। সদস্য : শ্রী শেখ নুরুল হক, প্রধান শিক্ষক, হাতিয়াড়া হাই মাদ্রাসা, কলকাতা-৫৯।

১৯। সদস্য : শ্রী আব্দুল গণি, প্রধান শিক্ষক, কলাছাড়া হাই মাদ্রাসা, হুগলি।

| | | | |
|---|---|---|---|
| ২০। | সদস্য | ঃ | শ্রী আব্দুল মালেক, সরকারি শিক্ষক, হাদিপুর শাহ আনোয়ারুল উলুম ইসলামিয়া সিনিয়র মাদ্রাসা, উত্তর ২৪ পরগনা। |
| ২১। | সদস্য | ঃ | শ্রী মহম্মদ ইরফান আলী, সুপারিনটেন্ডেন্ট, আক্রা সিনিয়র মাদ্রাসা, দক্ষিণ ২৪ পরগনা। |
| ২২। | সদস্য | ঃ | শ্রী মহম্মদ সোয়েল রুমি, সুপারিনটেণ্ডেন্ট, ইসলাহুল মোমেনিন সিনিয়র মাদ্রাসা, পুরুলিয়া। |
| ২৩। | সদস্য | ঃ | শ্রী আসগর আলী খান, সহকারি শিক্ষক, অরগ্রাম চতুষপল্লী জুনিয়র হাই মাদ্রাসা, বর্দ্ধমান। |
| ২৪। | সদস্য | ঃ | শ্রী মার্সেলিন মোল্লা, সহকারি শিক্ষক, ছাতা রামেশ্বর জুনিয়র হাই মাদ্রাসা, দক্ষিণ ২৪ পরগনা। |
| ২৫। | সদস্য | ঃ | শ্রী আকবর আলী, চতুর্থ শ্রেণী কর্ম্মচারী, পাণ্ডুয়া সুলতানিয়া হাই মাদ্রাসা, হুগলি। |
| ২৬। | সদস্য | ঃ | শ্রী আবু জাফর, করণিক, রাজাপুর, সিনিয়র মাদ্রাসা, উত্তর ২৪ পরগনা। |
| ২৭। | সদস্য | ঃ | শ্রী শেখ আব্দুল মজিদ, কনফিডেনশিয়ল অ্যাসিস্ট্যান্ট, পশ্চিমবঙ্গ মাদ্রাসা শিক্ষা পর্ষদ, কলকাতা। |

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি শুধু গভর্নমেন্ট নমিনিগুলির নাম বলুন।

**শ্রী আনিসুর রহমান ঃ** শ্রী মহম্মদ নুরুদ্দিন, প্রধান শিক্ষক ইসলামগঞ্জ হাই মাদ্রাসা, নদীয়া। শ্রী মহম্মদ ফরমান আলি সুপারিনটেনেডেন্ট, কবিলপুর দারুল কোরান সিনিয়ার মাদ্রাসা, মুর্শিদাবাদ। শ্রী ইদ্রিস মন্ডল, এম এল এ গলশী বর্ধমান। শ্রী আদুল হক, এম এল এ জঙ্গিপুর, মুর্শিদাবাদ। শ্রী তনভির আমেদ, সহ-অধ্যাপক (পারসী), মৌলানা আজাদ মহাবিদ্যালয়, কলকাতা। শ্রী এ.এম.কে মাশুসী, প্রাক্তন অধ্যাপক, কলকাতা মাদ্রাসা। শ্রীমতি কানিজ ফতেমা, প্রধান শিক্ষিকা, মাদ্রাসা তাম সাবেয়া কলকাতা।

[11-30 – 11-40 a.m.]

(গ) পশ্চিমবঙ্গ মাদ্রাসা অ্যাক্টে ৪৪ নম্বর ধারা উপধারা ৩ বলে এই কমিটি গঠন করা হয়েছে।

**শ্রী তপন হোড় ঃ** অতিরিক্ত প্রশ্ন স্যার, আপনি বললেন এই মাদ্রাসা বোর্ড ১লা

এপ্রিল ১৯৯৫ থেকে গঠন করা হয়েছে। এরা কি বিভিন্ন যে স্কুলগুলো আছে তার রেকগনিশন এবং অ্যাপ্রুভালের ব্যাপারে এরা কি সিদ্ধান্ত নিতে পারেন? এই ব্যাপারে আপনার দপ্তরের মতামত কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** মাদ্রাসার রেকগনিশনের ব্যাপারে আগে যা নিয়ম ছিল এখনও সেই নিয়ম থাকছে। আপনারা জানেন যে সরকার সুপারিশ পাঠান বোর্ডের কাছে, বোর্ড সরকারের সুপারিশের মত সিদ্ধান্ত নেয়। সেই ভাবে রেকগনিশন দেওয়া হয় মাদ্রাসায়। আর অ্যাপ্রুভাল বলতে যেটা বললেন — টিচারদের অ্যাপ্রুভালের ব্যাপারে আগে মাদ্রাসা বোর্ড সরাসরি করত। এখন যেহেতু মাদ্রাসা বোর্ডের নিয়ম-কানুন করা হয়েছে — অধিকার, কর্তব্য, তাদের টিচারদের অ্যাপ্রুভাল এখন ডি.আই. সরাসরি দেবেন, আর মাদ্রাসা বোর্ডে আসার দরকার নেই।

**শ্রী তপন হোড় ঃ** অতিরিক্ত প্রশ্ন স্যার, আপনি প্রথম (ক) প্রশ্নের উত্তরে বলেছেন যে ইলেকশন এখনও করা হয়নি। এটা একটা নমিনেটেড বোর্ড। ইলেকশন কবে নাগাদ করতে পারেন?

**শ্রী আনিসুর রহমান ঃ** এখানে যে বোর্ড অ্যাক্ট রয়েছে, সেই অ্যাক্ট করার ফলে ইলেকশনের জন্য একটা রুল তৈরি করতে হয়। আমরা ইলেকশনের জন্য রুলস তৈরি করার কাজ শুরু করেছি। রুলস হয়ে গেলে আমরা ইলেকশন করব।

**শ্রী তপন হোড় ঃ** অতিরিক্ত প্রশ্ন স্যার, আপনারা যে ২৭ জনের একটা বোর্ড তৈরি করেছেন সেটা ঠিকই আছে। কিন্তু বিভিন্ন শিক্ষক সমিতির যে প্রতিনিধিত্ব — উত্তরবঙ্গ সহ সব জায়গায় মিলিয়ে সেই প্রতিনিধিত্ব আপনাদের এই বোর্ডে রাখবার জন্য আপনার দপ্তরের বিবেচনায় আছে কি না?

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় সদস্য নিশ্চয় ভাল করে জানেন, মাননীয় সদস্য শুধু তপন হোড় না, সবাই মিলে আপনারা সিদ্ধান্ত করেছিলেন এবং অ্যাক্টটা পাস করেছেন। সেই অ্যাক্টে কোথাও বলা নেই যে, কোনও শিক্ষক সংগঠনের নামে কোনও প্রতিনিধি থাকবে। তাতে যে যে ক্যাটাগরিতে সদস্য করার কথা বলা হয়েছে সেই ক্যাটাগরিতে নির্বাচন হবে এবং আমরা প্রথম পর্যায়ে যে মনোয়নপত্রগুলো দিয়েছি সেই ক্যাটাগরিতেই দিয়েছি, সেখানে কোনও সংগঠন বা দল বা কারো নামে প্রতিনিধি দেওয়ার ব্যবস্থা আপনারা রাখেননি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমার প্রশ্ন এই মাদ্রাসার যে সিলেবাস তাতে বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশনের সিলেবাস ফলো-আপ করা হয় কিনা? বা ইডোলজিক্যাল রিলিজিয়াস পারপাসে ডগম্যাটিক আইডিয়ার মাধ্যমে এটা আছে কিনা?

**শ্রী আনিসুর রহমান ঃ** আমি আগে কয়েকবার বলেছি যে পশ্চিমবঙ্গে মাদ্রাসা আছে

দুই ধরনের। এক ধরনের মাদ্রাসাকে বলা হয় হাই মাদ্রাসা। এটা প্রধানত আমাদের হাইস্কুলের যে মাধ্যমিকের সিলেবাস আছে প্রায় সেই রকমের। শুধু মাত্র একটা অ্যারাবিক সাবজেক্ট এবং অ্যাডভান্সড অ্যারাবিক নামে আরেকটা সাবজেক্ট ওদের পড়ানো হয়। আর সবটাই হচ্ছে মাধ্যমিকের সিলেবাসের সমান। আরেক ধরনের মাদ্রাসা আছে তাকে বলা হয় সিনিয়র মাদ্রাসা। এখানে একটা সময় অবধি বিস্তারিত ভাবে ছিল থিয়োলজিক্যাল সাবজেক্ট, ধর্মের বিষয় বেশি ছিল। আমরা ১৯৯২ সালে এটাকে রিভাইস করেছি এবং এখন যেটা করা হয়েছে সেটা মাধ্যমিকের সিলেবাসের সঙ্গে প্রায় সমতালে আছে, কিছুটা অতিরিক্ত বিষয় এর সঙ্গে যুক্ত আছে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** আমাদের যতটা জানা আছে এখানে স্ট্যাটুটরি বোর্ড হয়েছে, স্বশাসিত সংস্থা। এর আগে নমিনেটেড বোর্ড ছিল। এই স্ট্যাটুটরি বোর্ড হওয়ার ফলে বাড়তি কি কি সুবিধা হয়েছে?

**শ্রী আনিসুর রহমান :** স্ট্যাটুটরি বোর্ড হওয়ার পর স্বাধীন ভাবে কাজ করার সুযোগ পেয়েছি। আগে তারা যে কাজ করত তা বেশির ভাগই সরকারের অনুমোদন ছাড়া করা সম্ভব ছিল না। এমন কি তাদের দৈনন্দিন যে টাকা পয়সা খরচা করতে হয়েছে এবং অন্যান্য ব্যাপারে বেশির ভাগই সরকারের মুখাপেক্ষি হয়ে থাকতে হত, স্বাধীন ভাবে করতে পারত না। মাদ্রাসা বোর্ড স্বশাসিত হওয়ার ফলে স্বাধীন ভাবে তারা পরিকল্পনা করতে পারে, স্বাধীন ভাবে খরচা করতে পারে, স্বাধীন ভাবে তারা বাজেট করতে পারে এবং অন্যান্য কাজকর্ম বিশেষ করে শিক্ষা দান বা সিলেবাস কারিকুলাম সমস্ত ব্যাপারে স্বাধীন ভাবে ভাবতে পারে। একটা গণতান্ত্রিক প্রক্রিয়া চালু হল। গণতান্ত্রিক প্রক্রিয়ায় নির্বাচিত হলেন যাঁরা, তাঁরা এই বোর্ডকে পরিচালনা করতে পারবেন। এটা একটি গুরুত্বপূর্ণ বিষয়।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় :** স্যার এই মাদ্রাসা বোর্ড নিয়ে বিধানসভায় আলোচনা হয়েছিল এবং আমি একটা অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম যে একজন বিধায়কের পরিবর্তে আপনারা বিধায়কের সংখ্যা ২জন করুন। এটা প্রত্যাশিত যে ২৭ জনকে নিয়ে যেখানে একটা বোর্ড হবে সেখানে বিরোধী দলের পক্ষ থেকে এক-আধটা নেওয়ার যে ন্যূনতম সৌজন্যতা — বিধানসভায় বসে আলোচনা করলাম, সকলকে দিয়ে প্রস্তাবটা পাস করলাম, আমরা সমর্থন করলাম। বিরোধী দলের নেতা আছেন আমি তাঁকে জিজ্ঞাসা করলাম যে এই ধরনের বোর্ড গঠন করার ক্ষেত্রে আপনার কাছ থেকে ন্যূনতম একটা নাম সরকার পক্ষ থেকে চাওয়া হল কিনা?

বিরোধী দলের নেতাকে আমি জিজ্ঞাসা করেছিলাম, ন্যূনতম একটা নাম সরকার পক্ষ থেকে আপনার কাছে চাওয়া হয়েছিল কিনা এই ধরনের বোর্ড গঠন করার ক্ষেত্রে? কিছু দিন আগে মাইনরিটি কমিশন গঠিত হয়, এখনও পর্যন্ত অবশ্য স্ট্যাটুটরি পাওয়ার তারা পায়নি। একটা অ্যাড-হক কমিটি করে টেম্পুরারি কমিটি করে রেখেছেন। স্ট্যাটুটরি ডিমান্ড বিরোধী পক্ষ থেকে করা হয়েছিল যে একজন প্রতিনিধি এই কমিটিতে নেওয়া হোক। এই ব্যাপারে

পুনরায় আলোচনা করার কথা ভাবছেন কিনা বলবেন। বিধানসভায় আলোচনা হয়েছিল দুজন বিধায়ক দেওয়ার জন্য। আপনি যে নামের তালিকা দিলেন তাতে একজনের নাম শুনলাম, বাকি জনকে কোথা থেকে নিচ্ছেন? এই ব্যাপারে নূতন করে পুনর্বিবেচনা করে কমিটি গঠন করার ক্ষেত্রে পুনর্বিবেচনা করবেন কিনা বলবেন। অপোজিশান থেকে একজন প্রতিনিধি নেওয়ার ব্যাপারে পুনর্বিবেচনা করবেন কিনা বলবেন।

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় সদস্যের মনে আছে এই অ্যাক্ট যখন প্রস্তাব আকারে বিধানসভায় আসে তখন প্রস্তাব আসে যে ২ জন এম. এল. এ. নেওয়া হোক। সেই প্রস্তাব আমরা মেনে নিয়েছিলাম। আগে থেকেও দুজন এম. এল. এ নেওয়ার সিদ্ধান্ত হয়েছে। এই দুজন এম. এল. এ হলেন ইদ্রিস আলি এবং মোজাম্মেল হক মুর্শিদাবাদের। কংগ্রেস দলের পক্ষ থেকে নিতে হবে সাধারণ ভাবে আইনটা সেই ভাবে হয়নি। আপনারা ভাল করে জানেন এবং আমরাও জানি এটা করা হয়নি। আমরা দু জন যাদেরকে করেছি আপনারা জানেন তাঁরা মাদ্রাসার সঙ্গে যুক্ত। কোন আইন দল অনুযায়ী করে না, আগেও কোনও দিন করা হয়নি এখানেও করা হয়নি। এই যে দু'জনকে বাছাই করা হয়েছে এনারা মাদ্রাসা শিক্ষার সঙ্গে যুক্ত এবং আগ্রহী। তাই তাঁদের যুক্ত করা হয়েছে। দলীয় ভাবে কিছু করা হয় নি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আইনের কোন ধারায় বাধা পেয়েছেন আমি জানিনা। আপনি আইনের ধারাটা দেখিয়ে দিন যে আইনের ধারায় বাধার জন্য কংগ্রেসের এম. এল. এ-কে নেওয়া যায়নি। আইনে কোথায় লেখা আছে যে লেফট ফ্রন্টের এম. এল. এ-কে নেওয়া যাবে? আপনি না নেওয়ার ক্ষেত্রে যুক্তি খাড়া করলেন যে আইনগত বাধা আছে। আমি জানতে চাই কোন ধারায় এই বাধা আছে? আর একটা কথা জানতে চাই। এই যে ৭ জন নোমিনি মেম্বার নিয়েছেন, প্রশ্নের উত্তর দিতে গিয়ে যে ৭ জনের নাম করলেন তাঁদের কয়েক জনকে আমি চিনি। এঁদের মাদ্রাসা সম্বন্ধে, মাদ্রাসা আন্দোলন সম্বন্ধে, মাদ্রাসা শিক্ষা ব্যবস্থার কোনও আইডিয়া আছেন কিনা জানিনা। এঁদের রাজনৈতিক পরিচয়টাই বড় হয়ে দেখা দিয়েছে এই যে দুজন এম. এল. এ নমিনি করেছে কোন ধারায় কংগ্রেসের এম. এল. এ নেওয়ার বাধা আছে বলবেন এবং দ্বিতীয় হচ্ছে এই যে ৭ জনকে নমিনি করলেন তাঁদের নমিনেশনের ক্ষেত্রে কি গুনাগুন বিচার করা হয়েছে? সরকার বিরোধী দলের লোককে আপনারা নিচ্ছেন না। কেন্দ্রীয় কমিটিতে আপনারা অনেক কথা বলেন। বিরোধী দলের সংগঠনের কোনও লোককে না নিয়ে আপনি আপনাদের দলের সংগঠনের লোক নিয়েছেন। এই যে ৭ জনকে নেওয়া হয়েছে এদের কিসের ভিত্তিতে নেওয়া হয়েছে? আন্ডার হোয়াট সেকশন কংগ্রেসের লোককে নেওয়া যায়নি সেটা আপনি বলবেন।

**(গোলমাল)**

**শ্রী আনিসুর রহমান ঃ** আমি আগে যে কথাটা বলেছিলাম মাননীয় সদস্য হয়ত বুঝতে

পারেননি কিংবা আমি ঠিকমতো বোঝাতে পারিনি। আমি যা বলেছি তা হল সেই আইনে বলা নেই যে কংগ্রেসের একজন সদস্যকে নিতে হবে। এই কথা আমি বলেছি। কংগ্রেস দলের লোককে নিতে হবে এই কথা বলা নেই।

(গোলমাল)

যাদের নেওয়া হয়েছে তাঁরা মাদ্রাসার সঙ্গে আগে থেকে যুক্ত। এই যে ৭ জন নেওয়া হয়েছে তাঁদের মধ্যে একজন প্রধান শিক্ষক আছেন যিনি দীর্ঘ দিন ধরে বোর্ডে কাজ করছেন।

(গোলমাল)

যে দু-জন এম. এল. এ-কে নেওয়া হয়েছে তাঁরা আগে থেকে মাদ্রাসার সঙ্গে যুক্ত।

(গোলমাল)

**শ্রী আব্দুল মান্নান ঃ** কোন ধারাতে আছে যে কংগ্রেসকে নেওয়া যাবে না?

(গোলমাল)

[11-40 – 11-50 a.m.]

**শ্রী আনিসুর রহমান ঃ** ৪নং ধারায় দেখুন। আমি কোথাও বলিনি কংগ্রেস দল থেকে নিতে হবে। যখন বলা হয়েছে, তখন বললাম একজনকে নেওয়া হবে।

(গোলমাল)

**শ্রী আব্দুল মান্নান ঃ** ৪নং ধারায় কোথায় বলা হয়েছে বলুন।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী মহাশয় বলছেন, তার মধ্যেই চেঁচাচ্ছেন? কি উত্তর দেবেন? ছাপা আছে পড়ে নিন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, চিফ মিনিস্টার আছেন, ভালোই হয়েছে। আমাদের মনে আছে এই হাউসে টেলিফোন অ্যাডভাইসারি কমিটিতে কাদের নেওয়া হচ্ছে সেই প্রশ্নের উত্তরে আপনি নিজে ক্ষোভ প্রকাশ করেছেন, কারণ আপনার সুপারিশ, আপনার সেক্রেটারির সুপারিশ গ্রহণ করেনি। আজকে শিক্ষার ব্যাপারে—মাদ্রাসার সঙ্গে কিছু ধর্মীয় টাচ্ আছে, ধর্মের শিক্ষা এর সঙ্গে অঙ্গাঙ্গিভাবে জড়িত। এই শিক্ষাটা জ্যোতি বসুর নেতৃত্বে ....

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** টেলিফোন অ্যাডভাইসরি কমিটির ব্যাপারে আমার মন্তব্য রেফার করেছেন, তার কোনও সিমিলারিটি নেই এর সঙ্গে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি চেয়ারে আছেন, জ্যোতি বাবুর নাম নেওয়া যাবে না, এরা লাফিয়ে উঠবে? আমি জানতে চাই এরা কারা? শিক্ষা নির্বাচনে যাচ্ছে না, সবগুলোই আগমার্কা সি. পি. এম., রাজনীতি করেন। আজকে প্রাইমারী এডুকেশন নির্বাচনে যাচ্ছেন না। প্রাইমারি এডুকেশন কাউন্সিলের নির্বাচন হয়নি, মাদ্রাসা বোর্ডের নির্বাচন হবে না। কোন আইনগত বাধা আছে কি না, মন্ত্রী তার কোনও ব্যাখ্যা দিতে পারলেন না। এদের মন্ত্রী করেছেন? এখানে শিক্ষামন্ত্রী কারা ছিলেন, জ্যোতি ভট্টাচার্যের মতো মানুষরা। আপনার আমলে দেখা যাচ্ছে যাদের ট্রেনিং দিয়েছেন, তারা যদি আজকে এ কথা বলে থাকে বিরোধীরা যেতে পারবে না, সেখানে এটা আপনার দুর্ভাগ্য বলে মনে করি, মাননীয় মুখ্যমন্ত্রীর দুর্ভাগ্য বলে মনে করি। শিক্ষাকে এই ভাবে পার্টিজেন ওয়েতে ইনড্রকট্রিনেট করা আমরা অপরাধ বলে মনে করি, আপনি করেন কি না?

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেবকে দুটো কথা বিনীত ভাবে বলতে চাই, তাঁরা ১৯৭৩ সালে মাদ্রাসা বোর্ড গঠন করেছিলেন সরকারি নির্দেশে। আমি তার কপি জোগাড় করেছি। তখন ক'টা বিরোধী দলের সদস্যকে তাঁরা মূল্য দিয়েছিলেন? তারপর আপনারা আইনটা পাস করেছেন। এখানে কলকাতা ইউনিভার্সিটির আরাবিক বিভাগের সঙ্গে যুক্ত এ. আর মাসানি সাহেব আছেন। এই ভাবে নির্দিষ্ট ক্যাটাগরি করা হয়েছে। আমি এ কথা বলিনি, কংগ্রেসকে নিতে বাধা আছে। বলেছি কংগ্রেসকে নিতেই হবে, এরকম কোনও কথা আইনে বলা নেই। আবার বলছি, গণতান্ত্রিক প্রক্রিয়া-পদ্ধতি যেভাবে হওয়া উচিত সেই ভাবেই নেওয়া হচ্ছে।

### মেদিনীপুর জেলাকে ভাগ করার পরিকল্পনা

***৫০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১২১৬) **শ্রী শৈলজাকুমার দাস ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলাকে ভাগ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কত ভাগে এবং কত দিনের মধ্যে তা হবে বলে আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** স্বরাষ্ট্র কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি, তিনি দয়া করে বলুন শুধু পশ্চিমবঙ্গ নয়, ভারতবর্ষের সব চেয়ে বড় জেলা মেদিনীপুর এবং যেখানে ভারতবর্ষের শতকরা এক ভাগ লোক বসবাস করে, সেই জেলার কল্যাণে যে সরকারি কমিশন নিযুক্ত হয়েছিল, সেই কমিশনের যে ৯১টি সুপারিশ ছিল, তার মধ্যে দুটো সুপারিশ আমি একটু উল্লেখ করছি, "The optimum size of a district should be determined interms of a total population size of 15 to 20 lakhs" ৩নং সুপারিশে ছিল "The bifurcation of 24-Parganas may be expedited and a similar bifurcation of Midnapore and Burdwan may be considered". এখন প্রশ্ন হচ্ছে, তাহলে এই যে ৯১টি সুপারিশ ছিল তারমধ্যে দুটি সুপারিশ—এই সুপারিশ আপনি গ্রহণ করছেন কিনা, যদি না গ্রহণ করে থাকেন তাহলে কেন গ্রহণ করেননি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই প্রশ্নের অনেকবার জবাব দিয়েছি—বাজেট অধিবেশনে, যতবার জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনে আলোচনা হয়েছে ততবার বলেছি। ডঃ মিত্র কমিশনের এটা সুপারিশ ছিল। এই রমক কতকগুলো সুপারিশ আমরা এখনও গ্রহণ করতে পারিনি। এরবেশি হঠাৎ আমি কিছু বলতে পারবো না। আমি এটা বলছি যে মেদিনীপুর জেলা সবচেয়ে বড় জেলা। এটি ঠিক যে প্রশাসনিক দিক থেকে অসুবিধা আছে। আমরা যেহেতু ভাগ করতে পারলাম না—এপর্যন্ত দুটি জেলাকে ভাগ করেছি—মহকুমা পুলিশ স্টেশন বাড়াবার চেষ্টা করছি। খড়গপুরে এস. ডি. ও. পোস্টেড হয়েছে। প্রশাসনের সুবিধার জন্য আমরা যাতে পুলিশ প্রশাসন বাড়াতে পারি, তারজন্য কি কি নেওয়া যায় সেটা আমরা নিচ্ছি। জেলা ভাগ করার কোনও পরিকল্পনা আমাদের এখন নেই।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তথা প্রশাসনিক দপ্তরের মন্ত্রী মহাশয় বললেন যে ভাগ করার প্রস্তাব নেই। কিন্তু মেদিনীপুর জেলার এই অবস্থার কথা মন্ত্রী মহাশয় নিশ্চয়ই অবহিত আছেন যে, সেখানে ইতিমধ্যে কিছু কিছু দপ্তরকে ভাগ করে নেওয়া হয়েছে, যেমন, এগ্রিকালচার, পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং, সেচ ইত্যাদি বিভাগের কিছু তমলুকে কিছু কাঁথিতে? তাতে হচ্ছে না। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের হেড কোয়ার্টার মেদিনীপুরে, এস. পি.র হেড কোয়ার্টার মেদিনীপুরে, জেলা পরিষদের হেড কোয়ার্টার মেদিনীপুরে, জজ কোর্টের হেড কোয়ার্টার মেদিনীপুরে, তাতে সুবিধার চেয়ে হয়রানি হচ্ছে কিনা? আমি তবুও বলছি, এই মুহূর্তে আপনি মেদিনীপুরের মানুষকে পুনর্বিবেচনার আশ্বাস দিচ্ছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় সদস্য বোধ হয় একবার আমার কাছে এসেছিলেন। প্রশাসনিক কতকগুলো দিক থেকে অসুবিধা হচ্ছে, সেগুলো আমরা নিশ্চয়ই বিবেচনা করতে পারি। হেড কোয়ার্টার কোথায় আছে, তার অফিস আর কোথায় নেওয়া যায় কিনা, তা নিয়ে অসুবিধা আছে। মাননীয় সদস্য বোধ হয় বলেছিলেন, এটা করার প্রয়োজন আছে। মেদিনীপুরকে

ভাগ করার ব্যাপারে আমরা অন্তত সিদ্ধান্ত নিতে পারিনি। এটাও তো ঠিক, ভাগ করতে কত বৎসর লেগেছে। তার নানা কারণ আছে। মাননীয় সদস্য ঠিকই বলেছেন। আমি ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের যে হিসাব নিয়েছি তাতে দেখেছি যে প্রায় সব রাজ্যেই এই রকম বড় বড় জেলাগুলোকে ভাগ করা হয়েছে। আমাদের এখানে ডঃ রায় যে সিদ্ধান্ত নিয়েছিলেন তা করতে কত বৎসর লেগে গেল। ২৪ পরগনা যেটি সবচেয়ে বড় জেলা ছিল, তারপরে একটি ছোট জেলাকে আমরা ভাগ করেছি। বহু বৎসর করা যায়নি। আমরা এসে এটা হাতে নিয়েছিলাম। সেটা করেছি। এটা নিশ্চয়ই ভাববার আছে। এরবেশি কিছু বলতে পারি না।

[11-50 – 12-00 (Noon)]

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আমি জেলা ভাগ করার অসুবিধা আছে সেই ব্যাপারে বলছি না, আমি বলতে চাই অ্যাডমিনিস্ট্রেটিভ সেট আপ যেটা মহকুমা স্তরে হয়েছে সেটা আরও বাড়ানো উচিত। তমলুক, মেদিনীপুর সদর এবং হলদিয়া যেমন মহকুমা তেমনি আরও অ্যাডমিনিস্ট্রেটিভ সেন্টার বাড়ানো দরকার। আরও অফিসার নিয়োগ করা দরকার। অনেক আই এ এস উচ্চপর্যায়ের পদ খালি আছে এবং এই পদ আর বৃদ্ধি করার কোনও পরিকল্পনা আছে কিনা বা চিন্তা ভাবনা করছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** যেহেতু ভাগ করতে পারছি না সেইকারণে খুব মুশকিল হচ্ছে। তবে আমাদের মহকুমা, পুলিশ স্টেশন, ইত্যাদি সম্পর্কে খুব চিন্তাভাবনা করছি আমি দু তিন মাস আগে সুপারিশ পেয়েছি যে কিছু অঞ্চলে পুলিশ স্টেশন অনেক দূরে যার ফলে পুলিশ দরকার মতো পৌঁছাতে পারে না, ওয়ারলেসের ব্যবস্থার অসুবিধা, এইসব নানা অভাব আছে। তার পরে ডিপার্টমেন্ট হেড কোয়ার্টার এমন জায়গায় যে অনেক সময়ে ওখান থেকে ইঞ্জিনিয়ারদের অন্য জায়গায় গিয়ে কাজ করতে অসুবিধা হয়। সুতরাং যত তৎপরতার সঙ্গে এই জেলা গুলো ভাগ করা যায় সেটা দেখছি এবং এই ব্যাপারে দরকার হলে বিরোধীপক্ষের সঙ্গে আলোচনা করে ঠিক করব।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, গতবারে আপনাকে প্রশ্ন করেছিলাম এবং দেখাও করেছিলাম, আপনি দীর্ঘদিন ধরে মুখ্যমন্ত্রী আছেন, দেশ-বিদেশ ঘুরছেন, আপনার অভিজ্ঞতাতেও নিশ্চয় এইকথা বলেছে যে প্রশাসনিক গুরুত্ব জেলা ভিত্তিক হওয়া উচিত এবং মহকুমা ভিত্তিক নয়। গ্রান্টের যে অ্যালোটমেন্ট আসে তা সবই জেলাভিত্তিক। বিভিন্ন গ্রান্ট আসে অন দি বেসিস অফ ডিস্ট্রিক্ট। আপনি একজন বিচক্ষণ মানুষ, ১৯৯৩ সালে যে মিত্র কমিশনের রিপোর্ট ছিল তার সিদ্ধান্ত গ্রহণ করা হল না কেন, আজকে দীর্ঘ ১২ বছর অতিক্রান্ত হয়েছে, এখনো কেন ওই কমিশনের সুপারিশ অনুসারে জেলা বিভাজন হল না, কবে নাগাদ হতে পারে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি নীতিগতভাবে বলছি যে, জেলাভিত্তিক করা উচিত। মেদিনীপুর

একটি বড় জেলা, নানা কারণে এর কিছু করতে পারেনি। সেইজন্য বিভাগ করা ছাড়া প্রশাসনিক সুবিধার জন্যে যা যা করা দরকার তৎপরতার সঙ্গে আমরা করতে চাই। এটা তো আর কেন্দ্রের ব্যাপার নয়, আমাদের ব্যাপার। সুতরাং যত তাড়াতাড়ি এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া যায় সেটা দেখছি। আর বিভাজন করার ব্যাপারে আমরা তৎপরতার সঙ্গে চেষ্টা করছি এবং দরকার হলে এই ব্যাপারে বিরোধীদলের নেতাদের সঙ্গে আলোচনায় বসব।

**শ্রী কামাক্ষ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, মেদিনীপুর জেলা একটি ঐতিহাসিক জেলা। গোটা জেলাটার ভাগ ওখানকার জনগণ চাইছে না। কেবল কাঁথি এবং তমলুকের কিছু মহকুমা চাইছে ভাগ হোক। সেখানেও আবার গণ্ডগোল লেগেছে যে কাঁথিতে হেড কোয়ার্টার্স হবে, না কি তমলুকে হেড কোয়ার্টার্স হবে। সুতরাং প্রশাসনিক স্তরে যেভাবে চলছে সেই ভাবেই চলুক। জেলা ভাগ করা উচিত হবে না। মেদিনীপুরের উপরে কম গুরুত্ব দেওয়া উচিত হবে না।

**শ্রী জ্যোতি বসু ঃ** এখানে মাননীয় সদস্যরা দু ধরনের মত প্রকাশ করেছেন; কেউ কেউ বলছেন ভাগ করা উচিত নয়, আবার কেউ কেউ বলছেন ভাগ করা ভাল। তাই আমরা বলছি, এই দ্বন্দ্ব আছে বলেই আমরা এখন এ বিষয়ে কোনও সিদ্ধান্ত নিতে পারছি না। তবে প্রশাসনের সুবিধার জন্য এটা ছাড়া যেটা করা উচিত তা আমরা করব।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the Administrative Reforms Committee headed by Dr. Ashok Mitra in its report in 1983 recommended the bifurcation of Midnapore District. The Hon'ble Chief Minister has been maintaining in reply to the supplimentaries that the question of bifurcation of Midnapore is not under consideration. Sir, I would like to know from the Hon'ble Chief Minister whether the decision that he has been maintaining this because of political considerations or there are financial constraints or administrative difficulties which stands in the way of bifurcation?

**Shri Jyoti Basu :** I told you that no decision has been taken. I cannot tell you, 'why'. Various considerations and constraints are there. But I am asking the Hon'ble Members have you ever forwarded in writing or orally that Midnapore should be divided?

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, যেমন ২৪-পরগনা জেলাকে উত্তর ২৪-পরগনা এবং দক্ষিণ ২৪-পরগনায় ভাগ করা হয়েছে সেই রকম সুন্দরবনকে আলাদা করার কোনও পরিকল্পনা বা প্রস্তাব আছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** কোনও জেলা ভাগ করার বা নতুন কোনও জেলা করার প্রস্তাব এখন নেই।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আপনি বললেন, এই মুহূর্তে জেলা ভাগের কোনও সিদ্ধান্ত না থাকলেও বড় বড় জেলাগুলোর ক্ষেত্রে জনসাধারণ যাতে প্রশাসনিক পরিষেবা পেতে পারে সেদিকে নজর রাখা হবে। আমার প্রশ্ন, আমাদের উত্তর-বাংলার আলিপুরদুয়ার ওয়েস্ট বেঙ্গলের শেষ প্রান্তে নেপাল ও ইন্ডিয়ার বর্ডারে অবস্থিত। ১৯৯৩ সালের বন্যায় সেখানকার প্রশাসন কোলাপস হয়ে গেছে। তাই ওখানে যাতে অ্যাডিশ্যানাল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট কোর্ট বসে এবং ঐ এলাকার মানুষ যাতে প্রশাসনিক সুবিধা পেতে পারে তার জন্য কোনও ভাবনা-চিন্তা করা হচ্ছে কি না?

**মিঃ স্পিকার ঃ** প্রশ্নটি মূল প্রশ্নের সঙ্গে সম্পর্কযুক্ত নয়। এটা হবে না।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনি বলছেন, এখন ভাগ করা যাচ্ছে না, কিন্তু প্রশাসনিক স্তরে যাতে কোনও অসুবিধা না হয় তার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। আপনি জানেন, হলদিয়া কি শিল্পের ক্ষেত্রে, কি প্রশাসনের ক্ষেত্রে, কি পোর্টের ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ জায়গা। হলদিয়ার পূর্ব দিকে মেদিনীপুর পড়ছে এবং এটা খুব গুরুত্বপূর্ণ জায়গা। আমরা দেখছি, প্রশাসনিক নির্ভরতা জেলা প্রশাসনে থাকার ফলে, এস.পি.-র উপর নির্ভরতা থাকার ফলে, হলদিয়াকে কেন্দ্র করে অ্যাডমিনিস্ট্রেটিভ নেটওয়ার্ক বৃদ্ধি পাচ্ছে। এজন্য আপনি কিছু বিবেচনা করছেন কি না?

[12-00 – 12-10 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** হলদিয়া খুবই গুরুত্বপূর্ণ জায়গা সেটা আমরা সবাই জানি। যার জন্য বিশেষ বিশেষ ব্যবস্থা আমাদের নিতে হচ্ছে। কারণ শীঘ্র কাজ শুরু হওয়ার উপক্রম হয়েছে। সেইজন্য জেলা থেকে এখন যেটুকু দেখা হচ্ছে, করা হচ্ছে, তার থেকে স্থানীয় ভাবে আমাদের অনেক কিছু পরিকাঠামোগত ভাবে করা বাকি আছে, এটা করা উচিত, আরম্ভ হয়েছে। আরও তৎপর ভাবে আগস্ট সেপ্টেম্বর মাসে করতে হবে, তার সঙ্গে প্রশাসনিক ভাবে যা করার ব্যাপার আছে, যোগাযোগের ব্যাপারে সেটা আমাদের করতে হবে।

## Starred Questions
## (To which Written Answers were laid on the Table)

### বি.ডি.ও.-র বিরুদ্ধে অভিযোগ

***৫০৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৫) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মথুরাপুর ২ নং ব্লকের বি.ডি.ও.-র বিরুদ্ধে কোনও রকম দুর্নীতির অভিযোগ আছে কিনা; এবং

(খ) থাকলে, ঐ বিষয়ে কোনও ব্যবস্থা ইতিমধ্যে গ্রহণ করা হয়েছে কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সংশ্লিষ্ট আধিকারিকের বিরুদ্ধে কোনও অভিযোগ এই রাজ্য সরকারের গোচরে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে ওয়াগন শিল্প**

***৫০৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৩০) **শ্রী দিলীপ মজুমদার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের ওয়াগন শিল্পের অবস্থা এবং এই শিল্পকে বাঁচাতে রাজ্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কি না;

(খ) করে থাকলে, রাজ্যের ওয়াগন-প্রস্তুতকারী সংস্থাগুলিকে ওয়াগন নির্মাণে বরাত দেবার জন্য রাজ্য সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়েছে কি না; এবং

(গ) হয়ে থাকলে সে সম্পর্কে কেন্দ্রীয় সরকার কোনও পদক্ষেপ নিয়েছেন কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ওয়াগন শিল্পের অবস্থা সঙ্কটজনক এবং এই শিল্পকে বাঁচাতে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে যথাযথ ও দ্রুত ব্যবস্থা গ্রহণ করার জন্য ধারাবাহিক ভাবে অনুরোধ করছেন।

(খ) হ্যাঁ।

(গ) কেন্দ্রীয় সরকার ওয়াগন শিল্পকে সঙ্কটমুক্ত করার কোনও পদক্ষেপ এখনও পর্যন্ত নেয়নি।

**রাজ্যে খুনের সংখ্যা**

***৫০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৪) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪-এর ১লা মে থেকে ১৯৯৫-এর ৩১শে জানুয়ারি পর্যন্ত রাজ্যে কতগুলি খুনের ঘটনা ঘটেছে; এবং

(খ) তন্মধ্যে রাজনৈতিক খুনের সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১,৩৫২টি।

(খ) একটিও নয়।

**থানায় নিরাপরাধিনী আটক**

***৫১০।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৬১) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত ২৪-৫-৯৪ তারিখে উত্তর ২৪ পরগনা জেলার টিটাগড় থানায় একটি মহিলাকে সারা রাত আটক রাখা হয়েছিল; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, তবে টিটাগড়ে নয় ব্যারাকপুর থানায়। মহিলা হাজতে আটক রাখা হয়।

(খ) ভাড়াটিয়া ও বাড়িওয়ালার বিবাদের পরিণতিতে বাড়িওয়ালা ও প্রতিবেশি কিছু লোকের অভিযোগের ভিত্তিতে আটক করা হয়।

**'ময়না' ব্লকের গ্রাম পঞ্চায়েতে অচলাবস্থা**

***৫১১।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৮১) **শ্রী মানিক ভৌমিক ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার 'ময়না' ব্লকের অন্তর্গত গোকুলনগর গ্রাম পঞ্চায়েতে সাত মাস যাবৎ কোনও সাধারণ সভা ডাকা হয়নি; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, মেদিনীপুর জেলার 'ময়না' ব্লকের অন্তর্গত গোকুলনগর গ্রাম পঞ্চায়েতে ১০.৮.১৯৯৪ পর থেকে এপ্রিল ১৯৯৫-এর প্রথম ভাগ পর্যন্ত কোনও সাধারণ সভা ডাকা হয়নি।

(খ) প্রধান পদত্যাগপত্র দাখিল করায় এবং গ্রাম পঞ্চায়েতের কোনও কাজে অংশ গ্রহণ করা থেকে বিরত থাকায় এই মধ্যবর্তী সময়ে গ্রাম পঞ্চায়েতের কোনও সাধারণ সভা হয়নি।

### থানায় মহিলা পুলিশ নিয়োগ

***৫১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৯১৯) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকার প্রতিটি থানায় মহিলা পুলিশ নিয়োগের সিদ্ধান্ত গ্রহণ করেছে;

(খ) সত্যি হলে, এ পর্যন্ত কতগুলি থানায় মহিলা পুলিশ নিয়োগ করা হয়েছে; এবং

(গ) তাঁদের সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ২০টি।

(গ) ১২৬ জন।

### শিল্পবিহীন জেলা

***৫১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৩) **শ্রী মোজাম্মেল হক ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কোন কোন জেলাকে সরকার শিল্পবিহীন জেলা হিসাবে চিহ্নিত করেছেন; এবং

(খ) উক্ত জেলাগুলিতে শিল্প স্থাপনের কোনও পরিকল্পনা সরকার ইতিমধ্যে গ্রহণ করেছেন কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গে চারটি জেলাকে শিল্পবিহীন জেলা হিসাবে চিহ্নিত করেছেন। এই জেলাগুলি হল —

(১) কোচবিহার (২) মালদা (৩) বাঁকুড়া এবং (৪) জলপাইগুড়ি।

এছাড়া, দার্জিলিং জেলাকে বিশেষ পার্বত্য এলাকার শিল্পবিহীন জেলা হিসাবে অভিহিত করা হয়েছে।

(খ) হ্যাঁ।

## Dowry Deaths

***514.** (Admitted Question No. *1245) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state that—

(a) The number of dowry deaths in the State during 1994; and

(b) The position in this regard in 1993?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) 79.

(b) 77.

## ফ্লাই-অ্যাশ থেকে ইট

***৫১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১১০৯) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তাপ-বিদ্যুৎ কেন্দ্রের 'ফ্লাই-অ্যাশ' থেকে ইট তৈরির কোনও পরিকল্পনা 'ইট উৎপাদন অধিকার' গ্রহণ করেছেন কি না; এবং

(খ) করে থাকলে, ফরাক্কা বৃহৎ তাপ-বিদ্যুৎ কেন্দ্রে 'ফ্লাই-অ্যাশ' থেকে ইট তৈরির কোনও পরিকল্পনা আছে কি?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## আরক্ষা বাহিনীর উপ-পরিদর্শকদের পরীক্ষা

***৫১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৬) **ডাঃ মোতাহার হোসেন ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে আরক্ষা বাহিনীর উপ-পরিদর্শকদের জন্য নির্ধারিত অপরাধতত্ত্ব এবং আইন ও বিধি-বিষয়ক পরীক্ষা কোন সাল পর্যন্ত গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কলকাতা পুলিশের ক্ষেত্রে ১৯৯৪ সালের মে মাস পর্যন্ত এবং রাজ্য-পুলিশের ক্ষেত্রে ১৯৮৯ সাল পর্যন্ত গ্রহণ করা হয়েছে।

### মুর্শিদাবাদের গ্রাম পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতিতে শূন্যপদ

***৫১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৯) **শ্রী ইউনুস সরকার** এবং **শ্রী শিশির সরকার ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার গ্রাম পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতিতে কোনও শূন্যপদ আছে কি না;

(খ) থাকলে, তার সংখ্যা কত; এবং

(গ) উক্ত পদ পূরণের জন্য কোনও পরিকল্পনা নেওয়া হয়েছে কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, মুর্শিদাবাদ জেলার গ্রাম পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতিতে কিছু শূন্য পদ সৃষ্টি হয়েছে।

(খ) সংখ্যাগুলি নিম্নরূপ ঃ

গ্রাম পঞ্চায়েত — গ্রাম পঞ্চায়েত সচিব পদ — ২৮
কর্ম সহায়ক পদ — ৬

পঞ্চায়েত সমিতি — করনিক তথা মুদ্রক পদ — ১
পিওন পদ — ১

(গ) গ্রাম পঞ্চায়েতে শূন্যপদ পূরণের জন্য জন প্রতিনিধি ও বিভিন্ন আধিকারিকদের নিয়ে মহকুমা শাসকের সভাপতিত্বে ব্লক লেভেল সিলেকশন কমিটি গঠিত আছে। নির্দিষ্ট পদ্ধতিতে ঐ কমিটির সুপারিশ অনুসারে উক্ত পদগুলি পূরণের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

পঞ্চায়েত সমিতিতে শূন্যপদ পূরণের ব্যবস্থা পঞ্চায়েত সমিতি থেকেই করা হবে। এখানেও পঞ্চায়েত সমিতির সভাপতি অন্যান্য সদস্য ও আধিকারিকদের নিয়ে একটি কমিটি গঠন করা আছে। সেই কমিটি শূন্যপদ পূরণের জন্য ব্যবস্থা নিচ্ছেন।

### অযোধ্যা পাহাড়ে চা-চাষ

***৫১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৭৯) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি** এবং **শ্রী ভন্দু মাঝি ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড়ে চা-চাষ করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে;

(খ) সত্যি হলে, কত হেক্টর জমিতে; এবং

(গ) আনুমানিক কত টাকার চা বিদেশে রপ্তানি করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) ৩.৩০ (তিন দশমিক তিরিশ) হেক্টর জমিতে।

(গ) যেহেতু এই প্রকল্পটি একটি পাইলট প্রোজেক্ট সেইহেতু চা রপ্তানির কোনও প্রশ্ন ওঠে না।

### কলকাতায় পথ অবরোধের সংখ্যা

***৫১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৪) **শ্রী রবীন দেব :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

১লা জানুয়ারি ১৯৯৪ থেকে ৩১শে ডিসেম্বর, ১৯৯৪ অবধি কলকাতা শহরে পথ অবরোধের সংখ্যা কত ছিল?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১২৯টি।

### রাজ্যে পুলিশ কনস্টেবলদের রেশনের বরাদ্দ

***৫২০।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৮) **শ্রী শীশ মহম্মদ :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ পুলিশে কনস্টেবলদের মাসে কি পরিমাণ রেশন দেওয়া হয়;

(খ) রেশনে সরবরাহ করা জিনিসের কেজি প্রতি মূল্য কত; এবং

(গ) পুলিশ-কর্মচারিদের কোন স্তর অবধি রেশন সরবরাহ করা হয়ে থাকে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) একজন পুলিশ কনস্টেবল তাঁর নিজের সহ তাঁর পরিবারের জন্য সর্বাধিক চারজনের রেশন নিম্নলিখিত মাথা পিছু মাসিক পরিমাণে পান।

| | প্রাপ্ত বয়স্ক ব্যক্তি মাসে | অ-প্রাপ্ত বয়স্ক ব্যক্তি মাসে |
|---|---|---|
| চাল | ৪০০০ গ্রাম | ২০০০ গ্রাম |
| গম | ৪০০০ গ্রাম | ২০০০ গ্রাম |
| চিনি | ১২০০ গ্রাম | ১২০০ গ্রাম |
| ডাল | ৩০০০ গ্রাম | ৩০০০ গ্রাম |
| সরিষার তেল | ১০০০ গ্রাম | ১০০০ গ্রাম |

| (খ) চাল | - | ৫০ পয়সা |
|---|---|---|
| গম | - | ২৫ পয়সা |
| চিনি | - | ৭০ পয়সা |
| ডাল | - | ৬০ পয়সা |
| সরিষার তেল | - | ২ টাকা |

(গ) পুলিশ কনস্টেবল থেকে পুলিশের সাব-ইন্সপেক্টর পর্যন্ত।

## রাজ্যে নারী নির্যাতন

***৫২১।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৭৫) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

গত ১৯৯৪ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৯৫ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত রাজ্যে কতগুলি নারী নির্যাতনের ঘটনা ঘটেছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মোট ৫৩০৪টি।

## গ্রাম পঞ্চায়েত প্রধানের বিরুদ্ধে অভিযোগ

***৫২২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮১) **ডঃ নির্মল সিংহ ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মগরাহাট ২ নং বি.ডি.ও. ঐ পঞ্চায়েত সমিতির [illegible] গ্রাম পঞ্চায়েত প্রধানের বিরুদ্ধে এফ.আই.আর. করেছিলেন, এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) তহবিল তছরূপ ও নিয়ম বহির্ভূত খরচ।

## গোবরডাঙ্গায় নুতন থানা

***৫২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৯) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) উত্তর ২৪ পরগনার গোবরডাঙ্গায় নুতন থানা নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা বর্তমানে কোন পর্যায়ে আছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## পৌর এলাকায় শিল্প-পরিকাঠামো

***৫২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৭) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের পৌর এলাকাগুলিতে শিল্প-পরিকাঠামো গড়ে তোলার জন্য রাজ্য সরকার বিশেষ কোনও পরিকল্পনা গ্রহণ করছেন কি না; এবং

(খ) প্রশ্নের উত্তর হ্যাঁ হলে পরিকল্পনাটির রূপরেখা কিরূপ?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং (খ) রাজ্য সরকার পৌর এলাকা সহ গোটা রাজ্যের জন্য সামগ্রিক ভাবে শিল্প পরিকাঠামো গড়ে তোলার বিভিন্ন পরিকল্পনা নিয়েছেন।

## শ্যামপুর পানীয় জল সরবরাহ

***৫২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৮) **শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার শ্যামপুর ১ নং ব্লকের "শ্যামপুর পানীয় জল সরবরাহ" প্রকল্পের কাজ বর্তমানে কোন পর্যায়ে রয়েছে;

(খ) উক্ত প্রকল্পে জল সরবরাহ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়; এবং

(গ) ঐ প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চারটি নলকূপ খনন ও দুইটি পাম্প হাউস তৈরির কাজ সম্পূর্ণ হয়েছে। আনুসঙ্গিক অন্যান্য কাজ চলছে। পাইপ লাইনের কাজের টেন্ডার ডাকা হয়েছে।

(খ) যথাযথ বিদ্যুৎ সংযোগ সাপেক্ষে ১৯৯৬-৯৭ অর্থ বছরে চালু হবে বলে আশা করা যায়।

(গ) ৮৭.৫১ লক্ষ টাকা।

## বিশ্বভারতীর পাঠভবনে ছাত্রের মৃত্যু

***৫২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৯১) শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, বিগত ডিসেম্বর মাসে বিশ্বভারতীর পাঠভবনে এক ছাত্রের রহস্যজনক মৃত্যু হয়েছে;

(খ) সত্যি হলে, এ বিষয়ে পুলিশের তরফ থেকে কোনও তদন্ত হয়েছে কি;

(গ) হয়ে থাকলে, তার ফলাফল কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এক ছাত্রের মৃত্যু হয়েছে।

(খ) হ্যাঁ।

(গ) ছাত্রটি আত্মহত্যা করেছিল বলে জানা গেছে।

## মুর্শিদাবাদে কৃষিভিত্তিক শিল্প

***৫২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৮) শ্রী মোজাম্মেল হক ও শ্রী পরেশনাথ দাস ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলায় কৃষিভিত্তিক শিল্প গড়ে তোলার পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন; এবং

(খ) সত্য হলে, কি কি শিল্প গড়ে তোলা হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত জেলার সম্ভাব্য কৃষিজাত শিল্প :—

১. রেশম শিল্প

২। আমসত্ব, আমের চাটনি এবং টিনজাত আম

৩. ভুট্টা প্রক্রিয়াকরণ শিল্প

৪. হিমায়িত সর্বতি (টম্যাটো, গাজর, ফুলকপি, বাঁধাকপি ইত্যাদি)

৫. চাল, রাইস ব্র্যান তৈল, পশু খাদ্য, প্রস্তুত শিল্প

৬. মিনি পেপার শিল্প (কার্ড লেখা ও ছাপার কাজ)

৭. হিমায়িত/প্রক্রিয়াকৃত মুরগি মাংস

৮. সম্পূরিত (ইনট্রিগ্রেটেড) দুগ্ধ উৎপাদন প্রকল্প

৯. কর্তিত পুষ্প (কাট ফ্লাওয়ার)

১০. সম্পূরিত (ইনট্রিগ্রেটেড) হাঁস ও মুরগি জাত (পোলট্রি) পণ্য

১১. মাসরুম (মাসরুম) চাষ ও টিনজাতকরণ

১২. সম্পুরিত (ইনট্রিগ্রেটেড) চিনিকল (সুগার প্ল্যান্ট)

১৩. মালবেরিজাত না শিল্পা।

## পুরুলিয়ায় শিল্প

***৫২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৩) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ও শ্রী ভন্দু মাঝি :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

পুরুলিয়া জেলায় কোনও শিল্প গড়ার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন রয়েছে কি না?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

## দূরপাল্লা বাসে ডাকাতি

***৫২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৪) শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-এর জানুয়ারি থেকে ১৯৯৪-এর ডিসেম্বর পর্যন্ত রাজ্যে দূরপাল্লার বাসে কতগুলি ডাকাতির ঘটনা ঘটেছে; এবং

(খ) ঐ ঘটনায় আহত ও নিহতের সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭৯টি।

(খ) আহত — ৫৩ জন। এবং নিহত — ৩ জন।

## পঞ্চায়েতে দলত্যাগ-বিরোধী আইন

***৫৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১২২৩) শ্রী শৈলজা কুমার দাস ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে পঞ্চায়েত দপ্তরের দলত্যাগ-বিরোধী আইন কার্যকর হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে এই আইনের আওতার মধ্যে ত্রি-স্তর পঞ্চায়েতের কত জন সদস্য ইতিমধ্যে তাদের সদস্যপদ হারিয়েছেন?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত ২১শে জুলাই, ১৯৯৪ থেকে রাজ্য পঞ্চায়েত আইনের ২১৩ ক নং ধারার বলে রাজ্যে দলত্যাগ বিরোধী আইন কার্যকর হয়েছে।

(খ) জেলাগুলি হইতে এ পর্যন্ত প্রাপ্ত তথ্যের ভিত্তিতে ১৫ (পনের) জন সদস্য ইতিমধ্যে তাঁদের সদস্যপদ হারিয়েছেন। এঁদের মধ্যে ১৪ (চোদ্দ) জন গ্রাম পঞ্চায়েতের সদস্য ও ১ (এক) জন পঞ্চায়েত সমিতির সদস্য।

## Unstarred Questions
## (To which Written Answers were laid on the Table)

### গ্রামীন বিদ্যুতের কানেকশন

**১৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৪১) **শ্রী শক্তি বল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের গ্রামীণ বিদ্যুতের কানেকশন পাওয়ার জন্য টাকা জমা দেওয়ার পরও অনেক আবেদনকারী কানেকশন পাননি; এবং

(খ) এ রকম আবেদনকারীর সংখ্যা কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। গ্রামীণ বিদ্যুৎ সংযোগ দেওয়ার পদ্ধতি অনুযায়ী আবেদনকারীর আবেদনের ক্রমানুসারে কানেকশন দেওয়া হয়।

(খ) ৩১.৩.৯৫ পর্যন্ত এ-রকম আবেদনকারীর সংখ্যা ২০৭৬৬ জন।

### অ্যানুয়াল অ্যাকশন প্ল্যান

**১৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১০০০) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অ্যানুয়াল অ্যাকশন প্ল্যান-এ নির্ধারিত কাজের পরিবর্তে গ্রাম পঞ্চায়েত অন্য কোনও খাতে টাকা খরচ করতে পারেন কি না;

(খ) না পারলে, ঐ ধরনের খরচের বিরুদ্ধে কোনও রকম বিধি ভঙ্গের বিধান আছে কি না; এবং

(গ) এর ফলে শ্রম দিবস নষ্ট হলে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রয়োজন বোধে পরিবর্তিত অবস্থার পর্যালোচনা করে যে কোনও গ্রাম পঞ্চায়েত সভায় সিদ্ধান্ত নিয়ে অ্যানুয়াল অ্যাকশন প্ল্যান-এ নির্ধারিত কাজের পরিবর্তে অন্য খাতে টাকা খরচ করতে পারে।

তবে এর জন্য প্রয়োজনীয় অর্থের সংস্থান যদি রাজ্য সরকার বা অন্য কোনও সংস্থা করে থাকে তাহলে কাজ বা খরচের বিষয়ে যে গাইড লাইন বা পরিসীমা বলে দেওয়া আছে নতুন প্রস্তাবে তার পরিপন্থী হওয়া চলবে না।

(খ) খাত পরিবর্তন করলেই বিধি ভঙ্গ হবে না। তবে খরচের বিষয়ে বিধি ভঙ্গ হলে সম্পর্কিত যোজনার নির্দেশ বা হিসাব সংরক্ষণ ও অডিট সংক্রান্ত নিয়ম অনুযায়ী ব্যবস্থা নেওয়া যেতে পারে।

(গ) পূর্ব নির্ধারিত কাজের বদলে নতুন কাজে টাকা খরচ করলেই শ্রম দিবস নষ্ট হবে, এমন নাও হতে পারে। তবে শ্রম দিবস যদি সত্যিই নষ্ট হয়, তা হলে হিসাব সংরক্ষণ ও অডিট সংক্রান্ত নিয়ম অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হবে।

### মুর্শিদাবাদ জেলার গ্রামে বিদ্যুতায়ন

**১৭০।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৫০) **শ্রী তোয়াব আলী ও শ্রী বিশ্বনাথ মণ্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার সমসেরগঞ্জ ব্লকের অনুপনগর মৌজার গাজিনগর ও কামাত গ্রামকে বিদ্যুতায়িত করার জন্য গ্রাহকদের নিকট থেকে সিকিউরিটি ও মিটার বাবদ টাকা জমা নেওয়া হয়েছে;

(খ) সত্যি হলে, (১) উক্ত গ্রামগুলিতে বিদ্যুতায়নের কাজ কবে আরম্ভ হবে এবং (২) গ্রাহকগণ কবে বিদ্যুৎ-এর সংযোগ পাবেন বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) আগামী এপ্রিল/মে, ১৯৯৫ উক্ত গ্রামগুলিতে বিদ্যুতায়ণের কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়। (২) হলে, পরবর্তী ৩ মাস পরে গ্রাহকগণ বিদ্যুৎ-এর সংযোগ পেতে পারেন বলে আশা করা যায়।

### ১৯৯০-৯১ থেকে ১৯৯৪-৯৫ আর্থিক বছরগুলিতে আদায়ীকৃত ও অনাদায়ীকৃত সেচকরের পরিমাণ

**১৭১।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৯৯) **শ্রী দিলীপ মজুমদার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯০-৯১ থেকে ১৯৯৪-৯৫ আর্থিক বছরগুলিতে রাজ্যে অদায়ীকৃত সেচকরের পরিমাণ কত;

(খ) উক্ত বছরগুলিতে রাজ্যে অনাদায়ীকৃত সেচকরের পরিমাণ কত; এবং

(গ) অনাদায়ী কর আদায় করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন/করছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯০-৯১ থেকে ১৯৯৪-৯৫ আর্থিক বছরগুলিতে সেচকর (জলকর) আদায়ের পরিমাণ নিম্নরূপ ঃ

*১৯৯০-৯১ ঃ ৭৪,৬৩,৭৪০ (চুয়াত্তর লক্ষ তেষট্টি হাজার সাতাশো চল্লিশ) টাকা।

*১৯৯১-৯২ ঃ ১,০০,০৬,২৩৫ (এক কোটি ছয় হাজার দুশো পঁয়ত্রিশ) টাকা।

*১৯৯২-৯৩ ঃ ১,২২,৮৪,৮৬৮ (এক কোটি বাইশ লক্ষ চুরাশি হাজার আটশো আটষট্টি) টাকা।

*১৯৯৩-৯৪ ঃ ১,০০,১৬,৩৩২ (এক কোটি ষোল হাজার তিনশো বত্রিশ) টাকা।

*১৯৯৪-৯৫ ঃ ১,৩৮,১৬,৩৮৮ (এক কোটি আটত্রিশ লক্ষ ষোল হাজার তিনশো অষ্টআশি) টাকা।

(খ) উক্ত বছরগুলিতে অনাদায়ীকৃত সেচকর (জলকর)-এর পরিমাণ নিম্নরূপ ঃ

*১৯৯০-৯১ ঃ ২৭,৭৬,১৬,১২১ (সাতাশ কোটি ছিয়াত্তর লক্ষ ষোল হাজার একশো একুশ) টাকা।

*১৯৯১-৯২ ঃ ২৯,২৭,৪১,৯৬৬ (উনত্রিশ কোটি সাতাশ লক্ষ একচল্লিশ হাজার নয়শো ছেষট্টি) টাকা।

*১৯৯২-৯৩ ঃ ২৯,৭৪,৫৫,৬৭৫ (উনত্রিশ কোটি চুয়াত্তর লক্ষ পঞ্চান্ন হাজার ছয়শো পঁচাত্তর) টাকা।

*১৯৯৩-৯৪ ঃ ৩১,৫০,৯৪,০০০ (একত্রিশ কোটি পঞ্চাশ লক্ষ চুরানব্বই হাজার) টাকা।

*১৯৯৪-৯৫ ঃ ৩২,২৮,৬১,২৬৩ (বত্রিশ কোটি আটাশ লক্ষ একষট্টি হাজার দুশো তেষট্টি) টাকা।

(গ) অনাদায়ী জলকর আদায়ের জন্য নিম্নোক্ত ব্যবস্থাগুলি গ্রহণ করা হয়েছে ঃ

১। পঞ্চায়েত সদস্যদের সঙ্গে বিভিন্ন সময় আলাপ আলোচনার মাধ্যমে করদাতাদের প্রদেয় জলকর দেওয়ার ব্যাপারে সব সময় অনুরোধ করা হয়।

২। সংবাদপত্র, বেতার, দূরদর্শনের মাধ্যমে করদাতাদের নির্দিষ্ট সময়ের মধ্যে জলকর দেওয়ার আবেদন জানানো হয়।

৩। বিভিন্ন সময় কর আদায়কারীরা গ্রামে-গঞ্জে শিবিরের আয়োজন করে কর আদায়ের ব্যবস্থা করেন।

৪। অনাদায়ী করদাতাদের বিভিন্ন সময়ে নোটিশ দেওয়ার পর রাজস্ব আধিকারিকরা 'সার্টিফিকেট কেস' করার ব্যবস্থা গ্রহণ করেন।

৫। যে সমস্ত সেচের জমিতে জলসেচের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, কিন্তু এখনও সরকারি নির্দেশনামা প্রস্তুত হয় নি সেই সমস্ত জমির জন্য সরকারি নির্দেশনামার প্রস্তুতি গ্রহণ করা হচ্ছে।

### রাজ্যে তাঁত শিল্পজাত কাপড়ের উৎপাদন

**১৭২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩১৮) **শ্রী অতুলচন্দ্র দাস ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যের চাহিদার শতকরা কত অংশ কাপড় তাঁত শিল্পজাত; এবং

(খ) ১৯৭৬-৭৭ আর্থিক বছরে কত শতাংশ তাঁত শিল্পজাত ছিল?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ)—এ ব্যাপারে কুটির ও ক্ষুদ্রশিল্প দপ্তরে কোনও প্রমাণিক তথ্য নেই। তবে ১৯৭৬-৭৭ সালে এই রাজ্যে তাঁতবস্ত্রের উৎপাদন ছিল ২০৭ মিলিয়ন মিটার এবং বর্তমানে তা ৪০০ মিলিয়ন মিটার (প্রায়)।

### বেলেবেড়্যা থানার বিদ্যুতায়িত মৌজা

**১৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩২৪) **শ্রী অতুলচন্দ্র দাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ৩১.১.৯৫ পর্যন্ত মেদিনীপুর জেলার বেলেবেড়্যা থানার অন্তর্গত কয়টি মৌজা বিদ্যুতায়িত করা সম্ভব হয়েছে (নামসহ); এবং

(খ) বাকি মৌজাগুলিতে বিদ্যুতায়নের পরিকল্পনা আছে কি না?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর জেলায় ১৯৮১ সালের আদমসুমারী অনুযায়ী, বেলেবেড়্যা নামে কোনও থানা নেই। তবে গোপীবল্লভপুর থানার অধীন বেলেবেড়্যা (জে. এল. নং ২৮৭) মৌজায় ১৯৮৭ সালের মে মাসে 'ভারজিন' মৌজা হিসাবে বৈদ্যুতিকরণ হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শাঁকরাইল থানার বিদ্যুতায়িত মৌজার নাম**

**১৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩৭) **শ্রী অতুলচন্দ্র দাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মেদিনীপুর জেলার শাঁকরাইল থানার কোন কোন মৌজা বিদ্যুতায়িত হয়েছে;

(খ) অবশিষ্ট মৌজাগুলি বিদ্যুতায়নের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(গ) থাকলে, কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮১ সালের আদমসুমারী অনুযায়ী মেদিনীপুর জেলার শাঁকরাইল থানার মোট ২৪৮টি গ্রামীণ বসতিপূর্ণ মৌজার মধ্যে ৩৬টি ভারজিন মৌজায় বৈদ্যুতকরণ করা হয়েছে। নিম্নে জে. এল. নং সহ মৌজার নাম দেওয়া হল।

| ক্রমিক নং | মৌজার নাম | জে.এল.নং |
|---|---|---|
| (১) | গোবিন্দপুর | ১০৮ |
| (২) | দুধকুন্দি | ১১৫ |
| (৩) | হাড়িভাঙ্গা | ১১৬ |
| (৪) | বীরভাসা | ১১৯ |
| (৫) | লাইকানসোল | ১২৩ |
| (৬) | অঙ্গারনালী | ১২৪ |
| (৭) | বাকড়া | ১২৫ |
| (৮) | চুনপাড়া | ১২৬ |
| (৯) | তুঙ্গাধুয়া | ১২৭ |
| (১০) | ভুড়কুন্দি | ১২৮ |
| (১১) | বড়কন্যাদিহা | ১২৯ |
| (১২) | ছোটকন্যাদিহা | ১৩০ |
| (১৩) | প্রতাপপুর | ১৩১ |
| (১৪) | পাথরকাচি | ১৩৪ |
| (১৫) | মানিকবাটিয়া | ১৩৫ |

| | | |
|---|---|---|
| (১৬) | কাটনিমাড়ো | ১৩৬ |
| (১৭) | নিশ্চিন্তা | ১৩৯ |
| (১৮) | পাথড়া | ১৬৬ |
| (১৯) | পারাসুলি | ১৬৭ |
| (২০) | গোবিন্দপুর | ১৭২ |
| (২১) | ঝিলিদাস | ১৭৩ |
| (২২) | জুগিসোল | ১৭৪ |
| (২৩) | টিয়াকাটি | ১৭৫ |
| (২৪) | পিন্দ্রাগোরিয়া | ১৭৭ |
| (২৫) | ঘোলাই | ১৭৮ |
| (২৬) | ভাঙ্গাগড় | ১৮৯ |
| (২৭) | শাঁকরাইল | ১৯০ |
| (২৮) | তিলকঘাগড়া | ১৯৩ |
| (২৯) | রঙ্গডিহা | ১৯৪ |
| (৩০) | কালিয়াপাড়া | ১৯৬ |
| (৩১) | রাজবন্ধ | ১৯৭ |
| (৩২) | জঙ্গলকটি | ২২২ |
| (৩৩) | রক্ষানি | ২২৪ |
| (৩৪) | লতা | ২২৫ |
| (৩৫) | বালিগেরিয়া | ২২৬ |
| (৩৬). | কুল্টিকরি | ২৩০ |

(খ) অবশিষ্ট মৌজাগুলি বিদ্যুতায়ণের জন্য বর্তমানে আর. ই. সি. অনুমোদিত কোনও পরিকল্পনা নেই।

(গ) প্রশ্নের উত্তর নিষ্প্রয়োজন।

## গ্রাম পঞ্চায়েতের অধীনে কর আদায়কারীর কমিশন

**১৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪০৪) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রাম পঞ্চায়েতের অধীনে কর আদায়কারীরা কত টাকা কমিশনে কর আদায় করে থাকেন;

(খ) কর আদায়কারীদের মাধ্যমে রাজ্যে সর্বোচ্চ ও সর্বনিম্ন কর আদায়ের পরিমাণ কত;

(গ) উক্ত কর আদায়কারীদের স্থায়ী করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(ঘ) না থাকলে, তার কারণ কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গ্রাম পঞ্চায়েতের অধীনে কর আদায়কারীরা ৬ হাজার টাকা পর্যন্ত কর আদায়ের উপর ১০ শতাংশ, ৬০০১ টাকা থেকে ৮০০০ টাকা পর্যন্ত ১৫ শতাংশ এবং ৮০০১ টাকার উপর ২০ শতাংশ কমিশন পান।

১৯৯১-৯২ সালের বিভিন্ন গ্রাম পঞ্চায়েতের অডিট রিপোর্টের ভিত্তিতে দেখা গেছে যে সর্বোচ্চ টাকা ১,০৯,২৯১ এবং সর্বনিম্ন শূন্য (০) কর আদায় করা হয়েছে।

(গ) নেই।

(ঘ) কর আদায় করা বছরের বিশেষ কিছু সময়ে হয়। অন্য অনেক সময়ে আদায়ের কোনও সুযোগ থাকে না। তাছাড়া, দিনের কোনও নির্দিষ্ট সময়ে কর আদায়ের কাজ করা যায় না। এই অবস্থার পরিপ্রেক্ষিতে আদায়কারীর কাজ কমিশন ভিত্তিতে হওয়া যুক্তিযুক্ত বলে সরকার মনে করে।

**শ্যামপুর থানায় গভীর নলকূপ**

**১৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬৪) **শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শ্যামপুর থানার অন্তর্গত বেলারী গ্রাম পঞ্চায়েতে কোন গভীর নলকূপ স্থাপন করা হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, এজন্যে কি পরিমাণ অর্থ মঞ্জুর করা হয়েছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দুটি গভীর নলকূপ স্থাপন করা হয়েছে।

(খ) নলকূপ দুটি স্থাপনে ৪.২১ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

**তৃতীয় ভূমি-সংস্কার আইন**

**১৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৭) **শ্রী কমলেন্দু সান্যাল ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার অবগত আছেন কি, তৃতীয় ভূমি-সংস্কার আইন বলে পূর্বের জোতদার জমিদারদের দাখিল করা রিটার্ণের মধ্যে পূর্বে বিক্রিত জমিও অন্তর্ভুক্ত করা হয়েছে; এবং

(খ) অবগত থাকলে, সরকার এ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৭.৮.৬৯-এর আগে বিক্রি হওয়া জমি ভূমি-সংস্কার আইনের জমির উর্ধ্বসীমার আওতায় আসে না। ৭.৮.৬৯ থেকে ১৫.২.৭১ তারিখের মধ্যে বিক্রি হওয়া জমি বিক্রয় হয়-নি এবং রায়ত নিজে রেখেছেন ধরে নিয়ে তার পরিবারের জমির উর্ধ্বসীমা নির্ধারণ করা হয় অর্থাৎ যে পরিমাণ জমি বিক্রি হয়েছে সেই পরিমাণ উর্ধ্বসীমা কমানো হয়। ১৫.২.৭১-এর পর কোনও জমি বিক্রি হয়ে থাকলে তা বিক্রি হয়নি ধরে নিয়ে জমির হিসাব করা হয়। জমির উর্ধ্বসীমা নির্ধারণের সময় বিক্রিত জমি রায়তের রক্ষিত জমির মধ্যে হিসাব করে অবিক্রীত জমি সরকারে বর্তানোর চেষ্টা করা হয়। কিন্তু সর্বদা তা সম্ভব হয় না।

**নলপুর স্টেশনের নিকটে রাস্তা মেরামত**

**১৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭০২) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নলপুর স্টেশনের পূর্বদিক থেকে স্লুইস গেট পর্যন্ত যে রাস্তাটি আছে, সেটি মেরামতের কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, উক্ত রাস্তা সংস্কারের জন্য প্রকল্প গৃহীত হয়েছে বলে হাওড়া জিলা পরিষদের পক্ষ থেকে জানানো হয়েছে।

(খ) উক্ত রাস্তার সংস্কার কার্য বর্ষার অব্যবহিত পরে শুরু করা হবে বলে আশা করা হচ্ছে।

**নদীয়া জেলায় গ্রামীণ বৈদ্যুতিকরণ স্কীম**

**১৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭১৫) **শ্রী চিত্তর[illegible] বিশ্বাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) নদীয়া জেলার করিমপুর থানা এলাকায় গ্রামীণ বৈদ্যুতিকরণ স্কীম বর্তমানে চালু আছে কি;

(খ) থাকলে, যে যে মৌজায় আংশিক বৈদ্যুতিকরণ সম্পন্ন হয়েছে সেগুলি সম্পূর্ণ করার পরিকল্পনা আছে কি; এবং

(গ) সীমান্ত এলাকায় এই কাজ সম্পূর্ণ না হওয়ায় যে ব্যাপক হুকিং করে বিদ্যুৎ চুরি হচ্ছে তা বন্ধ করার পরিকল্পনা সরকারের আছে কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নদীয়া জেলার করিমপুর থানা এলাকায় কোন গ্রামীণ বৈদ্যুতিকরণের ও নিবীড়করণ পরিকল্পনা চালু নেই।

(খ) উত্তর নিষ্প্রোয়োজন।

(গ) রাজ্যের সর্বত্রই বিদ্যুৎ চুরি এবং হুকিং ট্যাপিং-এর বিরুদ্ধে সরকার যথাযথ ব্যবস্থা নিচ্ছেন। সেইমতো নদীয়া জেলায়ও বিদ্যুৎ পর্ষদের কেন্দ্রীয় ভিজিলেন্স স্কোয়াড বিভিন্ন সময়ে বিভিন্ন স্থানে হানা দেয় এবং অপরাধীদের গ্রেপ্তার করা, পুলিশ কেস করা ও বিদ্যুৎ সংযোগ বিচ্ছিন্ন করা হয়। এ ছাড়া সংশ্লিষ্ট দায়িত্বপ্রাপ্ত আধিকারিকগণও স্থানীয়ভাবে মাঝে মাঝে হানা দেন। উদাহরণস্বরূপ বলা যায় পর্যদের কেন্দ্রীয় ভিজিলেন্স স্কোয়াড নদীয়া জেলায় ১৯৯২-৯৩ সালে ১৬টি, ১৯৯৩-৯৪ সালে ৬টি এবং ১৯৯৪-৯৫ সালে ১টি রেড করেছে এবং যথাক্রমে ৫৪৭টি, ১৩২টি এবং ৩৭টি স্থানে Dehooking করা হয়েছে। বিভিন্ন থানায় এই ব্যাপারে ৫৫,১৬ এবং ১৯টি পুলিশ মামলা যথাক্রমে দায়ের করা হয় এবং যথাক্রমে ৩০, ১১ এবং ২ জন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়।

**ফরাক্কায় উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার অস্থায়ী বাস ডিপো**

১৮০। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৪৬) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা ফরাক্কায় একটি অস্থায়ী বাস ডিপো চালু করেছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত বাস ডিপোটিকে স্থায়ীকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) হ্যাঁ আছে।

**খাস জমি সংক্রান্ত মামলার সংখ্যা**

**১৮১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৮৫) **শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) খাস জমি সংক্রান্ত বিষয়ে হুগলি জেলায় মার্চ ১৯৯৫ পর্যন্ত কতগুলি মামলা চলছে;

(খ) কত বছর ধরে এসব মামলা চলছে; এবং

(গ) মামলাগুলি সত্বর ফয়সালার জন্য সরকার কি কোনও ব্যবস্থা গ্রহণ করছেন?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২০৫৮টি।

(খ) কার্যত ১৯৭২ সালে ভূমি-সংস্কার আইনে পরিবারভিত্তিক সিলিং সংক্রান্ত সংশোধনী আনার পর থেকেই মামলাগুলি দায়ের করা হয়। পরবর্তীকালে দ্বিতীয় ও তৃতীয় সংশোধনীর পর মামলার সংখ্যা আরও বৃদ্ধি পায়।

(গ) উকিল নিয়োগ করে সংশ্লিষ্ট আদালতে যোগাযোগ রেখে মামলাগুলি দ্রুত নিষ্পত্তির জন্য প্রশাসন প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে।

**গ্রামাঞ্চলে খেলাধূলা প্রসারে সরকারি ব্যবস্থা**

**১৮২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮১৫) **শ্রী এস. আর. দাস ঃ** ক্রীড়া ও যুব-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রামাঞ্চলে খেলাধূলা প্রসারের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ক্রীড়া ও যুব-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় ঃ**

(ক) রাজ্য সরকারের ক্রীড়ানীতি অনুসরণ করে ক্রীড়া বিভাগ যে বিশেষ কর্মসূচিগুলি রূপায়িত করছেন তার বিবরণ নিম্নরূপ ঃ

(১) জেলা ও মহকুমাস্তরে স্টেডিয়াম, সুইমিং পুল, জিম্নাসিয়াম, স্পোর্টস কমপ্লেক্স প্রভৃতি ক্রীড়া পরিকাঠামো গঠন।

(২) ক্রীড়ার মান উন্নত করা এবং তৃণমূলস্তরে ক্রীড়া প্রতিভা চিহ্নিত করার উদ্দেশ্যে "দীর্ঘমেয়াদী অনাবাসী ক্রীড়া প্রশিক্ষণ প্রকল্প" চালু আছে।

(৩) এছাড়াও রাজ্য সরকারের যুব-কল্যাণ বিভাগ থেকে গ্রামীণ এলাকায় ফুটবল, ভলিবল, জিম্নাস্টিকের সরঞ্জাম বন্টন এবং খেলার মাঠ সংস্কার ও নির্মাণের জন্য অনুদান দিয়ে থাকে। এছাড়া বিশেষ প্রশিক্ষণ শিবিরও গ্রামীণ এলাকায় সংঘটিত করা হয়।

## রাজ্যে লোক আদালত

**১৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৫৬) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে পশ্চিমবঙ্গের কোন কোন জেলায় লোক আদালত প্রতিষ্ঠা করা হয়েছে; এবং

(খ) লোক আদালত মারফৎ ১৯৯৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত কতগুলি মামলার নিস্পত্তি হয়েছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) নদীয়া (কৃষ্ণনগর ৩-১-৯৩) (২) দক্ষিণ দিনাজপুর (বালুরঘাট ২৮-৩-৯৩) (৩) কুচবিহার (১-৪-৯৪) জেলায় লোক আদালত হয়েছিল।

(খ) ঐ সময়ের মধ্যে মোট ২৪০২টি মোটর দুর্ঘটনাজনিত মামলার নিস্পত্তি হয়েছে।

## রাজ্যের হজ কার্যালয়ে কর্মীর সংখ্যা

**১৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৫৮) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (হজ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) রাজ্যের হজ কার্যালয়গুলিতে নিযুক্ত কর্মীর সংখ্যা কত;

(খ) তন্মধ্যে, অস্থায়ী কর্মীর সংখ্যা কত; এবং

(গ) অস্থায়ী কর্মীদের স্থায়ীকরণ না করার কারণ কি?

**স্বরাষ্ট্র (হজ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য হজ কমিটির দপ্তরে মোট ৮ জন কর্মী নিযুক্ত আছেন।

(খ) ১ জন অস্থায়ী কর্মী নিযুক্ত আছেন।

(গ) রাজ্য হজ কমিটি পশ্চিমবঙ্গ সরকারের অধীনে একটি "অয়োনমাস" সংস্থা। সরকার কর্তৃক অনুমোদিত গঠিত একটি কমিটি হজ কমিটির যাবতীয় কাজকর্ম পরিচালনা

করে থাকেন এবং প্রয়োজন অনুযায়ী কর্মী নিযুক্ত করে থাকেন। ফলে পশ্চিমবঙ্গ সরকারের নিয়মানুযায়ী কর্মী স্থায়ীকরণের বিধি আলোচ্য কর্মীদের ক্ষেত্রে সব সময় প্রযোজ্য না হলেও কমিটির সিদ্ধান্ত অনুযায়ী বিশেষ সভার অনুমোদনে ৩ বছর পর কর্মীদের স্থায়ী করা হয়ে থাকে। এই হিসাবমতো এখন হজ দপ্তরের মোট চারজন (৪) স্থায়ী কর্মচারি নিযুক্ত আছেন।

## রাজ্যে বয়স্ক শিক্ষা কেন্দ্র

**১৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৬০) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ আর্থিক বছরে রাজ্যে কতগুলি বয়স্ক শিক্ষা কেন্দ্রকে অনুমোদন দেওয়া হয়েছে;

(খ) গত আর্থিক বছরে বয়স্ক শিক্ষা কেন্দ্র চালাতে মোট কত টাকা ব্যয় হয়েছে; এবং

(গ) বাঁকুড়া ও পুরুলিয়া জেলায় এরূপ বয়স্ক শিক্ষা কেন্দ্রের সংখ্যা কত?

**শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এলাকাভিত্তিক সার্বিক সাক্ষরতা কর্মসূচি চালু হয়ে যাবার পরিপ্রেক্ষিতে ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ আর্থিক বছরে পশ্চিমবঙ্গে পৃথকভাবে অর্থাৎ সার্বিক সাক্ষরতা প্রকল্পের বাইরে কোনও বয়স্ক শিক্ষা কেন্দ্রকেই অনুমোদন দেওয়া হয়নি।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

## বিনপুরে নূতন মাধ্যমিক বিদ্যালয় স্থাপন

**১৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং ২০১৯) **শ্রী নরেন হাঁসদা ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বিনপুরে নূতন মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## দশবাঘা খালিসানি রাস্তার সংস্কার

**১৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং ২০২১) **শ্রী রাজ কুমার মন্ডল ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া ২নং ব্লকের মধ্যে দশবাঘা থেকে খালিসানি কালীতলা পর্যন্ত রাস্তাটির (যা ৬নং জাতীয় সড়কের সঙ্গে যুক্ত) মেরামতের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, বর্তমানে এরকম কোনও পরিকল্পনা বিবেচনাধীনে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## উলুবেড়িয়ার খালিসানি কালীতলা থেকে বাসুদেবপুর পুল পর্যন্ত রাস্তার কাজ

**১৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং ২০২৩) **শ্রী রাজ কুমার মন্ডল ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া ২নং ব্লকের মধ্যে খালিসানি কালীতলা থেকে বাসুদেবপুর পুল পর্যন্ত রাস্তাটি মেরামতের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, মেরামতের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, উলুবেড়িয়া ২নং ব্লকের মধ্যে খালিসানি কালীতলা থেকে বাসুদেবপুর পুল পর্যন্ত রাস্তাটি মেরামতের একটি পরিকল্পনা বিবেচনাধীনে আছে। এ বিষয়ে জওহর রোজগার যোজনার আওতাভুক্ত ২,০০,০০০ (দুই লক্ষ) টাকার একটি প্রকল্প উলুবেড়িয়া-২ পঞ্চায়েত সমিতি থেকে হাওড়া জেলা পরিষদে অনুমোদনের জন্য পাঠানো হয়েছে।

(খ) এ বিষয়ে এখনই কিছু বলা সম্ভব নয়।

## সাইক্লোনে মুর্শিদাবাদ জেলায় ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের সাহায্য

**১৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৩৮, **শ্রী শিশির কুমার সরকার ও শ্রী ইউনুস সরকার ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৪ সালের সাইক্লোনে মুর্শিদাবাদ জেলায় ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের কোনও ক্ষয়রাতি সাহায্য দেওয়া হয়েছে কি না; এবং

(খ) দেওয়া হলে,

(১) আবেদনপত্রের সংখ্যা কত, এবং

(২) ক্ষয়রাতি সাহায্যের পরিমাণ কত (ব্লক ভিত্তিক)?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, নগদ অর্থ ও খাদ্যশস্য উভয়ই ক্ষয়রাতি সাহায্য হিসাবে দেওয়া হয়েছে;

(খ) (১) ব্লক ভিত্তিক প্রাপ্ত আবেদনপত্রের সংখ্যা নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| ১। | নবগ্রাম | ৯৮০ |
| ২। | রাণীনগর-১ | ৬১০ |
| ৩। | মুর্শিদাবাদ-জিয়াগঞ্জ | ৪১৫ |
| ৪। | সাগরদীঘি | ৪৫ |

(২) ক্ষয়রাতি সাহায্যের পরিমাণ নিচে দেওয়া হল (ব্লক ভিত্তিক হিসাব)

| | | নগদ অর্থ (টাকা) | খাদ্যশস্য |
|---|---|---|---|
| ১। | নবগ্রাম | ৬০০.০০ | ৮ মে. টন |
| ২। | রাণীনগর-১ | ৩০০.০০ | ৭ মে. টন |
| ৩। | মুর্শিদাবাদ-জিয়াগঞ্জ | ১৮০.০০ | ৮ মে. টন |
| ৪। | সাগরদীঘি | — | ৫.৪ কুই. |

**রাজ্যে বে-আইনি চা বাগান**

**১৯০।** (অনুমোদিত প্রশ্ন নং ২১০৭) **শ্রী নির্মল দাস ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের কোন কোন জেলায় বে-আইনি নতুন চা বাগান গড়ে উঠছে; এবং

(খ) থাকলে,

(১) তার সংখ্যা কত, এবং

(২) বে-আইনি চা বাগান বন্ধের কোনও ব্যবস্থা সরকার নিয়েছেন কি না?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এবং (খ) (১) ও (২) গত দশকের শেষ দিক থেকে উত্তরবাংলার বেশ কয়েকটি জায়গায় নতুন চা বাগান করা শুরু হয়েছে। নতুন চা বাগান বা পুরানো চা বাগান নতুন জমিতে চা চাষ করা সংক্রান্ত প্রস্তাব কিভাবে বিবেচনা করা হবে সে বিষয়ে বিস্তারিত নির্দেশ এই বিভাগ থেকে জারি করা হয়েছে এবং সংশ্লিষ্ট সকলের কাছে পাঠিয়ে দেওয়া হয়েছে। ঐ নির্দেশে কোনও কোনও শ্রেণীর জমিতে প্রস্তাবিত চা বাগানের অনুমোদন দেওয়া হবে না তাও বলা আছে। এই নির্দেশমতো কাজ করার জন্য জেলা স্তরে কমিটিও গঠন করা হয়েছে।

সম্প্রতি আরও নির্দেশ দেওয়া হয়েছে যে প্রতিটি নতুন চা বাগানের প্লটওয়ারি অনুসন্ধান করে নির্ধারিত ফরমে রিপোর্ট দাখিল করতে। এই রিপোর্ট পাওয়ার পরও খতিয়ে দেখার পর আইনগত কি ব্যবস্থা নেওয়া যায় তা দেখা হবে। সুতরাং নতুন চা বাগানের সংখ্যা এবং এগুলি সম্পর্কে কি করা হবে তা এখনই বলা সম্ভব নয়।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received five notices of Calling Attention on the following subjects, namely :—

| | Subject | Name |
|---|---|---|
| i) | Reported police firing on the demonstrators of Chhatra Parishad at Rishra Railway Stn on 19.7.95 | Dr. Manas Bhunia, Shri Nirmal Das, Shri Sailaja Kumar Das, Shri Lakshman Chandra Seth and Shri Ajoy De. |
| ii) | Reported serious injury of some persons following detachment of a window at Writers Buildings on 19.7.95 | Shri Tapan Hore |
| iii) | Reported agitation called by CITU in Salboni Mint of Midnapore Dist. | Shri Sukumar Das |
| iv) | Reported Uncertainty in Balagarh Project of CESC | Shri Saugata Roy |
| v) | Reported death of one person by Poisonous gas at Rangaipur Village under Harishchandrapur P.S. of Malda Dist. | Shri Birendra Kumar Moitra. |

I have selected the notice of Shri Saugata Roy on the subject of Reported Uncertainty in Balagarh Project of CESC.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha** : Sir, the statement will be made on 24th July, 1995.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker** : Now the Minister-in-charge of Home (Police) Department to make a Statement on the subject of alleged kidnapping of one person at Dangalsha village under Pingla P.S. of Midnapore Dist on 18.6.95. (Attention called by Dr. Manas Bhunia on the 11th July, 1995.)

**Shri Jyoti Basu** :

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Dr. Manas Bhunia, regarding the alleged kidnapping and missing of Mr. Kalipada Das of Dangalsha village, P.S. Pingla, Dist. Midnapore, since 18th June, 1995.

On June 18, 1995, morning, a clash took place between two groups of villagers at Dangalsha, P.S. Pingla, Dist. Midnapore. Houses of both the groups were ransacked and a few persons of both sides sustained injuries. It is reported that one Kalipada Das of Jardai, P.S. Panskura, who was at the spot when the clash took place, is missing. On the other hand also, it has been alleged that one Sk. Legim, a resident of Kaloi of P.S. Panskura who was present at the place of occurence, is also missing since the clash took place.

During enquiry, it has transpired that there is a long standing enmity between the two communities living in that area. In the past, several peace meetings have been held, but it has not improved the relations between the rival groups. There is a mutual distrust and the villagers are not amenable to any proposals for lasting peace. A police camp has been stationed there for some time, consisting of one section of SAP with wireless facilities.

It is reported that on June 18, 1995, around 07.00 hours, two

young muslim girls (12/13 years) were alleged to have been teased by some Hindu youths on their way home. In retaliation some 90/95 muslims of the area armed with deadly weapons like swords, acid bulbs and bombs attacked and ransacked the house of one Mohini Mohan Samanta of the area. In retaliation, some people in support of the girl congregated at a nearby spot and attacked and ransacked some houses of some residents of the area. Several people sustained injuries. Seven policemen were injured by acid bulbs and bomb splinters. The local police camp intervened to separate the warring groups. In the meantime, a sizeable police force reached the spot, led by the additional S.P. who brought the situation under control. A search conducted by police unearthed a huge quantity of acid bulbs, bombs and arms from a local library.

A case and a counter case have been registered at Pingla P.S. fifteen (15) persons have been arrested so far. Raids are being conducted to arrest other accused persons.

One platoon of EFR and one section of SAP are camping at the place of occurence under the supervision of senior officers. Both the cases are under investigation. Both the missing persons have not been traced inspite of the best efforts of the police so far. Intensive searches are being conducted to locate the missing persons. Investigation into the cases instituted are proceeding.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (Police) Department to make a Statement on the subject of reported assault on four Officials of Balagarh Thermal Power Plant including three foreigners at Nilganj, North 24-Parganas, on 14.7.95 by a mob. (Attention called by Shri Sanjib Kumar Das on the 11th July, 1995.)

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Shri Sanjib Kumar Das, M.L.A., regarding reported assault of three foreigners including four officials of Balagarh Thermal Power Plant at Nilganj, North 24-Parganas, on 14.7.95 by a mob.

On July 14, 1995, Mr. K Mathew, Project Manager, Balagarh

Electricity Project, along with three Australian nationals viz., Capt. Bob Moss, Criss Herbert and Ross Mitchell were proceeding in car No. WMC 9029 along Nilganj Road, North 24-Parganas, towards Balagarh in Hooghly district. At about 07.30 hrs. near Subhasnagar on Nilganj Road, a boy aged about 3 and half years suddenly dashed on to the road in front of the car. The driver of the car was however able to push the boy away and saved him from being knocked down by the car. The boy however fell down on the road. At this juncture, some local people present at the spot raised a hue and cry and started throwing brick-bats towards the car. One of the brick-bats came through the rear wind-screen of the car and caused severe head injuries to Mr. Mathew. Subsequently, the driver of the car accelerated and speed away from the scene and brought the car safely to Kalyani. Mr. Mathew was given first-aid and there after transferred to Kothari Medical Centre, Calcutta. The three Australian nationals were not injured in the brick batting and were subsequently brought under police escort from Kalyani to Calcutta.

On the incident of attack on the car, a case has been started at Barasat P.S. During enquiries into the case, seven persons have so far been arrested. Attempts are being made to apprehend the remaining persons involved in the incident. Further investigation in the case is proceeding.

## ZERO HOUR

[12-10 - 12-20 p.m.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, কলেজগুলিতে ছাত্র ভর্তি শুরু হয়েছে। সমস্যা আছে কিন্তু এটাকে কেন্দ্র করে যেভাবে সমস্যাগুলি তৈরি করা হচ্ছে সেটা অধ্যাপকদের দেখা উচিত এবং বিশেষ করে পুলিশেরও এ ব্যাপারে সাহায্য করা দরকার। এই ছাত্র ভর্তিকে কেন্দ্র করে গতকাল সুরেন্দ্রনাথ মর্নিং কলেজে ইউনিয়ানের সম্পাদিকা — ঝর্না সাহা, তাকে আক্রমণ করা হয়, মারা হয়। এস.এফ.আই.-এর আঞ্চলিক সম্পাদিকা — ডালিয়া ঘোষ, তাকেও মারা হয়। রূপা চ্যাটার্জি, রিংকি দাস, ইত্যাদির উপর হামলা করা হয় ছাত্র পরিষদের পক্ষ থেকে। আমি এই বিষয়টিই এখানে উত্থাপন করতে চাই। পুলিশের এটা দেখা উচিত। শুধু ছাত্রদের উপর নির্ভর করে নয়, কলেজের যিনি প্রিন্সিপ্যাল, অধ্যক্ষা — তপতী দাশগুপ্তা, তার সঙ্গেও দেখা করা উচিত এবং তিনি কি ভাবে ছাত্রী ভর্তি করতে চাইছেন সেটা দেখে তাকে সাহায্য করা উচিত। তা না হলে মধ্য কলকাতায় এই ছাত্র ভর্তিকে কেন্দ্র করে যেভাবে এস.এফ.আই.-এর কর্মীদের উপর ছাত্র

পরিষদ হামলা শুরু করেছে তাতে ঐ এলাকার শান্তি শৃঙ্খলা বিঘ্নিত হবে, সঙ্গে সঙ্গে কলেজের পড়াশুনাও বিঘ্নিত হবে। এ ব্যাপারে পুলিশের হস্তক্ষেপ করা উচিত। এখানে উচ্চ শিক্ষা মন্ত্রী আছেন, আমি আশা করি তিনি ব্যাপারটা দেখবেন। সেখানে অন্তত কলেজের ঘটনা যা ঘটেছে তাতে কলেজগুলিতে সঠিক ভাবে যাতে ছাত্র ভর্তি করা যায় সেটা দেখার দরকার আছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ইদানিংকালে দেখা যাচ্ছে যে সংবাদপত্রের প্রতিনিধিরা যখন সংবাদ সংগ্রহ করতে যাচ্ছেন তখন তাদের উপর পুলিশ হামলা করছে। কিছুদিন আগে কলকাতা কর্পোরেশনের মেয়রের শপথ গ্রহণ অনুষ্ঠানের সংবাদ সংগ্রহ করার জন্য এবং ছবি তোলার জন্য সংবাদপত্রের প্রতিনিধিরা যখন সেখানে যান তখন তাঁদের উপর আক্রমণ করা হয়। এর প্রতিবাদে তাঁরা সেই শপথ গ্রহণ অনুষ্ঠান বয়কট করেন। তারপর মাননীয় মুখ্যমন্ত্রীর স্ত্রী হাসপাতালে আছেন, সেখানে মুখ্যমন্ত্রী তাকে দেখতে গেছেন, মুখ্যমন্ত্রী যেখানে যাবেন সেখানেই স্বভাবতই সংবাদ থাকবে এই কারণে সাংবাদিকরা সেখানে গেলে সেখানে তাদের উপর আক্রমণ করা হয়। তারপর গত পরশু দিন মাননীয় মুখ্যমন্ত্রী যখন দিল্লি থেকে ফিরছিলেন তখন বিমানবন্দরে সাংবাদিক এবং ফটোগ্রাফাররা তার কাছ থেকে সংবাদ সংগ্রহ করতে এবং ছবি তুলতে গেলে তাদের উপর হামলা করা হয়। এখন সরকারের একটা প্রবণতা দেখা যাচ্ছে সংবাদপত্রের প্রতিনিধিদের উপর হামলা করার। এর আগে আমরা দেখেছি, রাইটার্সে প্রেস কর্নার ভেঙ্গে দেওয়া হয়েছে। রাজ্য সরকারের এই কাজকর্ম দেখে মনে হচ্ছে সরকার সাংবাদিকদের প্রতি শত্রু মনোভাবাপন্ন হয়ে তাদের বিরুদ্ধে যেন যুদ্ধ ঘোষণা করেছেন। সরকারের মদতে আজকে পুলিশ, প্রশাসন বিভিন্ন জায়গায় সাংবাদিকদের লাঞ্ছিত করছে। সাংবাদিকদের অনেক খবর অনেকের পছন্দ না হতে পারে কিন্তু গণতান্ত্রিক কাঠামোর মধ্যে সাংবাদিকদের সংবাদ সংগ্রহ করার যে গণতান্ত্রিক অধিকার সেখানে আমরা দেখছি যে সরকারের মদতে পুলিশ, প্রশাসন তাতে বাধা দিচ্ছে। এটা অত্যন্ত নিন্দনীয় কাজ। এ ব্যাপারে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে দাবি করছি, অবিলম্বে এই কাজ বন্ধ হোক। এর আগেও আমরা দেখেছি, শাসক দল বিভিন্ন জায়গায় সংবাদপত্রের প্রতিনিধিদের উপর হামলা করেছে। শাসক দল 'উত্তরবঙ্গ সংবাদের' একজন কর্মীকে খুন পর্যন্ত করেছে। আমার দাবি, সংবাদপত্রের প্রতিনিধিদের উপর শাসক দল, পুলিশ, প্রশাসনের হামলা অবিলম্বে বন্ধ হোক।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল, ১৯ তারিখে মোষপোতা গ্রামের একটি ঘটনার প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই মোষপোতা গ্রামটি হাবড়া থানার দু নং ব্লকের দিঘড়া মালিকবেড়িয়া পঞ্চায়েতের মধ্যে। সেখানে কাল বিকালে হক আমিনের মা—৬০ বছরের বৃদ্ধা—বেলোয়ারা বিবিকে পঞ্চায়েতের সদস্যা—অবশ্যই কংগ্রেসি—তার বাড়িতে ডেকে নেন—সাজেদা বিবি। ডেকে নিয়ে গিয়ে তার মাথার চুল কেটে নেওয়া হয়, তার মাথায় বেল্ট দিয়ে আঘাত করা হয়। রাজীবপুর গ্রামের

প্রধান, তিনিও কংগ্রেসি, আব্দুল রউফ এবং কংগ্রেসি নেতা রমাপ্রসাদ গাঙ্গুলি উপস্থিত থেকে এই কাজটি করান। স্যার, এটি আপনার নির্বাচনী এলাকার মধ্যে পড়ে। গত কয়েকদিন ধরেই এই গ্রামটিতে কংগ্রেসিরা গোলমাল করছিল। এই মোষপোতা গ্রামে তারা কয়েকটি বাড়ি ভেঙ্গেছে, লুঠপাট করেছে। তার পাশে আমডাঙ্গা থানার মধ্যেই সাধনপুর গ্রামেও তারা এই কাজ করেছে। বীরা মল্লিক পাড়া গ্রামেও তারা গোলমাল করেছে। স্যার আপনি, যতবার আপনার বিরুদ্ধে কংগ্রেসের প্রার্থী থেকেছে ততবারই তারা পরাজিত হয়েছে। সেখানে শ্রী ইদ্রিস আলি, তার নেতৃত্বে এই কান্ডগুলি ঘটাচ্ছে।

স্যার, ইতিমধ্যেই বিভিন্ন পত্র-পত্রিকা তথা সংবাদ মাধ্যমগুলো নানাভাবে হেড ক্যাম্পেন শুরু করে দিয়েছে। ওঁরা নির্বাচনের পর প্রথম বললেন রিগিং হয়েছে। পরে বিরোধী দলের নেতা বললেন সাইন্টিফিক রিগিং হয়েছে। তারপর কংগ্রেস প্রেসিডেন্ট বললেন মোবাইল সাইন্টিফিক রিগিং হয়েছে। ইতিপূর্বে ওঁদের একজন নেত্রী কাগজে আমাদের মৃত্যু ঘন্টা বাজিয়েছিলেন, কালকে হয়তো সাইন্টিফিক মৃত্যু ঘন্টার কথা বলবেন। স্যার, ওঁরা সমস্ত কাজ পরিকল্পনা মাফিক করছেন। আমরা দেখেছি ১৯৭০-৭১ সালে ওঁরা এরকম অরাজকতা সৃষ্টি করেছিলেন, তারপর ১৯৭২ সালে আধা ফ্যসিবাদ এসেছিল। ওঁরা ভাবছেন ১৯৯৫ সালে আবার সন্ত্রাস সৃষ্টি করে ১৯৯৬ সালে আধা ফ্যাসিবাদ কায়েম করবেন। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি করছি উনি ওঁদের ঐ সন্ত্রাস সৃষ্টি প্রচেষ্টার বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। এর সাথে সাথে আমি ওঁদেরও সাবধান করে দিচ্ছি, এটা ১৯৯৫ সাল, ১৯৯৫-৯৬ সালকে কখনও আপনারা ১৯৭১-৭২ সাল বানাতে পারবেন না।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার কালকে মালদা জেলার হবিবপুর আর. এন. গার্লস হাই স্কুলে গুলি চলেছে, পুলিশ চার রাউণ্ড গুলি চালিয়েছে। অবশ্য পুলিশ সেটা অস্বীকার করেছে। ওখানে রুলিং পার্টি, এস. এফ. আই. এবং ডি. ওয়াই. এফ. স্কুলটি অনির্দিষ্টকালের জন্য বন্ধ করে দিয়েছে। স্যার, ওখানে হাই কোর্টের অর্ডার অনুযায়ী ম্যানেজিং কমিটি একজন শিক্ষককে টিচার ইনচার্জ নিয়োগ করেন। তবে মূল বিষয়টি এখন হাই কোর্টের বিচারাধীন। এই নিয়োগের পর ছাত্ররা এবং অভিভাবকরা যখন স্কুলে যায় তখন সি. পি. এম. পার্টির নেতৃত্বে তাদের বাধা দেওয়া হয়। এমন কি তীর, বল্লম, বর্শা ইত্যাদি নিয়ে তারা ছাত্রদের এবং অভিভাবকদের আক্রমণ করে। ফলে সেখানে দু'দলের মধ্যে সংঘর্ষের সৃষ্টি হয়। তখন পুলিশ সেখানে চার রাউণ্ড গুলি চালায়। একটা শিক্ষা প্রতিষ্ঠানকে নিয়ে এই ভাবে রাজনীতি করা হচ্ছে। মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আমার আবেদন একটা শিক্ষা প্রতিষ্ঠান নিয়ে এই ভাবে যাতে রাজনীতি না করা হয় তার জন্য তিনি ব্যবস্থা গ্রহণ করুন। যেটা হাই কোর্টের বিচারাধীন সেটার ক্ষেত্রে হাই কোর্টের রায় পর্যন্ত অপেক্ষা করা উচিত। ম্যানেজিং কমিটি যদি কাউকে টিচার ইনচার্জ করেও থাকে তাহলেও সেটা অন্যায় কিছু করা হয়নি। অ্যাসিস্ট্যান্ট হেড টিচারকে টিচার

ইনচার্জ করতে হবে, এটা প্রথা, আইন নয়। তাই আমি মন্ত্রীর কাছে আবেদন করছি তিনি ছাত্রীদের স্বার্থে ঐ শিক্ষা প্রতিষ্ঠান যাতে চালু থাকে তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মহামান্য আদালত কেন্দ্রীয় সরকারকে 'প্রসার-ভারতী' বিলটি কার্যকর করার নির্দেশ দিয়েছেন। জনতা সরকারের আমলে বিলটি পাস হয়েছিল। কিন্তু সেটা কার্যকর করতে কংগ্রেসি সরকার গড়িমসি করছেন এবং তাঁরা যথেচ্ছভাবে ইলেক্ট্রনিক্স মিডিয়া রেডিও ও টি. ভি.-কে ব্যবহার করছেন। সাংবাদিক বন্ধুদের বেতন বোর্ডের প্রতিবেদন অনুযায়ী সুযোগ সুবিধাও দিচ্ছেন না। প্রসার-ভারতী বিল যাতে অবিলম্বে কার্যকর করা হয় এবং সাংবাদিক বন্ধুরা যাতে তাঁদের ন্যায্য সুযোগ সুবিধা পান তার জন্য আমি আমাদের তথ্য ও সংস্কৃতিমন্ত্রীকে উদ্যোগ নিতে অনুরোধ করছি। আমরা দেখছি এমার্জেন্সির সময়ে কেন্দ্রীয় সরকার সংবাদ পরিবেশনের ক্ষেত্রে যে আচরণ করেছিলেন এবং সর্বস্তরের সাংবাদিকদের সঙ্গে যে আচরণ করেছিলেন, অনুরূপ আচরণের বাতাবরণ তাঁরা আবার সৃষ্টি করতে চাইছেন। নানা ক্ষেত্রে আমরা লক্ষ্য করছি পুলিশ এবং প্রশাসনিক লোকজনেরা সাংবাদিকদের সঙ্গে দুর্ব্যবহার করছেন। এটা খুবই দুর্ভাগ্যজনক। তাঁরা যাতে তাঁদের কাজকর্ম নির্ভিকভাবে করতে পারেন তার জন্য আমাদের সরকারের পক্ষ থেকেও উদ্যোগ গ্রহণ করা প্রয়োজন। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি বিশেষ করে ইলেক্ট্রনিক মিডিয়া—টি. ভি. সেন্টার আমাদের বিধানসভার কার্য্যাবলী প্রচারের—বিধানসভা পর্যালোচনার সময়-সীমা কমিয়ে দিয়েছে। আমি মাননীয় মন্ত্রীর কাছে দাবি করছি, তিনি এ বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধুমাত্র হাউসের দৃষ্টি আকর্ষণ করছি তা নয়, আমি আপনার কাছে প্রটেকশন চাইছি। গত ১৮ এবং ১৯ তারিখে দিল্লিতে দুটি গুরুত্বপর্ণ মিটিং-এ ছিলাম। একটি লেবার ডিপার্টমেন্টের ত্রি-পাক্ষিক মিটিং ডেকেছিল আর একটি স্পোর্টস অথরিটি অফ ইণ্ডিয়ার মিটিং ছিল। আমি এই দুটি মিটিং অ্যাটেণ্ড করতে ১৭ তারিখ রাত্রিবেলা দিল্লি যাই। যাবার আগে পি. ডব্লু. ডিপার্টমেন্টকে চিঠি দিই বঙ্গভবন বুক করার জন্য। যথারীতি বঙ্গভবনের যিনি অথরিটি, সেক্রেটারি, আমার বাড়িতে দুবার ফোন করে জানান ঘর বুক হয়েছে। অন দি বেসিস অফ দ্যাট, রাত্রি সাড়ে ১১টার সময়ে আমি বঙ্গভবনে পৌছাই। কারণ, প্লেন লেট ছিল এবং বৃষ্টি পড়ছিল। আপনি অবাক হয়ে যাবেন, বঙ্গভবন গিয়ে দেখা গেল সবাই ঘুমাচ্ছে। আমি তাদের ডেকে তুললাম। ২জন স্টাফ আমাকে বলল, খাতায় আপনার নাম নেই। তখন আমি কি করব, বৃষ্টি পড়ছে, রাত্রি সাড়ে ১১টা। কুকুরের মতন ট্রিটমেন্ট স্টাফেদের। এ ওকে বলে, ও তাকে বলে। তখন রাত্রি সাড়ে ১২টার সময়ে থ্রি হুইলারে করে আমাদের এম. পি দেবীপ্রসাদ পালের বাড়িতে আশ্রয়

নিই। পরে আমি স্টাফেদের কাছে শুনলাম—আমি নাম করব না, আপনি যদি চান, বলে দেব, সেখানে চূড়ান্ত দুর্নীতি হচ্ছে। বাইরের লোককে—যারা দিল্লি বেড়াতে আসছেন—তাদের ইল্লিগ্যালি ঘর দিয়ে দেওয়া হচ্ছে। এম. এল. এদের ন্যূনতম মর্যাদা আজকে নেই। এটা আমার ব্যক্তিগত অভিজ্ঞতা হয়েছে। আমি আশা করি ......

**মিঃ স্পিকার ঃ** আপনি বসুন। পি. ডব্লু. ডি. মিনিস্টার কোথায়? উনি এর উপর একটা স্টেটমেন্ট দেবেন সুব্রতবাবু যা বলছেন। সেখানে কি ঘটেছে, না ঘটেছে আমি জানি না। সেখানে কি হয়েছে, না হয়েছে এ ব্যাপারে হাউসকে অ্যাওয়ার করান। আমার শুধু একটি বক্তব্য, আমি এর আগেও বলেছি, এম. এল. এদের নানা কারণে দিল্লি যেতে হয়, নানা অফিসের কাজ করে, অনেক সময়ে কম্প্যানিওন নিয়েও যান। এই ব্যাপারে কিছু ডিসক্রিপেন্সি আছে। মন্ত্রী মহাশয় যদি আমাদের পদ্ধতিটা ঠিক করে দেন, এম. এল. এরা কিভাবে পাবেন, না পাবেন তাহলে ভাল হয়। আবার অফিস থেকেও এইরকম লিখি, রিকোয়েস্ট করি। অধিকাংশ সময় দেন, তবে মাঝে মাঝে অসুবিধা হয়। যাতে এই অসুবিধা দূর করা যায় সে ব্যাপারে দেখতে হবে। মন্ত্রী এলে এই ব্যাপারে বিবৃতি দেবেন। আমরা দেখব, কি হয়েছে, না হয়েছে।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আমার রাণাঘাট বিধানসভা কেন্দ্রে যে চূর্ণী নদী আছে সেই নদীতে নৌকাডুবি হয়। সেই নৌকাতে ছাত্ররাও ছিল। তারা জলে পড়ে যায়। পাড়ার লোক এবং নৌকার বড় লোকেরা জলে ঝাপিয়ে পড়ে ছাত্রদের উদ্ধার করে। ওখানে একটা পায়ে হাঁটা ব্রিজ হবে বলে ঠিক হয়েছে এবং তার শিলান্যাসও হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় আশ্বাস দিয়েছেন যে তাড়াতাড়ি কাজ আরম্ভ হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, আপনি আপনার ইঞ্জিনিয়ারদের একটু বলুন যাতে কাজটি আরম্ভ হয়। এই ব্রিজটি হলে এইরকম দুর্ঘটনায় ছাত্রদের আর পড়তে হবে না, কাউকে পড়তে হবে না। আশা করি, মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারটা একটু দেখবেন।

**শ্রী সৌগত রায় ঃ** গতকাল রিষড়ায় পুলিশের অত্যাচারে রণক্ষেত্র তৈরি হয়েছিল। ২১শে জুলাই যুব কংগ্রেসের ১৩জন শহিদের স্মরণে সমাবেশের ডাক দেওয়া হয়েছে। কর্মীরা যাতে ঐ সমাবেশে না যেতে পারেন তারজন্য আগে থেকে ভয় দেখাবার ব্যবস্থা করেছেন গতকাল হুগলি জেলায় ছাত্রপরিষদ ১৬টি জায়গায় ভিখারি পাশোয়ানের অন্তর্ধানের বিরুদ্ধে এবং দোষী পুলিশদের শাস্তির দাবিতে রেল অবরোধ করেছিল। কোনও জায়গায় গণ্ডগোল হয়নি। রিষড়ায় পুলিশ বাহিনী ছাত্রপরিষদ কর্মীদের উপর ১০০ রাউণ্ড টিয়ার গ্যাস চালায়। তাতেও অবরোধ তুলতে পারেনি। তারপর তারা গুলি চালায়। পুলিশ বলছে, ১৬ রাউণ্ড গুলি চালিয়েছে। কিন্তু আসলে ৩৫ রাউণ্ড গুলি চলেছে এবং ছাত্রপরিষদ নেতাদের গ্রেপ্তার করেছে। পুলিশের এই বন্দুকবাজ নীতির বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানাচ্ছি। আগামীকাল মিছিল ক্ষতিগ্রস্থ হবে না, আরও বেশি লোক হবে—এটাই আমি মনে করি।

**শ্রী তপন হোড় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি দেখবেন যে, বীরভূম জেলায় আন্ত্রিক রোগের প্রাদুর্ভাব বেড়েই চলেছে। এই কিছুদিন আগে দুবরাজপুর এলাকায়, ইলামবাজারের কিছু লোক মারা গেছেন। কাজেই এই আক্রান্ত রোগীর সংখ্যা বেড়েই চলেছে। কাজেই এই রোগকে প্রোটেকশন দেওয়ার জন্য স্বাস্থ্য দপ্তরের দৃষ্টি দেওয়া উচিত। এই ব্যাপারে আলোচনাও হয়েছে কিন্তু দেখা গেছে যে, পর্যাপ্ত পরিমাণ সাহায্যের দরকার, বিভিন্ন গ্রামাঞ্চলে, বিশেষ করে ইন্টিরিয়র, বা প্রত্যন্ত এলাকায়, সেগুলিতে এখনও হচ্ছে না। কাজেই মানুষ এই রোগে আক্রান্ত হচ্ছে। এই ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার :** এখন সুদীপ বন্দোপাধ্যায়। সুদীপ বাবু আপনি যে কলিং অ্যাটেনশন দিয়েছেন সেটা আমি অলরেডি অ্যাডমিট করেছি। সেটা নিয়ে মন্ত্রী স্টেটমেন্ট দেবেন। এইভাবে হয় না। অন্য বিষয়ে বলুন।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় :** স্যার, আমি একটা পয়েন্ট অব ইনফরমেশন বলছি যে, বিদ্যুৎমন্ত্রী শঙ্কর সেন নাকি পদত্যাগ করতে চলেছেন। এখন হাউস চলছে। মুখ্যমন্ত্রীর সঙ্গে একটা ডিফারেন্স অব ওপিনিয়নও হয়েছে।

**মিঃ স্পিকার :** ইট ইজ নট রেলিভেন্ট।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় :** ইট ইজ সার্টেনলি রেলিভেন্ট।

**মিঃ স্পিকার :** ঠিক আছে ছেড়ে দিন। এবার ডাঃ মানস ভুঁইয়া ।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপুর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আজকে কাগজে দেখলাম যে, এশিয়ান এজে বেরিয়েছে—সি. পি. এম. ডিমাণ্ডস কসোনসেলেশন অব এনরন ডিল। তারপর সেন্ট্রাল কমিটি দিল্লিতে ডিমাণ্ড করছে প্রেস কনফারেন্সে, আবার আনন্দবাজারে দেখছি বিতর্ক নেই বলাগড় প্রকল্প নিয়ে এই কথা জ্যোতি বসু বলেছেন। তাহলে দিল্লিতে এনরন প্রকল্প জ্যোতি বসুই বাতিল করেছেন। আবার এখানেও আর পি. জি. চক্রান্ত করে শঙ্কর সেন একরকম কথা বলেছেন যখন, তখন তাকে সুপারসিড করে জ্যোতি বসু বলছেন যে, না বলাগড় হবে। এই যে সকালে এক কথা, বিকালে আর এক কথা, আবার দিনে এক কথা, রাত্রে এক কথা এটা একটা বিপজ্জনক পরিস্থিতি। এই ব্যাপারে তীব্র বিরোধিতা করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার কেন্দ্রে ইটাচুনা বি. এন. কলেজে মেয়েরা ভর্তি হতে এসেছিল। ছাত্র পরিষদ তাঁদের সঙ্গে অশালীন আচরণ করে এবং তাদের ফর্ম কেড়ে নিয়েছে, মারধর করেছে এবং রাস্তার ধারে যে সমস্ত হকাররা জিনিসপত্র নিয়ে বিক্রি করে তাদের উপরও হামলা করেছে। এই গণ্ডগোল, অরাজকতা দেখে মনে হচ্ছে

যে, ওরা আবার ৭২-৭৭ সালের দিনগুলি ফেরত পাবেন। সেইজন্য আমি যাঁরা শান্তিশৃঙ্খলা বজায় রাখেন, তাঁদের এই দিকে দৃষ্টি আকর্ষণের জন্য আবেদন করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার গত ৫ সপ্তাহ ধরে আমাদের জেলায় রেশন পাওয়া যাচ্ছে না। বসিরহাট, বারাসাত মহকুমা, বারাকপুরের তিনটি এফ সি আই এর গুদামে চাল চিনি, গম এর স্টক নেই। না থাকার জন্য গ্রামের যারা রেশন নিতে অভ্যস্থ, তারা ৫ সপ্তাহ ধরে রেশন পাচ্ছে না। এই ব্যাপারে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি পশ্চিমবঙ্গে কমিউনিটি মেডিক্যাল সার্ভিস অ্যাসোসিয়েশনের লোকরা ১৭ তারিখ থেকে এসপ্ল্যানেডে অনশন করছে। তারা ১১ দিন ধরে এই অনশন করছে। বামফ্রন্ট সরকার গ্রামের মানুষের চিকিৎসার জন্য শর্ট কোর্স মেডিক্যাল একটা চালু করেছে। পশ্চিমবঙ্গের ৬টি জায়গায় তারা শিক্ষা নিয়েছে। এবার সেই ডাক্তারদের পশ্চিমবঙ্গ সরকার কমিউনিটি মেডিক্যাল সর্ভিস এর অফিসার হিসাবে অ্যাপয়েন্টমেন্টও দিয়েছে, কিন্তু বেঙ্গল মেডিক্যাল কাউন্সিল তাদের স্বীকৃতি দিচ্ছে না এবং রেজিস্ট্রেশনও দিচ্ছে না।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার মাননীয় সদস্যদের আমি যে প্রসঙ্গে বলছি সেটা একটা স্টেট বার্নিং ইস্যু। সেকেণ্ডারি এডুকেশন পাশের পর লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রী ভাল নম্বর পেয়েও তাদের ভবিষ্যৎ অন্ধকার হয়ে যাচ্ছে। কারণ বামফ্রন্ট সরকার দীর্ঘদিন ক্ষমতায় থাকার পর যথেষ্ট পরিমাণ হায়ার সেকেণ্ডারি স্কুল না থাকার ফলে সেকেণ্ডারি স্কুলের প্রায় ২ লক্ষ ছাত্র-ছাত্রী পাশ করার পর, মফস্বল থেকে শহরের হায়ার সেকেণ্ডারি স্কুল এবং কলেজে ফর্ম না পেয়ে, অ্যাডমিশন না পাওয়ার ফলে মারামারি হচ্ছে। সুরেন্দ্রনাথ কলেজে মারামারি হয়েছে, হুগলির ইটাচুনা কলেজে মারামারি হয়েছে। পুলিশ গুলিচালনার ব্যবস্থা করেছে। ছাত্র সংগঠন, ছাত্র পরিষদ কলকাতার বুকে ছাত্রদের ধর্মঘট ডেকেছে। এইসবে বামফ্রন্ট শিক্ষা দপ্তর নিরব। একথা যেমন মাননীয় সদস্যদের বলছি তেমনি স্পিকারের মাধ্যমে এই ব্যাপারটি আমি শিক্ষা দপ্তরের গোচরে আনতে চাই। শিক্ষার গতির জন্য যে যে পরিমাণ হায়ার সেকেণ্ডারি স্কুল প্রয়োজন সেই পরিমাণ স্কুল পশ্চিমবঙ্গে নেই বলে আজ শিক্ষার গতি স্তব্ধ হয়ে যাচ্ছে। সেকেণ্ডারি স্কুল থেকে পাশ করার পর তারা ভর্তির সুযোগ না পেয়ে পরস্পর মারামারি করছে, এই ব্যাপারটি শিক্ষা দপ্তরের নোটিশে আনতে চাই।

## MOTION OF NO-CONFIDENCE IN THE COUNCIL OF MINISTERS

**Dr. Zainal Abedin :** Sir, I beg to move that "This House ex-

presses its want of confidence in the Council of Ministers headed by Shri Jyoti Basu."

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি এই হাউসে সরকার পক্ষের যে শক্তি এবং আমাদের যে শক্তি তাতে এই মোশন আমরা পাস করতে পারব না। তথাপিও আজকে এই মোশন আলোচনার সময় আমরা কালকের দুটি ঘটনা উল্লেখ করতে পারি। মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী রাজধানীতে আছেন, দীর্ঘকাল অবকাশ যাপনের পর। আমরা দেখতে পাচ্ছি শান্তিপূর্ণ বিক্ষোভের উপর পুলিশ ১৫ রাউণ্ড গুলি চালিয়েছে। আমাদের সংবাদ আরও বেশি করে গুলি চালিয়েছে। মাধ্যমিকের রেজাল্ট আউটের পর এরা বিক্ষোভ দেখাতে গিয়েছিল ভর্তিকে কেন্দ্র করে। আজকে বিরাট সঙ্কট সৃষ্টি হয়েছে, লক্ষ লক্ষ ছেলে-মেয়ে মাধ্যমিক পাশের পর অ্যাডমিশন পাচ্ছে না। পুলিশের স্বীকারোক্তি ইটাচুনা কলেজে ৯ রাউণ্ড গুলি চালিয়েছে। আজকে বড় বড় দুটো জায়গায় গুলিচালনার পর বিধানসভায় একটা প্রস্তাব নেওয়া হবে, এই ব্যাকগ্রাউণ্ডে আমরা এই আলোচনায় অংশ নিচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রী জবাব দেবেন পুলিশকে কোন কোন ক্ষেত্রে, কার কার উপর গুলি চালনোর আদেশ দিয়েছেন। বিগত ১৮ বছরে দেখেছি পুলিশ হ্যাজ বিকাম ট্রিগার হ্যাপি। ওরা প্রতিশ্রুতি দেন নির্বাচনের আগে যে শান্তিপূর্ণ গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না। কিন্তু যেখানে কোর্টের রায়—ভিখারি পাশোয়ানকে পুলিশ মেরে ফেলেছে, সেই ভিখারি পাশোয়ান অন্তর্ধান রহস্যের কিনারা উদ্ঘাটন করতে ছাত্ররা শান্তিপূর্ণ বিক্ষোভ দেখাচ্ছিল। মাননীয় মুখ্যমন্ত্রী রাজধানীতে থাকা অবস্থায় রাজ্যে দুটো জায়গায় গুলি চলল, আজকে জানতে চাই যে কার কার উপর কি কি ক্ষেত্রে, কতবার গুলি চালানোর হুকুম দিয়েছেন এটা আমাদের জানাবেন। এই সরকার গুলি নির্ভর হয়ে থাকবে না মানুষের অভিযোগের প্রতিকার করবে এই কথা আমি জানতে চাই। আমরা জানি এই মোশন টিকবে না, কিন্তু যে যুক্তির বিন্যাসে আমরা এই মোশন এনেছি সেইগুলি আমি একে একে বলছি।

আজকে ইউ. এন. ও প্রতিষ্ঠার ৫০ বছর পরে আমরা দেখতে পাচ্ছি জ্যোতিবাবুর নেতৃত্বে এই সরকার Started raping democracy in full view of the world as it exhibited in the conduct of election of 75 municipalities of 29th of May, 1995 and again in the election of Salt Lake municipality and in the election of Calcutta Municipal Corporation Election. আজকে আপনারা কাদের নিয়ে চলেন? আজকে ডেমোক্রেসি কমিউনিস্টরা মানে না। They do not beleive in plural society. ভারতবর্ষের সংবিধান পোলেতারিয়েত সোসাইটির উপর আস্থা স্থাপন করেছে, তাদের কার্যকলাপ মেনে নিয়েছে। এখানে বিভিন্ন রাজনৈতিক দল, তাদের সমস্ত রকম কার্যকলাপের অধিকার আছে। আপনারা যার মাধ্যমে ক্ষমতায় আছেন, আপনারা ৯টি রাজনৈতিক দলের কোয়ালিশন করে সরকার চালাচ্ছেন। বাকি যে সমস্ত রাজনৈতিক দল আছে তাদের আর গুরুত্ব নেই। এখানে প্রিন্সিপ্যাল অপোজিশন হচ্ছে কংগ্রেস। এই কংগ্রেস দলকে গুরুত্ব

দেওয়া হচ্ছে না, তাদের উপর আক্রমণ করা হচ্ছে। আপনারা আশ্রয় নিয়েছেন হিংসাত্মক কার্যকলাপের উপর এবং প্ররোচনা মূলক কার্যকলাপের উপর। প্রশাসনের একটা অংশ এবং পুলিশের একটা অংশ যৌথ ভাবে আক্রমণ করে কংগ্রেসের কণ্ঠ রোধ করার চেষ্টা করা হচ্ছে। তাতে অবশ্য তারা সফল হতে পারেনি। আজকে কমিউনিস্টরা সমস্ত কিছু চাপা দিতে পারেনি, সব ভেস্তে গিয়েছে। এই বিংশশতকে রাশিয়ার কি অবস্থা হয়েছে জানেন, পূর্ব ইউরোপের কি অবস্থা হয়েছে জানেন, আপনি আমেরিকা গিয়েছিলেন, আজকে লাতিন আমেরিকার কি অবস্থা হয়েছে জানেন। আমাদের প্রতিবেশি দেশ চিনের কি অবস্থা হয়েছে জানেন। তাদের উদ্দেশ্য সফল হয়নি। আজকে আপনারা ডেমোক্রেসির নামে, ডেমোক্রেসির আশ্রয়ে এই হাউসের কৃতিত্বে, এই সরকারের কৃতিত্বে ডেমোক্রেসিকে বারে বারে ধ্বংস করছেন। তার বিরুদ্ধে আমাদের প্রতিবাদ। এই প্রশ্নের জবাব আপনি দেবেন। এখানে একাধিকবার প্রশ্ন উঠেছে রসিদের সহযোগী কারা। রসিদের মদতপুষ্ট অন্যতম ব্যক্তি, অন্যতম প্রার্থী এই নির্বাচনে রিগ করেছে। এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করেছি। টেলিগ্রাফ পত্রিকায় ১০.৭.৯৫ কি বলছে দেখুন। ১৪১ জন প্রার্থী দেওয়ার অধিকার আমাদের আছে। রাজীব গান্ধীর নীতিকে অনুসরণ করে কেন্দ্রীয় সরকার মিউনিসিপ্যালিটি ইলেকশনে মহিলাদের জন্য প্রার্থী সংরক্ষণ করেছে কলকাতার পৌরসভার ৪৯ নম্বর ওয়ার্ডে প্রাক্তন বিচারপরি পদ্মা খাস্তগির কংগ্রেসের প্রার্থী হয়ে দাঁড়িয়েছিলেন। তাঁর বিরুদ্ধে অশালীন আচরণ করা হয়েছে। ছোট-খাট নেতা থেকে শুরু করে সর্বোচ্য নেতা এবং যার আলোচনা করার অধিকার নেই তিনিও তাঁর চরিত্র নিয়ে অ্যাসপারশান করেছেন। আমরা তার বিরুদ্ধে প্রতিবাদ করেছি। সেই রিপোর্টে কি বলছে? "Two and half hours of polling began Mrs. Khastagir was hackled by CPI(M) supporters. When she was leaving at Bangabasi College where CPI(M) cadres were instrumental in rigging at Bangabasi College and Surendra Nath College both near Sealdah." আজকে রসিদ খান জেলখানায়, কি ভয়ঙ্কর নক্কারজনক ঘটনা দেখুন। "North Calcutta, particularly, Amharst Street was led by the CPI(M) MLA., Shri Lakshmi Kanta Dey who along with the rivolver along with the security guard trouped down rival supporters away."

[12-40 – 12-50 p.m.]

আজকে কি বন্দুকের নির্বাচন হবে? এই কথার জবাব আপনি দেবেন। শুধু কি তাই—নির্বাচন শুরু হওয়ার আগের রাত থেকে কসবায় ৬৭ নং ওয়ার্ডে কংগ্রেস মহিলা প্রার্থী শ্রীমতী কৃষ্ণা চক্রবর্তীর বাড়িতে সি. পি. এম. কর্মীরা সসস্ত্র অবস্থায় হামলা চালায় বলে আমরা জানি। অসংখ্য অপরাধে অপরাধী যে, সে আপনার পাশে বসে আছে। সমাজবিরোধীদের দিয়ে প্রতিটি প্রার্থীকে আগের দিন থেকে আক্রমণ করা হল। আজকে কোন দেশের গণতন্ত্রে আমরা আছি? ভোটের একটা পবিত্র দায়িত্ব, বেসিক ফাউণ্ডেশন হচ্ছে

ভোটারলিস্ট। আমি বলিনি, এই ভোটারলিস্ট আপনাকে প্রদান করে গেছেন টি. এন. সেশন। তিনি বলেছেন পশ্চিমবঙ্গের ভোটারলিস্ট এবং ফটো আইডেন্টিফিকেশনের মধ্যে দেখা গেল ১০ থেকে ১৫ পারসেন্ট ভুয়া ভোটার। ২৯৪টি অ্যাসেম্বলি কনস্টিটিউয়েন্সিতেই দেখা গেল ১০ থেকে ১৫ পারসেন্ট ভুয়া ভোটার। সব তৈরি করেছেন আপনাদের সি. পি. এম. এর কো-অর্ডিনেশন কমিটির কর্মীরা। আমরা এই ইঙ্গিতই দিয়েছি। কোনও ইলেকশন কমিশনেরই ক্ষমতা নেই রাজ্য সরকারকে উপেক্ষা করে এই কাজ করা, সম্ভব নয়। ভোটারলিস্টে সি. পি. এম. সব ভুয়া নাম দিয়ে ভরিয়ে দিয়েছে। ৪৬ নং জন্য আমরা দরখাস্ত করেছিলাম ৬ নং ফর্মের জন্য, তা দেওয়া হয়নি। এমনকি ১৮ বছর বয়সের ভোটাধিকার রাজীব গান্ধীর কৃতিত্ব। তা এখানে প্রয়োগ করেছেন। বুথ আপনাদের ইচ্ছামতো হয়েছে। আবার দেখা গেল নির্বাচনের তিন দিন আগে সেখান থেকে বুথ সরে যাচ্ছে। কেননা, সি. পি. এম. চাইছে না ওখানে বুথ হোক। আজকে শুধু পেটোয়া ইলেকশন কমিশনারের বিরুদ্ধে নয়, প্রতিটি ক্ষেত্রেই আমরা আপত্তি করেছিলাম। অবর্জাভার, পোলিং অফিসার, প্রিজাইডিং অফিসার সব কো-অর্ডিনেশন কমিটির লোক, আর, পুলিশ আপনাদের সবচেয়ে অনুগৃহীত। আজকে তাদের দিয়ে কংগ্রেস এজেন্ট, কংগ্রেস প্রার্থীদের তাড়িয়ে দিয়ে ভেতর থেকে হুড়কো দিয়ে রিগিংয়ে সহায়তা করেছেন। বুদ্ধদেব বাবু অস্বীকার করবেন? ঐ ভাবে কাউন্টিং হয়েছে। আপনাদের কেউ যাবে না, পুলিশ যাবে না, মানুষের নিরাপত্তার মধ্যে নির্বাচন হোক, যদি পরাজিত হই, রায় মাথা পেতে নেব, আই অ্যাম প্রিপেয়ারড টু রিজাইন। ৭৫ তম মিউনিসিপ্যাল নির্বাচনে ২৯ তারিখে সন্ধ্যার মধ্যে ফল ঘোষণা হল ৩৮ টি। ২৬টি জায়গায় কংগ্রেস মেজরিটি লাভ করল। আপনারা ভাবলেন, ওরা ভালো ফল করছে, যদি আমাদের ফল ভালো হয় তো ভালো, না হলে আমাদের ঠ্যাঙাড়ে বাহিনী আছে, পুলিশ আছে। আপনারা কায়দা করেছেন—গঙ্গার ওপারে হুগলি জেলায় মিউনিসিপ্যালিটিতে কাউন্টিং হল, সেখানে ফল আলাদা, আর গঙ্গার এপারে ভোট গণনা বন্ধ করে দিয়ে পরের দিন কংগ্রেস এজেন্ট, কংগ্রেস প্রার্থী, কংগ্রেস সমর্থকদের তাড়িয়ে দিয়ে ভোট গণনা হল। এই ভাবে আজকে আপনারা চেয়ারে এলেন। এটার রহস্য কোথায়, বলবেন? আর কত কারচুপি করবেন? আপনাদের সমর্থকরা বলে, কারচুপি করে আসিনি। আপনি তো কারচুপির সরকারের প্রধান। আজকে এর জবাব চাই। —স্বপন মাঝি মাছ বিক্রি করে, তার ঘরে কাঠের দরজা নেই, চট ঝুলছে, সে ভোট দিতে গেছে, তাকে বোমা মেরে উড়িয়ে দিয়েছে। এই নিরপরাধ কি অপরাধ করেছিল? তার অপরাধ ভোট দিতে যাওয়া? এর জবাব দেবেন। এই কাণ্ডকারখানা আর কতদিন চালাবেন? এটা জানতে চাই। আপনারা ৩০০ বছর কলকাতা উৎসব করছেন, আর এদিকে নির্বাচন পুরোপুরি প্রহসনে পরিণত করেছেন। সি. পি. এম.কে ভোট না দেওয়ার ফল আজকে সমাজবিরোধীদের দাপটে রাজ্যের ভোটে কংগ্রেস এজেন্টদের বার করে দেওয়া হচ্ছে, পুলিশ নিষ্ক্রিয়। এটা কাগজে বেরিয়েছে। আমি আপনার কাছে জানতে চাই, এই প্রহসন নির্বাচনের নামে কতদিন চলবে? কি প্রতিকার করছেন, কটা কেস রেজিস্ট্রেশন করেছেন? অ্যান্টি-সোশ্যালরা আপনার দলে নাম লেখালে বীর, আর যদি না লেখায় তাহলে সমাজবিরোধী।

আপনার পাশে বসে আছে, সেদিন অসত্য ভাষণ দিয়েছেন। আমি চ্যালেঞ্জ করছি, যার নামে উনি বলেছেন কংগ্রেস অফিসে সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত আছে। তিনি নাকি বোমা মেরে বেড়াচ্ছেন। আপনাদের দলে না থাকলে এই কথা বলবেন? আমিও তো গাড়ি করে যেতে পারি। আপনাদের যে তাণ্ডব তাতে যাওয়া যায় না। আমি বাড়ি থেকে নেমে দেখি কয়েক হাজার মানুষ সেখানে ঘুরে বেড়াচ্ছে। আর কতদিন এটা চলবে, সেই কথা আপনারা আমাদের বলবেন? পোলের এই হিংসা শুধু নয়, পিংলাতে কি হয়ে গেল? পিংলাতে পুরোপুরি সাম্প্রদায়িক দাঙ্গা হয়ে গেল। বি. জে. পি., সি. পি. এমের মদতে সেখানে পুরোপুরি সাম্প্রদায়িক দাঙ্গা হয়ে গেল। আপনি তখন ছিলেন না। ইসলামপুরের বিধায়ক এখানে আছেন। সেখানে পুরোপুরি সাম্প্রদায়িক দাঙ্গা হয়ে গেল। কী প্রতিকার করেছেন, এই কথা আজকে আপনাদের কাছ থেকে আমরা জানতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী আপনাকে দেখে দুঃখ লাগে, বলতে কষ্ট লাগে। আপনি রাজনৈতিক স্বার্থে, নিজের দলের স্বার্থে আপনি সব নীতি বিসর্জন দিয়েছেন। আমরা এটা দেখে আসছি। আজকে শুধু এখানে নয়, গোটা রাজ্যে, যেখানে কেউ কমিউনিস্টদের বিরোধী, সেখানে মানুষ খুন করে চলে যাচ্ছে। যে সি. পি. এম. করছে না তাকে খুন করে চলে যাচ্ছে। ঐ আপনার পাশে বসে আছেন বুদ্ধদেববাবু, তিনি বহরমপুরের মিউনিসিপ্যালিটিকে জোর করে ভেঙ্গে দিয়েছিলেন। হাইকোর্ট রায় দিয়ে বহরমপুর মিউনিসিপ্যালিটির ইলেকটেড মেম্বারদের হাতে ক্ষমতা প্রত্যার্পন করেছিল। সেখানে ষড়যন্ত্র করে পুলিশ আমাদের ইলেকটেড কশিনারদের ধারে এনে কেস দিয়েছে, একের পর এক স্বীকারোক্তি করিয়েছে। আপনি আমার জেলাকে ভাগ করেছেন। অথচ মেদিনীপুর জেলাকে ভাগ করার সাহস দেখাতে পারছেন না। রাজনৈতিক স্বার্থে আপনি দিনাজপুর জেলাকে ভাগ করেছেন জয়নাল আবেদিনকে জব্দ করতে হবে বলে। মেদিনীপুর জেলাকে ভাগ করার কৃতিত্ব আপনার নেই। রায়গঞ্জে আজকে একের পর এক খুন হয়ে যাচ্ছে। সেই চিঠি আমি আপনাকে দেব। ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন'এ এস. পি. এবং ডি. এম. সম্বন্ধে ট্রান্সফার এবং পোস্টিংয়ে আপনার নীতি কি সেটা আপনি আমাদের বলবেন? আমরা কাগজে দেখলাম যে এগারো মাস পরে দক্ষিণ দিনাজপুরের ডি. এম. বদলি হয়ে গেলেন। তার ৬ মাস পরে এস. পি. বদলি হয়ে গেলেন। আর উত্তর দিনাজপুরে যেহেতু কংগ্রেস কর্মীরা তাজা তাজা খুন হয়ে যাচ্ছে, অত্যাচার চালিয়ে যাচ্ছে, সেখানে বদলি নেই। সেখানে বছরের পর বছর ধরে তাঁরা আছেন। আমি আপনার কাছে জানতে চাই, সি. পি. এমের খাতায় নাম লেখালে তার স্বৈরাচার করার ক্ষমতা আছে কিনা? ট্রান্সফার এবং পোস্টিং সম্বন্ধে আপনার নীতি কি এটা আপনার কাছে পরিষ্কার ভাবে জানতে চাই। এর সঙ্গে সঙ্গে জ্যোতিবাবু, আমি আপনাকে সবিনয়ে স্মরণ করিয়ে দিই, ১৯৭৭ সালে ইন্দিরা গান্ধী হেরে গিয়েছিলেন। আপনাদের তথাকথিত বন্ধু জনতা দল—তৎকালীন জনসংঘ ছিল—জিতে ক্ষমতা লাভ করেছিল। ইন্দিরা গান্ধী তখন বলেছিলেন, জনসাধারণের রায় আমি মাথা পেতে নিচ্ছি। স্বাধীনতার পরে আমাদের হাতে একটি অস্ত্রই আছে, ভোটের মাধ্যমে আমরা যাতে আমাদের মনোনীত প্রার্থীকে নির্বাচিত করতে পারি। ইন্দিরা গান্ধী বলেছিলেন, মানুষের রায় মাথা পেতে নিচ্ছি। আপনি

এয়ার পোর্টে নেমে বললেন যে লোকে কংগ্রেসকে পছন্দ করেছে। এখন আপনি বলছেন মানুষ ভুল করেছেন। আজকে বলছেন মানুষ ভুল করেছে, তারা বুঝতে পারবে। তারা তো বুঝতে পারছে। আপনি পুলিশ দিয়ে অত্যাচার করবেন, হয়রানি করবেন, মিথ্যা কেসে ফেলবেন এটা আমরা জানি। আজকে যাদের নিয়ে আপনি কলকাতা মিউনিসিপ্যাল বোর্ড গঠন করেছেন, যার বিরুদ্ধে খুনের অভিযোগ আছে—আজকে আমি নাম করছি না, নাম করলে মুখ ধুতে হয়—সি. পি. এমে গিয়ে মহত্তর ব্যক্তিত্ব লাভ করে গেল। মেটিয়াবুরুজের প্রার্থীকে নিয়ে মাতামাতি করলেন, ক্যালকাটা কর্পোরেশনে অ্যাবসলিউট মেজরিটি পান নি, হিসাবটা দেখে নেবেন, সেখানে বোর্ড গঠন করলেন। ক্যালকাটা কর্পোরেশনের ভোটের হিসাবটা দেখে নেবেন। আপনি অঙ্ক বোঝেন কিনা জানিনা, কংগ্রেসের ভোট কমাতে পারেননি। আপনাদের চাইতে অধিকতর ভোট পেয়েছে এবং প্রায় সমসংখ্যক আসন পেয়েছে। আজকে বহু মানুষ ঘরছাড়া। ক্যাণ্ডিডেট সে ঘরে যেতে পারছে না, দে ক্যাননট রিটার্ণ। বেহালা, হরিদেবপুরে আমাদের কংগ্রেসের ওয়ার্কারদের সি. পি. এমের সমাজবিরোধীরা লঙ্কার গুঁড়ো ছড়িয়ে বন্দুক দিয়ে গুলি করে মারলো।

[12-50 – 1-00 p.m.]

আপনার সি. পি. এম. করছে, আজকে সি. পি. এম সেখানে খুন করছে। ভোটের পরেও কেন পোস্ট ভোট ভায়োলেন্স চলছে? আজকে ভোটের পরে নির্বাচিত প্রার্থীরা কংগ্রেসের, তারা তাদের এলাকায় যেতে পারছে না। আপনাদের সি. পি. এম সমাজবিরোধীরা কেন তাদের ঘর ছাড়া করে রেখেছেন? ১৯৯৩ সালের ১৫ই মে পঞ্চায়েত নির্বাচন হয়ে গেছে, আজকে ৩ বছর পরেও হুগলি জেলার জয়ী প্রার্থী দীপা ঘোষের উপরে হামলা করে মেরে ফেলে দেওয়া হল। তিনি বি. এ. পাশ, শিক্ষিতা, এইভাবে অন্যায়ভাবে কেন অত্যাচার চালানো হচ্ছে? পঞ্চায়েতের বাই ইলেকশন ৪ঠা জুন হয়ে গেছে আমাদের প্রার্থী জয়লাভ করেছে, কিন্তু সে আজও ঘরছাড়া আপনাদের ভয়ে। আপনারা তো ওখানে কোনও প্রার্থী দেননি, অন্য এলাকার প্রার্থী এসে জয়লাভ করেছে, কিন্তু তাকেও ঘরছাড়া করে রেখেছেন। আপনি রাইটার্স বিল্ডিংসে বসে আগুন নিয়ে খেলা করছেন আর আপনার পুলিশ নারকীয় অত্যাচার করে চলেছে। আপনারা বাই ইলেকশনে জিতেছেন বলে খুব আস্ফালন করছেন যে স্যার ভাল খুব ভাল করেছেন, কিন্তু এইভাবে আর কত দিন চালাবেন? স্যার, ওরা যেভাবে চিৎকার করছে তাতে আমার মনে হচ্ছে আপনার তো ৪৭ জনের মন্ত্রিসভা আছে, তারমধ্যে ওই ওদের ২-১ জনকে ডেপুটি মিনিস্টার করে দিন। কারণ ওরা আপনার দৃষ্টি আকর্ষণ করছেন যাতে আপনি ওদের ডেপুটি মিনিস্টার করে দেন। তা না পারেন তো অন্তত হাবিলদার করে দিন। যাইহোক আমি যে আলোচনায় ছিলাম তাতে ফিরে যাচ্ছি। তারপরে আপনারা প্রদেশ কংগ্রেসের নেতার বাড়ির সামনে দায়িত্বশীল পুলিশ অফিসাররা নেহেরবানুর ইজ্জত লুঠ করে চরিত্র হননের চেষ্টা করেছিলেন। তারপরে আবার ইজ্জত কিনতেও গিয়েছিলেন ৫০০ টাকা দিয়ে। এইভাবে প্রদেশ কংগ্রেসের সভাপতির বাড়ির সামনে চরিত্র হনন করলেন

আর আমরা আপনাদের কীর্তন গেয়ে, ঢোল বাজয়ে পূজো করব। আপনারা যে ভাষা ব্যবহার করবেন আমরাও সেই ভাষায় উত্তর দেব। আজকে পশ্চিমবঙ্গের অবস্থা কি—আনএমপ্লয়মেন্ট ইজ মাউন্টিং তারপরে পুলিশ বাজেটেই আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম যে ৪০ হাজার কনটেম্পট কেস হাইকোর্টে রয়েছে। বিকজ অফ ইয়োর ব্যাড অ্যাডমিনিস্ট্রেশন। আজকে আপনার জন্যে ৪০ হাজার কনটেম্পট কেস হাইকোর্টে ঝুলছে। আজকে জাস্টিস ডিলেড জাস্টিস ডিনায়েড। আপনি তো আবার কোর্ট টোর্ট মানেন না। আপনি একজন প্রবল পরাক্রান্ত মানুষ। আপনি কোর্টের জাস্টিস মানেন না। আপনি মহাশক্তিশালী। কিন্তু আমরা তো দেখছি আজকে কোর্টের জাজমেন্ট একটা বিপজ্জনক অবস্থায় ফেলে দেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গ এক সময়ে শিক্ষার ক্ষেত্রে অনেক উঁচুতে ছিল আজকে তার স্থান কোথায় দাঁড়িয়েছে। স্বাস্থ্যের ক্ষেত্রেও সেই একই অবস্থা। ইন দি ডেমোক্রেসি জুডিশিয়াল ইজ দি কাস্টোডিয়ান অফ দি সিটিজেন, কিন্তু আপনারা তা মানছেন না। আজকে ৫০ লক্ষ বেকার, তাদের ভবিষ্যৎ অন্ধকার। মানুষ আজকে আত্মহত্যা করছে, ৬০ বছরের বৃদ্ধ কিন্তু নয়, ১৫ থেকে ২৫ বছরের যুবক-যুবতীরা, বেকারত্বের জ্বালায়। তারা বি. এ.—এম.এ. পাশ করেও চাকুরি পাচ্ছে না। পশ্চিমবঙ্গের মানুষ আজকে সন্ত্রস্ত, ভবিষ্যৎ অন্ধকার। তাদের হোয়াট ইজ দি রিসোর্স? আপনি একটা তদন্ত কমিটি করুন এই ব্যাপারে।

আপনি ২৩০টি জুডিসিয়াল এনকোয়ারির একটাও ইমপ্লিমেন্ট করেছেন? আপনি আবার গল্প করেন। ১৯৭২-৭৭ সালে আপনাদের ইলেকশনের স্লোগান ছিল—সেই সময় নাকি আপনাদের ১১০০ কর্মী মারা গেছে। আমরা আপনাদের কাছে সেই সব লোকেদের নাম-ধাম চেয়েছিলাম। কিন্তু আপনারা একটাও নাম দিতে পারেননি, অ্যাকসেপ্ট ওয়ান বাই প্রশান্ত শূর। আজকে আমরা চাইছি কালকের ঘটনার জুডিশিয়াল ইনকোয়ারি করা হোক। এক্ষেত্রে হিম্মত আছে আপনার? এখানে রুল অফ ল নেই। ইজ ইট দি সিভিলাইজড ল অফ দি সিভিলাইজড ওয়ার্ল্ড? আপনারা পুলিশ কাস্টডিতে লোক মেরে ফেলছেন, অস্বীকার করতে পারেন? কিন্তু এ সবের জন্য আপনাদের আমলে কোন সি. বি. আই. ইনকোয়ারি হয়নি। আবার ভিখারির ব্যাপারে আমরা কি দেখতে পাচ্ছি? এবিষয়ে সুপ্রীম কোর্ট রায় দিয়েছেন এবং টপ পুলিশ অফিসাররা ধরাও পড়েছে। আমাদের ২৫০ জন লোককে আপনারা খুন করলেন। এবিষয়ে আমি একটা চিঠি আপনাকে দিলাম, কিন্তু কিছুই করলেন না। আজকে পুলিশ সি. পি. এম. ছাড়া অন্য কোন লোকের কথা শুনছে না। এসবের জন্য ইউ আর দি লিঞ্চ-পিন। এখানকার ইঞ্জিনিয়াররা কাজ করতে পারছে না, বিদেশ থেকে ইঞ্জিনিয়ার আনতে হচ্ছে। এই সব কেন হচ্ছে? আজকে আপনাদের পুলিশের উপর ভরসা নেই বলেই এই অবস্থা হচ্ছে। আপনি তো সর্বহারার নেতা হিসাবে এখানে এসেছেন, কিন্তু মানুষ কোনও রিলিফ পাচ্ছে না কেন? কেন কোয়ালিটি অফ লাইফ ইমপ্রুভ হচ্ছে না? পার ক্যাপিটা ইনকাম বাড়ছে না কেন? আপনারা গালগল্প শোনান, এগ্রিকালচারে আপনারা নাকি ফার্স্ট! অথচ দেখা যায় ভিক্ষার ঝুলি নিয়ে সর্বত্র চাল দাও, গম দাও করে আপনাদের ঘুরতে হয়।

এসবের জবাব আজকে কি আমাদের দেবেন? আজকাল আপনারা ইণ্ডাস্ট্রির কথা বলছেন। ভারতবর্ষের লোক আর আপনাকে বিশ্বাস করে না। তাই আপনি এই ইণ্ডাস্ট্রির ব্যাপারে সোমনাথবাবুকে নিয়ে এলেন। কিন্তু তাতেও ফল হল জিরো। আজকে আপনারা ইণ্ডাস্ট্রি করব, ইণ্ডাস্ট্রি করব বলে চিৎকার করছেন, এখানে ওখানে ছুটে বেড়াচ্ছেন, কিন্তু এখানে যে সেটআপ ছিল সেটা মারা যাচ্ছে। সেদিকে আপনাদের দৃষ্টি পড়ল না। আজকে বাজারে জিনিস-পত্রের দাম কোথায় গিয়ে পৌঁছেছে? সবজির দাম আকাশছোঁয়া হয়েছে। লঙ্কার দাম ৬০ টাকা কে. জি. হয়েছে। এসবের জন্যও কি কেন্দ্র দায়ী? এক গাঁট পাঠের দাম ৩০০ টাকা থেকে ১৩০০ টাকা হয়ে গেল, কিন্তু কৃষকরা তাতে লাভবান হল না। এঁদের ক্ষতিপূরণ কে দেবে? স্বাস্থ্যের কথা আর নাই বললাম। শিক্ষায় আজকে কি অবস্থা? আপনার ছেলে ভারতীয় ভাষায় না হোক, ইংরাজিতে শিক্ষা গ্রহণ করতে পারে, তাতে আমাদের বলার কিছু নেই। কিন্তু আমরা মাদাগাসকার বা হনলুলু থেকে আসিনি। এভরি সিটিজেন মাস্ট হ্যাভ দি ইকুয়াল অপারচুনিটি। কিন্তু সেই অপারচুনিটি আপনি আজকে দিতে পারছেন না। প্রতি ৩ লক্ষে একটা করে প্রাথমিক স্কুল। এটা পর্যাপ্ত নয়। এত দিনে কটা প্রাথমিক স্কুল আপনারা করতে পেরেছেন? মুর্খের সংখ্যা যত বেশি হয় ততই তো আপনাদের ভালো। তা না হলে সি. পি. এম.-এর ঝাণ্ডা ধরার, ইনক্লাব জিন্দাবাদ করার লোক পাওয়া যাবে না। আবার অন্য দিকে আমরা কি দেখতে পাই? শিক্ষা ক্ষেত্রে আপনারা লটারি প্রথা চালু করেছেন। এই লটারি সিস্টেম আজ কোথাও চালু নেই। কিন্তু এখানে আপনারা এই অবস্থা চালু করেছেন। ভূমি-রাজস্বমন্ত্রী এখানে নেই। ভূমিসংস্কার এখানে থামিয়ে দেওয়া হয়েছে। ক্যালকাটা আরবান ডেভেলপমেন্ট মিনিস্টার কোথায়? আজকে সমস্ত জমি কাজোরিয়া, বাজোরিয়া, ফতেপুরিয়াদের দিয়ে দেওয়া হচ্ছে। প্রোমোটারদের দিয়ে দেওয়া হচ্ছে। শঙ্করবাবু এখানে বক্তৃতা করে গেলেন, অনেক কথা বলে গেলেন। আজকে গোয়েঙ্কারা আপনাদের পরম প্রিয়পাত্র হয়েছে। গোয়েঙ্কাদের সঙ্গে আপনাদের পিরীত এত বাড়ছে কেন? আবার সেই আপনারাই বলছেন, কেন্দ্র নাকি আমাদের বিকিয়ে দিচ্ছে।

[1-00 – 1-10 p.m.]

আপনি জবাব দেবেন কি শর্তে আপনি বাইরে গিয়েছিলেন? কোন ধূয়ো তুলতে আপনার এম. এল. এ., এম. পি. রা এখানে কেন্দ্রীয় শিল্প নীতির বিরোধিতা করেন আর কেন্দ্রের সমর্থনে আপনি বিদেশ যাবেন এর কন্ট্রাডিকশন এর জবাব কি, এটার জবাব আপনি দেবেন। সব জায়গাতে আপনি শেষ করে দিয়েছেন। আপনার ট্রান্সপোর্ট মিনিস্টার এখানে ছিলেন, কোথায় গেলেন উনি, আজকে ট্রান্সপোর্টের পলিসি কি? ট্রাম আজকে কোথায় যাচ্ছে? ওঁর কেন্দ্রে? এখন ট্রামের জায়গায় বাস চালাবেন, এতবড় পরিবহন ব্যবস্থা, অপজিশনের সঙ্গে কথা পর্যন্ত বললেন না, অপজিশন হচ্ছে পার্ট অফ গভর্নমেন্ট, জ্যোতিবাবু আপনার যে উন্নাসিকতা, আপনি এর জবাব দেবেন। এই ট্রান্সপোর্ট তো ভারতবর্ষের আর মেট্রোপলিটান শহরে আছে, এখানে ট্রান্সপোর্টের এই অবস্থা হল কেন? ইন্দিরা গান্ধীর আশীর্বাদে আজকে

মেট্রো রেল চলছে, কিন্তু সেটাও সময় মতো আপনাদের জন্য শেষ করা যায়নি। আমরা এই মেট্রো নিয়ে আজকে গর্ব করি। এখানে মন্ত্রীরা ২ দিন এসে বলল আমরা আটকে গিয়েছিলাম, আপনাদের তো ট্রান্সপোর্ট রয়েছে, তাহলে আমাদের মতো যারা পদাতিক তারা কিভাবে আসবে? কিভাবে আমরা তাহলে যাতায়াত করব, এর জবাব আজকে আপনাকে দিতে হবে? ট্রান্সপোর্ট পলিসিটা কি সেটা আপনাকে বলতে হবে। আজকে রাস্তা মন্ত্রী ২ দিন এসেছেন তার সমালোচনা করার প্রয়োজন মনে করিনা। এখানে পরিবহন মন্ত্রীকে বলি, আপনি তো ১৮ বছর একটানা ক্ষমতায় আছেন, পরিবহনকে আজকে কোথায় আপনি এগিয়ে নিয়ে গিয়েছেন বলবেন? আমরা চুরিতে ফার্স্ট, নারী নির্যাতনের মতো ঘটনায় ফার্স্ট, মন্ত্রী নিজে ৫০০ টাকা দিতে যান, খবর চেপে দেবার জন্য। আজকে শিশু হত্যা, ছাত্র হত্যায় আমরা ফার্স্ট, শ্রমিক হত্যায় আমরা ফার্স্ট। আজকে এর জবাব আপনাকে দিতে হবে। আপনি এর জবাব দেবেন। কো-অপারেশন তুলে দিলেন। আজকে এর কি ব্যবস্থা হচ্ছে সেটা আমরা জানতে চাই। শেষ কথা বলি, জ্যোতিবাবু আপনি অর্জুন সিং যখন পদত্যাগ করেছিলেন তখন কিছু বলেছিলেন, আপনি বলেছিলেন অর্জুন সিং এর পদত্যাগের জবাব দিতে হবে। নো-কনফিডেন্স মোশনে আজকে কেন্দ্রীয় সরকার পার্লামেন্টে জবাব দিয়েছে। কিন্তু আপনার দলের লোক নৃপেন চক্রবর্তী আপনার থেকে ১০ বছরের বড়, তিনি পলিটব্যুরোর সদস্য, প্রাক্তন মুখ্যমন্ত্রী, তিনি আপনার বিরুদ্ধে ৬টি অভিযোগ এনেছেন, তিনটি রাজনৈতিক, তিনটি প্রশাসনিক দিক থেকে। তিনি বলেছেন, জ্যোতিবাবুর মতো এতবড় দুর্নীতিপরায়ণ লোক ভারতবর্ষে আর নেই। তিনি বলেছেন, সন্তান-সন্ততির জন্য স্বজনপোষণ করার মতো কোনও মুখ্যমন্ত্রী ভারতবর্ষে আর নেই। হি হ্যাজ পলিটিসাইজ দি অ্যাডমিনিস্ট্রেশন সমাজবিরোধীদের ছত্রছায়ায় আপনারা আছেন। এর জবাব আপনার মন্ত্রীরা দেয়নি, পলিটব্যুরো দেয়নি, আপনি যদি এর জবাব দিতে পারেন অর্জুন সিং এর জবাব তাহলে আপনি পাবেন। আপনি এর জবাব দেবেন, আমরা এর জবাব চাইছি। আজকে জনসংখ্যার একটা সংখ্যা হচ্ছে মাইনরিটি, ওদের জন্য আপনি মাইনরিটি কমিশন করেছেন, আপনার মন্ত্রী লজ্জার মাথা খেয়ে, ন্যায় নীতির মাথা খেয়ে বলেছে, সি. পি. এম. এর আগ মার্কা ছাড়া কাউকে মাদ্রাসায় নেওয়া হবে না। আপনি কাদের সঙ্গে নিয়েছেন? বর্ডারের গরু চুরির, পাচারকারীদেরকে নিয়েছেন? আজকে শিক্ষায় রাজনীতি কেন? মাইনরিটির মধ্যে মিডিল ক্লাস ভ্যাকিউম হয়েছে? এর জবাব আপনাকে দিতে হবে। এই যে এতগুলি কোর্ট রয়েছে, সেখানে কতজন মাইনরিটি রয়েছে?, ৩৯০টি যে থানা রয়েছে, সেখানে কতজন মাইনরিটি রয়েছে? এরা কি শুধু দারোয়ান আর অটো রিক্সা চালিয়ে যাবে? আপনি কি মাইনরিটি আর শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবস এর কথা ভাববেন না? এরা তো পিছিয়ে রয়েছে। আজকে ও. বি. সি. কমিশন-এ ১৪টি কাষ্টকে করে খালাস। আজকে আপনি মাইনরিটি নিয়ে যে ব্যবহার করছেন সেটা ভাল করছেন না। আজকে পলিটিক্যাল উইল যদি থাকে তাহলে ইউ ক্যান অ্যাশোসিয়েট উইথ দেম। আজকে আপনি ওদের নিয়ে দলবাজি করাবেন, ছুরিছোরা মারাবেন, এদের দিয়ে ভাল কিছু কাজ করাবেন না। আর ওদের ভালোমন্দের দিকে তাকাবেন না। ইসলামপুরের এম. এল. এ করিম

সাহেব এখানে আছেন, সেখানে আজকে চাযের জমি দখল করে চা-বাগান করা হচ্ছে। এ ব্যাপারে আপনাকে চিঠি দিয়েছে, মাননীয় মন্ত্রী মহাশয়কে চিঠি দিয়েছে, রি-প্রেজেন্টেশন দিয়ে চা-বাগান দখল করে নিয়েছে, কিন্তু কিছুই করা হচ্ছে না। তাহলে তারা কোথায় যাবে? এ ব্যাপারে আপনার নীতি কি সেটা আমরা জানতে চাই। আপনি কি বলতে পারেন, ইলেকশ মানেই অ্যান্টি সোশ্যাল, ইলেকশন মানেই ফলস ভোটার লিস্ট। আজকে সমাজ-বিরোধীদে দপ্তরটা আপনার ঘরে চলে গেছে। আপনি সাধারণ মানুষকে কি রিলিফ দিচ্ছেন। আজকে সরকারি অফিসে কেউ যাচ্ছে না। আজকে বি. ডি. ও. অফিস, বি. এল. আর. ও অফিস ল্যাণ্ড অফিস সবত্র সি. পি. এম মুরুব্বি করছে। এই বৈষম্য ও পক্ষপাতিত্বের জবা আপনার কাছে চাইছি। এই ইলেকশনে যারা ভায়োলেন্স করছে তার কি প্রতিকার আপনি করেছেন সেই ব্যাপারটা আপনার কাছে জানতে চাই। আপনার মন্ত্রী এই ব্যাপারে জড়িত তিনিই পরিচালনা করেছেন। আপনি ছিলেন না, যেন আপনার গায়ে দাগ না লাগে। আমরা দেখতে পাচ্ছি মেটিয়াবুরুজের অসংখ্য গুণ্ডা তারা আপনাদের দলে গিয়ে সব ধোয়া তুলসীপাত হয়ে যাচ্ছে। আমরা জানি আমাদের এই প্রস্তাব গৃহীত হবে না, কিন্তু In full view, yo are raping, repeatedly raping the democracy in every election এর প্রতিবা আমরা জানাচ্ছি, আইন-শৃঙ্খলাকে যে জায়গায় নিয়ে গেছেন তার প্রতিবাদ জানাচ্ছি, আজকে আপনারা শিক্ষা, স্বাস্থ্যর ক্ষেত্রে যে নৈরাজ্য সৃষ্টি করেছেন তার প্রতিবাদ জানাচ্ছি, আজকে পরিবহনের ক্ষেত্রে যে নৈরাজ্য তার প্রতিবাদ জানাচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি, আপনি একটু পরিচ্ছন্ন করুন। এত খারাপ আপনি আগে ছিলেন না। আজকে আপনাকে সমাজ বিরোধীদের নেতার আসনে আমরা দেখতে পাচ্ছি তার প্রতিবাদ আমরা জানাচ্ছি। মাননী অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আজকে আপনার মোশন এই হাউসে গ্রহণ করার জন্য আমি অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ আবেদিন প্রায় ১০ মিনিট সময় আপনি বেশি নিয়েছেন। আপনারাও বেশি সময় নেন এই ব্যাপারটা নোট করবেন।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী দলের নেতা মাননী জয়নাল আবেদিন এই সরকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিত করছি এবং এটা আমার কাছে একটা হাস্যকর মনে হয়েছে। অনাস্থার উদ্দেশ্য হচ্ছে একটি সরকারের ব্যর্থতা প্রমাণ করা। বামফ্রন্ট সরকার একটানা ১৮ বছর ধরে সরকার পরিচালন করছে এটা কি সরকারের ব্যর্থতা? ৭৪তম সংবিধান সংশোধন যার মধ্যে দিয়ে নগরপালিক এবং পঞ্চায়েত নির্বাচনের কথা বলা হয়েছে এটা এই রাজ্যে ১৯৮১ সাল থেকে পৌরনির্বাচন এবং ১৯৭৮ সাল থেকে পঞ্চায়েত নির্বাচন এটা নিয়মিত হয়েছে এটাই কি এই সরকারের ব্যর্থতা? ১৯৮১ সালে, ১৯৮৬ সালে, ১৯৮৮ সালে ১৯৯০ সালে, ১৯৯৩ সালে ১৯৯ সালে ১৯৯৫ সালে ক্রমান্বয়ে ধারাবাহিক ভাবে যে পৌরসভার নির্বাচন হয়।

[1-10 – 1-20 p.m.]

প্রতিটি নির্বাচন-এর ক্ষেত্রেই আমরা দেখছি এখানে নির্বাচক মণ্ডলির সংখ্যা ক্রমন্বয়ে বাড়ছে—এটা কি ব্যর্থতা? খাদ্যশস্য উৎপাদনে পশ্চিমবাংলা শীর্ষে আছে—এটা কি ব্যর্থতা? বিদ্যুত উৎপাদনে পশ্চিমবাংলা সামনের সারিতে আছে—এটা কি ব্যর্থতা? পশ্চিমবঙ্গে ক্ষমতার বিকেন্দ্রীকরণ এবং গণতন্ত্রের সম্প্রসারণ হয়েছে—এটা কি ব্যর্থতা? এই দৃষ্টিভঙ্গি নিয়েই কি বিরোধীদলের মাননীয় নেতা এখানে অনাস্থা প্রস্তাব এনেছেন? আমি তাই স্যার, বলতে চাই, যে প্রস্তাব আজকে এখানে আনা হয়েছে এটা পশ্চিমবঙ্গের জনগণের প্রতি অবমাননা। নির্বাচনের মধ্যে দিয়ে যা প্রমাণিত হয়েছে এখানে তাতে আমরা গর্ব করে বলতে পারি যে আমাদের রাজ্যের মানুষ তাদের সমস্ত শক্তি নিয়ে এখানে নগরায়ন এবং উন্নয়নের কাজে যুক্ত হয়েছেন। বিরোধীদলের নেতা বললেন যে তাঁরাই নাকি মহিলাদের জন্য আসন সংরক্ষণের ব্যবস্থা করেছেন। ১৯৯২ সালে ৭৪তম সংবিধান সংশোধন চালু হয়েছে, সেখানে নির্বাচনী ইস্তাহার যা ওঁরা লাল মলাটের বই-এ প্রকাশ করেছেন তাতে বলেছেন এই রাজ্যে আসন সংরক্ষণ, ১৮ বছরে ভোটাধিকার—কংগ্রেসই নাকি এসব চালু করেছেন। ১৯৮১ সালে যে পৌর নির্বাচন হয় সেই নির্বাচনে পশ্চিমবাংলায় ১৮ বছরে ভোটাধিকার চালু হয়। তিনি বললেন, এসব কংগ্রেসই নাকি চালু করেছিলেন। বিরোধীদলের নেতা ভুলে গিয়েছেন সেই সময় ১৯৮১ সালে এখানে কংগ্রেস মামলা করেছিলেন এর বিরুদ্ধে। সেই সময় প্রদেশ কংগ্রেসের সভাপতি এর বিরুদ্ধে মামলা করেছিলেন। স্যার, পশ্চিমবাংলাতে এক টানা যেসব নির্বাচন হচ্ছে তাতে আমরা দেখছি কংগ্রেস উপহার দিচ্ছে শুধু মামলা আর মামলা। এবারের কলকাতা কর্পোরেশনের নির্বাচন ৯ই জুলাই হল কেন? এটা তো জুনে হবার কথা ছিল। হল, তার কারণ মামলা। ভোলা সেন মহাশয় মামলা করেছিলেন। স্যার, এখানে মামলা, আর মামলা—এই হচ্ছে কংগ্রেসের অবদান যা কয়েক বছর ধরে নির্বাচনের সময় আমরা দেখে আসছি। তারপর শিডিউল কাস্টদের জন্য রিজার্ভ সিটের ব্যাপারে কি ওরা করলেন দেখুন। ওরা শিডিউল কাস্ট ক্যানডিডেট জোগাড় করতে পারলেন না। ৩৭নং ওয়ার্ডে ওদের শ্যামল মুহুরী নির্বাচনে মনোনয়নপত্র জমা দিলেন এবং একটি শিডিউল কাস্টের সার্টিফিকেট জোগাড় করলেন। আর এই শ্যামল মুহুরীর বাবা নগেন্দ্র মুহুরী বললেন, আমার বাবা, ঠাকুরদা সবাই কায়স্থ, আমার ছেলে শিডিউল কাস্ট হল কি করে? এত নিচে নেমেছে কংগ্রেস দল নির্বাচনের সময়। তা ছাড়া নির্বাচনের প্রতিটি ক্ষেত্রে ওরা বাধা দিয়ে এসেছেন। এটাই হচ্ছে কংগ্রেসের গত কয়েক বছরের এ রাজ্যে অবদান। ওরা সন্ত্রাসের কথা বললেন নির্বাচনের ব্যাপারে। পশ্চিমবাংলার প্রতিটি নির্বাচন ঘুরে দেখে এসে বিরোধীদলের নেতা বললেন এখানে নাকি নির্বাচন মানেই হচ্ছে গুলি। কোথায় গুলি? এই যে এতোগুলি নির্বাচন হয়ে গেল, পশ্চিমবঙ্গে তার কোথায় উনি গুলি দেখলেন? হ্যাঁ, গুলি চলেছিল, সেটা হচ্ছে চাঁপদানীতে। সেখানে কংগ্রেসের কাউন্সিলার পৌরসভার অভ্যন্তরে বন্দুক নিয়ে গিয়েছিলেন এবং বন্দুক থেকে গুলি চালিয়েছিলেন। হরিদেবপুরের কথা এখানে বলা হল। হরিদেবপুরের কথা কি আপনারা জানেন না? সেখানে

৯ই জুলাই নির্বাচনের দিন পান্টু কার মোটর সাইকেল বা স্কুটারে ঘুরছিল? সে হচ্ছে, বাবাই ও ছোটকা। তারাই তাকে খুন করেছে। তাদের বাড়িওয়ালা শম্ভু রায়চৌধুরী বলেছেন যে এরাই তাকে খুন করেছে। সেই ১১৫ নং ওয়ার্ডে কংগ্রেসের বিজয় মিছিলে এই বাবাই ও ছোটকা অংশ নিয়েছে। এইসব কথা কি বিরোধীদলের নেতার জানা নেই? আপনি অনেক নাম বললেন, তা আমি আপনাকে জিজ্ঞাসা করি গত ৪ঠা জুলাই হাওড়ার কংগ্রেস কর্মী বিনোদ সিংকে অম্বিকাবাবু কেন ৪১নং ওয়ার্ডে পাঠিয়েছিলেন? সন্ত্রাস কার জন্য, বোমা মারার জন্য সেখানে তাকে পাঠিয়েছিলেন। তার প্রাণ চলে গেল, কিন্তু কংগ্রেসের কেউ তাকে একবার দেখতে গেলেন না। আপনারা যদি যেতেন তাহলে বুঝতাম যে, আপনাদের সাহস আছে। আপনারা শিকারীকে পাঠালেন, রসগোল্লাকে পাঠালেন, হারমোনিয়ামকে পাঠালেন, আলমারি খোকনকে পাঠালেন। কি সব নাম। এই নামগুলোই বলে দিচ্ছে এরা কারা। ৭ তারিখ কলকাতা কর্পোরেশনের নির্বাচনের কংগ্রেস প্রার্থীদের নাম ঘোষণা করা হল—সৌগতবাবু, একটু লক্ষ্য করবেন—৮ তারিখ কংগ্রেসের এক নেত্রী বললেন, 'কংগ্রেসের প্রার্থীদের তালিকায় কাদের নাম আছে, না সব সমাজবিরোধীদের, ধর্ষণের নায়কদের, চোর ডাকাতদের। এটা কংগ্রেসেরই কথা এবং এ কথা কি আজকে আপনারা অস্বীকার করতে পারেন? মাননীয় বিরোধী দলের নেতাকে আমি বলছি, আপনার যদি সাহস থাকে তাহলে আপনি এসব অস্বীকার করুন। একজন কংগ্রেসের কাউন্সিলর নির্বাচিত হয়েছেন, তিনি গত ৩০শে মে কংগ্রেস অফিসে বসে বলেছিলেন—পৌর নির্বাচন প্রহসনে পরিণত হয়েছে। অথচ ৮২-টি পৌরসভার মধ্যে আপনারা ৩৫-টি পৌরসভায় বোর্ড গঠন করেছেন। আপনারা ৩২ শতাংশ আসনে জিতেছেন, বামফ্রন্ট ৫২ শতাংশ আসনে জিতেছে। আবার একজন বলছেন,—আমরা আসি, পেটাব, ৬ মাস ধরে শুধু পেটাব। আপনারা শিক্ষা ক্ষেত্রের অরাজকতার কথা বলছেন। অথচ গত ২৬শে জুন কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য, বিশ্ববিখ্যাত কৃষি বিজ্ঞানী ডঃ রথীন্দ্রনারায়ণ বসুকে কংগ্রেসের পক্ষ থেকে ধমক দিয়ে বলা হয়েছে তাঁর দপ্তরকে নাকি কংগ্রেস অফিস করা হবে। ৪ঠা জুলাই বহুবাজারের গিরিন্দ্র বালিকা বিদ্যালয়ের প্রধান শিক্ষিকা শ্রীমতি ক্ষমা ভট্টাচার্যকে কংগ্রেসিরা অপমান করল, ছাত্রীদের স্কুল থেকে বের করে দিয়ে স্কুল বন্ধ করে দিল। তাঁর অপরাধ কি? তিনি বামফ্রন্ট প্রার্থীর পক্ষে কেন সই করলেন। তাহলেই বুঝুন কোন জমানা ওঁরা আনতে চাইছেন। ইতিমধ্যেই ওঁরা সুরেন্দ্রনাথ কলেজে, ইটাহার কলেজে, মধ্যশিক্ষা পর্ষদে, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে হামলা করেছে। ঐ সমস্ত হামলার হামলাকারীদের অনেকেই এখানে বসে আছেন। ১৯৭১ সালের ১৪ই সেপ্টেম্বর কলকাতা বিশ্ববিদ্যালয়ে রবীন্দ্রনাথের তৈলচিত্র ভাঙ্গার কে নেতৃত্ব দিয়েছিল? আজকে সেই কলকাতা বিশ্ব বিদ্যালয়ে সময় মতো পরীক্ষা হচ্ছে, ৯০ দিনের মধ্যে ফলাফল বেরিয়ে যাচ্ছে। এতে বোধ হয় ওঁদের অসুবিধা হচ্ছে। ওঁদের সময়ে তিন বছর, চার বছর, পাঁচ বছর বাদে বাদে ফল বেরত, ওঁরা সেই জমানাই চাইছেন। এই জায়গায় দাঁড়িয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথা বলতে চাই যে, কংগ্রেস সন্ত্রাসের রাজত্ব কায়েম করার জন্য যে অভিযান চালিয়েছে সেই অভিযানে কলকাতা তথা পশ্চিম বাংলার মানুষ সাড়া দিতে পারে না।

জয়নাল আবেদিন কলকাতার নির্বাচনের ফলাফলের কথা বললেন। আমি তাঁকে একটু স্মরণ করিয়ে দিই, একটু গোটা দেশের দিকে তাকান—লাস্ট সেনসাস অনুযায়ী গোটা দেশের ৮৬ কোটি মানুষের মধ্যে ৬৪ কোটি মানুষ যেসব রাজ্যগুলোয় বসবাস করেন সেসব রাজ্যে আজকে আর কংগ্রেস রাজত্ব নেই। নান্দিয়াল লোকসভা কেন্দ্র থেকে প্রধানমন্ত্রী কয়েক লক্ষ ভোটে জিতেছিলেন। আজকের সেই কেন্দ্রের মধ্যের ৭-টা বিধানসভা কেন্দ্রের ফলাফল কি আপনার জানা নেই? সেদিকে একটু তাকিয়ে দেখুন। একটু আগে উনি বললেন, কলকাতায় নাকি ওঁদের ভোট বেড়েছে। সেই আনন্দেই থাকুন। ১৯৯১ সালের নির্বাচনে আপনারা কলকাতায় ৪৭% ভোট পেয়েছিলেন, আর এবারে ৪৫% ভোট পেয়েছেন। এটা কি বাড়ার চিত্র? নির্বাচনী ফলাফলের মধ্যে না গিয়েও আমি বলতে চাই হামলা কারা করছে, কারা ২৯ নং ওয়ার্ডে বোমা বানাতে গিয়ে ধরা পড়েছে? ৩৮ নং ওয়ার্ডে কারা ধরা পড়েছে বোমা বানাতে গিয়ে? এটা কি আপনারা অস্বীকার করতে পারেন? অস্বীকার করার কোনও উপায় আছে? না কোনও উপায় নেই। আপনাদের দলের পক্ষ থেকেই সন্ত্রাসের পরিবেশ তৈরি করা হয়েছিল, আবার আপনারাই সন্ত্রাস সন্ত্রাস বলে চীৎকার করছেন। ৯ই জুলাই আর্মহার্স্ট স্ট্রীট থানার মধ্যে ৩৮ নং ওয়ার্ডে—কেশব সেন স্ট্রীটের ছবি তো বেরিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই ছবি এখানে তুলে ধরা যায়।

[1-20 – 1-30 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই ছবি আপনার কাছে তুলে ধরতে চাই, কংগ্রেস কর্মীরা রিভলভার নিয়ে বসে আছেন। নামগুলি হচ্ছে, সন্দেশ, রাজা, বাবাই — এইসব নাম। নির্বাচনে এরা বোমা বিস্তর নিয়ে হামলা করেছে। ৪৫ নম্বর আমহার্স্ট স্ট্রীটের বাড়িতে কোনও বোমাবাজি হয়নি। কেশব সেন স্ট্রীটে নিজেদের মধ্যে বোমাবাজি করেছিলেন। কাদের উপলক্ষ্য করে বোমা ফেলেছিলেন? পুলিশ পার্টির উপর। পরবর্তীকালে সেটা আমাদের উপর চাপাতে চাইলেন। সেইজন্য বলছি, যে প্রস্তাব এখানে এনেছেন তার তীব্র প্রতিবাদ জানাচ্ছি। এই কংগ্রেস হচ্ছে সেই কংগ্রেস, যে কংগ্রেস তন্দুরে মানুষকে ঝলসায়, নিজেদের দলের কর্মীদের ঝলসায়। এই হচ্ছে তন্দুর কংগ্রেস, গোটা ভারতবর্ষকে ডোবাতে চাইছেন আর এখানে অনাস্থা প্রস্তাব এনে অরাজকতা সৃষ্টি করতে চাইছেন। বাংলার মানুষ বামফ্রন্টের পক্ষে আছে। এই অনাস্থা প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি কথা আছে, চোরের মায়ের বড় গলা। উনি চোর বলে (রবীন বাবুর উদ্দেশ্যে) চিৎকার করে বলছেন। আমি চিৎকার করে বলব না, কারণ আমার গলার অত জোর নেই। উনি (রবীন বাবু) বাই ইলেকশনে ৩২ হাজার ভোটে জিতেছিলেন। আর এবারে আড়াই হাজার ভোটে হেরে আছেন। ওনার কোনও লজ্জা আছে কিনা আমি জানি না। ওনার বিধানসভায় আসাও উচিত নয়। এসেও আবার বড় বড় বক্তৃতা দিচ্ছিলেন। আমি একটি কথা বলি, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে আছেন।

গভর্নমেন্টের কনস্টিটিউশন এবং রাইটস এনজয় করেন আপনারা। সেই কনস্টিটিউশনা অবলিগেশন কিছু রাখতে হয়। বর্তমান সরকার — They are enjoying the cours of rights, but they are discharging their constitutional duties. এটাই আমা প্রথম বক্তব্য। তার একটাই কারণ হচ্ছে, আপনি স্মরণ করুন, সঞ্জীব-তীর্থঙ্করকে নিয়ে মামলা হয়েছিল, যাতে সত্যি কথাটা চাপা দেওয়া যায় তার জন্য ব্যারিস্টার শ্রী সোমনা চট্টোপাধ্যায়কে নিয়োগ করে সুপ্রীম কোর্টে পাঠানো হয়েছিল। কারণ মৃত্যুর ঘটনাটা যা জানা না যায়। This is the obligation of the Government not the duties bu obligations ভিখারি পাশোয়ান-এর মৃত্যু নিয়ে যে ঘটনা ঘটল, আমাদের ধারণা ছি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী যিনি একজন বিবেকমান মানুষ, তিনি বিবেকের স্বার্থে সত্য উদ্ঘাট করবেন। কেরালার মুখ্যমন্ত্রী রাজন হত্যার ঘটনায় যেমন পদত্যাগ করেছিলেন সেইরক মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কেন পদত্যাগ করছেন না? পদত্যাগ না করে উল্টে ভিখা পাশোয়ানের ঘটনাকে চাপার জন্য চেষ্টা করছেন। কনস্টিটিউশনাল অবলিগেশন তার ফুলফি করা উচিত ছিল, কিন্তু সেই কনস্টিটিউশনাল অবলিগেশন তিনি ফুলফিল করতে পারেনন কনস্টিটিউশনাল রাইটস এনজয় করব, অথচ অবলিগেশনের বেলায় কিছু নেই। মানুষে জীবনের নিরাপত্তা রক্ষা করার দায় দায়িত্ব নেই। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলুন, হিউম্যা রাইটস নিয়ে নানা প্রশ্ন উঠেছে। আজকে বড় বড় কথা বলে লাভ হবে না। মানুষের রা কি হতে পারে তা এবারকার পৌরসভার নির্বাচন এবং কলকাতা কর্পোরেশনের নির্বাচ মানুষ বুঝিয়ে দিয়েছে।

তারা বুঝতে শিখেছে যে, নানা রকম রিগিং করে কোথাও দাঁড়ানো যায় না। আজ এখানে দাঁড়িয়ে বলছি যে, সত্য সত্যই যদি নির্বাচন হয় ছবি নিয়ে, তাহলে আপনারাও জে রাখুন — আপনাদের অবস্থা ঠিক এমনই এক জায়গায় আসবে যে, আপনাদের দুঃখে কাঁদ লোক থাকবে না। আমি সরাসরি মুখ্যমন্ত্রীকে প্রশ্ন করি যে, ১৯৯৫ সালে কয়টি মৃ হয়েছে? This is the obligation of the Government to protect rights ar liberties of the people. এবং হিউম্যান রাইটস রক্ষা করতে হবে। আমি ১৯৯৫ সা হেফাজতে যে কয়টি মৃত্যু হয়েছে তার খতিয়ান দিচ্ছি। শেখ আজাদ — ১.১.৯৫ লালবাজারে, চিনা — ১.১.৯৫ তে লেকথানায়, ফেলু গায়েন — ২.১.৯৫ তে ময়ূরেশ সিউড়ি, মোসফেক রহমান — ১১.১.৯৫ তে দেগঙ্গা, বারাসত, কমল পাঁজা — ৩১.১. তে মহেশতলা, মহম্মদ কাশেম ১০.২.৯৫ তে লালবাজার মহম্মদ মামুদ আলম — ১৭.২. তে রিষড়া শ্রীরামপুর, বলরাম কেওট — ৪.৩.৯৫ তে আসানসোল আরাজু আলি মোল্লা - ২৩.৩.৯৫ তে ভাঙ্গর, বাদুড়িয়া বিধান হালদার — ২৮.৩.৯৫ তে নিউ আলিপুর, মহ আলম — ১৪.৪.৯৫ গার্ডেনরীচ, রোহিত ঘোষ — ১.৫.৯৫ তে নাকাশীপাড়া ফুলঝুরি — ৫.৫.৯৫ তে জলপাইগুড়িতে, অশোককুমার — ৯.৫.৯৫ তে কাঁটাতল। ভাঙ্গড়। শ্যা পাল — ১৩.৫.৯৫ তে রানাঘাট সাবজেলা বলুন তো অধ্যক্ষ মহাশয়, এই যে দিনের

দিন খুন হয়েছে, এরপর কি সরকারের অবলাইজেশন নেই যে মানুষের হিউম্যান রাইটস রক্ষা করার। আমি আপনার article 21 of the constitution of India থেকে বলি, মুখ্যমন্ত্রী তাঁর জবাবী ভাষণে বলবেন যে, এটা উনি করবেন কিনা। No person shall be deprived of his life or personal liberty except acrcording to the procedure established by law. আপনি বলুন যে, মানুষের রাইটস, এস্ট্যাবলিশড ফান্ডামেন্টাল রাইটস রক্ষা করার জন্য আপনার চেষ্টা করার কথা কিন্তু আপনি সেগুলি হত্যা করছেন। আপনাকে এর উত্তর দিতেই হবে। আপনি ফান্ডামেন্টাল রাইটস্, অবলিগেশন, হিউম্যান রাইটস রক্ষা করতে পারছেন না অ্যাকর্ডিং টু দি কনস্টিটিউশন। আপনাদের বিরুদ্ধে যে নো কনফিডেন্স আনা হয়েছে আমি মনে করি দিজ ইজ দি রাইট টাইম ফর দ্যাট। কনস্টিটিউশনাল অবলিগেশন আপনি ফুল ফিল করতে পারেননি। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর জানা উচিত যে, তাঁর পুলিশের বিরুদ্ধে কেস আছে, ওয়ারেন্ট আছে। আমি বলছি যে, পুলিশের বিরুদ্ধে অনেক পেন্ডিং কেস আছে। তাকে পুলিশ ধরছে না। আমি কিছু বলে দিচ্ছি। আমি কেস নং সি ৪১৮/৯৫ মগরাহাট থানার ওসি কিছুদিন আগে পুলিশ লক আপে পিটিয়ে মেরেছে। তার বিরুদ্ধে কেস হয়েছে। আমি আপনাকে বলি ওসি মহেশতলা, তার বিরুদ্ধে কেস হয়েছে। আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয় পশ্চিমবাংলায় মানুষের বাঁচার অধিকার কেড়ে নেওয়া হয়েছে। বাঁচার অধিকার কেড়ে নিয়েও মুখ্যমন্ত্রী আপনি বলবেন যে, এখানে থাকব? আমি আপনাকে বলব। মানুষের বাঁচার অধিকার, মানুষের রাইটস যদি রক্ষা করতে না পারেন তাহলে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর চেয়ারে বসে থাকার, মন্ত্রিসভায় বসে থাকার কোনও অধিকার নেই। আজকে আপনি নন, আপনার মন্ত্রীর বিরুদ্ধেও দুর্নীতির অভিযোগ আছে। কাজেই এই সরকার ১৮ বছর ধরে দুর্নীতিতে ডুবে আছে। পক্ষাঘাতগ্রস্থ, দুর্নীতিগ্রস্থ এই সরকার, আপনি তার মুখ্যমন্ত্রী। আপনি এখানে বসে আছেন — আর আপনি চিফ জাস্টিসকে স্যালুট দেবার জন্য ভিখারি পাশোয়ানের কেস থেকে বাঁচাতে সেই অফিসারকে পাঠালেন। কেন অন্য কোনও পদস্থ অফিসার ছিল না? আজকে পশ্চিমবাংলার ভার নিয়ে, মুখ্যমন্ত্রীর ভার নিয়ে আপনি শুধু মন্ত্রিসভার সুযোগগুলি গ্রহণ করবেন কিন্তু কর্তব্য পালন করবেন না, এটা তো হতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মমতাকে যখন মারা হয়েছিল, তখন বিমান ব্যানার্জি চিঠি দিয়েছিলেন এবং মুখ্যমন্ত্রীর অফিস সেই চিঠি রিসিভ করেছিল। আজ পর্যন্ত তাকে গ্রেপ্তার করা হয়নি! একটা কথা বলতে পারেন যে অন্যায় ধরার ক্ষমতা আপনাদের নেই। পুলিশকে বাঁচাবার জন্য আপনি রয়েছেন। পুলিশ যদি অন্যায় করে, তাহলে পুলিশকে বাঁচাবার জন্য সকলেই দৌড়ে যান। এমন কি কলকাতা হাইকোর্টের ব্যারিস্টার সোমনাথ চ্যাটার্জির মতো লোককেও এই ব্যাপারে আনা হয়।

[1-30 – 1-40 p.m.]

সি.বি.আই. প্রমাণ করল আপনাদের সরকারে থাকার অধিকার নেই। একটা লোক নিখোঁজ হল, পুলিশ তাকে তুলে নিয়ে গিয়ে মেরে ফেলল, এ ব্যাপারে মুখ্যমন্ত্রী হিসেবে

আপনি কি জবাব দেবেন? বড় বড় অ্যাডভোকেট, হাইকোর্টের অ্যাডভোকেট দিয়ে ভিখারি পাশোয়ানের ঘটনাকে চেপে দেওয়ার চেষ্টা করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার ক্ষমতায় থেকে কনস্টিটিউশনাল অবলিগেশন না মানলে আমরা ৩৫৬ ধারার দাবি জানাতে বাধ্য হব এবং সেজন্য আজকে আমরা যে নো কনফিডেন্স মোশন এনেছি সেটা আনা ঠিক হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী ১৮ বছর ধরে এই রাজ্যে ক্ষমতায় বসে আছেন অথচ রাজ্যের এই অবস্থা! এইজন্য মানুষ প্রতিবাদ করতে শিখেছে। ক্যালকাটা কর্পোরেশন এবং পৌরসভাগুলোতে যদি নিরপেক্ষ ভাবে নির্বাচন হত তাহলে কংগ্রেসের ফল আরও ভাল হত। আজকে যে নো কনফিডেন্স মোশন আনা হয়েছে সেটা It is not a no-confidence motion of the congress party, it is no-confidence motion of the people of West Bengal. ৮ কোটি লোক আপনাদের বিরুদ্ধে যে নো কনফিডেন্স-মোশন দিচ্ছে তাতে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী হিসেবে আপনার আর সরকারে থাকার অধিকার নেই। আজকে এ কথা বিধানসভায় বলেছি, আর কোন জায়গায় বলব? আপনাদের বিরুদ্ধে, আপনাদের পার্টির বিরুদ্ধে মানুষ প্রতিবাদ করছে। সময় এসেছে মানুষ প্রতিবাদ করতে শিখেছে, প্রতিরোধ করতে শিখেছে। আগামী দিনে দেখবেন আপনাদের পজিশন কোন জায়গায় দাঁড়ায়! মাননীয় অধ্যক্ষ মহাশয় নো কনফিডেন্স মোশনকে পূর্ণ সমর্থন করে বলি The government has failed to protect the rights and privileges of the people of West Bengal and so they have no right to stay in power. They must go away, they must resign immediately.

**Ms. Gillian Rosemary Hart :** Hon'ble Speaker Sir, as I rise to speak on the No Confidence Motion being moved this afternoon, I must admit that I am slightly confused as to the basis for the introduction of such a motion. There ought to be a genuine reason for such a motion to have been introduced but I am unable to find such a reason. Yes, admittedly, there were some law and order problems during the recent Municipal Elections but these were few and far between and can we really hold the Government responsible for that? There were a number of polling booths in my own school and throughout the day the election there went off in a very orderly and peaceful manner. I say this from my personal experience.

While on the topic of law and order problems; today's newspapers carried reports about a blockade being put up at Rishra and other railway stations on the Howrah-Burdwan main line resulting in train services being disrupted for at least six hours. etc. Apparently some people were protesting about an incident that took place long ago. Isn't that asking for trouble and creating law and order problems unnecessarily?

Besides all these, the very fact that the Ruling Party has lost so many seats proves that the elections were fair and free. So, as I said earlier, I feel, what is the basis for this confidence today?

Let us not be narrow in our out look and let us look at wider issues. The power situation in our State has definitely improved. The Government has many plans on the anvil that show enlightment and far sightedness on its part.

One of the headlines in the Telegraph of Saturday, 15th July 1995 read "Fewer strikes, Lock-outs" — I quote further "Stoppage of work due to labour related issues have decreased with lesser workers involving themselves in strikes".

Again, another headline in the same newspaper of the same day reads "Self assessment rights for citizens — owners to evaluate property — to stem corruption and to increase revenue collection ..... the State Government will introduce a Bill giving house owners self-assessment rights in determing municipal tax. The Bill will be placed before the West Bengal Assembly this month". Don't you think this is a step in the right direction and something to look forward to?

Since I represent a Minority Community, I was especially pleased to read in the Telegraph of 28.4.95 that West Bengal is to form a financial Corporation for minorities both religious and linguistic and this Corporation will provide funds for self employment and other financial aid to deprived sections of the minorities. The role of this Corporation will be entirely different from that of the minorities commission already announced by the Government and I only hope that this time a member of the Anglo-Indian Community will also be included as a member.

Today's business and finance Section of the Statesman carries a report about the West Bengal Industrial Development Corporation and the MCU's that have recently been signed with companies from the UK, USA, China etc. A delegation for the Australian High Commission also met the Chairman of the WBIDC, Mr. Somnath Chatterjee and discussed the possibilities of investment in the State by Australian Companies. If these foreign countries have confidence in our Government, why should'not we?

To conclude, in the light of all the positive reforms in so many

spheres by the Government, I am sure you will see the futility of the No-Cofidence Motion that is before us today.

Thank you, Sir.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন আজকে মন্ত্রী সভার বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। সংখ্যার দিক থেকে আমরা কম আছি ঠিকই, ওঁরা অনেক বেশি আছেন কিন্তু নৈতিকতার দিক থেকে ওঁদের আজকে সরকারে থাকা উচিত নয়। আমি প্রথমে ওঁদের বক্তব্য দিয়ে আমার বক্তব্য শুরু করছি। ওনার সহকর্মী যিনি আজকে অনাস্থা প্রস্তাবের রিপ্লাই দেবেন তাঁর কথা দিয়ে শুরু করছি। আমরা দেখেছিলাম সংবাদপত্রে বেরিয়েছিল যে বুদ্ধদেব বাবু পদত্যাগ করেছিলেন আমরা বারে বারে জানতে চেয়েছিলাম যে বুদ্ধদেব বাবু পদত্যাগ করলেন কেন? আমরা এই হাউসে জানতে চেয়েছি, আমাদের উত্তর দেওয়া হল না। আমরা সংবাদপত্রে যেটা দেখেছি, সংবাদপত্রে বলা হল বুদ্ধদেব বাবুকে কোট করে যে উনি বলেছেন যে চোরের ক্যাবিনেটে থাকতে চাই না। তাঁর সহকর্মীরা চোর বলে তিনি ক্যাবিনেটে থাকতে চান না।

তারপর দেখলাম বুদ্ধদেব বাবু এখানে বসে আছেন। তার আগে তিনি তাঁর এই বক্তব্য কোথাও প্রত্যাহার করেছেন বলে শুনিনি, কোথাও কোনও ক্ষমতা চেয়েছেন বলে শুনিনি। মন্ত্রী সভার একজন সদস্য যদি বলেন চোরের ক্যাবিনেটে থাকতে চাই না, তারপর সেই সদস্য যদি সেই ক্যাবিনেটে আসে তাহলে সেই ক্যাবিনেটের সদস্য এবং ক্যাবিনেটের মুখ্যমন্ত্রীর সম্বন্ধে বিরোধী দল কি করে প্রশংসা করতে পারে, বাংলার মানুষ কি করে আজকে এই প্রশাসনকে দুর্নীতি মুক্ত প্রশাসন বলতে পারে? একই মন্ত্রী সভার সদস্য বুদ্ধদেব বাবু এই কথা নিজে বলেছেন। আমি বুদ্ধদেব বাবুকে বলব আপনি জবাব দেবেন। আশা করি বুদ্ধদেব বাবু বলবেন কেন তিনি চোরের ক্যাবিনেট বলে পদত্যাগ করেছেন এবং কেন আবার সেই চোরের ক্যাবিনেটে ফিরে এলেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলবেন যে এই চোরের ক্যাবিনেটে কোন কোন চোরকে এখান থেকে বরখাস্ত করেছেন, কত জনকে মন্ত্রী সভা থেকে অপসারণ করেছেন। এটা দয়া করে বলবেন। মন্ত্রী সভার এমন অবস্থা কয়েক দিন আগে দেখলাম বিদ্যুৎ মন্ত্রী বললেন যে বলাগড় তাপ বিদ্যুৎ কেন্দ্র নিয়ে সরকারের সঙ্গে মতবিরোধ রয়েছে সি.ই.এস.সি কর্তৃপক্ষের সঙ্গে। আজকে সংবাদপত্রে দেখলাম মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন বিতর্ক নেই। আমরা কোনটা ধরব? মাননীয় মুখ্যমন্ত্রী এটা ক্লারিফাই করুন, এই ব্যাপারে পরিষ্কার করে বলুন বলাগড় তাপবিদ্যুৎ কেন্দ্র নিয়ে সি.ই.এস.সি.-র রোলস রয়েস-এর সঙ্গে যে চুক্তি হয়েছে সেই ব্যাপারে। আজকে শুধু বিরোধী পক্ষ থেকে নয় সাধারণ মানুষের পক্ষ থেকে মূল সন্দেহ এগিয়ে আসছে। আপনি বলুন সি.ই.এস.সি.-র রোলস রয়েস কোম্পানির সঙ্গে কি চুক্তি হয়েছে। মন্ত্রী সভার একজন সদস্য বলেছেন কি চুক্তি হয়েছে, কি শর্ত হয়েছে জানি

না। আজকে কোনটা সত্য বলুন। এত বড় একটা তাপবিদ্যুৎ কেন্দ্রকে কেন্দ্র করে কোরাপশন হচ্ছে। আপনারা আবার বোফর্স, এনরন নিয়ে বড় বড় কথা বলেন।

[1-40 – 1-50 p.m.]

আজকে পশ্চিমবাংলার মানুষ সকলেই আপনাদের কাছে জানতে চায় যে, দুর্নীতির বিরুদ্ধে আপনারা এত বড় বড় কথা পশ্চিমবাংলার মানুষকে বলেন, আজকে বলাগড় বিদ্যুৎ কেন্দ্র নিয়ে বলেছেন, সেখানে বড় বড় রথি-মহারথিরা জড়িত নেই একথা আজকে দাঁড়িয়ে বলুন মুখ্যমন্ত্রী। বলুন রোলস রয়েস কোম্পানির সঙ্গে কি চুক্তি হয়েছে? আজকে এই মন্ত্রী সভার বিরুদ্ধে মানুষের অনাস্থা শুধু কিছু দিনের ঘটনার জন্য নয়। আপনারা বিরোধী পক্ষে থাকাকালীনও বাংলার মানুষকে ধাপ্পা দিয়েছেন। এবং সরকারে এসেও তাই করেছেন। তার জন্য শুধু আপনার পদত্যাগ নয়, আপনাকে জেলে পোরা উচিত। জ্যোতি বাবুর জেলে থাকা উচিত। আজকে ১৮ বছর পরে আপনাদের বোধোদয় হল, আমরা শ্রমিক আন্দোলনের কথা বলেছি, উৎপাদনের কথা বলি নি।' বাংলার শাহেনশা, নবাব জ্যোতি বাবুর সেদিন মনে ছিল না, শ্রমিক আন্দোলনের কথা বলতে গিয়ে উৎপাদনের কথা বলিনি। আজকে বাংলার মানুষকে বলছেন উৎপাদনের কথা। উৎপাদনের কথা না বলে যে ভুল কাজ হয়েছে, সেই খেসারত বাংলার মানুষকে দিতে হল। এর জন্য শুধু পদত্যাগ নয়, আপনার জেলে যাওয়া উচিত। আজকে বাংলার মানুষের কাছে যখন শিল্পায়নের প্রতিশ্রুতি দিচ্ছেন, তখন ভুলে যাচ্ছেন আপনার অতীত দিনের কার্যকলাপ? তখন শ্রমিক আন্দোলনের কথা বলেছেন, উৎপাদনের কথা বলেননি। আমার ছাত্রাবস্থায়, বুদ্ধদেব বাবুর ছাত্রাবস্থায়, শ্যামল বাবুর ছাত্রাবস্থায় আপনি বিরোধী দলের নেতা থাকা কালে ম্যাকনামারার বিরুদ্ধে আন্দোলন করেছিলেন। আজকে সেই ম্যাকনামারা কোন হিসাবে আপনার বন্ধু হতে যাচ্ছে? জবাব দিন। শিল্পায়নের জন্য আপনাদের কোনও কৃতিত্ব নেই, আপনি পদে পদে বাধা সৃষ্টি করেছেন, কখনও বিরোধী দলের নেতা থাকাকালীন, কখনও মুখ্যমন্ত্রী থাকাকালীন। তার জন্য আপনার বিচার হওয়া উচিত। আজকে মুখ্যমন্ত্রী হিসাবে বাংলার মানুষকে বলছেন শিল্পায়নের জন্য প্রতি বছর বিদেশে যাবেন। প্রতি বছর কেন, প্রতি মাসে যান। বিদেশে যান, সেখানে ভালো ভালো শিল্পপতিদের সঙ্গে কথা বলুন, আমাদের আপত্তি নেই। কিন্তু ১৮ বছরে বোধ হয় আপনি ২২ বার বিদেশে গেছেন। সংবাদপত্রে দেখছি বলছেন, "এবারে যাচ্ছি সত্যি সত্যি শিল্পপতিদের ধরে নিয়ে আসতে।" তাহলে কি আমরা ধরে নেব যে বাংলার মুখ্যমন্ত্রী ২১ বার বিদেশে মিছিমিছি গেছেন এবারেই সত্যি সত্যি গেছেন? তিনি বলছেন কেন্দ্রীয় সরকারের উদার শিল্পনীতির জন্য পশ্চিমবঙ্গে শিল্পের বন্যা বইয়ে দেবেন। আপনাকে যদি বিশ্বাস করতে হয়, তাহলে গত বছর ২০শে সেপ্টেম্বর কেন রেল রোকোর ডাক দিলেন? কেন ২৯শে সেপ্টেম্বর বাংলা বন্ধ, ভারত বন্ধের ডাক দিলেন? জবাব দিন। একদিকে কেন্দ্রীয় সরকারের শিল্প নীতির বিরুদ্ধে বাংলা বন্ধের ডাক দিচ্ছেন, রেল রোকোর ডাক দিচ্ছেন, আবার অন্য দিকে বলছেন নয়া শিল্প নীতি প্রতিষ্ঠা করবেন, শিল্পায়ন করবেন। এই বিভ্রান্তি এবং ধাপ্পার জন্য বাংলার মানুষ আপনার

বিচার চায়, আপনার পদত্যাগ চায়। আপনি উন্নয়ন করতে পারেন নি এবং উন্নয়নের নাম করে পশ্চিমবাংলার মানুষকে ধাপ্পা দিয়ে যাচ্ছেন বছরের পর বছর। আপনি একবার বলেছিলেন আমাদের যে, ১৭ বছর ক্ষমতায় আছেন আরও ১৭ বছর থাকবেন মুখ্যমন্ত্রী হয়ে। আপনি দেওয়ালের লেখা পড়তে পারছেন কি না জানিনা। ১৭ বছর কেন, ১৭ মাসও আপনাকে গদিতে থাকতে হবে না। এবারে যদি মিউনিসিপ্যাল নির্বাচনের প্রচারের দায়িত্বে থাকতেন, কর্পোরেশান নির্বাচনের দায়িত্বে থাকতেন, তাহলে আমাদের সংখ্যা ৬৭ নয়, ৯৭তে গিয়ে দাঁড়াত। কারণ তাহলে আমরা আপনার মাথাভারী প্রশাসন যে লুঠের রাজত্ব, সন্ত্রাসের রাজত্ব তৈরি করেছে, আপনি সামনে থাকলে তা বলতে পারতাম। ছিলেন না বলে বলতে পারি নি। একটা সৎ মন্ত্রীর উপর দায়িত্ব দিয়ে গিয়েছিলেন, তাই বলতে পারিনি। আপনি থাকলে আপনার কেলেঙ্কারির কথা ফাঁস করে আরও বেশি সিট পেতাম। আপনি থাকুন বিধানসভা ইলেকশনে, আপনার অপকীর্তি ফাঁস করে, তা তুলে ধরে আমরা আরও বেশি আসনে জয়ী হব। আপনারা নীতিবোধের কথা বলেন, রাজনৈতিক মূল্যবোধের কথা বলেন—আনন্দবাজার পত্রিকা, আজকাল, বর্তমান, টেলিগ্রাফ তো বুর্জোয়া কাগজ, গণশক্তি তো বুর্জোয়া কাগজ নয়, আপনাদের পত্রিকা গণশক্তি কি লিখেছে, ৭ই জুলাইতে? ঝুন্নু আনসারীকে সাট্টা সিং, সমাজবিরোধী, অমুক-তমুক কি সব লিখেছে।

ঝুন্নু আনসারী কোন যাদু বলে আজকে সমাজসেবী হয়ে গেল? লজ্জা করে না আপনাদের? আজকে ক্ষমতায় থাকার জন্য কংগ্রেসিদের বিরুদ্ধে নানা কথা বলছেন। ক্ষমতার জন্য আজকে আপনার মন্ত্রিসভার মন্ত্রী সুভাষ চক্রবর্তী এবং অশোক ভট্টাচার্য ঝুন্নু আনসারীকে পায়ে ধরে টেনে আনছেন, এই ভাবে ক্ষমতায় থাকতে চাইছেন। আরা বিরোধীদলের লোকেরা আপনাকে আগে সম্মান করতাম কিন্তু ১৮ বছর ক্ষমতায় থাকার পর যা দেখিয়ে দিয়েছেন—ধাপ্পাবাজি কাকে বলে, চূড়ান্ত ধাপ্পাবাজির মাধ্যমে ক্ষমতায় থাকতে চাইছেন—তাতে আপনাকে আর আমরা সম্মান দেখাতে পারি না। আপনি কি আদর্শ রূপায়িত করেছেন? পুলিশ লকআপে চারশ'র বেশি লোক মারা গেছেন। আপনি এই হাউসে দাঁড়িয়ে এই কথা বলেছেন যে কত মানুষ মারা গেছেন। একটা মৃত্যুর জন্য দুঃখ প্রকাশ করেছেন? আপনি কংগ্রেসিদের বিরুদ্ধে কথা বলেন। কংগ্রেসের মুখ্যমন্ত্রী করুণাকরণ, কোর্টের রায়ে বলেছিল যে লকআপে মানুষ মারা গেছে, তখন সঙ্গে সঙ্গে তিনি পদত্যাগ করেছিলেন। আপনি একবারও পদত্যাগের কথা বললেন না। আমরা কি বাংলার বুকে কোন এমন মুখ্যমন্ত্রীকে দেখেছি যিনি এই রকম দুর্নীতিপরায়ণ? আপনি বিরোধীদলে থাকাকালীন বিধান চন্দ্র রায়, প্রফুল্ল সেনকে বলেছেন, পুলিশের রিপোর্ট ডাস্টবিনে ফেলে দেবার জন্য। আপনার তো লজ্জা করা উচিত। আপনি আবার মূল্যবোধের কথা বলেন। আপনি রাজনৈতিক মূল্যবোধের কথা বলেন। আপনি শুধু রাজনীতির কথা বললে মানাতো। কিন্তু আপনি বিরোধীদের যে রাজনৈতিক মূল্যবোধের কথা বলেন, আপনি নিজে তা মানেন না। আপনি পশ্চিমবাংলার বুকে নজির সৃষ্টি করেছেন। বাংলার ইতিহাসে যা কোনও দিন হয়নি, মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ কেউ কোনও

দিন এনেছেন এই রকম হয়নি। প্রফুল্ল সেনের সম্বন্ধে আপনি স্টিফেন হাউসের কথা বলেছিলেন। সেই অভিযোগ আপনি প্রমাণ করতে পারেননি। কংগ্রেসের কটা মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে এই রকম দুর্নীতির অভিযোগ আছে, আপনি নাম বলুন? আপনি ১৮ বছর মুখ্যমন্ত্রী হিসাবে বাংলার মানুষের কাছে দুর্নীতিগ্রস্ত বলে পরিচিত হয়েছেন। আপনি একজনের নাম বলুন, প্রফুল্ল সেন, প্রফুল্ল ঘোষ, বিধান রায়, অজয় মুখার্জি, সিদ্ধার্থশঙ্কর রায়, একজনের নাম বলুন যাদের বিরুদ্ধে এই রকম দুর্নীতির অভিযোগ আছে? আজকে দুঃখের বিষয়, আপনি মুখ্যমন্ত্রিত্বে থাকাকালীন আপনার পরিবারবর্গের বিরুদ্ধে মানুষ এই অভিযোগ আনছে। এটা আমাদের দলের কথা নয়, আপনাদেরই দলের প্রবীণতম নেতা নৃপেন চক্রবর্তী, আপনার বিরুদ্ধে দুর্নীতির কথা বলেছেন। আজকে সেই কারণেই আমাদের প্রশ্ন, সেই মুখ্যমন্ত্রী কি করে ক্ষমতায় থাকে? সিদ্ধার্থশঙ্কর রায়ের মন্ত্রী সভার বিরুদ্ধে অভিযোগ এসেছিল বলে তিনি ওয়াংচু কমিশন বসিয়েছিলেন। আপনি বলুনতো, আপনার মুখ্যমন্ত্রীকালে এই রকম বিচার বিভাগীয় কমিশন বসিয়েছেন? এই রকম বিচার বিভাগীয় কমিশন বসালে আমরা সেখানে প্রমাণ দিতে পারতাম, আপনার মন্ত্রিসভায় রথী মহারথী যাঁরা আছেন তাঁদের বিরুদ্ধে প্রমাণ দিতে পারতাম। আপনার সাহস থাকে যদি তাহলে এই রকম বিচার বিভাগীয় কমিশন বসান। আমরা জানি, প্রতিটি জায়গায় আপনি উত্তর দিতে পারবেন না। সেজন্য পুলিশি সন্ত্রাস চালিয়ে রাজত্ব চালাবার চেষ্টা করছেন। সাম্প্রদায়িক শক্তিকে মদত দিয়ে ক্ষমতায় থাকবার চেষ্টা করছেন। বি. জে. পি. কংগ্রেসের ভোট পেলে—তারা কংগ্রেসিদের ভোট কেড়ে নেবে বলে বি. জে. পি.কে মদত দিচ্ছেন। তাতে আপনারা জিততে পারবেন? আপনি আমাদের অনেক জ্ঞান দিয়ে থাকেন। দয়া করে কংগ্রেসিদের আপনি জ্ঞান দেবেন না। আমাদের অনেক জ্ঞান আছে। আপনি এখানে এক রকম বলেন আবার ওখানে গিয়ে মনমোহন সিংহের সঙ্গে অন্য কথা বলেন। আপনি কংগ্রেসিদের গালাগালি দেন। আপনি বলুন তো, কংগ্রেসের কটা মুখ্যমন্ত্রী বিদেশে গেছেন? আপনি বিধান রায়কে গালাগালি দিয়েছেন। তিনি এখানে কংসাবতী প্রোজেক্ট, ময়ূরাক্ষী প্রোজেক্ট, দুর্গাপুর স্টিল প্ল্যান্ট, মেডিক্যাল কলেজ, সি. এস. টি. সি. করেছেন। তারজন্য তাঁকে বিদেশে যেতে হয়নি। আপনি মুখ্যমন্ত্রিত্বে থাকাকালীন রেকর্ড টাইম বিদেশে গেছেন, প্রতি বছরই বিদেশে গেছেন। একটা শিল্পও আপনি এখানে তৈরি করতে পারেননি। আপনাকে অনুরোধ করি, আপনার আমলে শিল্পের দরকার নেই, আপনি শুধু যে শিল্পগুলো ডাঃ বিধানচন্দ্র রায়, প্রফুল্লচন্দ্র সেনের আমলে তৈরি হয়েছিল, সেগুলোকে বাঁচিয়ে রাখুন। তাহলেই মানুষের চাকুরি হবে, যাঁরা চাকুরি করছেন তাঁদের চাকুরি থাকবে।

[1-50 – 2-00 p.m.(Including adjournment)]

আজকে আপনাদের আমলে শিক্ষা প্রতিষ্ঠানগুলোর এমন অবস্থা হয়েছে যে এখান থেকে আর আই এ এস, আই পি এস তৈরি হচ্ছে না, বাইরের বিশ্ববিদ্যালয় থেকে তৈরি হয়ে এখানে আসছে। এই অবস্থা তো আপনারাই তৈরি করেছেন, এর কি জবাব দেবেন? এরই বিরুদ্ধে আমাদের প্রতিবাদ। সেইকারণে অকর্মণ্য নায়ক আমাদের মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে অনাস্থা

প্রস্তাব এবং মন্ত্রিসভার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব। এরই মধ্যে দিয়ে আমরা আপনাদের প্রতি অনাস্থা জানাচ্ছি। আপনি আর ১৭ বছর তো দূরের কথা ১৭ মাস আর থাকতে পারবেন না। এবং সুষ্ঠভাবে ক্ষমতায় থাকতে পারবেন না। তার আগেই আপনি দেওয়ালের লিখন পড়ুন, আপনার পদত্যাগ করা উচিত। আপনাকে জেলে পোরা উচিত। সেইজন্য আজকে এই অনাস্থা প্রস্তাব এনেছি।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের আনীত অনাস্থা প্রস্তাব সমর্থন করে বক্তব্য রাখছি। স্যার, একটু আগেই রবীন বাবু খুব বড় গলা করে বলেছেন যে বামফ্রন্টের আমলেই নির্বাচন হচ্ছে। আমরা জানি নির্বাচনে ওরা বিশ্বাস করতেন না বা করেন না কিন্তু ততদিনই বিশ্বাস করবেন যতদিন ছাপ্পা ভোটের মারফৎ মানুষের গণতান্ত্রিক অধিকার কেড়ে নিয়ে সন্ত্রাস এবং রিগিং করে, ভয় দেখিয়ে মানুষের ভোট কেড়ে নিতে পারবেন, ততদিনই নির্বাচন করবেন। আজকে পৌরসভাগুলোর নির্বাচনই প্রমাণ করে দিয়েছে যে বামফ্রন্টের পক্ষে মানুষ আর যাচ্ছে না। তাই আমরা দেখলাম নির্বাচনের পরে আমাদের প্রদেশ কংগ্রেসের সভাপতির বাড়িতে বোমা মারা হল। বোমা মেরে মানুষকে ভয় দেখানো হল, কিন্তু মানুষ আর ভয় পায় না। এইভাবে তারা সমস্ত মানুষকে এবং পশ্চিমবঙ্গের মানুষকে ভয় দেখিয়ে যাচ্ছেন। সেখানে প্রকাশ্য ভাবে বুঝিয়ে দিচ্ছে যে, কংগ্রেসের পক্ষে যারা ভোট দেবেন তাদের খতম করে দেবেন। ১৯৯১ সালের যে নির্বাচন হল, তাতে হাওড়া জেলার কান্দুয়াতে যেসব মেয়েরা হাত চিহ্নে ভোট দিয়েছিল সেই মেয়েদের হাত কেটে দেওয়া হয়েছিল। গোপাল বাড়ুইকে খুন করা হয়েছিল। রেজাউদ্দিনকে খুন করা হয়েছিল। তাদের অপরাধ কি শুধু হাত চিহ্নে ভোট দেওয়ার জন্যে এই অপরাধ। মহাবীর প্রসাদকে খুন করা হল হাত চিহ্নে ভোট দেওয়ার জন্যে। অথচ তাদের বিরুদ্ধে চার্জ শিট দেওয়া তো দূরের কথা ধরার কোনও ব্যবস্থাই হল না। আপনারা ততদিনই নির্বাচন করবেন যতদিন মানুষের গণতান্ত্রিক অধিকারকে গুণ্ডা দিয়ে লাঠি দিয়ে শেষ করতে পারবেন। যেমনিভাবে বালির নির্বাচনে আমরা দেখলাম ওঁনাদেরই মন্ত্রী মেয়রের সামনে বাইরের থেকে গুণ্ডা এনে মানুষকে ভয় দেখিয়ে, মানুষ যাতে ভোট দিতে যেতে না পারে সেই ব্যবস্থা করে নির্বাচন করেছিলেন এবং জিতেছিলেন। আজকে পশ্চিমবঙ্গের মানুষের বুকে হতাশা নেমে এসেছে। আর আমরা এখানে দেখছি জ্যোতিবাবুর বংশবদ যারা পেছনে বসে আছে তারা প্রশংসা করে চলেছেন। এরাই এক সময়ে বলতেন যে গণতান্ত্রিক আন্দোলনে কোনও পুলিশি হস্তক্ষেপ চলবে না। তারাই আজকে পুলিশকে সঙ্গে নিয়ে রাজনীতি করে যাচ্ছেন। আজকে পুলিশকে গুণ্ডাবাহিনীতে পরিণত করেছেন। এবং এইভাবে তারা রাজনীতি করে যাচ্ছেন, ক্ষমতার রাজনীতি করে যাচ্ছেন। আর আমাদের মুখ্যমন্ত্রী ওই পুলিশের সম্পর্কে বলে যাচ্ছেন, ওই পুলিশ বড় ভাল ছেলে, ওরা এইরকম করতে পারে না। ফেব্রুয়ারি ১৯৯৪ সালে কি দেখলাম—মমতা বন্দোপাধ্যায় যখন বারাসাতে সভা করছিলেন সেই সময়ে ওই গণতান্ত্রিক আন্দোলনের উপরে পুলিশ গুলি চালাল। তারপরে কুমারগঞ্জে কমলেশ সরকারকে খুন করা হল, কারণ কি—সেখানকার মানুষ পুলিশের

অত্যাচারের বিরুদ্ধে আন্দোলন করেছিল? পুলিশ সেখানে নির্বিচারে গুলি চালাল, ছাত্র হত্যা করল। তারপরে গড়িয়াহাটে পুলিশের গুলিতে স্বপন চক্রবর্তী নিহত হল। ওই রবীন বাবুর নির্বাচনের দিন, তিনি সন্ত্রাসের রিগিংয়ের নির্বাচন করে ৩২ হাজার ভোটে জিতলেন আর তারজন্য একজন নিরীহ পথচারীকে নির্বিচারে গুলি করে মারা হল। গুলি কারা চালিয়েছিল, কার প্ররোচনায় গুলি চালানো হয়েছিল, আর কি কারণেই বা স্বপন চক্রবর্তীকে মারা হল? সেদিন শ্রীমতী মমতা বন্দোপাধ্যায় মহাকরণের সামনে গিয়েছিলেন কিসের জন্য? আপনাদের গণতান্ত্রিক বোধ নষ্ট হয়ে গেছে। পশ্চিমবাংলার সর্বক্ষেত্রে আজকে সন্ত্রাস নেমে আসছে। মানুষের গণতান্ত্রিক অধিকার কেড়ে নেওয়া হচ্ছে। এসবের বিরুদ্ধে আমরা সেদিন মহাকরণের সামনে প্রতিবাদ করতে গিয়েছিলাম। কিন্তু জ্যোতিবাবুর পুলিশ সেখানে কি করল? পুলিশ ১৩টি তাজা প্রাণ কেড়ে নিল। ঐ ব্যাপারে মুখ্যমন্ত্রী কোন তদন্ত করেছেন, দোষী পুলিশ অফিসারদের শাস্তি দিয়েছেন? কিছুই হয়নি, কারণ তাঁর কাছে পুলিশ বড় ভালো ছেলে। তারা গণতান্ত্রিক আন্দোলনে হস্তক্ষেপ করবে না— এইসব কথা আপনারা বলছেন, অথচ পুলিশ গুলি করে মানুষ মারছে। হাওড়া ব্রিজে সেদিন কি ঘটনা ঘটল? এটা আমার কেন্দ্রের মধ্যে পড়ে। একজন মহিলা মাত্র ১২/১৩ জন মহিলা নিয়ে সেদিন আন্দোলন করতে এসেছিলেন। কিন্তু মুখ্যমন্ত্রীর পুলিশ, বামপন্থীদের পুলিশ বিমলাদেবীকে গুলি করে হত্যা করল। কিন্তু আজ পর্যন্ত দোষী পুলিশ অফিসারকে শাস্তি দেওয়াতো দুরে থাক, তাকে চিহ্নিত পর্যন্ত করা হল না। আজকে ক্ষমতায় থাকার জন্য এই পুলিশকে ব্যবহার করা হচ্ছে। আবার আজকে কাঁথীতে কি দেখলাম? সেখানে মহিলারা সারা দিনের কাজ-কর্ম সেরে হোটেলে বিশ্রাম নিচ্ছিলেন, কিন্তু পুলিশ তাদের ধর্ষণ করল। সেখানে কাঁথির মানুষ প্রতিবাদ করলে ঐ পুলিশ, জ্যোতিবাবুর পুলিশ গুলি চালিয়ে সেখানে মানুষ মেরে ফেলল। কিন্তু আপনারা বলছেন—এখানে নাকি আইনের শাসন চলছে। আজকে আপনারা সন্ত্রাস, রিগিং, কারচুপি করে ক্ষমতায় টিকে আছেন। কিন্তু সেই দিন আর দেরি নেই, মানুষ আজকে এগিয়ে আসছে, আপনাদের সন্ত্রাস, কারচুপি, এবং সমস্ত রকম অন্যায়ের জবাব দিতে। খুব শীঘ্রই আপনাদের মৃত্যু ঘন্টা বাজবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি। আমরা আবার ৩.০০ সময় মিলিত হব।

**(At this stage the House was adjourned till 3.00 p.m.)**

[3-00 – 3-10 p.m.(After Adjournment)]

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** মিঃ স্পিকার স্যার, নো কনফিডেন্স মোশন যেটা বিরোধীপক্ষ এনেছেন, বিশেষ করে লীডার অফ দি অপোজিশন তিনি কি যে বললেন সাফিসিয়েন্ট গ্রাউণ্ড ফর নো কনফিডেন্স আমি বুঝতে পারিনি একটুও। আমার কথা হচ্ছে, নিশ্চয় তারা নো কনফিডেন্স আনতে পারেন, কিন্তু নোয়িং ফুললি ওয়েল দি ফৌ অ্যাকমপ্লি অর্থাৎ যেখানে ২৫০ প্রায় কাছাকাছি একদিকে, আর এক দিকে ৪০/৫০ জন, সেখানে এটা পাস করার

কোনও চান্স নেই। এটা সবাই জানে। তাহলেও আমরা জানতে পারি অন্তত কতকগুলি জিনিস তারা অবতারণা করবেন, যেগুলির অবতারণা করলে পশ্চিমবাংলার পিপিল অন্তত ভাবতেন যে না, এই এই কথাগুলি ঠিক বলছে। কিন্তু আমি দেখলাম দু-একটি রেলিভান্ট পয়েন্ট আছে, নিশ্চয় আমি ডিসকাশ করব সেটার সম্বন্ধে আমার বক্তব্য রাখব। তবে এটা ঠিক কথা বলছি, এখন পর্যন্ত এমন কোনও বক্তা দেখা গেল না যে বক্তব্যটাতে মানুষকে বোঝানো যায় যে এটা অন্যায় হচ্ছে। আমি এইজন্য বলছি। বারে বারে বলে যাবে স্পেসিফিক অ্যালিগেশন উইথ স্পেসিফিক কমেন্টস যেটা সবচেয়ে বড় কথা নো কনফিডেন্স এর, যে পয়েন্টগুলি এলোমেলোভাবে বলা হয়েছে। কাজেই আমি বলতে চাই, এই জিনিসগুলি নিশ্চয় যদি আমাদের বিরোধীপক্ষরা আমাদের চোখে আঙুল দিয়ে কিছু জিনিস দেখিয়ে দিতে পারে তাহলে আমরা তাদেরকে তো হারিয়ে দেব নো কনফিডেন্সে কোনও কথা নেই, তবু যদি গ্রহণযোগ্য কিছু কথা থাকে তাহলে আমরা নিশ্চয় ভাবব। এটা হচ্ছে ডেমোক্রাসিতে অপোজিশনের কথাগুলি বা অপোজিশনকে কেন এত সময় দেওয়া সেইসব ব্রিটিশ পার্লামেন্টের প্রসিডিংসে ছিল, সেখানে এইসব জিনিসগুলি পরিষ্কারভাবে আছে। কেবল একটা নেই, সেখানের স্পিকার আর এখানকার স্পিকারের খানিকটা ডিফারেন্স আছে। তাছাড়া প্রায় সবটাই এক আছে। আমি আপনাদেরকে বলতে চাচ্ছি, আপনারা যেগুলি তুলেছেন সেইগুলি এক এক করে বলছি।

যেমন কর্পোরেশন ইলেকশন, এর স্ট্যাটিউটারি হেড কে? এই যে কর্পোরেশন ইলেকশন, যেটা সম্বন্ধে অনেক কথা বলেছেন। আপনারা ভেবে দেখুনতো এর কন্ট্রোলিং অথরিটি কে? যে স্ট্যাটিউটারী বডি থাকে সেই বডি। সেই স্ট্যাটিউটারী বডি এটাকে কন্ট্রোল করবে এটা আশা করা যায়। that cannot be the ground for your no confidence. আমি বলছি, ভাবনা-চিন্তা করুন। এই রিগিং টিগিং আপনারা যা বলছেন তার জন্য কোর্ট তো আছে, প্রসিডিওর আছে। নিশ্চয় আপনারা চেষ্টা করবেন। একটা অথরিটি কনসার্ণ করা হয়েছে, ইলেকশনে তাদের এগেইনস্টে আপনাদের গ্রিভেন্স থাকতে পারে, Government has nothing to do with the Statutory authority of West Bengal. এটা মনে রাখতে হবে। লোকাল ইলেকশন বলুন, আর যাই বলুন, আমি কর্পোরেশন ইলেকশন সম্বন্ধে বলছি, অনেক সীট আমরাও পেয়েছি, আপনারাও পেয়েছেন। তবে আপনারা অনেকটা এগিয়ে গিয়েছেন, এটা অস্বীকার করার কিছু নেই। ইলেকশনটা যে অন্যায় হয়েছে এটা স্ট্যাটিউটারী অথরিটি ডিক্লেয়ার করল না। তারা যদি না করেন তাহলে হাইকোর্ট আছে। সেখানে আপনারা কটা কেস করলেন সেটা বলবেন। অপোজিশন পার্টি কোনও কেস করেনি। আপনারা পার্সোনাল ক্যাপাসিটিতে করেছেন, নট অ্যাজ এ পার্টি, কথাটা আপনারা একবার ভেবে দেখুন। আপনারা কমিউনাল দাঙ্গার কথা বলছিলেন। ভারতবর্ষের কমিউনাল দাঙ্গার সাথে যদি আমরা এটাকে কম্পেয়ার করি, আমাদের এখানে সেই রকম সিরিয়াস কমিউনাল দাঙ্গা হয়নি। কিছু হয়েছে নিচের তলায়, ঝগড়া যেটা আছে সেটা নিচের তলায়, উপরের তলায় আমরা অনেকটা বুঝে

চলার চেষ্টা করি। এখানে অল পারভেসিভ দাঙ্গা হচ্ছে না, কিছু হচ্ছে আইসোলেটেড স্ট্রে ফ্যাক্ট। এটা নিশ্চয় আপনারা ডিস্টিঙ্কটশন করতে পারবেন। আপনাদের অনেক বুদ্ধি আছে, সেটা আপনারা করবেন। আফটার অল, আমাদের এই গভর্নমেন্ট বলুন, আর আপনারাই বলুন, আমরা এই আফটারঅল middleclass intellectuals এই কথাগুলো মনে রাখতে হবে this cannot be the ground for your no confidence এর পরে একটা কথা বাপুলি মহাশয় বলেছেন, উত্তরটা আমাদের চীফ মিনিস্টার দেবেন, তবু আমি বলছি, ভিখারি পাশোয়ান এবং আদারস এবং কাস্টডি ডেথ, এটা নিশ্চয় একটা সিরিয়াস ম্যাটার বলে আমি মনে করি। কিন্তু এইসব ব্যাপারগুলো সাবজ্যুডিস আছে। এইগুলো নিয়ে আলোচনা করা যায়না। সাবজুডিসে যদি প্রমাণিত হয় দশ, কুড়িটা কেসে এই রকম হয়েছে তাহলে বলতে পারব গ্রাউণ্ড আছে, that in a political ground and people Human rights and constitutional rights বিষয়টা নিশ্চয় প্রতিটি মানুষের সেই দায়িত্ব আছে এবং সেই দায়িত্ব গভর্নমেন্টেরও আছে।

[3-10 – 3-20 p.m.]

সেই দায়িত্বটা যদি রক্ষা করতে না পারি তাহলে নিশ্চয় ground for yours no confidence আসতে পারে। কিন্তু যে কয়েকটা লোকের নাম বলেছেন সেই কেসগুলি সমস্ত সাব-জুডিস। সাব-জুডিস যদি হয় তাহলে আপনি প্রিম্যাচিওর কমেন্ট করতে পারেন কি করে সেটা আপনাদের ভেবে দেখা দরকার। এটা একটা সিরিয়াস ম্যাটার, এই সিরিয়াস ম্যাটারটা আপনারা নিশ্চয় ভেবে দেখবেন। নিশ্চয় এ ব্যাপারটা সিরিয়াসলি দেখতে হবে। ইন্ডাস্ট্রিয়াল পলিসি নিয়ে আপনারা বলেছেন। এই ইন্ডাস্ট্রিসের ম্যাটারে আমরা খানিকটা দূর গিয়েছি কিন্তু আপনাদের সঙ্গে সবটা যাইনি এবং এটাই হচ্ছে Difference between the Central Government industrial policy and the difference of the state government's industrial policy. আমরা কি বলেছি? আমরা বলেছি যে জি সেভেন সারা পৃথিবীটাকে গিলে খাচ্ছে। গিলে খাবার ৯টা মেকানিজম আছে এবং তার মধ্যে ৬/৭টা মেকানিজম অত্যন্ত খারাপ। এই যে তারা এটা করছে এরজন্য দায়ী সেন্ট্রাল গভর্নমেন্ট, স্টেট গভর্নমেন্ট নয়। যারা ইনভেস্ট করে — ওয়ার্ল্ড ব্যাঙ্ক, ইন্টারন্যাশনাল মনিটারি ফান্ড, তা ছাড়া ডিভ্যালুয়েশন, ইনফ্লেশন — এই ধরনের ৬টা ব্যাপার আছে। এই সবগুলি ডিসকোয়ালিফিকেশন। সেটাকে আমরা অ্যাবান্ডান করতে পারি কিনা তা দেখতে হবে। দুটি পয়েন্ট সম্বন্ধে বলছি যেটা দরকার — ইনভেস্টমেন্ট এবং টেকনোলজি। এই দুটি গুন আছে। ইনভেস্টমেন্টের জন্য টাকা দরকার কিন্তু সেই টাকা আমাদের নেই। এ ক্ষেত্রে চিন অনেকটা এগিয়ে গিয়েছে কিন্তু তারাও টাকা ধার করে এগিয়ে যাচ্ছে। আমরাও টাকাটা ধার করতে না পারলে ইনভেস্টমেন্ট করতে পারব না। কিন্তু কথা হচ্ছে কোথায় ইনভেস্টমেন্ট করব সে কথাটা পরিষ্কার ভাবে আনা উচিত যেটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়া অন্তত ভাবেননি। আমরা বলছি, আমরা যেটা করতে চাই — বেসিক ইন্ডাস্ট্রি এই সব করতে চাইছি। অর্থাৎ লাক্সারি

গুডস এবং কনজিউমার গুডস করতে চাচ্ছি না। এখানে অনেকটা তফাত হয়ে গেল। সেন্ট্রাল গভর্নমেন্টের ইন্ডাস্ট্রিয়াল পলিসিতে সেটা করছে না। ইনভেস্টমেন্টের জন্য যেটা দরকার সেই টাকার ব্যাপরটা আমার মনে হয় আপনাদের ভাবা দরকার। আর একটা হচ্ছে টেকনোলজি। এই টেকনোলজিটা চাই, এটা দরকার। এই টেকনোনজির জন্য আমাদের চেষ্টা করতে হবে, এটা কাজে লাগবে।

আর আপনারা যদি বলেন পয়েন্ট ব্ল্যাঙ্ক যে কোনও টেকনোলজিই নেব, তাহলে সর্বনাশ হয়ে যাবে। যদি আমরা ঐ লাক্সারি গুডস-এর টেকনোলজি নিই তাহলে আমরা অনেক বেশি দেনাগ্রস্থ হয়ে পড়ব। সুতরাং আমাদের টেকনোলজিকে ইউজ করতে হবে বেসিক ইন্ডাস্ট্রিতে এবং জনগণের বৃহত্তর স্বার্থে। এর জন্যই আমরা টেকনোলজি নিতে পারি। সুতরাং এসব কথাগুলো আপনাদের একটু চিন্তা-ভাবনা করতে হবে। এখনও পর্যন্ত আপনারা সেরকম কোনও গ্রাউন্ড করতে পারেননি। আর একটা কথা বলেছেন, সেটার সম্বন্ধেও কিছু বলা দরকার বলে আমি মনে করি। নৃপেন চক্রবর্তী সম্বন্ধে একটা পয়েন্ট উঠেছে। হ্যাঁ, আমি বলি এটা একটা সিরিয়াস ম্যাটার নিশ্চয়ই। কিন্তু আপনাকে চিন্তা করতে হবে, আপনাকে বিচার করতে হবে যে, তিনি বিতাড়িত হবার পরে সত্যি কথা বলছেন কিনা? এটা অন্যভাবে যতক্ষণ পর্যন্ত না ভেরিফাই করা যাবে ততক্ষণ পর্যন্ত পয়েন্ট ব্ল্যাঙ্ক বলা যাবে না। এটা আপনারা একটু ভেবে দেখবেন। অতএব যে নো কনফিডেন্স মোশন আনা হয়েছে, দেয়ার ইজ নো পয়েন্ট ইন ইট। সুতরাং আমি এটির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আজকে এই হাউসে এই সরকারের বিরুদ্ধে আনীত অনাস্থা প্রস্তাবকে যেমন সমর্থন করছি তেমন বিগত পৌর এবং কর্পোরেশন নির্বাচনে পশ্চিমবাংলার সাধারণ জনগণ থেকে শুরু করে কলকাতা মহানগরীর বুদ্ধিজীবী মানুষেরা পর্যন্ত এই সরকারের বিরুদ্ধে অনাস্থা ঘোষণা করেছেন। তার জন্য আমি কলকাতা মহানগরীর এবং গ্রাম বাংলার মানুষদের অভিনন্দন জানাচ্ছি। আজকে সরকার পক্ষের সদস্যরা যতই চিৎকার করুন না কেন, তাঁদেরও এই সত্যকে স্বীকার করে নিতে হবে। মাত্র দু একটা সীটের বিনিময় সরকারে থেকে আপনারা কলকাতা কর্পোরেশনের নির্বাচনে জিতেছেন। পরোক্ষ ভাবে আপনাদের হারই হয়েছে। পশ্চিমবাংলার জনগণ আপনাদের মুখে ঝামা ঘষে দিয়েছে। আপনাদের লজ্জা করা উচিত। আপনারা যে হেরেছেন তা আপনাদের স্বীকার করা উচিত। রিগিং করে আর ফলস ভোট দিয়ে কয়েকটা সীট জিতে এখানে চিৎকার করছেন। কিন্তু পশ্চিমবাংলার মানুষদের সামনে দাঁড়িয়ে আপনারা একথা বলতে পারবেন না যে, আপনারা জিতেছেন। এবং পশ্চিমবাংলাতেই একমাত্র গণতন্ত্র টিকে আছে। গণতন্ত্র কি বলছে, তা পশ্চিমবাংলার জনগণ আপনাদের বুঝিয়ে দিয়েছে। শ্রদ্ধেয় ভক্তিবাবু একটু আগে এখানে বললেন, 'আইন-শৃঙ্খলা সম্পর্কে কোনও ব্যাপার থাকলে আপনারা আমাদের চোখে আঙ্গুল দিয়ে বলুন'। তিনি শ্রদ্ধেয় ব্যক্তি, তবুও আমি তাঁকে বলি, কলকাতা কর্পোরেশন

নির্বাচন করতে গিয়ে আমরা দেখলাম — একদিকে নির্বাচন অপর দিকে প্লেট। একদিকে বোমা বন্দুক, অপর দিকে সরকারের তরফ থেকে বলা হচ্ছে ফেয়ার নির্বাচন হবে। মালদা জেলায় নির্বাচনে ১৪৪ ধারার নজির আপনারাই সৃষ্টি করেছেন। এ ক্ষেত্রে আজকে রাজ্য প্রশাসন সম্পূর্ণ ভাবে ব্যর্থ। সারা পশ্চিমবাংলার পুলিশ লক-আপে ২৫০ জন ব্যক্তিকে পিটিয়ে মারা হয়েছে এই সরকারের রাজত্বে। পশ্চিমবাংলায় যেখানে নারী নির্যাতনের ঘটনা ঘটেছে ৩০২৯টি, সেখানে সাজা হয়েছে মাত্র ১৪৯ জনের। এই তো হচ্ছে আজকে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার পরিস্থিতি। স্বরাষ্ট্রমন্ত্রী জ্যোতি বাবু নিজে এখানে পরিসংখ্যান দিয়ে বলেছেন, 'পশ্চিমবাংলায় প্রতি ৪৭ মিনিটে একজন করে নারী ধর্ষিতা হন'।

[3-20 – 3-30 p.m.]

প্রতি ৪৭ মিনিটে ধর্ষিতা হন ১ জন নারী। প্রতি ৪৪ মিনিটে অপহৃতা ১ জন নারী। প্রতি ৬ মিনিটে লাঞ্ছিতা হন ১ জন নারী। প্রতিদিন ১৭ জন মহিলাকে পণ প্রথার জন্য বলি দিতে হচ্ছে। আজকে পশ্চিমবাংলায় ১১ হাজার ৩৮১ জন আত্মহত্যা করেছে। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা প্রথম স্থান অধিকার করেছে। আপনাদের লজ্জা হয় না। এর পরেও আপনারা বলছেন আইন-শৃঙ্খলার কথা? আইন-শৃঙ্খলা কাকে বলে তা আপনারা জানেন না। মালদা জেলায় পঞ্চায়েত নির্বাচনে ৬ মাসের শিশুকে পায়ে করে থেতলে পিষে মেরেছে সি.পি.এম.-এর ক্যাডাররা। আজ অবধি তাদের শাস্তি হয়নি। শিল্পের কথা বলেছেন। কোথা থেকে শিল্প হবে? শতকরা ৮০ শতাংশ গ্রামে বিদ্যুৎ নেই। সুতরাং শিল্প হতে পারে না। গ্রামে রাস্তা-ঘাট নেই, বিদ্যুৎ নেই। কি করে শিল্প হবে? আগে বন্ধ কলকারখানাগুলি খুলুন। আজকে পশ্চিমবাংলায় ৫১ লক্ষের বেশি মানুষ বেকার। দিনের পর দিন এইভাবে ইন্ডাস্ট্রিগুলিকে যদি বন্ধ করে দেন তাহলে বেকার সমস্যার সমাধান কি করে হবে? আপনারা সাম্প্রদায়িক দাঙ্গাকারিদের সঙ্গে যুক্ত। তাদের সঙ্গে হাত মিলিয়ে আপনারা ভোট করেন। অথচ এখানে দাঁড়িয়ে আপনারা বলছেন যে, আমরাই একমাত্র গণতান্ত্রিক দল। শিক্ষার ক্ষেত্রে আপনারা নৈরাজ্য সৃষ্টি করেছেন। সারা পশ্চিমবাংলা জুড়ে সাক্ষরতার নামে প্রহশন চলছে। মালদা জেলায় ২০ পারসেন্টও সাক্ষর হয়নি। বলুন, মালদা জেলায় ২০ পারসেন্ট সাক্ষরতা লাভ করেছে কিনা? আপনারা বললেন, প্রথম শ্রেণী থেকে ইংরাজি চালু হবে না, ক্লাস — ফাইভ থেকে ছেলেমেয়েরা এ.বি.সি.ডি. পড়বে। ক্লাস — টেনেতে এদের কোয়েশ্চেন আনসারিং করতে হয়। তাহলে কি করে এই সমস্ত ছেলেমেয়েরা করবে? তাই বলছি, এ.বি.সি.ডি. পড়াতে হবে ক্লাস ওয়ান থেকে। কিন্তু আপনারা বলছেন, ক্লাস — ওয়ান থেকে এ.বি.সি.ডি. পড়ানো চলবে না। শিক্ষকদের ক্ষেত্রে এই যে ৬০/৬৫ বছর বয়স অবধি চাকরি নিয়ে যে আন্দোলন হচ্ছে তাতে এই সরকার বলছে ৬০ বছর অবধি চাকরির সময়-সীমা করতে হবে। আমার বক্তব্য হচ্ছে, জ্যোতি বসু যদি ৮২ বছর বয়সে দেশ শাসন করে তাহলে শিক্ষকেরা কেন ৬৫ বছর বয়স অবধি চাকরি করতে পারবে না? আপনারা তাই শিক্ষা ব্যবস্থাকে গোল্লায় পাঠিয়েছেন। এই কথা বলে অনাস্থা প্রস্তাবকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় স্পিকার স্যার, কংগ্রেস কর্তৃক আনীত অনাস্থা প্রস্তাবের বিরোধিতা করে দু-চারটি কথা বলছি। স্যার, পৌর নির্বাচনে নাকি কংগ্রেসের প্রতি জনগণের আস্থা বৃদ্ধি ঘটে গেছে আর বামফ্রন্টের প্রতি জনগণের আস্থা কমে গেছে। এতে উৎসাহিত হয়ে কংগ্রেস নেতারা কলকাতার মেট্রো রেলের সামনে জনসভা করেছেন। সেখানে বিরোধী দলের নেতা জনগণকে বলেছেন, এদের (বামফ্রন্টের) হাত ভেঙ্গে দিতে হবে। আর একজন নেতা যার চাবি হারিয়ে গেছে, যিনি ভূতপূর্ব মন্ত্রী ছিলেন, তিনি বলেছেন, পশ্চিমবাংলার ঘরে ঘরে আগুন লাগিয়ে দিতে হবে। সেইজন্য আজকে এই অবস্থায় কংগ্রেসের আস্থা বৃদ্ধি ঘটে গেছে। ওনারা পরিসংখ্যান দিচ্ছেন। কিসের পরিসংখ্যান? আমাদের প্রতি জনগণের আস্থা কোথায় কমে গেছে? কলকাতা পৌরসভা বাদ দিয়ে ৮০টি যে পৌর নির্বাচন হল তাতে ৪০টি পৌরসভায় নিরঙ্কুশ সংখ্যা গরিষ্ঠতা অর্জন করেছি। ৩টি যে বিধানসভার নির্বাচন হয়ে গেল তাড়াহুড়াতে — আপনাদের লজ্জা করা উচিত — আপনাদের জামানত চলে গেছে। জনগণের আস্থা? জনগণ কাকে বলে? বামফ্রন্ট সরকার ১৮ বছর আছে এবং থাকবে। কারও ক্ষমতা নেই এখান থেকে তাড়াবে। এখানে কারচুপি, সন্ত্রাস, রিগিং-এর কথা বলেছেন। কলকাতা কর্পোরেশনে ভোটের ঘটনায় দেখাবে।

ওরা হচ্ছে গান্ধীবাদী নেতা, বন্দেমাতরমওয়ালা, কংগ্রেসিওয়ালা। এটা স্যার, খবরের কাগজের ছবি। স্যার জাহাঙ্গীর নাম — ১৪ বছর বয়স — মেটিয়াবুরুজে জাল ভোট দিতে গিয়েছিল কংগ্রেসিদের হয়ে। স্যার, সে ধরা পড়েছে। স্যার, আমি আর একটা জিনিসের কথা বলতে চাই — সন্ত্রাস। কাদের সন্ত্রাস স্যার? আমি একটা ঘটনার কথা বলতে চাই। গত কলকাতা কর্পোরেশনের নির্বাচনে ৩৫ নম্বর ওয়ার্ডে আমাদের বুথের ছবি বেরিয়েছিল। সেই ছবি আছে। স্যার, ছবি তো মিথ্যা কথা বলে না। এটা হচ্ছে সি.পি.আই. বুথ। কর্পোরেশন ইলেকশনের শেষ মাথায় ৩টা ১৫ মিনিটে সময় ৩৬ নং ওয়ার্ডে নর্থ ক্যালকাটায় শিয়ালদার কাছাকাছি, বেলেঘাটার কোলে বাড়ির কাছে বুথটা। আমি স্যার সেই ওয়ার্ডেই ছিলাম। কংগ্রেসের এই গুন্ডারা বোমা মেরে বুথকে বিধ্বস্ত করে দেয়। একজন বামফ্রন্ট কর্মী — নাম তার মৃত্যুঞ্জয় দোয়ারি, শিয়ালদহ এন.আর.এস.-এ ভর্তি আছে, তার ডান পাটা বাদ দিতে হবে। ভোটের দিন কলকাতা শহরে ১৪১টি ওয়ার্ডে প্রায় শতাধিক বামফ্রন্ট কর্মী আহত হয়ে বিভিন্ন হাসপাতালে ভর্তি হয়েছে। সুব্রত মুখার্জি দাঁড়িয়ে বলুন তো কংগ্রেসের একটা লোকও কি ভর্তি হয়েছে? স্যার এই হচ্ছে সন্ত্রাস। এই হচ্ছে রিগিং। কংগ্রেসিদের সিট ছিল ৪৭টা। এবারে পেয়েছে ৬৬টা। তা রিগিং কমরেডরা করেছে নাকি? সারা পশ্চিমবাংলা গতবার ওরা ১টা বোর্ড পেয়েছিল। এবার পেয়েছে ৩০টা। তার ভিতর চুঁচুড়া এবং খড়গপুর পৌর বোর্ড আমাদের হাত ছাড়া হয়ে গেছে। এটা নিয়ে পরে বিবেচনা করা যাবে। জনগণ কংগ্রেসকে ভালবেসে ভোট দিয়েছে নাকি? পশ্চিমবাংলার মানুষ এখনও মনে করে যে, ভারতের মধ্যে পশ্চিমবাংলার স্থান আইন-শৃঙ্খলার দিক থেকে সর্বোচ্চ। এখানে এখনও মানুষ নিশ্চিন্ত ভাবে ঘোরাফেরা করে। স্যার, আমি একটা কথা বলি যে, আজকে ওরা ভিখারি পাশোয়ানের কথা

বলে, ভিখারি পাশোয়ানকে পুলিশ স্যার, কি করেছে তা আমি জানি না। তবে একটা কথা বলতে পারি যে, বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গ থেকে ভিখারিদের হটিয়ে দিয়েছে। পশ্চিমবঙ্গে গ্রামে গঞ্জে একটা ভিখারিকেও খুঁজে পাবেন না। ভিখারি পাশোয়ান এখন ওদের কাঁধে ভুত হয়ে চেপে বসেছে। এখানকার মানুষ আগামী দিনেও বামফ্রন্টকে আনবে এবং ওদেরকে ছুঁড়ে ফেলে দেবে। এইটুকু কথা বলে অনাস্থা প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দলের নেতা এই সরকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব এনেছেন তাকে পূর্ণ সমর্থন জানাই। আমি এর সমর্থনে একটা কথাই বলতে চাই যে, আজকে হাউসে অনেক মন্ত্রী এসেছেন। এই সরকারের বিরুদ্ধে আমার প্রথম অভিযোগ হল This government is a government of quantity but not of quality. They also do not believe in what they say. মাননীয় রবীন বাবু যা বললেন আমার মনে হয় ওনার বক্তব্যটাকে ঠিকমতো অনুধাবন করলে এই কথাই পরিষ্কার হয়ে যাবে যে, উনিও সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছেন।

[3-30 – 3-40 p.m.]

ওঁরা যতক্ষণ বক্তৃতা করেছেন ততক্ষণ শুধু বলেছেন কংগ্রেস কর্মীরা ঝামেলা করেছে, কলকাতায় তারা লাঠি নিয়ে, পিস্তল নিয়ে বোমাবাজি করে ঘুরে বেড়াচ্ছে। আপনার পুলিশ, লালবাজারের পুলিশ কি তামাক খাচ্ছে? পুলিশ মন্ত্রী কি তামাক খাচ্ছেন? কোনও অত্যাচারের ঠিকমতো শাস্তি হচ্ছে না। মিনিস্টারদের প্রত্যেকের দপ্তরের বিরুদ্ধে অভিযোগ আনা যায়। আমি প্রথমত মাননীয় অর্থমন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ করছি। অষ্টম পরিকল্পনার প্রথম ৩টি বছর অতিক্রান্ত হয়ে চতুর্থ বছরে পড়েছে। আমি সমস্ত হাউসের দৃষ্টি আকর্ষণ করছি, ৩ বছরে অন্যান্য রাজ্যে শতকরা ৪৫ থেকে ৬৫ ভাগ অষ্টম পরিকল্পনায় খরচ হয়েছে সেখানে আমাদের রাজ্যে শতকরা ৩০ ভাগ খরচ হয়েছে। ১০টি রাজ্যে ৫০ ভাগ খরচ হয়েছে এবং অন্যান্য রাজ্যে ৬০ থেকে ৬৫ ভাগ খরচ হয়েছে। আমাদের মুখ্যমন্ত্রী বিলাত থেকে পড়াশোনা করে এসেছেন, তিনি কি বলেন এ ব্যাপারে? ১৮ বছর ক্ষমতায় থাকার পর কি বেড়েছে? ১৯৮০-৮১ সালে গোটা দেশের মাথা-পিছু আয় ছিল ১৬৩০ টাকা সেখানে পশ্চিমবঙ্গের আয় ছিল ১৬১২ টাকা। ১৯৯২-৯৩ সালে যেখানে জাতীয় আয় ছিল ২২৮০ টাকা সেখানে পশ্চিমবঙ্গের আয় ২২৫৬ টাকা। রাজ্যের যোজনা কমিশনের থেকে এই রিপোর্ট পেয়েছি। পূর্ত মন্ত্রী এখন নেই। আজকে রাস্তার কি অবস্থা! পরিবহন মন্ত্রী আছেন, আপনি নিশ্চয় জানেন মানুষ কিভাবে বাসে যাতায়াত করেন, সে অভিজ্ঞতা আপনার নিশ্চয় আছে। বিলেত থেকে আসা কংকর্ড বিমানে কেউ ঘুরে বেড়ালে যদি মনে করেন পরিবহনের উন্নতি হয়েছে তাহলে আপনারা কোথায় আছেন! মানুষ কিভাবে যাতায়াত করেন সে ব্যাপারে দয়া করে খোঁজ রাখবেন। আমি শিক্ষা বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মার্কসিস্ট সরকার স্কুলে ছাত্র ভর্তির জন্য লটারির ব্যবস্থা চালু করেছেন। এর থেকে বেশি অন্যায় আর কি থাকতে

পারে? মাননীয় শিক্ষা মন্ত্রীর উদ্দেশ্যে বলি, সম্প্রতি রাজ্য সভায় কেন্দ্রীয় মন্ত্রী একটি রিপোর্ট পেশ করেছেন, তাতে বলছে — ১৯৮০-৮১ সালেতে প্রথম শ্রেণী থেকে দশম শ্রেণী পর্যন্ত এই রাজ্যে শতকরা ৮২ জন ছাত্র স্কুল ছেড়ে যেত, সেখানে ১৯৯০-৯১ তে এই রাজ্যে শতকরা ৮৫ জন ছাত্র স্কুল ছেড়ে দিচ্ছে। ১৯৮০-৮১ সালে সারা ভারতবর্ষে শতকরা ৮২ জন স্কুল ছেড়ে দিত, ১৯৯০-৯১ সালে সারা ভারতবর্ষে স্কুল ছেড়ে যাওয়ার ঘটনা কমে গিয়ে দাঁড়িয়েছে শতকরা ৭৭ জনে সেখানে পশ্চিমবঙ্গে ছাত্রদের স্কুল ছেড়ে যাওয়ার ঘটনা ৮২ থেকে বেড়ে ৮৫ পারসেন্ট হয়েছে। তাহলে কি বলব এই রাজ্য শিক্ষা ক্ষেত্রে এগিয়ে গেছে? কাগজে দেখবেন রাজ্যের প্রথামিক স্কুলের ছাত্ররা গাছতলায় বসে পড়াশোনা করছে। এই রাজ্যের মুখ্যমন্ত্রী আমেরিকায় গেলে সেখানে তাঁর একদিনের হোটেল খরচা লাগে ৬০ হাজার টাকা। রবীন বাবু গতকাল চিৎকার করে বলেছেন উলুবেড়িয়ায় ৩০০ ছাত্রের মাথায় স্কুলের ছাদ ভেঙ্গে পড়েছে। আর একটা রাজ্যের মুখ্যমন্ত্রীর একদিনের হোটেল খরচা ৬০ হাজার টাকা। তাহলে কি দেশটা এগিয়ে যাচ্ছে?

আপনারা পড়ে দেখবেন এই রাজ্যের শিক্ষা দপ্তরকে British Overseas Development Authority যে ৪ কোটি ২৪ লক্ষ টাকা দিয়েছিল এই রাজ্যের শিক্ষা দপ্তর তার প্রশাসনিক গাফিলতির জন্য সেই টাকা ব্যয় করতে পারল না। এই রাজ্যের শিক্ষা ব্যবস্থা এগিয়ে যাবে? আপনারা সাবজেক্ট কমিটির রিপোর্ট দেখে নেবেন এই কথা লেখা আছে। এবারে আমি বিদ্যুতের কথা বলছি। কাগজে বেরিয়েছে এই রাজ্যের বিদ্যুৎ মন্ত্রী বলেছেন যে আমাদের রাজ্যে বিদ্যুৎ উদ্বৃত্ত হয়েছে। গ্রামের এম.এল.এ. এবং সাধারণ মানুষ বলছে "বেল পাকলে কাকের কি"। আমাদের রাজ্যে বিদ্যুৎ উদ্বৃত্ত হচ্ছে কিন্তু কটা গ্রামে এখনও বিদ্যুৎ পৌঁছায়নি।, কটা মৌজায় বিদ্যুৎ পৌঁছায়নি সেটা একটু হিসাব করে বলুন না? আমার এলাকায় ১৩টি মৌজায় এখনও কোনও বিদ্যুৎ যায়নি। আপনারা বলছেন এই রাজ্যে বিদ্যুৎ বাড়তি হচ্ছে। পশ্চিমবাংলায় মাথা পিছু বিদ্যুতের ব্যবহার হচ্ছে ১৭৭.৬ ইউনিট আর সারা ভারতবর্ষের গড় হচ্ছে ২৫০ ইউনিট। আজকে এগিয়ে যাচ্ছে বলবেন? প্রতিটি দপ্তরকে এইভাবে পর্যালোচনা করলে দেখা যাবে শুধু ব্যর্থতার ইতিহাস। তাই আমি এই অনাস্থা প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের মাননীয় নেতা ডাঃ জয়নাল আবেদিন সাহেব উত্থাপিত এই মন্ত্রী সভার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাবের আমি তীব্র বিরোধিতা করছি এবং সংক্ষেপে কয়েকটি কথা আপনার মাধ্যমে হাউসের কাছে রাখতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা মানি যে সংসদীয় গণতন্ত্রে বিরোধী দলের একটা অধিকার আছে সরকারকে সমালোচনা করবার, সরকারের নীতির সমালোচনা করবার। দে হ্যাভ রাইট টু ক্রিটিসাইজ। পার্লামেন্টারি ডেমোক্রেসিতে আমরা সবাই এটা মানি। পশ্চিমবাংলার বিধানসভায় যাঁরা প্রধান বিরোধী দল তাঁরা একবার নয় ১৮ বছরে অনেক বার তাঁরা সুযোগ পেয়েছেন অনাস্থা প্রস্তাবের মধ্যে দিয়ে এই সরকারের সমালোচনা করবার। আপনি এই হাউসে অনেক

দিন আছেন আমরাও কম বেশি অনেকই আছি, বিরোধী দলের সদস্যদের মধ্যে অনেকেই অনেক দিন আছেন। আমরাও অনাস্থা প্রস্তাব এনেছিলাম সরকারের বিরুদ্ধে যখন আমরা বিরোধী দলে ছিলাম। সেই অনাস্থা প্রস্তাবের একটা রাজনৈতিক তাৎপর্য থাকত এবং সাধারণ মানুষ সেটা গুরুত্ব দিয়ে উপলব্ধি করত। আজকে ১৮ বছরের মধ্যে পশ্চিমবাংলার প্রধান বিরোধী দল এইভাবে অনাস্থা প্রস্তাব এনে সংসদীয় গণতন্ত্রের ব্যভিচার ঘটাচ্ছে। এটা ভাবতে লজ্জা লাগে, দুঃখ হয়। এই অনাস্থা প্রস্তাব আনা হয়েছে সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে, রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করার জন্য। এই অনাস্থা প্রস্তাব এনে একটা দায়িত্ব জ্ঞানহীন বিরোধী দলের নিদর্শন তাঁরা এই বিধানসভায় রাখছেন। যে কারণে আমাদের সরকার পক্ষের বিধায়করা এই অনাস্থা প্রস্তাবকে প্রত্যাখান করছে গোটা পশ্চিমবাংলার মানুষের স্বার্থে, গোটা ভারতবর্ষের মানুষের স্বার্থে। যে বিষয়গুলি এখানে উত্থাপিত হয়েছে তার মধ্যে মাননীয় বিরোধী দলপতি নির্বাচনের ফলাফল প্রসঙ্গে বিভিন্ন জেলার ঘটনার কথা বলেছেন। আমার সময় কম, তাই আমি কেবল হুগলি জেলার কয়েকটি চিত্র এখানে তুলে ধরতে চাই। হুগলি জেলায় ১২টি পৌরসভার মধ্যে এবারে কংগ্রেস ৮টি দখল করেছে, ৪টি আমরা পেয়েছি। আপনারা ভাল করে পৌরসভাগুলি চালান। যে উন্নয়ন মূলক কাজগুলি চলছে, ৫ বছরের মধ্যে পৌরসভাগুলির উন্নয়নমূলক কাজগুলি যাতে ভাল করে হতে পারে সেটা দেখুন। দায়িত্ব জ্ঞান সম্পন্ন বিরোধী দল হিসাবে যদি আপনারা দাবি করেন তাহলে আপনারা ভাল করে চালান, আমরা সেখানে বিরোধী দলের থেকে আপনাদের সহযোগিতা করব। পৌরসভা এলাকার মানুষের যাতে ভাল হয় সেই চেষ্টা করুন। কিন্তু এখানে একটা ধারণার সৃষ্টি করা হচ্ছে পশ্চিমবাংলার পৌরসভার নির্বাচনের পর যে পশ্চিমবাংলার শহর অঞ্চলের মানুষ আমাদের প্রত্যাখান করেছে। স্যার, হুগলি জেলার চিত্রটা একটু দেখুন। এখানে ১২টি পৌরসভায় বৈধ ভোট পড়েছে ৬ লক্ষ ৬১ হাজার ৫৩৭টি।

[3-40 – 3-50 p.m.]

বামফ্রন্ট পেয়েছে শতকরা ৪৪.৪৭ পারসেন্ট, হুগলি জেলায় কংগ্রেস পেয়েছে শতকরা ৪৫.৩৭ পারসেন্ট। সামান্য বেশি বামফ্রন্টের থেকে। আর বি.জে.পি. ছাড়া অন্য নির্দল প্রার্থীরা পেয়েছে শতকরা ১০.১৬ পারসেন্ট। এ থেকে দাবি করতে পারেন না হুগলি জেলায় কংগ্রেসের জয় জয়কার হয়ে গেছে। মান্নান সাহেব চিৎকার করছেন। ওনার নিজের কেন্দ্র চাঁপদানি দেখুন — বামফ্রন্ট শতকরা ৩৮.৪২ পারসেন্ট, কংগ্রেস শতকরা ৩৬.১৯ পারসেন্ট। আর, নির্দল যে দাঁড়িয়েছিল, সেইগুলো যোগ করলে শতকরা ৫৬.০৫ পারসেন্ট হয়। এখানে কংগ্রেস ভোট পায় না, কি করে পেয়েছে তা উনি আমার থেকে ভাল করে জানেন। কোন্নগর আমার কেন্দ্রে হেরে গেছি, মানছি। ভোটের কি ফিগার, সেটা দেখুন। বামফ্রন্ট ৪২.৭২ আর কংগ্রেসের ভোট ৪৭.৭২। রিষড়ায় বামফ্রন্টের ৩৪.২৭, কংগ্রেসের ৪২.৬৮। আর, বি.জে.পি. বাদ দিলে অন্য যারা পেয়েছে সেইগুলো যোগ করলে অনেক তলায় চলে যায় কংগ্রেস। সুতরাং গলাবাজি করার দরকার নেই যে হুগলি জেলায় কংগ্রেসের জয় জয়াকার হয়ে গেছে। পৌরসভায়

আমরা বিরোধী পক্ষে গেছি, সেই সঙ্গে শুরু হয়ে গেছে আমাদের বিরুদ্ধে আক্রমণ। আজকে সমস্ত হুগলি জেলায় পৌরকর্মীরা ধর্মঘট করছেন। কেন? কংগ্রেসের একজন কাউন্সিলার উন্মত্ত হয়ে পৌরসভায় ঢুকে একজন পৌর কর্মচারির কলার ধরে মারধোর শুরু করল। তারপর রিভলবার থেকে গুলি করল। ধন্যবাদ জানাই ওখানকার চেয়ারম্যানকে, তিনি স্বীকার করেছেন অন্যায় হয়ে গেছে। সবাই প্রতিবাদ করেছেন। গতকাল রিষড়াতে যা হয়েছে, তা কাগজে ফলাও করে বেরিয়েছে। ঐ লাইনের যারা বিধায়ক আছেন, তাঁরা অনেকেই বিধানসভায় আসতে পারেননি। আমার বাড়ি যেহেতু বালির কাছাকাছি, সেইজন্য আসতে পেরেছি। রাস্তায় বেরিয়ে শুনলাম ট্রেন বন্ধ। কারা করেছে? অনেক কংগ্রেস সমর্থক মানুষ এসেছে, আমাকে জিজ্ঞেস করছে, আজকে ট্রেন বন্ধ কেন? বললাম, আপনারা যাদের সমর্থন করেন, ভোট দেন, হুগলি জেলার দায়িত্বশীল লোক, তারা বন্ধ করল, মানুষ জানে না। মাধ্যমিকের রেজাল্ট বেরিয়েছে, মানুষ জানে না ট্রেন বন্ধ। চার ঘন্টা রাস্তা বন্ধ। কোনও কারণ নেই, আন্দোলন করা হচ্ছে। রিষড়াতে কাল যে গন্ডগোল হয়েছে, আমি দায়িত্ব নিয়ে বলছি, সেখানে একটাও ছাত্র ছিল না। হাউসে প্রমাণ করুন আমি ভুল বলছি কি না। ছাত্র পরিষদের নাম করে যা হয়েছে, আমি দায়িত্ব নিয়েই বলছি একটাও ছাত্র ছিল না। নাগাল্যান্ড থেকে আনা বে-আইনি অস্ত্রশস্ত্র পুলিশ উদ্ধার করেছে এবং কংগ্রেসের নেতা গ্রেফতার হয়েছে। কালকে অবরোধের নাম করে রিষড়া স্টেশন ভাঙ্গচুর করা হয়েছে, ট্রেন ভাঙ্গচুর করা হয়েছে, যাত্রীদের উপর হামলা করা হয়েছে, পুলিশের উপর হামলা করা হয়েছে, কয়েকজন পুলিশ কনস্টেবল আহত হয়েছে। তারপর পুলিশ বাধ্য হয়ে শূন্যে গুলি চালিয়েছে ছত্রভঙ্গ করার জন্য। যাতে আরও বেশি গন্ডগোল, অশান্তি না হয়, পুলিশ তার চেষ্টা করেছে। এরা বলে শান্তি-শৃঙ্খলার কথা। আমি বলব, কংগ্রেস দল যদি এক থাকে, তাহলে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা ভাল থাকে, আর, যদি দু ভাগ হয়, তাহলে পশ্চিমবাংলায় রোজ গন্ডগোল, পুলিশের উপর হামলা, এসব ঘটবে। হুগলির চন্দননগরের কৃষ্ণভামিনী নারী-শিক্ষা মন্দির, যাকে নিয়ে হুগলির লোক গর্ববোধ করে। সেদিন চন্দননগরের চেয়ারম্যান নির্বাচনের জন্য মেয়র আসছেন বলে সব বন্ধ রাখতে বলেছিল, সেদিন মাধ্যমিকের ফলাফল বেরিয়েছে, প্রধান শিক্ষয়িত্রী ডেপুটি মেয়রের অনুমতি চেয়েছিলেন স্কুল খোলা রাখার জন্য।

উনি অনুমতি দিয়েছেন। হঠাৎ হুড়মুড় করে বহিরাগতরা গিয়ে হামলা করল। মেয়র টেলিফোনে হেড মিস্ট্রেসকে বললেন কেন স্কুল খুলে রেখেছেন। আপনারা বিশ্বাস করেন, এই মেয়র ঐতিহ্যমন্ডিত চন্দননগরকে, যেখানে দীর্ঘদিনের রাজনৈতিক, সাংস্কৃতিক ঐতিহ্য আছে তা রক্ষা করতে পারবেন? সামান্য ভোটে জিতে এই রকম কার্যকলাপ। যেখানে দোকান বাজার বসে সেখানে গিয়ে হামলা করেছে। এল.এম.আই., মগরায়, সেখানে চেয়ারম্যান কংগ্রেসের। সেখানে গিয়ে তারা বলল, আমরা আই.এন.টি.ইউ.সি. বুঝি না, সি.আই.টি.ইউ. বুঝি না,

আমরা কংগ্রেস। আমরা যা বলব তা মানতে হবে। এইসব নোংরামি সামান্য নির্বাচনে জিতে যারা করে, তারা পশ্চিমবাংলা বিধানসভায় এই অনাস্থা প্রস্তাবে জয়যুক্ত হলে এবং কোনও রকমে পশ্চিমবাংলায় ক্ষমতায় বসলে কি হবে? আমাদের দুর্ভাগ্য তারা যদি ক্ষমতায় আসে। তবে আমাদের সৌভাগ্য যে ওঁরা আসবেন না। ১৯৬৭ সাল থেকে কংগ্রেসের হাত থেকে পশ্চিমবাংলার মানুষ ক্ষমতা কেড়ে নিয়েছে, তাঁরা বর্জন করেছেন ওঁদের। ভারতবর্ষের রাজনীতিতে বামপন্থীরা যে মর্যাদায় দাঁড়িয়ে আছে, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সেই গরিমার জায়গায়, ভারতবর্ষের গণ আন্দোলনকে এগিয়ে নিয়ে যাবে। একে ভাঙ্গবার সাহস কারও নেই। ভারতবর্ষের বুকে কংগ্রেসের পায়ের তলার মাটি চলে যাচ্ছে। সুতরাং কংগ্রেসের আনীত এই প্রস্তাবকে ঘৃণাভরে প্রত্যাখ্যান করছি।

**শ্রী দেওকীনন্দন পোদ্দার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, দুঃখের বিষয় যে, ওঁরা সত্যি কথা শুনতে চান না। কানটা একটু বন্ধ রাখুন, কীর্তিগুলো একটু শুনে যান যে পশ্চিমবাংলাকে আপনারা কোথায় নিয়ে গিয়েছেন? দলগত রাজনীতিতে মানুষ নিজের দলকে নিশ্চয়ই ভালবাসবে। কিন্তু দলকে ভালবাসতে গিয়ে যদি কেউ দেশকে সর্বনাশের মুখে নিয়ে যায়, তা এই মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে দেখে বোঝা যায়। পুলিশ প্রশাসন এখানে নিষ্ক্রিয় পঙ্গু, চরিত্রহীন। এর নজির সারা ভারতবর্ষে কোথাও পাওয়া যাবে না। আমি তথ্য দিয়ে প্রমাণ দিয়ে কথাগুলো বলে দিচ্ছি। আপনারা তদন্ত করতে পারেন জুডিশিয়াল এনকোয়ারি করে। দেখতে পারেন যে কথাগুলো সত্যি কিনা। কলকাতার পুলিশ গত পৌরসভার ইলেকশনে কি করেছে? ডেপুটি কমিশনার, সেন্ট্রাল, নিজে দাঁড়িয়ে ছিলেন। সেই পুলিশ কমিশনার, সিদ্ধার্থ রায় রিজাইন করেছেন বলে শুনেছি। তিনি নিজে দাঁড়িয়ে রিগিং করেছেন। কি ভাবে করেছেন? যে বুথগুলো, পোলিং স্টেশনগুলো সেনসেটিভ বলে প্রত্যেকবার বলা হয়, ইলেকশন কমিশন, পুলিশকে এবারেও তা জানানো হয়েছিল। সেখানে ডেপুটি কমিশনার এক মুখে দাঁড়িয়ে, আর এক মুখে আমলারা দাঁড়িয়ে কংগ্রেসি ভোটারদের ঢুকতে দেয়নি। বুথগুলো কব্জা করেছে। আমি দু একটা উদাহরণ দিচ্ছি। প্রতাপ ঘোষ লেনে সনাতন বিদ্যালয়, ১-৪৫ মিনিটে পোলিং স্টেশন বন্ধ হয়ে গেল পুলিশের সামনে। তরুণ দত্তকে জানানো হল, যিনি আপনাদের নতুন চাকর, নতুন চাকুরি দিয়েছেন, তাঁকে জানানো হল যে এই বুথটা বন্ধ হল কেন? খবর দেওয়া হল যে ৯০ পারসেন্ট পোল হয়ে গেছে। এটা রিগিং নয়? মোড়ের মাথায়, এক মাথায় ডেপুটি কমিশনার, সেন্ট্রাল দাঁড়িয়ে আছেন, আর এক মাথায় ও.সি., জোড়াসাঁকো দাঁড়িয়ে আছেন, এই ছিল অবস্থা। ১২৯ নম্বর মুক্তারাম বাবু স্ট্রীট, আর একদিকে ৯৬ নম্বর মুক্তারাম বাবু স্ট্রীট, তালা বন্ধ করল সি.পি.এম.-এর গুন্ডারা। আমি ফোন করলাম কন্ট্রোল রুমে। তরুণ দত্তকে টেলিফোন করলাম। পাঁচ মিনিটের মধ্যে, সিদ্ধার্থ রায় দাঁড়িয়ে আছেন, তাঁর সামনে সি.পি.এম.-এর গুন্ডা বাহিনী চপার, রিভলবার নিয়ে ঢুকল। সেখানে একজনও ভোট দিতে পারেননি। অ্যারেস্ট করলেন সমস্ত ভদ্র ছেলেদের। তাদের তালতলায় পাঠিয়ে দিলেন। অ্যারেস্টের যদি

রেকর্ড থাকে তাহলে দেখবেন, পশ্চিমবাংলায় কেন, সারা ভারতবর্ষে তাদের নামে কোনও রেকর্ড পাওয়া যাবে না।

[3-50 – 4-00 p.m.]

মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর একটা সুনাম ছিল, সারা ভারতবর্ষের মানুষ তাকে শ্রদ্ধা করত, বিজ্ঞ এবং একজন সুদক্ষ রাজনীতিজ্ঞ বলে মনে করত। একজন কুশল প্রশাসক হিসাবে তাঁর সুনাম ছিল, কিন্তু আজকে তার সব নষ্ট করে দিয়েছেন। আজকে তিনি পশ্চিমবঙ্গের মানুষের সর্বনাশ করে দিচ্ছেন। আজকে পুলিশকে তিনি নিজের স্বার্থে ব্যবহার করছেন। পুলিশ বাহিনীকে পলিটিক্যাল পার্টির তাঁবেদার হিসাবে তৈরি করেছেন। আপনি যদি জয়েন্ট এনকোয়ারি করেন তাহলে ভাল হয় এবং আপনাদের ভাবমূর্তি ফুটে উঠতে পারবে। আজকে ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবঙ্গে মুখ্যমন্ত্রী ১৮ বছর ধরে রাজত্ব করে যাচ্ছেন। আপনি তদন্ত করুন, জয়েন্ট এনকোয়ারি করুন বুঝতে পারবেন দলে দলে মানুষ আপনাদের পরিত্যাগ করেছে। আমি আপনাকে একটা সাজেশন দিচ্ছি, আপনি যে কলকাতার পুলিশ এবং পশ্চিমবঙ্গের পুলিশ বলে নাম দিয়েছেন সেটা পরিবর্তন করে মার্কসবাদী লালবাহিনীর পুলিশ এই আখ্যা দিন। আর আই.পি.এস.-দের নাম এম.পি.এস. দিন তাহলে ভাল হয়। আপনারা গণতন্ত্রকে রেপ করছেন, হত্যা করছেন। আপনি আজকে জনগণের সামনে গিয়ে দেখুন কি অবস্থা মানুষ আজকে আপনাদের বর্জন করেছে। আপনারা বড়বাজারে কোনও ভাবেই জিততে পারবেন না। কংগ্রেসিরা ওখানে জিতবে আর কিছু ভোট হয়ত বি.জে.পি. পেতে পারে। সেখানে পুর নির্বাচনের পরের দিন কংগ্রেস জয়লাভ করার পর থেকে আপনারা তাদের বাড়ির সামনে এবং সেই ওয়ার্ডগুলোতে বোমা ছুঁড়ছেন। তাদের বাড়ির সামনে নল ধরে বসে থাকছেন এবং পুলিশকে দিয়ে অযথা ভাবে তাদের হ্যারাস করা হচ্ছে। সুতরাং এইসব কাজ আপনারা করছেন, মানুষ আপনাদের ক্ষমা করবেন না। সেই কারণে আমি আবার আবেদন করছি, আপনি ক্ষমতায় থেকে মানুষের কাছে গিয়ে জয়েন্ট এনকোয়ারি করুন এবং ক্যালকাটা পুলিশের বিরুদ্ধে একটা তদন্তের ব্যবস্থা করুন। এই কথা বলে এই অনাস্থা প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে আমি তার সমর্থন করছি না। কারণ এই অনাস্থা প্রস্তাব যারা উত্থাপন করেছেন তারা জনস্বার্থে, পিপলের জন্য কনসার্ন হয়ে এই কাজ করেন নি। বামফ্রন্ট সরকারের জন বিরোধী নীতি, অ-বাম নীতির ফলে পশ্চিমবাংলা বিপর্যস্ত একথা ঠিক, কিন্তু জনসাধারণ সেই অবস্থার থেকে পরিত্রাণ পাক সেই জন্য কংগ্রেস এই অনাস্থা প্রস্তাব আনেননি। তাঁদের এই অনাস্থা প্রস্তাব আনার কারণ হচ্ছে, জনসাধারণের বামফ্রন্ট বিরোধী মানসিকতাকে কাজে লাগিয়ে আগামী দিনের ভোটে ফয়দা তোলা। কিন্তু আমাদের অভিজ্ঞতা হচ্ছে, কংগ্রেস যখন ক্ষমতাসীন ছিল তখন তাঁরাও এই অবস্থার সৃষ্টি করেছিল। তাই আমি এই অনাস্থাকে সমর্থন

করি না। কিন্তু সমর্থন করি না বলে তার মানে এই নয় যে, যারা বিরোধিতা করে তাদের মতো বিরোধিতা করি। বামফ্রন্টের লোকেরা যে সাফাই গাইছেন সেটাও মানতে পারছি না। বামফ্রন্ট সরকারের জন বিরোধী পদক্ষেপ সম্পর্কে আমার বলিষ্ঠ বক্তব্য আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদিও আমার সময় কম কিন্তু এ বিষয়ে কয়েকটা কথা বলছি। পশ্চিমবাংলাকে আজকে তাঁরা কোথায় নিয়ে গেছেন তার দৃষ্টান্ত আমি তুলে ধরছি। এ বিষয়ে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার কুলগাছি গ্রামে সি.পি.এম. সমাজ বিরোধী এবং এক শ্রেণীর পুলিশের সহযোগিতায় এস.ইউ.সি.আই. সমর্থকদের উপর তান্ডব চালানো হয়েছে। এই গ্রাম এস.ইউ.সি.আই. অধ্যুষিত গ্রাম, আজকে তা শ্মশানে পরিণত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই গ্রামে গত ১০ই জুলাই সি.পি.এম.-এর সমাজ বিরোধী এবং তেহট্ট থানার ও.সি.-র নেতৃত্বে আমাদের সমর্থকদের উপর আক্রমণ চালানো হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ এলাকায় সি.পি.এম.-এর বড় জোর ৩০।৩৫ ঘর এবং ১৫০ এস.ইউ.সি.আই. পরিবার এবং সাধারণ মানুষ আছে। সেখানে তিনটি গ্রাম পঞ্চায়েত গতবার সি.পি.এম.-এর হাত থেকে এস.ইউ.সি.আই. ছিনিয়ে নেওয়ার ফলে ওঁরা আমাদের উৎখাত করার জন্য আক্রমণ করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এস.ইউ.সি.আই. সুস্থ রাজনীতি করার জন্য আজকে সেখানে জিতেছে। কিন্তু আজকে জোঁতদার, মহাজনদের দ্বারা এবং পুলিশের একাংশের দ্বারা আক্রান্ত হচ্ছে। এস.ইউ.সি.আই.-এর প্রধান, উপপ্রধান তারা সৎ এবং সেখানে পঞ্চায়েত পরিচালনার ক্ষেত্রে জনসাধারণের দৃষ্টি আকর্ষণ করেছে এবং লোক আমাদের সমর্থন করছে। এতে ওঁরা আতঙ্কিত হয়ে সমাজ বিরোধী এবং সি.পি.এম.-এর লোকেদের ক্ষেপিয়ে দিচ্ছে। স্যার, ওঁরা গত ১৭ ডিসেম্বর জয়দেব মন্ডল কে খুন করেছে। তার আগে এস.ইউ.সি.আই.-এর একজন সৎ কর্মী এবং নেতৃস্থানীয় ব্যক্তিকে খুন করে। কিন্তু আজ পর্যন্ত ও.সি. দোষীদের ধরছেন না, বরং তার সঙ্গে খানা-পিনা করছেন। গত ৭ই সেপ্টেম্বর ওরা এস.ইউ.সি.আই.-এর খোদাবক্সের বাড়িতে আক্রমণ করে, কিন্তু জনগণ বাধা দেওয়ার ফলে তাঁকে খুন করতে ব্যর্থ হয়। থানায় জানাতে গেলে ও.সি. কেস নেওয়া দূরে থাক, উল্টে প্রধান, উপপ্রধান এবং খোদাবক্সকে গভীর রাতে তুলে নিয়ে যাবার চেষ্টা করেন, কিন্তু হাজার হাজার মানুষ সেখানে জমে যাওয়াতে তাদের তুলে নিয়ে খুন করতে ব্যর্থ হয়।

[4-00 – 4-10 p.m.]

আমি এই বিষয়টা নিয়ে পুলিশ প্রশাসনের দৃষ্টি আকর্ষণ করি। এর পরে মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন খুনীদেরকে ধরা হচ্ছে না, যখন ওখানকার থানার ও.সি. সত্য চাকি সে এগিয়ে গিয়ে বলছে, বাড়ি বাড়ি গিয়ে বলছে ঐ খুনীদের নিয়ে গিয়ে ঐ মামলার সাক্ষী যারা তাদেরকে কেস তুলে নিতে হবে। তারা আরও বলেছে এস.ইউ.সি.আই. করলে লাশ ফেলে দেওয়া হবে। সত্য চাকি হচ্ছে থানার ও.সি. সেই লোক এইভাবে হুমকি দিচ্ছে গুন্ডাদেরকে সঙ্গে নিয়ে বাড়িতে বাড়িতে গিয়ে। এই ভাবে প্রভোক করে চলেছে, অত্যাচার করছে। গত ১৭ই জুন আমাদের ঐ প্রধানের বাড়িতে বোমা ফেলেছিল, তারা আক্রমণ করতে

এসেছিল, কিন্তু সেই ঘটনায় পুলিশ কাউকে অ্যারেস্ট করেনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৭ই জুন এই ভাবে একের পর এক তারা আক্রমণ করেছে, কিন্তু খুনীদের পুলিশ ধরছে না। সত্য চাকি সেখানে যে ভাবে প্রভোকেশন করছিল, যেভাবে অত্যাচার চালাচ্ছিল, সেই প্রভোকেশনে আমাদের কোনও কর্মীকে সেখানে পাওয়া যায়নি। যখন তারা দেখল প্রভোকেশন কোনও কাজে এল না, তখন ১০ই জুলাই ঐ খুনীদের নিয়ে, আসামীদের নিয়ে ওরা আক্রমণ শুরু করল। এস.ইউ.সি.আই. কমীদের বাড়ি বাড়ি গিয়ে ঐ খুনীরা মামলার যারা সাক্ষী তাদের কাছ থেকে মামলা করার জন্য টাকা দাবি করল। সাথে সাথে তারা বাড়ি বাড়ি লুণ্ঠন চালাল। ১০ই জুলাই যখন তারা এইভাবে আক্রমণ চালাল এবং ১১ই জুলাই যখন এই জিনিস চলল, তখন পুলিশ এল না — মেয়েদের উপর অত্যাচার চালাল, তাদেরকে বিবস্ত্র করে তাদের শালীনতা নষ্ট করেছে, এই ভাবে যখন তারা ২ দিন ধরে অত্যাচার করছে, তাদের সেই অত্যাচারে অতিষ্ঠ হয়ে নারী পুরুষ মরিয়া হয়ে হাজারে হাজারে বেরিয়ে এল, তারা বাঁচার তাগিদ নিয়ে সেখান থেকে বেরিয়ে আসে। ঐ গুন্ডারা বলে, কোরান ছুঁয়ে বলতে হবে আমরা এস.ইউ.সি.আই. করব না, তারা এস.ইউ.সি.আই.-এর সমর্থক, তারা রাজি না হলে পুলিশের সামনে যখন এই অত্যাচার চলছে তখন তারা গণরোষে ফেটে পড়ে, ফলে সেখানে ২জন দুবৃত্ত মারা যায়। তারপর ওরা ১১ই জুলাই ও ১২ই জুলাই ও.সি.-র নেতৃত্বে ট্রাকে করে বিভিন্ন স্তরে গুন্ডাদের নিয়ে সি.পি.এম.-এর সমাজ বিরোধীদের নিয়ে বাড়ি বাড়ি আক্রমণ করে এবং সেখানে একটিও বাড়ি তারা আস্ত রাখেনি, এস.ইউ.সি.আই. সমর্থকদের প্রায় দেড়শত বাড়ি তারা গুঁড়িয়ে দিয়েছে, পাকা বাড়ির দরজা জানালা খুলে নিয়েছে, সমস্ত নারী পুরুষ সেখান থেকে বিতাড়িত। ৭৬ বৎসরের মহিলার মাথায় লাঠি মেরে তারা মাথা ফাটিয়ে দিয়েছে আজকে সেই গ্রাম শ্মশানে পরিণত হয়েছে। তারা সাতশো, আটশো মণ ধান লুণ্ঠন করেছে, স্কুটার লুঠ করেছে, বাসনপত্র লুণ্ঠন করেছে, থানার ও.সি. সমাজ বিরোধীরা ভাগাভাগি করে নিয়েছে আর ও.সি. চুরি করা স্কুটার নিয়ে ঘুরে বেড়াচ্ছে। সেই ও.সি.-র বিরুদ্ধে হাজার একটা অভিযোগ আছে, থানার লক-আপে হত্যা করা, ৮ই জুন ২জনকে হত্যা করেছে তার বিরুদ্ধে অভিযোগ উঠেছে, চিফ জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট কোর্টে হাজির হতে বলায় সে হাজির হয় নি, শাস্তি হিসাবে তার টুপি আর বেল্ট খুলে নিয়েছে। সেই ও.সি. বলছে, যদি চলে যেতে হয় তাহলে এখান থেকে এস.ইউ.সি.আই.-কে মুছে দিয়ে যাব। স্যার, এই রকম যখন অত্যাচার চলছে তখন আমি বলি, কুলগাছিতে যাব, এস.পি.,ডি.এম.কে. জানাব। এতবড় ঘটনা সেখানে ব্যবস্থা নেওয়া প্রয়োজন। এস.পি. হুমকি দিয়েছে ফোনে বিধায়ক দেবপ্রসাদ সরকারকে আসতে বারণ করুন এখানে এলে বিরাট গন্ডগোল হবে, তার আসা চলবে না, গন্ডগোল হলে দায়িত্ব নিতে পারব না। এইভাবে পুলিশ প্রশাসনকে ব্যবহার করা হচ্ছে।

আমি দাবি করছি, অবিলম্বে সেখানে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা হোক, বিচার-বিভাগীয় তদন্তের ব্যবস্থা করা হোক, লুণ্ঠিত দ্রব্যের ফেরৎ দেবার ব্যবস্থা করা হোক, ও.সি.-

কে বরখাস্ত করা হোক, দোষী ব্যক্তিদের গ্রেপ্তারের ব্যবস্থা করা হোক, ক্ষতিগ্রস্থ ব্যক্তিদের ক্ষতিপূরণের ব্যবস্থা করা হোক এবং যারা রিফিউজি তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা হোক। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** আমি যখন নো কনফিডেন্সের উপর আমার বক্তৃতা করতে উঠছি, তখন আমার কাছে কনফার্ম খবর বিদ্যুৎ মন্ত্রী শঙ্কর সেন অনাস্থা জানিয়ে পদত্যাগের কথা বলেছেন।

(নয়েজ)

[illegible] বাবুর পদত্যাগের কথা আমরা ভুলে যাই নি। আজকে শঙ্কর সেন মহাশয়কে [illegible] করে বলা দরকার বলাগড় প্রশ্নে উনি মুখ্যমন্ত্রীর সঙ্গে একমত কিনা, আর.পি.জি. [illegible] ব্যাপারে যা বলেছেন সেই ব্যাপারে তিনি একমত কিনা। আমরা দেখেছি বুদ্ধদেব বাবু যখন পদত্যাগ করলেন তখন এই হাউস সেটা জানল না, আবার তিনি যখন মন্ত্রিত্বে ফিরে এলেন সেটাও এই হাউস জানল না। মন্ত্রিসভার উপরই এই মন্ত্রীদের কোনও কনফিডেন্স নেই। আমি আজকে বলতে চাই, আজকে আমরা এই হাউসের মধ্যে নো-কনফিডেন্স করছি, আগামীকাল আমরা কলকাতার রাস্তায় মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে নো-কনফিডেন্স করব। ২১শে জুলাই ১৯৯৪-এর কথা আমরা ভুলি নি। হিউম্যান রাইটসকে লঙ্ঘিত করে সেদিন ১৩টি ছেলেকে গুলি করে মারা হয়েছিল। তাই কালকে আমরা মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে নো-কনফিডেন্স করব। স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আমাদের দাবি থাকা সত্ত্বেও জ্যোতি বাবু সেদিন জুডিসিয়াল এনকোয়ারি করেনি। আমি একথা বলছি, চাকা কিন্তু ঘুরছে, যেদিন চাকা ঘুরবে সেদিন কিন্তু আমরা জুডিসিয়াল এনকোয়ারি করব। এটা আমাদের প্রতিজ্ঞা। এই সরকারের উপর একমাত্র কনফিডেন্স আছে পুলিশের, যারা গুলি করে মানুষকে মারছে। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন একটা সরকার ১৯৮৮ — ১৯৯২ এর মধ্যে ১,০৮৫ বার গুলি চালিয়েছিল। ১৯৯৩ সালে ১২৬৮ বার গুলি চালিয়েছিল, ১৯৯৪ সালে ১১৯ বার গুলি চালিয়েছিল। গত দু বছরে ২৩৫ বার গুলি চলেছে, ট্রিগার হ্যাপি পুলিশ গুলি চালিয়েছিল, আর তার একটাও জুডিসিয়াল এনকোয়ারি হয়নি। পুলিশ যখন গুলি চালায়, মানুষ যাতে মারা যায় সেই রকম ভাবে গুলি চালায়। মানুষ আপনাদের গুলির সামনে দাঁড়িয়ে প্রাণ দিয়ে আপনাদের প্রতি অনাস্থা জানিয়ে গেছে। তাই এই হাউসে দাঁড়িয়ে আজকে আমি বলতে চাই, আপনাদের প্রতি আমাদের অনাস্থা কলকাতার রাস্তায় যুব সমাজের সমাবেশেই দেখতে পারবেন।

(নয়েজ)

[4-10 – 4-20 p.m.]

(গোলমাল)

স্যার, আমি আবার বলছি, [***] দল, না [***] দল বলব সেটা আপনি ঠিক করে দিন। তবে রবীন মন্ডল নিশ্চয় ভেড়ির দলের নেতা। স্যার, এই মুখ্যমন্ত্রীর রেকর্ড যে তার আমলে ১৮ বছরে পুলিশের লক আপে ২১৪ জন মানুষ মারা গিয়েছেন। এরা খুনির দল। এদের পুলিশ মানুষকে লক আপে পিটিয়ে হত্যা করে এবং তার জুডিসিয়াল এনকোয়ারি পর্যন্ত করে না। পশ্চিমবাংলায় স্যার, এরা খুনের রাজত্ব সৃষ্টি করেছে। ১৯৯০ থেকে ১৯৯৪ সালে এই পশ্চিমবাংলায় ৮ হাজার ৬শো ১৮টি মার্ডার হয়েছে। তার মানে দিনে ২০টির বেশি মার্ডার হয়েছে। এই হচ্ছে পশ্চিমবাংলার রেকর্ড। এরা বলছে, এরা নাকি পশ্চিমবাংলায় শান্তির রাজত্ব তৈরি করেছে। মানুষের উপর গুলি চালিয়ে এরা পশ্চিমবাংলাকে শান্তিতে রেখেছে। আজকে কিন্তু চাকা ঘুরতে শুরু করেছে। আমরা আজকে হাউসে নো-কনফিডেন্স মোশন এনেছি আর জনগণ বাইরে এদের বিরুদ্ধে নো-কনফিডেন্স এনেছেন। আর তাই দেখছি, গত পৌর নির্বাচনে বারুইপুর, জয়নগর, বাঁশবেড়িয়া, বসিরহাট, কোন্নগর, রিষড়া, শ্রীরামপুর, বৈদ্যবাটি, চাঁপদানি, চন্দননগর, চুঁচুড়া, কন্টাই, খড়গপুর, তমলুক, ঘাটাল পুরুলিয়া, ঝালদা, বাঁকুড়া, বিষ্ণুপুর, সিউড়ি, বোলপুর; রামপুরহাট, জলপাইগুড়ি, কোচবিহার, কাটোয়া, দাঁইহাট, কান্দি, রানাঘাট, শান্তিপুর, বীরনগর, অশোকনগর, নর্থ ব্যারাকপুর ইত্যাদি পৌরসভা অঞ্চলের মানুষ এদের বিরুদ্ধে নো-কনফিডেন্স এনে এদের হারিয়ে দিয়েছে। আমি বলতে চাই, এই নো-কনফিডেন্স মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে। উনি নিজে পৌরসভার নির্বাচনে নেমেছিলেন। উনি খড়গপুরে গিয়েছিলেন কিন্তু সেখানে সি.পি.এম. হেরে গিয়েছে। লোকে বলেছে, জ্যোতি বসু গো ব্যাক। তারা নো-কনফিডেন্স জানিয়ে দিয়েছে। উনি পুরুলিয়াতে গিয়েছিলেন, সেখানেও সি.পি.এম. হেরেছে। লোকে জ্যোতি বসুর বিরুদ্ধে নো-কনফিডেন্স জানিয়ে দিয়েছে। উনি বজবজে গিয়েছিলেন কিন্তু সেখানে সি.পি.এম. জিততে পারেনি। সেইজন্য জ্যোতি বাবু পরিকল্পনা করে কর্পোরেশনের নির্বাচনের আগে আমেরিকাতে চলে গেলেন। উনি ঐ সময় গেলেন কারণ পার্টি হেরে গেলে যাতে তার দায় তার উপর না বর্তায়। উনি এসে বলবেন, কেন, বুদ্ধ তো ছিল, ও ম্যানেজ করতে পারল না? আসলে হারার ভয়ে উনি সেই সময় আমেরিকাতে চলে গিয়েছিলেন, শিল্পায়নের জন্য নয়। মানুষ ওর বিরুদ্ধে অলরেডি নো-কনফিডেন্স জানিয়ে দিয়েছে। স্যার, ভিখারি পাশোয়ানের মামলায় সি.বি.আই.-এর তদন্ত রিপোর্ট ওর বিরুদ্ধে নো-কনফিডেন্স জানিয়ে দিয়েছে। ১৯৯৩ সালে ৩০শে অক্টোবর ভিখারি পাশোয়ানকে বাড়ি থেকে পুলিশ তুলে নিয়ে যায়। ১।। বছর ধরে পুলিশ বলছে যে তারা তাকে গ্রেপ্তার করেনি। কিন্তু সি.বি.আই. হাইকোর্টে যে রিপোর্ট দিয়েছে তাতে তারা বলে দিয়েছে যে ভিখারি পাশোয়ানকে পুলিশ গ্রেপ্তার করেছিল। তাহলে ভিখারি পাশোয়ান গেল কোথায়? সে যেখানেই থাক তাব আত্মার ভুত কিন্তু বামফ্রন্টের ঘাড় মটকাবে। আজকে যদি হাইকোর্ট রায় দেয় যে সি বি.আই.-এর রিপোর্ট ঠিক তাহলে জ্যোতি বসুর পদত্যাগ করা ছাড়া কোনও উপায় থাকবে না। স্যার,

Note: *** [Expunged as ordered by the chair]

ওর বিরুদ্ধে নো-কনফিডেন্স হয়ে গিয়েছে হিউম্যান রাইটস কমিশনে। মানুষকে এই সরকার পিটিয়ে মারছে। এই সরকার আর কি করছে? এই সরকার পৌরসভার নির্বাচনে হেরে গিয়ে খুনের রাজনীতিতে মেতেছে। নৈহাটিতে আপনারা স্বপন মাঝিকে মেরেছেন পৌর নির্বাচনের পর। বেহালায়, হরিদেবপুরে আপনারা একটার পর একটা খুন করে গিয়েছেন। রমেন দত্ত, পাল্টুকে খুন করা হয়েছে। গুলি করে আপনারা মারছেন — আপনাদের লজ্জা করে না? আর এই নো-কনফিডেন্সের বিরুদ্ধে আপনারা বক্তৃতা দেওয়াচ্ছেন কাকে দিয়ে? রবীন দেবকে দিয়ে। এই লোকটাকে জেতাবার জন্য ৮ই জুন, ১৯৯২ সালে স্বপন চক্রবর্তী নামে একটি লোককে গুলি করে মারা হয়েছে। সেই রবীন দেবকে দিয়ে আপনারা বক্তৃতা দেওয়াচ্ছেন। তারপর শান্তশ্রী চ্যাটার্জি। স্বাধীনতার পর এই প্রথম পৌরসভার নির্বাচনে কোন্নগরে সি.পি.এম. হেরে গেল। হুগলি জেলা থেকে সি.পি.এম. মুছে গিয়েছে। আজকের সি.পি.এম. রশিদ খানের উপর নির্ভরশীল। যাদের পায়ের তলায় মাটি নেই আজকে তাদের দিয়ে ওরা বক্তৃতা দেওয়াচ্ছে। বেহালার দু জন এম.এল.এ.-র তো রিজাইন করা উচিত। ১৮টার মধ্যে ১২টাতে হেরে গিয়েছেন ওরা। আর কি করছেন ওরা? সোমেন মিত্রের বাড়ির সামনে বোমা ফেলছেন, এন্টালি থানার ও.সি.-কে ভয় দেখাচ্ছেন।

সঠিক কাজ না করতে পারার জন্যই আমরা সামগ্রিক ভাবে নো-কনফিডেন্স করছি। স্যার, আমি বিনীত ভাবে বলতে চাই মুখ্যমন্ত্রীর সব স্লোগান ফেল করে [illegible] লদিয়া করবেন বলে ১৮ বছরেও করতে পারেননি। আজ পর্যন্ত হলদিয়ায় একটা ইটও পড়েনি। বক্রেশ্বর অনিশ্চিত, সি.এম.এস. জেনারেশন ফোর্থ অ্যান্ড ফিফথ ইউনিট করবে না বলে দিয়েছে। তাই মুখ্যমন্ত্রী একটা নতুন স্লোগানের খোঁজে শিল্পায়নের কথা বলছেন। ১৮ বছর ধরে ইনফ্রাস্ট্রাকচার করেননি, রাস্তা করেননি, পাওয়ার ট্রান্সমিশন করেননি, জলের ব্যবস্থা করেননি, টেলিকমিউনিকেশন, ট্রান্সপোর্ট, এয়ার ট্যাক্সি সার্ভিস করেননি। উনি আমেরিকায় গেলেন এক এক দিনে ২ হাজার ডলার, ৬০ হাজার টাকা খরচ করে এলেন। ছেলেকে সঙ্গে নিয়ে কনকর্ডে করে নিউ ইয়র্ক থেকে লন্ডনে গেলেন। কিন্তু এতে কত শিল্প এল? যেখানে মহারাষ্ট্রে ১ লক্ষ ৪ হাজার কোটি টাকা এসেছে, গুজরাটে ৬১ হাজার কোটি টাকা এসেছে, পাঞ্জাবে ২৫ হাজার কোটি টাকা এসেছে সেখানে পশ্চিমবাংলায় এত খরচ করেও মাত্র সাড়ে ১২ হাজার কোটি টাকা! মুখ্যমন্ত্রীকে কোন শিল্পপতিরা ইনভেস্টমেন্ট প্রোপজাল দিয়েছে, তাদের নাম কি? মুখ্যমন্ত্রীর পার্সোনালি ক্লোজের কয়েক জন ইন্ডাস্ট্রিয়ালিস্ট, তারা সল্ট লেকে জমি পাচ্ছে, তারা ইন্ডস্ট্রি করছে। তারা হচ্ছে, — পিয়ারলেস গ্রুপ, গুজরাট অম্বুজা, টোডি গ্রুপ, ডি.সি.এল.-এর সাধন দত্ত, উজ্জ্বল বসু, আর.পি.জি. গ্রুপ। এই আর.পি.জি. গ্রুপের জন্য বলাগড় তাপবিদ্যুৎ কেন্দ্রের ব্যাপারে শঙ্কর সেনের সঙ্গে গোলমাল লেগে গেছে। আর কিছু ইন্ডাস্ট্রিয়ালিস্টকে ওঁরা ট্যাক্স ছাড় দিচ্ছে, তারা কারা? কাজোরিয়া, বাজোরিয়া, ম্যাকনিল মেগর ইত্যাদি। কয়েকটা কোরাপ্ট ইন্ডাস্ট্রিয়ালিস্ট মুখ্যমন্ত্রীর ছেলেকে লিনকেজ করে শিল্পায়নের নামে পশ্চিমবাংলার মানুষদের ভাঁওতা দিচ্ছে। ৫০ হাজার বেকারের সঙ্গে এর চেয়ে নির্মম প্রহসন

আর কিছু হতে পারে না। ২৮ হাজার শিক্ষিত বেকারের সঙ্গে এর চেয়ে নির্মম প্রহসন আর কিছু হতে পারে না। আপনাদের নো-কনফিডেন্স ঐ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জেই হয়ে গেছে। মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি ১৮ বছর ক্ষমতায় থেকে এ রাজ্যে ৫০ লক্ষ বেকার সৃষ্টি করেছেন। আপনি শিল্পে ব্যর্থ, আপনি পরিবহনে ব্যর্থ, আপনি স্বাস্থ্যে ব্যর্থ, আপনি শিক্ষায় ব্যর্থ। আপনি সার্থক কংগ্রেসি খুন করতে আপনি সার্থক কাজোরিয়া, বাজোরিয়াদের সুযোগ করে দিতে, আপনি সার্থক ছেলেকে ব্যবসায়ী করতে। সর্ব স্তরের পার্টির লোকেদের দুর্নীতিগ্রস্থ করে তোলায়ও আপনি সার্থক। আমাদের এই নো-কনফিডেন্স মোশন হাউসে পাস হোক, আর নাই হোক বাইরে জনগণ একে পাস করবে, এই বিশ্বাস নিয়ে আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অধ্যাপক সৌগত রায় আমাদের দিকে তাকিয়ে যে উক্তি করলেন তাতে আমি ওঁকে স্মরণ করতে বলি, দুদিন আগে ওঁদের এ.আই.সি.সি.-র একটা রিপোর্টে বলা হয়েছে লম্পট, সমাজ বিরোধিতে কংগ্রেস দল ভরে গেছে। সাধারণ মানুষের ধারণা লেখা পড়া শিখলে ভদ্রলোক হয়, কিন্তু অধ্যাপক সৌগত রায় যেভাবে আমাদের [***] বলে বক্র উক্তি করলেন তাতে সেই ধারণা পাল্টে যাচ্ছে। আমি দাবি করছি ওঁর ঐ বক্তব্য এক্সপাঞ্জ করা হোক। এরপর হয়ত আমরা এ.আই.সি.সি.-র আর একটা রিপোর্ট দেখব— [***] প্রফেসর সৌগত রায়। যাই হোক আমি ওঁর বক্তব্যের তীব্র প্রতিবাদ করছি এবং এক্সপাঞ্জ করার জন্য আপনার কাছে আবেদন করছি।

**মিঃ স্পিকার ঃ** ঐসব ভেড়া-টেড়া বাদ যাবে।

[4-20 - 4-30 p.m.]

**শ্রী সাধন পান্ডে ঃ** স্যার, আজকে যে অনাস্থা প্রস্তাব এসেছে সেই অনাস্থা প্রস্তাবকে সমর্থন করে আমি দু-একটি কথা বলব। আমাদের রাজ্যে এই সরকারের মুখ্যমন্ত্রী গত ১৮ বছর ধরে বাংলার মানুষকে ধোঁকা দিচ্ছেন। আমি প্রথমে বলব, ১৯৯১ সালের আগে পার্টি ম্যানিফেস্টোতে ওরা যে যে কথা বলেছিলেন, আজকে বাংলার মানুষ তা জানতে চায়। এই সরকার যে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন — সর্বহারাদের কথা, গরিবি হটানোর কথা, মার্কিন পুঁজিপতিদের বিরুদ্ধে কথা, আজকে সেই নীতির পরিবর্তন কোন স্তরে হয়েছে তা মানুষের কাছে কবে জানিয়েছেন? আপনারা বলেন, পার্টি ম্যানিফেস্টোর উপর দাঁড়িয়ে কথা বলি। পার্টি ম্যানিফেস্টোর কোনও ক্লজে দেওয়া আছে আমেরিকার পুঁজিপতিদের সঙ্গে হাত মেলাবেন তা বাংলার মানুষ আজকে জানতে চাইছে। এই যে পৌরসভার নির্বাচনগুলিতে আপনারা হেরেছেন, বাংলার মানুষ তার জবাব দিয়েছেন। আপনাদের হাত থেকে বাংলার কোনও উন্নয়ন হবে না। যে পরিকল্পনা আপনারা করেছেন সেই পরিকল্পনা আপনাদের দিয়ে হবে না। সেই পরিকল্পনা যদি বাস্তবে রূপায়িত করতে হয় তাহলে সেটা একমাত্র কংগ্রেস-ই পারবে। আপনারা নয়। ১৮ বছর আগে আজকের মুখ্যমন্ত্রীর কি ডায়ালগ ছিল — তাজা তরুণ নকশাল ভাইদের

Note: *** [Expunged as ordered by the chair]

যখন গুলি করে হত্যা করা হচ্ছিল তখন আপনাদের পার্টির লেখা দলিল দেওয়ালে লেখা হয়েছিল, "বন্দুকের নল ক্ষমতার উৎস নয়। আমরা বিপ্লব আনব সরকারের মাধ্যমে"। কি বিপ্লব করেছেন? পুলিশের কোনও পরিবর্তন এনেছেন? কোনও জায়গায় আজকে পরিবর্তন ঘটেনি। আজকে সরকারে বসে সব নীতি ভুলে গেছেন। গরিব মানুষকে আজকে ধরে চাপকাচ্ছেন। তাদের রক্তাক্ত দেহের উপর দাঁড়িয়ে রাইটার্স বিল্ডিংস-এর ক্ষমতায় গিয়ে মানুষকে ভুলে গেছেন, শ্রমিককে ভুলে গেছেন। এই সরকার এখন বড় লোকেদের সরকার। এই মুখ্যমন্ত্রী — উনি নাকি একজন বড় কমরেড, বিশ্বের কমিউনিস্ট আন্দোলনের বড় কমরেড, পৃথিবীর আর কোথাও নেই, বাংলায় রয়ে গেছে। আমি তার কাছে প্রশ্ন করছি, "আপনি কি নীতি নিয়ে চালাচ্ছেন? আপনার নীতি কি সেটা বলা দরকার"। স্যার, এখন ওনার কাছে পুঁজিপতিদের কথা চলে, বড় লোকেদের কথা চলে। তাই আমেরিকায় গেছেন এখানে যাতে ইনভেস্টমেন্ট হয়। আর এই মুখ্যমন্ত্রী বলেছিলেন, গ্যাট চুক্তি করে নরসিমা রাও মাথা নিচু করে দিয়েছে, মাথা বিকিয়ে দিয়েছে কংগ্রেস। তাই আজকে প্রশ্ন করছি, আমেরিকায় গ্যাটের বাবার সঙ্গে হাত মেলাতে গিয়েছিলেন কেন? লজ্জা লাগে না? গ্যাটের বাবার সঙ্গে আমেরিকায় চুক্তি করতে গেলেন। কিসের চুক্তি? আমার দুঃখ হয়, শঙ্কর বাবু পাওয়ার মিনিস্টার। উনি অ্যাসেম্বলিতে বক্তব্য রেখেছেন। এটা বক্তব্যের ব্যাপার নয়, উনি আসল কথা জানেন না। মুখ্যমন্ত্রী যা মনে করেন, যা কিছু করবেন, তিনি তাই করবেন। লন্ডনে গেছেন, চুক্তি হয়ে গেছে, শঙ্কর বাবুর জানবার প্রয়োজন নেই। সেখানে ইন্ডাস্ট্রি মিনিস্টার বিদ্যুৎ গাঙ্গুলি ছিলেন। এইভাবে ইন্ডাস্ট্রি হয় না। আমাদের মুখ্যমন্ত্রীর এক-একটি পদক্ষেপ বাংলাকে ডুবিয়ে দিচ্ছে। আমরা কি মরুভূমি হব? কে মরুভূমি করছে? কে কারখানা বন্ধ করে দিচ্ছে বাংলার মানুষ আজকে সেটা জানতে চাইছে? আমরা দেখতে পাচ্ছি, বইতে লেখা হচ্ছে, "বাংলার নব রূপকার জ্যোতি বসু, মুখ্যমন্ত্রী। আর ডাঃ বিধানচন্দ্র রায় বাংলার রূপকার ছিলেন"। নব রূপকার আমাদের মুখ্যমন্ত্রী। লজ্জা লাগে কথাটা শুনতে? ১৮ বছর ধরে কোনও উন্নয়ন বাংলায় হয়নি।

তাই স্যার, আমাদের বলতে হচ্ছে যে, এই সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আমরা সমর্থন করছি। জ্যোতি বসু সুন্দরবনে গেলেন। তিনি নাকি গরিবদের দেখতে সেখানে গেলেন, কিন্তু তিনি তো ফুর্তি করতে গেলেন। সেখানে সেই সময় বাঘের থাবাতে একজন অফিসার মারা যান। সেই অফিসারের স্ত্রী বলেন যে, আমাদের পরিবারকে গিয়ে দেখে আসুন। উনি বললেন যে, "আমি গরিবদের দেখতে যাব না"। ওনারা আবার বলেন ওরা নাকি সর্বহারাদের সরকার। স্যার, দুঃখ লাগে। একটা কথা আজকে বলব — জ্যোতি বাবু মহাশয়, দয়া করে জানাবেন — আগামীকাল আপনাদের ইলেক্ট্রনিক ঘন্টা বাজবে। আপনাদের লজ্জা লাগবে — এটা আপনি মনে রাখবেন। আপনি বলেছেন তদন্ত হবে না, কিন্তু তদন্ত করতে হবে। বিচার হবে। ২১শে জুলাই এর হত্যার তদন্ত হবে। লজ্জা লাগে, এই রাজ্যের একজন পুলিশ অফিসার যে ভিখারি পাশোয়ানকে পেটে লাথি মেরেছিল, তাকে পাঠিয়ে দেওয়া হল মোজাম্বিকে।

মোজাম্বিক থেকে সি.বি.আই. তাকে ধরে এনেছে। এই সরকার শ্রমিকদের হত্যা করে, শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা মারে। অপর দিকে বেলভিউ নার্সিং হোমে পাঠিয়ে দেওয়া হল বাজোরিয়াকে। এই হল রাজ্যের শ্রমিক শ্রেণীর প্রতি দরদ আমাদের মুখ্যমন্ত্রীর উনি একটাই জিনিস চান যে, ওনার সাদা পাঞ্জাবীতে যেন কালো দাগ না লাগে। কিন্তু কালো যে হয়ে গেছে সেটা উনি জানতে পারছেন না। ওদের পায়ের তলা থেকে মাটি সরে গেছে। লেনিনের যে.অবস্থা হয়েছিল, আপনারও সেই অবস্থা হবে এবং পেলে আপনাদের কবরে পাঠিয়ে দেবে। ৯৫ বছর বয়সী কমিউনিস্ট পার্টির নেতা নৃপেন চক্রবর্তী কি বলেছেন? তিনি কি বলেছেন সেটা ওই সাদা ধপধপে পাঞ্জাবী পরা ভদ্রলোককে জিজ্ঞাসা করতে ইচ্ছা করে। ৯৫ বছর বয়সী নৃপেন বাবু বলেছেন, ওদের গা থেকে দুর্গন্ধ বেরোচ্ছে। উনি ছেলেকে নিয়ে ঘোরেন, কাজ করেন না। আমি জানতে চাই যে, আপনি পুলিশ মন্ত্রী — লালবাজারের ৩ তলা থেকে মানুষকে হত্যা করে ফেলে দেওয়া হয় — এর জন্য কি ব্যবস্থা নিয়েছেন? পুলিশ লক আপের মধ্যে মানুষকে হত্যা করা হচ্ছে আপনাদের গাইডেন্সে — আপনি এর জন্য কি ব্যবস্থা করেছেন? উনি বলেন কংগ্রেসিরা জিতল কেন? মানুষ কংগ্রেসিদের ভালবেসে ফেলেছে। মানুষ কংগ্রেসিদের ভালবেসে ফেলেছে ঐটা আপনারা জানতেন না? এতদিন পরে জানলেন? তাই আপনাদের যাবার দিন এসেছে। অনুশোচনা করুন। এই ৯ মাসে যা ঘটবে তা মনে রাখুন। বাংলার মানুষ তৈরি আছে। আপনি কবে পা স্লিপ করবেন সেই দিকে চেয়ে আছে মানুষ। পা স্লিপ করলেই আপনাকে ওরা কবরে পাঠিয়ে দেবে। আপনাদের মতো বেইমান আপনাদের মতো মানুষ যারা গণতন্ত্রকে হত্যা করবার চেষ্টা করছে, বিপ্লবের নামে আপনারা বিপ্লবীদের খুন করছেন, বাংলার যুবকদের হতাশ করছেন — এর বিরুদ্ধে মানুষ প্রতিবাদ করবে—করবে—করবে। এই প্রস্তাবকে সমর্থন করে আমি এই বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের পক্ষ থেকে যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে, সাধারণ ভাবে অনেক সদস্যই মনে করছেন যে, এই প্রস্তাব একটা মামুলি এবং একটা ট্রাডিশনাল ওয়েতেই আনা হয়েছে। ঘটনা কিন্তু তা নয়।

[4-30 – 4-40 p.m.]

আপনারা জানেন আমরা মাননীয় জয়নাল সাহেবকে মুখ্যমন্ত্রী হিসেবে শপথ গ্রহণ করাতে পারব না, কালকেই শপথ গ্রহণ করাতে পারব না। মানুষের অব্যক্ত দাবিকে আমরা সংসদীয় ভাষায় প্রকাশ করতে চাই। এই যে অনাস্থা প্রস্তাব সেটাকে শুধু ৪০-৫০ জন কংগ্রেসির অনাস্থা প্রস্তাব বলে মনে করলে ভুল হবে। এই অনাস্থা প্রস্তাব পশ্চিমবঙ্গের সমস্ত মানুষের। একটা সময় ছিল যখন ট্রামে-বাসে কেউ জ্যোতি' বাবুর সমালোচনা করলে লোকে তাকে মারতে যেত, কিন্তু এখন ট্রামে-বাসে জ্যোতি বাবু ডেইলি প্যাসেঞ্জারদের গল্পের খোরাক হয়েছেন, মানুষের হাসির খোরাক হয়েছেন। এই পরিবর্তন আমরা কংগ্রেসিরা করি নি, সাধারণ মানুষ করেছেন, যদি তা না করত তাহলে বিগত পঞ্চায়েত নির্বাচনে, মিউনিসিপ্যালিটির

নির্বাচনে, পৌরসভার নির্বাচনে এমন করে এই ঘটনা ঘটত না। এই পরিবর্তন দেখে আপনারা ভীত, সন্ত্রস্ত। এটা আপনারা চাপার চেষ্টা করছেন। আপনারা অন্ধকূপে বসে থেকে ভাবছেন বাইরের জগতে কিছু ঘটেনি, আসলে বাইরের জগতকে আপনারা দেখতে পাচ্ছেন না। মরুভূমিতে ঝড় উঠলে উট পাখি বালিতে মুখ গুঁজে থাকে। মনে করে বাইরে প্রলয় হচ্ছে না, আপনাদের অবস্থা উট পাখির মতো হয়েছে। আপনারা মনে করছেন বাইরে ঝড় হচ্ছে না, প্রলয় হচ্ছে না। আপনারা বিধানসভার বালিতে মুখ গুঁজে এই প্রলয় এড়ানোর চেষ্টা করছেন। বাইরে যে প্রলয় হচ্ছে সেটা হবে, মানুষ পরিবর্তন চাইছে। ঢেউ আছড়ে পড়লে মাথা নিচু করতে হয়। আপনাদের বিরুদ্ধে ঢেউ আছড়ে পড়ছে কিন্তু আপনারা মাথা নিচু করছেন না। ওঁরা পার্টির মধ্যে সমস্ত ক্যাডারদের সংশোধন করার চেষ্টা করছেন। সংশোধন কাদের হয়? যারা দুর্নীতিগ্রস্থ, স্বজন পোষণে লিপ্ত তাদের সংশোধনের প্রয়োজন হয়। আজকে পার্টির মধ্যে কেন সংশোধন করা হচ্ছে? মানব বাবু বললেন আমরা কিসে ব্যর্থ যে আমাদের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনতে হবে? আমি বলি তাহলে আপনারা কিসে সার্থক হয়েছেন? স্বাস্থ্য, শিক্ষায়, সংস্কৃতিতে, বেকারত্ব মোচনে, শিল্পে, ট্রান্সপোর্টে কোনওটাতে আপনারা সার্থক হননি। আপনারা পুলিশকে দিয়ে গুলি চালাচ্ছেন, আজ তাদের বন্দুকের নল আপনাদের দিকে ঘুরে গেছে। বেলেঘাটায় গুলি চালনায় আপনাদেরই দুইজন তাজা ছেলের প্রাণ গেল। পুলিশকে আপনারা বলে দিয়েছেন যা ইচ্ছা তোমরা কর, ঘুষ নাও, চুল্লুর ঠেক কর, থানাতে অত্যাচার কর কিন্তু মার্কসবাদী কমিউনিস্টদের কিছু বলবে না, তাদের প্রশ্রয় দাও। তপন হোড়কে দেখি মাথায় ব্যান্ডেজ বেঁধে বিধানসভায় বসে থাকতে। তাঁকে জিজ্ঞাসা করলে তিনি বলেন সি.পি.এম. মেরেছে এবং একবার নয় অনেকবার।

শক্তি বল যখন চেঁচান তখন দুঃখ হয়, আরামবাগে তাঁর ছেলেরা যখন সি.পি.এম.-এর হাতে খুন হয়। এর পরেও শক্তি বল মহাশয় বললেন এই সরকার থাকছে, থাকবে, শুধু ১৮ বছর নয়, আরও ১৮ বছর থাকবে বলে চিৎকার করছেন। পিটিয়ে চামড়া তুলে নেবে ওনার দলের ক্যাডাররা যদি আরামবাগে গিয়ে এই কথা বলেন। বলতে পারবেন? আমার চ্যালেঞ্জ রইল, আরামবাগে গিয়ে এই কথা বলতে পারবেন? তখন ওখানে গিয়ে উল্টো কথা বলবেন। এখন তো নির্বাচন হাস্যকর ব্যাপারে পরিণত হয়েছে, নির্বাচনের নামে প্রহসন শুরু হয়েছে। যে নির্বাচনে আমরা জনগণের দ্বারা পরাজিত হই সেই নির্বাচনকে আমরা স্বীকার করে নিই। ১৯৭৭ সালের নির্বাচনে আমাদের এমারজেন্সির জন্য ছুঁড়ে ফেলে দিয়েছিল জনগণ। আমরা স্বীকার করে নিয়েছিলাম সেই পরাজয়। পরবর্তীকালে যে পরাজয় সেই পরাজয় জোচ্চোরের কাছে, জালিয়াতির কাছে, গুন্ডামির কাছে এবং পুলিশি রাজের কাছে আমরা হেরেছি। আমরা মানুষের রায়ে হারিনি। যে দিন আবাধ নির্বাচন হবে সেই দিন জ্যোতি বাবুর চোদ্দ পুরুষের ক্ষমতা নেই আপনাদের নিয়ে এখানে সরকার তৈরি করে আসতে পারে। আমি দায়িত্ব নিয়ে বলছি এবং চ্যালেঞ্জ করছি। আপনারা বিদ্যুতের কথা বলছেন। বিদ্যুতের নাকি বন্যা বইয়ে দিয়েছেন। আপনাদের মনে নেই যে ২৩ হাজার কারখানা

এখানে বন্ধ? সেই বিদ্যুৎটা শহর এবং শহরতলীর মানুষকে দিয়ে দিয়েছেন। যে হাওড়া জেলাকে আগে ম্যাঞ্চেস্টার বলা হত সেখানে আজকে কি অবস্থা? বিদ্যুৎ চুমুক দিয়ে খায় এই ডোমেস্টিক কনজামশন নয়, খায় ইন্ডাস্ট্রি। সেই কারখানা আজকে নেই। সেই বিদ্যুৎটাকে আপনারা ট্রান্সফার করে দিয়েছেন। ইট ইজ এ সিম্পিল বুরোক্র্যাটিক জাগলারি। এই বুরোক্র্যাটিক জাগলারিকে রাজনৈতিক ক্রোটিং দিয়ে বাজারে চালাবার চেষ্টা করছেন। সারা ভারতবর্ষ জানে যে আপনি নাকি বিদ্যুতের বন্যা বইয়ে দিয়েছেন। এটা একটা জোচ্চুরি। কোথায় নিয়ে গেছেন আপনাদের পার্টিকে? আপনাদের পার্টিকে ঝুন্নু-মুন্নুর উপর নির্ভর করতে হচ্ছে। আজকে কার উপর আপনারা নির্ভর করছেন, কে আপনাদের নেতা হয়েছে? আপনাদের নেতা হয়েছে যে তিলজলার ও.সি.-কে খুন করেছে। গঙ্গাধর ভট্টাচার্যকে কান্তি গাঙ্গুলি খুন করল, আজকে তাকে ওথ নেওয়ানো হচ্ছে শুনতে পাচ্ছি। টি.ভি.-তে মুখ দেখানো হচ্ছে। এই লজ্জা কংগ্রেসের লজ্জা নয়, এই লজ্জা বাংলার মানুষের লজ্জা আজকে নেতা হয়ে কান্তি গাঙ্গুলি কলকাতা কর্পোরেশনে যে সরাসরি একটা খুনের আসামী যে ও.সি.-কে খুন করেছে। কোন রাজ্যে দাঙ্গা হয়েছে? আমাদের গর্ব ছিল, আমাদের গলায় মুক্তোর মালার মত ঝুলত যে আমাদের রাজ্যে হিন্দু-মুসলমান দাঙ্গা করে না। সেই দাঙ্গা প্রথার কলকাতায় হয়ে গেল, বেহালায় দাঙ্গা হয়ে গেল। আপনি তুলনা করবেন বিহারের সাথে, ইউ.পি.-র সাথে? কেন? বাংলার সঙ্গে বাংলার তুলনা হবে। আপনার সাথে আর একজন চিফ মিনিস্টারের তুলনা হবে, একটা সরকারের সাথে আর একটা সরকারের তুলনা হবে। লালু-ভুলু, মুলায়েম, মায়াবতী এদের সঙ্গে তুলনা করার জন্য আপনাকে ভাবি না। পশ্চিমবাংলা পশ্চিমবাংলাই। আপনি তুলনা দিন বিধানচন্দ্র রায়ের সঙ্গে। সেখানে আপনি তুলনা দিতে পারবেন না। আগের বার নির্বাচন জিতলেন বক্রেশ্বর বক্রেশ্বর করে। তারপর নির্বাচনে জিতলেন হলদিয়াকে কেন্দ্র করে। আজকে আর কিছু হাতে নেই, এখন মৌ এসেছে। আপনি উত্তর দেবেন যেখানে ৮ হাজার কোটি টাকা বিনিয়োগ হয়ে গেছে গুজরাটে এবং বম্বে সেখানে আপনি ১২ হাজার কোটি টাকার মৌ নিয়ে বাজারে ঘুরে বেড়াচ্ছেন। একটা গান আছে না, "মৌ বনে আজ মৌ জমেছে" —, সেই গান গেয়ে আপনি ঘুরে বেড়াচ্ছেন। আপনি সব সই করাচ্ছেন। এখানে ৫০ লক্ষ রেজিস্টার্ড বেকার। আপনি যদি ১২ হাজার কোটি টাকা নির্বাচনের আগে বিনিয়োগ করতে পারেন এবং ৫০ লক্ষ বেকারকে ২৫ লক্ষ বেকারে নামিয়ে আনতে পারেন তাহলে সব ভোট আপনাকে দিতে বলব, আর যদি না পারেন, ৫০ লক্ষ বেকার যদি ৫০ লক্ষতেই থেকে যায় তাহলে কংগ্রেসকে ভোট দেবার কথা বলব মানুষকে। এটা তো পরিষ্কার কথা। আপনি এতগুলো লোক নিয়ে বিদেশে গিয়েছেন বারে বারে। সিঙ্গাপুরে সোমনাথ বাবু গিয়েছিলেন, সেখানে তাঁকে ইন্ডাস্ট্রির লোকেরা জিজ্ঞাসা করেছিলেন যে আপনারা ইন্ডাস্ট্রি করতে যাচ্ছেন, ইনফ্রাস্ট্রাকচার কোথায়? উনি বলেছেন ফলতা থেকে ৮০০ কিলোমিটার রাস্তা তৈরি করব। কবে করবেন? জ্যোতি বাবু ১৮-১৯ বছর রয়েছেন। একটা অ্যাপ্রোচ রোড হাওড়ার দ্বিতীয় হুগলি সেতুর করতে পেরেছেন? করতে পারেননি। যার জন্য এটা ১৫ পারসেন্টের বেশি ইউটিলাইজ হচ্ছে

না। যদি মোর দ্যান ১৫ পারসেন্ট ইউটিলাইজ হত তাহলেও অনেকটা সুরাহা হত। আপনারা রেভিনিউ পর্যন্ত অনেক লস করছেন। আজকে কেন এই জিনিস ঘটছে?

[4-40 – 4-50 p.m.]

শিক্ষা ব্যবস্থাকে দ্বিমুখী শিক্ষা ব্যবস্থা করে সর্বনাশ করে দিয়েছেন। শ্রেণী সংগ্রাম করতে গিয়ে, শ্রেণী সংগ্রাম করতে করতে মুখ্যমন্ত্রী হলেন। আর, নতুন মুখ্যমন্ত্রী হবার জন্য জন্ম দিলেন নতুন শ্রেণীর, শিক্ষা ব্যবস্থাকে দ্বিমুখী শিক্ষা ব্যবস্থা করে দিয়েছেন। গ্রামের ছেলেরা পড়বে বাংলায়, তারা কোনও চাকরি পাবে না, কোনও কম্পিটিশানে দাঁড়াতে পারবে না; একটা লোয়ার ডিভিশন কেরানি হলেই সত্য-নারায়ণের সিন্নি দেবে। আর, আমার, আপনার, বড়লোকের ছেলেরা কলকাতায় পড়বে, ইংরাজি মিডিয়ামে পড়বে, বিলেতে যাবে, আই.এ.এস., আই.পি.এস. হবে। আজকে সেই ব্যবস্থা করে দিয়েছেন। আজকে শিক্ষা ব্যবস্থার মধ্যে শ্রেণী সংঘর্ষ তৈরি করে দিয়েছেন। এটা কোনও কমিউনিস্ট ভাবতেও পারে না। যদি কমিউনিস্টের 'ক' আপনার শরীরে থাকে, তাহলে কোনও দিন এরকম শিক্ষা ব্যবস্থা এই রাজ্যে প্রবর্তন করতে পারতেন না।

এখানে নাকি অবাধ নির্বাচন হয়েছে, সুভাষ বাবু একটু আগে ছিলেন, ওনার বাড়ির সামনে নির্বাচন হয়েছে, যদি চোখে রুমাল দিয়ে না থাকেন, তাহলে দেখবেন, সেখানে সুভাষ বাবুর স্ত্রী, তাঁর এক আত্মীয়কে জেতাবার জন্য দাড়িয়ে থেকে রিগিং করিয়েছেন। আমি ও প্রদীপ ভট্টাচার্য ছিলাম, উনি বলছিলেন, ১২টা বেজে গেছে, আর কখন ছাড়বেন? মানে, পুলিশের সঙ্গে আন্ডারস্ট্যান্ডিং হয়েছে ১২টা পর্যন্ত অবাধ নির্বাচন হবে, তারপর ছেড়ে দিতে হবে।

(নয়েজ)

পেয়ারা বাগান বস্তিতে কি হয়েছে আপনি জানেন। সেখানে আমাদের ক্যান্ডিডেটের উপর বেপরোয়া ভাবে বোমা পড়েছে — সুশোভন বসুর বাড়িতে। আপনার দুই ছেলে মাজার আর সাগর, কলকাতার দুটো বড় মস্তান, এই দুজনকেই গ্রেফতার করা উচিত। ৫৯,৬০,৬১,৬২ — চারটি ওয়ার্ডে তান্ডব করেছে এরা দুজন। সাহায্য করেছে বাবান, অমল, মাকসুদ, ৫৪ নং ওয়ার্ডের সুরজ, — এই চামচাগুলো আজকে তান্ডব করে বেড়িয়েছে। আজকে আবার বড় বড় কথা বলছেন? এদের বিরুদ্ধে অনাস্থা করতে হবে না?

খোদ স্পিকারের এলাকার কথা বলছি, সেকানে কি অবস্থা হয়েছে। গ্রাম মহিষপোতা, হাবড়া, সেখানে ১১ তারিখে কংগ্রেসের ৪০টা বাড়ি র‍্যানস্যাক করেছে সি.পি.এম.-এর লোকেরা। বাড়িগুলো পুড়িয়ে দিয়েছে, লুঠ করেছে ২ লক্ষ টাকার মত। এমন কি, যারা মুসলমান সম্প্রদায়ের লোক আছেন, তারা শুনলে অবাক হয়ে যাবেন, সেখানে কোরান পুড়িয়ে দিয়েছে।

আজকে এই জিনিস আপনার কনস্টিটিউয়েন্সিতে হচ্ছে। দীপক বাবু মহেশতলার ও.সি.-কে পকেটে পুরে এমন ঘটনা ঘটিয়েছে, সবাই বলছে। ১২ বছরের শিশু পুত্র মুরারী সিংহ, পিতা সুদর্শন সিংহ, আরও কাশীনাথ নস্কর। ১০ তারিখে মুরারী সিংহের গলায় গরুর সঙ্গে গরুর দড়ি বেঁধে দিয়ে লাঠি দিয়ে পিটিয়েছে। হিন্দি সিনেমার থেকেও সাংঘাতিক ঘটনা — তার বডি ছেচড়ে যাচ্ছে। এর পরেও আস্থার কথা বলবেন। তারপর গ্রেফতার হয়েছে আমাদের দলের লোক। গ্রামে সমস্ত মানুষ প্রতিবাদ করেছে। পুলিশ গিয়ে সম্পূর্ণ বেপরোয়া ভাবে ৪০ জনকে গ্রেফতার করেছে। আজকে এই জিনিস বন্ধ হবে না?

আজকে নীতিগত ভাবে আমরা সবাই ঠিক করেছিলাম বে-সরকারিকরণের বিরুদ্ধে বলব। আজকে ইস্কো ইস্যুতে দেখছি সেখানে বে-সরকারিকরণের কথা বলা হচ্ছে। সব জায়গায় বলা হচ্ছে। আর আপনি সুভাষ চক্রবর্তী, এটা একটা হোটেলের প্রশ্ন নয়, এটা একটা লাভজনক সংস্থা। আপনার দপ্তর থেকে প্রায় ৩০ কোটি টাকা ইনভেস্ট পাওয়া যায়, সেটা যদি ইনভেস্ট করেন। সৌগত রায়, ইউনিয়নের সভাপতি, তিনি বারেবারে বলেছেন, আড়াইশ কোটি টাকার সম্পত্তি কেন মাত্র ১২ কোটি টাকায় একটি ফরাসি কোম্পানিকে দিচ্ছে? কার টাকা কাকে দিচ্ছে? প্রশ্নটা হল — পলিসি, প্রিন্সিপল। পরিষ্কার টার্মস অ্যান্ড কন্ডিশন বিধানসভায় পেশ করে সবাইকে জানাবার ব্যবস্থা করছেন না কেন? কেন আজকে এরকম গোপনীয়তা? কেন একজনকে দেওয়া হচ্ছে অন্য কাউকে না বলে? এখানে দাঙ্গা হচ্ছে, দাঙ্গার পরেও সাংঘাতিক ঘটনা ঘটল। ঐ মাইনরিটিসদের জন্য আপনারা কাঁদেন? জয়নাল আবেদিন সাহেব গিয়েছিলেন, ফরোয়ার্ড ব্লকের প্রাক্তন চেয়ারম্যান থেকে আরম্ভ করে ২০০-র উপর মুসলমান মানুষ গিয়েছিলেন, তাদের তিনটে থানায় — তিলজলা, বেহালা ও যাদবপুর থানায় তুলে নিয়ে যায়।

সারা রাত মেরেছে। জল চেয়েছে যখন তখন তাকে প্রস্রাব খাইয়েছে। এমন কোনও জায়গা নেই যেখানে মারতে বাদ রেখেছে। বেপরোয়া ভাবে তার উপরে অত্যাচার করেছে। একবারও আপনাদের পার্টির লোক সেখানে যাননি। একটা পুলিশের বিরুদ্ধেও মামলা পর্যন্ত করা হয়নি। জয়নাল সাহেব চিঠি দিয়েছেন পর্যন্ত। এর পরেও আপনারা কাঁদবেন? আমি সর্বশেষে বলছি, অনাস্থা প্রস্তাব আনার একটা কারণ যথেষ্ট, সেটা হচ্ছে আপনারা এখানে অপ-সংস্কৃতির আমদানি করেছেন। 'চোলিকা পিছে' নিয়ে এসেছেন। সরকার 'চোলি' নৃত্য করতে শুরু করেছেন। একটা মানুষ না খেতে পেয়ে মারা যায় না, একটা পরিবার না খেতে পেয়ে মারা যায় না, একটা জাতি, দেশ না খেতে পেয়ে মারা যায় না। কিন্তু মানুষ মারা যায় তখন যখন সে অপ-সংস্কৃতির মধ্যে পড়ে। আপনারা শুধু না খেতে দিয়ে নয়, মানুষকে অপ-সংস্কৃতির মধ্যে ঠেলে দিয়েছেন। সুতরাং আজকের এই অনাস্থা প্রস্তাব শুধু ৪০ জনের অনাস্থা প্রস্তাব নয়, এটা চার পাঁচ কোটি মানুষের অনাস্থা, যা প্রতিফলিত হয়েছে ভোটে। আগামী দিনের নির্বাচনে এটা আবার প্রতিফলিত হবে। বড় ঢেউ উঠেছে, প্রলয় হবে। একে

ঠেকাবার ক্ষমতা আপনাদের নেই। এই কথা বলে এই অনাস্থা প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমাদের বিরোধী দলনেতা প্রাজ্ঞ রাজনীতিবিদ। তিনি যখন একটা অনাস্থা প্রস্তাব আনেন নিশ্চয়ই সেই অনাস্থা প্রস্তাবের প্রতি আমাদের গভীর বিবেচনা দেখানো উচিত। আমি সেই বিবেচনা দেখাতে রাজি যদি আমার কথাগুলো একটু আপনি শুনে যান। আপনার এই প্রস্তাবকে বিবেচনায় রাখব যদি আপনি আমার সামান্য নিরামিশ কয়েকটা প্রশ্নের উত্তর দেন। আপনি যে অনাস্থা প্রস্তাব এনেছেন তাতে আমার ধারণা, কলকাতার পুরসভার নির্বাচনে যে কোনও কারণেই হোক উৎসাহিত হয়ে এনেছেন। সেই পৌর নির্বাচন সম্বন্ধে দু একটি কথা উৎথাপন করেছেন। আমি দু একটি কথা আপনার কাছ থেকে জানতে চাইব। বেহালাতে যে কংগ্রেস কর্মী খুন হয়েছেন, আপনাদের নির্বাচিত কাউন্সিলার রত্না শূর অভিযোগ করেছেন, পান্টুর বাড়িওয়ালা শম্ভু রায়চৌধুরি তিনিও বলেছেন, দুজন, ছোটকা এবং বাবাই আমার জিজ্ঞাস্য, ১০ই জুলাই কংগ্রেসের বিজয় মিছিলে এই ছোটকা এবং বাবাই ছিল কিনা? আপনি উত্তর দেবেন। আমার দু নম্বর প্রশ্ন হচ্ছে, নিহত কংগ্রেস কর্মী রনেন দত্ত, তিনি ভারতবর্ষের নাগরিক, না বাংলাদেশের নাগরিক? আমার তিন নম্বর প্রশ্ন হচ্ছে, নিহত কর্মী রনেন দত্ত বাংলাদেশ বর্ডারে অস্ত্র চোরা চালানের সঙ্গে যুক্ত, এই রকম অভিযোগ আছে কিনা? আমার চতুর্থ প্রশ্ন, রনেন দত্ত সোমেন মিত্র গ্রুপের কিনা এবং বাবাই এবং ছোটকা মমতা ব্যানার্জি গ্রুপের লোক কিনা? এই নিহত কংগ্রেস কর্মী নিহত হওয়ায় প্রদেশ কংগ্রেস সভাপতি এবং যুব কংগ্রেস সভানেত্রী দুজনেই ছুটে গেলেন। দেখা হল। কথা হল না কেন? আপনি বিশেষ ভাবে উল্লেখ করেছেন যে প্রদেশ কংগ্রেসের সভাপতির বাড়ির সামনে — মাননীয় জয়নাল সাহেব আমার প্রশ্ন এখনও শেষ হয়নি, শুনুন। আশা করি, অন্যরা ওঁর হয়ে প্রশ্নগুলো শুনবেন।

**(এই সময়ে জয়নাল আবেদিন মহাশয় সভাকক্ষ ত্যাগ করেন।)**

[4-50 – 5-00 p.m.]

আপনারা বারেবারে এই অভিযোগ করছেন এবং করেছেন যে প্রদেশ কংগ্রেস(আই) সভাপতি সোমেন মিত্রর বাড়িতে বোমাবাজি হয়েছে। এটাই আপনাদের একটা বড় ধরনের অভিযোগ। তবে এক্ষেত্রে আমার একটা বেসিক কনফিউশন হচ্ছে, দয়া করে এই বিষয়ে আপনারা আমাকে বুঝতে একটু সাহায্য করবেন। প্রদেশ কংগ্রেসের সভাপতি বলুন, প্রেসিডেন্ট বলুন আসলে কে? সোমেন মিত্র, নাকি ভগবানকে ছাড়া কাউকে ভয় করে না—সেই কাগজের সম্পাদক? তার কারণ কর্পোরেশানের নির্বাচনের পরের দিনই ওই কাগজের শিরোনামায় লেখা হল যে—এবার জ্যোতি বসুকে উৎখাত করে ছাড়তে হবে। সোমেন বাবুর দল বলছেন যে তার বাড়ির সামনে বোমাবাজি হয়েছে অথচ কেশব সেন স্ট্রীট এবং আমহার্স্ট স্ট্রীটের বর্ডারে সোমেন মিত্রর বাড়ির গেটে পুলিশ থাকা সত্ত্বেও এইভাবে বোমা মারা হল কি করে

এটাই আমার জিজ্ঞাস্য। তাহলে এটা কি সোমেন বাবুদেরই সমাজবিরোধীরা পুলিশকে লক্ষ্য করে এই বোমাবাজি করেছিলেন এটাই একটা চিন্তার বিষয়। সোমেন মিত্রর বাড়িতে যে বোমা মারা হয়েছে তাতে মনে হয় ওঁদেরই কংগ্রেসের প্রতিনিধিরা এটা করতে সাহায্য করেছেন। তারপরে ডাঃ জয়নাল আবেদিন সাহেব টেলিগ্রাফের ছবি দেখে এবং টেলিগ্রাফের খবর থেকে উল্লেখ করে কিছু বক্তব্য এখানে রেখেছেন। আমি তাঁর কাছ থেকে জানতে চাই যে, তিনি যদি দয়া করে টেলিগ্রাফের ছবিটা আমাদের একটু দেখাতেন তাহলে আমাদের পক্ষে সুবিধা হত। তারপরে পৌর নির্বাচনের সময়ে কেন্দ্রীয় সরকারের ২নং মন্ত্রী জিপে দাঁড়িয়ে কংগ্রেস আই প্রার্থীর ভোটের জন্য প্রচার করছিলেন যখন, তখন তার পেছনে মীর মহম্মদ ওমরকে যে দেখা গেছে এটা কি মাননীয় বিধায়ক মানস বাবু কি অস্বীকার করতে পারেন? ওই মীর মহম্মদ ওমর মধ্য কলকাতার একজন নাম করা মাফিয়া ডন, যার বিরুদ্ধে খুনের মামলার অভিযোগে শাস্তির রায় পর্যন্ত সুপ্রিম কোর্ট থেকে বেরিয়েছিল। সেই জাতীয় লোক কেন্দ্রীয় কংগ্রেসি সরকারের দু নম্বর মন্ত্রীর সঙ্গে কলকাতার প্রকাশ্য দিবালোকে ঘুরে বেড়াচ্ছিল। আজকে সেই কংগ্রেসই নাকি নো কনফিডেন্স এনেছেন, সেটা আমাদের মেনে নিতে হবে? এখানে জয়নাল আবেদিন সাহেব বললেন যে কংগ্রেস নাকি সমাজবিরোধীদের জড় করে না, সি. পি. এম. জড় করে। এই প্রসঙ্গে মাননীয় সৌগত বাবুকে জিজ্ঞাসা করতে চাই, ওঁনারই নির্বাচনী কেন্দ্রে কিছুদিন আগের ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। নির্বাচনের ৩দিন আগে ভবানীপুরে মূলো নামে একজন সক্রিয় কংগ্রেস কর্মীকে আটক করার জন্য কেন রাস্তা অবরোধ করলেন? তারপরে পূর্ব কলকাতার ফুলবাগান এলাকায় যে বোমা মারল সকেট, সে কি আপনাদের দলের নয়? তারপরে হাওড়াতে ১৯টা খুনের আসামী রসগোল্লাকে পুলিশ গ্রেপ্তার করার জন্য আপনাদের প্রদেশ কংগ্রেসের সম্পাদক প্রদীপ ভট্টাচার্য বিবৃতি দিয়ে বলেছেন যে একজন সৎ কংগ্রেস কর্মীকে পুলিশ বিনা কারণে গ্রেপ্তার করল। সুতরাং এই যে সকেট, মূলো, রসগোল্লা এরা কি কংগ্রেসের মদতপুষ্ট সমাজবিরোধী নয়? এরপরেও আমাদের শুনতে ভাল লাগে যে আমরা নাকি সমাজবিরোধীদের জড়ো করি। আপনাদের কথা কেউ আর শুনবে না। কিছুদিন আগে মেট্রো সিনেমার উল্টো দিকে প্রদেশ কংগ্রেসের ডাকা জমায়েতে আমাদের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনলেন। সেখানে বক্তব্য কি দেওয়া হচ্ছে—জ্যোতি বসু নাকি সমাজ বিরোধীদের নিয়ে রাইটার্স বিল্ডিংস চালাচ্ছেন, তাতে আবার আমাদের কয়েকজনের নামও উল্লেখ করলেন। আমরা নাকি সমাজবিরোধী এবং এই সি. পি. এমের হাত ভেঙ্গে দাও। জয়াল আবেদিন সাহেব কিছু বললে অবশ্যি মনে করিনা কারণ উনি একজন প্রাজ্ঞ মানুষ, বয়স, হয়েছে, ওযুধ কড়া ইনজেকশন চলে এবং সন্ধ্যেবেলার ইনজেকশনের এফেক্ট সকালবেলা অবধি চলে, সুতরাং কথার একটু অসংলগ্ন হতেই পারে। কিন্তু আমি একটু দয়া করে ওঁনার কাছে জিজ্ঞাসা করতে চাই পৌরসভার নির্বাচনে বিরোধীদল নেতা প্রচার কালে কলকাতাতে গাল কাটা নীলু নামে পরিচিত যে ব্যক্তি বক্তব্য রেখেছিলেন যে আমাদের একটা মারলে আমরা ১০০টাকে মারব, এটা কোন ভদ্রলোকের জমায়েতে এই ধরনের কথা বলার আমার মনে হয় দরকার হয় না।

চোলাই খাইয়ে উত্তেজিত করলে ঐ বক্তৃতাই বোরোয়। আপনাদের ৪০ ছুঁই ছুঁই একজন নেতা ইউনিভার্সিটির চ্যান্সেলর এর কাছে গিয়ে বললেন, "আমরা তো ক্ষমতায় আসছি ৯ তারিখের পর, তখন আপনাদের অফিস হবে আমাদের অফিস। ইউ. জি. সি.-কে বলে দেব ক্যালকাটা ইউনিভার্সিটিকে টাকা যেন তাঁরা না দেন"। সে নমিনেশন পেপার জমা দিয়ে হাত-পা ঝেড়ে বলল, "আমরা ক্ষমতায় এসে প্রথম ৬ মাস পেটাব, তারপর ঠিক করব যে কি করব"। এই হচ্ছে কংগ্রেস দল—সুতরাং আজকে যদি আইন-শৃঙ্খলার দিক থেকে বিপদ সৃষ্টি হয়ে থাকে তাহলে তা সৃষ্টি করছেন কংগ্রেস দল। আমাদের বিরুদ্ধে অনাস্থা এনেছেন বলে এই রকম সমাজবিরোধীতুল্য রাজনৈতিক প্রশ্ন না করলেও পারতেন। আমি যে অঞ্চলে থাকি তার পাশের এলাকার ঘটনা বলি। কংগ্রেস(আই) প্রার্থীর বৃদ্ধ মাস্টারমশায় তিন-তলার ফ্ল্যাটে থাকেন। তাঁর কাছে গিয়ে প্রার্থী বললেন, "মাস্টার মশাই আপনার আশীর্বাদ চাই।" মাস্টার মশাই বললেন, "আশীর্বাদ কেন? তোমাকে বরং ১ হাজার টাকা দিচ্ছি, মাথার ঐ ফেট্টিটা খুলে ফেল, কটা স্টিচ পড়েছে দেখি।" মেয়রের প্রার্থী তিনি তখন এমন ভাবে নেমে এলেন যে, সেই সময় কার্ল লুইসও তাঁকে প্রতিযোগিতায় হারাতে পারত না। যে দলের নেত্রী ঐরকম মিথ্যা মাথায় ব্যাণ্ডেজ বেঁধে ঘুরে বেড়ান তাঁর দলের প্রার্থীরা যে এইরকম করবে তাতে আর বিস্ময়ের কি আছে। আমি কংগ্রেস সদস্যদের জিজ্ঞাসা করছি, আপনারা দয়া করে বলবেন, পৌর ভোটে আপনারা কি অবস্থা করেছেন; মধ্য-কলকাতার দাঙ্গায় যিনি প্রধান ছিলেন—ইকবাল আহমেদ—তিনি ছিলেন ৬২ নম্বর ওয়ার্ডের কংগ্রেস প্রার্থী; আপনাদের যদি সাহস থাকে তো কাল আমার বিরুদ্ধে অনাস্থা আনুন। একথা আমি দায়িত্ব নিয়ে বলছি। ৩৩ নম্বর ওয়ার্ডের প্রার্থী আলমারি খোকন। ১১০ বছরের জাতীয় কংগ্রেসের তিনি প্রার্থী। আবুসুফিয়া, যার চিফ ইলেকশন এজেন্ট হচ্ছে ঔরঙ্গজেব, তিনি একজন প্রার্থী। এভাবে যারা সমাজবিরোধীদের নিয়ে ঘুরে বেড়ায় তাঁরা আইনশৃঙ্খলা পরিস্থিতি নিয়ে কি বক্তব্য রাখবেন? সুব্রতবাবু ঠিকই বুঝেছেন, পরিবর্তন এসেছে। জোড়াবাগান কেন্দ্রে ৫-টার মধ্যে ১-টা বি. জে. পি., ১-টা কংগ্রেস এবং ৩-টা বামপন্থীরা পেয়েছে। পরিবর্তন হচ্ছে, একথা ওরা বুঝবেন না তো কারা বুঝবেন? সাহস থাকে তো ডেকে পাঠান দেওকিনন্দন পোদ্দারবাবুকে। তাঁর এলাকায় ৪-টার মধ্যে ২-টা তাঁরা হারিয়েছেন সি. পি. এম.-এর কাছে। রাজেশ খৈতান বাবুকে ডেকে পাঠান। তাঁর বিধানসভা কেন্দ্রে কি অবস্থা হয়েছে পৌর নির্বাচনে? এখানে আমাদের চাচা আছে, জ্ঞান সিংজী। চাচা আপনি বলুন, এবারের পুরসভা নির্বাচনের ফল যাই হোক না কেন, খড়গপুরে বামফ্রন্ট বেশি ভোট পেয়েছে, না কংগ্রেস(আই) বেশি ভোট পেয়েছে? আমি চ্যালেঞ্জ করে বলতে পারি, আমরা ৪ হাজার ভোট বেশি পেয়েছি কংগ্রেস থেকে। এবার শোভনদেববাবুকে জিজ্ঞাসা করি, আপনার কেন্দ্র বারুইপুরে গতবারে আপনাদের লিড ছিল ২ হাজার ৪০০ ভোটে, কিন্তু সেখানে এবারে ১৪০০ হয়ে গেছে। উনি তো আশঙ্কিত হবেনই। আর নির্বাচন, তা শুধু পৌরসভার নির্বাচন নয়, অন্য নির্বাচনেও আপনাদের এই অবস্থাই হবে।

[5-00 – 5-10 p.m.]

আমি আপনাদের জিজ্ঞাসা করছি, '৯১ সালে কলকাতা পৌরসভার নির্বাচনে বামপন্থী ফ্রন্ট যে ভোট পেয়েছিল, '৯৫ সালে পৌরসভার নির্বাচনে বামপন্থী দল তার থেকে ২.৫ শতাংশ বেশি ভোট পেয়েছে। প্রলয় বুঝতে হলে আপনারা বুঝুন, আমাদের বোঝার দরকার নেই। আসলে ২টি প্রদেশ কংগ্রেসের সভাপতি নিয়ে সমস্যা। কাগজ আপনাদেরকে বোঝাচ্ছে আপনারা জিতছেন, কিন্তু পশ্চিমবাংলার মানুষ আপনাদেরকে সমর্থন করেনি। আপনাদের কাছে আমাদের যেটা পরামর্শ—এতে আপনাদের মাথা যেন গুলিয়ে না যায় আগের থেকে আপনাদের অবস্থাটার নিশ্চয় উন্নতি হয়েছে, তবে আমার ধারণা আপনাদের সামনের নির্বাচনে নিশ্চয় উন্নতি হবে, এতদিন যে কথাটা আপনারা দিল্লির নেতাদের বোঝাতে পারেননি, সামনের লোকসভা ও বিধানসভা নির্বাচনের পর বুক ফুলিয়ে আপনারা দিল্লির নেতাদের বোঝাতে পারবেন আমরা পশ্চিমবাংলায় দুই নম্বরে আছি, তোমরা লোকসভায় ৩ নম্বরে আছো। ৬ মাস পরে ভোট হবে, আপনাদের কংগ্রেস তিন নম্বরে হবে। দিল্লিতে তিন নম্বর, এখানে পশ্চিমবাংলায় ২ নম্বর। আমরা খুবই আশায় আশায় আছি, আগামীকাল ঐ বৈজ্ঞানিক মৃত্যু ঘন্টা যখন বাজবে—এটার জন্য আমরা আশায় আশায় আছি—তিন বছর আগে যখন ব্রিগ্রেড প্যারেড গ্রাউণ্ডে মৃত্যু ঘন্টা বেজেছিল তার ফল হয়েছিল ৮ খানা রাজ্যে কংগ্রেস উঠে গিয়েছে, এবারে আগামীকালের মৃত্যু ঘন্টা যখন বাজবে তখন দিল্লির কংগ্রেস সরকার উঠে যাবে। এটা এত জোরালো মৃত্যু ঘন্টা যা আগে আমরা দেখিনি। স্যার, এতদিন এরা যেটা বিরোধিতা করেন, বামফ্রন্টের বিরোধিতা করেন, রাজনৈতিক কাজ এটা আপনারা করবেন, কিন্তু দোহাই পশ্চিমবাংলার বিরোধিতা করবেন না। আজকে এখানে একটি কথা বলতে চাই, সাধন বাবু অত লেখাপড়া করেন না, সৌগতবাবু পড়াশুনাটা করেন, তার ফলে উনি এটা জানবেন, ইণ্ডিয়া অ্যাব্রড বলে একটি পত্রিকা আছে, এটা ১২০টি দেশে চলে, সেখানে পশ্চিমবাংলার সম্বন্ধে একটি কথা উল্লেখ আছে, গোটা পৃথিবীতে একটা পরিস্থিতি চলছে, সেই পরিস্থিতির মধ্যে পশ্চিমবাংলায় শিল্পায়ন সম্পর্কে যখন উৎসাহ সৃষ্টি হয়েছে তখন রাস্তায় বোমাবাজি করে বিশৃঙ্খলা তৈরি করে এই সম্ভাবনাকে নষ্ট করবেন না, পশ্চিমবাংলার মানুষ আপনাদের ক্ষমা করবেনা, যারা মহারাষ্ট্র গুজরাটের উদাহরণ দিচ্ছে, আমি জানিনা মহারাষ্ট্র গুজরাটের তুলনায় পশ্চিমবাংলা এগিয়ে গেলে তারা মর্মাহত হবেন কিনা? পশ্চিমবাংলা যাতে এগিয়ে না যেতে পারে তার জন্য আপনাদের এই রাজনৈতিক সোরগোল তার জন্য আপনাদের পশ্চিমবাংলায় বিশৃঙ্খলা তৈরি করার চেষ্টা। আমার বিনীত আবেদন আমাদের বিরোধিতা করতে চান করুন, পশ্চিমবাংলার বিরোধিতা করবেন না। এখানে যে সম্ভাবনা তৈরি হয়েছে, তাকে বাস্তবায়িত করতে দিন, সেটা বাস্তবায়িত করতে দিলে পশ্চিম বাংলার অগ্রগতি নিশ্চিতভাবে আসবে। মাননীয় স্পিকার মহাশয়, আমার সময় শেষ, আমি এই অনাস্থা প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। মানববাবুর বক্তব্য শুনলাম।

আমরা তো নো কনফিডেন্স এনেছি, উনি কি কনফিডেন্স দিলেন আমি তো বুঝতে পারলাম না।

**মিঃ স্পিকার ঃ** এটা হবেনা, নট রেলিভান্ট।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনাস্থা প্রস্তাব দিয়ে বিতর্কের শেষ পর্যায়ে আমার পরের বক্তা এমন একজন ব্যক্তিত্ব রাজনৈতিক ব্যক্তিত্ব মুখ্যমন্ত্রীর পাশে বসে আছেন বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় তিনি আমার পরের বক্তা। আমি প্রথমে তাঁর কাছে অনুরোধ করব আপনার এই বক্তব্য কি পদত্যাগের জবাব না ভেতরে ঢোকার জবাব? আপনি অনাস্থা প্রস্তাবের বিপক্ষে মুখ্যমন্ত্রীকে সমর্থন করে আপনার পদ রাখার সমর্থনে বক্তৃতা রাখতে গিয়ে আপনি যদি সংসদীয় ব্যবস্থার প্রতি যদি আপনি নূন্যতম শ্রদ্ধাশীল হন আপনি আপনার ভাষণের সময় জবাব দেবেন, আপনি আপনার মন্ত্রিসভার প্রতি যে অনাস্থা প্রস্তাব জানিয়েছিলেন তার কারণ কি ছিল? আপনি বলেছিলেন চোরেদের সঙ্গে আর মন্ত্রিসভায় থাকব না। আর দুঃসময় নাটক লিখে ক্রন্দনরত বুদ্ধদেব বাবু কেন সুসময়ে প্রবেশ করলেন সেটা আমরা বুঝতে পারছি না। কি এমন ঘটনা ঘটল, যে দুঃসময় আবার সুসময়ের বুদ্ধদেব বাবুতে পরিণত হয়ে, মুখ্যমন্ত্রীর ডানদিকে ডানা কাটা পরী হয়ে বসে আছেন, সেটা আপনি বলবেন এই মন্ত্রিসভার প্রতি অনাস্থা বুদ্ধদেব বাবুই দেখিয়েছিলেন, আমরা অনাস্থা দেখাইনি। আজকে ১৮ বছরে বাংলার নবাব বন্দি শাহাজাহান, অন্ধ ধৃতরাষ্ট্রের পাশে আপনি কেন বসে আছেন সেটা আপনি বলবেন, যদি আপনার সংসদীয় রীতির প্রতি শ্রদ্ধা থাকে। তখন যেটা আপনি বলেছিলেন সেটা আপনার ঠিক ছিল না ভুল ছিল। এবার আমি দ্বিতীয় পর্যায়ে আসছি, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে বসে আছেন, তাঁর অ্যাডমিনিস্ট্রেশনের সব চাইতে কাছের লোক স্তালিন কমিশনার, লেলিন কমিশনার, শ্রী লেনিন তালুকদার—শুনছি তিনি এখন আবার ছুটিতে যাচ্ছেন। উনি একটা বই লিখেছেন, লিখিত বই, আমরা দুর্নীতির কথা বললে তো উনি রেগে যান বলেন দিল্লিতে কি হচ্ছে, গুজরাটে কি হচ্ছে? শ্রী তুষার তালুকদারের সেই বইটার নাম হচ্ছে 'ঘুষ নিলে বীর'। তিনি লিখেছেন—''চাকরি জীবনের শুরুতে দেখেছি আমাদের পর্যায়ের যে সব অফিসার ঘুষ নিতেন তারা কিন্তু বেশ' 'লো প্রোফাইল' নিয়ে চলতেন—অর্থাৎ ঘুষ নেওয়া কাজটা যে খুব ভাল নয়, এই বোধ তখনও ছিল। কিন্তু আজ, চাকরি জীবনের শেষ পর্বে এসে দেখতে পাচ্ছি, আমাদের আই. পি. এসের একাংশের কথা ভালই বলতে পারি এবং কয়েকজন আই. এ. এসের কথাও, এদের চালচলন দেখে মনে হচ্ছে, ঘুষ নেওয়াটাই বীরত্বের কাজ এবং যাঁরা ঘুষ নেন না, তারা আদতে ভীতু, স্রেফ ভীতু। সর্বোচ্চপদে পৌছেছিলেন এমন একজন অত্যন্ত বিখ্যাত আমলা, যিনি ক্রমশ এই ধারণা প্রতিষ্ঠা করতে চাইতেন যে পুলিশ অফিসারদের ঘুষটুষ নেওয়া নিয়ে কোনও সরকারের মাথা ঘামানোই উচিত নয়। ঘুষ নেওয়া ওই বিখ্যাত আমলার মতে ছিল অত্যন্ত স্বাভাবিক ব্যাপার। তিনি বলতেন, ঘুষ নয়, দেখা উচিত কাজকর্ম ঠিকঠাক হচ্ছে কিনা—অর্থাৎ ঠিক ফরমায়েস মতোই এই অফিসাররা কাজ করে যাবেন, ন্যায়-অন্যায় ভালমন্দ এসব নিয়ে বেশি মাথা না

ঘামিয়ে। এমন একটা ধারণা সৃষ্টি করার চেষ্টা হল যে, যাঁরা ঘুষ নেন, তারা অতীব দক্ষ অফিসার এবং যাঁরা ঘুষ নেন না, তারা অকর্মণ্য।" মাননীয় মুখ্যমন্ত্রী আপনি দয়া করে জানাবেন কি, স্বরাষ্ট্রমন্ত্রী হিসাবে আপনি এই বইটা পড়েছেন কিনা? যাকে আপনি ডিরেক্টর জেনারেল অফ পুলিশ করতে যাচ্ছেন এটা তার বই। বামফ্রন্ট রাজত্বে যে ঘুষ না নেয় সে স্রেফ ভীতু, আর যে ঘুষ নেয় সে বীর, এই কথা যে বলেছে সেই বীরপুরুষ পুলিশ কমিশনার, লেলিন কমিশনার, লেনিল তুলাকদারের এই সরকারের প্রতি অনাস্থা, না এটা ডাক্তার জয়নাল আবেদিনের অনাস্থা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাচ্ছি মার্ডারে সারা ভারতবর্ষের মধ্যে আমাদের রাজ্য হচ্ছে ফিফর্থ পজিশনে। ১৯৯২ সালে খুনের সংখ্যা ছিল ১৬,০৮৭। আর ১৮ বছরে আপনার মুখ্যমন্ত্রিত্ব সময়ে খুন হয়েছে ১৭,০৪০। আপনার রাজত্বে সুইসাইডে আপনি সারা ভারতবর্ষের মধ্যে প্রথম হয়েছেন। মানুষের মেন্টাল ইক্যুইলিব্রিয়াম নষ্ট হয়ে গেছে, মানুষের ভারসাম্য নষ্ট হয়ে গেছে। বেকার যুবক-যুবতী, শ্রমিকরা আজকে সুইসাইড করছে এবং ২৫টি রাজ্য এবং ৬টি কেন্দ্রশাসিত অঞ্চলের মধ্যে আপনি ফার্স্ট পজিশনে আছেন। আজকে আপনার আমলে মহিলারা নির্যাতিত হচ্ছে। যে মায়েদের আমরা সম্মান দিই, যে মাকে ছেলেরা প্রণাম না করে বোরোয় না, সেই মায়েদের সম্মান আজকে লুণ্ঠিত হয়েছে, আপনার রাজত্বে তারা আজকে সবচাইতে বেশি নির্যাতিত হয়েছে।

[5-10 – 5-20 p.m.]

১৯৯২ সালে পশ্চিমবঙ্গে ধর্ষণের ঘটনার সংখ্যা ছিল ৬১৫। ১৯৯৪ সালে পশ্চিমবঙ্গের পুলিশের বাজেট হচ্ছে ৪৮৫ কোটি টাকা আর ধর্ষণের কেস হয়েছে ৭৪৩। ফিফথ ইন ইণ্ডিয়া। রায়টের কথা সুব্রতবাবু বলেছেন। ঝুন্নু আনসারির কথা ছেড়েই দিলাম। রায়টের সংখ্যা ১৯৯২ সালে ছিল ৭ হাজার ২৫৬। '৯৩ সালে সেটা একটু কমলো, আবার ৯৪ সালে যখন পুলিশের বাজেট ৪৮৫ কোটি টাকা তখন রবীন্দ্রনাথ, নজরুলের বাংলা যেখানে হিন্দু-মুসলমান ভাই ভাই হয়ে বাস করে সেখানে রায়টের সংখ্যা বেড়ে ৭ হাজার হয়ে গেল। এ ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান ৫ম। কলঙ্কে মাথা নিচু হয়ে গিয়েছে পশ্চিমবঙ্গের। আর ঐ মহানায়ক বসে আছেন ক্ষমতার গর্বে মত্ত হয়ে। মানুষের দিকে তার দৃষ্টি নেই, সমাজ ব্যবস্থার দিকে দৃষ্টি নেই, প্রশাসন ছিন্ন ভিন্ন হয়ে গিয়েছে পশ্চিমবঙ্গে আর উনি ক্ষমতার গর্বে মত্ত হয়ে বসে আছেন। সৌগতবাবু হিসাব দিয়ে বলেছেন যে পশ্চিমবঙ্গের ট্রিগার হ্যাপি পুলিশ ৮২ সালে ১৪০ বার ফায়ার করে ৭৬ জন মানুষের মৃত্যু ঘটিয়েছে এবং ১৯৯৩ সালে ১২৫ বার ফায়ার করে ৪৫ জন মানুষের মৃত্যু ঘটিয়েছে আর ৯৪ সালে এখনও পর্যন্ত যে হিসাব আছে ১১৯ বার ফায়ার করে ৫৯ জন মানুষের মৃত্যু ঘটিয়েছে। গতকালও পুলিশ ৩০ রাউণ্ড গুলি চালিয়েছে। ১৯৯৫ সালের জানুয়ারী থেকে মে মাস পর্যন্ত সৌগতবাবু বলেছেন পুলিশ ১০০ বারের মতো ফায়ার করেছে এবং তাতে মানুষের মৃত্যু ঘটেছে। ৭৭ হাজারের পুলিশ বাহিনী। ৭৭ সালে ছিল একটি আই. জি. আর. এখন আই. জি. ডি. জি., ডি. আই. জি'র ছড়াছড়ি। উনি ভোলা মহেশ্বরের মতন বোম হয়ে বসে আছেন আর ওর

কোলে প্রতিদিন গড়ে ৫টি করে নরমুণ্ড বলি দিতে হচ্ছে। ওদের দলের মানব মুখার্জির মতো খুনিরা, রবীন দেবের মতন খুনিরা এরা গ্রামেগঞ্জে খুন-খারাপি, রাহাজানি, দাঙ্গা, মানুষের গণতান্ত্রিক অধিকারকে হরণ করা ইত্যাদিতে মদত দিচ্ছে। আজকে আপনার পায়ে নরমুণ্ড বলি দিচ্ছে আপনার দলের কমরেড সি. পি. এমের লোকরা। সি. পি. আই. আজকে এস্ত, ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. কাঁপছে। ফরোয়ার্ড ব্লকের এম. এল. এ. শ্রী শিবপ্রসাদ মালিক আছেন কিনা জানি না, ও তো আপনাদের ভয়ে কুঁকড়ে আছে। আজকে পশ্চিমবাংলাকে এই জায়গায় আপনারা দাঁড় করিয়ে দিয়েছেন। আর আমাদের তো মৃত্যুর কারাগারে নিক্ষেপ করছেন। ভিখারি পাসোয়ানের কথা সুব্রতবাবু বলেছেন, ডাঃ আবেদিন বলেছেন। আজকেই আপনি বিবৃতি দিয়ে বলেছেন যে মেদিনীপুর জেলার পিংলা থানায় ১৮ই জুন থেকে পঞ্চায়েতের একজন নির্বাচিত সদস্যকে খুঁজে পাওয়া যাচ্ছে না, তার নাম কালিপদ দাস। আজকেই আপনি বলেছেন। It is reported that Kalipada Das of Pingla, P.S. Panskura is missing. ভারতবর্ষের সবচেয়ে বড় জেলা হচ্ছে এই মেদিনীপুর। সেখানে ডি. আই. জি. আছেন, ডি. এম. এস. পি. আছেন, পুলিশ আছে অথচ তাকে খুঁজেই পাচ্ছেন না। ১৯৯৪ সাল থেকে একটা বছর ধরে সেখানে পুলিশ ক্যাম্প আছে আর সেই পুলিশ ক্যাম্পের প্রেজেন্সে দাঙ্গা হল, নির্বাচিত পঞ্চায়েতের সদস্য কালিপদ দাস ১৮ই জুন থেকে নিখোঁজ হয়ে গেল। আপনি বলেছেন, both the Missing persons have not been traced in spite of best efforts, So intensive Searches should be made. তাহলে কি ধরনের পুলিশ আপনার? বলুন মাননীয় মুখ্যমন্ত্রী, সে মৃত, না হলে বলুন খুঁজে পাচ্ছেন না, না হলে বলুন আপনাদের দল সি. পি. এমের লোকরা তাকে লুকিয়ে রেখেছে আর বলুন যে পুলিশ ব্যর্থ। এই স্বীকারোক্তি আপনার কাছ থেকে চাই। এই জায়গায় দাঁড়িয়েই আমরা আপনার সমালোচনায় নেমেছি, আপনার বিরুদ্ধে অনাস্থা এনেছি। এর পর আমি শিল্প ও বিদ্যুতের প্রসঙ্গে আসছি। একটা সংবাদে পড়েছি, উনি সেন্ট্রাল কমিটির মিটিং-এ দিল্লিতে গিয়েছিলেন এবং সেখানে সেই মিটিং থেকে বিরোধিতা করেছিলেন মহারাষ্ট্রের এনরন প্রোজেক্টের। C.P.M. demands for cancellation of ENRON project. জ্যোতি বসু, ওদের সেন্ট্রাল কমিটির একজন ইনফ্লুয়েন্সিয়াল মেম্বার, সেখানে তিনি উপস্থিত ছিলেন। আবার একই দিনে শঙ্কর সেন মহাশয় বললেন, 'বলাগড় নিয়ে শেষ কথা বলব আমরাই।' এ ক্ষেত্রে আর. পি. জি'র সঙ্গে তীব্র দ্বন্দ্ব আর আপনি বললেন যে 'বিতর্ক নেই বলাগড় নিয়ে—বসু'। আপনি বলুন শঙ্কর সেনের কি প্রস্তাব? আপনাকে আজকে পরিষ্কারভাবে বলতে হবে। আপনি দুমুখো রাজনৈতিক পদক্ষেপ নিয়েছেন। একদিকে বলছেন,—এনরন, হাত ওঠাও; আবার বাংলায় বলছেন,—গোয়েঙ্কা, রোলস রয়েসের সঙ্গে গ্রিণ্ডলেস ব্যাঙ্কের সঙ্গে লণ্ডনে যে চুক্তি করছো তাকে আমরা আমাদের রাজ্যে স্বাগত জানাচ্ছি। শঙ্কর উন্মাদ ও শিক্ষিত পণ্ডিত, কিন্তু প্রশাসক নয়। আমি জ্যোতি বসু যা বলব তাই হবে। আজকে আপনাকে বলতে হবে ডঃ শঙ্কর সেন উন্মাদ, না আপনি উল্টো-পাল্টা পদক্ষেপ নিচ্ছেন? আজকে আপনাকে আমরা পেয়েছি, সুতরাং আপনাকে বলতে হবে, আপনি ঠিক, না ডঃ শঙ্কর সেন

ঠিক? আপনি বাংলার স্বার্থ বিরোধী, গোয়েঙ্কার স্বার্থে পদক্ষেপ নিচ্ছেন, না শঙ্কর সেন ভুল করছেন? এটা আজ আপনাকে বলতে হবে। আপনাকে আমরা সপ্তাহে একদিন মাত্র পাই। সারা সপ্তাহ আপনি হাউসে আসেন না। এই একদিনের বাইরে আপনার সঙ্গে আমাদের আর কথা বলার সুযোগ হয় না। আপনি হপ্তা বাবু। আপনি সপ্তাহে একদিন আসেন। এর বাইরে আপনাকে আমাদ্দের প্রশ্ন করারও সুযোগ হয় না। সারা সপ্তাহ আপনাকে আড়াল করা হয়। আপনাকে বলতে হবে, আপনি বিদেশ থেকে ফিরে এসে পশ্চিমবঙ্গের স্বার্থে কত টাকার শিল্প নিয়ে এসেছেন? শুধুই মউ নিয়ে এসেছেন, না প্রকৃত শিল্প নিয়ে এসেছেন? আপনার কাছে এই ক'টি প্রশ্ন রাখে ডাঃ জয়নাল আবেদিন যে অনাস্থা প্রস্তাব উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** This discussion would terminate at 5-36 p.m. But I have already given 34 minutes more to the oppsition to participate in the discussion and it cannot be concluded at 5-36 p.m. So, I propose the time be extended by one hour.

I think, I have the consensus of the House.

(Voice—'Ayes')

So, the time is extended by one hour.

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছেন এবং উনি অনেকগুলো বিষয়ের অবতারণা করেছেন। তার মধ্যে বিশেষ ভাবে অভিযোগ করা হয়েছে বামফ্রন্ট গণতন্ত্রের সংহারক। বামফ্রটের আমলে গণতন্ত্র নেই। বামফ্রন্টের আমলে আইন-শৃঙ্খলা জাহান্নামে চলে গেছে। এটা এক নম্বর। দু' নম্বর কথা জয়নাল সাহেব বলেছেন, বামফ্রন্ট সরকারের রাজত্বকালে নাকি রাজ্যের উন্নয়ন ভয়ঙ্করভাবে ব্যহত হচ্ছে, রাজ্য আদৌ অগ্রসর হচ্ছে না। এই দুটো বিষয়ের পরিপ্রেক্ষিতে আমি দু ভাগে আমার বক্তব্য রেখে ওঁদের প্রশ্নগুলোর উত্তর দেবার চেষ্টা করব। এক নম্বর হচ্ছে, বামফ্রন্ট আমলে আমরা কি গণতন্ত্রের সংহারকারি? রবীন দেব খানিকটা বলে গেছেন। আমি আবার বলছি আমরা গণতন্ত্রের সংহারকারী নই, আমরা গণতন্ত্রের রক্ষক, আমরা গণতন্ত্রকে সম্প্রসারিত করছি। এটা দুটো নিরিখে বিচার করা যায়। আমাদের যে স্বায়ত্ত শাসিত সংস্থাগুলো রয়েছে তাদের দু'ভাগে ভাগ করা যায়—এক পঞ্চায়েত, দুই পৌর প্রতিষ্ঠান। আমি অনেক পুরোনো দিনের রাজনৈতিক কর্মী। অতীতে আমি সাধারণভাবে ২৫ বছরে দু'বার পঞ্চায়েত নির্বাচন দেখেছিলাম।

[5-20 - 5-30 p.m.]

আর সেইজন্য আপনারা গণতন্ত্র প্রিয় আর আমরা গণতন্ত্র বিরোধী। এইজন্য আমরা গত ১৮ বছরের মধ্যে চার-চারবার পঞ্চায়েতের নির্বাচন করেছি ১৯৭৮, ১৯৮৩ সালে,

১৯৮৮ সালে আর ১৯৯৩ সালে। কংগ্রেস ভয়ঙ্কভাবে গণতন্ত্র প্রিয় বলে ২৫ বছরে ৩ বার পৌরসভার নির্বাচন করলেন। আমরা ভয়ঙ্কর গণতন্ত্র বিরোধী বলে ৪ বার পৌরসভার নির্বাচন করলাম। ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশনের নির্বাচন ২ বার করলাম। এখানে সংখ্যাতত্ত্বের জাগলারী দিয়ে বিশেষ করে পৌরসভার নির্বাচন, কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের নির্বাচন এবং বিধানসভার উপ-নির্বাচনের হিসাবগুলি আপন দিকে টেনে আনবার জন্য সংখ্যা তত্ত্ব ব্যবহার করছেন। এখন পরিষ্কারভাবে ফলাফলগুলি যদি সঠিকভাবে বিশ্লেষণ করি তাহলে দেখা যাচ্ছে, ৮০টা পৌরসভার নির্বাচনে ৩৬ লক্ষ ভোটার ছিলেন। ২৫ লক্ষ মানুষ ভোট দিয়েছেন। আর কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনে ভোটার ছিলেন ৩৬ লক্ষ। এই ৩৬ লক্ষ মানুষের মধ্যে ২৫ লক্ষ ৫৫ হাজার মানুষ ভোট দিয়েছেন। ৩টি বিধানসভার উপ-নির্বাচনে সেখানে ভোটার ছিলেন সাড়ে ৪ লক্ষের মতো। এইভাবে দেখা যাচ্ছে, ৫২/৫৩ লক্ষ মানুষ ভোট দিয়েছেন। জয়নাল সাহেব, সুব্রতবাবু এখানে নিজেদের মতো করে ছাঁচে ফেলছেন। নিজেদের মতো করে ছাঁচে ফেললে হবে না। এই ৫২ লক্ষ বা ৫২ লক্ষ যারা ভোট দিয়েছেন তার মধ্যে তফাৎ হয়ে গেছে আড়াই লক্ষের মতো। এটা উপেক্ষা করতে পারেন? ১ নম্বর, পশ্চিমবাংলায় ভোটারের সংখ্যা ৪ কোটি ২২ লক্ষ। এখন এই ৫৩ লক্ষের মধ্যে যদি ২ লক্ষ হয়, স্বভাবতঃই গ্রামাঞ্চল যদি ধরা হয় তাহলে ভবিষ্যতে আপনাদের কি হবে আগামী ৭/৮ মাস পরে, তার চিহ্ন পরিষ্কার এই নির্বাচনের মধ্য দিয়ে পাওয়া গেছে যতই আপনারা যাই বলুন, নাম্বার (২), গণতন্ত্রের হত্যার কথা বলছেন। আমি বিশেষ করে এই জায়গায় রবীন্দ্রনাথ ঠাকুরের অত্যন্ত মর্মস্পর্শী কবিতা দিয়ে আরম্ভ করতে চাই। উনি তাঁর "প্রশ্ন কবিতায় বলেছেন,"

"আমি যে দেখেছি গোপন হিংসা কপটরাত্রি-ছায়ে

হেনেছে নিঃসহায়ে।

আমি যে দেখেছি—প্রতিকারহীন, শক্তের অপরাধে

বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে।

আমি যে দেখিনু তরুণ বালক উন্মাদ হয়ে ছুটে

কী যন্ত্রণায় মরেছে পাথরে নিষ্ফল মাথা কুটে।।"

উনি এই কবিতাটি কখন লিখেছিলেন, যখন হিজলিতে বন্দিদের নৃশংস ভাবে, অসহায় অবস্থায় বৃটিশ সরকার হত্যা করেছিলেন। সেই সময়ে তিনি ঐ কথাটা বলেছিলেন, "আমি যে দেখেছি গোপন হিংসা কপটরাত্রি ছায়ে"। রবীন্দ্রনাথ এইভাবে তার কবিতার মাধ্যমে ধিক্কার জানিয়েছিলেন 'প্রশ্ন' কবিতার মাধ্যমে। আজকে আমি সেই কথাটা স্মরণ করিয়ে দিতে চাই। হিজলিতে একবার গুলি চলেছিল আর আপনাদের আমলে অসহায় মানুষদের উপর যে

অত্যাচার হয়েছিল তা ব্রিটিশের রেকর্ডকে লজ্জায় ম্লান করে দেয়। বহরমপুরে ১৯৯১ সালের ২২শে ফেব্রুয়ারি যে হত্যাকাণ্ড করেছিলেন তাতে ১২টি তাজা ছেলে খুন হয়ে গেল। বর্ধমান জেলে খুন করেছিলেন, আলিপুর সেন্ট্রাল জেলে বন্দীদের খুন করেছিলেন, মেদিনীপুর সেন্ট্রাল জেলে খুন করেছিলেন। তারপরেও বলবেন, গণতন্ত্রে সংহারকারী কি বামফ্রন্ট? ৩ নম্বর, আমি আপনাকে বলতে চাইছি—আজকে আপনারা বসে আছেন—আপনারাই বিচার করুন যে, গণতন্ত্র এখানে আছে কি নেই। জয়নাল সাহেব, মমতা ব্যানার্জি, সুব্রত মুখার্জি, আব্দুল মান্নান, সৌগত রায়, এঁদের একজনকেও কি ১৮ বছরের মধ্যে মিসায় গ্রেপ্তার করা হয়েছে? কোন মানুষকে আমরা মিসায় গ্রেপ্তার করিনি। আমি আপনাদের আমলে যখন কারাবন্দি ছিলাম—আপনারা আমায় মিসায় বন্দি রেখেছিলেন। আমার জেলেই ছিলেন ১১ হাজার ৭০০ জন বন্দি। আমি নিজে অন্তত বারো বার জেল খেটেছি। তার মধ্যে ১৯৫৯ সালে ভারত রক্ষা আইনে, ১৯৬৪-৬৫ সালে ভারত রক্ষা আইনে, পি. ডি. অ্যাক্টে, ১৯৭৩-৭৪ সালে মিসায়। আমি দেখেছি যে, আপনাদের সময় কি পরিমাণ মানুষ মিসায় আটক ছিলেন। আজকে অন্তত জ্যোতি বাবু বা তাঁর সরকার আপনাদের একজনকেও মিসায় আটক রাখেন নি। যদিও আপনারা আরও অনেক বেশি অপরাধ করে চলেছেন। আপনারা বলছেন গণতন্ত্র নেই, হিসাব দিয়েছেন। আপনারা কি ভুলে গিয়েছেন যে, ১৯৭৫ সালের ২৫শে জুন থেকে ২৫শে সেপ্টেম্বর পর্যন্ত ঐ ৩ মাসে ১ আধজন নয়, ১ লক্ষ ৬২ হাজার ৭০০ জনকে আপনারা কারাগারে নিক্ষেপ করেছিলেন, আমি ১৯৭২-৭৩ সালে নিজে বহরমপুরে ৩০ নম্বর জেলে ছিলাম। সেখানে আমি রক্তের দাগ দেখেছিলাম। সেখানে সেই জেলার এবং সুপারিনটেণ্ডেন্টকে জিজ্ঞাসা করেছিলাম যে, এই রক্তের দাগ কিসের? রক্তের দাগ তখনও মেলায়নি। আপনারা বলছেন যে, আপনারা গণতন্ত্রের পূজারী? আর একটা পয়েন্টে আসছি। আপনারা ভিখারি পাসোয়ানের সম্বন্ধে বলেছেন—ঠিকই। এটা যে অত্যন্ত দুঃখজনক ঘটনা এ বিষয়ে কোনও সন্দেহ নেই। এতে কোর্ট যা রায় দেবে বামফ্রন্ট সরকার তা মাথা পেতে নেবে বা নেওয়া উচিত। কিন্তু আপনাদের মুখ থেকে ভিখারির কথা শোভা পায় না। একটা ভিখারি—হেমন্ত বাবুকে খুন করা হল ১৯৭১ সালে। বিচার হল? প্রকাশ্য রাজপথে স্বরজ দত্তকে খুন করা হল—বিচার হল? এটা আপনাদের স্বীকার করতেই হবে। আর আমাদের স্বীকার করতে হবে যে, আপনারা গণতন্ত্রের পূজারী? কি ভাবে হাত পা বেঁধে বারাসাত-বরানগরের রাস্তায় ১৪টা ছেলেকে ধরে গঙ্গার জলে ভাসিয়ে দিলেন? এরপরেও বলতে হবে যে, আপনারা গণতন্ত্রের পূজারী? এই কথাগুলির আজ জয়নাল সাহেব আপনাদেরই দিতে হবে। আমি সেইজন্য আপনাদের কাছে বলতে চাইছি যে, উন্নয়নের দিকগুলি সবই মুখ্যমন্ত্রী তাঁর জবাবি ভাষণে দেবেন। শিক্ষা—আগে কি অবস্থা ছিল আর এখন কি অবস্থা হয়েছে? কৃষি উন্নয়ন—আগে কি ছিল, আর এখন কি হয়েছে? পাওয়ার প্রোডাকশন—আগে কি ছিল, আর এখন কি হয়েছে? বিদ্যুৎ—আগে কোথায় ছিল, আর এখন কি হয়েছে? এই সমস্ত হিসাব আপনারাই দেখবেন। আমার কথা শুনতে হবেনা, অসীম দাশগুপ্তের কথা শুনতে হবে না, আমাদের জ্যোতিবাবু, বুদ্ধদেব বাবু এঁদের কথাও শুনতে হবে না। বইটা তুললেই

তো আপনারা ভয় পান। আপনারা সাংঘাতিক ভয় পান। আমি ৩৩ জন অর্থনীতিবিদ—যাঁরা ভারতের, তাঁদের কথা বলতে চাইছি। তাঁরা এমরিটাস প্রফেসার ম্যাড্রাস ইউনিভার্সিটির। এই সমস্ত গুনীরা কেন তাঁরা প্রশংসা করেছেন—তাঁরা তো আর জ্যোতি বসু নন, এম এস নাম্বুদ্রিপাদ নন, অসীম দাশগুপ্ত নন। তাঁদের কিছু কিছু নাম আমি পড়ছি। যেমন—শ্রী অরুণ ঘোষ সি. টি. কুরিয়ান, ডলি অরোরা, জয়া মেহাতা প্রমুখ। আমি বইটার নামও দিচ্ছি। বইটার নাম হল অলটারনেটিভ ইকনমিক সার্ভে—১৯৯৩-৯৪। আপনাদের রাজনৈতিক অশিক্ষিত বলব না। আপনারা অর্ধশিক্ষিতের মতো থাকবেন না। এই বইটা আপনারা দয়া করে পড়ুন, তবেই বুঝতে পারবেন যে, কেন তাঁরা এই প্রশংসা করেছেন। বইগুলি পড়ে তারপর সমালোচনা করবেন।

[5-30 – 5-40 p.m.]

যাহারা তোমার বিষায়েছে বায়ু, নিভায়েছে তব আলো

তুমি কি তাদের ক্ষমা করিয়াছো, তুমি কি বেসেছো ভালো?

কবিগুরু ঈশ্বর বিশ্বাসী ছিলেন, তাই তিনি ঈশ্বরের কাছে প্রশ্ন করেছিলেন, আমরা ঈশ্বর বিশ্বাসী নই, নরনারায়ণে বিশ্বাসী। নরনারায়ণ তার জবাব দিয়ে দিচ্ছে। জবাব দিচ্ছে এই পথে চলেছিলেন বলেই—নরনারায়ণ হত্যাকাণ্ডের নায়ক আপনারা—নাগপুরে অসহায় এস. সি. মানুষকে আপনারা হত্যা করেছেন বলে বিহার জবাব দিয়েছে, দিল্লি জবাব দিয়েছে, মহারাষ্ট্র জবাব দিয়েছে, রাজস্থান জবাব দিয়েছে, কর্ণাটক জবাব দিয়েছে, তামিলনাডু জবাব দিয়েছে, অন্ধ্রপ্রদেশ জবাব দিয়েছে। এখন আপনারা ৪২ জন আছেন, আগামী দিনে আপনাদের ৪২ জনের মধ্যে ৪ জনকেও খুঁজে পাওয়া যাবে কিনা সন্দেহ। ঈশ্বরের কাছে প্রার্থনা করেছিলেন, প্রশ্ন করেছিলেন, সেই প্রশ্নের জবাব নরনারায়ণ দিয়েছে—ভারতবর্ষের ৮৪ কোটি মানুষের মধ্যে ৬০ কোটি মানুষ জবাব দিয়েছে। আগামী ৭ মাস পর ৪২ জনের মধ্যে ৪ জনও থাকবে না ৪২ জনের থেকে ৪ জনকে এনে এর জবাব নরনারায়ণ পশ্চিমবঙ্গে দেবেন। এই কথা বলে অনাস্থা প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি প্রথমেই বিরোধী দলের আনীত অনাস্থা প্রস্তাবের বিরোধিতা করছি। অনাস্থা প্রস্তাব তাদের পক্ষে আনাটাই স্বাভাবিক, কারণ আমাদের প্রতি আস্থা আনলে ওঁনাদের অসম্মান হবে। বিরোধীদের আনীত অনাস্থা প্রস্তাব আমাদের প্রশংসাপত্র, কারণ আপনারা যে দল করেন আমরা সেই দলের মৌলিক নীতির বিরোধিতা করি। এই রাজ্যে আমরা ১৮ বছর মানুষের সমর্থন নিয়ে রয়েছি, আমাদের প্রতি মানুষের আস্থা আছে বলেই আপনারা ওদিকে বসে আছেন এবং আমরা ১৮ বছর ক্ষমতায় আছি। স্যার, ওঁদের এই অনাস্থা প্রস্তাব আনার উৎসাহ যে কেন হল সেটা বুঝলাম না।

রাজ্যের মানুষের জানা দরকার যে পৌরসভাগুলির নির্বাচন এবং ক[illegible] কর্পোরেশনের নির্বাচন — এই নির্বাচনের ঘটনাবলীর উপর দাঁড়িয়ে বিরোধীরা [illegible] আনতে উৎসাহিত হয়েছেন। আপনাদের অভিযোগ এই নির্বাচনকে কেন্দ্র করে সরকারের পক্ষ থেকে, সরকারি দলের পক্ষ থেকে, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে শহরের পৌরসভা নির্বাচনে হিংসাত্মক কার্যকলাপ হয়েছে। বিরোধী দলের নেতা কি কি বললেন এবং কি বলতে চেয়েছেন তা আমি শোনার চেষ্টা করেছি। কিন্তু শুধু মুখে বললেই তো হবে না যুক্তি দিয়ে দাঁড় করাতে হবে।.আমাদের যে রাজ্যে নির্বাচন হয়েছে সেই নির্বাচনকে ৩টি পর্যায়ে ভাগ করা যাক। (১) প্রাক নির্বাচন যখন প্রচার পর্যায় ছিল, সেই সময় এই রাজ্যের কোনও জায়গায় এবং কলকাতা শহরে পুলিশের পক্ষ থেকে বা বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে একটাও হিংসাত্মক ঘটনা ঘটার নজির নেই। প্রাক নির্বাচন সম্পূর্ণ শান্তিপূর্ণ ভাবেই হয়েছে। (২) নির্বাচনের দিন আমি মূলত বলছি কলকাতা শহরে সেদিন কি ঘটনা ঘটেছে তা সংবাদপত্র জানে এবং আমরা জানি। নির্বাচনের দিন কলকাতা শহরের ১১টি জায়গায় বোমা মারা হয়েছে, ৪৪ থেকে ৫৫ নং ওয়ার্ডে একতরফা ভাবে কংগ্রেস দল গুন্ডামি করেছেন, শয়তানি করেছেন এবং পুলিশের সঙ্গে দাঁড়িয়ে আপনারা নির্বাচনকে বানচাল করার চেষ্টা করেছেন। কিন্তু আমরা নির্বাচন শান্তিপূর্ণ রেখেছি। আর একটা ঘটনা ঘটেছে ১ দিনে সব চেয়ে বেশি বোমা পড়েছে এন্টালিতে। বিরোধী দলের নেতার সঙ্গে না আপনাদের গাড়িতে ছিল জানি না, কিন্তু আপনাদের দলে ছিল একজন ক্রিমিনাল। আপনারা বলেছেন "সে আমাদের কোলে বসেছিল"। সে সন্ত্রাস করেছিল বেনেপুকুরে। আমরা তাকে ছেড়ে দেব না। সে দুবার সন্ত্রাস করেছে, এন্টালিতে সন্ত্রাস করেছে ৪৪ থেকে ৫৫ নং ওয়ার্ডে। এন্টালিতে যে গোলমাল হয়েছিল সেটা আপনারা করেছিলেন।

আমি বিরোধী দলের নেতাকে শান্ত ভাবে চিন্তা করতে বলব যে ঘটনাগুলি আর এক দিক থেকে দেখার চেষ্টা করুন যে কি ঘটনা ঘটেছে নির্বাচনের আগে, নির্বাচনের দিন এবং নির্বাচনের পরবর্তী সময়ে। পৌরসভার নির্বাচন হয়ে গেল, এখানে কেউ উল্লেখ করেননি ঘটনাটা। আপনার পিছনে বসে আছেন মান্নান সাহেব, হুগলিতে উনি নাকি জিতেছেন। জেতার প্রমাণ পেলাম কি রকম? চাঁপদানি পৌরসভায় একজন বিজিত কমিশনার, তিনি নির্বাচিত হয়েছেন, আমাদের কি দুর্ভাগ্য, নির্বাচিত কমিশনার তিনি চাঁপদানি মিউনিসিপ্যালিটিতে গিয়ে বলেছেন এই হচ্ছে আমার বাড়ির পরিকল্পনা, আমার বাড়ির পরিকল্পনা এখনই পাস করতে হবে। যখন কর্মীরা বলছে দেখি আপনার পরিকল্পনা, কথা বলছে, তিনি গুলি ছুঁড়তে আরম্ভ করে দিলেন। তিনি গ্রেপ্তার হয়েছেন, তার নামে মামলা হয়েছে। বিজিত হয়েছেন বলে গুলি ছুঁড়বেন? তিনি তো একজন কমিশনার। এই হচ্ছে আপনাদের দলের লোক, উনি মান্নানের লোক। তিনি কমিশনার, তিনি গুলি ছুঁড়লেন। আর একজন কমিশনারের কথা আমি বলব। রানীগঞ্জে আমরা নির্বাচিত হয়েছি। রানীগঞ্জ পৌরসভায় আপনাদের একজন নির্বাচিত কমিশনার, কংগ্রেসের একজন কমিশনার তিনি চিরকালই ঐ করে থাকেন। আপনাদের কেন্দ্রের মন্ত্রী

অজিত পাঁজা মহাশয় জানেন, কয়লামন্ত্রী জানেন তিনি রানীগঞ্জে কয়লা চুরির জন্য বিখ্যাত। আপনাদের কমিশনার নির্বাচিত হবার পর কয়লার লরি সমেত গ্রেপ্তার হয়েছেন। আজও তিনি গ্রেপ্তার হয়ে আছেন। তিনি ছাড়া পাবেন না। এই হচ্ছে কংগ্রেসের কমিশনার। বেহালার ঘটনা। মানব বাবু শুধু আপনাদের প্রশ্নগুলি করেছেন, প্রশ্নগুলি উনি করে এখানে থেকে চলে গেছেন। আপনারা তাঁর প্রশ্নগুলির উত্তর দেননি। বেহালার ঘটনা নির্বাচনের পরের ঘটনা। আমি শুধু নির্বাচনের দিনের একটা ঘটনা শুধু বলতে চাই। আপনারা অভিযোগ করলেন পদ্মা খাস্তগিরকে সেই দিন অপমান করা হয়েছে। আমি খুব পরিষ্কার করে আপনাদের বলছি, আপনারা শ্রীমতি পদ্মা খাস্তগিরকে জিজ্ঞাসা করবেন, অকারণে অভিযোগ করবেন না। তাঁর সঙ্গে পুলিশ কমিশনারের রাস্তায় দাঁড়িয়ে কথা হয়েছে, শ্রীমতি পদ্মা খাস্তগিরকে কেউ কোনও জায়গায় কোনও ভাবে অপমান করেনি। এই কথা আপনারা নিজেরা যাচাই করে নেবেন শ্রীমতী পদ্মা খাস্তগিরের কাছ থেকে। আমি আরও একটা ঘটনার কথা বলব। মানব বাবু প্রশ্ন করেছিলেন, আপনারা উত্তর দেন নি। এই ঘটনা নিয়ে আপনারা অনেক কান্ড করলেন, আপনারা বিরোধীরা দল বেঁধে চলে গেলেন কর্পোরেশন থেকে, শপথ নিলেন না। আপনারা চলে গেলেন বেহালাতে, সেখানে গন্ডোগোল হয়েছে। কে এই পল্টু? কেন এই বান্টু খুন হয়েছে? তারা কংগ্রেস করে। যারা মেরেছে, বাবাই এবং ছোটকা, এরা কারা? এরা কংগ্রেস কর্মী। এই যে আজকে বিধানসভায় হইচই হচ্ছে .....

(গোলমাল)

স্পিকার মহাশয়, এটাই এখানে রেকর্ড হোক, আমি এই কথা দায়িত্ব নিয়ে বলছি যে, এই যে খুন হয়েছে তিনি কংগ্রেসের কর্মী এবং যারা খুন করেছে তারা দুজনও কংগ্রেসের কর্মী। সব সমাজ বিরোধী, সবকটা সমাজ বিরোধী, তারা বাংলাদেশের আর্মস নিয়ে ডিল করে।

(গোলমাল)

এই সব নিয়ে ওরা মারামারি করে এবং সেই জন্য এই ঘটনা ঘটেছে। আমি আর একটা ঘটনার কথা বলছি।

(এ ভয়েস ঃ সি.বি.আই.-কে দিয়ে তদন্ত করুন।)

সি.বি.আই. কি দেবদূত নাকি যে সি.বি.আই.-কে দিয়ে তদন্ত করাতে হবে? আর একটা ঘটনার কথা বলব সেটা হচ্ছে আপনি জানেন স্যার নির্বাচনের পরে কংগ্রেস সভাপতির বাড়ির ঘটনা। কংগ্রেস সভাপতির বাড়িতে কি হয়েছিল? আমি তখন বাড়িতে, তখন রাত্রিবেলা। কলকাতার কোনও একটি দৈনিক কাগজের সম্পাদক আমাকে সোজাসুজি ফোন করলেন এবং বললেন যে আমার বাড়ির পাশে কি ঘটনা খবর নিন। তখনই আমি সোজাসুজি কংগ্রেসের

সভাপতিকে আমি ফোন করি। ফোন করে বলি আপনার বাড়িতে কি হচ্ছে আমাকে বলুন। উনি বললেন বোমা পড়ছে। আমি বললাম কে বোমা মারছে? ৫ মিনিটের মধ্যে তাঁর বাড়িতে ডি.সি. (নর্থ) গিয়ে হাজির হয়েছেন। তার ১৫ মিনিট পরে গিয়ে হাজির হয়েছেন ডি.সি., ডি.ডি.। আমি ওনার বাড়িতে তাঁর সঙ্গে আবার ফোন করে কথা বলি এবং আপনি নাম বলুন, কোনও সি.পি.এম. কর্মী আপনি বলুন, ওখানে দুজন ডি.সি. অফিসার আছেন এখুনই তাকে গ্রেপ্তার করবে। সোমেন বাবু এখনও পর্যন্ত সেই নাম বলতে পারেননি যে কোনও সি.পি.এম. কর্মী এই কাজ করেছে। উনি ভাল করেই জানেন এই ফ্রাংকেনস্টাইন তৈরি করলে এই ফ্রাংকেনস্টাইন হাতে থাকে না।

[5-40 – 5-50 p.m.]

আপনারা ভাল করেই জানেন যে, গুন্ডা বাহিনী তৈরি করলে সেই গুন্ডা বাহিনী মাথায় উঠে বসে। দুর্ভাগ্য, আপনাদের ক্ষেত্রে তাই হয়েছে। আপনাদের ফ্রাংকেনস্টাইনের হাতে আপনাদের সভাপতির যেন অপমান না হয়, সেইজন্য তাঁর বাড়ির সামনে ভাল করে পুলিশ পোস্টিং করে দিয়েছি, যাতে নিজের দলের গুন্ডার হাতে মার না খান। আর একটা কথা বলব, সৌগত বাবুকে ধন্যবাদ জানাব একটা ঘটনার জন্য নির্বাচনের পরের দিন, ১০ তারিখে দেখলাম একটা অদ্ভুত ব্যাপার — আলিপুরে নির্বাচনের ফল বেরিয়ে গেছে, একজন কংগ্রেস প্রার্থী হেরে গেছে বলে ঘেরাও করে রেখেছে এ.ডি.এম.-কে। রাত ১১টা হয়ে গেল, ১২টা হয়ে গেল, ১টা হয়ে গেল, ঘেরাও তুলছে না। কারণ কি? ফল পাল্টে দিতে হবে। সেখানে কংগ্রেস প্রার্থী হেরে গেছে, ফল পাল্টে সার্টিফিকেট দিতে হবে কংগ্রেস জিতেছে। সে আবার সৌগত বাবুর ভক্ত। সৌগত বাবু তখন গিয়ে বললেন, এরকম আর করবেন না, বাড়াবাড়ি হয়ে যাচ্ছে, এটা আইনে মানায় না, কোনও কিছুতেই মানায় না। তাকে বুঝিয়ে-সুঝিয়ে নিয়ে এলেন। আর একটা কথা বলতে চাই, জয়নাল সাহেব পাবলিক মিটিংয়ে যা বলছেন বলুন, মানুষ আপনাদেরও চেনে, আমাদেরও চেনে, কাদের কি চরিত্র মানুষ সব জানে, আপনাদের, আমাদের সবাইকে জানে। বিধানসভায় বলছেন রাইটার্স বিল্ডিংস চালাচ্ছে কয়েকজন গুন্ডা। আমি দায়িত্ব নিয়ে বলছি আপনাদের ১৪১ জন প্রার্থীর মধ্যে অন্তত ১০টা ক্রিমিনাল পুলিশ রেকর্ডসে প্রমাণ আছে। ভুলে যাচ্ছেন কেন বিরোধী দলের নেতা কে হবেন এখনও ঠিক হয় নি। এমনই বিরোধী দল রিভলবার নিয়ে ঘোরে এবং তা করতে গিয়ে নিজের দলেরই একজন মহিলা খুন হয়। এই হচ্ছে কংগ্রেসের নেতা, এই হচ্ছে বিরোধী দলের নেতা। আজকে খবরের কাগজে সুন্দর ছবি ছাপালেই সুন্দর হয়ে যাবেন সবার কাছে? এই হচ্ছে আপনাদের চরিত্র। এই শহরে আপনাদের ১৪১ জন প্রার্থীর মধ্যে কিছু হেরেছে, কিছু জিতেছে। অন্তত ১০ জনের বিরুদ্ধে ক্রিমিনাল রেকর্ডস আছে। এই দল নিয়ে আপনারা চলছেন এবং এই দল নিয়েই চিৎকার করছেন। আমি শুধু আপনাদের কাছে বলতে চাই, আমাদের যদি একজন প্রার্থী, একজন নির্বাচিত প্রতিনিধির এরকম রিপোর্ট বার করতে পারেন, সৌগত বাবু চ্যালেঞ্জ গ্রহণ করলাম। আমি আমার বক্তব্য প্রত্যাহর করব না, আমি

সেই কথাই বলব। নির্বাচনের ফলাফল নিয়ে কিছু কথা এখানে বলা হয়েছে। সেই ফলাফল নিয়ে আমি এ কথা বলতে চাই যে, পৌরসভা নির্বাচন হয়ে গেছে। সারা পশ্চিমবঙ্গে ১২১টি পৌরসভা আছে। ১২১টি পৌরসভার এই মুহূর্তের অবস্থা হচ্ছে — আমাদের হাতে পৌরসভা আছে ৭৪টি, কংগ্রেসের হাতে ৪৪টি। সংবাদপত্রে পড়ে আপনাদের মাথা খারাপ হয়ে গেছে, আমাদের হাতে এখন ৫২ পারসেন্ট সিট আছে আপনাদের ৪২ ভাগ। এই যে পৌরসভায় জিতেছেন, তার একমাত্র কারণ শুরু হয়েছিল মালদা থেকে। তার কারণ হচ্ছে এই রাজ্যে বি.জে.পি.-র সমর্থন আপনারা গোপনে অথবা প্রকাশ্যে নেওয়া শুরু করেছেন ইংলিশ বাজার থেকে। বর্তমান ভোটে কলকাতায় নির্বাচনের দিন বি.জে.পি প্রার্থীরা, কাউন্টিং এজেন্টরা, বেরিয়ে গিয়েছেন, গিয়ে বলেছেন কংগ্রেসকে ভোট দিন। কংগ্রেসের এই হচ্ছে ফলাফল। এই ফলাফল থেকে উৎসাহিত হচ্ছে। আমার সব শেষ কথা বলি, একটা ব্যক্তিগত প্রসঙ্গ তোলা হয়েছে, পুরোনো কথা। আমি আগেও বলেছি, আবারও বলছি সেই কথা আপনাদের ঐ চশমা পরে আমাদের চিনতে পারবেন না, আপনাদের ঐ চরিত্র নিয়ে, ঐ দল নিয়ে আমাদের বুঝতে পারবেন না। আমি বলছি, ঐ যে কাগজে বলেছে, আমি বলেছি 'চোরেদের মন্ত্রিসভা, যেমন জ্যোতি বাবু বলেছিলেন বানতলার পরে এমন তো কতই হয়'। কোনও দিন বলেননি, আমিও কোনও দিন বলিনি।

আমি জন্ম থেকে যে কথা শিখেছি, শুনুন, আমার জন্মটা এই রকম, জন্ম থেকেই শিখেছি আপনাদের ঘৃণা করতে, আপনাদের বিরুদ্ধে দাঁড়াতে। সেজন্য আপনাদের বিরুদ্ধে দাঁড়িয়েই আমরা জিতেছি। আমি মন্ত্রীসভায় থাকি না থাকি, এটা জেনে রাখবেন, আপনাদের বিরোধিতা করেই আমি সব সময়ে এগিয়েছি। আমি যদি বলে থাকি এই মন্ত্রিসভা চোরের মন্ত্রিসভা, তাহলে তা দিল্লিতে কংগ্রেসের দিকে তাকিয়ে। দিল্লির আগা পাশতলা, আপনাদের সবাই চোর। আমি দুবেলা এই কথাই বলছি। শুধু তাই নয়, আমি তার সঙ্গে যুক্ত করছি, এই কথা আপনারা বুঝতে পারবেন না। আপনাদের যে দল, এই দলের কোনও মানে নেই। এই রাজ্যের একজন মন্ত্রী, কয়েক মাস মন্ত্রী হয়েছেন, যিনি কলকাতায় ৩টি বাড়ি করেছেন। আপনারা আমাদের বুঝতে পারবেন না। আমি যেদিন ছিলাম, ছিলাম না, আপনাদের বিরুদ্ধে ছিলাম, আপনাদের বিরুদ্ধে আছি, চিরকাল বিরুদ্ধে থাকব। সর্বশেষে এই কথা বলছি, এই নির্বাচনের ফল যাই হোক, আমি বেশ বুঝতে পারছি সারা দেশের অবস্থা। আমি বুঝতে পারছি কলকাতা শহরের অবস্থা, দিল্লীর অবস্থা। জয়নাল সাহেব নির্বাচনে কয়েকটি আসন বেশি পেয়ে উৎসাহিত হয়েছেন। আমি চ্যালেঞ্জ করছি, আপনাদের আগামী নির্বাচনে দেখে নেব। এই চ্যালেঞ্জ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

(গোলমাল)

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, ঐদিকে জনগণের প্রতিনিধিদের একটু বিহেভ করতে বলুন। আমি এই অনাস্থা প্রস্তাবকে বিরোধিতা করে কয়েকটি কথা বলতে

চাই। আমি আশা করি, আপনি ওদের খানিকটা নিয়ন্ত্রণ করতে পারবেন এবং জনগণও বুঝবেন যে কাদের ওঁরা প্রতিনিধি হিসাবে পাঠিয়েছেন। এটা ভালই হয়েছে যে ওরা একটা অনাস্থা প্রস্তাব এনেছেন। আপনি সেই সুবিধা ওদের করে দিয়েছেন। কারণ আপনি গণতন্ত্র মানেন। ওদের সংখ্যা যেহেতু কম, আপনি আমাদের আইন পরিবর্তন করে ওদের সুবিধা দিয়েছেন যাতে করে ওরা অনাস্থা আনতে পারেন। মাঝেমাঝে অনাস্থা আনা ভাল, কিছু আলোচনা হয়, মানুষ কিছু কথা জানতে পারেন, বুঝতে পারেন ওদের। আমি প্রথমে বিরোধিতা করে বলছি, ইলেকশন সম্পর্কে বলা হয়েছে গণতন্ত্রের কথা। আগে তো কখনও গণতন্ত্র ছিল না, পৌরসভার নির্বাচন হত না।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** আপনারা বসুন। হ্যাভ ইওর পেশেন্স। হোয়াট ইজ দিস? হোয়াই আর ইউ ডিস্টার্বিং? টেক ইওর সীট।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, আমাকে এই সময়টা দিতে হবে। ওরা যে সময়টা নষ্ট করছেন আমাকে সেই সময়টা দিতে হবে। সরকার পক্ষের সদস্যগণের প্রতি আপনারা কেন করছেন? বসুন, আপনারাও কি ওদের মতো রাউডি হবেন নাকি?

(গোলমাল)

[5-50 – 6-00 p.m.]

মিঃ স্পিকার স্যার, আমি বলছি যে এরা তো রাজত্ব করেছেন অনেকদিন, আমরা তো ১৮ বছর করছি। পৌরসভার নির্বাচন হত না, কোনও নিয়মই ছিল না যে ৫ বছর অন্তর অন্তর নির্বাচন হবে। পঞ্চায়েত নির্বাচন হত না, পঞ্চায়েতই ছিল না, আমরা পঞ্চায়েত রাজ করেছি। ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান এতে আমরা দখল করেছি। কংগ্রেস আমলে এইসব ছিল না। গ্রামে ৭০ ভাগ মানুষ বাস করে, তারা পঞ্চায়েত রাজ পেয়েছে। গণতন্ত্রের কথা ওরা কি বলছেন? আমরাই মহিলাদের সংরক্ষিত আসন করেছি, ছেলেমেয়েদের অধিকার দিয়েছি যাতে ১৮ বছরে তারা ভোট দিতে পারে, কাজেই এইসব তো কংগ্রেস আমলে ছিল না। এবং আমাদের দেখবার পর কেন্দ্রীয় সরকার একটা আইন আনছেন, আশা করি সেটা প্রয়োগ হবে রাজ্যে রাজ্যে। তবে কেন্দ্রীয় সরকার তো আর কংগ্রেসি সরকার থাকবে না, তবুও আশা করি এটা রাজ্যে রাজ্যে প্রয়োগ হবে। (সৌগত রায় রোজ টু স্পিক) আপনি তো শিক্ষক লোক, এইভাবে ব্যবহার করছেন কেন? এইবার যে নির্বাচন হয়ে গেল সেই নির্বাচনের ব্যাপারে পরে আমি শুনেছি একটাও কোনও অভিযোগ ছিল না নির্বাচনের সময়ের এবং দিনের। পরবর্তীকালে হাঙ্গামা যেটা কংগ্রেস বরাবরই করেন, নির্বাচনের আগে করেছিল, গতবারও করেছে, এইবারও করেছে। কাজেই ওদের গণতন্ত্রের কথা কম বললেই ভাল। তারপরে অন্য যে কথা উঠেছে সেটার সম্বন্ধে আপনারা তো ভাল করেই জানেন যে,

কংগ্রেসি আমলে এমন হত যে ওরা বলতেন আমাদের সিকিউরিটি দিন, সি. পি. এমের জন্য নয়, আমাদের লোকেরাই আমাদের খুন করবে। এটা তো সব অ্যাসেম্বলীর প্রসিডিংসে রেকর্ডেড আছে। সুতরাং কংগ্রেস আমলে এইসব ঘটনা হয়েছে। আমাদের আমলে হয়েছে কোনও দিন যে একজন কংগ্রেস গুণ্ডাকেও বিনা বিচারে আটক করেছি? আমরা একজন কংগ্রেসি গুণ্ডাকেও বিনা বিচারে আটক করিনি। অথচ আমাদের কতবার বিনা বিচারে আটক করা হয়েছিল। সুতরাং ওদের কাছ থেকে গণতন্ত্রের কথা শুনতে হবে। ওই কংগ্রেসিরা নির্বাচনে জিতবার জন্য হেমন্ত বসুকে খুন করিয়ে দিলেন। নির্বাচনে জিতবার জন্য এই ধরণের ঘটনা বিরল এবং তারা এইসব ব্যবস্থা করেছিলেন। ১৯৭১ সালের নির্বাচনে ওরা বেশি এম. এল. এ. আমাদের থেকে পেল না, কিন্তু এটা ওটা করে আমাদের মধ্যেও তখন সব ভাগ ছিল, সেইকারণে কিছু দিনের জন্য ওরা সরকার গঠন করেছিলেন। তাও আমার মনে আছে ৩ মাসের জন্য সরকার গঠন করেছিলেন। তারপরে ওদের আমলে যে কতজনকে জেলে ভর্ত্তি করেছিলেন এবং জেলের ভেতরে গুলি করে কত ছেলেকে হত্যা করেছিলেন তার ঠিক নেই। এইসব আমাদের কালে হয় না। সুতরাং ওদের মুখ থেকে গণতন্ত্রের বড় বড় কথা শুনতে চাই না। ওরা বলছেন যে আমাদের আমলে নাকি কিছু হয়নি তাই অনাস্থা প্রস্তাব। আমি আর এসবের মধ্যে যাচ্ছি না, আমাদের দিক থেকে এখুনি বুদ্ধদেব ভট্টাচার্য সব বললেন। অবশ্য আপনাদের একটা সুবিধা আছে যেটা আমাদের নেই। সংবাদপত্র ৪টি আপনাদের পক্ষে, কালই দেখবেন কি সব বেরোয়। তারপরে আপনারা দলবেঁধে বেহালা না কোথায় গেলেন কারণ হচ্ছে একজন ক্রিমিন্যাল একজনকে খুন করল, সেও আপনাদেরই লোক। সেখানে দলবেঁধে সবাই গেলেন এবং কাগজে এতো বড় করে বেরুল। ওঁরা ওই শোকে ওথও নিলেন না আজকে। ওরা সব দলবেঁধে গণতন্ত্র রক্ষার জন্য বেহালা না কোথায় গেলেন তারজন্য ওথও বন্ধ রইল। আপনারা গত বছর রাইটার্স বিল্ডিংস দখল করতে চেয়েছিলেন। জোর জুলুম করে ১৩টা ছেলেকে খুন করালেন। রাইটার্স বিল্ডিংস দখলের ব্যাপারে আমি তখনও বলেছিলাম, এখনো বলছি এটা নির্বাচনের দ্বারা হতে পারে কিন্তু জোর জুলুম করে এই জিনিস কখনো করতে দেব না আর যতই চেষ্টা করুন। আপনারা ওই ১৩টা ছেলেকে খুন করালেন। ওদের আপনারা বলে এনেছিলেন যে আজকেই সরকার গঠন করছি, রাইটার্স বিল্ডিংস দখল করছি। পুলিশের কর্ডন আপনারা ভেঙ্গেছিলেন, কিন্তু পরবর্তীকালে আপনারা স্তব্ধ হয়েছিলেন। ওই যে তার মধ্যে একজন, এই যে ভদ্রলোক পালিয়ে যায় পালিয়ে যায়, তখন সৌগত রায়কে আর কোথাও খুঁজেও পাওয়া যায় না।

তারপর আবার একটা রাজনৈতিক কথা বলছি। আমাদের পশ্চিমবাংলা পৌরসভার ক্ষেত্রে অন্তত গর্বিত ছিল যে, গোটা রাজ্যে কোনও বি. জে. পি. বোর্ড ছিল না। কিন্তু কারা বি. জে. পি.-র হাতে পৌরসভা তুলে দিল? আপনারা, কংগ্রেসিরাই তাদের হাতে এটা তুলে দিয়েছেন। মালদাতেও আমরা সেই একই জিনিস দেখতে পেলাম। কিন্তু এই জিনিস পশ্চিমবাংলায় ছিলনা। এতে আপনাদের কৃতিত্বও আছে, আমাদের কৃতিত্বও আছে। একবার ভাবুন কি

সর্বনাশ আপনারা করলেন। আপনারা ঝাড়খণ্ডিদের সঙ্গে পুরুলিয়ায় নামলেন কিন্তু সেখানে আপনাদের ডিপোজিটের টাকা ফরফিট হয়ে গেল। সেখানকার হুড়া কেন্দ্রে আমরা অনেক বেশি ভোটে জিতেছি, কিন্তু ঝাড়খণ্ডিরাও সেখানে ১৯ হাজার ভোট পেয়েছে যতদূর আমার মনে আছে। এই ভোটটা কাদের ভোট? আপনাদের ভোট। এই রাজ্যে ঝাড়খণ্ডি কারা? যারা পশ্চিমবাংলাকে ভাগ করতে চায় তারাই এখানে ঝাড়খণ্ডী। তিনটে জেলাকে তারা আলাদা করতে চায়। আজকে সমর্থক আপনারা; এই হচ্ছে কংগ্রেসের চরিত্র। তারপর আবার আপনারা বলছেন, অনাস্থা, বিদেশ যাত্রা, শিল্পপতি ইত্যাদি। অসত্য, মিথ্যা কথা তো কংগ্রেস সব সময় বলছেন। আপনাদের নেতারাই বলছেন, আপনারা তো বলবেনই। আপনাদের নেতা বলেননি, গত নির্বাচনে যে, সরকারে এলে এক মাসের মধ্যে জিনিসের দাম কমিয়ে দেবেন? কমেছে জিনিসের দাম? জেনে-শুনে উনি মিথ্যা কথা বলেছেন। আপনারা কোন ছার, আপনাদের নেতারাই এমন সব কথা বলেন। জনসাধারণকে আপনারা মিথ্যা প্রতিশ্রুতি দিয়ে বলেছিলেন, ১ কোটি মানুষকে কাজ দেবেন। এই হচ্ছে কংগ্রেসের চরিত্র। আমাদের দিকের মাননীয় বন্ধু বক্তৃতা দেবার সময় কিছু গুণ্ডাদের নাম করেছেন। এটা সবাই জানেন যে, তারা কংগ্রেসের গুণ্ডা। আমাদের দুর্ভাগ্য, ঐ রকম লোকেরা আজকে নির্বাচিত হয়েছে। সে জন্য আমি বলি, মানুষ ভুল করেছে কংগ্রেসকে, বি. জে. পি.-কে ভোট দিয়ে, কিন্তু আমাদেরও নিশ্চয় কিছু ভুল আছে। তা না হলে ঐ বি. জে. পি. কংগ্রেস ভোট পাবে কেন? আর টাকা ছাড়াতো দিল্লিতে কোনও কাজ হয় না। বিদেশি শিল্পপতিরা আমাকে বলেছেন, দিল্লীর অফিসারদের ঘুষ দিতে হয়, মন্ত্রীদের ঘুষ দিতে হয়। আপনাদের এইসব দুর্নীতির জন্য আজকে আপনারা একটার পর একটা রাজ্যে হারছেন। এই যে আমাদের বঞ্চিত করে টাকা ঢাললেন গুজরাট, কর্ণাটক, কিছুটা পাঞ্জাবে, মহারাষ্ট্রে—এই সমস্ত রাজ্যে আজকে আপনারা হেরে যাচ্ছেন। এটা কিসের জন্য হচ্ছে? আমি ইলেকশনের কারণে যেখানেই যাচ্ছি সেখানেই মানুষজন বলছেন, এখানে কংগ্রেস হারবে। তার কারণও আমাকে তারা বলছেন। আমাকে জিজ্ঞাসা করাতে বললাম, আমাদের এখানে ২৯৪-এর মধ্যে ৪১ জন কংগ্রেস রয়েছেন, আপনারাও সংখ্যাটা ৪০-শে নামিয়ে আনুন। ওরা আমাকে চিঠি লিখে বলেছেন—আপনি ৪০ বলেছেন আমরা ২৫-শে নামিয়ে এনেছি। কর্ণাটকেও আপনাদের ঐ দুরবস্থা। দুঃখের বিষয় আপনারা বি. জে. পি.-র হাতে গুজরাট এবং অন্যান্য রাজ্য তুলে দিলেন। সমস্ত জায়গায় আপনারা পরাজিত হচ্ছেন। দিল্লীতে কংগ্রেস সরকার থাকতে পারবে না। সেখানে আমরা একটা বিকল্প সরকার করার চেষ্টা করছি। আমরা একা তো পারব না। গণতান্ত্রিক দল আছে, সৎ মানুষ আছেন, সবার সঙ্গে আলোচনা হচ্ছে কি করা যায় তা নিয়ে। তবে সব কিছু শুধু আমাদের উপর নির্ভর করে না এটাও ঠিক। আবার আপনারা হঠাৎ বলতে শুরু করলেন, জ্যোতিবাবু ১৮ বার না কতবার বিদেশ গেছে ইত্যাদি। হ্যাঁ, আমি গিয়েছি। যদি কোনও বিশ্ববিদ্যালয় কাউকে আমন্ত্রণ জানায়—আমেরিকা হোক, ইংল্যাণ্ড হোক, জার্মানি হোক—সেখানে আমাদের যেতে

হবে। কারণ ওরা জানতে চান আজকে ভারতবর্ষে কি হচ্ছে। বামফ্রন্ট বলুন, কমিউনিস্ট বলুন—এই সব বিভিন্ন জিনিস মার্ক্সবাদ সম্বন্ধে যা হচ্ছে, সমাজতান্ত্রিক দেশে, তা তাঁরা জানতে চান। সেই জন্য বিশ্ব-বিদ্যালয়ের আমন্ত্রণে আমরা গিয়েছিলাম।

[6-00 – 6-10 p.m.]

কেন্দ্রীয় সরকার তো সবই জানে, তাদের অনুমোদন ছাড়া তো আমি যেতে পারিনা। কিসের জন্য যাচ্ছি, সে সব রেকর্ড আছে, আর এটাও একটা আশ্চর্য ব্যাপার ১৯৮৪ সালে আমি প্রথম একবার কানাডা গিয়েছিলাম কাদের আহ্বানে? ওখানে পশ্চিমবাংলার ডাক্তাররা আছে, তারা ওখানে বসবাস করছেন, খুব নাম করেছেন, আমি তাদের চিনিনা, তারা আমাকে নিয়ে গিয়েছিলেন কানাডা? তাদের প্রতি বৎসর একটা বাৎসরিক সম্মেলন সেখানে হয়। তারা আমাকে নিয়ে গিয়েছিলেন সেই প্রথম আমি আমেরিকা গিয়েছিলাম। সেখানে শিল্পপতি কোথায়? ওরা ডাক্তারি করে। শিল্পপতি ওরা নয়। তারপর বার্তলে ইউনিভার্সিটি, এম. আই. টি., হাভার্ড—আমাদের অর্থমন্ত্রীর ইউনিভার্সিটি—ওখানকার ছাত্র, প্রফেসার ওরা আমাকে আহ্বান করেছিলেন, আমন্ত্রণ জানিয়েছিলেন, আমি তাদের কাছে গিয়েছিলাম। বক্তৃতা দিতে গিয়েছিলাম। এটা শুনে আশ্চর্য হয়ে যাবেন অনেকে তখন দিল্লি থেকে আমি একটা চিঠি পেয়েছিলাম ১৯৮৪ সালে। আপনি যাচ্ছেন, এটা অনুমোদন হয়ে গেছে, সব ব্যবস্থা হয়েছে। কিন্তু আমাদের অ্যামবাসি জানিয়ে দিয়েছে, ওয়াশিংটনে আপনি কিন্তু ব্যবসা বাণিজ্যের বিষয়ে, শিল্পের বিষয়ে ওখানে আলোচনা করতে পারবেন না। কারণ, এটা হচ্ছে, কেন্দ্রের এক্তিয়ার— সংবিধানে আছে সেন্ট্রাল সাবজেক্ট, ১৯৮৪ তে এটা তারা বললেন। আমি পরে অবশ্য—সেই কথার মধ্যে যাচ্ছিনা, আমি জানি কেন এটা করেছিলেন। আমি জিজ্ঞাসা করেছিলাম, কি ব্যাপার? এটাতো কোনও মুখ্যমন্ত্রীকে আপনারা কোনও দিনও বলেছেন? প্রত্যেক মুখ্যমন্ত্রীতো এদিক ওদিক ঘুরছেন, ৩০ বছর ধরে, কাউকে তো এইসব কথা বলেনি। অবশ্য আমাকে একটা কারণ বলেছিলেন, আমি তার মধ্যে যাচ্ছি না। এটা আর ব্যক্তিগত কথা হয়েছে। এটা আমি জেনেছি, একটা মন্ত্রীর কাছ থেকে যে এটা কেন হয়েছিল সে যাইহোক, এটা আপনাদের বলে দিলাম। সোভিয়েত বা অন্যান্য সমাজবাদী দেশে গিয়েছে সেখানকার সরকার আমাকে আমন্ত্রণ জানিয়েছে। মিঃ স্পিকার স্যার, দেখুন আবার এইসব হচ্ছে।

(এই সময় সুদীপ বন্দোপাধ্যায় জ্যোতি বসুর উদ্দেশ্যে একটি পোস্টার দেখাতে থাকেন)

**মিঃ স্পিকার ঃ** আমি তো বুঝিনা, আপনারা সবাই বক্তৃতা করেছেন, আপনাদের লীডার তো বক্তৃতা করেছেন। They did not behave in this way. Why are you behaving in this way. They have not disturbed you. Don't do it. It is not covered. Please sit down.

**শ্রী জ্যোতি বসু ঃ** এখানে আমি বলছি। বিদেশ নিয়ে এটাতে ওরা দিশেহারা হয়ে

গিয়েছেন। আমার বন্ধুরা বুঝবেন, সাধারণ মানুষরা বুঝবেন, ওরা দিশেহারা হয়ে গিয়েছেন। কেন্দ্রীয় সরকার বলছেন, এটা ঘটেছে, ২/৩ বছরের মধ্যে, তার আগে হয়নি। চিৎকার করেও আমরা কিছু পাইনি, অবিচার, বঞ্চনা এছাড়া আমরা আর কিছু পাইনি, ১৬ বছর ধরে। তারপর ২/৩ বছর হলো এখন লাইসেন্স প্রথা, ফ্রেট ইকোয়ালাইজেশন এইসব উঠে যাওয়ার পর পরোক্ষভাবে আমাদের সুবিধা হয়ে গেছে। এখন আমাদের দ্বিতীয় স্থান ইনভেস্টমেন্টের ব্যাপারে। বিদেশি পুঁজি নিয়োগের ব্যাপারে আমাদের দ্বিতীয় স্থান। কেন্দ্রীয় সরকার এটা বলছেন, এখন আপনাদের সরকার, তারাই এইসব বলছে। আমরা বলেছি, কৃষিতে যা করেছি, অন্য জায়গায় যা করেছি, যেখানে আমাদের ক্ষমতা ছিল, সংবিধানগত ক্ষমতা, আমরা করেছি। শিল্পেও প্রথম স্থানে যাওয়ার প্রতিযোগিতার মাধ্যমে চেষ্টা করব। এতে দিশেহারা হওয়ার কি আছে? পশ্চিমবাংলার উন্নতি হলে কেন আপনারা বাধা দেবেন, আমি তো কিছুই বুঝতে পারছিনা? মজাটা হল, ওদের কেন্দ্রীয় সরকারের প্রধানমন্ত্রী নরসিমা রাও এবং অর্থমন্ত্রী পার্লামেন্টে বক্তৃতা দেন, সিঙ্গাপুরে গিয়ে বক্তৃতা দিয়েছেন যে আমাদের এমন চমৎকার নীতি যে পশ্চিমবাংলা গ্রহণ করে ওরা এই পথে চলেছে—এই কথা বলেছেন। আর এবারে আমি যখন ওয়াশিংটনে যাই, প্রথম একজন তিনি এখানে বসে আছেন, তিনি আমাকে বলেছেন,—আমি বাইরের কথা বলিনা, বেশি কিন্তু আপনারা আমাকে বাধ্য করছেন। এটা আমার চরিত্র নয়। আমাকে বলছেন, ওয়াশিংটন থেকে সিদ্ধার্থ ফোন করেছে, তাঁকে বলেছে, এবারে খুব ভাল হয়েছে, জ্যোতি বসু এসেছিলেন শিল্পপতিদের নিয়ে, এটা ভাল হয়েছে। আমি তো বলেছি এম. ও. ইউ এ সই হয়েছে,—তারমধ্যে আমি যাচ্ছি না—সই হলেই তো এটা হবেনা, এর জন্য একটা সেল তৈরি করা হয়েছে। কেন্দ্রের সঙ্গে আমরা কথা বলছি, যেখানে ওদের সাহায্য দরকার যাচ্ছি, এই করেই আমরা অগ্রসর হচ্ছি। এই রকম ব্যাপার আমি কোনও দিন দেখিনি, কোনও দিন আমি যাইওনি, সিদ্ধার্থ রায় যখন আমাকে বলল দেশে এসে, আমেরিকান অ্যামবাসাডার, আমেরিকার অনেক জায়গাতে আপনাদের বক্তব্য শুনতে চাইছে, আপনারা মার্কসিস্ট বলেন, বামপন্থী বলেন। আমি তাদের বললাম, আমি একা গেলেই কি হবে, আমি গিয়ে তো আমার সরকারের প্রশংসা করবই, সেসব কথা কে বিশ্বাস করবে। সেইজন্য আমি বলেছিলাম, শিল্পপতিদের সঙ্গে আমি কথা বলছি, বেঙ্গল চেম্বার অফ কমার্সের সঙ্গে আমি কথা বলছি, ওরা যদি যান এবং ওদের অভিজ্ঞতার কথা যদি ওরা গিয়ে বলেন ভালো হয়। সৌভাগ্যবশত ওরা রাজি হয়ে গেল, আমি যখন ওয়াশিংটনে তখন ১৯ জন গিয়ে সেখানে পৌছাল, তারপর আরও পাঁচজন গেল এবং ভারতবর্ষ ব্যাপী শিল্পপতি যারা আছে তারা সেখানে গেছেন। সেখানে বিজনেস মিটিং হয়েছে, সেই ব্যাপারে আমরা একটা রিপোর্ট বার করছি। সেখানে আমি দশ মিনিট ধরে আমার বক্তব্য বলেছি,

তাদের বলেছি আপনারা বক্তব্য রাখুন। আপনাদের কাছে আমি যে শিল্পনীতি দিয়েছি, সেই অনুযায়ীই আমি সেখানে বলেছি। যেখানে উভয়ের স্বার্থ হবে সেখানে আমরা প্রযুক্তি নেব, আর যেখানে আমাদের স্বার্থ বজায় থাকবে না, সেখানে আমরা থাকব না। একই বৃত্তের উপর দাঁড়িয়ে আমি সে কথা ওদের বলেছি। কেউ কেউ প্রশ্ন করেছেন, বলেছেন—কেন্দ্রের সঙ্গে আপনাদের পার্থক্য কি? আমি বলেছি, পার্থক্য অনেক। যেমন ওরা দেশের সার্বভৌমত্ব বিক্রি করছে, বন্ধক রাখছে বলে আমার মনে হয় এবং আমি বলেছি, আপনারা আমেরিকানরা কি কখনো অন্য দেশের কাছে নতি স্বীকার করবেন। What would you do is for your own good, very good. What we should do is for our own good. কিন্তু আমাদের এখানে কেন্দ্রীয় সরকার বিদেশিদেরই বেশি সাহায্য করছে। এটাতেই আমাদের আপত্তি। সেটা ইমপোর্ট, এক্সপোর্ট পলিসি দেখলেই বুঝতে পারবেন, টারিক দেখলেই বুঝতে পারবেন, টারিক দেখলেই বুঝতে পারবেন, ট্যাক্স দেখলেই বুঝতে পারবেন। আমাদের শিল্প যেগুলো এতদিন ধরে চলছিল, আমাদের পশ্চিমবাংলায় বিস্কুট কারখানা, যেটা কেন্দ্রীয় সরকার বিশেষ করে তৈরি করেছেন, জওহরলাল নেহেরুর সময় থেকে চলছে, সেগুলো সব আপনারা বন্ধ করে দিচ্ছেন। ওয়াগান শিল্প থেকে আরম্ভ করে চিত্তরঞ্জন লোকোমোটিভ পর্যন্ত—এইসব ফিগার আমি দিচ্ছি না। আমি আপনাদের বলছি, ৪১,০০০ লোক কাজ করে, পশ্চিমবাংলায় এমনসব শিল্পগুলোকে কেন্দ্রের কংগ্রেস সরকার নোটিশ দিয়েছে দু'মাস আগে, এইগুলো সব বন্ধ হয়ে যাবে। সেখানে সার শিল্প বন্ধ করে দিয়েছে। আমি নরসিমা রাওকে বললাম, আপনি সার শিল্প বন্ধ করে দিলেন। কিন্তু কৃষকদের যে সার লাগবে এইগুলো পাবেন কোথায়? আমদানি করবেন, তাতে তো বিদেশীদের সুবিধা হবে। কিন্তু আমাদের নীতি হচ্ছে, আমাদের শিল্পের যেন ক্ষতি না হয়, বিদেশ থেকে পশ্চিমবাংলায় যারা আসছে আসুক। আজকে রেলে কি হচ্ছে! আজকে জেসপ কারখানার শ্রমিকরা এসে বলছে আমরা দু'মাস ধরে মাইনে পাচ্ছি না। সৌভাগ্যবশত আমি আগামীকাল টেক্সটাইল কনফারেন্স উদ্বোধন করতে যাব, আমার বাড়ির কাছে স্টেডিয়াম-এ হবে। সেখানে অনেকগুলো সিগনেচার দেখলাম, অনেক চুক্তি হয়েছে, সেখানে আই. এন. টি. ইউ. সি-ও আছে। সেই শিল্পকে তো আমাদের বাঁচাতে হবে। এন. টি. সি. মিল সমস্ত বন্ধ করে দেবার চেষ্টা হচ্ছিল। সেই টেক্সটাইল মিনিস্টারের কাছে আমি দিল্লিতে যাই,—সেই মিনিস্টার এখন ক্যাবিনেট মিনিস্টার হয়ে গেছেন—আমি তাঁকে বললাম এটা তো ভালোই হয়েছে। তিনি আমাকে বললেন, আগে যেটা নাকি ফিনান্স মিনিস্টার রিজেক্ট করেছিল, টাকা-পয়সা দেবেনা, ইত্যাদি হবেনা বলেছিলেন, আমি এখন সেটাকে ক্যাবিনেটে পাস করিয়ে নিয়েছি। এই শিল্পকে তো আমাদের রক্ষা করতে হবে। আপনাদের সুব্রতবাবু বসে আছেন,—তার ৩৬টি ট্রেড ইউনিয়ন আছে, সেটা আলাদা

কথা—তার প্রধান একজন লোককে নিয়ে আমি নরসিমার কাছে যাই। আমি তাকে বলি, ম্যানেজমেন্ট আসছে, মালিকরা আসছে, আমাদের ওখানে এইসব বন্ধ হওয়া মানে দু লক্ষ লোক কাজ হারাবে। আমাদের নতুন এসে কি হবে? এইজন্য আমি বললাম এইগুলোকে রক্ষা করতে হবে। কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিয়েছে আমরা টাকা-পয়সা দেব না। ইসকোর ১৪০০ কোটি টাকার মতো দরকার, ওরা বলছে দেব না। তারপর বি. আই. এফ. আর যে রেকমেণ্ড করবে, চাইলে আপনারা কি তাতে পার্টিসিপেট করবেন! আমি বললাম সেইল যদি নেয় তাহলে আমরা পার্টিসিপেট করব, যদিও আমাদের অত টাকা-পয়সা নেই। তবুও আমরা পার্টিসিপেট করব, সে পাঁচ পারসেন্টই হোক বা দশ পারসেন্টই হোক। কেন্দ্রীয় সরকার রিজেক্ট করে দিয়েছে। কয়েকদিন আগে প্রণব বাবু বিদেশে যাবার আগে আমাকে বললেন, এটা কি হবে বুঝতে পারছি না। আমি বললাম, সেটা আপনারা ঠিক করুন। পার্লামেন্টে একটা কমিটি আছে যার চেয়ারম্যান অশোক মিত্র, সেই কমিটিতে কংগ্রেসও আছে, সবাই আছে, আপনারা সবাই মিলে সুপারিশ করুন সেইল যাতে চালায়।

[6-10 – 6-20 p.m.]

এইসব হচ্ছে। পার্থক্য আছে, এরকম আরো অনেক কিছু আছে। যেমন ভূমিসংস্কার। এন. ডি. সি-—ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিং-এ ১৮ বছর ধরে কতবার গিয়েছি। এসব কথা এখন উঠে গেছে—ল্যাণ্ড রিফরমর্সের কথা উঠে গেছে। যাই হোক, এই ফিরিস্তি আর আমি বাড়াচ্ছি না। শুধু আমি বলছি, আমাদের প্রতি কেন অনাস্থা থাকা উচিত। কংগ্রেসের নেই সে আর আমি কি করতে পারি?

(গোলমাল)

ধরুন কৃষির কথা। কৃষিতে প্রথম স্থান আমাদের ভারতবর্ষে রেট অর গ্রোথে, পাঞ্জাব হরিয়াণার থেকেও বেশি।

(গোলমাল)

এতে আপনাদের আপত্তির কি আছে? এটা তো কৃষকরা করেছে, আমরা করিনি। মার্ক্সবাদী লোকেরা, করেছে। তারপর চালের ব্যাপারে আমরা প্রথম স্থানে। আগে বোধ হয় অন্ধ্র প্রথম স্থানে ছিল। ভূমিসংস্কারে তো আমি বললাম ভারতবর্ষে আমরা প্রথম স্থানে। তারপর মাছ চাষে আমরা প্রথম স্থানে। ৮ বার না ৯ বার আমরা পুরস্কৃত হয়েছি কেন্দ্রীয় সরকারের দ্বারা। তারপর বন-সৃজনের ব্যাপারেও প্রথম স্থানে আছে পশ্চিমবাংলা এবং এরজন্য আমরা আন্তর্জাতিক পুরস্কারও পেয়েছি কত ডলার যেন। আর শিল্পের ব্যাপারেও এখন—

আগে একটু অবস্থা ভাল ছিল না কিন্তু এখন সাম্প্রতিক হিসাব যা আমাদের কাছে আছে তাতে দেখছি এখানে আমাদের উৎপাদনের হার ৫.০৫ আর অল ইণ্ডিয়া বা সর্বভারতীয় ক্ষেত্রে হচ্ছে ৩.৭। আমাদের এখানে শিক্ষার ব্যাপারে অনেকে বলেছেন। আশ্চর্য ব্যাপার, ২৮ বছর আপনারা রাজত্ব করলেন আর শিক্ষাকে অবৈতনিক করতে পারলেন না? আমরা তো করে দিয়েছি ৫ বছর সরকারে এসে। এখন আর ঐ টুকে পাশ-টাশ—ঐ আপনাদের মধ্যে অনেকে আছেন—এরকম এখন আর বিশেষ হয়না। টোকাটুকি একদম হয়না আমি বলছি না কিন্তু এসব বেশি হয়না। এরপর আমি লিটারেসি রেটের কথায় আসি। যখন আদমসুমারী হয়—সেনসাস—তখন আমাদের শতকরা ৫৭ ভাগ ছিল লিটারেট পশ্চিমবাংলায়। অনেক নিচে। আমি বড় বড় রাজ্যগুলির হিসাব নিয়ে বলছি। সেখানে এখন শতকরা ১১ ভাগ বেড়েছে এই ৩।। বছরে যখন থেকে আমরা এই লিটরেসি ক্যামপেন শুরু করেছি। এখন তার মানে আমরা বোধ হয় এ ক্ষেত্রে কেরালার পরেই। পূর্ণ লিটারেসি কেরালায় আছে, কেরালার পরেই বোধ হয় আমাদের স্থান। এটাতে তো একটু গর্বিত হওয়ার কথা। আর বিদ্যুতের ব্যাপার—এখানে আমাদের বিদ্যুৎমন্ত্রী আছেন, বিদ্যুতের কথা একটু বলি। দিল্লীতে তো বিদ্যুতের অভাব। তিন/চার ঘন্টা করে বিভিন্ন অঞ্চলে সেখানে লোডশেডিং হয়। তা একবার এমন হল যে আমাদের মন্ত্রীকে ওরা খবর পাঠালেন যে, আপনি আমাদের কিছু বিদ্যুৎ দিন। যতদূর মনে আছে উনি বোধহয় দৈনিক ২৫ মেগাওয়াট করে কয়েকদিন দিয়েছিলেন এবং বলেছিলেন দরকার হলে বলবেন আমরা দেব আপনাদের। এই অবস্থায় আমাদের বিদ্যুৎ ব্যবস্থাকে আমরা নিয়ে এসেছি। কাজেই এতেও একটু গর্বিত হবার কথা। অথচ বিদেশে গিয়ে আমি শুনেছি, বারবার ছাত্ররা, প্রফেসাররা জিজ্ঞাসা করেন—বার্কলে ইউনিভার্সিটিতে বক্তৃতার পর প্রশ্নোত্তরপর্ব হয়, সেখানে তাঁরা প্রশ্ন করেন যে কলকাতা বিদ্যুৎ নেই, Everything darkness, nothing is happening, workers are not working এইসব। এইসব প্রচার হয়। এখান থেকেই করেন সব। নানান পত্রিকা-টত্রিকা আছ। ওখান থেকে সব হয়। এবারে আমি যখন যাই সেইজন্যই গিয়েছিলাম যে পশ্চিমবাংলার সত্যিকারের অবস্থাটা কি সেটা বলার জন্য। আমাদের যে দুর্বলতা আছে, আমাদের ইনফ্রাস্ট্রাকচারের অভাব আছে, এগুলি আমাদের কি কি করতে হবে। আর্তার লিটল রিপোর্টে ওরা এসব জেনে গেছেন। ওয়াশিংটন পোস্টে জেনেছে যে এখন এখানে সুযোগটা বেড়েছে। যাঁরা আসবেন তাঁরা তো চ্যারিটি করতে বা দাতব্য করতে আসছেন না। ওঁরা ব্যবসার জন্য আসছেন, লাভের জন্য আসছেন। এখন ওরা যদি বোঝেন এখানে দক্ষ শ্রমিক আছে, ওরা যদি বোঝেন এখানে স্থিতিশীল সরকার আছে, ওরা যদি বোঝেন Calcutta is a gateway to Eastern Part of India. South East Asia and Eastern Pacific Region. তাহলে নিশ্চয় ওরা

পশ্চিমবঙ্গে আসতে চাইবেন। এটাতেই কংগ্রেস দিশেহারা হয়ে গেছে। এটাতেই কংগ্রেস দিশেহারা হয়ে গেছে। এই জন্যই অরাজকতা, এই জন্যই তারা এমন একটা অবস্থা সৃষ্টি করতে চাইছে। সেজন্য ওরা সবাইকে বলছে,—দেশি, বিদেশি শিল্পপতিদের এবং অন্যান্যদের বলছে,—যাতে এখানে স্থিতিশীলতা না থাকে, সে ব্যবস্থা আমরা করব। এই জন্যই নিজেরা বোম মারে, নিজেরা খুন করে, তারপর নিজেরাই ডেমনেস্ট্রেট করে। আর কালকে অনর্থক রেল আটকালো। কংগ্রেসের ছাত্র-পরিষদ, অমুক, তমুক, কত কি আছে—এই সব গুণ্ডাবাজরা আমাদের যুবকদের চরিত্র খারাপ করে দিচ্ছে এই সব করে। তারপর ট্রেন চালু করাতে আকাশে গুলি চালাতে হল। অমনি গুলি চলেছে, গুলি চলেছে, গ্যাস চলেছে, গুলি চলেছে'—সংবাদপত্রে সব বেরিয়ে গেল। তা কি চলবে! কেন ছেলেগুলোকে ট্রেন বন্ধ করতে, গণ্ডগোল করতে পাঠালেন? নিজেরা তো যাবেন না। নিজেরা তো পালিয়ে যান। ছেলেগুলোকে উস্কে দিয়ে, লেলিয়ে দিয়ে নিজেরা পালিয়ে যান।

বলাগড় নিয়ে এখানে প্রশ্ন উঠেছে। কালকে যখন এখানে বিদ্যুৎ নিয়ে আলোচনা হয় তখন আমি এখানে ছিলাম না। পরে কাগজে আমি পড়েছি, আলোচনা ভালই হয়েছে। বলাগড় নিয়ে কাগজে বড় বড় হরফে কি সব বেরিয়েছে। শিরোনামায় বেরিয়েছে, আমার সঙ্গে বিদ্যুৎ মন্ত্রীর গোলমাল ইত্যাদি ইত্যাদি। এই সব বেরিয়েছে। আমি যখন কালকে রাইটার্স থেকে বেরোচ্ছি তখন সাংবাদিকরা করিডোরে দাঁড়িয়েছিল—ওরা ওখানে দাঁড়িয়ে —আমাকে জিজ্ঞেস করল, 'বলাগড় নিয়ে কি হ'ল?' আর কি কিছুই জিজ্ঞেস করার ছিল না, শুধুই বলাগড়। আমি বলেছি বলাগড় হবে। এখনো বলাগড় হয়নি, বলাগড় হবে। বলাগড় নিয়ে আলোচনা হচ্ছে। সে আলোচনা কেন্দ্রের সঙ্গেও হয়েছে। কেন্দ্রকে যা বলবার সব বলেছি, কেন্দ্র সব পাস করে দিয়েছে। তবে আমি সেসব ঠিক জানি না। কিন্তু আমাদের সঙ্গে যে আলোচনা হচ্ছে সেটা খুবই গুরুত্বপূর্ণ—পাওয়ার ট্যারিফ কি হবে, কত হবে, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ জিনিস। এসব নিয়ে আমাদের মধ্যে আলোচনা হয়েছে। এখন কিছু সংবাদপত্র হয়তো চাইছে আমাদের মধ্যে যাতে গোলমাল হয়। তা আমরা কি ছেলেমানুষ নাকি যে, সংবাদপত্র ঐসব লিখে আমাদের মধ্যে গোলমাল পাকিয়ে দেবে। এটা একটা সিরিয়াস ব্যাপার, ১৬ হাজার কোটি টাকার আমরা ব্যবস্থা করেছি, বরাদ্দ হয়েছে বিদ্যুতের জন্য। একবার আমরা সবাই ভুল করেছিলাম। কেন্দ্রীয় সরকার ভুল করেছিল, আমরা করেছিলাম, প্ল্যানিং কমিশনও ভুল করেছিল। আমরা বিদ্যুতের জন্য বেশি পুঁজি বিনিয়োগ করিনি। আমরা ভেবেছিলাম বিদ্যুতের হয়তো চাহিদা অত হবে না। ১৯৬৭ সালে আমরা যখন সরকারে আসি ইন্দিরা গান্ধীকে আমি লিখেছিলাম—তিনি তখন প্রধানমন্ত্রী ছিলেন—আমাদের আর একটা বিদ্যুৎ প্রকল্পের দরকার আছে। কারণ আমাদের মনে হচ্ছে চাহিদা হয়তো বাড়বে।

যদিও আমাদের অফিসারদের হিসাব ছিল চাহিদা পাঁচ বছরের মধ্যে অত বাড়বে না। তারপর ইন্দিরা গান্ধী আমাকে লেখেন, 'আমাদেরও হিসাব হচ্ছে—ওঁদের কি সেন্ট্রাল ইলেক্ট্রিসিটি অথরিটি আছে, তাদের হিসাব হচ্ছে—অত চাহিদা হবেনা পশ্চিমবাংলায়।' আর যদি হয়, উনি আমাকে লিখলেন, 'আমরা আপনাদের সেন্ট্রাল গ্রীড থেকে দেব।' কোথায় সেন্ট্রাল গ্রীড, কোথায় কি, তখন এসব ছিল না। তবুও উনি আমাকে বলেছিলেন। আমরা সেটা ভাল করে বুঝিনি। কেন আমাদের একটু বিদ্যুৎ সারপ্লাস আছে। কিন্তু শিল্পায়ন যদি হয়, কৃষকদের যদি আরও বেশি করে বিদ্যুৎ ইত্যাদি দিতে হয় তাহলেই আপনারা বুঝতে পারছেন যে, এখন থেকে আমাদের ব্যবস্থা নিতে হবে। কারণ নতুন বিদ্যুৎ হতে ৪ বছর, ৫ বছর, ৬ বছর সময় লাগবে। আমি যেটা বিবৃতিতে, দিল্লীতে বলেছিলাম — বি.এইচ.ই.এল.-এর চেয়ারম্যান আমার সঙ্গে দেখা করেন, বি.এইচ.ই.এল.-এর চেয়ারম্যান আমাদের মন্ত্রীর সঙ্গে, ডঃ সেনের সঙ্গেও দেখা করেছিলেন। কেন্দ্রে যে মিটিং হয় বিদ্যুৎ বিভাগের মন্ত্রীদের, সেখানে উনি বলেছিলেন, — বি.এইচ.ই.এল.-কে কেন দিচ্ছেন না কাজ? ওটা একটা চমৎকার শিল্প এবং শিল্প সামগ্রী ওরা ভাল তৈরি করতে পারে। তারপর ওরা যখন সস্তায় করতে পারে তখন কেন দিচ্ছেন না? আসল কথা ওদের টাকা নেই। আমি ডঃ মনমোহন সিংকে বলেছিলাম, এটা আমি ঠিক বুঝতে পারছি না! বি.এইচ.ই.এল.-এর সঙ্গে শুনছি নাকি সিমেন্স আছে অ্যাডভাইসর হিসাবে, ওরা সস্তায় করতে পারবে, এটা আপনারা কেন ওদের দিচ্ছেন না? টাকা নেই কেন? উনি বললেন, 'না, দেখুন আমাদের টাকা পয়সা নেই'। উনি সবাইকে যা বলেন, 'আমরা দিতে পারব না'। তবে উনি বলেছেন, 'এটায় কতটা কি ব্যাপার আমাকে খোঁজ নিতে হবে'। এবং উনি বি.এইচ.ই.এল.-কে বলেছেন, 'তোমরা টাকা তোল, লোন ফ্লোট কর'। কিন্তু ডঃ শঙ্কর সেন যেটা করেছেন, সেটাই সব চেয়ে বড় কথা এবং সেটা ভারতবর্ষের সবাই জানে — বি.এইচ.ই.এল.-কে পার্টিসিপেট করতে কেন দেওয়া হবে না? এটা উনি ওদের বলেছেন এবং শেষ অবধি ওরা রাজি হয়েছে।

[6-20 – 6-30 p.m.]

শেষ অবধি ওরা রাজি হয়েছে, আচ্ছা, এটাতে পার্টিসিপেট করব। ভেলের চেয়ারম্যান যখন এসে আমাকে বলেন, আমি এইসব ওঁকে গল্প করেছিলাম, আমরা বিদ্যুৎ প্রকল্প তৈরি করতে পারব না ভারতবর্ষের ৪৭ বছর স্বাধীনতার পরেও, এটা অ্যাবসার্ড কথাবার্তা। কিন্তু টাকা নেই বলে আমাদের যেতে হচ্ছে। কি করা যাবে? আর কেন্দ্রীয় সরকার আইন করেছেন শতকরা ১৬ ভাগ ওদের প্রফিট দিতে হবে। তা আমরা কি করব? কোর সেক্টরে ছিল, তার থেকে বাইরে করে দিয়েছেন। এই জিনিস হয়েছে এবং আমি প্রধানমন্ত্রী, নরসিমা রাওকে পড়ে শুনিয়েছি, এই যে আইন আপনি পার্লামেন্টে করলেন —, ওয়ার্ল্ড ব্যাঙ্কের একটা রিপোর্ট

১৯৯৪ সালে সেখানে তারা বলছেন, This is unheard of guaranteeing that profits are ever guaranteed. কম্পিটিশনে প্রফিট তুমি কর। কিন্তু আপনি তো আমাদের কথা শুনলেন না, ওয়ার্ল্ড ব্যাঙ্কের কথা শুনুন। ওয়ার্ল্ড ব্যাঙ্কের কথাও ওরা শুনলেন না। ওরা বলছে, প্রফিট কেউ গ্যারান্টি করে? এটা কখনও হয় না। ওরা উদাহরণ দিয়েছে, ওমুক জায়গায় বিদ্যুৎ প্রকল্প হয়েছে, কিন্তু সেখানে গ্যারান্টি ছাড়াই হয়েছে। কখনও কখনও অবশ্য ওয়ার্ল্ড ব্যাঙ্কও গ্যারান্টি দিয়েছে। কিন্তু কোনও দেশে এইভাবে গ্যারান্টি দেওয়া ঠিক নয়। 'এনরন' নিয়ে কথা হয়েছিল। এখন গোলমাল লেগে গেছে। তখন ওখানে কংগ্রেস সরকার ছিল। উনি বললেন, এ একটা হয়ে গেছে, ওদের আমি গ্যারান্টি দিয়েছি, কাউন্টার গ্যারান্টি দিয়েছি। এখন শুনছি, আরও ৬টি কাউন্টার গ্যারান্টি দিয়েছে। যাই হোক, এসব আমাদের পছন্দ হচ্ছে না। এ আমাদের এখানের কথা নয় এবং এ বিষয়ে আলোচনাও হচ্ছে না। কিন্তু আমি যেটা বলছি সেটা হচ্ছে, আমাদের এদিকের (ট্রেজারি বেঞ্চের দিকে নির্দেশ করে) বন্ধুদের বলছি, আপনারা এইসব অনেক গুন্ডাদের যে নামগুলি করলেন, এটা তো সবই ঠিক। কিন্তু তারা তো ভোট পায়। এইজন্য আমরা বলেছি, মানুষ ভুল করে, মানুষ বিপথে পরিচালিত হয়। তা না হলে এইরকম কয়েকটা এম.এল.এ. আসতে পারে? এক-একটার চেহারা দেখুন না। আর একটা কথা বলছি সেটা হচ্ছে ভিখারি পাশোয়ান। আচ্ছা, ভিখারি পাশোয়ানের ব্যাপারে কি হল জেনেছেন আপনারা। কি হল? পুলিশ বলছে যে, না, আমরা এইসব করিনি। ঠিক আছে। তা আমাদের সি.আই.ডি. আমাদের ইন্টেলিজেন্স ডিপার্টমেন্ট তদন্ত করে তারা বলল যে, করেনি। মামলা হল। হাইকোর্টে মামলা চলল। এমন সময়ে বিচারক একজন তিনি বদলি হয়ে গেলেন সুপ্রীম কোর্টে। তিনি চলে গেলেন যখন তখন সেই মামলা শেষ হয়নি। তিনি অর্ডার দিয়ে গেলেন যে, এনকোয়ারি করতে হবে সি.বি.আই.-কে দিয়ে। হ্যাঁ, আমরা বলেছিলাম ঠিক আছে। আমরা বলেছিলাম যদি খুঁজে বার করতে পারেন — কারণ এইসব ক্রিমিনাল ব্যাপার — যদি সত্যি হয়ে থাকে খুঁজে বার করা উচিত প্রত্যেকেরই। আমরা বলেছিলাম ওরা এনকোয়ারি করুক। ওরা এনকোয়ারি করে তারপর একটা রিপোর্ট দিয়েছে। যাই হোক, আমি সেই রিপোর্টের মধ্যে যাচ্ছি না কি আছে, না আছে। এখন কি প্রসিডিওর। এখন হচ্ছে, হাইকোর্টে যে হিয়ারিং হয়েছিল সেটা পার্শিয়াল হিয়ারিং। সেই হিয়ারিংটা শেষ করতে হবে। এটা স্থির হয়েছে — কাল, নাকি শুক্রবার, কি সোমবার থেকে আরম্ভ হবে। হিয়ারিং চলবে, চলে ওটা কমপ্লিট হবে। হবার পর হাইকোর্ট যে অর্ডার দেবে — হাইকোর্ট যদি সন্তুষ্ট হয়, — মামলা তো হয়ে গেল, — এখন আমাদের মনে হচ্ছে যে পুলিশই রেসপন্সিবল, — আপনারা ওদের প্রসিকিউট করুন, — আমাদের প্রসিকিউট করতে হবে। নিশ্চয়ই প্রসিকিউট করতে হবে। হাইকোর্ট যদি বলেন প্রসিকিউট করার জন্য।

এ তো লুকোবার কিছু এখানে নেই। যাই হোক, পরিশেষে আমি এই অনাস্থা প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমি যে প্রস্তাব এখানে উত্থাপন করেছি তাতে এপক্ষ, ওপক্ষ এবং পরবর্তীকালে মাননীয় ৩ জন মন্ত্রী এতে অংশ গ্রহণ করেছেন। আমার অভিযোগের উত্তর মাননীয় মুখ্যমন্ত্রী বোধ হয় বয়সের ভারে দিতে পারেননি। আমি সুনির্দিষ্ট অভিযোগ করেছিলাম। দেবব্রত বাবু কিছু প্রশ্ন তুলেছেন। আপনি কি অবগত আছেন, তখন উনি সুস্থ ছিলেন — আপনাদের বড় শরিক সি.পি.এম. নির্বাচন বয়কট করেছিল, হেরে গিয়েছিল বলে বিধানসভা বয়কট করেছিল? ফাঁকা মাঠে কংগ্রেস গোল দিতে চায় না। আপনি কি অবগত আছেন, আইন পরিবর্তনের প্রয়োজন হয়েছিল পঞ্চায়েতের? আপনি জানেন না। তাই ফাঁকা মাঠে গোল দিতে পারিনি।

কিন্তু আপনারা তো ছিলেন ১৯৬৭-৬৯ সালে কেন নির্বাচন করেননি, তার জবাব দেবেন কি? আপনারা টাডার কথা বলেছেন, বিরোধিতা করেছেন। টাডা আপনারাই তো প্রয়োগ করেছেন। এই কথা অস্বীকার করতে পারেন? আজকে হেমন্ত বসুর খুনের কথা বলছেন কেন? তা করেছিলেন তো আপনারাই। হিম্মত থাকে তো আর একবার করুন। বাংলার কি ডেভেলপমেন্ট হয়েছে তা সবাই জানেন। বুদ্ধদেব বাবু কিছু কথা বলেছেন, একটা কথারও জবাব দেননি। কেন পদত্যাগ করেছিলেন, আবার কেন জয়েন করলেন তার কোনও জবাবই দেননি। এর কারণ বড় লজ্জা! নববধূর লজ্জা! আজকে জিজ্ঞাসা করি বুদ্ধদেব বাবুকে যে, সমাজ বিরোধীদের প্রসিকিউট আপনাদের সরকারই করেন। আর ঝুনু আনসারির সম্বন্ধে আপনাদের জবাব দিতেই হবে। অসন্তুষ্ট হয়েছেন, ময়দানে বলেছি বলে। আমি কনফার্ম করেছি। কিন্তু এখানে ফাইন্যান্স মিনিস্টার আছেন, ট্রান্সপোর্ট মিনিস্টার আছেন, প্রদেশ কংগ্রেস সভাপতির নামে যে কটুক্তি করেছেন — তারপরেও কি আমরা আপনাদের গুণকীর্তন গাইব? যে ভাষায় আপনারা কথা বলবেন, আমরা সেই ভাষায় জবাব দেব। আমাদের সভাপতিকে যদি সমাজ বিরোধী আখ্যা দেন, তাহলে আমরা মুখ্যমন্ত্রীকে সমাজ বিরোধীদের নেতা বলতে বাধ্য হব। আজকে এর জবাবের জন্য প্রস্তুত থাকতে হবে আপনাদের। বুদ্ধদেব বাবু পালিয়ে গেলেন কেন? উনি বলেছেন ঘৃণা করেন। আজকে উনি ঘৃণা করেন। আমরা আপনাদের সঙ্গে প্রেম করতে অভ্যস্ত নই। এই ঘৃণার আবরণ সৃষ্টি করে আপনারা চতুর্দিকে হিংসার আগুন জ্বেলেছেন। সোভিয়েত রাশিয়ার কথা মনে আছে তো! এই ভদ্রলোক চোলির মন্ত্রী। 'চোলি কা পিছে' কি আছে সেটা দেখতে চান। আজকে শিক্ষার বারোটা বাজিয়েছেন। 'চোলি কা পিছে' কি আছে সেটা আবিষ্কার করতে ছুটে বেড়াচ্ছেন, লজ্জা করে না! সমাজ

বিরোধীদের আপনারা জড় করেন সল্টলেক স্টেডিয়ামে। আপনারা হামলা করেন। লজ্জার কথা। আজকে এর জবাব পেলাম না। মাননীয় মন্ত্রীর কাগজে ছবিও বেরিয়েছিল। আপনার কাছে কতগুলি জবাব আমরা চাইছিলাম। আজকে এই কথা ঠিক যে ১৯৮৪ সালে ৫৪৪ জনের লোকসভায় বি.জে.পি. সিট পেয়েছিল ২টি। আপনারা বি.জে.পি.-র সঙ্গে প্রেম সম্পর্ক স্থাপন করতে গেলেন। তারপর তারা ১১৯ জন হল। আজকে কি বি.জে.পি.-র সঙ্গে প্রেম করেই দিল্লির মসনদ ভোগ করতেন? আজকে এর জবাব দেবেন কি?

(সুদীপ বন্দোপাধ্যায় এই সময় একটা কাগজ বের করে ছবি দেখান।)

বাবরি মসজিদ ধ্বংস করেছে বি.জে.পি., শিবসেনা। ভারতের সব লেজিসলেচারে, পার্লামেন্টে এর নিন্দা হয়েছে। আপনাদের সঙ্গে বি.জে.পি.-র প্রেম আছে বলে আমরা ১০টি প্রস্তাব দিয়েছি। একটাও গৃহীত হয়নি। আমরা আলোচনা পর্যন্ত করতে পারিনি, কারণ বি.জে.পি. না থাকলে আপনাদের প্রাণ বায়ু থাকবে না। আপনি বলেছেন চাল সম্বন্ধে। এতই যদি চাল উৎপাদন করছেন, তবে কেন্দ্রের কাছে যাচ্ছেন কেন? আমাদের হিসাব করে দেখাতে হবে। সংবাদপত্র সম্বন্ধে কটাক্ষ করেছেন আপনারা। আপনাদের পাটি থেকে উর্দু, গণশক্তি বের করেছেন, আরও যে সরকারের পাবলিকেশন আছে, তার মাধ্যমে আপনারা আপনাদের মতামত চারিদিকে বিস্তারিত ভাবে জানান। আপনারা আবার সংবাদপত্রের স্বাধীনতার কথা বিশ্বাস করেন?

আমরা কি আপনাদের প্রশংসা করব? চোরেদের সর্দারকে চোর সর্দার বলব না, ডাকাতের সর্দারকে ডাকাত সর্দার বলব না, গুন্ডাদের সর্দারকে গুন্ডা বলব না এটা কি হয়? আজকে সংবাদপত্রের স্বাধানতা গণতন্ত্রের অন্যতম সম্পদ। আজকে ওখানে হাত দিতে যাবেন না। ওখানে হাত দিলেই হাত পুড়ে যাবে। আপনি চরিত্রহীনের কথা বলছেন? আপনার চরিত্র দেখে এখানে আর চরিত্রবান পাওয়া যাবে না। এই বয়সে যে চরিত্রের নমুনা আপনি উপস্থাপিত করেছেন — উত্তর তো দিতে পারলেন না। নৃপেন চক্রবর্তী কি বলেছেন? এটা তো আমাদের কথা নয়, এটা আপনাদেরই লোকের কথা।

[6-30 – 6-34 p.m.]

কমরেড নৃপেন চক্রবর্তী, যিনি পলিটব্যুরোর সদস্য ছিলেন তিনি জ্যোতি বাবুর সম্বন্ধে যেসব কথা বলেছেন তা আমরা সকলেই জানি। জ্যোতি বাবু গুন্ডাদের সঙ্গে প্রেমের ব্যবহার করেন। এভাবে চলতে পারে না। সেজন্য জ্যোতি বাবু আপনাকে এই বলে সাবধান করছি দাস ফার অ্যান্ড নো ফারদার।

The motion of Dr. Zainal Abedin that this House expresses its want of confidence in the Council of Ministers headed by Shri Jyoti Basu was then put and a division was taken with the following results :

**Noes**

Abdul Haque, Shri

Abdul Quiyom Molla, Shri

Abu Ayes Mondal, Shri

Abul Basar, Shri

Abul Hasnat Khan, Shri

Acharya, Shri Maniklal

Acharya, Shri Prabhat

Adak, Shri Nitai Charan

Anisur Rahaman, Shri

Bagdi. Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Bagdi, Shri Natabar

Bal, Shri Saktiprasad

Bandyopadhyay, Shri Debabrata

Basu, Shri Jyoti

Basu, Shri Nihar Kumar

Bose, Shri Shyamaprasad

Baora, Shri Samar

Barman, Shri Debendra Nath

Barman, Shri Jogesh Chandra

Bauri, Shri Madan

Bera, Shri Bishnupada

Bera, Shrimati Chhaya

Bhattacharjee, Shri Buddhadeb

Bhakat, Shri Buddhadeb

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kali Prasad

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Sushil

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shri Deb Narayan

Chakrabarty, Shrimati Kumkum

Chakraborty, Shri Satyasadhan

Chakraborty, Shri Subhas

Chakrabarty, Shri Shyamal

Chakraborty, Shrimati Tania

Chakraborty, Shri Umapati

Chatterjee, Shri Anil

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shrimati Sandhya

Chattopadhyay, Shri Santasri

Chatterjee, Shrimati Santi

Chatterjee, Shri Tarun

Choudhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Bikash

Choudhuri, Shri Biswa Nath

Chowdhury, Shri Sibendra Narayan

Chowdhury, Shri Subhendu

Chowdhury, Shri Subodh

Dal, Shrimati Nandarani

Das, Shri Ananda Gopal

Das, Shri Benode

Das, Shri Bidyut Kumar

Das, Shri Debesh

Das, Shri Jagadish Chandra

Das, Shri Nirmal

Das, Shri Paresh Nath

Das, Shri S. R.

Das, Shri Soumindra Chandra

Das Gupta, Shrimati Arati

Das Gupta, Shri Asim Kumar

Das Mahapatra, Shri Kamakshyanandan

Deb, Shri Goutam

Deb, Shri Rabin

Deb Sarma, Shri Ramani Kanta

Dey, Shri Lakshmi Kanta

Dey, Shri Narendra Nath

De, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Dutta, Dr. Gouripada

Ganguly, Shri Bidyut

Ganguly, Shri Shanti

Gayen, Shri Nripen

Ghatak, Shri Santi Ranjan

Goala, Shri Rajdeo

Ghosh, Shri Biren

Ghosh, Shrimati Chhaya

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Guha, Shri Kamal Kanti

Hazra, Shri Haran

Hajra, Shri Sachindra Nath

Hajra, Shri Samar

Hazra, Shri Sundar

Halder, Shri Krishna Chandra

Hansda, Shri Naren

Hembram, Shrimati Arati

Hore, Shri Tapan

Id. Mohammed, Shri

Idrish Mondal, Shri

Jahangir Karim, Shri Sk.

Jamadar, Shri Badal

Jana, Shri Manindra Nath

Joardar, Shri Dinesh

Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Kisku, Shri Lakshi Ram

Kisku, Shri Upendra

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Kujur, Shri Sushil

Let, Shri Dhiren

Mehta, Shri Nishikanta

Mahboob Zahedi, Shri

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Bhandu

Majhi, Shri Nandadulal

Maji, Shri Pannalal

Majhi Shri Raicharan

Maji, Shri Surendra Nath

Malakar, Shri Nanigopal

Malik, Shri Sreedhar

Mamtaz Begum, Shrimati

Mandal, Shri Bhakti Bhusan

Mondal, Shri Biswanath

Mondal, Shri Dhiren

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mandal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sailendranath

Mondal, Shri Shashanka

Manna, Shri Janmejoy

Mazumdar, Shri Dilip Kumar

Md. Ansaruddin, Shri

Md. Nizamuddin, Shri

Mohammad Ramjan Ali, Shri

Md. Yakub, Shri

Minj, Shri Prakash

Misra, Dr. Surya Kanta

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Mitra, Shrimati Jayasree

Moitra, Shri Birendra Kumar

Moktan, Shri Nima Tshering

Mostafa Binquasem, Shri

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukhopadhyay, Dr. Ambarish

Mukherjee, Shri Dipak

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Munda, Shri Chaitan

Murmu, Shri Debnath

Murmu, Shri Maheswar

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Subhas

Naskar, Shri Sundar

Nath, Shri Madanmohan

Nath, Shri Monoranjan

Nazmul Haque, Shri

Neogy, Shri Brajo Gopal

Omar Ali, Dr.

Oraon, Shri Jagannath

Paik, Shri Sunirmal

Pathak, Shri Patit Paban

Patra, Shri Amiya

Phodikar, Shri Prabhas Chandra

Pradhan, Shri Prasanta Kumar

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Sudhir

Putatunda, Shrimati Anuradha

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Jatindra Nath

Ray, Shri Matish

Roy, Shri Mrinal Kanti

Roy, Shri Narmada

Ray, Shri Subhash Chandra

Ray, Shri Tapan

Roy Chowdhury, Shri Gautam

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Sarkar, Shri Nayan

Sahis, Shrimati Bilasibala

Sen Gupta, (Bose), Shrimati Kamal

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

Shaw, Dr. Prabin Kumar

Shaikh Khabiruddin Ahmed, Shri

Shish Mohammad, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Khagendra Nath

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Shri Nirmal

Sk. Natmul Haque, Shri

Soren, Shri Khara

Sur, Shri Prasanta Kumar

Talukdar, Shri Pralay

Tirkey, Shri Monohar

Touab Ali, Shri

Unus Sarkar, Shri

**Ayes :**

Abdul Mannan, Shri

Abu Hena, Shri

Abdus Salam Munshi, Shri

Adhikari, Dr, Tarun

Banerjee, Shri Prabir

Bandyopadhyay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Basu, Dr. Hoimi

Bhowmik, Shri Manik

Bhunia, Dr. Manas

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Das, Shri Sukumar

Fazle Azim Molla, Shri

Gyan Singh Sohanpal, Shri

Haji Sajjad Hossain, Shri

Lahiri, Shri Jatu

Maity, Shri Mukul Bikash

Md. Abul Karim Choudhury, Shri

Mitra, Shrimati Sabitri

Motahar Hossain, Dr.

Mukherjee, Shri Subrata

Nasiruddin Khan, Shri

Nurul Islam Chowdhury, Shri

Pande,. Shri Sadhan

Poddar, Shri Deokinandan

Quazi Abdul Gaffar, Shri

Roy, Shri Saugata

Rubi Nur, Shrimati

Sen, Dr. Anupam

Seth, Shri Bhupendra Nath

Sinha, Shri Atish Chandra

Zainal Abedin, Dr.

**Abst :**

Sarkar, Shri DebaPrasad

The Ayes being 33 and Noes 206 the motion was lost.

## Adjournment

The House was then adjourned at 6.34 p.m. till 11 a.m. on Friday, the 21st July, 1995 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 21st July, 1995 at 11.00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 7 Ministers of State and 117 Members.

[11-00 – 11-10 a.m.]

### Starred Questions
### (To which Oral Answers were given)

অনুমোদিত হাস্কিং মিল

*৫৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৯) **শ্রী আব্দুল মান্নান ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে সরকার অনুমোদিত হাস্কিং মিলের সংখ্যা কত;

(খ) অনুমোদনহীন চালু হাস্কিং মিলের সংখ্যা সম্বন্ধে রাজ্য সরকার অবগত আছেন কি না; এবং

(গ) থাকলে, ঐ সব মিল বন্ধে সরকারি স্তরে কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ**

(ক) এই রাজ্যে সরকার অনুমোদিত হাস্কিং মিলের সংখ্যা ১০,৪৯৮।

(খ) হ্যাঁ, রাজ্য সরকার অনুমোদনহীন চালু হাস্কিং মিলের সংখ্যা সম্বন্ধে অবগত আছেন।

(গ) অনুমোদনহীন চালু হাস্কিং মিল বন্ধ করার জন্য কোনও কোনও ক্ষেত্রে আইনগত ব্যবস্থা নেওয়া হয়েছে এবং মিল বন্ধ করে দেওয়া হয়েছে। বেশ কিছু মিল মহামান্য হাইকোর্টের সাহায্য নেওয়ায় বিচারাধীন রয়েছে। জেলা কর্তৃপক্ষদেরও অনুমোদনহীন হাস্কিং মিলগুলির বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করতে বলা হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করলেন যে অনুমোদনহীন হাস্কিং মিল সম্বন্ধে সরকার অবগত আছেন। আমি জানতে চাই এই অনুমোদনহীন হাস্কিং মিলের সংখ্যা

কত এবং কতগুলি হাইকোর্টে কেস পেণ্ডিং আছে? কতগুলির ব্যাপারে আপনি জেলা কর্তৃপক্ষকে ব্যবস্থা নিতে বলেছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে :** আমার কাছে যে তথ্য আছে তাতে দেখতে পাচ্ছি প্রায় ১৭ হাজার আনলাইসেন্স হাস্কিং মিল আছে। এটা ঘটনা। আমি সমস্ত আন-লাইসেন্স হাস্কিং মিলের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য জেলা কর্তৃপক্ষকে জানিয়েছি। কটা কেস হাই-কোর্টে পেণ্ডিং আছে এটা এই মুহূর্তে জানা নেই। অনেকগুলি হাস্কিং মিলের মালিক কোর্টে গিয়ে আমাদের অ্যাকশন নেওয়া স্তব্ধ করে রেখেছেন কোর্টের অর্ডারের মাধ্যমে।

**শ্রী আব্দুল মান্নান :** মন্ত্রী মহাশয় বলবেন অনুমোদিত। হাস্কিং মিলের সংখ্যা ১০,৬৯৮টি এবং অনুমোদনহীন হাস্কিং মিলের সংখ্যা ১৭ হাজার। তাহলে বুঝতেই পারছেন ফুড মিনিস্ট্রিটা কি ভাবে চলছে। আমরা লক্ষ্য করছি আন-লাইসেন্স হাস্কিং মিল চালানোর প্রবনতা বেড়ে যাচ্ছে। এর বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন? গ্রামাঞ্চলে আমরা লক্ষ্য করছি যেখানে সেখানে হাস্কিং মিল চালু করা হচ্ছে, এর মাধ্যমে অ্যাক্সিডেন্ট হচ্ছে, ডিউটি না দিয়ে হাস্কিং মিল চালাচ্ছে এবং হুক করে বিদ্যুৎ চুরি করে আন-লাইসেন্স হাস্কিং মিল চালাচ্ছে। যেগুলি আন-লাইসেন্স আছে তার বিরুদ্ধে ব্যবস্থা নিচ্ছেন, কিন্তু এই আন-লাইসেন্স হাস্কিং মিল করার যে প্রবনতা বেড়ে যাচ্ছে তার বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে :** বেশ কয়েক বছর আগে আমাদের নির্দেশ দেওয়া আছে যে ২ কিলোমিটার রেডিয়াসের ভেতর যদি কোনও হাস্কিং মিল থাকে তাহলে সেখানে আর হাস্কিং মিল করা যাবে না। কিন্তু এখন আমাদের প্যাডির উৎপাদন অনেক বেড়ে গেছে। কিন্তু হাই-কোর্টের নির্দেশ থাকার জন্য নূতন করে হাস্কিং মিলের লাইসেন্স বা পারমিট দিতে পারছি না। আমরা গত বছরের আগের বছরে মিনি রাইস মিল করার একটা উদ্যোগ গ্রহণ করেছিলাম। এর উদ্দেশ্য ছিল এই যে, মডার্ন রাইস মিল যদি হয় তাহলে চালের উৎপাদন ৩ পারসেন্ট বাড়বে এবং তাতে চালের উৎপাদন বাড়বে আর মডার্ন রাইস মিলে রাইস ব্রাণ্ড এবং ব্রাণ্ড অয়েল হবে তাতে এই রাজ্যে ভোজ্য তেলের যে ঘাটতি আছে তা পূরণ হবে। এটাতে হাইকোর্টের একটা ইনজাংশন থাকার ফলে আমরা এই বিষয়ে এগোতে পারলাম না। এই বছরে নতুন একটি স্কীম আমরা চালু করেছি। সেটি হচ্ছে স্বল্প শক্তিসম্পন্ন মিলে দিনে ৪০-৮০ কুইন্টাল পর্যন্ত ভানতে পারে। এমন শক্তিসম্পন্ন চালকল স্থাপনে আমরা উৎসাহ দিচ্ছি। সেক্ষেত্রে এক লক্ষ টাকা স্টেট গভর্নমেন্ট সাবসিডি দেবেন। যাঁরা এই ব্যাপারে এগিয়ে আসবেন, সেই সমস্ত এন্টারপ্রিনিয়রদের সরকার থেকে এক লক্ষ টাকা সাবসিডি দেওয়া হবে। আমরা সোসিও ইকনোমিক যে অবস্থা তাতে এই মুহূর্তে এই সমস্ত আনলাইসেন্সড হাস্কিং মিল বন্ধ করতে পারছি না, যদিও কিছু কিছু ক্ষেত্রে আমরা অ্যাকশন নিয়েছি। তবে হাইকোর্টের নির্দেশ আছে কিছু করা যাবে না। কিছু প্রবলেম আছে। মডার্ন রাইস মিলের ক্ষেত্রে যে নিয়ম আছে, সেই ভাবে যদি ভানা হয় তাহলে রাইসের প্রোডাকশন বাড়বে এবং

ব্রাণ্ডটা আমরা পাব। এইজন্য আমরা নতুন স্কীম চালু করেছি। যে হাস্কিং মিলগুলো আছে তাঁরা যদি আসেন, তাহলে আমরা তাঁদের এক লক্ষ টাকা সাবসিডি দেব। এই ব্যাপারে ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট'এর ফিনান্স কর্পোরেশন বাকিটা লোন হিসাবে দেবেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি সবগুলো বন্ধ করার ব্যাপারে অসুবিধা আছে বললেন, যেহেতু সংখ্যাটা সতের হাজার। সেজন্য এগুলো যাতে পঞ্চায়েতের মাধ্যমে লোন দিয়ে সাহায্য করা যায়, যাতে বেকারদের কর্মসংস্থানে কিছু সাহায্য হতে পারে, এগুলোকে লিগ্যালইজড করার জন্য সরকারের কোনও সিদ্ধান্ত আছে কিনা? কারণ এরফলে সরকারে লস হচ্ছে। এগুলো যাতে সরকারি আইন মেনে চলতে পারে তারজন্য কোনও প্রচেষ্টা আছে কিনা?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমরা এটার জন্য একটা উদ্যোগ নিচ্ছি। দু' কি.মির রেডিয়াসের মধ্যে করা যাবে না, এই যে বার আছে হাইকোর্টের, সেটা ফ্রি না হওয়া পর্যন্ত একটা প্রবেলম আছে, আমরা সলভ করতে পারছি না। আমরা হাইকোর্ট থেকে ইনজাংশনটা ওঠাবার জন্য চেষ্টা করছি, প্লাস আমরা চেষ্টা করছি মডার্ন রাইস মিল যাতে করতে পারি। ঐ প্রসেসে আমরা এগোচ্ছি। আমাদের যে টাকা আছে, তাতে বেশ কিছু উদ্যোগী যাঁরা এগিয়ে আসবেন, আশা করছি আমরা তাদের সাহায্য করতে পারব।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় অতিরিক্ত প্রশ্নের উত্তরে যা বললেন এটি একটি বাস্তব ঘটনা। গ্রামাঞ্চলে আর্থ সামাজিক যে অবস্থা এবং ইনটেরিয়র ভিলেজে এই রকম বেআইনি হাস্কিং মিল রয়েছে সতের হাজার, এগুলো বন্ধ করা যাচ্ছে না। কারণ এতে যেমন কর্মসংস্থান হচ্ছে, তেমনি গ্রামের মানুষ হ্যাবিচুয়েটেড হয়ে গেছে, বন্ধ করলে প্রবলেম হবে। সেজন্য এটাকে রেগুরালাইজ করা যায় কিনা? আমাদের কাছে বিভিন্ন জায়গায় যে অ্যাশোসিয়েশন আছে, হাইকোর্টের বার যদি না ওঠে, তাহলে অ্যাশোসিয়েশনের কেন্দ্রীয় স্তরের প্রতিনিধি যারা আমাদের কাছে আসে—হাইকোর্টে যদি দেরি হয় তাহলে—তাদের সঙ্গে আলোচনা করে করতে পারবেন কিনা যে যাতে তারা হাইকোর্ট থেকে কেস তুলে নেয়, অ্যামিকেবল সেটেলমেন্ট যাতে হয়?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এটি সাধু প্রস্তাব। অ্যাশোসিয়েশনগত ভাবে তাঁরা যদি আসেন, যদি এই ভাবে কোনও স্টেপ নিয়ে, অ্যামিকেবল সেটেলমেন্ট হয় তাহলে তো ভালই হয়। এটি একটি সামাজিক সমস্যা। এক কথায় এগুলোকে উঠিয়ে দেওয়া যায় না—কারণ এদের সংখ্যাটা হচ্ছে সতের হাজার। আমাদের প্যাডি গ্রোথ বেড়ে গেছে। সুতরাং আমরা এদের নেসেসিটি অস্বীকার করতে পারি না। সেই ক্ষেত্রে আমাদের কাছে যদি কেউ আসে অ্যাশোসিয়েশনগত ভাবে তাহলে অলওয়েস ওয়েলকাম।

[11-00 – 11-10 a.m.]

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি একটা নতুন পলিসি করতে যাচ্ছেন

সেটা হচ্ছে রাইস মিল করার জন্যে। আমার প্রশ্ন হচ্ছে যে, হাস্কিং মিল প্রোকিওরমেন্টের ব্যাপারে ফুড প্রোকিওরমেন্ট পলিসি আপনারা নিয়েছেন এবং তাতে হাস্কিং মিলের থেকে গভর্নমেন্ট একটা পারসেনটেজ সাহায্য হিসাবে পাবে। কিন্তু সেই সাহায্য করার অসুবিধা দেখা দেওয়ায় মিনি রাইস মিল চালু করেছেন। এখনো পর্যন্ত এই মিনি রাইস মিল কতগুলো হয়েছে এবং সাবসিডাইজ ফাণ্ড কত হয়েছে এবং প্রোকিওরমেন্ট এখনো পর্যন্ত এই মিনি হাস্কিং মিলে কত হয়েছে জানাবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মিনি রাইস মিলের যে স্কীম ছিল সেই স্কীমগুলো এখন বাদ দিয়েছি কারণ হাইকোর্টের ইনজাংশন আছে। আমরা হাস্কিং মিলগুলোর কাছ থেকে কোনও লেভি আইনগত অসুবিধার জন্যে আদায় করতে পারি না। সেইজন্য আমাদের যে রাইস মিল স্কীমগুলো আছে তাদের কাছ থেকে আমরা সামান্য পরিমাণে লেভি আদায় করার কথা হয়েছে। এতে ১ হাজার মতো দরখাস্ত করে আমরা ৪০০ মতো পারমিট প্রথমে চালু করি এবং পরে ৩৫০ মতো লাইসেন্স দেওয়া হয়েছে। এদের কাছ থেকে কিছু লেভি আদায় হয়েছে কিন্তু হাইকোর্টের নির্দেশ আছে এইজন্য আমরা এগোতে পারছি না। এইবার আমরা মিনি রাইস মিল স্কীম করিনি। আমরা রাইস মিল স্কীম করেছি। সেটা স্বল্প ক্ষমতাসম্পন্ন ৪০ থেকে ৮০ কুইন্টাল পার ডে চাল ভাঙ্গতে পারবে।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** জনস্বার্থে সংশ্লিষ্ট কাজের জন্য বামফ্রন্ট সরকার সাবসিডি দিয়ে থাকেন। ভূমি সংস্কার, জমি উদ্ধারের ক্ষেত্রে অনেক সাহায্য করেছেন কিন্তু বহু ক্ষেত্রে হাইকোর্টের অভিমত অনেক বাধার সৃষ্টি করেছে। বামফ্রন্ট সরকার জনগণের সরকার এবং কৃষকদের প্রতি সহানুভূতিশীল। কিন্তু তা সত্ত্বেও বহু ক্ষেত্রে হাইকোর্টের বিজ্ঞ অভিমতের বেড়া জাল টপকে বেরিয়ে আসতে পারছে না। সেইজন্য আমার প্রশ্ন, এইসব বেড়া জাল টপকে ভেঙ্গে যুদ্ধকালীন তৎপরতার সঙ্গে এই হাস্কিং মিলগুলোতে লাইসেন্স দেওয়ার ক্ষেত্রে এই সরকার কোনও গুরুত্বপূর্ণ ভূমিকা নেবেন কিনা জানাবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমরা সংবিধানের মধ্যে সীমাবদ্ধ আছি। সংবিধানের দায়বদ্ধতা আছে বলেই এত তাড়াতাড়ি বা র‍্যাপিডলি কিছু করা সম্ভব নয়। আমাদের আইন মেনে চলতে হবে। মাননীয় বিধায়ক মিঃ চ্যাটার্জি যেটা বলেছেন যে কেস যদি ম্যাচিওর করে এবং অ্যাশোসিয়েশন যদি কেস উইথড্র করে তাহলে একটা ফয়সলা হয়। তবে আমরা চেষ্টা করছি ইনজাংশন ভ্যাকেট করতে এবং অন্যপথেও যাবার চেষ্টা করছি।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, there are a large number of illegal and unauthorised husking mills operating in this state. This is so large that perhaps it may surpass the number of licenced husking mills. It is also felt that there is a necessity for more husking mills to meet the situation.

If I am understood the Hon'ble Minister correctly it seems the provision of law stand against any settlement. The solution has been found that there may be one act which will have to suitablly amend in the alternative out of court settle is to be sought. So I would like to know from the Hon'ble Minister whether the Government is considering to suitablly amend the act or if they have decided for. a out of court settlement, what are the terms and conditions? whether the government have any specific proposal which those who are operating illegal/ unauthorised husking mill may Welcome?

**Shri Narendra Nath Dey :** Now I have expressed my mind in regard to the happy and amicable settlement with the rice mill owners who have gone to Court. If they come forward one step we will go two steps forward. No problem. As you know, Sir, this Rice Mill Act is the Act of Central Government not of the State Government. That is the only solution if any amicable settlement can be reached at. If it is so in any way we are approached. We will always welcome that settlement.

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন যে, বিবেচনা করছেন। ১৭,০০০-এর উপরে আনলাইসেন্সড আছে। কিন্তু আপনি কি অবগত আছেন সেন্ট্রাল গভর্নমেন্ট-এর মিনিস্টার স্টেট-গভর্নমেন্টকে সাজেশন দিয়েছেন যে উনি এই লাইসেন্স প্রথা উঠিয়ে দেবেন। এ সম্বন্ধে আপনি কতটুকু জানেন, সেটা সভাকে জানান।

**শ্রী নরেন্দ্রনাথ দে :** এবিষয়ে আপনি যতটুকু জানেন আমি তার থেকে বেশি জানি না। কাগজে খবর বেরিয়েছিল,.সেটা দেখেছি। কিন্তু এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও কনফারমেশন পাওয়া যায়নি।

**শ্রী শৈলজা কুমার দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ইতিমধ্যে এই হাউসে আপনি নিবেদন করেছেন যে, ১৭ হাজার আন-লাইসেন্সড হাস্কিং মিল আছে, লাইসেন্সড মিল ১০ হাজার ৬০০। নিয়ম হচ্ছে প্রতি দুই কি. মি. অন্তর একটা করে হাস্কিং মিল চালানোর সুযোগ দেওয়া হবে। তাহলে এই রাজ্যে যে ১৭ হাজার আন-লাইসেন্সড হাস্কিং মিল আছে তার সবাই নিশ্চয় কোর্টে যায়নি। অনেকে আছে যারা কোর্টে না গিয়ে আপনাদের অফিসারদের কারো কারো দাক্ষিণ্যে এবং ব্যবস্থাপনায় আছে। তাহলে আপনি বলতে পারেন, ২ কি. মি. রেডিয়াসে কত হাস্কিং মিলের অভাব আছে যা লাইসেন্স দিলে সারা রাজ্যের মানুষকে এই মিলের সুযোগসুবিধা দিতে পারা যাবে?

**শ্রী নরেন্দ্রনাথ দে :** আমি আগেই বলেছি, ২ কি. মি. রেডিয়াসের মধ্যে আর কোনও

হাস্কিং মিল করা যাবে না। এটা হাইকোর্টের নির্দেশ, কয়েক বছর আগে থেকেই চলছে। তখন আমাদের রাজ্যে যে ধান উৎপাদন হত, সুপ্রীম কোর্ট, মহামান্য আদালত সেই হিসাবে করেছিল। কিন্তু এই অবস্থান এখন আর নেই। আমাদের কৃষি দপ্তরের যোগ্য ভূমিকার ফলে আজ ধানের উৎপাদন বেড়ে গেছে। তাই নেসেসিটিও বেড়ে গেছে, আমরা কেউ এটা অস্বীকার করতে পারি না। তবে আদালতের রায়ও আমাদের মেনে চলতে হবে। এই রকম একটা সামাজিক অবস্থা দাঁড়িয়েছে। তবে আমরা জেলা কর্তৃপক্ষকে বলেছি, এই ধরনের আন-লাইসেন্সড হাস্কিং মিল বন্ধ করার জন্য।

[11-20 – 11-30 a.m.]

কিন্তু এটাও পাশাপাশি আমাদের মনে রাখতে হবে এই ১৭ হাজার হাস্কিং মিলকে এই মুহূর্তে একদিনে বন্ধ করে দিলে অন্য সমস্যা উদ্ভূত হবে। আমরা যেটা অন্যভাবে ভাবছি, এই যে মিলগুলি এইগুলিকে যদি মডার্নাইজ করে রাইস মিল করে দিতে পারি তাহলে হাইকোর্ট এর ইনজাংশন আমাদের ক্ষেত্রে বলবৎ হবে না। এতে আমাদের চাল উৎপাদন বাড়বে, ব্রাণ্ড বাড়বে, আর এই হাস্কিং মিলগুলি যেগুলি ধান ভাঙতে দরকার হচ্ছে, সেইগুলি থাকবে।

**শ্রী নির্মল দাস ঃ** আপনি যে রিপোর্টটা দিলেন ১৭ হাজার বেআইনি বা আন লাইসেন্সড হাস্কিং মিল চলছে তার মানে প্রায় ১ লক্ষ বা লক্ষাধিক মানুষ এর সঙ্গে যুক্ত হয়ে গেছে, এটা একটা ভাল ইণ্ডিকেশন। আমাদের কৃষি উৎপাদন বৃদ্ধির জন্য এটা হয়েছে। আসলে এইগুলি চলছে। ১৭ হাজারের সাথে প্রায় রোজই কিছু কিছু অ্যাড হচ্ছে। কেউই পারমিশন নিতে আসছে না। হাইকোর্ট তো গত ১০ বছর ধরে একটা করে ইনজাংশন দিয়ে চলেছে, আমি হাইকোর্টের প্রতি সম্মান দেখিয়ে বলতে চাই, এটাকে কি ভ্যাকেট করা যায়না, আপনাদের যারা লিগ্যাল অফিসার আছেন তারা এই ব্যাপারে যোগাযোগ করছে কিনা কিংবা বিধানসভাকে ব্যবহার করে কোনও নূতন জি. ও. বের করা যায় কিনা সেটা দেখবেন। এই ১৭ হাজারকে তো এর মধ্যে রেগুলারাইজ করার ব্যাপারটা এসে যাবে, এইগুলির জন্য যদি লাইসেন্স দেন তাহলে তারাও চালাতে পারে। এই দুটো ব্যাপার আছে, এই ব্যাপারে আপনি যদি আমাদেরকে অবহিত করেন তাহলে ভাল হয়।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমার উত্তরটা বোধ হয় রিপিট হবে। তাহলেও বলি আমাদের যে ১৭ হাজার আনলাইসেন্সড হাস্কিং মিল আছে মোটামুটি যা হিসাব, তাছাড়াও আমরা প্রতি বছর কিছু কিছু করে ২ কি. মি. এর মধ্যে পড়েনা এই রকম করে আমরা দিচ্ছি লিগ্যাল ওয়েতে। আইনে যেটা আছে ২ কি. মি.এর মধ্যে করা যাবে না, এই ব্যাপারটা কিন্তু থাকবে। সুতরাং ঐ বাধাটা অপসারণ করা যাবে না। এখানে আইদার ইনজাংশন ভ্যাকেট এর ব্যাপারটা সাকসেসফুল করতে হবে, অথবা যে কেসগুলি রয়েছে সেইগুলি অ্যামিকেবিল সেটেলমেন্ট করতে হবে। সিমিলারলি ডিস্ট্রিবিউটারের ক্ষেত্রে এই রকম একটি ঘটনা ঘটেছে। সুপ্রীম কোর্টের একটা কেস নিয়ে তারা আলোচনা করে কেস উইথড্র করছেন। যদি এটা হয় তাহলে

ভাল। নাহলে আমাদেরকে অপেক্ষা করতে হবে ইনজাংশন ভ্যাকেট করার জন্য। আমরা পথে একটা স্কিম করার চেষ্টা করেছিলাম সেটাও ইনজাংশন হয়েছে, সেকেণ্ড স্কিম আমরা করেছি, রাইসমিলিং অ্যাক্টে ২ কি. মি. এর পরে হলে বাধা থাকবে না। ফলে যারা এটা করবে তাদেরকে আমরা কম করে চেষ্টা করব লক্ষ টাকা সাবসিডি দিতে—আইনানুযায়ী।

### কল্যাণ-আবাস

***৫৩২।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৭) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জনশিক্ষা প্রসার দপ্তরের অধীনে রাজ্যে কোনও কল্যাণ-আবাস আছে কি না; এবং

(খ) থাকলে, তার সংখ্যা কত (জেলাওয়ারি হিসাব সহ)?

**শ্রীমতী অঞ্জু কর ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্য সরকারের প্রত্যক্ষ প্রশাসনিক কর্তৃত্বাধীনে ১০টি কল্যাণ আবাস এবং ৮টি দুঃস্থাবাস সমেত মোট ৪৬টি সাহায্যপ্রাপ্ত কল্যাণ আবাস আছে।

কল্যাণ আবাসগুলির জেলাওয়ারী হিসেব নিচে দেওয়া হল।

| জেলার নাম | সরকারি কল্যাণ আবাস | প্রাপ্তবয়স্কা মহিলাদের জন্য সাহায্য-প্রাপ্ত দুঃস্থাবাস | প্রাপ্ত এবং অপ্রাপ্তবয়স্ক মেয়েদের জন্য সাহায্যপ্রাপ্ত কল্যাণ আবাস ও দুঃস্থাবাস | অপ্রাপ্তবয়স্ক মেয়েদের জন্য সাহায্য-প্রাপ্ত কল্যাণ আবাস | মোট |
|---|---|---|---|---|---|
| উঃ ২৪-পরগনা | ৫ | × | × | ৩ | ৮ |
| মেদিনীপুর | ১ | × | × | ৩ | ৪ |
| বাঁকুড়া | ১ | × | × | ১ | ২ |
| বীরভূম | ১ | × | × | × | ১ |
| দার্জিলিং | ১ | × | × | × | ১ |
| মুর্শিদাবাদ | ১ | × | × | × | ১ |

| জেলার নাম | সরকারি কল্যাণ আবাস | প্রাপ্তবয়স্কা মহিলাদের জন্য সাহায্য-প্রাপ্ত দুঃস্থাবাস | প্রাপ্ত এবং অপ্রাপ্তবয়স্ক মেয়েদের জন্য সাহায্যপ্রাপ্ত কল্যাণ আবাস ও দুঃস্থাবাস | অপ্রাপ্তবয়স্ক মেয়েদের জন্য সাহায্য-প্রাপ্ত কল্যাণ আবাস | মোট |
|---|---|---|---|---|---|
| কলকাতা | × | ২ | ৪ | ৯ | ১৫ |
| দঃ ২৪-পরগনা | × | × | × | ৮ | ৮ |
| নদীয়া | × | × | ১ | ৫ | ৬ |
| হাওড়া | × | × | × | ১ | ১ |
| হুগলি | × | × | ১ | ১ | ২ |
| বর্ধমান | × | × | × | ২ | ২ |
| মালদা | × | × | × | ১ | ১ |
| উঃ দিনাজপুর | × | × | × | ১ | ১ |
| কুচবিহার | × | × | × | ১ | ১ |
| জলপাইগুড়ি | × | × | × | ২ | ২ |
| মোট ........... | ১০ | ২ | ৬ | ৩৮ | ৫৬* |

*(১০টি সরকারি, ৪৬টি সাহায্যপ্রাপ্ত)

**শ্রী আবুআয়েশ মণ্ডল :** মাননীয়া মন্ত্রী মহাশয়া কল্যাণ আবাসের যে তথ্য জানালেন, আমি জানতে চাইছি এই ৫৬টি কল্যাণ আবাসের মধ্যে সরকারি কল্যাণ আবাস কটি এবং সরকারি সাহায্যপ্রাপ্ত কল্যাণ আবাস কটি?

**শ্রীমতী অঞ্জু কর :** মোট ৫৬টি কল্যাণ আবাসের মধ্যে সরকারি স্টেট ওয়েলফেয়ার হচ্ছে ১০টি আর বাঁকি ৪৬টি হচ্ছে সরকারি সাহায্য প্রাপ্ত।

**শ্রী আবু আয়েশ মণ্ডল :** মাননীয়া মন্ত্রী মহাশয়া, এই সমস্ত কল্যাণ আবাসে দুঃস্থ

ছেলে-মেয়েদের ভরণ-পোষণ, শিক্ষা এবং খেলাধূলা বাবদ বরাদ্দের পরিমাণ কত এবং এই সমস্ত কল্যাণ আবাসে কর্মসূচি চালাতে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কোন সাহায্য পাওয়া যায় কিনা এবং পাওয়া গেলে তার পরিমাণ কত?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** এই সমস্ত আবাসগুলিতে ভরণ-পোষণের জন্য ২৪০ টাকা প্রতি মাসে প্রতি ছাত্রছাত্রীর প্রতি খরচ করা হয় এবং এই বাবদ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও অর্থ সাহায্য পাওয়া যায়না।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয়া মন্ত্রী মহোদয়া, বর্তমানে আপনার দপ্তরের পক্ষ থেকে নতুন কোনও আবাস তৈরি করার কথা ভাবছেন কিনা এবং যে সমস্ত কল্যাণ আবাস আছে, সেখানে আসন সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা আছে কিনা এবং সে সমস্ত কল্যাণ আবাসে দুঃস্থ ছেলে-মেয়েদের সংখ্যা কত?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** বর্তমানে আমাদের রাজ্যে কল্যাণ আবাসগুলোতে ছাত্র-ছাত্রীদের সংখ্যা থাকার কথা ৭,৬৪০, কিন্তু আছে ২,০০০-এর মতো এবং এই ধরনের আবাসগুলো বাড়ানোর কোনও পরিকল্পনা আমাদের নেই। সরকারের নিজস্ব উদ্যোগে, আর্থিক সংস্থানের মাধ্যমে এই মুহূর্তে কোনও আবাস পরিচালনা করার কোনও পরিকল্পনা আমাদের নেই।

**শ্রীমতী মিনতী ঘোষ ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের মন্ত্রীর কাছে জানতে চাইছি, ৫৬টি কল্যাণ আবাসের কথা আপনি উল্লেখ করেছেন এবং সেটা বিভিন্ন জেলায় রয়েছে। আপনি একটা ভুল করেছেন উত্তর দিনাজপুর জেলায় একটা কল্যাণ আবাস আছে। কিন্তু আমাদের দক্ষিণ দিনাজপুর জেলায় কোনও কল্যাণ আবাস নেই, সেখানে কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা জানাবেন?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** ধন্যবাদ, আপনাকে মনে করিয়ে দেওয়ার জন্য, এটা উত্তর দিনাজপুর জেলাতেই হবে। আমাদের রাজ্যে এমন অনেক জেলা আছে যেখানে এই ধরনের প্রতিষ্ঠান নেই। যদি সেই জেলাতে এই ধরনের কোনও ভল্যান্টারী অর্গানাইজেশন থাকে, বা এই রকম কোনও প্রতিষ্ঠান যদি সংগঠিত করতে পারে এবং আমাদের কাছে যদি প্রস্তাব দেয় তাহলে আমরা সাহায্যের কথা বিবেচনা করতে পারি।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয়া মন্ত্রী মহোদয়া অনুগ্রহ করে জানাবেন কি, এই সমস্ত কল্যাণ আবাসে আবাসিক যারা থাকেন তাদের জন্য মাথাপিছু দৈনিক কত টাকা করে ব্যয় করা হয় এবং যে টাকা তাদের জন্য ধার্য করা আছে সেটা আজকের দিনে যথেষ্ট বলে তিনি মনে করেন কিনা?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** আমি আগেই বলেছি যে এদের জন্য মাথাপিছু মাসিক ২৪০ টাকা

করে খরচ করা হয়। আমরা মনে করি এটা অত্যন্ত অপর্যাপ্ত। মাননীয় বিধায়কদের অবগতির জন্য জানাচ্ছি, আমাদের দপ্তর থেকে এদের জন্য আগামী ১লা আগস্ট থেকে বরাদ্দ বাড়িয়ে ৪শো টাকা করে করা হয়েছে।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয়া মন্ত্রী মহোদয়া জানাবেন কি, এই আবাসে কোন কোন শ্রেণীর লোকরা থাকেন এবং সেখানে থাকার জন্য শর্তগুলি কি কি?

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় সদস্যরা জানেন যে আমাদের রাজ্যে দুটি দপ্তর এইরকমের আবাসগুলি পরিচালনা করে থাকেন—জনশিক্ষা প্রসার দপ্তর এবং সমাজ কল্যাণ দপ্তর। এখানে আমাদের সম্পর্কে যেগুলি আপনি জানতে চেয়েছেন সেগুলি বলছি। এখানে বিভিন্ন ধরনের শিশুরা থাকতে পারেন। তাদের বয়স সীমা ৫ বছরের কম এবং ১৪ বছরের বেশি হলে চলবে না। বাবা, মা নেই এরকম অসহায় শিশুরা থাকতে পারে। মা আছে, বাবা নেই আর্থিক অবস্থা খারাপ হতে পারে। যে সমস্ত শিশু বাবার কাছ থেকে বিতাড়িত, অনেক সময় তাদের সন্ধান পাওয়া যাচ্ছে না—এরকম ৭ বছর কমপক্ষে যদি সন্ধান পাওয়া না যায় এবং তাদের কাছে যদি নির্বাচিত জনপ্রতিনিধির উপযুক্ত পরিচয়পত্র বা স্বীকৃতিপত্র থাকে তাহলে তার ভিত্তিতেও সেখানে নেওয়া হয়। এই ধরনের বিভিন্ন অংশ থেকে ছাত্রছাত্রীদের এই আবাসগুলিতে নেওয়া হয়।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** আপনি বললেন যে আসন সংখ্যা ৭ হাজার ৬শো, সেখানে আছে মাত্র ২ হাজার। বাকি আসনগুলি শূন্য রয়েছে। এর কারণ কি? আপনি যেসব শর্তের কথা বললেন সেই অনুযায়ী পাওয়া যাচ্ছে না, না, অন্য কারণ আছে? যদি সে রকম কোনও কারণ না থাকে তাহলে সরকারি পর্যায়ে এরজন্য উপযুক্তভাবে প্রচারের ব্যবস্থা করবেন কি?

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় বিধায়ক যে প্রশ্ন করেছেন, ঘটনা এটা নয়। আমাদের রাজ্যের যা ক্যাপাসিটি সেই ভাবে প্রয়োজনীয় ছাত্রছাত্রী পাওয়া যাচ্ছে না, তা নয়। আমাদের সরকারের আর্থিক সীমাবদ্ধতা প্রতিনিয়ত বৃদ্ধি পাচ্ছে। সেই জায়গায় দাঁড়িয়ে আমরা প্রয়োজনীয় ছাত্রছাত্রী ভর্তি করতে পারছিলাম না। সেই জন্য আমরা গত বছর ঠিক করেছিলাম লক্ষ্য মাত্রা, এক হাজার ছাত্রছাত্রী ভর্তি করবো, সেখানে ইতিমধ্যে ৫০০ ছাত্রছাত্রী ভর্তি করেছি। এই বছর আবার এক হাজার ছাত্রছাত্রী ভর্ত্তি করার জন্য বিভিন্ন জেলাতে নির্দেশ পাঠিয়েছি এবং প্রতি জেলার জন্য একটা নির্ধারিত কোটা করেছি। যেমন, কলকাতায় ৯৭ জন, নদীয়ায় ৪০, হাওড়ায় ১০, মালদহে ২৭, এই রকম ভাবে দার্জিলিং-এ ১১, মুর্শিদাবাদে ১৭, জলপাইগুড়িতে ১০, কুচবিহারে ৩০, উত্তর এবং দক্ষিণ দিনাজপুরে ৩০, বর্ধমানে ২০, বাঁকুড়ায় ৪০, হুগলিতে ১৩, মেদিনীপুরে ৭০, পুরুলিয়ায় ১০, উত্তর এবং দক্ষিণ ২৪ পরগনায় যথাক্রমে ৮৯ এবং ৯০, এই রকম আমরা চেয়েছি। তার মধ্যে বেশ কিছু দরখাস্ত চলে এসেছে, তাদের ভর্তি করছি। এখন সব দরখাস্ত এসে পৌঁছয়নি, এলে কোটা অনুযায়ী ভর্তি করে নেব।

**শ্রী বিশ্বনাথ মণ্ডল :** মন্ত্রী মহাশয়া জানাবেন কী, এই যে কল্যাণ দপ্তরের আবাসগুলো করা হয়েছে, এইগুলো কীসের ভিত্তিতে করা হয়েছে? জনসংখ্যার ভিত্তিতে না অনাথ শিশুদের সংখ্যার ভিত্তিতে?

**শ্রীমতী অঞ্জু কর :** জনসংখ্যার ভিত্তিতে বলতে পারেন, যেখানে যে রকম দরকার, সেই রকম ভাবে দেওয়া যাচ্ছে না। যা আমাদের প্রয়োজনীয় সংখ্যক ছাত্রছাত্রী দরকার, সেইগুলোকে নিতে আনুপাতিক হারে যেখানে যা দরকার, সেখানে সামর্থ অনুসারে সেই ভাবে দেওয়া হচ্ছে।

**শ্রীমতী মহারাণী কোনার :** মন্ত্রী মহাশয়াকে জিজ্ঞাসা করছি, বাজার অনুপাতে আপনি বললেন ২৪০ টাকা করে মাথা পিছু দেওয়া হয়, ২৪০ টাকায় কি একটা মানুষের পক্ষে চালানো সম্ভব? এটা বাড়ানোর সম্পর্কে কোনও চিন্তা ভাবনা করছেন কি?

**শ্রীমতী অঞ্জু কর :** আগে ছিল ২৪০ টাকা এখন ৪০০ টাকা করে হয়েছে।

## পলাশী চিনিকলে শ্রমিক-মালিক বিরোধ

*৫৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৩) **শ্রী তপন হোড় :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পলাশী চিনিকলে শ্রমিক-মালিক বিরোধের কারণ কি; এবং

(খ) উক্ত বিরোধ মীমাংসার জন্য সরকার কি কি উদ্যোগ গ্রহণ করেছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :**

(ক) বর্তমানে সেখানে কোনও শ্রমিক মালিক বিরোধ নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী তপন হোড় :** আমি যখন প্রশ্ন করেছিলাম প্রায় তিন মাস আগে তখন আমি যেটা খবর পেয়েছিলাম, এই রকম একটা বিরোধ ছিল। তারপর ওখানে একটা চুক্তি হয়। আপনি একটু দয়া করে বলবেন, কী কী চুক্তি ওখানে সম্পাদিত হয়েছে যাতে এই বিরোধ মেটানো গেছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মাননীয় স্পিকার মহাশয়, আপনি যদি একটু অনুমতি দেন তাহলে এর ইতিহাসটা আমি হাউসকে জানাতে পারি। তিন মাস আগে যে বিরোধের ঘটনা পেয়েছিলেন, সেটা অন্যরা করেছিল, অন্য কিছু ভদ্রলোক সেখানে গিয়েছিলেন, তার ফলে সেখানে ডেইলি ওয়েজ, মজুরি, ইত্যাদি নিয়ে একটা হাঙ্গামা হয়েছিল এবং কিছু পুলিশ

অ্যাকশন হয়েছিল। রামনগর সুগার মিল এটা কেডিয়া কোম্পানির ছিল, কেডিয়া কোম্পানি ৮৮ সালে এটাকে ছেড়ে দিয়ে চলে যায়।

[11-40 – 11-50 a.m.]

আমি একবার আপনাদের ঐ জেলা থেকে বাই কার ফিরছিলাম, সে সময়ে ওখানে একটা চা-এর দোকানে চা খেতে ঢুকেছিলাম, তখন কিছু চাষী আমাকে ঘিরে ধরেছিলেন। তাঁরা আমাকে বলেন, — কেডিয়ারা এখান থেকে পালিয়ে গেছে, আমাদের আখের দাম দেয় নি, আমরা আখের দাম পাইনি। ওদের কাছ থেকেই আমি জানতে পারি যে, ওখানে একটা চিনি কল আছে। সেদিনই আমি ওদের সঙ্গে গিয়ে ওটা দেখে আসি। সেদিন আমি ওখানে ওদের কথা দিয়েছিলাম যে, আমি চেষ্টা করব যাতে চিনি কলটা খোলা যায়। পরে আমি খোঁজ করে জেনেছিলাম বোর্ড অফ ডিরেক্টর্স-এ কারা কারা আছে। খৈতান বলে এক ভদ্রলোক, যিনি খৈতান ফ্যান তৈরি করেন, তিনি আছেন এবং কেসটা বি.আই.এফ.আর.-এ আছে। আমি সেই ভদ্রলোককে ডেকে তাঁর সঙ্গে আলোচনা করি। সি.এম. তখন কমার্স অ্যান্ড ইন্ডস্ট্রি মিনিস্টার, তিনিও তাঁকে ডেকে আলোচনা করেন। আলোচনায় ওখানকার ইউনিয়ন লিডারকেও ডাকা হয়। তখন ওখানে ইউনিয়ন লিডার ছিলেন দেবশরণ ঘোষ, তিনি এখানে এম.এল.এ.-ও ছিলেন। তিনি ছাড়া আরও কতগুলো ওখানে যে ইউনিয়ন ছিল তাঁদেরও ডাকা হয়। সকলকে নিয়ে আমাদের একটা চুক্তি হয়। প্রাথমিক সেই চুক্তিতে ঠিক হয় ওঁকে — খৈতানকে — বোর্ড অফ ডিরেক্টরস-এর ক্ষমতা দিলে মিলটা চালু করবেন এবং এর সঙ্গে পুরোনো বকেয়া টাকা পয়সা কিভাবে দেবেন ইত্যাদি। বছর দুই-র মধ্যে দেবেন, এরকম একটা চুক্তি হয়। আরও ঠিক হয় পারমানেন্ট ওয়ার্কারদের তিনি নেবেন, সিজিনাল পার্মানেন্ট ওয়ার্কারদের নেবেন এবং অফিসার যাঁরা ছিলেন, মাইনে পাচ্ছিলেন না তাঁদের ব্যাপারটাও দেখবেন, ১৯৮৯ সালে এরকম একটা প্রথমিক চুক্তি হয়। তারপর ১৯৯২ সালে একটা ইনটারিম সেটেলমেন্ট হয় এবং ১৯৯৩ সালে আর একটা ট্রাইপার্টাইট সেটেলমেন্ট হয় — লেবার কমিশন এবং আমার ওখানে হয়। সেই সেটেলমেন্ট অনুযায়ী সেটা থরো হয়। এখন ধরুন পার্মানেন্ট ওয়ার্কার এখানে হচ্ছে অ্যাজ ওন ১.৭.৯৫. ২৪৫ জন। যেহেতু চিনি কল সারা বছর চলে না, ৬ মাস চলে সেহেতু পার্মানেন্ট সিজিনাল ওয়ার্কার দরকার হয় এবং তার সংখ্যা হচ্ছে ৩১৩ জন। এ ছাড়া কিছু ট্রেনি আছে, কিছু অ্যাপ্রেন্টিস আছে। এই হচ্ছে ওয়ার্কশপের চিত্র। একটা এগ্রিকালচারাল ডিপার্টমেন্ট আছে, সেখানে ১.১.৯৪-র ফিগার অনুযায়ী অফিসার আছে ৩৫ জন, ওরা আখ চাষ দেখে, ওরা সব সাইনটিস্ট। এ ছাড়া পার্মানেন্ট ওয়ার্কার সেখানে ১২৪ জন আছে, আর সিজিনাল আছে ৩১ জন। এই হচ্ছে ওখানকার ওয়ার্কমেন-এর হিসাব। চুক্তি অনুযায়ী মাইনে ভ্যারি করছে ১৩০০ টাকা থেকে ১৭০০ টাকা মান্থলি পার্মানেন্ট ওয়ার্কার্স যারা আছে তারা পাচ্ছে। ভ্যারিয়েবল ডিয়ারনেস অ্যালাউন্সও আমরা চালু করেছি। ঐ সময়ে যে'পয়েন্ট ছিল সে অনুযায়ী ১.২৫ ভ্যারিয়েবল ডিয়ারনেস অ্যালাউন্স চালু হয়েছে। তারপর টেম্পোরারি, ক্যাজুয়াল ওয়ার্কার্স ইত্যাদিদের মাইনেও ঠিক

হয় ২২ টাকা থেকে ২৫ টাকা, ৩৬ টাকা পর্যন্ত। আমাদের কিছুটা কন্‌সিড করতে হয়। কারণ কোম্পানি ওয়াজ অ্যাবান্ডেন্ড, কেডিয়া চলে গেছিল, সিক ইউনিট হিসাবে বি.আই.এফ.আর.-এ আছে। সুতরাং কিছু কন্‌সিড করতে হয়। ইউনিয়নগুলোও এতে রাজি আছে। তারপর গ্রামের সদস্য যাঁরা আছেন তাঁরা আমার চেয়ে ভাল জানেন — আখ চাষের জমি একবার চাষ করার পর দু বছর ফেলে রাখতে হয়। আগে যে ভদ্রলোক ছিলেন তিনি বেশির ভাগ জমিই ফেলে রাখতেন। এখন এই ভদ্রলোক নিজেরা কিছু ফল-টলের চাষ করেন, বাকি জমিতে স্থানীয় লোকেদের সঙ্গে অ্যারেঞ্জমেন্ট করে দু বছরের জন্য নানা রকম ফসল চাষ করার ব্যবস্থা করেছেন। ওখানে টোটাল ৮ হাজার একর জমি আছে, সে জমির সবটাই কাল্টিভেবল ল্যান্ড নয়।

পুকুর আছে, অন্য জমি আছে, গাছপালা আছে। একটা জমির কিছু অংশ নিয়ে ডিসপিউট আছে, হ্যান্ডওভার করা যায়নি। বাকি যে ল্যান্ড আছে সেখানে আখ চাষ হয়। সুগারকেন এখন যা আছে তার ইল্ড ভাল নয়, সায়েনটিফিক মেজার নিয়ে করতে হবে। পলাশীর আশে পাশে যারা আছে সেখানেও আখ চাষ হয়। তাদের সঙ্গে অ্যারেজমেন্ট করেছেন। তারা ওকে আখ সাপ্লাই করেন। ওদের কি রেট আছে তা আমার জানা নেই। আমার কাছে যে হিসাব আছে যেটা আমি ফলো-আপ করি সেটা হচ্ছে, ১৯৯৩-৯৪ সালে ওখানে হয়েছিল ৪ হাজার ২০০ টনেজ। ১৯৯৪-৯৫ সালে ৪ হাজার ৪০০ টনেজ। ১৯৯৪-৯৫ সালে সুগারকেন ১ লক্ষ ৪৪ হাজার টন। তাতে কোম্পানি বলছেন পুরোটা ফিড করা যাচ্ছে না। সেইজন্য সুগারকেন বাড়াতে হবে, ইল্ড বাড়াতে হবে এবং কোয়ালিটি বাড়াতে হবে। সেইজন্য নানারকম চেষ্টা চরিত্র করছেন। আশা করছি, এটা বাড়বে এবং প্রেজেন্ট এগ্রিমেন্ট ১৯৯৬ সালে এক্সপায়ার করবে। মাঝখানে কিছু ক্যাজুয়াল নিয়েছিল, সেটার সেটেলমেন্ট হয়েছে। আরও কিছু অভিযোগ ছিল, বাইরের লোকেদের নিয়ে আন্ডারস্ট্যানডিং হচ্ছে, জমির বিলি ব্যবস্থা নিয়ে অভিযোগ, সেই অভিযোগ নিয়ে ডি.এম., মুর্শিদাবাদ এবং নদীয়া তাদের তদন্ত করতে বলা হয়েছে। সি.এম.-এর পক্ষ থেকেও দিয়েছেন। লেবার কমিশনারও বলেছেন, এ.এল.সি. এবং ইন্সপেক্টর যারা আছেন তারা তদন্ত করে রিপোর্ট পাঠাবেন। এই হচ্ছে পজিশন। এই মিলটি যদি পুরো চালু থাকে তাহলে প্রডাকশন বাড়তে পারে এবং আশে পাশে যারা আখ চাষ করেন তারা উপকৃত হবেন এবং দামও পাবেন। আর একটা হচ্ছে, আমাদের যে চিনির সঙ্কট সেটার খানিকটা সলভ হতে পারে, কিছুটা অভাব মেটাতে সাহায্য করবে। আরও দুটি চিনি কল ঐ পলাশীর আশে পাশে আছে। এই দুটির মধ্যে একটা ভাল চলছে। প্রথম দিকে ধারণা ছিল সুগার কমপ্লেক্স করা যায় কিনা, কিন্তু তাতে আমরা দেখলাম সুবিধা হবে না। এটা এখন এইভাবে আছে।

**শ্রী তপন হোড় :** আমি খবর পেলাম কেডিয়ার কাছ থেকে যখন খৈতান নিলেন এবং নেবার পর যে চুক্তি হল তাতে কিছু শর্ত ছিল, যত শ্রমিক ওখানে কাজ করেন তাদের দীর্ঘ

দিনের বকেয়া দেবার ব্যাপারে, সুনিশ্চিত কাজ করার ব্যাপারে এবং বেতন ঠিক ঠিক পাওয়ার ব্যাপারে। আমার কাছে খবর আছে, ঠিক ঠিক চুক্তি মতো চলছে না বা বেতনের ক্ষেত্রে একটা বেনিয়ম, অর্থাৎ অনিয়মিত হচ্ছে। এই সম্পর্কে কিছু জানেন কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মাননীয় সদস্যের খবরের সোর্সটা কি তা আমি জানি না। তবে বিভিন্ন ইউনিয়নের সঙ্গে সই করে এগ্রিমেন্ট হয়েছে। প্রথম যখন হয় তখন কিছু অসুবিধা দেখা যায়, প্রডাকশন ঠিকমতো উঠছিল না। এরিয়ার পেমেন্ট টাইম টু টাইম ডিস্টাবর্ড হয়। যে সমস্ত পার্মানেন্ট এবং সিজিনাল ওয়ার্কার আছেন তাদের রিক্রুটমেন্টের ব্যাপারে ডিস্টাবর্ড হয়। আর একটা গোলমাল হয় কে সিজিনাল এই নিয়ে অনেক দাবিদার জুটে যায়। সবগুলি ইউনিয়নের সঙ্গে আলোচনা করে সেটেল করি। এরিয়ার বাকি আছে এইরকম কোনও খবর আমাদের কাছে নেই। ডিটেলস যদি পান আমাকে দেবেন। মাঝখানে একটা গোলমাল হয়েছিল। একজন ভদ্রলোক বলেছিলেন, যত ওখানে চাষ করছে সব লোককে পার্মানেন্ট করতে হবে। হি স্টার্টেড এ মুভমেন্ট দেয়ার। সেইজন্য কিছু ক্ল্যাস হয়। দু তিন দিন বন্ধ হয়। সমস্ত ইউনিয়ন সেটা রেজিস্ট করে, তারপর নরম্যালসি রেসটোর হয়। বাকি খবর থাকলে দেবেন।

[11-50 – 12-00 (Noon)]

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি যতদূর জানি যে, বহু সরকারি জমি আখ চাষ করার জন্য দেওয়া হচ্ছে। এই জমিতে চাষীরা আখ চাষ না করে ধান চাষ করছে, কারণ তারা আখ চাষ করে কোনও লাভ পাচ্ছে না। তার জন্য সমস্ত আখ বাইরে থেকে বেশি খরচে আনাতে হচ্ছে। এই যে জমিগুলি দিয়েছেন, তারা আখ চাষ না করে অন্য চাষ করছেন এই ব্যাপারে কোনও ব্যবস্থা করেছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** প্রথম কথা — মাননীয় সদস্য এটা ভুল করছেন যে, এটা আমাদের দেওয়ার ব্যাপার না। কেডিয়া কোম্পানির হাতে টোটাল ল্যান্ড ছিল। এই কেডিয়া কোম্পানি প্রফেসর কেডিয়া খড়দহ জুট মিল করেছিলেন এবং সেটাকে সিক করে দিয়ে তিনি ইউ.পি.-তে চলে গেলেন এবং সেখানে গিয়ে বনস্পতির একটা কারখানা খুললেন। সেই কারখানাটিও সিক করে দিয়ে চলে যান। আর এই জমি আমরা দিইনি। দ্বিতীয়ত আপনি যে আখ, ধান এই সমস্ত বিষয়ে প্রশ্ন করেছেন, সেটা হচ্ছে কৃষি দপ্তরের ব্যাপার। আর আখ, ধান যারা চাষ করেন তারা বলতে পারবেন। আর দপ্তর বিভিন্ন লোককে জমি দেন তাঁরা বলতে পারবেন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় মন্ত্রী, আমার বিধানসভা কেন্দ্র কাটোয়া এবং তার সঙ্গে লাগোয়া এলাকার আখ চাষীদের দীর্ঘদিনের অভিযোগ যে তারা প্রত্যক্ষভাবে আখ দেয়, আবার কখনও মিডলম্যানদের মাধ্যমে আখ দেয়। মিল মালিকদের পক্ষ থেকে এই মিডলম্যানরা আখ চাষীদের কাছে কিছু অ্যাডভান্স দিয়ে আখ নেয় এবং পরে পেমেন্ট করে দেন। কিন্তু

ধারাবাহিক অভিযোগ হচ্ছে যে, এই আখ চাষীরা ঠিকমতো ন্যায্য যে মূল্য তা তারা নিয়মিত পাচ্ছে না। এই ব্যাপারে আপনি কি কোনও ব্যবস্থা নেবেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় সদস্য এটা জানেন যে এইসব কোম্পানি যারা অ্যাডপশন করে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজগুলিকে তারা কাকে জমি বিলি করবেন কি না করবেন সেটা তাদের ব্যাপার। শ্রম দপ্তরের এই ব্যাপারে কোনও ভূমিকা নেই। সরকারের আছে কিনা আমার জানা নেই। আর জমি যাদের বিলি করলেন তারা মিনিমাম ওয়েজ ঠিকমতো দিচ্ছে না। সেই সম্বন্ধে যদি কোনও কমপ্লিট কমপ্লেন আমার কাছে আসে সেটা দেখার ব্যবস্থা করব।

**শ্রী আব্দুল সালাম মুন্সি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এখানে শ্রমিকদের অসন্তোষের ব্যাপার নেই। কিন্তু আমি নিজে বিধায়ক হিসাবে জানি যে, এই থার্ড ওয়েজ বোর্ডের সিদ্ধান্ত অনুযায়ী সেখানকার শ্রমিকদের বেতন দেওয়া হয়নি এবং এই জন্য তাদের মধ্যে অসন্তোষ আছে। আপনার কাছে জিজ্ঞাসা করছি যে, এই এগ্রিমেন্টের মাধ্যমে কটা সেশনে কতদিন এদের এই সামন্ততান্ত্রিক ব্যবস্থার মতো করে যা খুশি তাই বেতন দেওয়া হবে? ৬০০, ৭০০, ৮০০ টাকার বেশি তারা বেতন পান না। এই ব্যাপারে আপনি যদি একটু বলেন তাহলে ভাল হয়।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** সুগার ওয়েজ বোর্ডের থার্ড রিপোর্ট পশ্চিমবঙ্গের ট্রেড ইউনিয়ন অ্যাকসেপ্ট করেনি। দ্বিতীয় কথা হচ্ছে যে, এটা ফেলে রেখে চলে গিয়েছিল। এবং এটাকে চালু করার ব্যাপারেই প্রাধান্য দেওয়া হয়। ন্যাচারালি শ্রমিকরা বলেন যে, এটাকে যাতে চালু করা যায় তার ব্যবস্থা করুন এবং পরে আস্তে আস্তে হবে।

সামন্ততন্ত্রের বিরুদ্ধে কি করতে হবে না করতে হবে সেটা লেবার ডিপার্টমেন্টের ব্যাপার নয়। আপনাদের ইউনিয়ন বলবেন, আপনারা লিখিত অভিযোগ দেবেন যে কোন লোক চুক্তি অনুযায়ী বেতন পাচ্ছেন না কারখানায়, ওয়ার্কারস, পার্মানেন্ট ওয়ার্কারস, সিজিনাল ওয়ার্কারস, ক্যাজুয়াল ওয়ার্কারস কারখানা এবং কারখানা সংলগ্ন এলাকায়। বাকি আমি বলে দিয়েছি। যারা ওদের কাছ থেকে বিলি করা চাষের জন্য নিচ্ছেন, তাদের জমির এগ্রিকালচারাল ওয়ার্কারসরা যদি পয়সা কম পান তাহলে সেটা আমাকে ডিটেলস দেবেন আমি সেটা দেখার ব্যবস্থা করব।

**শ্রী নির্মল দাস ঃ** আমেদপুর, বেলডাঙ্গা ও পলাশী এই তিনটি মিলে কত সংখ্যক শ্রমিক কাজ করেন, প্রকৃতপক্ষে আপনারা যে চুক্তি করেছেন এটা কি মিনিমাম ওয়েজেসকে কভার করে? আর পারসেন্টেজ যেটা, সেটা আমাদের স্টেটকে কতটা রিকোয়ারমেন্ট করে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** স্যার, মাননীয় সদস্য জানেন, আমেদপুর, বেলডাঙ্গা আমার মধ্যে নয়। আমি যখন প্রথম আসি তখন আমেদপুর, বেলডাঙ্গার ডিপ্লোরেবল কনডিশন নিয়ে

অনেকে আমার কাছে প্রস্তাব করেছিল যে ওখানে কিছু টাকা ফ্লো করে কিছু করা যায় কিনা? আমি সেই প্রস্তাব রিজেক্ট করেছিলাম। এ ব্যাপারে ডিটেলস জানতে হলে কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিকে লিখতে হবে। তারা মিনিমাম ওয়েজেস পাচ্ছে না — এই অভিযোগ আসলে এনকোয়ারি করব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** পলাশী সুগার মিল বহুদিন বন্ধ ছিল, মাননীয় মন্ত্রী মহাশয় এ ব্যাপারে উদ্যোগ নিয়েছিলেন এবং খৈতানের সঙ্গে যে চুক্তি হয়েছিল তাতে ওদের অনেক ফেসিলিটিস দেওয়া হয়েছে। একটা সুগার কমপ্লেক্স করার কথা চিন্তা করছেন। বেলডাঙ্গা সুগার মিল বন্ধ আছে, আমেদপুর সুগার মিলে সুগার কেনের ক্রাইসিস রয়েছে, যার ফলে যখন এই মিলে প্রোডিউস হয় তখন সিজিনাল ওয়ার্কারর্সরা কাজ পান অন্য সময় তাদের কাজ থাকে না। যে সময় প্রোডিউস হয় সেই সময় কাজ হচ্ছে। সুগারকেনের ক্রাইসিসের জন্য এর মডার্নাইজেশন করতে হবে। সুগারকেনের প্রোডাকশন বাড়ানোর জন্য শ্রম-দপ্তর থেকে কোনও উদ্যোগ নেওয়া হচ্ছে কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** স্যার, উনি যদি আলাদা ভাবে আমার সঙ্গে এ ব্যাপারে কথা বলেন তবে আমি এ ব্যাপারে অন্য ডিপার্টমেন্টের সঙ্গে আলাপ-আলোচনা করতে পারি।

**Mr. Speaker :** Now there are two questions *535 and *541. One is from Shri Prabir Banerjee and another is from Shri Bhupendra Nath Seth. I find that they are not in the House. So I am taking up the Question *536.

### গ্রামীণ গ্রন্থাগারের উন্নয়ন

***৫৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৫৭) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ব্লক-কেন্দ্রের গ্রামীণ গ্রন্থাগারগুলিকে শহর-গ্রন্থাগারে উন্নীত করার কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে কি না; এবং

(খ) বিগত আর্থিক বছরে রাজ্যে কয়টি সরকারি গ্রন্থাগার তৈরি করা হয়েছে?

**শ্রী তপন রায় ঃ**

(ক) না।

(খ) একটিও না।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** সাক্ষরতা আন্দোলন বিভিন্ন জেলায় হয়েছে, তার পরিপ্রেক্ষিতে নতুন গ্রন্থাগারের অনুমোদন দেওয়ার কথা চিন্তা ভাবনা করছেন কিনা জানাবেন।

[12-00 – 1-00 p.m.(Including Adjournment)]

**শ্রী তপন রায় ঃ** মাননীয় সদস্যের প্রশ্ন ছিল ব্লক কেন্দ্রের গ্রামীণ গ্রন্থাগারগুলিকে শহর গ্রন্থাগারে উন্নীত করার ব্যাপারে। উনি প্রশ্ন করেছেন সাক্ষরতা কর্মসূচির পরে নূতন গ্রন্থাগার স্থাপনের ব্যাপারে। স্বাক্ষরতার পর নূতন গ্রন্থাগারের প্রয়োজন আছে ঠিকই। বর্তমান আর্থিক বছরে মেদিনীপুর জেলায় স্বাধীনতা সংগ্রামী ক্ষুদিরাম বোসের গ্রাম মৌবনীতে একটি গ্রন্থাগারের সরকারি অনুমোদন দিয়েছি এবং আর একটা বীরভূম জেলার স্বাধীনতা সংগ্রামী আব্দুল হালিমের গ্রাম সরজাঙ্গাতে একটি গ্রন্থাগারের সরকারি অনুমোদন দিয়েছি। ওনার যে প্রশ্ন তা হল সাক্ষরতা কর্মসূচিকে ফিড করার জন্য আরো কিছু নূতন লাইব্রেরি অনুমোদন দেওয়ার কথা ভাবছি কিনা। এই মুহূর্তে এই রকম কোনও সিদ্ধান্ত হয়নি।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ব্লক-কেন্দ্রের গ্রামীণ গ্রন্থাগারগুলিকে শহর গ্রন্থাগারে উন্নীত করার পরিকল্পনা হয়নি। ব্লক কেন্দ্রের গ্রন্থাগারগুলিকে শহর কেন্দ্রের গ্রন্থাগারে উন্নীত করার জন্য যদি কোনও আবেদন আসে তাহলে সেটা আপনি বিবেচনা করবেন কি?

**শ্রী তপন রায় ঃ** আপনি একটা সঙ্গত প্রশ্ন করেছেন। অতীতে রাজ্য স্তরের কমিটিতে এই বিষয়ে আলোচনা হয়েছে। জেলা স্তরে নির্দেশ দিয়েছি প্রয়োজন ভিত্তিক সিদ্ধান্ত নিতে। গ্রামীণ যে লাইব্রেরি, তাকে যদি টাউন লাইব্রেরিতে উন্নীত করার প্রয়োজন হয় তাহলে জেলা স্তরে প্রস্তাব নেওয়ার কথা বলা হয়েছে। এই ধরনের প্রস্তাব এলে নিশ্চয়ই বিবেচনা করব।

## Starred Questions
## (To which Written answers were laid on the Table)

### রামপুরহাট মহকুমা হাসপাতালের নবনির্মিত ভবনের উদ্বোধন

***৫৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৫) **ডাঃ মোতাহার হোসেন ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ 'বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বীরভূম জেলার রামপুরহাট মহকুমা হাসপাতালের নবনির্মিত ভবনের উদ্বোধন কবে হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

শীঘ্রই হবে বলে আশা করা যায়।

### জাতীয় সড়ক সংস্কারে কেন্দ্রীয় অর্থের বরাদ্দ

***৫৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৬) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জাতীয় সড়কগুলি মেরামতের জন্য ১৯৯৪ সালের ১লা মার্চ থেকে ১৯৯৫ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে মোট কত পরিমাণ অর্থ পাওয়া গেছে; এবং

(খ) উক্ত সময়ে মোট কত কিলোমিটার সড়ক মেরামত করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৪ কোটি ৮৬ লক্ষ ৮১ হাজার টাকা।

(খ) টাকার পরিমাণ প্রয়োজনের তুলনায় ন্যূনতম হওয়ায় প্রয়োজনের তাগিদে পশ্চিমবঙ্গে অবস্থিত ১৬৫০.৭৪ কি.মি. জাতীয় সড়কের খারাপ অংশগুলি সারাবার বন্দোবস্ত করা হয়েছে।

**ঝড়খালিতে উদ্বাস্তু পরিবারবর্গের পুনর্বাসন**

*৫৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১২) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সুন্দরবনের ঝড়খালিতে উদ্বাস্তু পরিবারদের পুনর্বাসন দেওয়া হয়েছে; এবং

(খ) সত্যি হলে, (১) কত সংখ্যক পরিবারকে কত পরিমাণ জমিতে পুনর্বাসন দেওয়া হয়েছে; এবং (২) পরিবারপিছু কত পরিমাণ জমি দেওয়া হয়েছে?

**উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সুন্দরবনের ঝড়খালিতে হেড়োভাঙ্গা স্কীমে উদ্বাস্তু পরিবারদের পুনর্বাসন দেওয়া হয়েছে, এবং

(খ) ১। এখানে মোট ৬২৫ জন উদ্বাস্তু পরিবারকে গভর্নমেন্ট স্পনসর্ড স্কীমের ৪টি ব্লকে ২৩৩১ একর জমিতে পুনর্বাসন দেওয়া হয়েছে, এবং

২। রুর‍্যালে গভর্নমেন্ট স্পনসর্ড কলোনির নিয়ম মতো পরিবারপিছু ৯ বিঘা চাষের জমি ও ১০ কাঠা বাস্তু জমি দেওয়া হয়েছে।

**সমবায় সমিতিতে অস্থায়ী কর্মচারির সংখ্যা**

*৫৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৭) **শ্রী ঈদ মহম্মদ ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন সমবায় সমিতিতে কত জন অস্থায়ী কর্মচারী আছেন; এবং

(খ) ঐ সব কর্মচারিদের স্থায়ী করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সমবায় সংস্থাগুলি স্বশাসিত সংস্থা এবং এদের সংখ্যা ২৩,০০০ এর উপর। বর্তমানে এই সমস্ত সমিতিতে মোট কতজন অস্থায়ী কর্মচারী আছেন সেই নির্দিষ্ট তথ্য সমবায় দপ্তরে বা সমবায় অধিকারে নেই। তবে কেন্দ্রীয় স্তরের সমিতিগুলি ছাড়া বেশির ভাগ সমিতিতেই ২ জন করে কর্মচারী আছেন। তাঁরা প্রায় সকলেই অস্থায়ী কর্মচারী। সেই হিসাবে কিঞ্চিত অধিক ৪৭,০০০ অস্থায়ী কর্মচারী আছেন।

(খ) এই সমস্ত কর্মচারি স্বশাসিত সমবায় সংস্থা অধীন। এঁদের স্থায়ী করার পরিকল্পনা সরকারের বর্তমানে নেই।

## ছোট চালকলে সরকারি ভর্তুকি

***৫৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৯) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, ছোট চালকল (মিনি রাইস মিল) খুললে মালিককে রাজ্য সরকার এক লক্ষ টাকা ভর্তুকি দেন;

(খ) সত্যি হলে, আজ পর্যন্ত কত জনকে এ রকম ভর্তুকি দেওয়া হয়েছে; এবং

(গ) বর্তমানে পশ্চিমবাংলায় মিনি রাইস মিলের সংখ্যা কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। এখনও রাজ্য সরকার কোন ব্যক্তি ছোট চালকল তথা মিনি রাইস মিল খুললে কোনও রূপ ভরতুকি দেন না।

(খ) এ প্রশ্ন ওঠে না।

(গ) বর্তমানে পশ্চিমবাংলায় মিনি রাইস মিলের সংখ্যা ৩৮০টি।

## রাজ্যে জলাতঙ্করোগে আক্রান্ত রোগীর সংখ্যা

***৫৪০।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬১) **শ্রী শক্তি বল ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ সালে রাজ্যের হাসপাতালগুলিতে জলাতঙ্করোগে আক্রান্ত রোগীর সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে, আই. ডি. হাসপাতাল ও অন্যান্য হাসপাতালগুলিতে উক্ত রোগে আক্রান্ত রোগীর সংখ্যা কত ছিল?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৩ সালের মোট সংখ্যা ২৫৬

(খ) আই. ডি. হাসপাতালে আক্রান্তের সংখ্যা ২৪৬; অন্যান্য হাসপাতালে ১০

**রাস্তা-সংস্কারে বরাদ্দকৃত অর্থের খরচ**

***৫৪১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৪) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৪-৯৫ সালের বাজেটে রাস্তা-সংস্কারের জন্য বরাদ্দকৃত টাকার মধ্যে কত টাকা ৩১-১-৯৫ পর্যন্ত খরচ করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মোট ৫৮.২৬ কোটি টাকা বরাদ্দকৃত অর্থের প্রায় ৪৮.০০ কোটি টাকা ৩১.১.৯৫ পর্যন্ত খরচ করা হয়েছে।

**Recruitment of O.B.C. in the West Bengal Essential Commodities Supply Corporation Limited**

***543.** (Admitted Question No. *1255) **Shri Ambica Banerjee :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

What steps have been taken by the State Government in respect of recruitment of O.B.C. in the West Bengal Essential Commodities Supply Corporation Limited forthwith?

**Minister-in-charge of the Food & Supplies Deptt :**

The West Bengal Essential Commodities supply Corporation Ltd. always follows the rules and regulations of the State Govt. in toto in the matter of reservation

**রাজ্য সরকার পরিচালিত গ্রন্থাগারে শূন্যপদের সংখ্যা**

***৫৪৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৮২) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি** এবং **শ্রী ভন্দু মাঝি :** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় রাজ্য সরকার পরিচালিত বিভিন্ন গ্রন্থাগারগুলিতে শূন্যপদের সংখ্যা কত; এবং

(খ) উক্ত শূন্যপদগুলিতে দ্রুত নিয়োগের কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৭১টি।

(খ) হ্যাঁ।

**Procurement and distribution of 'Levy Sugar'**

***545.** (Admitted Question No. *1306) **Dr. Manas Bhunia :** Will the Minister-in-Charge of the Food & Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that West Bengal Essential Commodities Supply Corporation Limited is going to procure and distributes 'Levy Sugar' in Public Distribution System all-over West Bengal shortly;

(b) if so, the brief outline of the trade;

(c) number of depots required to be opened in the State and deployment of Staff and Officers; and

(d) details of subsidy, if any?

**Minister-in-charge of the Food and Supplies Deptt :**

(a) Under Contemplation

(b) The State Govt. has been seriously considering the issue of taking over levy sugar distribution work through its agency, that is the West Bengal Essential Commodities Supply Corporation Limited, an undertaking of this Department.

(c). Under Process.

(d) As above.

**পুনর্বাসন দপ্তর দ্বারা পরিচালিত 'উৎপাদনকেন্দ্র'**

***৫৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫২) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** বাস্তুহারা পুনর্বাস বিভাগেব ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পুনর্বাসন দপ্তর দ্বারা পরিচালিত কয়েকটি উৎপাদনকেন্দ্র আছে

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তাহলে এই ধরনের কেন্দ্রের সংখ্যা কয়টি এব তা কোন-কোন স্থানে অবস্থিত; এবং

(গ) এ সব কেন্দ্রে কি উৎপাদন হয়?

**বাস্তুহারা পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ,

(খ) শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন দপ্তর দ্বারা পরিচালিত চারটি উৎপাদন কেন্দ্র আছে এগুলি হচ্ছে (১) উত্তরপাড়া উৎপাদন কেন্দ্র (হুগলি), (২) হাবড়া উৎপাদন কেন্দ্র (উত্তর ২৪ পরগনা) (৩) টিটাগড় উৎপাদন কেন্দ্র (উত্তর ২৪ পরগনা) এবং (৪) কামারহাটি বাঁশ প্রক্রিয়াকরণ কেন্দ্র (উঃ ২৪ পরগনা)।

(গ) এসব উৎপাদন কেন্দ্রগুলিতে নিম্নলিখিত দ্রব্য সামগ্রী উৎপাদিত হয়, যথা :- (১) বুনন বিভাগ নির্মিত দ্রব্যাদি শাড়ি, ধুতি, মার্কিন ডাস্টার, গামছা, বেডশিট, তোয়ালে, শার্টের কাপড়, লুঙ্গি, ইত্যাদি।

(২) টেলারিং বিভাগ নির্মিত দ্রব্যাদি : ফুল প্যান্ট হাফ প্যান্ট, ফুল শার্ট, হাফ শার্ট, উলের কোট, পাজামা, পাঞ্জাবী, মশারী, ফ্রক স্কুলড্রেস, ইজের (স্কুল ড্রেস) ব্লাউজ, সায়া, স্কুল ইউনিফর্ম ইত্যাদি।

(৩) হোসিয়ারী বিভাগ নির্মিত দ্রব্যাদি বিভিন্ন ধরনের গেঞ্জি (হাতাওলা/হাতকাটা) উলিকর্ট হোসিয়ারি ইত্যাদি।

**Appointment of an Editor for the monthly Journal "Panya Barta"**

***547.** (Admitted Question No. *1638) **Shri Sadhan Pandey :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

(a) if it is a fact that an Editor has been appointed by the West Bengal Essential Commodities supply Corporation Limited for publication of "Panya Barta', monthly Journal of the Corporation;

(b) if so, qualifications and monthly remuneration of the Editor;

(c) mode of appointment of the Editor;

(d) utility of the publication;

(e) Number of Issues published in each month; and

(f) total expenses incurred by the Corporation for each issue?

**Minister-in-charge of the Food and Supplies Deptt :**

(a) Yes, it is a fact that an editor has been appointed by this Corporation.

(b) i) The Qualification of the Editor is M.A. in Political Science.

ii) The monthly remuneration of the Editor is Rs. 1900/- fixed with other admissible allowances.

(c) Applications for the post were invited through an advertisement in the (i) The Annada Bazar Patrika, (ii) The Ajkal and (iii) The Dainik Basumati. Interview was taken on 23.3.92 and Sri Ranjit Kumar Ghosh was selected as Editor.

(d) To inform the public regarding the P.D.S., different development in F&S Deptt., information of the Corporation and several other useful matters.

(e) Four issues have been published till date

(f) The total expenditure borne by the Corporation is Rs. 54,000/-. The cost of the first and last issues were Rs. 12,650/- and Rs. 14,000/- respectively.

### গোপীবল্লভপুর-হাতিবারী রাজ্য সড়কের সংস্কার

*৫৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০২) শ্রী সুভাষচন্দ্র সরেণ ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর-হাতিবারী পর্যন্ত সড়কটির সংস্কারে কত টাকা মঞ্জুর করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সড়কটির নির্মাণ কাজ শেষ না হওয়ায় এটি এখনও সংস্কারের পর্যায়ে আসেনি।

**জীবনদায়ী ওষুধের মূল্যবৃদ্ধি**

***৫৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৮) **ডঃ নির্মল সিংহ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত একবছরে (২৮-২-৯৫ পর্যন্ত) জীবনদায়ী ওষুধগুলির দাম কত শতাংশ বেড়েছে; এবং

(খ) ১৯৭০ সালের পেটেন্ট আইন তুলে দেওয়ার প্রভাব পশ্চিমবঙ্গবাসীর উপর কিভাবে পড়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাপ্য তথ্যানুয়ায়ী বিভিন্ন জীবনদায়ী ওষুধের ক্ষেত্রে ১৯৯৩-৯৪ সালের তুলনায় ১৯৯৪-৯৫ সালে মূল্যবৃদ্ধি ঘটেছে শতকরা ১৬ ভাগ থেকে শতকরা ৫৮.৩৩ ভাগ পর্য্যন্ত।

(খ) ১৯৭০ সালের পেটেন্ট আইন একটি কেন্দ্রীয় আইন। এই আইন তুলে এই বছর জানুয়ারি মাসে একটি অর্ডিনান্স জারি হয়েছিল। নতুন একটি "পেটেন্ট (এ্যামেণ্ডমেন্ট) বিল ১৯৯৫" পার্লামেন্টে পেশ করা হয়েছিল। কিন্তু পার্লামেন্ট এই বিলটি বর্তমান অবস্থায় এখনও গ্রহণ করেননি। ইতিমধ্যে অর্ডিন্যান্সের মেয়াদ উত্তীর্ণ হয়ে গেছে। অতএব কার্যত বলা যায় যে এই সময়ে ১৯৭০ সালে পেটেন্ট আইনই চালু আছে। আশঙ্কা করা ্ছে, যে নতুন বিলটি চালু হলে অনেক ওষুধের অত্যাধিক মূল্যবৃদ্ধি ঘটবে এবং সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে যাবে।

**সরকার অধিগৃহীত শিল্প-প্রতিষ্ঠানে কর্মী-নিয়োগের নিয়মনীতি**

***৫৫০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬০) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার অধিগৃহীত শিল্প-প্রতিষ্ঠানে কর্মী-নিয়োগের ক্ষেত্রে সরকারি নিয়মনীতি কি;

(খ) উক্ত নিয়ম লঙ্ঘনের কোনও অভিযোগ আছে কি; এবং

(গ) থাকলে, সংশ্লিষ্ট কর্তৃপক্ষের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্য সরকারের বর্তমানে অনুসৃত নিয়োগ সংক্রান্ত আদেশনামা নং ৫১২০ (৬০/এল ডাব্লু তাং-১৭.১০.৭৭ অনুযায়ী বলা হয়েছে যে পাবলিক সার্ভিস কমিশন বহির্ভূত পদগুলি স্থানীয় এমপ্লয়মেট এক্সচেঞ্জের মাধ্যমে পূরণ করতে হবে। এই নিয়ম সরকার অধিগৃহীত শিল্প প্রতিষ্ঠানের ক্ষেত্রেও সমভাবে প্রযোজ্য।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

### মহিলা কো-অপারেটিভ ক্রেডিট সোসাইটি

*৫৫১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২০) শ্রী **কালীপ্রসাদ বিশ্বাস :** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে (২৮.২.৯৫) পর্যন্ত রাজ্যে কতগুলি মহিলা কো-অপারেটিভ ক্রেডিট সোসাইটি আছে; এবং

(খ) ঐ সোসাইটিগুলির সদস্য-সংখ্যা কত?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ২১টি

(খ) প্রায় ৬০ হাজার

### রাজ্যের সড়ক-সংস্কারের কর্মসূচি

*৫৫২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৪) শ্রী **অঞ্জন চ্যাটার্জি :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের গুরুত্বপূর্ণ সড়কগুলি যথাযথ সংস্কারের অভাবে যান-চলাচলের অযোগ্য হয়ে পড়েছে; এবং

(খ) সত্যি হলে, বর্ষার পূর্বে সড়কগুলি সংস্কারের কোনও কর্মসূচি আছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না সত্যি নয়। গুরুত্বপূর্ণ সড়কগুলি যাতে বাস চলাচলের অযোগ্য না হয়ে পড়ে সেদিকে দৃষ্টি রেখেই আর্থিক সীমাবদ্ধতার মধ্যেও সংস্কারের কাজ যথা সম্ভব করা হয়।

(খ) প্রশ্ন ওঠে না।

### সৈয়দ নুরুল হাসান হাসপাতাল

***৫৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৪) **শ্রী সুভাষ বসু ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কল্যাণীতে সৈয়দ নুরুল হাসান হাসপাতাল প্রোজেক্টের কাজ শুরু করার কোন নির্দিষ্ট তারিখ ঠিক হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, কবে; এবং

(গ) ঐ পরিকল্পনায় কত টাকা ব্যয় হবে?

**স্বাস্থ্য ও পরিবার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) প্রকল্পের কাজ চলছে।

এই শিক্ষা প্রতিষ্ঠানের কার্ডিওলজি, কার্ডিওভাস্কুলার এবং কার্ডিওথোরাসিক সার্জারি বিষয়ে শিক্ষা, গবেষনা এবং চিকিৎসা ব্যবস্থা সমূহ কল্যাণীর গান্ধী মেমোরিয়াল হাসপাতালে সম্পন্ন হবে। সেজন্য এই হাসপাতালটির ব্যবস্থা সমূহ উন্নীত করা হচ্ছে। এই উদ্দেশ্যে গত আর্থিক বছরে বিভিন্ন সরঞ্জাম কেনার জন্যে প্রায় ৭০ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে। এছাড়া নেফ্রোলজি, ইউরোলজি, ইউরোসার্জ্জারি এবং অফথ্যালমোলজি বিষয়গুলির শিক্ষা, গবেষণা ও চিকিৎসার জন্যে একটি নূতন ভবন নির্মাণ করা হবে। ভারত সরকারের সংস্থা দি হসপিটাল সার্ভিসেস কনসাল্টেন্সি কর্পোরেশন (ইণ্ডিয়া) লিমিটেড এই সম্পর্কে একটি নূতন প্রকল্প প্রতিবেদন তৈরি করছে। রাজ্য সরকারের সংস্থা ম্যাকিনটোশ বার্ণ লিমিটেড এই সম্পর্কে বিভিন্ন জরিপ ও অনুসন্ধানের কাজ হাতে নিয়েছে।

### নদীয়া জেলায় সমবায় ব্যাঙ্ক

***৫৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৯) **শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলায় মোট কয়টি সমবায় ব্যাঙ্ক আছে;

(খ) এই ব্যাঙ্কের আরও কিছু শাখা খোলার পরিকল্পনা সরকারের আছে কি না;

(গ) বর্তমানে শাখাগুলি ১৯৯৪-৯৫ (২৮.২.৯৫) পর্যন্ত আর্থিক বছরে মোট কত পরিমাণ কৃষিঋণ দিয়েছে; এবং

(ঘ) অন্যান্য রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের তুলনায় ঐ ঋণের অনুপাত কত?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬টি

(খ) হ্যাঁ।

(গ) ১১৮৯.৪৪ লক্ষ টাকা।

(ঘ) ২.৬৫ ঃ ১

**বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে বিদ্যাসাগরের মূর্তি স্থাপন**

***৫৫৫**। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯২) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিদ্যাসাগর মৃত্যু-শতবার্ষিকীতে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে বিদ্যাসাগরের মূর্তি স্থাপনের পরিকল্পনা নেওয়া হয়; এবং

(খ) সত্যি হলে, বর্তমানে কাজটি কোন পর্যায়ে আছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে ভাস্কর নির্বাচনের কাজ চলছে।

**উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে বেরিয়াম মেশিন স্থাপন**

***৫৫৬**। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬০) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে বেরিয়াম মেশিন বসাবার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সেখানে একটি এক্স-রে মেশিন কার্যকর রয়েছে। তবে তার ক্ষমতা কমে এসেছে দীর্ঘ ব্যবহারে। মেশিনটি মেরামতির জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে যাতে সেখানে বেরিয়াম মিল পরীক্ষা আবার চালু করা যায়।

### জলঙ্গী ও বাসনাবাদ এলাকায় ক্ষতিগ্রস্ত রাস্তার সংস্কার

***৫৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৬) **শ্রী ইউনুস সরকার এবং শ্রী শিশির সরকার ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি, যে, মুর্শিদাবাদ জেলার জলঙ্গী ও বাসনাবাদ এলাকায় গঙ্গার ভাঙ্গন প্রতিরোধে প্রায় ২০০ বোল্ডারের লরি প্রতিদিন ঢোকার ফলে রাস্তা অচল হয়ে পড়েছে; এবং

(খ) সত্যি হলে, ঐ এলাকার রাস্তা সংস্কারের জন্য জরুরি ভিত্তিতে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বোল্ডারের লরি ঢোকার ফলে রাস্তার ক্ষতি হলেও অচল হয়ে পড়েনি।

(খ) ক্ষতিগ্রস্থ রাস্তাগুলি সংস্কারের জন্য সময় মতো ব্যবস্থা নেওয়া হয়েছে।

### হাওড়া জেলায় পরিবার-কল্যাণ পরিকল্পনা

***৫৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬৮) **শ্রী পদ্মনিধি ধর ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় পরিবার-কল্যাণ পরিকল্পনার অগ্রগতি কিরূপ;

(খ) বালী-জগাছা ও ডোমজুড় ব্লক দুটিতে এই পরিকল্পনা কতটা কার্যকর হয়েছ (৩১.৩.৯৫ পর্যন্ত); এবং

(গ) ঐ দুই ব্লকে ১৯৯৪-৯৫ সালের পরিকল্পনার লক্ষ্যমাত্রা কত ছিল?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৪-৯৫ সালে (এপ্রিল '৯৪—ফেব্রুয়ারি '৯৫) হাওড়া জেলার মাতৃমঙ্গল ও শিশুকল্যাণ কর্মসূচির অগ্রগতি নিম্নরূপ ঃ

| পদ্ধতি | লক্ষ্যমাত্রা (১৯৯৪-৯৫) | অগ্রগতি (১.৪.৯৪-২৮.২.৯৫) | |
|---|---|---|---|
| টি. টি. (পি. ডব্লউ) | ১০২৯০০ | ৯০২২০ | ৮৭.৬৮ |
| ডি. পি. টি. | ৯৩৬০০ | ৭৯৪৬৫ | ৮৪.৯০ |
| পোলিও | ৯৩৬০০ | ৭৭৫৮২ | ৮২.৮৯ |
| বি. সি. জি. | ৯৩৬০০ | ৭৭৮৪৮ | ৮৩.১৭ |
| মিজল্‌স (হাম) | ৯৩৬০০ | ৬৫২০৩ | ৬৯.৬৬ |

(খ) বালী-জগাছা ও ডোমজুড় ব্লক দুটিতে উক্ত কর্মসূচির অগ্রগতি ১.৪.৯৪ থেকে ২৮.২.৯৫ পর্যন্ত নিম্নরূপ ঃ

| | পদ্ধতি | লক্ষ্যমাত্রা (১৯৯৪-৯৫) | অগ্রগতি (১.৪.৯৪-২৮.২.৯৫) | |
|---|---|---|---|---|
| বালী-জগাছা | টি. টি. (পি. ডব্লউ) | ৪০০০ | ১৭০৮ | ৪২.৭০ |
| | ডি. পি. টি. | ৪০০০ | ২৪৪৯ | ৬১.২২ |
| | পোলিও | ৪০০০ | ২৪১০ | ৬০.২৫ |
| | বি. সি. জি. | ৪০০০ | ২৫৩৯ | ৬৩.৪৭ |
| | মিজল্স (হাম) | ৪০০০ | ২২০৭ | ৫৫.১০ |
| ডোমজুড় | টি. টি. (পি. ডব্লউ) | ৪৬৫০ | ৩০০২ | ৬৪.৫৬ |
| | ডি. পি. টি. | ৪১৮০ | ৩৬৭৪ | ৮৭.৮৯ |
| | পোলিও | ৪১৮০ | ৩৬২৯ | ৮৬.৮২ |
| | বি. সি. জি. | ৪১৮০ | ৪২৪২ | ১০১.৪৮ |
| | মিজল্স (হাম) | ৪১৮০ | ৪১১৬ | ৯৮.৪৭ |

(গ) বালী-জগাছা ও ডোমজুড় ব্লক দুটির ১৯৯৪-৯৫ সালের মাতৃমঙ্গল ও শিশুকল্যাণ কর্মসূচির লক্ষ্যমাত্রা নিম্নে বর্ণিত হল ঃ

| পদ্ধতি | লক্ষ্যমাত্রা | |
|---|---|---|
| | বালী-জগাছা | ডোমজুড় |
| টি. টি. (পি. ডব্লউ) | ৪০০০ | ৪৬৫০ |
| ডি. পি. টি. | ৪০০০ | ৪১৮০ |
| পোলিও | ৪০০০ | ৪১৮০ |
| বি. সি. জি. | ৪০০০ | ৪১৮০ |
| মিজল্স (হাম) | ৪০০০ | ৪১৮০ |

(ক) ১৯৯৪-৯৫ সালে (এপ্রিল '৯৪-ফেব্রুয়ারি '৯৫) হাওড়া জেলার পরিবার কল্যাণ পরিকল্পনার অগ্রগতি নিম্নরূপ ঃ-

| পদ্ধতি | লক্ষ্যমাত্রা (১৯৯৪-৯৫) | অগ্রগতি (১.৪.৯৪-২৮.২.৯৫) | |
|---|---|---|---|
| স্টেরিলাইজেশন | ২৩০০০ | ১১৭১১ | ৫০.৯২ |
| আই.ইউ.ডি. | ২৪০০০ | ৫৪৭০ | ২২.৭৯ |
| নিরোধ ব্যবহারকারী | ৩৯০০০ | ১৯৪৯০ | ৪৯.৯৮ |
| গর্ভনিরোধক বড়ি ব্যবহারকারী | ১৭০০০ | ১৪০৬৯ | ৮২.৭৬ |

(খ) বালী-জগাছা ও ডোমজুড় ব্লক দুটিতে উক্ত পরিকল্পনার অগ্রগতি ১.৪.৯৪ থেকে ২৮.২.৯৫ পর্যন্ত নিম্নরূপ ঃ

| | পদ্ধতি | লক্ষ্যমাত্রা (১৯৯৪-৯৫) | অগ্রগতি (১.৪.৯৪-২৮.২.৯৫) | |
|---|---|---|---|---|
| বালী-জগাছা | স্টেরিলাইজেশন | ১২০০ | ৫৩৩ | ৪৪.৪২ |
| | আই.ইউ.ডি. | ১৫১০ | ২২০ | ১৪.৫৭ |
| | নিরোধ ব্যবহারকারী | ১৮৪০ | ৪২৫ | ২৩.০৯ |
| | গর্ভনিরোধক বড়ি ব্যবহারকারী | ৬৬০ | ২৪৯ | ৩৭.৭২ |
| ডোমজুড় | স্টেরিলাইজেশন | ১৩৭০ | ৪৮৫ | ৩৫.৪০ |
| | আই.ইউ.ডি. | ১৫১০ | ২৪০ | ১৫.৮৯ |
| | নিরোধ ব্যবহারকারী | ১৮০০ | ২৩১ | ১২.৮৩ |
| | গর্ভনিরোধক বড়ি ব্যবহারকারী | ৬৬০ | ৩৯৯ | ৬০.৪৫ |

(গ) ঐ দুই ব্লকের ১৯৯৪-৯৫ সালে পরিকল্পনার লক্ষ্যমাত্রা নিম্নে বর্ণিত হল ঃ

| পদ্ধতি | লক্ষ্যমাত্রা | |
|---|---|---|
| | বালী-জগাছা | ডোমজুড় |
| স্টেরিলাইজেশন | ১২০০ | ১৩৭০ |
| আই.ইউ.ডি. | ১৫১০ | ১৫১০ |
| নিরোধ ব্যবহারকারী | ১৮৪০ | ১৮০০ |
| গর্ভনিরোধক বড়ি ব্যবহারকারী | ৬৬০ | ৬৬০ |

## মালদায় জাতীয় সড়কের বাইপাস নির্মাণ

***৫৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৬) **শ্রী শুভেন্দু চৌধুরি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদা শহরের মধ্যে জাতীয় সড়কের 'বাইপাস' তৈরির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হতে পারে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**ডাক্তার তৈরিতে মেডিক্যাল-ছাত্র পিছু সরকারি ব্যয়**

***৫৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৫) শ্রী রাইচরণ মাঝি :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

একজন মেডিক্যাল-ছাত্রকে ডাক্তার তৈরি করতে সরকারের কত টাকা ব্যয় হয়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

প্রায় ৩ লক্ষ ৮০ হাজার টাকা।

**উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক**

***৫৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৩) শ্রী রাজকুমার মণ্ডল :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক চালু না হওয়ার কারণ কি;

(খ) কারণগুলি দূর করার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(গ) হয়ে থাকলে, কবে নাগাদ ব্লাড ব্যাঙ্কটি চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে ব্লাড ব্যাঙ্কের আনুষ্ঠানিক উদ্বোধন হওয়া সত্ত্বেও প্রয়োজনীয় লাইসেন্সের অভাবে ব্লাড ব্যাঙ্কটি চালু রাখা যায়নি।

(খ) লাইসেন্সের পূর্বসর্ত অনুযায়ী একজন মেডিক্যাল অফিসার ও দুজন টেকনোলজিস্টের শিক্ষণের ব্যবস্থা হচ্ছে। উলুবেড়িয়া হাসপাতালের সহিত যুক্ত এস. টি. ডি. ক্লিনিকের মেডিক্যাল অফিসারকে উক্ত শিক্ষণ গ্রহণের জন্য আদেশ দেওয়া হয়েছে। প্রয়োজনীয় যন্ত্রপাতি সরবরাহের ব্যবস্থা করা হচ্ছে।

(গ) অতি শীঘ্র ব্লাড ব্যাঙ্কটি চালু করা সম্ভভ হবে আশা করা যায়। এ বিষয়ে কেন্দ্রীয় ড্রাগ কন্ট্রোলার যেহেতু লাইসেন্সিং অথরিটি, আমরা রাজ্য ড্রাগ কন্ট্রোলারের সাহায্যে লাইসেন্স পাওয়ার জন্য চেষ্টা চালাচ্ছি। যা যা শর্ত পূরণ করতে হবে, সেগুলির দিকে দ্রুত নজর দেওয়া হচ্ছে।

**Mr. Speaker :** The question hour is now over.

[12-00 - 12-10 p.m.]

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motion. The first one is from Shri Saugata Roy on the subject of the reported obstruction made by the workers of the ruling party to thwart the rally called by the Opposition party, the second one is from Dr. Manas Bhunia on the subject of the reported outrage on the persons belong to scheduled tribes community by the workers of ruling party throughout the State and the third one is from Shri Ajoy Dey on the subject of the reported crisis in admission to the Higher Secondary course in West Bengal.

The subject matters of the motions do not call for adjournment of the business of the House. The members may call the attention of the Ministers concerned through calling attention, questions, mentions etc.

I, therefore, withhold my consent to the motions.

One member may, however, read out the text of the motion.

**Shri Saugata Roy :** Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :—

That the Youth Congress is holding a massive rally at Esplanade East today to remember the thirteen Youth Congress boys who were killed in police firing on the 21st July, 1993. The Youth Congress will demand compensation for the families of the victims and a judicial enquiry into the same. Several AICC leaders have arrived for the occasion and several thousand Youth Congress boys have already arrived in the city. But the ruling party is trying to thwart the rally by putting up road blocks and have done a rail roko at Narendrapur on Sealdah South Section. Such obstructions will increase tension and cause unnecessary clashes in the city.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received eleven notices of Calling Attention on the following subjects, namely :—

| | Subject | Member |
|---|---|---|
| i) | Alleged illegal laboratories in various Nursing Homes in Calcutta, | Shri Lakshman Chandra Seth |
| ii) | Reported recovery of rifle of suspected militants from Howrah garage on 18.7.95, | Shri Sukumar Das |
| iii) | Reported attack on the demonstrators of Chhatra Parishad at Rishra | Shri Abdul Mannan |
| iv) | Reported death of one person by poisonous gas at Rangaipur village under Harishchandrapur of Malda dist. | Shri Birendra Kumar Moitra |
| v) | Reported violent clashes at different Colleges | Shri Saugata Roy |
| vi) | Proposed centre of Small Scale Industries on the land of Bengal Pottery | Shri Nirmal Das |
| vii) | Alleged arrest of two terrorists from a Dhaba at Bally on 18.7.95 | Shri Ambica Banerjee |
| viii) | Reported missing of the file for purchasing medical equipment of SSKM Hospital | Shri Abdus salam Munshi & Shri Ajoy Dey |
| ix) | Reported defalcation of the Welfare Fund by Scheduled Castes and Tribes Association of Midnapore | Dr. Manas Bhunia |
| x) | Reported stagnation in Sub-Registry offices in the State | Shri Sailaja Kumar Das |
| xi) | Reported attack on Congress offices at Masamchak village under Moina P.S. in the Dist. of Midnapore on 18.7.95. | Shri Manik Bhowmik. |

I have selected the notice of Shri Sukumar Das on the subject of Reported recovery of rifle of suspected militants from Howrah garage on 18.7.1995.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 27th July.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of the Health and Family Welfare Department will make a statement on the subject of reported threat of AIDS injection from polluted blood supplied through Blood Banks in West Bengal.

(Attention called by Shri Gyan Singh Sohanpal, Shri Saugata Roy, and Shri Manas Bhunia on 18th July 1995)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I rise to make the following statement.

In our State Programme for control of AIDS was launched in right earnest from 1990 though the spade work was initiated by the School of Tropical Medicine, Calcutta since 1987. In 1990, a Mid Term Project was introduced with a nominal WHO assistance of 1.62 Lakhs approximately and all other infrastructural cost was borne by State Government. Side by side Government of India introduced a Scheme for Upgradation of the Blood Banks in the country and as part of it, in our state also, a Programme for Upgradation of the Blood Banks was introduced. In the initial phase, Elisa Kits were supplied to 3(Three) Medical College Hospitals in Calcutta and also to SSKM Hospital, Calcutta. For efficient management of the programme, the neighbouring Blood Banks including the private Blood Banks in Calcutta were tagged with these Government Blood Banks, For confirmatory Test, namely, Western Blot Test, School of Tropical Medicine was declared as the Nodal Centre. A part from this, the National Institute of Cholera and Enteric Diseases also started screening of blood and confirmatory tests and it has been the Nodal Centre of the North Eastern States of India.

With the adoption of the National Programme for control of AIDS and establishment of the National AIDS Control Organisation at New Delhi, this Programme gathered momentum. Under this Programme, Elisa Kits were supplied initially. But, subsequently, considering the efficacy and the need for introduction of HIV Screening at all the Blood Banks, the National AIDS Control Organisation switched over to non reader based test. Accordingly, Testing Kits (Immuno Como) are now being supplied by government of India to all the Blood Banks which are being upgraded in phases.

There are at present 49(Forty-nine) State Government Blood Banks, 5(Five) Central Government Blood Banks, 27(Twenty-seven) Private Blood Banks duly licensed by the Licensing Authority e.g. Government of India and the State Government. Until 1993, the Drug Controller, West Bengal was the Licensing Authority. Since 1993, the Drug Controller of India has been declared the Licensing Authority in respect of all the Blood Banks. Of these there are arrangements for HIV testing in 13(Thirteen) Blood Banks, all located in Calcutta and other industrial areas predominently inhabitated by High Risk people. Of the 27(Twenty-seven) Blood Banks, 8(Eight) Private Blood Banks located in Calcutta have been tagged with School of Tropical Medicine, Nilratan Sircar Blood Bank, R.G.Kar Blood Bank and Central Blood Bank. 5(Five) Private Blood Banks have their own arrangements for HIV Screening. Of the 5(Five) licensed Blood Banks under Government of India, there is arrangement for HIV Screening. Under the existing arrangement, the Government of India supplies the Elisa Kits and Immunocomb Kits with ancillary gadgets/equipments. 6(Six) Blood Banks namely those located in Malda District Hospital, Howrah General Hospital, Asansol Sub-divisional Hospital, Katwa Sub-divisional Hospital, Durgapur Sub-divisional Hospital and District Hospital, Nadia are ready with trained people for HIV Screening, but for want of Kits, those cannot be commissioned right now. The matter has been taken up with Government of India and despite telegraphic reminders, supply of Kits are yet to be received.

In our State, since 1989, collection of Blood from Professional Blood Donors by State Government Blood Banks have been totally banned and steps are being taken to encourage and promote donation of blood by Voluntary Donors. As per the existing practice, past history of donors are being recorded before donation and sample of blood donated are tested before acceptance and storage by Blood Banks. On detection of HIV or other infection in samples, the Blood collected is destroyed. As such, the possibility of supply of blood with HIV or other infection from Blood Banks having necessary arrangements for such screening is rather remote. During 1994-95 1,90,066 Units of Blood were collected by Government Blood Banks of the State of which 56 were found. Elisa Test(+) and three cases were confirmed by WB Test Percentage of Sero Positive is only 0.003%. We are yet to cover all the Blood Banks and Upgradation of the same is under active consideration of the Government and the matter has been taken up with

Government of India who sanction funds for the same. It is expected that all the Blood Banks will be covered and necessary arrangements for HIV Screening will be made shortly subject to technical and logistic support from Government of India.

The Government has also kept vigil on the functioning of the Blood Banks and license of One Blood Bank in Calcutta has recently been cancelled and that of another has been suspended. Show Cause Notice has also been served on 7(Seven) Private Blood Banks for not observing the norms. Applications of 3(Three) Private Blood Banks have also been rejected for not providing HIV Testing facilities.

The State Government is alive to the problems of the blood banks and the need for supply of safe blood to patients requiring blood transfusion. Accordingly a High Power Committee has been set up under the Chairmanship of the Director of Health Services and Ex-officio Secretary with experts and other senior Government officials to go into the problems of the Blood Banks and suggest recommendations immediately to ensure safe supply of Blood to the patients.

[12-10 - 1-00 p.m.(Including Adjournment)]

## Laying of Reports

### Annual Report and Accounts of the West Bengal Pharmaceutical and Phytochemical Development Corporation Limited for the year 1992-93

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay the Annual Report and Accounts of the West Bengal Pharmaceutical and Phytochemical Development Corporation Limited for the year 1992-93.

### Annual Statement of Accounts and Audit Report of the Durgapur Projects Limited for the year 1993-94

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the Annual Statement of Accounts and Audit Report of the Durgapur Projects Limited for the year 1993-94.

### Annual Accounts and Audit Report of the West Bengal Industrial Infrastructure Development Corporation for the year 1991-92

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay the Annual Accounts and Audit Report of the West Bengal Industrial Infrastructure Development Corporation for the year 1991-92.

## Consideration of the Third Report of the Committee of Privileges, 1994-95

**The Chairman (Shri Anil Mukherjee) :** Sir, I beg to move that the Third Report of the committee of Privileges as presented to the House on the 19th July, 1995 be taken into consideration.

The motion was then put and agreed to.

**The Chairman (Shri Anil Mukherjee) :** Sir, I beg to move that the recommendation contained in the Third Report of the committee of Privileges be agreed to by the House.

The motion was then put and agreed to.

**(At this stage the House was adjourned till 1 p.m.)**

[1-00 – 1-10 p.m.(After Adjournment)]

## Mention Cases

**Mr. Speaker :** today I will take up very few Mention Cases and some Zero Hour Cases. Time is very short today.

**শ্রীমতী আরতি দাশগুপ্তা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বি.আই.এফ.আর. যেটা তৈরি হয়েছিল বন্ধ এবং রুগ্ন শিল্পগুলিকে পুনরুজ্জীবিত করার জন্য, কিন্তু সেই বি.আই.এফ.আরে এখন যাওয়া মানে শিল্পের অবলুপ্তি হয়েছে। এবং ব্যাঙ্ক থেকে টাকা বন্ধ করে দিয়েছে। আমার দৃষ্টি আকর্ষণের প্রশ্ন হচ্ছে, শিল্পমন্ত্রী এবং আপনারও যাতে একটা সর্বদলীয় ডেলিগেশন দিল্লিতে পাঠিয়ে এটা করা যায়। যাতে কলকাতা হাইকোর্টে সুপ্রীম কোর্টের একটি বেঞ্চ করে বি.আই.এফ.আর.-এর কেস শুনে স্থায়ী ব্যবস্থা করা যায় তার জন্য।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে আপনার মাধ্যমে আমাদের পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার পাশের কেন্দ্রে খড়গ্রাম পঞ্চায়েত সমিতির সভাপতি রিমুভড হয়েছেন। ২৭.১.৯৫ তারিখে অধিকাংশ সদস্যার ভোটে ৩৬ জনের মধ্যে ১৯ জন সদস্য উপস্থিত হয়ে তার বিরুদ্ধে অনাস্থা প্রকাশ করে। এর পরে বিরোধী দলের সদস্যরা নানা ভাবে চেষ্টা করেন হাইকোর্টের মাধ্যমে যাতে এই প্রস্তাব কার্যকর না হয় সেটার জন্য। ২৮.৬.৯৫ তারিখে অ্যাডভোকেট চিঠি দিয়েছেন যে হাইকোর্ট রায় দিয়েছেন এস.ডি.ও.-কে যাতে নূতন করে সভাপতি নির্বাচন করা হয়, ৩৫ দিনের মধ্যে

সভা ডেকে। অত্যন্ত দুঃখের বিষয় এই ব্যাপারে এস.ডি.ও. বা ডি.এম.-এর থেকে কোনও সাড়া পাওয়া যাচ্ছে না। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি এই কাগজগুলিও দিচ্ছে, পঞ্চায়েত মন্ত্রীকে আপনি এই কাগজগুলি দেবেন এবং পঞ্চায়েত মন্ত্রী যাতে তাড়াতাড়ি পঞ্চায়েত সমিতির নির্বাচনের দিন ঘোষণা করেন সেটা দেখার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্য সরকারের পূর্ত দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখন বর্ষা শেষ হওয়ার মুখে, প্রায় ১ মাসের মধ্যে শেষ হবে। আমরা চাইছি বাজেট প্রভিশানে যে অর্থ পূর্ত এবং পি.এইচ.ই. পাবে সেটা যেন অর্দ্ধেক টাকা মরশুমের পরে দেওয়া যায়, যাতে করে যে রাস্তাগুলি ভেঙ্গে আছে সেইগুলির দ্রুত মেরামতির ব্যবস্থা করতে পারেন। বিশেষ করে ন্যাশনাল হাইওয়ে ৩১ সি এবং ডি জেরবার হয়ে আছে। কেন্দ্রীয় সরকারের কাছে মাননীয় মন্ত্রী চেষ্টা করেও টাকা পাননি বলেছিলেন, সম্প্রতি নাকি ৫০ লক্ষ টাকা পেয়েছে। আমি চাইছি এই এলাকার বড় বড় ব্রিজ যেগুলি আছে সেইগুলির মেরামত করতে হবে এবং ব্রিজ নির্মাণের কাজ দ্রুত হয় সেটা দেখবেন। আমার ঐ এলাকাটি খুবই অবহেলিত, যোগাযোগ বিচ্ছিন্ন, ট্রেনগুলি আসছে ২৪ ঘন্টায়, যেখানে ১৬ ঘন্টায় আসা দরকার, বাসে আসা যায় না ১৬ ঘন্টা লেগে যায়।

সেই অবস্থায় রাস্তাঘাটগুলো যাতে দ্রুত মেরামতি হয় এবং সরকারি যে টাকা, সেই টাকাটা যাতে আগাম পেতে পারেন, বিশেষ করে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং এবং পূর্ত দপ্তর। আমি আশা করব, আপনি এই ব্যাপারটায় হস্তক্ষেপ করবেন।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সমবায় দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ কো-অপারেটিভ ব্যাঙ্কের সান্ধ্য শাখা থেকে সাত লক্ষ টাকা তছরূপ হয়ে গেছে এবং সব থেকে দুঃখের বিষয় টাকা তছরূপের জন্য যাতে ব্যাঙ্কের ম্যানেজারকে অ্যারেস্ট করা না হয় তার জন্য ওখানে বামফ্রন্টের নেতৃত্ব যারা আছেন তারা এস.পি.-র কাছে তদ্বির করছে। এর আগেও ঐ ব্যাঙ্ক থেকে টাকা তছরূপ হয়েছিল এবং বার বারই দেখা যাচ্ছে ঐ ম্যানেজার যুক্ত ছিল। বামফ্রন্ট সরকারের মালদহ জেলার একজন মন্ত্রীর নির্দেশে তার এগেইনস্টে কোনও এফ.আর. করা হয়নি। জনসাধারণের টাকা তছরূপ হচ্ছে, আর সর্বহারা জনসাধারণের প্রতিনিধিরা পুলিশের কাছে তদ্বির করছে যাতে সেই ম্যানেজারকে গ্রেপ্তার করা না হয়। এই ব্যপারে আমি উচ্চ পর্যায়ের তদন্ত দাবি করছি এবং অবিলম্বে ঐ ম্যানেজারকে গ্রেপ্তার করা হোক এবং দোষীদের শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুতর বিষয়ের প্রতি আপনারা দৃষ্টি আকর্ষণ করছি এবং রাজ্যের স্বরাষ্ট্র মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রধানমন্ত্রী যুব কংগ্রেসের এবং ন্যাশনাল স্টুডেন্টস ইউনিয়ন অফ ইন্ডিয়াতে কারা কারা সমাজবিরোধী আছে তা খুঁজে বের করতে একটা নির্দেশ দিয়েছেন। স্যার, নয়না সাহানী হত্যাকান্ডের পরে আমরা দেখতে পাচ্ছি যুব কংগ্রেসের একজন কর্মী যুক্ত ছিল। আমাদের এখানে মাননীয়

মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে অনুরোধ করছি আমাদের রাজ্যে ছাত্র এবং যুব কংগ্রেসের মধ্যে সমাজবিরোধী বাড়ছে। এরা রাজনীতির সর্বনাশ করে দেবে। এই রকম চলতে থাকলে আমাদের দেশের মানুষ রাজনীতি বিমুখ হয়ে যাবে এবং তখন ধনবাদী সমাজ দীর্ঘ হবে। কংগ্রেস আজকে পরিকল্পিত ভাবে রাজনীতিতে দুর্বৃত্ত আমদানি করছে, সমাজবিরোধী আমদানি করছে এবং জনগণকে রাজনীতি থেকে বিচ্ছিন্ন করার চেষ্টা করছে।

**শ্রীমতী মায়ারাণী পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি নিশ্চয় জানেন, পশ্চিমবঙ্গে খাদি কমিশন কর্তৃক স্বীকৃত অনেক ছোট বড় খাদি সমিতি আছে। এই সমিতির সঙ্গে অর্থনৈতিক ভাবে দরিদ্র শ্রেণীভুক্ত হাজার হাজার তাঁতি, কাটুনী, গ্রামীণ কারিগর তাদের রুজি-রোজগারের জন্য সমিতির উৎপাদনমূলক কাজকর্ম যথা — ধুতি, শাড়ি, ইত্যাদি সমিতির নির্দেশিকা মতো কাজকর্ম করে থাকে। খাদি সমিতিগুলি এই সমস্ত বস্ত্রাদি বিক্রি করার জন্য কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের কাছ থেকে রিবেট এবং উৎসবের সময় বিশেষ রিবেট পেয়ে থাকে। কিন্তু গভীর দুঃখের বিষয় গত ৫/৬ বৎসর যাবৎ পশ্চিমবঙ্গের কোনও খাদি সমিতিই রাজ্য সরকারের কাছ থেকে পাওনা রিবেট আজ পর্যন্তও পায়নি। যার পরিমাণ হবে আনুমানিক লক্ষ লক্ষ টাকা। সমিতিগুলি তাদের প্রাপ্য রিবেটের টাকা না পাওয়ার জন্য উৎপাদনের কাজ ব্যাপক ভাবে কমিয়ে দিতে বাধ্য হয়েছে যার ফলে গরিব তাঁতী, গ্রামীণ কারিগর ও কাটুনীদেরও রোজগার কমে গেছে। তারা প্রায় অনশনে-অর্দ্ধাহারে দিন কাটাতে বাধ্য হচ্ছে। অতএব, আমি এই গরিব মানুষ যাতে সারা বছর কাজ পায়, রুজি-রোজগার করতে পারে তার জন্য খাদি সমিতিগুলি যাতে অর্থাভাবে রুগ্ন না হয়ে পড়ে সেইজন্য এই বকেয়া রিবেটের টাকা অবিলম্বে মিটিয়ে দেওয়ার জন্য মাননীয় অর্থমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

[1-10 – 1-20 p.m.]

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় উপস্থিত আছেন, আমি আপনার মাধ্যমে তাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি কারণ তিনি কাকদ্বীপ হাসপাতালকে মহকুমা হাসপাতালে উন্নীত করেছেন। এই প্রসঙ্গে আমি এই কাকদ্বীপ হাসপাতালের কয়েকটি অসুবিধার প্রতি তার দৃষ্টি আকর্ষণ করে ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি। যখন লোডশেডিং হয় তখন কাকদ্বীপ হাসপাতালের মতন একটি বড় হাসপাতালে হ্যারিকেন জ্বালিয়ে কাজ করতে হয় কারণ সেখানে জেনারেটার নেই। দ্বিতীয়ত, এই হাসপাতালের অ্যাম্বুলেন্সটি গত নভেম্বর মাস থেকে খারাপ হয়ে পড়ে আছে, আজ পর্যন্ত তার মেরামত হচ্ছে না। মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে অনুরোধ, কাকদ্বীপ হাসপাতালে যাতে জেনারেটার সিস্টেম চালু হয় এবং অ্যাম্বুলেন্সটি অবিলম্বে মেরামত করা হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী অনিল মুদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ

বিষয়ে মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলা ম্যাজিস্ট্রেট গত ১৬.১.৯৫ তারিখে এ.ডি.এম. তমলুককে লেখা চিঠিতে বিশেষ ভূমি অধিগ্রহণ অফিস (হলদিয়া) — তমলুকের ঐ অফিসটি হলদিয়ায় স্থানান্তরের প্রস্তাব দেন। আমি এই প্রস্তাবের প্রতিবাদ জানাচ্ছি। স্যার, ১৯৭৩ সাল থেকে আজ পর্যন্ত বিশেষ ভূমি অধিগ্রহণ অফিস (হলদিয়া) তমলুক এ.ডি.এম.-এর সরাসরি তত্ত্বাবধানে থেকে কাজ করে আসছে। হলদিয়া প্রোজেক্টের নামে অফিস হলেও তমলুক, কাঁথি, ঘাটাল ও হলদিয়া একই সঙ্গে ৪টি মহকুমার ভূমি অধিগ্রহণের কাজ এই অফিস থেকে হয়ে আসছে। হলদিয়ার কাজ ছাড়াও এন.এইচ.-৪১, গেঁওখালি ওয়াটার সাপ্লাই স্কীম, তমলুক দিঘা ব্রডগেজ রেল লাইনের মতন বিশাল কাজ তমলুকে হয়ে আসছে। বহু কর্মচারি দীর্ঘদিন ধরে বসবাস করে কাজ করে আসছেন তমলুকে। ভূমি অধিগ্রহণের মতন একটা স্পর্শকাতর কাজ, আমিনের প্রায় সকল কাজ, তদন্ত, ঘরবাড়ি, গাছপালার দাম নির্ধারণ, ক্ষতিপূরণ দান ইত্যাদি শুধুমাত্র অফিস উঠিয়ে করলে হবে না। ওখানেই কাজটা হওয়া দরকার। তা না হলে অসুবিধার সৃষ্টি হবে। যাতে এইভাবে অফিস স্থানান্তর না হয় সেইজন্য আবেদন জানিয়ে আমি শেষ করছি।

**শ্রী শ্রীধর মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্ধমান জেলায় আমার নির্বাচনী কেন্দ্র আউস গ্রামে কয়েকটি শিল্প কারখানা গড়ে উঠছে। ইতিপূর্বে রাজ্য সরকারের সঙ্গে যৌথ উদ্যোগে ১২৫ কোটি টাকার প্রকল্প প্রুডেনশিয়াল পেপার মিল-এর ব্যাপারে গত ৮ই জুন এগ্রিমেন্টে সই হয়ে গিয়েছে। এ ছাড়া একটি কস্টিক ক্লোরিন প্ল্যান্ট প্রতিষ্ঠিত হবে।

তাছাড়াও আমার এলাকার পাশে গোর গ্রাম বলে একটা জায়গা আছে, সেখানে পাঁচ হাজার একর জমি যা ইতিমধ্যে সরকার অধিগ্রহণ করেছে, সেই জমিতে অসংখ্য কারখানা গড়ে উঠবে। পিগ আয়রনের কারখানা, পেপার মিল, পটারী এই সব কারখানা গড়ে উঠছে। এছাড়াও ওখানে গোটারি, হ্যাচারি ইত্যাদি গড়ে উঠেছে। কিন্তু ওখানে একটা সমস্যা হয়েছে। এই সব শিল্প হলে ওখানে পাঁচ হাজারের মতো লোকের কর্ম সংস্থান হবে, কিন্তু ওখানে জলের একটা সমস্যা দেখা দিয়েছে। সেই জন্য আমি বলছি যে ওখান থেকে দশ কিলো মিটার দূরে অজয় নদী থেকে যদি জল উত্তোলন করে সাপ্লাই করা যায় তাহলে ঐ এলাকায় পাইপ লাইন ওয়াটার সাপ্লাই এর মাধ্যমে জল দেওয়া যেতে পারে। এতে যেমন শিল্প কারখানায় জলের প্রয়োজনীয়তা মিটবে, তার সঙ্গে বিস্তীর্ণ এলাকায় পাইপ লাইনের মাধ্যমে জনসাধারণকে জল দেওয়া সম্ভব হবে। সেই জন্য আমি পাবলিক হেলথ ইঞ্জিনিয়ার মিনিস্টার এর কাছে অনুরোধ করছি যাতে জার্মান সংস্থার সঙ্গে চুক্তি করে ঐ এলাকায় অজয় নদী থেকে জল উত্তোলন করে জল সরবরাহ করা যায়, এই রকম একটা ব্যবস্থা গ্রহণের ব্যবস্থা তিনি করুন।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। ভাগীরথীর ভাঙ্গনের ফলে নদীয়ার বহু জায়গায়

আজকে গ্রামগুলো নিশ্চিহ্ন হয়ে যাচ্ছে বিশেষ করে আমার শান্তিপুর এলাকায় সবচেয়ে বড় একটা পৌর শ্মশান ঘাট আছে, সেই শ্মশান ঘাট শান্তিপুর পৌরসভার অন্তর্গত। সেটা ভাঙ্গনের মুখে পড়েছে। নদীয়া জেলার বহু জায়গা থেকে মানুষ ঐ শ্মশানে শবদাহ করতে আসে। নদীয়া জেলায় মাত্র দুটি শ্মশান ঘাট আছে, নবদ্বীপ এবং শান্তিপুরে। বিশেষ করে আমি বলব শান্তিপুরের সঙ্গে যোগাযোগ রক্ষাকারী কালনাঘাট নৃসিংহপুর, ঐ এলাকাটা ভেঙ্গে যাচ্ছে, এটা একটা ব্যবসা কেন্দ্র। সবচেয়ে বড় ঘটনা নদীয়ার এপারে নৃসিংহপুর ঘাট, ওপারে কালনা, এই সব অঞ্চলের অবস্থা অত্যন্ত শোচনীয়। ওখানে লরি পারাপার বিপর্যস্ত হয়ে পড়েছে। অবিলম্বে ওখানে বোল্ডার ফেলে শান্তিপুরের শ্মশান ঘাট এবং নৃসিংহপুর ঘাটকে রক্ষা করার জন্য অবিলম্বে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী এস.আর. দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার এবং কেন্দ্রীয় রেল মন্ত্রী এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন চিত্তরঞ্জন লোকমোটিভ ওয়ার্কস স্বাধীনতার পর থেকে এই প্রতিষ্ঠানটি সাফল্যের সঙ্গে বাষ্পীয় ইঞ্জিন তৈরি করে আসছিল। তারপর প্রগতি এবং প্রযুক্তির সঙ্গে তাল মিলিয়ে বর্তমানে ইলেক্ট্রিক ইঞ্জিন তৈরি করছে। গত বছর সেখানে ১০৭টি ইঞ্জিন তৈরি হয়েছিল। কেন্দ্রীয় সরকার বর্তমানে ১৫০টি থেকে ১০৭টি ইঞ্জিন তৈরি করার নির্দেশ দিয়েছে। ইতিমধ্যে বিদেশ থেকে ইঞ্জিন আনা হচ্ছে। আমি সভার দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই চিত্তরঞ্জন রেল কারখানা পরিদর্শন করা হয় এবং এখান থেকে একটা সর্বদলীয় কমিটি যাতে দিল্লিতে পাঠানো হয়, এই প্রতিষ্ঠানটিকে যাতে সর্বনাশ না করা হয় সেই আবেদন জানাচ্ছি এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মহম্মদ আনসারুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি হয়ত জানেন, এক একটা এলাকায় এক একটা করে রুর‍্যাল হাসপাতাল আছে, কোনও এলাকায় নেই। সাব-সেন্টার, প্রাথমিক হাসপাতাল যেগুলো আছে, সেইগুলো তো আছেই।

[1-20 – 1-30 p.m.]

কিন্তু যে সমস্ত ওষুধ যায়, বিশেষ করে শিশু এবং মায়েদের জন্য সেগুলো সবই প্রথমে রুর‍্যাল হসপিটালে গিয়ে জমা হয় এবং সেখান থেকে সেই ওষুধগুলো বিভিন্ন সাব-সেন্টারে এবং প্রাথমিক হসপিটালে বন্টন করা হয়। তারপর হেলথ গাইড মেয়েরা সেখান থেকে তা নিয়ে বাড়ি বাড়ি দিয়ে আসে। অথচ আমার এলাকায় জগতবল্লভপুর রুর‍্যাল হসপিটালে—এর আগের দিন আমি সেখানকার অ্যাম্বুলেন্সের ব্যাপারে মেনশন করেছিলাম—৬০ শয্যার হসপিটালে হাওড়া থেকে যে সমস্ত ওষুধ ওখানে গিয়ে জমা হয় সে ওষুধগুলো

মাসের পর মাস সেখানেই পড়ে থাকছে, সাব-সেন্টারগুলোয় যাচ্ছে না। এটা খুবই দুঃখে ব্যাপার যে, সেসব ওষুধ দিনের পর দিন ওখানে পড়ে থাকার ফলে উই পোকায় নষ্ট করছে গ্রামের মায়েরা এবং শিশুরা বঞ্চিত হচ্ছে। এ বিষয়ে ডাক্তারদের কাছে জিজ্ঞাসা করে কোনও উত্তর পাওয়া যায় না। সুতরাং আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বিষয়টি তদন্ত করে দেখতে অনুরো করছি এবং আমি প্রস্তাব করছি, এখন থেকে ঐ সমস্ত ওষুধ সরাসরি সাব সেন্টার এব প্রাথমিক হসপিটালে পাঠাবার ব্যবস্থা করা হোক। সে উদ্যোগ গ্রহণ করলে শিশুরা এব মায়েরা ওষুধ পেতে পারবে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যে চীফ ইলেক্ট্রোরাল অফিসার-এর একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আইডেনটিটি কার্ডের ছবি তোলা হলেও কার্ড ডিস্ট্রিবিউশন হচ্ছে না। রাজ্যের প্রতিটি বিধানসভা কেন্দ্রে প্রতি ব্লকে ........

**মিঃ স্পিকার ঃ** এটা রাজ্য সরকারের ব্যাপার নয়, এটা বলে লাভ কি? আই অ্যা সরি। হাউ ক্যান আই অ্যালাও ইট?

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মগনকে জানাচ্ছি।

**Mr. Speaker :** Mr. Magan is not an employee of the State Government. Sorry, I can't allow it. The question of Election Commission cannot be discussed here. You please take it up with the appropriate authority. The State Government can take no action on this.

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে তাঁকে জানাতে চাইছি যে, এটা নিয়ে খুব সিরিয়াস ইরেগুলারিটিস দেখা দিচ্ছে, প্যাণ্ডেমোনিয়াম হচ্ছে, কেউ কার্ড পাচ্ছে না। সে জন্য আমি তাঁর হস্তক্ষেপ দাবি করছি। আমাদের উদ্বেগ, মানুষের উদ্বেগ স্টেট গভর্নমেন্টের মাধ্যমে চীফ ইলেক্ট্রোরাল অফিসারকে জানানো হোক। স্যার, এমন কি প্রাক্তন মন্ত্রী যতীন চক্রবর্তী পর্যন্ত কার্ড পাচ্ছেন না। আমি দাবী জানাচ্ছি অবিলম্বে কার্ড ডিস্ট্রিবিউশনের ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হুগলি এবং বর্ধমান জেলার কিছু অংশ নিয়ে ঘিয়া-কুন্তী প্রকল্পের কাজ ১৯৭৬-৭৭ সালে শুরু হয়েছে, কিন্তু আজ পর্যন্ত শেষ হল না, অর্ধেক কাজ হয়ে অর্ধ সমাপ্ত অবস্থায় পড়ে আছে। এরফলে যেখানে যে কাজ হয়েছে সেখানে সে কাজের মধ্যেও ফাটল দেখা দিয়েছে, বাঁধে ফাটল দেখা দিয়েছে। যে কাজ ইতিপূর্বে হয়েছে সে কাজের কোনও মেনটেনান্স নেই, স্লুইস নষ্ট হয়ে যাচ্ছে। বৈদ্যবাটী রেল স্টেশনের কাছে রেল গেটের কাজ রেল দপ্তর ফেলে রেখেছে। বর্ষার আগে

সেই কাজ শেষ না করলে গ্রামের জল এবং নদীর জল এসে রেল লাইন উল্টে দিতে পারে। বৈদ্যবাটী রেল গেটে অবিলম্বে স্লুইস বসান দরকার। রেল দপ্তর বাকি সমস্ত কাজ করেও ঐ গেটের কাজ ফেলে রেখেছে। ঘিয়া-কুন্তী প্রকল্পে বাঁধ মেরামত থেকে শুরু করে স্লুইস গেটের কোনও কাজই হচ্ছে না। ইতিমধ্যেই বাঁধে ফাটল ধরেছে। অবিলম্বে এই কাজ সমাপ্ত না করলে আগামী বর্ষায় জামালপুর থানা থেকে শুরু করে পর পর ৮-টি থানা এলাকায় বিপদ দেখা দেবে।

**শ্রী তুলসী ভট্টরাই :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্যসরকারের পূর্তবিভাগ, সেচ বিভাগ এবং ত্রাণ বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে বৃষ্টি হয়েছে। এই বৃষ্টি হবার ফলে দার্জিলিং জেলার সব রাস্তাগুলির অবস্থা বেহাল হয়ে গেছে। ন্যাশনাল হাইওয়ে-৫৫ বানানোর জন্য টাকা-পয়সা কেন্দ্রীয় সরকার দিচ্ছে না বলে শুনেছি। কিন্তু কেন্দ্রীয় সরকার না দিলেও রাজ্যসরকারের পক্ষ থেকে ন্যাশনাল হাইওয়ে ৫৫ এর কাজ যাতে তাড়াতাড়ি শুরু করা যায় তার ব্যবস্থা করতে হবে। এর সঙ্গে সঙ্গে দার্জিলিং হিমালয়ান রেল আজ ১৫ দিন ধরে বন্ধ হয়ে আছে। তার সঙ্গে বৃষ্টির ফলে আগুন লাগতে শুরু করেছে। কিছুদিন আগে কার্শিয়াং শহরে আগুন লেগেছিল। ৭টি বাড়ি ভস্মীভূত হয়ে গেছে। ২০ থেকে ২৫ লক্ষ টাকার সম্পত্তি নষ্ট হয়েছে। শিলিগুড়ির শালগোড়াতেও আগুন লেগেছে। বৃষ্টি এখনও চলছে এবং বৃষ্টির সাথে সাথে ধ্বসও চলছে। এই ধ্বস বন্ধ করার জন্য সরকারকে এখনই ব্যবস্থা গ্রহণ করতে হবে। এখনই খবর এসেছে, বৃষ্টির জন্য শিলিগুড়ির পি. ডব্লু. ডি. গো-ডাউন-এর দেওয়াল ভেঙে ২ জন মানুষ মারা গেছে। শিলিগুড়ির রাস্তা ব্লকেড চলছে। শিলিগুড়ি, দার্জিলিং, কার্শিয়াং এবং কালিম্পং-এর অবস্থা খুবই খারাপ। পি. ডব্লু. ডির যে সাবজেক্ট কমিটি আছে সেই কমিটিকে তাড়াতাড়ি সেখানে ভিজিট করার জন্য অনুরোধ করছি। সঙ্গে সঙ্গে রাজ্যের ত্রাণ বিভাগকে অনুরোধ করছি, ঐসব এলাকায় তাড়াতাড়ি রিলিফ পাঠানোর ব্যবস্থা গ্রহণ করার জন্য। একটা গ্রামে নদীর জল ঢুকে গেছে। সেই গ্রামটিকে কি করে বাঁচানো যায় তারজন্য সেচ বিভাগের যে সাবজেক্ট কমিটি আছে সেই কমিটিকে অনুরোধ করছি, তারা যেন সরকারের কাছে রেকমেন্ডেশন পাঠান। এই অনুরোধ আমি ৩টি বিভাগের কাছে রাখছি।

**শ্রী আবদুস সালাম মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পি. এইচ. ই বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা পলাশি একটা ঐতিহাসিক জায়গা। সেই পলাশির মিরাবাজার হচ্ছে বুনিয়াদি গঞ্জ। কালিগঞ্জ আর্সেনিক অধ্যুসিত এলাকায় পরিণত হয়েছে। ১৫ থেকে ২০ হাজার লোক সেখানে বাস করে। অথচ সেখানে পানীয় জলের ব্যবস্থা আজও হয়নি। তাই আমি আপনার মাধ্যমে পি. এইচ. ই. বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি, অবিলম্বে যেন পলাশির মিরাবাজারে পানীয় জলের ব্যবস্থা করা হয়।

**শ্রী বিষ্ণুপদ বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, আরামবাগের কয়েক লক্ষ মানুষ কি দুশ্চিন্তায় দিন কাটাচ্ছে। সেখানে যে কোন মুহূর্তে বন্যা আসতে পারে। এই বন্যা আসার আশঙ্কায় এলাকার মানুষ সন্ত্রস্ত। সেইজন্য বভিন্ন সরকারি দপ্তরের কাছে ব্যবস্থা নেবার জন্য বারংবার আবেদন জানিয়ে আসছে। মুণ্ডেশ্বরী এবং দামোদর নিয়ে সেচ বিভাগের একটি মুণ্ডেশ্বরী সাব-ডিভিশন আছে। তাদের কল্যাণে মুণ্ডেশ্বরী নদীর উপর ১২টি এলাকায় এবং দামোদর নদীর উপর ৮টি এলাকায় বিরাট ধ্বস দেখা দিয়েছে যেটা এলাকার মানুষের কাছে সর্বনাশ হিসাবে হাজির হয়েছে। এ বছরে যে কোন মুহূর্তে ১ লক্ষ কিউসেকের কম জল হলে গোটা এলাকা ভেসে যা[illegible] [illegible]বং সেটা ১৯৭৮ সালের চাইতেও ভয়াবহ পরিস্থিতি দেখা দেবে। ৫ বছর ধরে সেচ [illegible]ভ[illegible] এ ব্যাপারে উপেক্ষা করে আসছে। এটা সুচিন্তিত উপেক্ষা না হলেও এইরকম অমানবিক উপেক্ষা যেটা ভাবা যায় না। গোটা এলাকা এখন সর্বনাশের মুখে দাঁড়িয়ে। আমরা যতই অনুরোধ করছি, কিন্তু জেলাস্তরে কোনওটাই কার্যকর করা হয়নি। এখনই তৎপরতার সাথে ব্যবস্থা নেওয়ার কথা বললে সেগুলি কার্যকর করা হচ্ছে না। মাননীয় সেচমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, এই অবস্থায় আপনি নিজে যদি কিছু করেন তাহলে যে বিপদ দেখা দিয়েছে, যে অবস্থা এবং অপরাধ জমা হয়েছে তা থেকে খণ্ডন হতে পারি।

[1-30 – 1-40 p.m.]

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে কারিগরি শিক্ষা দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার শিবপুর বিধানসভা কেন্দ্রে রামরাজাতলায় একটা ইনস্টিটিউট আছে। এখানে ট্রেনিং নিতে গেলে মাধ্যমিক পরীক্ষার রেজাল্টের ভিত্তিতে ছাত্রদের ভর্তি করা হত। এখন দেখা যাচ্ছে যে, যারা ৮ ক্লাস পাশ পর্যন্ত লেখাপড়া শিখেছিল তাদের পরীক্ষার মাধ্যমে ভর্তি করা হত। এই বছর সেগুলি তুলে দেওয়া হয়েছে এবং ক্লাস এইটের মার্কশিটের ভিত্তিতে ছাত্রদের ভর্তির ব্যবস্থা করা হয়েছে। আপনিই বলুন যে, ক্লাশ এইটের মার্কশিট কোথা থেকে পাবে? ফলে অনেক ভুয়ো মার্কশিট, জাল সার্টিফিকেট নিয়ে সেখানে যাচ্ছে এবং ওখানে এস. এফ. আই. ছাত্ররা দুর্নীতি করছেন, ব্যবসা করছেন এবং টাকা নিয়ে জাল সার্টিফিকেট দেওয়া হচ্ছে। এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় সদস্য জটু লাহিড়ী মহাশয়, যে কথা বললেন ওনার হয়তো জানা নেই যে, হাওড়া জেলায় দাশনগরে একটা আই. টি. আই. ইন্সটিটিউট আছে, যেটা কেন্দ্রীয় সরকার পরিচালনা করছেন। ওখানে এই ব্যবস্থা চালু আছে। ওখানে ক্লাশ এইটের মার্কশিটের ভিত্তিতে ভর্তি করা হয়। আমরাই গ্রেডে ভর্তির যে ব্যবস্থা আছে সেটাতে আমাদের পরীক্ষা নেওয়া হয়না। রাজ্য জুড়ে অসুবিধা দেখা দিয়েছিল গতবার। প্রশ্নপত্র নিয়ে নানা জটিলতা দেখা যায়। ছাত্র বিক্ষোভও প্রচণ্ডভাবে দেখা যায়। আমরা যে ব্যবস্থা নিয়েছি, সেটা আমরা ডি. আই. অফিসের সাথে বসে, এনকোয়ারী করে তার ভিত্তিতে

ভর্তি করব। এতে কোনও ছাত্র সংগঠন যুক্ত থাকবে না। এই খবরে আমার মনে হচ্ছে যে, অনেক সদস্যই বিভ্রান্ত হবেন।

## ZERO HOUR

**Mr. Speaker :** I have got 18 zero hour today. I will be taking some of them, not all of them.

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** স্যার, অনুগ্রহ করে ২ মিনিট সময় দিন। এখানে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বসে আছেন। I take the advantag ofe his presence একটা গুরুত্বপূর্ণ বিষয়ে কথা বলি। রাজারহাটে দীর্ঘদিন ধরে একটা চাইল্ড কেয়ার মেটারনিটি হসপিট্যাল এর জন্য সুকুমার রায় নামে এক ভদ্রলোক ২ কোটি টাকার বাড়ি দিয়েছেন। সেখানে ৩৯টি ঘর আছে। অনেক কোয়ারিস করা হয়েছে এবং ৪ বার ফাইল হারিয়ে গেছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর হস্তক্ষেপ আবার নতুন করে ফাইল তৈরি করা হয়েছে উনি এ ব্যাপারে যথষ্টে উদ্যোগী আছেন। কিন্তু এই হাসপাতালটি খোলা হবে কি না হবে, এই নিয়ে জনগণের মধ্যে যথেষ্ট পরিমাণে বিভ্রান্তির সৃষ্টি হচ্ছে। দপ্তরে সব কিছু কোয়ারিস জমা দেওয়া হয়েছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যাতে এটা দ্রুত ব্যবস্থা নেন সেই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর :** খুব তাড়াতাড়ি হস্তক্ষেপ করে ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রী আনন্দগোপাল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার নানুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এর একটি ঘটনার কথা উল্লেখ করতে চাইছি, সেটা হল যে, ১ মাস হল নানুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ২ জন ডাক্তার ডিমড টু রিলিজ করে তুলে নিয়েছে এবং ১০ দিন হল একজন ডাক্তার জয়েন করেছেন। তিনি ব্লক মেডিক্যাল অফিসারের চার্জ নিচ্ছেন না। ১ মাস যাবৎ যে সমস্ত ওষুধ স্টোরে আছে, সেগুলি নষ্ট হয়ে যেতে বসেছে। মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করব যে, এই ব্যাপারে আপনি হস্তক্ষেপ করে এই ওষুধগুলো যাতে নষ্ট না হয়ে যায় তার ব্যবস্থা করবেন এবং সঙ্গে সঙ্গে আমি অনুরোধ করব যে সারা বীরভূমে আন্ত্রিক এবং ডায়েরিয়া শুরু হয়েছে। সেখানে স্যালাইন নেই। গ্রামে ডাক্তার নেই। এই অবস্থা চলছে। এই ব্যাপারে আপনি নিজে হস্তক্ষেপ করবেন এই অনুরোধ আমি করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলার হরিশচন্দ্রপুরে ৬৫টি বেড বিশিষ্ট একটা স্বাস্থ্যকেন্দ্র আছে। সেখানে একটা অ্যাম্বুলেন্স ছিল সেটা ১৯৮৯ সালের আগস্ট মাস থেকে চলছে না। অন্যান্য যে গাড়িগুলো বদল করার দরকার ছিল সেগুলো বদল করা হয়েছে কিন্তু নতুন অ্যাম্বুলেন্স দেওয়া হচ্ছে না। ফলে সাপে কাটা রোগীর আসার ব্যবস্থা থাকছে না। আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি যাতে সত্বর অ্যাম্বুলেন্স দেওয়ার ব্যবস্থা করা হয়। অ্যাম্বুলেন্স না থাকলে আন্ত্রিকের রোগী, সাপে কাটা মানুষ ও ম্যাটারনিটি কেসের কাউকে হাসপাতালে

আনা যাচ্ছে না। একটা গাড়ি আছে, আমরা তার তেল দিতে রাজি আছি কিন্তু সি. এম. ও. এইচ. রাজি হচ্ছেন না। আমি মাননীয় মন্ত্রীকে আগেও বলেছি এখন আবার বলছি এই ব্যাপারটা অনুগ্রহ করে দেখবেন।

**শ্রী সৌমিন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকার এবং পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ভারত গৌরব নেতাজী সুভাষচন্দ্র বসুর ১০০ তম জন্মদিন এগিয়ে আসছে। এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার এ ব্যাবারে কোন কমিটি করেননি বা কোনও পরিকল্পনা গ্রহণ করেননি। তাঁর ডাকে সাড়া দিয়ে আজাদ হিন্দ বাহিনীর সেনারা ভারতের স্বাধীনতার জন্য লালকেল্লা দখল করতে এসে প্রাণ দিয়েছেন। আমার দাবি নেতাজীর জন্মশতবর্ষকে কেন্দ্র করে লালকেল্লার নামকরণ নেতাজীর নামে করা হোক, নেতাজীর ছবি সব ১০০ টাকার নোট বের করা হোক, ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের ইতিহাসে আজাদ হিন্দ বাহিনীর গৌরবজ্জ্বোল ভুমিকার কথা মাধ্যমিকের পাঠ্যপুস্তকে অন্তর্ভুক্ত করা হোক। এবং ভারতবর্ষের রাজ্যে রাজ্যে নেতাজীর নামে যুবকেন্দ্র করা হোক। যুবকদের মধ্যে দেশপ্রেম সঞ্চার করার স্বার্থে এখনও ভারত সরকার উদ্যোগ নেন নি। আমরা দেখেছি মহাত্মা গান্ধী এবং জওহরলাল নেহেরুর জন্মশতবর্ষ উদযাপনের জন্য কেন্দ্রীয় সরকার ২০০ কোটি টাকা বরাদ্দ করেছিলেন কিন্তু নেতাজীর জন্য কিছু করা হয় নি, এটা একটা ষড়যন্ত্র এবং এই ষড়যন্ত্রে লিপ্ত আছে পুঁজিবাদী কংগ্রেস সরকার। এই কংগ্রেস সরকার দেশের সাম্প্রদায়িক দাঙ্গা রোধ না করে দেশকে পুঁজিবাদীদের হাতে বিকিয়ে দেওয়ার চেষ্টা করছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** অনেকের জন্মশতবার্ষিকী উদ্‌যাপনের জন্য কমিটি হয়েছে, কিন্তু এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার নেতাজীর জন্মশতবর্ষ উদ্‌যাপনের জন্য কমিটি তৈরি করেনি। আমি হাউসের পক্ষ থেকে দাবি করছি অবিলম্বে নেতাজীর জন্মশতবার্ষিকী উদ্‌যাপনের জন্য কমিটি তৈরি করা হোক।

**মিঃ স্পিকার ঃ** এটাকে তো ইংরেজিতে বলে পিকিং আপ থ্রেডস। ঝানু পলিটিশিয়ানরা তো এরকমই করে থাকেন।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার আমার বিধানসভা কেন্দ্রে নরঘাটের নন্দীগ্রামে তিন বেডের যে স্বাস্থ্যকেন্দ্র আছে সেখানে ভগবানপুর, খেজুরি, পটাশপুর থেকে রোগী আসে। এই হাসপাতালকে যাতে রুর‍্যাল হাসপাতালে পরিণত করা যায় তার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তার সঙ্গে সঙ্গে ওখানে যাতে একটা অ্যাম্বুলেন্স দেওয়া হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী মহারানী কোঙার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকা মেমোরীতে মানুষের যা অবস্থা তাতে তাদের বেঁচে থাকার অবস্থায় নেই। আজকে সেখানে যুব কংগ্রেসের দু-দলের মধ্যে লড়াই হচ্ছে, ছুরি, কাটারি এই সমস্ত জিনিস নিয়ে দু-দল মারামারি করছে। তার ফলে সাধারণ মানুষ বিপর্যস্ত। আজকে স্যার আমাদের মৃত্যু ঘন্টা বাজাছে, মমতা ব্যানার্জি আমাদের মৃত্যু ঘন্টা বাজাচ্ছে। আমরা বেঁচে আছি না মরে গেছি বুঝতে পারছি না।

[1-40 – 1-50 p.m.]

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলায় চাষের কাজ শুরু হয়েছে। আমাদের জেলা কৃষক আন্দোলনের এবং গণতান্ত্রিক আন্দোলনের পীঠস্থান। আমাদের জেলায় কৃষকদের মজুরি ২৪ টাকা এবং ২ কে. জি. চাল। সরকার নির্ধারিত মজুরির দাবিতে তারা লড়াই করছে। ইতিমধ্যে ১০ই জুলাই গোটা জেলা জুড়ে প্রতীক ধর্মঘট করেছে এবং সভা মিছিল করেছে বিভিন্ন জায়গায়। আমাদের জেলায় সমস্ত ব্যাপারে কৃষকদের সঙ্গে সৌহার্দ্যপূর্ণ আলোচনার মাধ্যমে মীমাংসা হয়েছে। এই ক্ষেত্রে আমি উল্লেখ করতে চাই বিরোধী পক্ষের ভূমিকা নিয়ে। এখানে তারা দুটি কাজ করছে, একটা হচ্ছে আন্দোলন ভাঙা। তারা কোথাও অযৌক্তিক দাবি করছে যে কৃষকদের মজুরি ৫০/৬০ টাকা দিতে হবে আবার কোথাও কায়েমী স্বার্থের প্রতিনিধি বড় ধনী চাষীদের নিয়ে এই আন্দোলন ভাঙার চেষ্টা করছে। অত্যন্ত সুখের কথা এবং গর্বের কথা আমাদের জেলার ক্ষেতমজুররা ঐক্যবদ্ধ ভাবে বিভিন্ন ভাবে এই দাবি আদায় করছে। কংগ্রেস দলের এই চক্রান্ত তারা বর্জন করেছে। এই যে আন্দোলন এবং সংগ্রাম শুরু হয়েছে আমি এই হাউসে বলতে চাই ক্ষেতমজুররা এই আন্দোলনে জয়যুক্ত হবেই। কায়েমী স্বার্থের প্রতিনিধিদের তারা বরদাস্ত করবে না।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওন্দা থানায় সানবাঁধা গ্রামে কয়েক দিন আগে কলেরায় ১০-১২ জন মারা গেছে। খবরে প্রকাশ এলাকায় চিকিৎসা ঠিকমতো হচ্ছে না, ঔষধ ঠিকমতো পাওয়া যাচ্ছে না। আজকে স্বাস্থ্য দপ্তরের বাজেট আছে, মন্ত্রী এখানে রয়েছেন, অফিসাররা এখানে রয়েছেন, এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহনের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নির্মল মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে এই পশ্চিমবাংলায় যুব কংগ্রেসের সভানেত্রীর ডাকে এক বিরাট সমাবেশ হচ্ছে। এই সমাবেশে শুনছি সর্ব্বভারতীয় যুব কংগ্রেসের সভাপতি মনিন্দার সিং বিট্টা আসছেন। আমি কংগ্রেসি বন্ধুদের জিজ্ঞাসা করতে চাই তন্দুর ওখান থেকে আনা হচ্ছে না এখানে বানানো হবে?

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কাল আমি বিষয়টা উল্লেখ করেছিলাম যে ছাত্র ভর্ত্তির ব্যাপারকে কেন্দ্র করে ছাত্রপরিষদ বিভিন্ন ক্ষেত্রে সমস্যার সৃষ্টি করছে।

গতকাল সুরেন্দ্রনাথ মরনিং মহিলা কলেজে ছাত্রপরিষদের ছেলেরা গিয়ে হামলা করেছে, আমাদের ছাত্র নেতাদের মারধোর করেছে। আমি বলতে চাই কলেজের অধ্যাপিকা যিনি আছেন, তপতী দাশগুপ্ত, তার সাথে পুলিশ দিয়ে দেখা করুক এবং সমাজবিরোধীদের গ্রেপ্তার করুক। আমাদের ছাত্র নেতাদের উপর হামলা হচ্ছে। আমি বিনীত ভাবে অনুরোধ করছি, গতকালও আমি অনুরোধ করেছিলাম যে, যে সমস্ত সমাজ বিরোধীরা কংগ্রেসকে নির্বাচনে উৎরে দিয়েছে তাদের আপনারা বকলেস পরান। নানা ঘটনা দিনের পর দিন বাড়ছে, পশ্চিমবাংলা অশান্ত হয়ে যাচ্ছে, মহিলা কলেজের উপর হামলা করছে। এই সমাজ বিরোধীদের হয় কংগ্রেস বকলেস পরাক না হয় পুলিশ বকলেস পরান না হলে মহিলা কলেজের অবস্থা খারাপ হয়ে যাবে।

## Discussion And Voting on Demand for Grants

### Demand Nos. 32. 33 & 34

### Demand No. 32

**Mr. Speaker :** There are 17 cut motions to Demand No. 32. All the cut motions are in order.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-

| | | |
|---|---|---|
| Shri Subrata Mukherjee | : | Sir, I beg to move |
| Shri Prabir Banerjee | : | that the amount of |
| Shri Abdul Mannan | : | Demand be reduced |
| Shri Deba Prasad Sarkar | : | by Rs. 100/- |

### Demand No. 33

**Mr. Speaker :** There are 5 cut motions to Demand No. 33. All the cut motions are in order.

| | | |
|---|---|---|
| Shri Abdul Mannan | : | Sir, I beg to move that |
| Shri Saugata Roy | : | the amount of Demand be |
| Shri Subrata Mukherjee | : | reduced by Rs. 100/- |

## Demand No. 34

**Mr. Speaker :** There are 5 cut motions to Demand No. 34. All the cut motions are in order.

| | | |
|---|---|---|
| Shri Saugata Roy | : | Sir, I beg to move that |
| Shri Abdul Mannan | : | the amount of Demand be |
| Shri Prabir Banerjee | : | reduced by Rs. 100/- |

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই মাননীয় মন্ত্রী যেটা চেয়েছেন, তার বিরোধিতা করছি এবং কাট মোশনের সমর্থন করছি। স্যার, আমি বারে বারে বলেছি যে, এই সরকারের ব্যর্থতার একটা নজির কেউ যদি দেয়, তাহলে সর্বাত্মক ব্যর্থতা বলতে যা বুঝি, তা হলে স্বাস্থ্য দপ্তরের নাম করতে হবে। আজকে এই ব্যয়-বরাদ্দের ঠিক আগে এবং বক্তৃতা করার ঠিক আগে আপনি দেখেছেন যে, এমনকি সরকারি দলের যারা প্রতিনিধি, তারা একাধিক জন হাসপাতাল সম্বন্ধে অভিযোগ করেছেন। কৃপাসিন্ধু বাবু করেছেন, ওদিক থেকে একজন করেছেন, এদিক থেকে একজন করেছেন। এমন কোনও দিন যায়নি মেনশন বা জিরো আওয়ারে স্বাস্থ্য দপ্তরে দুর্নীতি, কারচুপি, ওষুধ না পাওয়া, অব্যবস্থা সম্বন্ধে কোনও না কোনও বক্তা অভিযোগ করেছেন। এই রকম একটা দপ্তর, এক বছর নয়, দু বছর নয়, ১৭/১৮ বছর ধরে একজন মন্ত্রী চালাচ্ছেন, অথচ তার কোনও উন্নতি হয়নি। আজকে আপনারা এখানে রয়েছেন আমি রয়েছি, উনি যে কোনও হাসপাতালে, সাব ডিভিশনাল হাসপাতালে, জেলা হাসপাতালে, সদর হাসপাতালে, একটা জায়গায় গিয়ে দাঁড়িয়ে বলতে পারবেন এই সরকার বা মন্ত্রী স্বাস্থ্য দপ্তরের উন্নতি বিধান করেছেন? সমস্ত রকম পার্টির উর্ধ্বে উঠে গিয়ে এই জিনিস বলা সম্ভব? তার সঙ্গে সঙ্গে বলতে চাই যে, এই দপ্তর অধপতনে যাচ্ছে, নৈরাজ্য তৈরি হয়েছে, চুরি-দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। যত এসব হচ্ছে তত বড়লোকদের সুবিধা হচ্ছে, বড় বড় নার্সিং হোম গজিয়ে উঠছে—যা আগে পশ্চিমবঙ্গ বা কলকাতায় ছিল না। এমন কি বিভিন্ন জেলাতে যে সংখ্যক নার্সিং হোম তৈরি হয়েছে, তা আমরা ভাবতে পারি না। এই বিষয়ে উনি বক্তৃতায় বলেছেন, যে গুলোর ৭৬ ভাগ সরকারি পরিচালিত, যেখানে অন্য রাজ্যে ২৫ ভাগ। পরিচালিত হচ্ছে, না আজকে ধ্বংস হচ্ছে, যার ফলে এই নার্সিং হোম গজিয়ে উঠছে এবং যারা শোষণ করছে মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত, পরিবারদের। তারা ঘটি-বাটি বিক্রি করেও নার্সিং হোমে যাচ্ছে। যাদের ক্ষমতা নেই, তারাও যাচ্ছে। আগে অনেক জায়গা থেকে পশ্চিমবাংলায় আসত, চিকিৎসার জন্য। চোখের চিকিৎসা করতে হবে, শঙ্কর নেত্রালয়ে যাও। চিকিৎসার জন্য আগে অন্য রাজ্য থেকে পশ্চিমবাংলায় আসত, ভালো ডাক্তার মানেই বাঙ্গালি ডাক্তার, পশ্চিমবাংলার ডাক্তার বলে প্রতিষ্ঠিত ছিল। আজকে বুকে হাত দিয়ে বলুন তো সেই গৌরব কি আছে আমাদের? আজকে হার্টের চিকিৎসা করাতে হবে, এখানে ভালো ব্যবস্থা নেই, ভেলোরে যেতে হবে।

কিডনির চিকিৎসার জন্য বম্বের যশলোক হাসপাতালে যেতে হবে। এটা কেন হবে? পশ্চিমবঙ্গে যে প্রতিষ্ঠিত ব্যবস্থা ছিল, ডাঃ রায়ের আমলে যে ব্যবস্থা আমরা দেখেছি, যখন সারা ভারতবর্ষের বিভিন্ন প্রান্তের মানুষ এখানে আসত চিকিৎসার জন্য, আজকে সেটা ধ্বংসস্তূপে পরিণত করা হয়েছে।

[1-50 – 2-00 p.m.]

পি. জি. হাসপাতালের মতো হাসপাতালকে একটা নরকে পরিণত করেছেন। আর. জি. কর হাসপাতালে ছাদ ভেঙ্গে রোগী মারা যাচ্ছে। তারসঙ্গে নূতন করে কোনও হাসপাতালের মুখ দেখাতে পারছেন না। ইঁদুরে রোগীর চোখ তুলে নিয়ে চলে যাচ্ছে। কুকুরে খাবার খেয়ে যাচ্ছে। আমরা বহুবার এই কথা বলেছি, কোনও কাজ হয়নি। এতবড় একটা হাসপাতাল নর্থ বেঙ্গলের শিলিগুড়িতে, সেখানে রোগী ভর্তি হতে চায় না, সিরিয়াস যদি কিছু হয় তাহলে কলকাতায় চলে আসে। কালকে আপনাদেরই একজন এম. এল. এ., তাঁরা একটা অ্যাক্সিডেন্টে মাথায় সামান্য চোট লেগেছে, মেদিনীপুরে এই সামান্য ব্যাপারে চিকিৎসার ব্যবস্থা নেই, হাওড়ার হাসপাতালে জায়গা নেই, তাঁকে কলকাতায় এনে হাসপাতালে ভর্তি করতে হয়েছে। তাহলে বলুন, হাসপাতাল কোথায়? আপনি চলুন, কোন হাসপাতালে যাবেন? সরকারি দলের কেউ হাসপাতাল নিয়ে যদি একঘন্টা বক্তৃতা করতে পারেন তাহলে তাঁকে পরিষ্কার ভাবে এটা বলতে হবে। যে কোন হাসপাতালে, স্বাস্থ্যকেন্দ্রে ওষুধ আছে? পি.জি.-র মতো হাসপাতালে আজকে কোনও ওষুধ নেই এবং হাসপাতালগুলো নিয়ন্ত্রণ করছে কারা? ডাক্তার নয়, সুপারিনটেণ্ডেন্ট নয়, নিয়ন্ত্রণ করছে ক্লাস ফোর স্টাফরা। তারাই বড় বড় হাসপাতালের নিয়ন্ত্রণ কর্তা হয়ে দাঁড়িয়েছে। আপনার পলিশীর জন্য আজকে যোগ্য ডাক্তররা, দক্ষ, যোগ্যতাসম্পন্ন ডাক্তার, শিক্ষক তাঁরা সবাই চলে যাচ্ছেন। তারফলে ভাল শিক্ষা নিয়ে কোনও ছাত্র কোনও জায়গায় তৈরি হচ্ছে না। যারজন্য আমরা প্রতিদিন সংবাদপত্রে দেখছি যে, হাসপাতালগুলো ক্লাস ফোর স্টাফরা চালাচ্ছে। আর জুনিয়র ডাক্তাররা, বড়জোর রেসিডেন্সিয়াল ডাক্তার যিনি থাকেন তিনি। স্পেশ্যালিস্টরা কোনও সময়েই এমার্জেন্সিতে থাকেন না, কোথায় থাকেন তা আপনি দেখতে পাবেন না। সর্বত্রই অন্যদের হাতে, জুনিয়রদের হাতে ছেড়ে দিয়ে চলে যাচ্ছেন। এই রকম অব্যবস্থায় পেশেন্টরা রোগীরা মারধোর করছে যা আমরা প্রতিদিনই সংবাদপত্রে দেখছি। আপনি লিখেছেন কি করে জানিনা, কে লিখে দিয়েছে এটা জানিনা। আপনি বলেছেন, '.. এমন বিকেন্দ্রীকরণের ব্যবস্থা করেছেন যাতে পরবর্তী সময়ে আমাদের একটা উচ্চক্ষমতাসম্পন্ন কমিটি যাতে ওষুধ ঠিকঠিক ভাবে কিনতে পারবেন এবং ডিস্ট্রিবিউট করতে পারবেন।' ডিস্ট্রিবিউশন সম্বন্ধে আমি একটু আগেই বললাম, ডিস্ট্রিবিউশন একদম হচ্ছে না। এক জায়গা নয়, প্রতিটি জেলায়, সর্বত্র এই জিনিস হচ্ছে। আপনি বলেছেন, 'আমার বিভাগে প্লেগ, কালাজ্বর, এড্‌স, ম্যালেরিয়া, ইনফ্লুয়েঞ্জা প্রবল ভাবে মোকাবিলা করেছে, নিপুণ ভাবে মোকাবিলা করেছে।' লজ্জা থাকা উচিত আপনার। আপনি একদিন বলেছেন, আমাদের এখানে প্লেগ হয়নি। অথচ 'হু' তাঁদের দিয়ে স্টেটমেন্ট করিয়েছেন, এটা প্লেগ নয়। আপনি বলেছেন এখানে আছে। তারমানে প্লেগ এখানে হয়েছে।

প্লেগ রোগের মোকাবিলার কোনও ব্যবস্থা নেই। আপনি বলেছেন এড্‌স-এর মোকাবিলা করতে পেরেছেন, কিন্তু আমরা দেখছি যে, এড্‌স রোগ ধরবার যন্ত্রপাতিই নেই, তার কোনও ব্যবস্থাই নেই অথচ আপনি বলছেন যে এড্‌স রোগের মোকাবিলা আপনি করেছেন। আপনারা তো জানতেই পারছেন না যে কার এড্‌স হয়েছে আর কার হয়নি। কে মারা যাচ্ছে, তার কোনও চিকিৎসা হচ্ছে কিনা আপনারা তার কোনও খোঁজই রাখেন না। তারপরে বলেছেন যে আন্ত্রিকের নাকি আপনারা মোকাবিলা করেছেন, অথচ আমরা দেখছি আন্ত্রিক রোগ এমন আকার নিয়েছে যে অতীতের বিগত কলেরা রোগের রূপ নিয়ে নিয়েছে। আপনি আপনার গ্রামের এম. এল. এ.দের জিজ্ঞাসা করুন না, সত্যতা স্বীকার হবে। সত্যকে স্বীকার করতে তো কোনও দোষ নেই, সত্যকে স্বীকার করুন। তারপরে আপনারা বলেছেন ম্যালেরিয়ার মোকাবিলা নাকি খুব নিপুণভাবে করেছেন। অথচ আমরা দেখতে পাচ্ছি কোনও রোগীকে ফরেন ব্লাড দিলেই তার ম্যালেরিয়া অবধারিত। আপনাদের তো রক্ত রাখবার কোনও ব্যবস্থা নেই, রক্ত প্রচুর জমা হচ্ছে তা নালা দিয়ে চলেও যাচ্ছে। মানুষেরা আজকে রক্ত দেওয়ার জন্য ব্যস্ত কিন্তু আপনাদের সেই রক্ত পরীক্ষা করার কোনও ব্যবস্থা নেই। বা তার রক্ষণাবেক্ষণের কোনও ব্যবস্থা নেই। সুতরাং ফরেন ব্লাড দিলেই তার কালাজ্বর বা ম্যালেরিয়া রোগ হতে বাধ্য। আর এড্‌সের কথা তো বাদই দিলাম, তার যন্ত্রপাতিই নেই তা ধরা পড়বে কোথা থেকে। আজকে আপনি যখন বাজেট প্লেস করছেন সেই সময়ে একটি চাঞ্চল্যকর সংবাদ বেরিয়েছে সেখানে বলেছেন যে, চাকুরি সংক্রান্ত কেলেঙ্কারী হয়েছিল এবং আপনার দপ্তরের মধ্যে রাজ্যের স্বাস্থ্য অধিকর্তা ডাঃ সমীর রায়ের সইতে স্বাস্থ্য দপ্তরের অধীনে বেশ কিছু ভুয়ো চাকুরির ঘটনা সম্প্রতি ধরা পড়েছে। আপনি শুনেও এই বিষয়ে কিছু করেননি। এছাড়া বিভিন্ন সরকারি হাসপাতালে কোটি কোটি টাকার যন্ত্রপাতি কেনা বাবদ লেনদেন হওয়া কাটমানি ভাগ বাঁটোয়ারাকে কেন্দ্র করে বিরোধের পরিণতিতে এ সংক্রান্ত ফাইল চুরি শুরু হয়েছে। এইসব ঘটনা চাপা দেবার জন্যে গুরুত্বপূর্ণ সব ফাইল চুরি হয়ে গেছে। আপনি এর কিছুই করছেন না। এবার একটি ফাইল নম্বর পড়ছি—এইচ. পি. এম. ই. আর. টি. এস ২৩/৯৫। এটি এস এস কে এম হাসপাতালের জন্য একটি যন্ত্র কেনা সংক্রান্ত ফাইল, এটাও উধাও হয়ে গেল। এস এস কে এম হাসপাতালের সাড়ে ৮ কোটি টাকার যন্ত্রপাতি কেনা হল, আবার কিছুদিন পরে ২ কোটি টাকার যন্ত্রপাতি কেনা হল, কিন্তু কোনও কাজে লাগল না। তারপরে ৩ মাস পরে আর. জি. কর হাসপাতালে গত আর্থিক বছরে ৪০ লক্ষ টাকার যন্ত্রপাতি কেনা হয়েছে, আপনারা তা কোনও জায়গাতে কাজে লাগাতে পারেননি। লক্ষ লক্ষ, কোটি কোটি টাকার যন্ত্রপাতি কিনে কাজে লাগাতে পারছেন না। তারপরে চিত্তরঞ্জন হাসপাতালেও একই অবস্থা। আর সবচেয়ে সুবিধা ফাইল উধাও হয়ে যায়। আমি স্পেসিফিক্যালি বলছি এটা কংগ্রেস বা কমিউনিস্টের ব্যাপার নয়, এটা মানুষের ব্যাপার। এইগুলোর ব্যবস্থা নিন। একে আপনারা গরিব, অর্থ সঙ্কুলান তার উপরে অধিকাংশ সময়ে এই অর্থ ড্রেনেজে এবং লিকেজ হয়ে বেরিয়ে যাচ্ছে। আর আপনি মন্ত্রী হয়ে চুপ করে বসে আছেন, কিছু করছেন না। আপনি অবশ্যি এখনো কিছু করেননি, ভবিষ্যতেও কিছু করবেন না। তারপরে আপনি

বললেন যে বিভাগীয় স্বাতন্ত্রে মেডিক্যাল এডুকেশন সার্ভিস প্রবর্তন করেছেন। আমি বারেবারে বলেছি শিক্ষা এবং চিকিৎসা দুটোকে যুক্ত একটা আলাদা ইউনিভার্সিটি করুন। আপনারা পশু চিকিৎসার জন্য একটা ইউনিভার্সিটি আলাদাভাবে করলেন আর মানুষের চিকিৎসার জন্যে এখনো ফ্যাকালটির মধ্যে একে রেখে দিয়েছেন, আলাদা ইউনিভার্সিটি করলেন না। কতগুলো দরিদ্র বোন যারা নার্সিং ট্রেনিং পড়তে এসেছিল মার্কশিট জাল করার জন্য ধরা পড়েছিল। এবং ফোর্থইয়ারে তারা পাশও করল তখনই আপনারা তাদের বললেন যে তোমরা চলে যাও, তোমরা জাল মার্কশিট নিয়ে ভর্তি হয়েছো, তোমরা আর পড়তে পারবে না। কিন্তু আপনারা কি লক্ষ্য করেছেন ওই বোনেরা বিভিন্ন নার্সিং হোমে, যেগুলো আপনাদের লাইসেন্স পেয়ে গজিয়ে উঠছে, সেইসব মাঝারি, বড় নার্সিং হোমগুলোতে সিস্টারের কাজ করছেন। তারাই সিস্টার সেজে কাজ করছেন। যাদের আয়ার ভূমিকায় কাজ করার কথা তারাই সিস্টার সেজে আপনাদের লাইসেন্স প্রাপ্ত নার্সিং হোমগুলোতে কাজ করছে। আপনি যে কোনও নার্সিং হোমগুলো পরীক্ষা করে দেখতে পারেন এই ধরনের আপনাদের কাছ থেকে লাইসেন্স নিয়ে এই সমস্ত ব্যবসা চলছে।

[2-00 – 2-10 p.m.]

ইমারজেন্সির অবস্থা নতুন করে কিছু বলবার নেই। সামান্য সাপে কাটা বা অ্যাক্সিডেন্টের রোগী নিয়ে গেলে চিকিৎসা হয় না। কলকাতা এবং কলকাতার বাইরে সর্বত্র ইমারজেন্সি বিভাগ বলতে যে ইমপর্টেন্ট বিভাগকে বোঝায় সেটা আপনি প্রায় শেষ করে দিয়েছেন। হাসপাতালে সাধারণ রোগীকে ভর্তি করতে গেলে আপনাদের সুপারিশ ছাড়া করা যায় না। সুপারিনটেন্ডেন্টের পাশে বসে কাজ করা কো-অর্ডিনেশন কমিটির লোকই হচ্ছে আসল রিয়েল সুপারিনটেডেন্ট। তার অনুমতি ছাড়া কিছু হবে না। পি. জি. থেকে আরম্ভ করে সমস্ত হাসপাতালে স্টাফ নিয়োগের ক্ষেত্রে—যারা রোগীর সেবা করে— সব কিছু কো-অর্ডিনেশন কমিটি ঠিক করে দেবে। এমন কি কংগ্রেস করে বলে কয়েকজন কে বদলি করাও হয়েছে এর সঙ্গে আবার সম্প্রতি যুক্ত হয়েছে ওষুধের সমস্যা। ওষুধ কিনে দেবে, তাও আপনারা একটা সঠিক ব্যবস্থা করতে পারছেন না। রাত্রিবেলা ওষুধের দোকান খোলা পাওয়া যায় না। অথচ আমরা দেখলাম আপনি বহু জায়গায় লাইসেন্স দিলেন এই হিসাবে যে, যাতে রাত্রে ওষুধের দোকান খোলা থাকে। কিন্তু কটা খোলা থাকে? আপনি ঠিক করলেন, মেডিক্যাল স্টোর করবেন কমার্সিয়াল বেসিসে। কিন্তু প্রতিটি হাসপাতালে কটা করতে পেরেছেন। আপনি ব্যর্থ হয়েছেন। তবে ব্যর্থতারও একটা সীমা আছে। হাসপাতালে আজকাল জঞ্জালের স্তুপ হয়ে যাচ্ছে। হাসপাতাল মর্গের যা অবস্থা তাতে তার ধারে কাছে লোক যেতে পারে না। কি মেডিক্যাল কলেজ, কি পি. জি., কোনও হাসপাতাল মর্গের হাফ কি. মি.-র মধ্যে যেতে পারবেন না। নীলরতনে কিছু দিন আগে মৃতের চোখ তুলে বাজারে বিক্রি হয়ে গেল। তারপরও বলবেন, ১৫০ কোটি টাকা প্রয়োজন। গভর্নমেন্ট-এর কাছে আপনি চেয়েছেন। কিন্তু কি হবে, সবই তো নষ্ট হবে। এর থেকে অন্য প্রদেশ ভালো। আজকাল ৭৬ ভাগ মানুষ

প্রাইভেটে নার্সিং হোমে চিকিৎসা করাতে চায়। আপনার বাজেটের ৭৬ ভাগ টাকা তো বিল্ডিং করতে চলে যায়, ট্রিটমেন্ট হবে কি করে। আপনার ওখানে ২০/২৫ ভাগের বেশি ট্রিটমেন্ট হচ্ছে না। হাসপাতালগুলোতে কোনও লোক বাঁচবার জন্য যায় না। মৃত্যু পথযাত্রী লোকই হাসপাতালে যায়। যে কোন প্রতিনিধিকে জিজ্ঞাসা করে দেখুন— সামর্থ থাকলে সবাই নার্সিং হোমে থাকে। আপনার হাসপাতালে যাবে না। আজকে এর জন্য দায়ী কে? আজকে আপনারা ফ্রি-বেড সিস্টেম তুলে দিয়েছেন। এই সব আপনারা করছেন। আবার অন্য স্টেটের সঙ্গে তুলনা করছেন। গতকাল আমরা নো-কনফিডেন্স মোশন এনেছিলাম। এই নো-কনফিডেন্স মোশন যদি সার্থক হয়, যদি এক মিনিটের জন্যও কেউ সমর্থন করে থাকে তাহলে সেটা আপনার বিরুদ্ধে পাস হয়ে যাবে। আপনি তো প্রতিদিন এখানে আসেন না। আসলে দেখতেন প্রতিদিনই প্রসিডিংস স্বাস্থ্য দপ্তর সম্বন্ধে অভিযোগ থাকে। আপনারা রিসার্চের কোনও ব্যবস্থা আজও করে উঠতে পারেননি। যারাই রিসার্চ করছেন তারা তাদের নিজেদের থেকে এটা করছেন। আপনার দপ্তর তাদের জন্য কোনও সুযোগ করে দিতে পারছেন না। আজকে স্টোর থেকে চুরি হয়ে যাচ্ছে। এই চুরি যে আপনার আমলে নতুন হচ্ছে তা নয়। কিন্তু এটা বেপরোয়া এবং প্রকাশ্যে হতে শুরু করেছে। ফলে নামী কোম্পানির সাপ্লায়াররা স্টোরে ওষুধ সাপ্লাই দিতে চাচ্ছে না। কারণ যারা দায়িত্বে আছেন তারা ঘুস, উৎকোচ ছাড়া ওষুধ কিনছেন না। তবে যদি কোথাও কিছু কেনা হয় তাহলে যারা ওষুধ কেনে তাদের ঘুস দিতে হয়। বড় কোম্পানি, ভালো কোম্পানি ঘুস দিচ্ছে না বলে ভালো ওষুধ, জীবনদায়ী ওষুধ আজকে স্টোরে প্রবেশ করছে না। ফলে মানুষ একটা চূড়ান্ত দুর্ভোগের মধ্যে পড়েছে। ডাক্তাররা একটা অসহায় অবস্থার মধ্যে কাজ চালিয়ে যাচ্ছে, ডাক্তার কি করবে, হাসপাতালে কেউ যদি মাথা ফাটিয়ে আসে তাহলে তো মাথার চুল কেটে ব্যাণ্ডেজ করতে হবে, দুটো স্টিচ করবার জন্য, কিন্তু সেই ব্যাণ্ডেজও বাহরে থেকে কিনে দিতে হবে। এই অবস্থা তো আজকে হয়ে গেছে। আমি আগেই বলেছি, বহু ইন্সট্রুমেন্ট আছে যেগুলি অবব্যহারে নষ্ট হয়ে গেছে। আমাদের পি. এ. কমিটিতে অ্যাকাউনটেন্ট জেনারেল এই নিয়ে বহু প্রশ্ন করেছে, আপনি হাসপাতালের জন্য যন্ত্রপাতি কিনছেন সেগুলি হ্যাণ্ডেল করছে আনস্কিল্ড লোকেরা। স্কিল্ড লোক আপনার নেই। ফলে সেইগুলির প্রয়োজনীয়তা ইউটিলিটি তাদের সার্ভিস ওরিয়েন্ট হচ্ছে না। মানুষ অসহায় অবস্থায় বসে থাকছে। ডাক্তারদের মধ্যে কোন কোঅর্ডিনেশন নেই। আপনি যদি ডাক্তারদের টিম করতে যান তাহলে পারবেন না। আপনি এতদিনেও কোঅর্ডিনেট করার চেষ্টা করলেন না। আজকে প্যাথলজি থেকে বহু দপ্তর ডিফাংক্ট হয়ে আছে, শুধুমাত্র ডাক্তারের অভাবে। এখানে কাজ চালাবার জন্য যে প্রশাসনিক হস্তক্ষেপ দরকার সেটা আপনার নেই রাজনৈতিক কারণে। মর্টালিটি রেট এর পারসেনটেজ কত হয়েছে এটা বলবেন? যারা অ্যাডমিশন নেয়, তাদের মধ্যে থেকে কতজন সুস্থ হচ্ছে, আর কতজন মারা যাচ্ছে, তার রেটটা বলবেন, সেখানে দেখবেন মৃত্যুর সংখ্যাটা অনেক বেশি হয়ে গেছে। এটা কেন হয়েছে? টিচারের কথা আমি আগেই বলেছি, ব্লাড ব্যাঙ্ক এর কথা আমি আগেই বলেছি তার সঙ্গে আমি জনস্বাস্থ্যর উন্নতির জন্য পরিবার কল্যাণ এবং মাতা ও শিশুর কল্যাণের জন্য একটা রেশিও দিয়েছেন।

তার সাথে যদি দেখেন অন্যান্য রাজ্যের সঙ্গে হিসাবটা তাহলে দেখবেন অনেক পিছিয়ে আছেন। অন্যান্য রাজ্যের সঙ্গে হিসাব দিতে গিয়ে আপনি বলেছেন, বিভিন্ন জায়গার থেকে এগিয়ে আছেন, কিন্তু এখানে আপনি অনেক পিছিয়ে আছেন, এটা বলেননি। আন্ত্রিক রোগের ব্যাপারে আপনি এক সময়ে বলেছেন, ৮২ হাজার ৫৯১ জন এফেক্টেড ছিল, এখন সেটা ৪৪ হাজার ৮৮৫, এটা আপনি বলেননি। এর মধ্যে বিরাট সংখ্যক এর কলেরায় টার্ন নিয়েছে। অর্থাৎ কলেরা হয়নি এই রকম একটা দাবি আপনি করার চেষ্টা করেছিলেন। এখানে যে আন্ত্রিক কলেরায় টার্ন নিয়েছে এটা আপনি বলেননি। আজকে লোকে কি করছে, লোকে হার্বাল যাচ্ছে, চাঁদসির কাছে যাচ্ছে, জ্যোতিষীর কাছে যাচ্ছে, জলপোড়ায় চলে যাচ্ছে, এই অবস্থায় আজকে লোকে চলে যাচ্ছে। আপনি তো প্লানে যথেষ্ট পরিমাণে টাকা পেয়েছেন, অন্যান্য স্টেট এক্ষেত্রে যেভাবে কাজ করেছে, আপনি সেটা এখানে কিছুই করতে পারেননি। আপনি বলেছেন, এইডস, ক্যানসার এবং মনোরোগীদের জন্য আপনি যথেষ্ট পরিমাণে কাজ করেছেন, কিন্তু আপনি এখানে কিছুই করতে পারেননি। ক্যানসারের জন্য আপনি কিছুই করতে পারেননি, ক্যানসার হলে তো লোকে প্রাইভেটে চলে যাচ্ছে চিকিৎসার জন্য, প্রাইভেট ট্রিটমেন্ট ছাড়া আপনার হাসপাতালে এলে ক্যানসার রোগীরা ২/৩ মাসের মধ্যে মারা যায়। যারা মনোরোগী আছেন, তারা হয়ত আপনার সুপারিশে হাসতাপালে ঢোকে কিন্তু তারপরে সে আর বেরুতে চায়না, আর তাদের আত্মীয়স্বজনও নিয়ে যায়না।

[2-10 – 2-20 p.m.]

প্রকৃত মনোরোগী যারা তাদের সুযোগ নেই। এই যে আপনি বলেছেন, এইডস, ক্যান্সার এসব ক্ষেত্রে আপনি কিছু করতে পেরেছেন বলে বলেছেন সেটা আমি মনে করিনা। এবং আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে এগুলো দেখিনি। স্বাস্থ্য সংক্রান্ত ব্যাপারে আমাদের কোনও না কোনও জায়গায় কিছু ব্যবস্থা করতে হয়। একটা সাপে কাটা রোগী সে বহু হাসপাতালে ঘুরে ভর্তি হতে পারেনি, তারপর পি. জি. হাসপাতালে ভর্তি করা হয় এবং তাকে একটা বেড দেওয়া হয়। তারপর দু ঘন্টা পরে তাকে ইন্‌জেকশন দেওয়া হয়। রোগী প্রায় মৃত্যুর কাছাকাছি এসে গিয়েছিল। কিন্তু আমরা চিৎকার করাতে সেখানে কিছু কাজ হয়। সর্বোপরি আমি আপনার কাছে আমার এলাকায় মেয়ো হাসপাতাল সম্বন্ধে বলতে চাই। এর আগে আপনারা মাতৃমঙ্গল বন্ধ করে দিয়েছিলেন, তারপর আমরা ব্যবস্থা নিয়ে খুলিয়েছি। মেয়ো হাসপাতাল সেন্ট্রাল গভর্নমেন্ট যখন চালাচ্ছিলেন তখন ভালো ছিল, কিন্তু যেদিন থেকে স্টেট গভর্নমেন্ট টেকওভার করলেন, সেদিন থেকে মেয়ো হাসপাতাল নরক হয়ে গেছে। কয়েক একর জমি গঙ্গার পাড়ে পরে রয়েছে। সেখানে শুধু জুয়া এবং সমাজবিরোধীদের আড্ডাখানা আছে। আপনারা সেখানকার কর্মচারিদের বসিয়ে বসিয়ে বেতন দিচ্ছেন, কিন্তু সেখানে কোনও কাজ হচ্ছে না। বার বার এই হাউসে আমি মেয়ো হাসপাতাল সম্বন্ধে বলেছি। হাসপাতালটা রেডিমেড তৈরি হয়ে পড়ে রয়েছে। আপনাদের সঙ্গে জয়েন্ট ভেঞ্চার কেউ করবে না। আপনাদের মতো মস্তানদের সঙ্গে জয়েন্ট ভেঞ্চার কি কেউ করবে? আপনারা বলছেন এন. আর. আই.

আসবে। আমি বলছি, কেউ আসবে না। আপনারা আজ ছেড়ে দিন, দু' মাসের মধ্যে কেন্দ্রীয় সরকার নিয়ে নেবে। আপনারা ছাড়বেনও না, আর কিছু করবেনও না। তাই আপনার এই স্বাস্থ্য দপ্তরের বাজেট বরাদ্দের বিরোধিতা করছি। আমি মনে করি আপনার প্রত্যেকটি ডিমাণ্ডের উপর ভোট চাওয়া উচিত এবং সব দলের সদস্যদের সোচ্চার হয়ে প্রতিবাদ করা উচিত। দলমত নির্বিশেষে সব মানুষের এই একই সমস্যা। আজকে সব থেকে বড় সমস্যার মুখে দাঁড়িয়ে আছে এই স্বাস্থ্য দপ্তর। আপনার একটা সুসন্তান আছে, তার চমকানোর চোটেই আপনাকে এসব করতে হচ্ছে। এই ব্যাপারে আপনার কিছুই করার নেই। এর জন্যই আপনার এই দূর্দশা। এর আগে আপনি ২০ হাজার ভোটে জিততেন, আর এবারে আপনি ৩০০ ভোটে জিতেছেন পঙ্কজ ব্যানার্জিকে হারিয়ে। এক সময় মানুষ মনে করেছিল আপনি উদ্বাস্তু সমস্যা করবেন, কিন্তু সেখানেও আপনি কিছু করতে পারেননি। এই স্বাস্থ্য দপ্তরের বাজেট বরাদ্দর বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশনগুলো সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জগদীশচন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় তার দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি আজ এই সভায় পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। মাননীয় বিরোধীদলের সদস্য শ্রী সুব্রত মুখার্জি মহাশয় এই দপ্তরের ব্যয়বরাদ্দের সমালোচনা করলেন এবং তা করে বললেন এই দপ্তরের জন্য যেন কোনও টাকা বরাদ্দ করা না হয়। স্বাস্থ্য দপ্তরের ক্ষেত্রে সমালোচনার বিষয়বস্তু কিছু কিছু আছে এটা অস্বীকার করা যায়না। কিন্তু যে ত্রুটিগুলির কথা বললেন সেই ত্রুটিগুলি দূর করতে গেলে তো টাকার দরকার এবং সেইজন্যই তো মাননীয় মন্ত্রী মহাশয় ব্যয়বরাদ্দ চেয়েছেন কিন্তু তিনি তার বিরোধিতা করলেন। কাজেই তিনি সমালোচনা যেটা করলেন সেটা সঠিক দৃষ্টিকোণ থেকে করেননি। তার বোঝা উচিত ছিল যে দোষত্রুটি যেগুলি আছে সেগুলি দূর করার জন্য টাকার প্রয়োজন। এরজন্যই মাননীয় মন্ত্রী মহাশয় তার ৩২ নং দাবির অধীনে ৪৪২ কোটি ৫ লক্ষ ৫৬ হাজার টাকা, ৩৩ নং দাবির অধীনে ৮০ কোটি ২৪ লক্ষ ৫০ হাজার টাকা, ৩৪ নং দাবির অধীনে ৬৯ কোটি ৮১ লক্ষ ৪৫ হাজার টাকা—মোট ৫২৯ কোটি ১১ লক্ষ ৫১ হাজার টাকা চেয়েছেন। এটা হচ্ছে আমাদের রাজ্যের মোট বাজেট বরাদ্দের ৪.৭৪ শতাংশ যা শিক্ষার পরেই। জনস্বাস্থ্যের কাজ সঠিকভাবে পরিচালনা করার জন্য এই টাকাটার প্রয়োজন আছে এবং সেইজন্যই তিনি এর অনুমোদন চেয়েছেন। স্বাস্থ্য দপ্তরের দোষ ত্রুটি যেগুলি আছে সে সম্পর্কে প্রচার কিন্তু অনেক বেশি হয়। একটু আগেই উনি কাঁচরাপাড়ায় আন্ত্রিকের কথা বলছিলেন। সেখানকার আন্ত্রিক-এর কথা খবরের কাগজেও প্রকাশিত হয়েছিল। তা ছাড়া এখানকার মাননীয় সদস্য শোভনদেব চ্যাটার্জি মহাশয়ও সে সম্পর্কে এখানে উল্লেখ করেছিলেন। উনি যেদিন বলেছিলেন সেদিন ৪শো আক্রান্ত হয়েছে বলে বলেছিলেন এবং সংবাদপত্রেও সেই ৪শো লোকের কথা বলা হয়েছিল। কিন্তু শুরু থেকে আরম্ভ করে আমার কাছে যে তথ্য আছে তাতে দেখছি কল্যাণীর নেহেরু হাসপাতালে ৯৫ জন এবং কাঁচরাপাড়া রেল

হাসপাতালে ১৩৫ জন—মোট ২৪০ জন সেখানে এই রোগে আক্রান্ত হয়ে হাসপাতালে ভর্তি হয়েছিলেন তারমধ্যে অনেকে আবার সেরে গিয়ে হাসপাতাল থেকে চলেও গিয়েছেন। অথচ মাননীয় সদস্য শোভনদেববাবু বললেন ৪শো লোক আক্রান্ত হয়েছেন। এইভাবে অপপ্রচার হচ্ছে। অর্থাৎ আমি বলতে চাইছি, ঘটনা যা ঘটছে সেটা এগজাজারেট করে প্রচার করা হচ্ছে এর ফলে মানুষ আতঙ্কগ্রস্ত হয়ে পড়েন। এবং আর বেশি করে স্বাস্থ্য দপ্তরের উপর চাপ সৃষ্টি করেন। এটা করা ঠিক নয়। তারপর আপনারা জানেন স্বাস্থ্য দপ্তরের অধীনে বিশাল একটি কর্মীবাহিনী রয়েছে—ডাক্তার ৯ হাজার, বিভিন্ন ধরনের নার্স ৩৫ হাজার এবং অন্যান্য মিলিয়ে মোট কর্মী ১ লক্ষ ২৫ হাজার। রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থাকে ঠিক রাখার জন্য এই কর্মীবাহিনী রয়েছে। তারপর হাসপাতালগুলিতে যত বেড আছে সেখানে রোগীর সংখ্যা কোথায় তার দুগুন, কোথাও ২ গুন। এক একটা বেডে দুজন করে রোগী থাকছেন এই অবস্থাও হচ্ছে। কাজেই জনসংখ্যার সঙ্গে তাল মিলিয়ে হাসপাতালের ব্যবস্থাটা এখনও পর্যন্ত সম্পূর্ণ করা যায়নি।

[2-20 – 2-30 p.m.]

এবং সেইগুলো কি সম্ভব কোনও সময়ে, যেভাবে জনসংখ্যা বেড়েছে? কোনও দিন সম্ভব হবে কি না জানি না। কিন্তু তা সত্ত্বেও আমাদের রাজ্যে শতকরা ৯০ ভাগ গরিব মানুষ হাসপাতালে আসে। স্বাস্থ্য ব্যবস্থার যতগুলো প্রতিষ্ঠান আছে, তার ৭৬ ভাগ রাজ্য সরকারের প্রতিষ্ঠান। সেইগুলো রক্ষণাবেক্ষণ করেন রাজ্য সরকার। সেদিক থেকে স্বাস্থ্য দপ্তরের একটা বিরাট ভূমিকা আছে এবং তা পালন করছে। এটা অস্বীকার করার উপায় নেই। রাজ্য সরকারের সব বিভাগে যেমন কিছু কিছু ত্রুটি আছে স্বাস্থ্য বিভাগেও কিছু ত্রুটি বিচ্যুতি আছে। এর জন্য যদি বিরোধী পক্ষের তরফ থেকে কোনও কন্সট্রাকটিভ সাজেশন আসে তাহলে নিশ্চয়ই সেটা কাজে লাগতে পারে, এবং সেই অনুসারে কাজ হতে পারে। যেমন ধরুন স্বাস্থ্য দপ্তর কিছুই কি করেননি? যেমন মান্নান সাহেব, সৌগত রায়, প্রবীর ব্যানার্জি মহাশয়রা বলেছেন, তাঁদের ছাঁটাই প্রস্তাবে যে হাসপাতালে হার্টের চিকিৎসার কোনও সুব্যবস্থা নেই। এই সম্পর্কে সুব্রত বাবুও বলেছেন। আমি তো জানি কল্যাণীর গান্ধী মেমোরিয়াল হাসপাতালে ওপেন হার্ট সার্জারি হচ্ছে। সেখানে সিনাজিয়া স্কোপি বলে একটা মেশিন এসেছে, এই সব নিয়ে সেখানে কাজ চলছে। কিন্তু সাধারণ মানুষ, যারা গরিব, যারা ৫০ হাজার, ৬০ হাজার টাকা খরচ করতে পারে না, তারা এই গান্ধী হাসপাতালে চিকিৎসা পাচ্ছে। ওঁরা কাট মোশনে যে কথা বলেছেন, শিশু মৃত্যু কমানো যায়নি, পরিবার পরিকল্পনার মাধ্যমে জন্ম নিয়ন্ত্রণ করা যায়নি। এই সব নিয়ে কাট মোশন এসেছে। আমি একটা হিসাব দিচ্ছি, জন্ম হারের ক্ষেত্রে সরকারি উদ্যোগে ১৯৫১ সাল থেকে ১৯৬১ পর্যন্ত যেখানে জন্ম হার ছিল প্রতি হাজারে ৪২.৯, সেটা ১৯৯০ তে কমে এসেছে ২৫.৬। সর্ব ভারতীয় গড় সেই সময় ছিল ২৮.৫। কাজেই জন্ম হারের দিক থেকে কিছু কাজ হচ্ছে। শিশু মৃত্যুর ক্ষেত্রে বলা হয়েছে, তখন সর্ব ভারতীয় গড় ছিল ১৯৯০ সালে ৭৪, ১৯৮১ সালে আমাদের এখানে

ছিল ৯৯, ১৯৯৩ সালে সেটা নেমে হয়েছে ৫৮। স্বাভাবিক মৃত্যুর হার, মানুষের গড় আয়ু বৃদ্ধি পেয়েছে। ১৯৫১ থেকে ১৯৬১ সালে ছিল হাজারে ২০.৫, ১৯৯৩ সালে হয়েছে ৭.৩। ২ হাজার সালে জাতীয় লক্ষ্যমাত্রা ধার্য্য হয়েছে নয়। সেখানে আজকে পশ্চিমবাংলায় ১৯৯৩ সালে হাজারে ৭.৩, মৃত্যুর হার নেমে এসেছে। এটা কি অ্যাচিভমেন্ট নয়। ত্রুটি কিছু আছে, এটা ঠিক যেমন হাসপাতালগুলোতে একটা পরামর্শ দাতা কমিটি আছে। সেই পরামর্শ দাতা কমিটির কোনও মিটিং ডাকা হয়নি। অন্তত কল্যাণীর ক্ষেত্রে ডাকা হয় না, আমরা দেখেছি। এই পরামর্শ দাতা কমিটি যখন করে দেওয়া হয়েছে, তখন তাদের পরামর্শ নিশ্চয়ই নেওয়া উচিত। এই এই কমিটি যাতে কাজ করতে পারে সেদিকে লক্ষ্য দেওয়া উচিত। আমি আগেই বলেছি শতকরা ৯০ ভাগ গরিব মানুষ হাসপাতালগুলোতে আসে চিকিৎসার জন্য। তাদের স্ট্যান্ডার্ড অফ লিভিং নিচের দিকে। যার ফলে হাসপাতালগুলো পরিষ্কার পরিচ্ছন্ন থাকে না, যেভাবে থাকা উচিত, সেই ভাবে থাকছে না।

কিন্তু হাসপাতালে যে কর্মীরা আছেন তাঁদের চেষ্টা করা উচিত। তঁদের কাজে গাফিলতি আছে। একটা অংশ প্রায় সব সময়েই কাজে ফাঁকি দেওয়া। সুইপার ক্লাশ বেতন পাওয়ার পর প্রায় ১০ দিন ডিউটিতে আসে না, হাজিরা দেয় না, কোথায় থাকে কেউ বলতে পারে না। এই অবস্থার পরিবর্তন হওয়া দরকার, কর্তৃপক্ষের স্ট্রিক্ট হওয়া দরকার। আমি জানি অসুবিধা আছে, ইউনিয়নের চাপ আছে। কিন্তু ট্রেড ইউনিয়ন মানে শুধু অধিকার বুঝে নেব, আর দায়িত্ব পালন করব না, তা তো হতে পারে না। দায়িত্ব পালনের প্রশ্নটাকে গুরুত্ব দিয়ে দেখা উচিত। সেদিকে ডিপার্টমেন্টকে নজর দিতে হবে, শক্ত হতে হবে। সঠিক প্রচার থাকলে খানিকটা পরিবর্তন হতে পারে। সুব্রত বাবু বলেছেন, রাজ্যে প্রাইভেট চিকিৎসার অনেক সুযোগ বৃদ্ধি পাচ্ছে। অনেক নার্সিং হোম হচ্ছে। অবস্থা যাদের ভাল, যাদের পয়সা আছে তারা সেই চিকিৎসার সুযোগ নিচ্ছে। এমন কি অনেক সাধারণ নার্সিং হোম থাকা সত্ত্বেও ধনী ব্যক্তিরা বেলভিউ নার্সিং হোমে যায়, কারণ সেখানে সাধারণ প্রাইভেট নার্সিং হোম অপেক্ষা একটু বেশি পয়সা দিয়ে বেশি ভালভাবে থাকা যায়। তথাপি আমাদের দেশের গরিব সাধারণ মানুষরা সরকারি হাসপাতালের ওপরই নির্ভরশীল। যার ফলে এত প্রাইভেট নার্সিং হোম থাকা সত্ত্বেও বেশির ভাগ হাসপাতালেই সব সময় বেড অপেক্ষা রুগীর সংখ্যা বেশি। পশ্চিমবাংলার চিকিৎসার ক্ষেত্র এখনও সেই জায়গায় যায়নি যাতে ৯০ ভাগ মানুষ প্রাইভেট নার্সিং হোমে চিকিৎসার সুযোগ নিতে পারে। হাসপাতালগুলোর অবস্থা খারাপ বলেই মানুষ প্রাইভেট নার্সিং হোমে যায়, এটা বোধ হয় ঠিক নয়। যাদের পয়সা খরচ করার ক্ষমতা আছে তারাই কেবল সেখানে যায়। বাকি গরিব মধ্যবিত্ত মানুষরা হাসপাতালে যায়। আমাদের পি.জি. হাসপাতালে সব রকম হার্টের চিকিৎসার ব্যবস্থা থাকা সত্ত্বেও আমাদের রাজ্যের বহু মানুষই চিকিৎসার জন্য ভেলোরে যায়। পি.জি. হাসপাতালে একই চিকিৎসা ব্যবস্থা থাকা সত্ত্বেও মানুষ ভেলোরে যাচ্ছে। যাদের পয়সা আছে তারা বেশি পয়সা খরচ করার জন্যই ভেলোরে যাচ্ছে। এই যাবার আর একটা কারণ হচ্ছে আমাদের প্রচার ব্যবস্থা খুবই দুর্বল।

আমাদের এখানে যে সুযোগ-সুবিধাগুলো আছে সেগুলোর কথা আমরা সঠিক ভাবে মানুষের কাছে প্রচার করতে পারছি না। এদিকে ডিপার্টমেন্টের নজর দেওয়া উচিত। আজকে সর্বত্র আধুনিক চিকিৎসা ব্যবস্থার যে সম্প্রসারণ হচ্ছে সেই বিষয়টাকে মাথায় রেখে আমাদের এ ক্ষেত্রে বরাদ্দ বৃদ্ধি করার প্রয়োজন আছে। সময়ের সঙ্গে সঙ্গতি রেখে আমাদের চিকিৎসা ব্যবস্থার সুযোগ সুবিধার সম্প্রসারণ ঘটানো উচিত। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি রুর‍্যাল হেলথ সার্ভিসের জন্য ৮২ কোটি ৭২ লক্ষ ৩০ হাজার টাকার বরাদ্দ চেয়েছেন। আমার মনে হয় এটা বাড়ানো উচিত। আমাদের রাজ্যে এখনও ৭৫ ভাগ মানুষ গ্রামে বাস করে। অথচ আমাদের বড় বড় হাসপাতালগুলো সবই প্রায় শহরে। সুতরাং গ্রামে চিকিৎসার সুযোগ সুবিধা বৃদ্ধি করা উচিত এবং তার জন্য বরাদ্দও বৃদ্ধি করা উচিত। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি হোমিওপ্যাথিক শিক্ষার জন্য মাত্র ৪ লক্ষ টাকা রেখেছেন। এটাও বাড়ানো উচিত। অবশ্য আপনি গ্রামাঞ্চলে হোমিওপ্যাথিক চিকিৎসার জন্য ৪ কোটি ৪ লক্ষ ২৭ হাজার টাকা বরাদ্দ করেছেন। এটাকে আপনি প্রাধান্য দিয়েছেন। তবে হোমিওপ্যাথিক ছাত্রদের জন্য বরাদ্দ আরও একটু বাড়ানো উচিত। আর্বান হেলথ সার্ভিসের জন্য ২৯৯ কোটি ৩০ লক্ষ ১৬ হাজার টাকা রেখেছেন। এটা ঠিক আছে। কিন্তু এর সঙ্গে সামঞ্জস্য রেখে রুর‍্যাল হেলথ সার্ভিসের জন্য টাকা আরও বাড়ানো উচিত। আর সাপের কামড়ের চিকিৎসার জন্য অ্যান্টি ভেনাস সিরাম গ্রামাঞ্চলেই বেশি পাঠানো দরকার। গ্রামেই সাপের কামড় বেশি হয়, শহরে হয় না। এই কটি কথা বলে এই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 – 2-40 p.m.]

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় এখানে যে ব্যয় বরাদ্দের দাবি এনেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের দলের সদস্যদের দ্বারা আনীত ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আজকে এই স্বাস্থ্য ব্যবস্থা ২ হাজার সালে সকলের জন্য স্বাস্থ্য এই যে স্লোগান আমাদের সারা দেশে দেওয়া হয়েছে তাতে আমাদের পশ্চিমবাংলায় যে স্বাস্থ্য ব্যবস্থা চলছে তা দেখে মনে হচ্ছে, ২ হাজার সাল কেন, ৪ হাজার সালে হবে কিনা সন্দেহ আছে। এখন সেই ম্যালেরিয়া, কালাজ্বর, আন্ত্রিক যতদিন যাচ্ছে বাড়ছে এবং এমনও দেখা যাচ্ছে, শিশু মৃত্যুর হার বাড়ছে। কিছু দিন আগে — আপনি জানেন — ইমুনাইজেশন-এর যে সিস্টেম আমাদের দেশে চালু আছে তাতে আমার জেলার দেবগ্রামে যে ঘটনা ঘটল সেটা চরম মর্মান্তিক ঘটনা। আমি এই প্রসঙ্গে পরে আসছি। শুধু তাই নয়, মহিলাদের স্টেরিলাইজেশনের ব্যাপারেও পশ্চিমবাংলায় দুর্ঘটনা ঘটেছে। মানুষ আজকে আতঙ্কিত হয়ে পড়েছে। স্যার, মানুষেরা যেমন পশ্চিমবাংলার থানাগুলিতে যেতে ভয় পায়, কারণ সেখানে গেলে কোনও বিচার পাওয়া যায় না, ঠিক তেমনি ভাবে হাসপাতালগুলিতে মানুষ যেতে চায় না। কারণ সেখানে চিকিৎসা বলতে মানুষ কি পায়? কোনও রকম নিশ্চয়তা নেই। যার ফলে হাসপাতালে যাওয়ার প্রবণতা মানুষের কমে যাচ্ছে। মানুষ এখন বাটি-ঘটি, সম্পত্তি বিক্রি করে শুধুমাত্র চিকিৎসার জন্য নার্সিং হোমগুলিতে ভিড়

করছে। তাই নার্সিং হোমগুলির ব্যবসা রমরমা হচ্ছে। আবার এই গরিব মানুষের সরকার হাসপাতালে বিভিন্ন ব্যাপারে চার্জ বাড়িয়েছেন। এইসব করেও মানুষ চিকিৎসা ব্যবস্থা হাসপাতালগুলিতে থেকে পাচ্ছে না। হাসপাতালে মেডিসিন নেই। মেশিন আছে তো সেখানে প্যাথলজিস্ট নেই, রেডিওলজিস্ট নেই। অপারেশন থিয়েটার আছে তো অ্যানাসথেসিস্ট নেই। এই ঘটনা পশ্চিমবাংলার সমস্ত জায়গায়। বিশেষ করে গ্রাম বাংলা থেকে আমরা যারা নির্বাচিত হয়ে এসেছি তারা প্রতিনিয়ত এই দুর্ভোগের শিকার হই। অথচ শতকরা ৭৫ ভাগ মানুষ গ্রামে বাস করে। গ্রামে যে সমস্ত চিকিৎসা কেন্দ্রগুলি আছে তার আজকে কি করুণ চিত্র। কিছুক্ষণ আগে কাঁচড়াপাড়ার বিধায়ক আদ্রিকের কথা বললেন। তারপরে উনি বললেন, হার্টের চিকিৎসা ব্যবস্থা উন্নত মানের হয়েছে। এই প্রসঙ্গে তিনি গান্ধী হাসপাতালের কথা বললেন। তার পাশেই জওহরলাল নেহেরু মেমোরিয়াল হাসপাতাল হয়েছে। সেই হাসপাতালের অবস্থার কথা একবারও বললেন না। কিছুদিন আগে মাননীয় মন্ত্রী মহাশয় গিয়েছিলেন। গোটা পশ্চিমবাংলায় যতগুলি হাসপাতাল আছে, তার মধ্যে অন্যতম হাসপাতাল। সেখানে গড়ে ৩০ থেকে ৪৫টি অপারেশন হত। এখন সেটা নেমে এসে হয়েছে গড়ে ১৫ থেকে ২০। সেখানে মাত্র ২ জন অ্যানাসথেসিস্ট আছে। ওখানে ৪টি পোস্ট। ২টি নেই। পোস্ট বাড়া তো দূরের কথা, এই ২ জনের মধ্যে ১ জন থাকেন আর একজন আসেন না, এইরকম অবস্থা কল্যাণী হাসপাতালে চলছে। তিনি এই কথা একবারও বললেন না। ২টি হাসপাতালে ডাক্তারের সবচেয়ে বড় সমস্যা। আমি জানি, উনি অনেক ডাক্তারের পোস্টিং দিয়েছেন, কিন্তু তারা যাচ্ছে না। সবাই নার্সিং হোমগুলির দিকে ছুটছেন। তারা গ্রামে যাবেন না, শহরে যাবেন। আপনি আবার পি.এস.সি. ছাড়া ডাক্তার নিতে পারছেন না। কিন্তু অ্যাড-হক বেসিসে যেমন রেডিওলজিস্ট, অ্যানাসথেসিস্টের ব্যবস্থা করেছেন কিছু কিছু জায়গায়, তেমনি যে সমস্ত জায়গায় ডাক্তার যায়নি সেই সমস্ত জায়গায় অ্যাড-হক ব্যবস্থা করতে পারেন কিনা দেখুন। শান্তিপুরে স্টেট জেনারেল হাসপাতাল ১৯৮৫ সালে রুর‍্যাল হাসপাতাল থেকে স্টেট জেনারেল হাসপাতালে রূপান্তরিত হয় শুধুমাত্র সাইন বোর্ডে। বহু আবেদন-নিবেদন করা সত্ত্বেও আজ পর্যন্ত সেই হাসপাতালের জন্য কিছুই করা হল না। অনেক পরে, ১৯৮৫ সালের ৮ই জুন, একটা অর্ডার বেরুল যে, ১৩১ বেডের একটা হাসপাতাল সাংশন হল। কিন্তু তার যে ইনফ্রাস্ট্রাকচার, তার যে সেট-আপ সেই অনুযায়ী ডাক্তার এল না।

কয়েকটি পোস্টে ৩ জন জি.ডি.এম.ও., স্পেশ্যালিস্ট দুজন, ওয়ার্ড মাস্টার একজন, নার্স ১০ জন, জি.ডি.এ. ৬ জন, সুইপার ৩ জন ও লাইনেন কিপার ২ জন।

২৭ জনের পোস্ট স্যাংশন হল। কিন্তু আজ পর্যন্ত স্যার ১৯৮৫ সাল থেকে এর অর্ডার বেরোতে ১০ বছর সময় লাগল। আমি জানি না যে, এই হাসপাতালটি কবে চালু হবে? মাননীয় মন্ত্রী মহোদয়কে বলব যে, আজকে হাসপাতালের এমন অবস্থা হয়েছে যে, ছোট ছোট সাবসিডিয়ারি হেলথ সেন্টার, প্রাইমারি হেলথ সেন্টারগুলিকে উন্নত করার প্রয়োজন

আছে। কোনও রুর‍্যাল হাসপাতালে ডাক্তার নেই। আজকে এই বিভাগের এই দুরাবস্থা। আমি জানি স্যার, আমার এলাকা গয়েশপুরে একটি হাসপাতাল আছে, যেটা ৩টি বছর পার হয়ে গেল কিন্তু সেটা পুলিশ ফাঁড়ি হয়ে গেল। এই হচ্ছে দুরাবস্থা। এই অবস্থা মানুষ ভোগ করছে। আজকে মেডিসিনে আসছি। এই মেডিসিনের ব্যাপারে আমি জানি যে, এ.আর.ভি. ইনজেকশন সব জায়গায় অনেক সময় পাওয়া যাচ্ছে না। এখন বর্ষাকাল চলছে। যে কোনও সময় সাপে কাটতে পারে। সাপে কামড়ানোর ওষুধ নেই, কুকুরে কামড়ালে তার ওষুধ নেই। স্যালাইন নেই। মানুষ নিজের পয়সা দিয়ে কিনে দিতে বাধ্য হচ্ছে। স্যার, আমার এলাকায় একজনের কথা বলছি যে, ডায়েরিয়া হয়েছে কিন্তু স্যালাইন নেই সেইজন্য বাড়ি থেকে কিনে দিতে বাধ্য হয়েছে। এই অবস্থা স্বাস্থ্য দপ্তরের। আজকে স্যার দেবগ্রামে যে ঘটনা ঘটল, সেখানে ইমিউনাইজেশন সিস্টেমে, ইমিউনাইজেশন ৩ জন মারা গেল। মাননীয় মন্ত্রী ছায়া বেরা সেখানে গেলেন। পরবর্তীকালে আমাদের সি.পি.আই.এম.-এর চন্ডীগড়ে সম্মেলন হচ্ছিল — সেখান থেকে স্বাস্থ্য মন্ত্রী এসে ওখানে গেলেন। কিন্তু এর সঙ্গে যাঁরা জড়িত তাদের এখনও পর্যন্ত ধরা গেল না। ওখানে গিয়ে বলে এলেন যে, ক্ষতিগ্রস্থ পরিবারদের ক্ষতিপূরণ দেওয়া হবে। ব্যাপারটা শুধু এম.এল.এ.-দের উপর চাপিয়ে দেবার চেষ্টা হচ্ছে। ব্লকে ব্লকে যে বি.ডি.ও. অফিস আছে, সেখানে হেলথ সেন্টারের মেরামতির জন্য যে অর্থ বরাদ্দ করা হয় তা যায় না। কিন্তু সি.এম.ও.এইচ. চিঠি দিয়েছেন যে, দেবগ্রামে যে এস.এইচ.সি. আছে তার মেরামতির জন্য অর্থ বরাদ্দ হয়েছে। কিন্তু এখনও সেখানে টাকা যায়নি। এই দুরবস্থার মধ্যে স্বাস্থ্য দপ্তর চলছে। আজকে দেখলাম যে, মুমূর্ষু রোগীদের জন্য ১ হাজার বেডের হাসপাতাল করছেন। আমি জানি না যে নির্বাচন আসছে বলেই কি এই কথা ঘোষণা করেছেন? কারণ মুমূর্ষু রোগীরা তো হাসপাতালে যাবেই। এটাই স্বাভাবিক। মুমূর্ষু রোগীরা হাসপাতাল থেকে ফেরত আসছে। কি কলকাতার বুকে, কি অন্য জায়গায়। বিভিন্ন স্টেট জেনারেল হাসপাতাল এগুলিতে মুমূর্ষু রোগীরা যাচ্ছে। যেন ভর্তির যাতে সুবিধা হয়, সেই ব্যাপারে দৃষ্টি দেবেন। আর একটা কথা বলছি। টি.বি. হাসপাতাল পশ্চিমবাংলায় আছে। কিন্তু সেখানে রোগীদের ভর্তি হতে গেলে রাইটার্স বিল্ডিং থেকে অর্ডার আনতে হয়। আমি এই হাসপাতাল বাড়াবার কথা বলছি না। আমি এই ব্যবস্থাটাকে শিথিল করবার জন্য বলছি। এই কথা বলে কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে ২-৪টি কথা বলছি। স্যার আমি সুব্রত মুখার্জি এবং আরও অন্যান্য এম.এল.এ.-দের কথা শুনছিলাম। এই বিভাগ নিয়ে অনেকেরই ক্ষোভ আছে। এই সম্বন্ধে আমারও দ্বিমত নেই। কিন্তু ক্ষোভ করার আগে জানতে হবে যে, এই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী আপ্রাণ চেষ্টা করছেন এটাকে ঠিকমতো নিয়ে আসার জন্য। পারছেন না। অসুবিধা আছে।

[2-40 – 2-50 p.m.]

আমরা যারা সমালোচনা করছি, আমাদেরও দায়িত্ব আছে সেই দায়িত্বগুলোকে ঠিকমতো পালন করার। কিন্তু সেগুলো ঠিকমতো করছি না। অনেকে বলেছেন কমিটি আছে কিন্তু কমিটিতে মিটিং হয় না। আমরা কি কোনও দিনও এটা মন্ত্রীর নজরে এনেছি? কলকাতায় বসে ওনার পক্ষে সম্ভব নয় কোনও গ্রামে কি হচ্ছে না হচ্ছে সেটা জানার। এত পপুলেশন যেখানে, সেখানে শুধু কয়েকটি হাসপাতাল দিয়ে সুরাহা করতে পারে না। এর সুরাহা করতে হলে প্রথম থেকে স্বাস্থ্য সম্বন্ধে সচেতনতা থাকা দরকার। এর জন্য স্কুল পাঠ্য পুস্তক থেকে এ ব্যাপারে সচেতনতা দরকার। আমরা ছোট বেলায় গ্রামে সকাল বেলায় ছোলা খেয়ে ডন বৈঠক দিতাম, ছোলা খেয়ে স্বাস্থ্য রক্ষার ব্যবস্থা করতাম। এখনকার ছেলেরা তা করে না, আজকাল গ্রামের ছেলেরাও তা করে না। আমাদের স্বাস্থ্য সম্বন্ধে সচেতনতা খুবই কম। ছেলেরা কি খাবে তা তাদের বাপ, মাও জানে না। প্রয়োজনীয় খাদ্য আমরা ছেলেদের দিতে পারি না। স্বাস্থ্য সম্বন্ধে বলতে গিয়ে বলি হাসপাতালগুলোর খারাপ অবস্থা আছে এ সম্বন্ধে দ্বিমত নেই, তার জন্য আমাদেরও কিছু নৈতিক দায়িত্ব আছে। আপনারা বলছেন আইন তো উনি করলেন যে হাসপাতালের ডাক্তাররা প্রাইভেট প্র্যাকটিশ করতে পারবেন না। কিন্তু আমাদের চোখের সামনে দেখছি হাসপাতালের ডাক্তাররা একের পর এক ফিজ নিয়ে প্রাইভেট প্র্যাকটিশ করছেন, তারপর তাঁর ডেটে রোগীকে ভর্তি করছেন। মন্ত্রী আইন করেছেন, কিন্তু আমাদের জনপ্রতিনিধিদেরও দায়িত্ব আছে এটা বাধ্য করার। শুধু অফিসার বা মন্ত্রীকে বলে এই সমস্যার সমাধান হবে না। গ্রামে ডাক্তার নেই, আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি জয়েন্ট এন্ট্রান্স পাশ করে ডাক্তারি পাশ করার পর এগ্রিমেন্ট করতে হবে যে ১২ বছর গ্রামে না থাকলে তার রেজিস্ট্রেশন ক্যান্সেল করা হবে। এরকম ড্র্যাস্টিক অ্যাকশন না করলে কোনও ডাক্তার গ্রামে যাবে না, কারণ সবাই শহরমুখী, সবাই শহরে থাকতে চায়। আরেকটা ব্যাপার আপনার নজরে আনছি যে হোমিওপ্যাথি চিকিৎসা, আয়ুর্বেদিক এবং ইউনানি চিকিৎসার দিকে গুরুত্ব দিন। এগুলোর উপর গুরুত্ব না দিলে, গ্যাট চুক্তির ফলে ওষুধের দাম যেভাবে বেড়ে গেছে তাতে মধ্যবিত্তদের পক্ষে অ্যালোপ্যাথিক ওষুধ কেনা খুব মুশকিল হয়ে পড়েছে। কলকাতায় শ্যামাদাস বৈদ্য স্বাস্থ্যপীঠ আছে, সেন্ট্রাল গভর্নমেন্ট টাকা দিয়েছে তিনটি পোস্ট গ্র্যাজুয়েট কোর্সের জন্য। কিন্তু আপনার ডিপার্টমেন্ট আজ পর্যন্ত এ সম্বন্ধে কোনও উচ্চবাচ্য বা উল্লেখ করেনি। অনেক টাকা দিয়েছে কিন্তু কাজ কেন হবে না? এটা আপনারা দেখবেন। অনেকে বলছেন হাসপাতালে ওষুধ থাকে না, কারণ এই যে সেন্ট্রাল স্টোর্সের করাপশন এটা আগেও হয়েছে, আপনি হাসপাতাল থেকে মদের ঠেক উঠিয়েছেন, এবং আরও আপনাকে চেষ্টা করতে হবে। আমরা গ্রামের হাসপাতালে দেখেছি সুইপার আছে কিন্তু হাসপাতাল পরিষ্কার করে না। হাসপাতালে তাদের পাত্তা পাওয়া যায় না। এ সম্বন্ধে স্ট্রিক্ট না হলে কাজ হবে না, প্রথমে এতে আপনার একটু অসুবিধা হতে পারে। অনেক হাসপাতালের ডাক্তাররা প্রাইভেট প্র্যাকটিশ করে পসার করে নিলে তাঁরা আর কিছুতেই ট্রান্সফার নেন না। আমার

জেলা বীরভূমের একটি হাসপাতালের ডাক্তারকে আজ ৫-৬ বছর ধরে ট্রান্সফার করা যায় নি, আপনারা তাঁকে সরাতে পারেননি। মহামান্য হাইকোর্টের রায় তাঁকে সরাতে পারেনি। আজ ১৪ বছর ধরে তিনি আছেন।

এই সবগুলো অতি সত্তর বন্ধ করতে হবে। একজন ডাক্তারের প্রাইভেট প্র্যাকটিশ জমলে সে কিছুতেই সেখান থেকে যেতে চাইবে না। তাকে সেখান থেকে নিয়ে যাওয়ার ব্যবস্থা করতে হবে। এইগুলি দেখার জন্য আপনাকে বলছি। ৩৫০ জন কমিউনিটি মেডিক্যাল সার্ভিস ছিল, তারা অনুরোধ করছে রেজিস্ট্রেশন দেবার জন্য। তাদের রেজিস্ট্রেশন দেওয়া হচ্ছে না। তাদের রেজিস্ট্রেশন দেওয়া হচ্ছে না কেন? তাদের রেজিস্ট্রেশন দিলে তাদের প্রকৃত কাজে লাগানো যায়। যাতে তাদের সার্টিফিকেট দেওয়া যায় সেটা আপনি দেখুন। গ্রামে যে সমস্ত হাসপাতাল আছে সেখানে সব চেয়ে মুশকিল কি হয়েছে জানেন? প্রথম থেকে একটা পলিসিগত ভুল হয়েছে। আপনার একটা হাসপাতালের জন্য ২০/২৫ লক্ষ টাকা খরচ করছেন কিন্তু জমির জন্য খাস ল্যান্ড দেখছেন। যার ফলে খাস ল্যান্ডের জমি জঙ্গলের ধারে পাওয়া গেছে এবং সেখানে হাসপাতাল গড়ে উঠেছে। সেখানে ডাক্তার যেতে চায় না, মানুষ যেতে চায় না। সেই জন্য ডাক্তার সেখানে ১ ঘন্টা থেকে পালিয়ে যায়। সেখানে হাসপাতালগুলি দেখা যায় দরজা নেই, জানালা নেই, একটা ভুতুড়ে বাড়ি হয়ে পড়ে রয়েছে, সমাজ বিরোধীদের একটা আড্ডাখানা হয়ে রয়েছে। এই রকম অনেক হাসপাতাল রয়েছে। বীরভূমের ভবানীপুর হাসপাতালের এই অবস্থা। আমি সেখানে ৩ বার গিয়েছি, সেখানে ডাক্তার কোয়াটারে থাকে না, পালিয়ে যায়। নার্সকে বলে বাতি জ্বালিও না, লোকেরা দেখে ফেলবে, ডাক্তার আছে জেনে ফেলবে। আপনি কড়া নির্দেশ দিন যে ডাক্তারদের হাসপাতালে থাকতে হবে। ডাক্তাররা নিয়মিত পয়সা পাবে, কিন্তু এইগুলো কেন হবে? এইগুলি আপনি ভাল করে দেখুন। অনেক জায়গায় প্রাইমারি হেলথ সেন্টার এইভাবে পড়ে রয়েছে। উত্তর দিনাজপুরে গোয়ালগায়ে ডাক্তার নেই, বেলমুড়িতে কোনও ডাক্তার নেই কেউ নেই। এইগুলি যাতে নিয়মিত হয় সেটা দেখুন। নিরাময় হাসপাতাল যেটা বীরভূমে আছে, দুবরাজপুর, হেতমপুর, এই হাসপাতালগুলির নাম অনেক নিচে নেমে গেছে। ভাল চিকিৎসা হয়, এখানে টি.বি. পেসেন্ট পাঠালে ভাল হত। এখন ভাল ভাবে চলছে না। আমি আর একটা বিষয় আমি বলতে চাই। রাজনারায়ণ যখন হেলথ মিনিস্টার ছিল তখন আমি সেখানে গিয়েছিলাম। তিনি তখন বলেছিলেন হেলথ নিয়ে নানা ভাবে চিন্তা ভাবনা করছি। গ্রামের লোকেরা যাতে চিকিৎসা পায় তার জন্য তিনি সি.এইচ.জি. না কি করে দিলেন। ৫০ টাকা করে তাদের দেওয়া হবে। জানি না এখন তারা কি পায়। এই সমস্ত কর্মীরা কিছু করে না। কিছু মেডিসিন তারা পায়, সেটা তারা বাজারে বেচে দেয়, তারপর আর কিছু করে না। এদের অ্যালাউন্স আরও কিছু বাড়িয়ে দিয়ে তাদের কাজে লাগান, কাজে লাগালে অনেক ভাল কাজ পেতে পারেন ওদের থেকে। পরিবার পরিকল্পনার কাজ এখানে ভাল হয়েছে। কংগ্রেস আমলে এটাকে নাসবন্দী বলত। আমি দেখেছি একটা লোক ৩-৪ বার নাশবন্ধ করে আসছে। আমি জিজ্ঞাসা করলাম, কোথায়

গিয়েছিলি, উত্তরে বলল অপারেশন করাতে, টাকা পাই। এই সব বন্ধ করা দরকার। এইগুলি যাতে ঠিকমতো হয় সেই ব্যাপারে দেখার জন্য অনুরোধ করব। যে সমস্ত মহিলা সংগঠন আছে, মহিলা রাজনৈতিক সংগঠন আছে তাদের বলুন যে আপনারা এগিয়ে আসুন সমাজ সেবার কাজে। বলুন, আপনারা গ্রামে গিয়ে গ্রামের লোককে বোঝান। যদিও জন্ম নিয়ন্ত্রণ অনেকখানি সফলতা লাভ করেছে। এটা বিশেষ ভাবে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি। এই যে সমস্ত আই.সি.ডি.এস. প্রকল্পে অঙ্গনওয়ারিরা আছে, তাদের যে পাঁউরুটি দেওয়া সেটা বিলি করে দিয়ে চলে যায়, আর কিছু করে না। এদের আপনি নিয়োজিত করুন, কাজে লাগান। এটা হচ্ছে আমার বক্তব্য।

আর একটা কথা, যেটা হয়ত কেউ বলেননি, হাসপাতালে অ্যাম্বুলেন্স যন্ত্রটি একদম বন্ধ করে দিন। এটা শুধু ডাক্তাররা বা তার ছেলে মেয়েরা যখন বাজার করতে যায় তখনই ব্যবহার করে, আর পেট্রোল পাম্পে দু তিন লক্ষ টাকা দিতে হয়। যখন আমরা সরকারি পক্ষের এম.এল.এ.-রা বলি, তখন বলে পেট্রোল আমরা দিতে পারব না, পেমেন্ট করেনি। একটা লোকের সামর্থ্য আছে টাকা দেওয়ার, এরা লিখে দিল অ্যাজামটেড করে দাও। এই প্রবণতাটা একদম বন্ধ করে দিন। আর এইটা প্রাইভেট কন্ট্রাক্ট বেসিসে করুন, কিছু সাবসিডি দিন কিলোমিটার হিসাবে যারা এস.সি., এস.টি., গরিব মানুষ আছে তাদের নিয়ে যাওয়ার জন্য। সেই ভাবে করলে কাজেও লাগে। অথচ অ্যাম্বুলেন্স দিচ্ছি, পেট্রোলের পয়সা দিচ্ছি, কিন্তু গ্রামের গরিব মানুষের কোনও কাজে লাগে না, এটা বন্ধ করে দিন। আর একটা কথা বলছি স্যার, সারা পশ্চিমবাংলায় যে সমস্ত ড্যামেজড গাড়িগুলি আছে, সেইগুলো স্ক্রাপ হিসাবে বিক্রি করলেও কোটি টাকা হয়। আপনি সার্ভে রিপোর্ট করুন এবং ঐগুলো অকশন করে বিক্রি করে গোডাউন বা জায়গাটা খালি করে দিন। এটা হচ্ছে আপনার কাছে আমরা প্রস্তাব। হেলথের ব্যাপারে আমরা জানি, আপনি যে সমস্ত কাজ করছেন, তাতে খানিকটা সত্যিই এগিয়েছেন। কিন্তু একা এইভাবে সম্ভব নয়। ডাক্তার যারা আছেন, তারা আন্দোলন করুক, বক্তৃতা করুক, সেখান থেকে চলে আসুক, এইগুলো বন্ধ করুন। আমি নিজের চোখে দেখেছি একজন সি.এম.ও.এইচ.-এর লোককে চাবুক দিয়ে মারছে ঐ সামা। আমি তারপর ডি.এস.পি.-কে নিয়ে এসে বাঁচাই। এইগুলো বন্ধ করুন। আমি দায়িত্ব নিয়ে বলছি, যে মেরেছে সে কংগ্রেসের লোক। তাকে সাহা নামে ডাকে। সে যদি না বলে, আমি পদত্যাগ করব। আমার সামনেই মারছিল, বলল সরে যান। বললাম কেন সরব? ওকে মারছি। এই যে অত্যাচার কাজ করতে এসে, চাকরি করতে এসে সহ্য করতে হচ্ছে, এটা বন্ধ করা উচিত। হেলথের ব্যাপারে আমাদের চিন্তা করা উচিত। এই যে আন্ত্রিকের কথা বলা হল, চাষের সময় তারা মাঠের যেখানে গোবর-টোবর পড়ে পচে, সেই জল খায়, তাদের বলতে হবে, এই জল খেও না, বাড়ি থেকে জল ফুটিয়ে নিয়ে যাও। তাদের বলার পর তাই করছে, খাবার নিয়ে যাওয়ার সময় বাড়ি থেকে জল নিয়ে যাচ্ছে। জল নেই, এ কথা বললে হবেনা।

[2-50 – 3-00 p.m.]

স্বাস্থ্য সম্বন্ধে মানুষকে শিক্ষা দিতে হবে, স্বাস্থ্য সম্বন্ধে সচেতনতা দিতে হবে, শুধুমাত্র হাসপাতালের বেড বাড়িয়ে এই সমস্যার সমাধান করা যায় না। একটা ছেলেকে ডাক্তারি পড়াতে গেলে বোধ হয় এক লাখ দেড় লাখ টাকা সরকারকে দিতে হয়, কিন্তু পাশ করার পর সব সুযোগ-সুবিধা নিয়ে সে কলকাতা বা বর্ধমান শহরে হাজির হয়। এটা যদি বন্ধ না করতে পারেন, তাহলে খুব অসুবিধার কথা। আজকে ম্যালেরিয়া হচ্ছে দেখছি। আমরা দেখলাম আগে স্প্রে করা হত। সেন্ট্রাল গভর্নমেন্ট আগে এটা দিত। এটা একটু চালু করা দরকার। আমি জানিনা, আপনার আর্থিক সঙ্গতি কি আছে বা না আছে। তবে গ্রামে গ্রামে এটা করলে মশার উপদ্রব কমে যাবে। আপনি হেলথ সার্ভিসকে যদি আরও চালু করতে চান, তাহলে আমার প্রস্তাব হচ্ছে—একজন আই. এ. এস., তিনি ডাক্তার নন, সেজন্য—হেলথ ডিপার্টমেন্টের মধ্যে থেকে একজন টপ একজিকিউটিভ নিযুক্ত করুন। কারণ একজন ডাক্তার হলে দিল্লি থেকে বা অন্য কোথা থেকে একটা সার্কুলার এলে তা তিনি ভাল বুঝবেন। তাতে আপনার অনেকটা সুবিধা হবে। এই কথা বলে আপনার বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ অনুপম সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর মহাশয় যে ব্যয় বরাদ্দ'-র দাবি আজকে করেছেন তাকে আমি সমর্থন করতে পারছি না। তার কারণ এটি ঠিক রোগীদের পরিষেবার জন্য ব্যয় নয়। এটি এস্টাবলিশমেন্ট, অর্থাৎ আমাদের পশ্চিমবঙ্গের স্বাস্থ্য পরিকাঠামোয় যাঁরা পরিষেবায় ব্যস্ত, যাঁরা পরিষেবার জন্য নিয়োজিত তাঁদের জন্য ৯০ পারসেন্ট খরচ হচ্ছে এবং বাকি ১০ পারসেন্ট খরচ হচ্ছে রোগীদের জন্য। হেলথ সাবজেক্ট কমিটির চেয়ারম্যান গৌরীপদ দত্ত এবং আমি একই কলেজে পড়েছি। তাঁর সাথে কয়েকদিন আগে আমার কথা হচ্ছিল। এটি অপ্রাসঙ্গিক নয়, তিনি বলছিলেন, হি এক্সপ্রেসড ডিসস্যাটিসফেকশন, যে কিছু করা গেল না। কি হওয়া উচিত নয় হেলথ ডিপার্টমেন্টে সে সম্বন্ধে সুব্রতবাবু, অজয়বাবু এবং বিরোধী দলের আরও কয়েকজন সাধারণ ভাবে আলোচনা করলেন। আমি সাধারণ ভাবে আলোচনায় যাব না। কারণ পলিসিটা কি হবে তা নিশ্চয়ই আমাদের স্বাস্থ্য বিভাগের অধিকর্তা যাঁরা আছেন তাঁরা ঠিক করবেন। কিন্তু একজিস্টিং স্ট্রাকচার যেটা ব্রিটিশ আমল থেকে চলে আসছে, যেটা আমরা স্বাধীনতার ঠিক পরেই দেখতে পেয়েছি, যেটা বেশ কিছুদিন চলছিল, কিছু কিছু ব্যাপারে আরও উন্নতি হয়েছিল তা কিভাবে ধ্বংসপ্রাপ্ত হয়েছে তা চোখের উপরে দেখেছি। কারণ কম করেও আমি ৪০ বছরের উপরে ডাক্তারি করি এবং মেডিক্যাল কলেজে পড়েছি। সেজন্য আমাদের দেখবার সৌভাগ্য হয়েছে। যে কোনও একটি ইনস্টিটিউটকে রান করতে হলে যে কোনও ডিপার্টমেন্টকে রান করতে হলে দেয়ার মাস্ট বি ডিসিপ্লিন। খবরের কাগজে যখন পড়ি আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় হঠাৎ শিলিগুড়ি হাসপাতালে গিয়ে, মালদহ হাসপাতালে গিয়ে উপস্থিত হয়েছেন, দেখলাম, এই রকম একটা ইমপর্ট্যান্ট ডিপার্টমেন্টে চিকিৎসার জন্য রোগীরা আসেন। তাঁরা দেখেন

পরিষেবা দেবার জন্য যাঁরা নিয়োজিত, যাঁদের মাইনে সাধারণ রোজগারী, বিভিন্ন ব্যবসায়ে নিযুক্ত মানুষের চাইতে বেশি, তাঁদের মাননীয় মন্ত্রী মহাশয়কে খুঁজে বার করতে হবে।

[3-00 – 3-10 p.m.]

ডাক্তারদের মধ্যে একটা যেন ডিস্যাটিশফেকশন প্রকাশ করছেন। আপনি জানেন যে প্রত্যেকটি হাসপাতালে অ্যাডভাইজারি কমিটি আছে। এবং প্রত্যেক ডিস্ট্রিক্ট হাসপাতালে সেখানকার এম.এল.এ-কে অ্যাডভাইজারি কমিটিতে রাখা হয়। কিন্তু আপনি শুনে আশ্চর্য হবেন যে, জলপাইগুড়ি জেলায় এম. এল. এ. হিসাবে আমি ওখানকার অ্যাডভাইজারি কমিটিতে নিমন্ত্রিত হই না। একজন এম. এল. এ. হিসাবে অ্যাডভাইজারি কমিটির মিটিং-এ নিমন্ত্রণ করা উচিত কিন্তু আমাকে তা করা হল না। আমি যখন গিয়ে তাদের বললাম তখন তারা বললেন যে ভুল সংশোধন করে বললেন যে, সার্কুলারটা ডি. এম অফিস থেকে বেরিয়েছিল, তাই ভুল হয়ে গেছে। এইবার থেকে যাতে আমি যাই তার ব্যবস্থা করবেন। আসল ব্যাপারটা হচ্ছে স্বাস্থ্য ডিপার্টমেন্টটার ঠিকমতো পরিচালনা ব্যবস্থা হচ্ছে না। আমার যেটা মনে হয় দেওয়ার মাস্ট বি ডিসিপ্লিন। স্বাস্থ্য ব্যবস্থা এইভাবে চলতে পারে না। আপনি নিশ্চয় জানেন ভোর কমিটির রিপোর্টেও আছে এবং ডাঃ বি. সি. রায় যখন মিনিস্টার ছিলেন তখন একটা প্রিন্সিপল নেওয়া হয়েছিল যে, হেলথ ফর অল। অর্থাৎ স্বাস্থ্যের পরিকাঠামো সর্বত্র ছড়িয়ে দেওয়া হবে। সাধারণ মানুষ যেন স্বাস্থ্য এবং চিকিৎসার সুযোগ পায়। তখন একটা স্ট্রাকচার ছিল যে, ডিস্ট্রিক্ট হসপিটাল, সাবডিভিশনাল হসপিটাল, এবং প্রাইমারি হেলথ সেন্টার ছিল। আর প্রত্যেক ব্লকে সাবসিডিয়ারী হেলথ সেন্টার ছিল এবং সাব সেন্টার ছিল। এখন সেটা পরিবর্তন করে করা হয়েছে ব্লক হসপিটাল, যেটা নাকি বেডেড। আর সাব সেন্টার সেটা হচ্ছে নন বেডেড। আজকে মানুষের কাছে যদি চিকিৎসা ব্যবস্থা পৌছে দিতে হয় তাহলে কতগুলো নিয়ম ফলো করা দরকার। সেটা যদি ঠিকমতো কার্যকর করা হয় তাহলে মানুষ কিছুটা রিলিফ পাবে। আমি নিজে ডাক্তারদের ডিউটি আওয়ারস নিয়ে জেলা পরিষদে কথা বলেছি, ডাক্তারদের সঙ্গে আলোচনাতেও বসেছি কিন্তু আজ অবধি ডাক্তারদের ঠিক করতে পারিনি। আমরা যখন পড়াশুনো করতাম তখন ডাক্তারদের কত নিয়ম মেনে চলতে হত এখন সব ফুল টাইম থাকার কথা, ডি-এ, টি. এ পেনশন সব পাচ্ছেন কিন্তু কাজ ঠিকমতো করছেন না। আমি যখন মেডিক্যাল স্কুলে পড়তাম তখন ডাক্তারদের কিরকম ডিউটি আওয়ারস দেখেছি। আমি ডাঃ পঞ্চানন চ্যাটার্জি, এশিয়া বিখ্যাত সার্জেন ছিলেন তাকে দেখেছি এবং এশিয়ার মধ্যে সব চেয়ে বড় ফিজিশিয়ান যোগেশ ব্যানার্জিকে দেখেছি, তারা সব সময়ে সকাল ৮টার মধ্যে হাসপাতালে আসতেন আর দেড়টার সময়ে চলে যেতেন। আর এখন আমরা কি দেখছি—১০টা ১১টা পর্যন্ত ডাক্তার আসেনা। যখন রোগীদের স্নানের সময়, খাওয়ার সময়ে সেই সময়ে ডাক্তাররা দেখতে আসেন। আমি যখন মেডিক্যাল কলেজে পড়েছি তখন দেখেছি ডাক্তাররা কখনো বেলায় রোগী দেখতে আসত না। এবং বেলা ১২টার পরে ওয়ার্ডে ঢুকতে গেলে তখন পারমিশন নিয়ে ঢুকতে হত। যাই হোক যতক্ষণ পর্যন্ত ডিসিপ্লিন

আনতে না পারছেন ততক্ষণ পর্যন্ত আপনারা স্বাস্থ্য ডিপার্টমেন্টকে ঠিক করতে পারবেন না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস :** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী প্রশান্ত শূর মহাশয় যে বাজেট প্রস্তাব এখানে উত্থাপন করেছেন আমি প্রথমে তাকে সমর্থন জানাচ্ছি। সমর্থন করেই বলছি, যে পরিস্থিতি তাতে করে স্বাস্থ্য দপ্তরেরই আগে স্বাস্থ্যোদ্ধার জরুরি হয়ে পড়েছে। আপনি যে কাজে নিয়োজিত আছেন, চেষ্টা করছেন এটা ঠিক। দু-হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য—এই স্লোগান আজকে দেওয়া হচ্ছে। বিশ্ব-স্বাস্থ্য সংস্থা দিচ্ছে, কেন্দ্রীয় সরকার দিচ্ছে, আমরাও দিচ্ছি। এবং এই অবস্থায় দাঁড়িয়ে এখানে স্বাস্থ্য বাজেট বিতর্কে অংশ নিয়েছি। আসলে একটা সময় ছিল যখন যারা এই স্বাস্থ্য বিভাগে কাজ কর্ম করতেন, বিশেষ করে চিকিৎসকরা, তারা নিছক চাকরি করার জন্য চাকরি করতেন না। তাদের মধ্যে ফ্লোরেন্স নাইটেঙ্গেলের আদর্শবোধ থাকত। এই জিনিসটা আজকে তলানিতে এসে ঠেকেছে। যার জন্য সর্বত্র একটা ডিস-স্যাটিসফেকশন চলছে। মানুষের মধ্যে ক্ষোভ বিক্ষোভে পরিণত হচ্ছে। এটা সকলেই লক্ষ্য করেছেন। আমরা বিধানসভায় প্রতিদিন যেসব বিষয়ে বলি তার ৪০ ভাগই স্বাস্থ্য দপ্তর সম্বন্ধে। এই অবস্থায় দাঁড়িয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের উদ্দেশ্যে কিছু কথা নিবেদন করতে চায়। যে কাঠামো আপনাদের হাতে আছে, আমার মনে হয়, ভারতবর্ষ শুধু নয়, বিশ্বের অনেক দেশের—আমরা অল্প-স্বল্প খবরা-খবর যা জানি—থেকে ভালো। কিন্তু এই পরিকাঠামোর মাঝখানে যারা আছে তারা লাগাম দিয়ে এই দপ্তরকে চালাতে পারছেন না। তাই আজকে এই দপ্তর দুর্বল হয়ে পড়েছে। আমি উপর থেকেই বলতে চাই, আমরা দেখছি সমস্ত কিছু মহাকরণ থেকে নিয়ন্ত্রণ করা হচ্ছে। কিন্তু আমাদের সরকারের যে দৃষ্টিভঙ্গি ডি-সেন্ট্রালাইজ করা সেটা হচ্ছে না বলে আমি মনে করি। সম্প্রতি এ রাজ্যে আন্ত্রিক, ম্যালেরিয়া, কলেরা হয়ে গেল। গতবার প্লেগ, কলেরা হয়ে গেল। কিন্তু দেখা গেল সব কিছুই কলকাতা থেকে করতে হল। এমন কি বিশেষজ্ঞ দলও কলকাতা থেকে পাঠাতে হচ্ছে। রাজ্য মানে কলকাতা নয়। আমাদের অধিবাসীরা বিভিন্ন জেলায় ছড়িয়ে-ছিটিয়ে আছে। সুতরাং স্বাস্থ্যের ব্যাপারটা ঢেলে সাজানো দরকার। জেলার ক্ষমতাপ্রাপ্ত সি. এম. ও. এইচ.-কে শুধু শহরে বসে থাকলে চলবে না। মহকুমায়, গ্রামে যেতে হবে সেখানে থাকতে হবে। রাইটার্স বিল্ডিং-এর বিভাগীয় প্রধান হুকুম দিলেন ওনাকে, উনি হুকুম দিলেন আরেকজনকে। কিন্তু কি হচ্ছে—খোদা জানে। তাই মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন ঢেলে সাজানোর ব্যবস্থা করুন না হলে আপনার সমস্ত শুভ উদ্যোগ মাঠে মারা যাবে। ওষুধের প্রচণ্ড অপ্রতুলতা রয়েছে। এবং আমরা লক্ষ্য করছি ওষুধের আইটেমও কমিয়ে দেওয়া হয়েছে। ফলে ওষুধ পাওয়া যাচ্ছে না। উত্তরবাংলায় প্রতি বছরই ম্যালেরিয়া দেখা দেয়।

[3-10 – 3-20 p.m.]

কেন্দ্রীয় সরকার তারা তো ম্যালেরিয়া শেষ হয়ে গেছে বলে টাকা পয়সা গত ১০

বছর ধরে দেয়না। প্রকৃত পক্ষে ম্যালেরিয়া দূর করার জন্য কি টাকা পাওয়া যাচ্ছে সেটা আমরা জানতে চাই। পুরুলিয়া, জলপাইগুড়ি, কুচবিহারে ম্যালেরিয়ার প্রাদুর্ভাব দেখা দিচ্ছে, কিন্তু সেখানে যে পর্যন্ত ব্যবস্থা নেওয়া দরকার তা হচ্ছে না। কলকাতার আশে পাশেও ম্যালেরিয়া হচ্ছে, এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া দরকার। আমরা দেখছি, ২ হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য, এই শ্লোগান দেওয়া হচ্ছে, এটা দিলেই হবেনা, যেখানে ভারতবর্ষে ৫০ ভাগ মানুষ দারিদ্র্য সীমার নিচে বাস করে এবং ৩০ ভাগ মানুষ রিডানডেন অবস্থায় বাস করছে সেখানে সকলের জন্য স্বাস্থ্য এই স্লোগানে বড় বড় হোর্ডিং লাগানো হলে তাই দিয়ে স্বাস্থ্যদপ্তর চলবে না। সেখানে দরকার হলে স্বাস্থ্যখাতে ব্যয়বরাদ্দ বাড়ানো দরকার। কেন্দ্রীয় সরকারের যে বাজেট, আমরা স্বাধীনতার পরবর্তীকালে দেখেছি, সেখানে বহু পণ্ডিত মন্ত্রী এসেছেন, কিন্তু কাউকে দেখিনি কেন্দ্রীয় স্বাস্থ্য মন্ত্রীর দপ্তরের যে বাজেট সেটা বৃদ্ধি করার ব্যাপারে। সেখানে যে দায়িত্বটা ছিল রাষ্ট্রীয় দায়িত্ব, শিক্ষা ও জন স্বাস্থ্য যেমন রাষ্ট্রীয় দায়িত্ব ছিল, সেই দায়িত্ব না পালন করে কেন্দ্রীয় সরকার গোটা ব্যাপারটা প্রাইভেটাইজেশনের দিকে নিয়ে যাওয়ার চেষ্টা করছে। আজকে কেন্দ্রীয় যে স্বাস্থ্যনীতি সেটার মাথামুণ্ডু আমরা কিছুই বুঝতে পারছি না। আমরা যেটা বুঝতে পারছি না সেটা হল জনস্বাস্থ্যকে তারা অবহিত করছেন, এটা অবহিত করার মানে হচ্ছে মানব সম্পদ এর বিকাশ করছেন, কিন্তু যেখানে মানুষের কোনও মূল্য নেই, বিশেষ করে গরিব মানুষের কোনও মূল্য নেই রাষ্ট্রীয় কর্ণধারাদের কাছে, সেই জায়গায় দাঁড়িয়ে আমরা স্বাস্থ্য বাজেটের বিতর্কে অংশ নিচ্ছি। সেখানে আমার যেটা নিবেদন, কেন্দ্রীয় সরকারের এই যে জনস্বাস্থ্য বিরোধী নীতি তার পরিবর্তনের জন্য যেমন আমাদের আন্দোলন করা দরকার, প্রেসার দেওয়া দরকার, চেষ্টা করা দরকার, তেমনি করে আমাদের যে সুযোগ সুবিধা আছে সেটাকে সুপ্রতিষ্ঠিত ভাবে ব্যবহার করা দরকার। ডাক্তাররা দয়া করে হাসপাতালে যান, রোগী দেখেন, প্রাইভেট প্র্যাকটিশ চুটিয়ে করবেন না, একজন ডাক্তারের জন্য দেশকে দুই থেকে আড়াই লক্ষ টাকা ব্যয় করতে হয়, এই টাকাটা সমাজ দেয়। তাই আমি ডাক্তারদের উদ্দেশ্যে বলছি, শ্রদ্ধার সঙ্গেই বলছি, আপনারা নিজেদেরকে সুপার হিউম্যান ভাববেন না। অনেক ডাক্তারকে দেখেছি তিনি লায়ন্স ক্লাবের পরিষেবা করেন, খুব নামডাক, সেই লোক যখন পি. জি.তে এন. আর. এস কিংবা জলপাইগুড়িতে বসে তখন তার চেহারা আলাদা। লায়নের যে খাদ্য মেষ, জনগণ হচ্ছে তার কাছে সেই ব্যাপারটা। সেই জায়গা থেকে সরে আসুন এই অনুরোধ করছি। পাশাপাশি স্বাস্থ্য কর্মীদের উদ্দেশ্যে আহ্বান জানচ্ছি, পি. জি. হাসপাতালে, এন. আর. এসে. আমরা দেখেছি—সুব্রত বাবু এখানে আছেন, ওদের আই. এন. টি. ইউ. সি. ওখানে আছে—আই. এন. টি. ইউ. সি.র চতুর্থ শ্রেণীর কর্মচারিরা সেখানে সামান্য একজন রোগী সে হয়ত বমি করছে, তাকে হাসপাতালে ভর্তি করার জন্য তারা অ্যাডভান্স টাকা চায়। আজকে এই সমস্ত সংগঠিত কর্মচারিরা তারা হাসপাতাল দখল করে বসে আছে, সেখানে সুপারিনটেনডেন্ট কেউ নয় তারাই প্রধান কিংবা ওখানকার ওয়ার্ডের যিনি চতুর্থ শ্রেণীর কর্মচারী তিনি হচ্ছেন প্রধান, এই রকম একটি অসহায় অবস্থা আজকে হয়ে গেছে। ফ্লোরেন্স নাইট অ্যাঙ্গেল-এর মতো যে সিস্টাররা শপথ

নেয়, তারা আদৌ কোনও কাজ করেনা, তাদের যে মানবিক দৃষ্টভঙ্গি সেই দৃষ্টিভঙ্গি থেকে তারা অনেক সরে এসেছেন, আমরা তাদের কাছেও আজকে আবেদন জানাব। আমরা জানি রাজ্য সরকারের কর্মচারির সংখ্যা যা তার একটা বিরাট অংশ স্বাস্থ্য কর্মচারী এবং আজকে যেটা বার বার করে বলা হয় প্রিভেনশান ইজ বেটার দ্যান কিওর। আজকে জনসাধারণকে সচেতন করতে হবে। সেই ব্যাপারে আমাদের আরও বেশি জোর দেওয়া উচিত। হাজার হাজার কমিউনিটি হেলথ গাইড আছে তাদের ব্যবহার করানো উচিত। তাদের জীবন-জীবিকার ব্যাপারটাও দেখা হোক, কিছু অর্থ তাদের বাড়িয়ে দেওয়ার ব্যবস্থা করা হোক। আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর উদ্দেশ্যে আবেদন জানাচ্ছি আমাদের সাবজেক্ট কমিটির চেয়ারম্যান রয়েছে, তাছাড়া ডাক্তার সেনও বক্তৃতা করেছেন। ইরিগেশন ডিপার্টমেন্ট রুর‍্যাল ডেভেলপমেন্টের জন্য টেন পারসেন্ট ইয়ার মার্কড করে দিয়েছে। রাজ্য সরকারের সঙ্গে আপনারা কথা বলুন, অসীম বাবুর সঙ্গে কথা বলুন, সাবজেক্ট কমিটি থেকে সিদ্ধান্ত নিন এবং একটা ইয়ার-মার্কড করে দিন। টাকার অভাবে আপনি ডি. ডি. টি. স্প্রে করতে পারছেন না। যারা ক্যাজুয়াল কর্মী তাদের রেগুলারাইজ করতে পারছেন না। তার ফলে আজকে ম্যালেরিয়া মহামারী আকার ধারণ করছে। আসাম থেকে ভূটান সেখানে প্রচণ্ড ম্যালেরিয়া হচ্ছে এবং বিশ্ব স্বাস্থ্য সংস্থা বলেছে, এই ব্যাপারে যদি ব্যবস্থা না নেওয়া হয় তাহলে আগামী দিনে ম্যালেরিয়া ভয়াবহ আকার ধারণ করবে। এই ব্যাপারে একটা ইয়ার-মার্কড করা হোক। কাজ করার ব্যাপারে অর্থ যেমন মানসিকতা, তেমনি মানিসকতারও অভাব আছে। সেই কথা ভেবে ডাক্তারদের ডাক্তারি করতে হবে। শুধু রোজগার করলেই চলবে না। ভারতবর্ষে ডাক্তার, ইঞ্জিনিয়ার, অ্যাডভোকেট এবং বড় বড় আমলাদের যে রোজগার এবং তাদের যে জীবনযাত্রা এবং ভারতবর্ষের সাধারণ মানুষের যে জীবনযাত্রা তার মধ্যে পার্থক্য আছে। সেখানে তাদের জীবন-জীবিকার মান অনেক উন্নত করতে হবে, একেবারে যেন জমিন আসমান না হয়। আর্ত মানুষের প্রতি তারা যেন সেবা করেন। আমাদের উত্তরবঙ্গে শতকরা ২০ ভাগ মানুষ থাকে। সেখানে গিয়ে আপনি আমাকে বলেছিলেন প্রয়োজন হলে সেখানে আরেকটি মেডিক্যাল কলেজ হবে। মেডিক্যাল কলেজ শুধু ডাক্তার উৎপাদনের জন্য করলে হবেনা, তারা যাতে চিকিৎসা করে সেই ব্যবস্থা করতে হবে। ওখানে মহকুমা হাসপাতালকে জেলা হাসপাতালে রূপান্তরিত করার জন্য আমরা অনেক বার বলেছিলাম। যখন ননী বাবু স্বাস্থ্যমন্ত্রী ছিলেন তখন সেখানে ২৯জন ডাক্তার ছিল। আর আজকে সেখানে ডাক্তার নেই বললেই চলে, সেই সংখ্যা কমে গিয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী টোটোপাড়ায় গিয়েছিলেন, আপনিও সেখানে একবার, দুবার গিয়েছিলেন, কিন্তু সেখানে একজন মাত্র ডাক্তার আছে। অ্যাম্বুলেন্স চলে না, কোনও ওষুধ সেখানে নেই। তাই বলব, "যারে তুমি নীচে ফেল, সে তোমারে বাঁধিবে যে নীচে, পশ্চাতে ফেলছো যারে সে তোমারে পশ্চাতে টানিছে"। নার্সিং হোমগুলো আজকে ব্যবসা করছে, নার্সিংহোমের যারা সুযোগ নিতে পারে না তাদের ব্যাপারটাও আপনাকে দেখতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-20 – 3-30 p.m.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্যমন্ত্রী মহাশয় আজ এই সভায় তার দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তার সম্পূর্ণরূপে বিরোধিতা করছি। এই বিরোধিতা শুধু বিরোধিতা করার জন্যই করছি না, যথেষ্ট কারণ থাকার জন্যই বিরোধিতা করছি। সঙ্গে সঙ্গে বলছি, কংগ্রেস দলের মাননীয় সদস্যরা যে সমস্ত কাট মোশন এনেছেন এই কাট মোশনগুলি শুধু কংগ্রেস দলের নয়, সারা পশ্চিমবাংলার মানুষের, তাই এই সমস্ত কাট মোশন আমি সমর্থন করছি। স্যার, আমাদের এই রাজ্যের হাসপাতালগুলি আজ শ্মশানে পরিণত হয়েছে। হাসপাতালগুলিতে পেসেন্টরা যেতে ভয় পায় কারণ এগুলি হাসপাতাল, না যমালয় তা বুঝতে অসুবিধা হয়। হাসপাতালগুলিতে গেলে রোগীরা আর ফিরে আসেন না কারণ সেখানে ট্রিটমেন্টের উপযুক্ত ব্যবস্থা নেই তাই সাধারণ মানুষ হাসপাতালের আর একটা নাম দিয়েছেন — 'যমালয়'। যারা রুলিং পার্টির সদস্য তাদের হাসপাতালগুলি বা এই স্বাস্থ্য দপ্তরের অব্যবস্থাগুলি সম্পর্কে আমরা বুঝতে পারছি যে বলতে লজ্জা হচ্ছে, তাই তাদের কথাগুলিও আমরাই বলে দিচ্ছি। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় তার বক্তব্যে বলেছেন যে আন্ত্রিক, জলাতঙ্ক হয়েছে। ম্যালেরিয়া ইত্যাদি নানান রোগের ব্যাপারে স্টেপস নেওয়া হয়েছে। দু মাস আগেও মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে মালদহের হবিবপুর, বামনগোলায় প্রায় ১৯শো মানুষ আন্ত্রিক রোগে আক্রান্ত হয়েছিলেন এবং তার মধ্যে ৩৫০ জনের বেশি মানুষ মারা গিয়েছেন। এ ব্যাপারে আমাদের বিরোধী দলের নেতা আপনাকে চিঠি দিয়েছিলেন এবং আপনি তার উত্তরে বলেছিলেন যে, এটা আমি দেখছি, উচ্চ পদস্থ অফিসার পাঠাচ্ছি দেখার জন্য। তারা গিয়ে দেখে হতাশ হয়ে বললেন যে এখানে ট্রিটমেন্টের ব্যবস্থা হচ্ছে না। মালদহ জেলার সি.এম.ও.এইচ.-এ ব্যাপারে কোনও রকম ইনিসিয়েটিভ নিলেন না। লোক যে মারা যাচ্ছে এ ব্যাপারে দায়িত্ব আপনার, কিন্তু কোনও ব্যবস্থা হচ্ছে না। ছোট বেলায় আমরা শুনেছিলাম যে 'স্বাস্থ্যই সম্পদ'। আপনি প্রমাণ করেছেন যে পশ্চিমবাংলায় স্বাস্থ্য বলতে কিছু নেই। আজকে ব্যয় বরাদ্দের দাবি রাখা হয়েছে আমরা জানি যে এর চেয়ে বেশি রাখা উচিত ছিল কিন্তু আমরা জানতে চাই যে, এই টাকা যেটা চাইছেন তার সদ্ব্যবহার হবে কি? জেলাগুলিতে গিয়ে দেখুন যে সেখানে চরম অব্যবস্থা চলেছে। অ্যাম্বুলেন্স নেই, আবার অ্যাম্বুলেন্স থাকলেও তার তেল নেই। অপারেশন থিয়েটারে জেনারেটার নেই, এক্সরে প্লেট নেই, ই.সি.জি. মেশিন নেই, প্যাথলজিক্যাল ডিপার্টমেন্টের জিনিসপত্রের ঠিক নেই এবং এমন কি হাসপাতালের বেডগুলিতে বেডশিট পর্যন্ত নেই। কোনও সময় হয়ত দেখব বিছানা পর্যন্ত নেই। একটি বেডে দুজন করে রোগী থাকছেন। আপনি মালদহে গিয়েছিলেন, আপনি জানেন, সেখানে বড় বড় রুম হাসপাতালে পড়ে আছে, আপনার স্টাফ রয়েছে অথচ রোগীরা মাটিতে শুয়ে আছে, বেড নেই। এই অবস্থাগুলি চোখে দেখা যায় না। যখন আপনি মালদহ জেলাতে গিয়েছিলেন তখন ডাক্তারা আপনাকে কি উত্তর দিয়েছিলেন তা আপনি জানেন। গ্রাম্য হাসপাতালগুলি কিছু জায়গায় চালু আছে, কিছু জায়গায় চালু নেই। বাবুপুর দেওতলা উপস্বাস্থ্য কেন্দ্রটি ২০ বছর

ধরে বন্ধ। আজকে হাসপাতালগুলি বন্ধ হয়ে পড়ে আছে, সেখানে পর্যাপ্ত পরিমাণে ঔষধ নেই, ডাইরিয়া হচ্ছে অথচ শুদ্ধ পানীয় জল দেওয়ার ব্যবস্থা পর্যন্ত নেই। টোট্যাল স্বাস্থ্য পরিকাঠামোটাই আজকে ভেঙ্গে পড়েছে — এটা নিশ্চয় এখানে কেউ অস্বীকার করতে পারবেন না। কিছু দিন আগে দেবগ্রামে পোলিও ভ্যাকসিন নিয়ে শিশু মারা গেল। এটা আপনার দপ্তরের ব্যর্থতা।

টোটালি আপনার কথা শোনে না বলে আমার মনে হয়। আপনি হয়ত চেষ্টা করছেন কিন্তু আপনার দপ্তর আপনার কথা শোনে না। আমরা দেখেছি, আপনারা এখানে বলেছেন ফ্যামিলি প্ল্যানিং এর ব্যাপারে, কিন্তু আজকে পশ্চিমবাংলার ফ্যামিলি প্ল্যানিং এর ব্যাপারে কোনও কাজ হয়নি। কোনও ইনিশিয়েটিভ নেওয়া হয়নি। আমাদের জেলায় একদম হয় নি। এই রকম ভাবে সমস্ত ক্ষেত্রে আপনারা ব্যয় বরাদ্দ চাইবেন, আর আপনার দপ্তর কোনও স্টেপ নেবে না, এটা চলতে পারে না। কারণ ২০ বছর আগে হাসপাতালে একটা পরিবেশ ছিল, আজকে সেই পরিবেশ নেই। আজকে জলাতঙ্ক রোগের ভ্যাক্সিন পাওয়া যায় না, কুকুর কামড়ালে হাসপাতালে গেলে কোনও চিকিৎসার সুযোগ পাওয়া যায় না। প্লেগ রোগে কেউ আক্রান্ত হলে কোনও চিকিৎসা সাধারণ মানুষ পায় না। মালদহে এতগুলো লোক প্লেগ রোগে মারা গেল কেন, মন্ত্রী মহাশয়ের কাছে তা জানতে চাই। ম্যালেরিয়ার ক্ষেত্রেও আমরা দেখেছি হাসপাতালে কোনও চিকিৎসার ব্যবস্থা নেই। আমরা জনপ্রতিনিধি যারা হস্টেলে থাকি, আমরা যদি মশারি না খাটাই তাহলে ম্যালেরিয়ায় আক্রান্ত হব এবং পরপর অনেকে ঐ ম্যালেরিয়ায় আক্রান্ত হয়েছে। ম্যালেরিয়া থেকে সাধারণ মানুষকে আপনারা মুক্ত করতে পারেননি। স্বাস্থ্য দপ্তরের ব্যর্থতার জন্যই এটা হয়েছে। এখানে অনেক মাননীয় সদস্য অনেক বক্তব্য রেখেছেন, আমি বলতে চাই কয়েক দিন আগে আমি পি.জি. হসপিটালে একজন পেসেন্ট পাঠিয়েছিলাম। সেখানে এমন অবস্থা যে কোনও রোগী ঢুকলে আর জীবন নিয়ে ফিরে আসতে পারে না। সে হার্ট অপারেশন বলুন, যাই বলুন কোনও পরিকাঠামো সেখানে নেই। হার্ট অপারেশন করতে গেলে বিড়লা হার্ট সেন্টারে সাধারণ মানুষকে যেতে হয়। ডাক্তাররা এই নিয়ে হাসাহাসি করছে। গ্রাম বাংলায় কোনও ডাক্তার যেতে চায় না। অথবা যে ডাক্তার যেতে চায়, সেখানে নার্স থাকে না, স্টাফ বলতে কিছু নেই। ডাক্তার গ্রামে যেতে চায় না, কারণ সেখানে বিদ্যুৎ নেই। যার ফলে আজকে টোটাল সিস্টেমটা ভেঙ্গে পড়েছে। বাংলার মানুষকে স্বাস্থ্য পরিষেবা দিতে এই সরকার সম্পূর্ণ রূপে ব্যর্থ হয়েছে। আপনি স্বাস্থ্য মন্ত্রী হিসাবে নিজেও এটা স্বীকার করেন। আপনি হয়ত নির্দেশ দেন, কিন্তু আপনার অফিসাররা সেই নির্দেশকে ফলো আপ করে বলে আমার জানা নেই। এই দপ্তরের মন্ত্রী মহাশয় হিসাবে আপনি হয়ত লিখে দেন কিন্তু সেটা ফলো আপ ডাইরেক্টরেট করে না। সুতরাং এই ব্যয় বরাদ্দকে বিরোধিতা করার জন্য আমরা বিরোধিতা করছি না। স্বাস্থ্য নিয়ে সমালোচনা করছি না; আপনার অসহায় অবস্থা আমরা উপলব্ধি করছি। যক্ষা রোগের ক্ষেত্রে আপনি শুনলে অবাক হয়ে যাবেন, মুখ থেকে রক্ত বেরোচ্ছে, একজন পেসেন্টের, উনি যখন হাসপাতালে গেলেন তখন তাকে হাসপাতাল

থেকে গলা ধাক্কা দিয়ে বার করে দেওয়া হল। তারপর আমি সি.এম.ও.এইচ.-এর কাছে পাঠানোর পর সি.এম.ও.এইচ. তাকে কিছু ট্যাবলেট দিয়ে বাড়ি পাঠিয়ে দিলেন। সুতরাং আপনার দপ্তরের এই সব ব্যার্থতার জন্য এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশনের সমর্থনে বক্তব্য রেখে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 – 3-40 p.m.]

**শ্রী শক্তি বল :** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় স্বাস্থ্য খাতের যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করে — যেহেতু আমার সময় কম তাই আমি সংক্ষেপে দু একটি কথা বলছি। স্যার, আমি প্রথমেই যেটা বলতে চাই সেটা হচ্ছে, কংগ্রেস আমলে আমাদের হেলথ পলিসি বলে কিছু ছিল না। বামফ্রন্ট আমলেই প্রথম একটা নির্দিষ্ট হেলথ পলিসি গৃহীত হয়েছে। ওঁদের সময়ে রোগ হলে মানুষ হাসপাতালে যেত, কিন্তু রোগ যাতে না হয় তার জন্য বা রোগ প্রতিরোধের জন্য বিশেষ কোনও প্রতিষেধক ব্যবস্থা ছিল না। বিরোধী দলের দুজন মাননীয় সদস্য — সুব্রত মুখার্জি এবং অনুপম সেন মহাশয় হাসপাতালের ত্রুটি বিচ্যুতির কথা বললেন। হ্যাঁ, আমরা স্বীকার করি যে, আমাদের হাসপাতালগুলোয় এখনও বেশ কিছু ত্রুটি বিচ্যুতি আছে। কিন্তু এটা ওঁরা দেখতে পেলেন না যে, এই আমলে হেলথ পলিসি টোটালি চেঞ্জ হয়েছে। কংগ্রেস আমলে পলিসি ছিল, রোগ হলে হাসপাতালে যায়। আর বামফ্রন্টের পলিসি হচ্ছে রোগ প্রতিরোধ করা, প্রতিষেধক ব্যবস্থা গ্রহণ করা। অর্থাৎ গ্রামের মানুষ যাতে সহজেই রোগে আক্রান্ত না হয় তার জন্য ব্যবস্থা করা? পরিপূর্ণ ভাবে সব করা হয়েছে, সব পরিকল্পনা কার্যকর হয়েছে, হাসপাতালগুলো সব ফুলফ্লেজেড হয়ে গেছে, তা আমি বলছি না। নিশ্চয়ই ত্রুটি বিচ্যুতি আছে। তা সত্ত্বেও এটা বলতে চাই, আজকে গ্রামের মানুষের স্বাস্থ্যের উন্নতি হয়েছে। এর তিনটে সহায়ক কারণ আছে। এক, ভূমি সংস্কার। ভূমি সংস্কারের ফলে খাদ্য উৎপাদন বৃদ্ধি পেয়েছে এবং তার ফলে মানুষের যে খাদ্যের অভাব ছিল সেটা অনেক অংশেই চলে যাওয়ায় পুষ্টিকর খাদ্য মানুষ খেতে পাচ্ছে। দুই হচ্ছে, প্রাণী সম্পদের উন্নয়ন। গ্রামাঞ্চলে প্রাণী সম্পদের বিকাশ ঘটার ফলে আজকে গ্রামের মানুষ ব্যাপকভাবে দুধ পাচ্ছে। মৎস্য এবং মুরগির চাষ বৃদ্ধির ফলে মাছ এবং ডিমের মধ্যে দিয়ে পুষ্টির অভাব অনেকটাই দূর হয়েছে। গতকাল এখানে ভিখারি পাশোয়ানকে নিয়ে অনেক কথাই বলা হয়েছে। আমি ওটা বলতে পারব না, ওটা কোর্টের বিচারাধীন ব্যাপার। কিন্তু আমি এটা বলতে পারি যে, আজ গ্রামাঞ্চল থেকে ভিখারিরা চলে গেছে। ফলে মানুষের মধ্যে রোগ প্রতিরোধ ব্যবস্থা গড়ে উঠেছে। এটাই আজকে সব চেয়ে বড় কথা। শুধু এই বাজেটকে সমর্থন করার জন্যই আমি এ কথা বলছি না, বাস্তব অবস্থা পর্যালোচনা করেই আমি এ কথা বলছি। সুতরাং আমরা লক্ষ্য করছি যে, নীতিটাই আসল কথা। ওঁদের আমলে কোনও নীতিরই বালাই ছিল না। আজকে লেফট ফ্রন্ট গভর্নমেন্ট একটা নীতি ইনট্রোডিউস করেছে। সেই নীতি একজিকিউট করার ক্ষেত্রে, সেই নীতি

ইমপ্লিমেন্ট করার ক্ষেত্রে অবশ্যই কিছু কিছু ত্রুটি বিচ্যুতি থাকতে পারে। হ্যাঁ, আছে। তা সত্ত্বেও বলব ভারতবর্ষের মধ্যে একমাত্র জায়গা পশ্চিমবাংলা, যেখানে বেশির ভাগ রোগকেই প্রতিরোধ করা সম্ভব হয়েছে, যেখানে রোগ প্রতিষেধক ব্যবস্থা গ্রহণ করা সম্ভব হয়েছে। গ্রামাঞ্চলের মানুষের মধ্যে সহজেই আর রোগ ঢুকতে দেওয়া হচ্ছে না। এটা আমরা জোর দিয়ে বলতে পারি। তবে পলিসি একজিকিউশন করার ক্ষেত্রে, পলিসি ইম্পলিমেন্টেশন করার ক্ষেত্রে আমাদের যে অ্যাডভাইসারি কমিটি আছে সেই অ্যাডভাইসারি কমিটির কোনও মতামত গ্রহণ করা হয় না। এটা আমি গতবার বলেছি, এবারেও আবার বলতে বাধ্য হচ্ছি। এ কথা এখানে আমাদের উভয় পক্ষের সদস্যরা অনেকেই বলেছেন। অফিসাররা এখানে উপস্থিত আছেন আমি তাঁদেরও এই বিষয়টার প্রতি একটু নজর দিতে অনুরোধ করছি। আমরা দেখছি কোথাও অ্যাডভাইসারি কমিটির মিটিং পর্যন্ত ডাকা হয় না। নিয়মিত মাসে একবার যাতে অ্যাডভাইসারি কমিটি বসে তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা উচিত। গ্রামাঞ্চলে ডাক্তাররা থাকেন না, এটা আমরা বার বার মন্ত্রী মহাশয়কে বলি। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন আমার এলাকায় আপনি এক দিনে দুটো হাসপাতাল উদ্বোধন করেছিলেন। আমেদাবাদে একটা হাসপাতাল উদ্বোধন করেছিলেন। যেদিন আপনি উদ্বোধন করলেন তার পরে দিনই ডাক্তার সেখান থেকে চলে যায়। এ বিষয়ে আইনের যদি কোনও অসুবিধা থাকে তাহলে আইন সংশোধন করা দরকার। আপনি আইন সংশোধনের ব্যবস্থা গ্রহণ করুন। ডাক্তাররা যাতে গ্রামে থাকতে বাধ্য হয় তার জন্য আইন সংশোধন করুন। আইন মানুষের জন্য, সুতরাং প্রয়োজন হলে আইন সংশোধন করতে হবে। ডাক্তাররা আজকাল ভীষণ কমার্শিয়াল হয়ে যাচ্ছেন। চাকরি করবেন, কিন্তু গ্রামে যাবেন না, কলকাতা শহরে, জেলা শহরে বা বড় জোর মহকুমা শহরে থাকবেন। এ বিষয়টা আপনি খুব ভাল করেই জানেন, এটা তো মেনে নেওয়া যায় না।

মাননীয় স্বাস্থ্য মন্ত্রী ব্যাপকভাবে জেলায় জেলায় ঘুরে বেড়ান। ওঁর মতন হাসপাতালে ঘুরে বেড়ানো মন্ত্রী খুব কমই. আছেন। মেদিনীপুর জেলার সদর হাসপাতালে — এখানে অফিসাররা আছেন, তারাও জানেন খুব ভাল করে — ৬০টি পদ আছে,•অথচ ডাক্তার ৩০ জন। তমলুক হাসপাতালে ৩০টি পদ আছে, ১৫ জন ডাক্তার। কারণ, হাইকোর্টে গিয়ে সব আটকে আছে। সুতরাং গভর্নমেন্ট কি করে করবে? সেইজন্য ব্যাঙের ছাতার মতন নার্সিং হোমগুলি গড়ে উঠছে। এরা নন-প্রাকটিশিং অ্যালাউন্স নেন, অথচ ওদের লজ্জা নেই, রেগুলার প্র্যাকটিশ করেন। এদের বিরুদ্ধে কি ব্যবস্থাপনা নেওয়া যায় দেখবেন। অবশ্য এটা শুধু মাননীয় মন্ত্রী মহাশয়কে বললে হবে না, আমি অন্য একটি ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করব। এই ব্যাপারে পঞ্চায়েত এবং গণ সংগঠনগুলিকে যুক্ত করুন। তা না হলে ডাক্তাররা বে-নিয়মে টাকা নেবে আর নতুন করে প্র্যাকটিশ করবেন, নার্সিং হোম করবেন। ৮৫ ভাগ এলাকা হচ্ছে গ্রাম। এই এলাকার হাসপাতালগুলিকে যদি রেগুলেট করতে হয় তাহলে পঞ্চায়েতের প্রতিনিধিদের যুক্ত করুন। আমরা রাজনীতির ঊর্ধ্বে উঠে এই কাজ করতে রাজি

আছি। সেদিন পরিবার পরিকল্পনা নিয়ে এখানে একটা সেমিনার হয়েছিল। অভিজ্ঞ ডাক্তাররা সব এসেছিলেন। কেন্দ্রীয় সরকারের হেলথ ডায়রেক্টরেট এসেছিলেন। এটা আমাদের গৌরীদা অরগ্যানাইজড করেছিলেন। সেমিনারে খুব ভাল ডিসকাশন হয়েছিল। পরিবার পরিকল্পনা নিয়ে, পপুলেশন নিয়ে আলোচনা হয়েছিল। আজকে জন বিস্ফোরণ সারা পৃথিবী জুড়ে। মানুষ আজকে চিন্তিত যেভাবে আজকে জনসংখ্যা বাড়ছে তা দেখে। কেন্দ্রীয় সরকারের "হাম দো, হামারা দো" স্লোগান আছে। প্রত্যেক বছর কেন্দ্রীয় সরকার স্লোগান চেঞ্জ করেন। এদের কোনও পলিসির ঠিক নেই। এখানে এসে এরা বড় বড় কথা বলেন। আমি আপনার কাছে একটি কথা বলতে চাই, আমাদের আন্দোলন স্তব্ধ হয়ে গেছে। পরিবার কল্যাণ দপ্তরের মাননীয়া মন্ত্রী শ্রীমতি ছায়া বেরা এখানে আছেন। তিনি গ্রামের প্রতিনিধি। আমি দুইজন মন্ত্রীকেই বিনীতভাবে নিবেদন করছি, আমাদের আন্দোলন স্তব্ধ হয়ে গেছে। জনসংখ্যা বৃদ্ধির পক্ষে অশুভ শক্তি গ্রাম এবং শহরে কাজ করে যাচ্ছে। আজকে ধর্মান্ধতা, ধর্মীয় অনুশাসন, তার মন্দির, মালা, জপ, ভগবানের অবদান, খোদার অবদান এইসব ধর্মীয় অনুশাসনের ফলে জন সংখ্যা বৃদ্ধি পাচ্ছে। এরা জন সংখ্যা বৃদ্ধির পক্ষে আর জন সংখ্যা বৃদ্ধির বিপক্ষে সামান্য কয়েকজন শুভ বুদ্ধি সম্পন্ন মানুষ। আজকে এই জন সংখ্যা বৃদ্ধির বিরুদ্ধে লড়াই করতে হবে। আমাদের সেই লড়াই শুরু হয়েছিল, কিন্তু সেটা যে কোনও কারণেই হোক বন্ধ হয়ে গেছে। কেন্দ্রীয় সরকারের এক একটি পরিকল্পনা আসছে, সেই পরিকল্পনা অনুযায়ী জন সংখ্যা বৃদ্ধি ঘটছে। কেন্দ্রীয় নীতির ফলে এই জিনিস হচ্ছে। এক একটা সময়ে এক একটা ফতোয়া জারি করছে। কখন বলছে, "হাম দো, হামারা দো, কখন বলছে, এক লো, দো লো"। আজকে এই হচ্ছে দেশের অবস্থা। এ ব্যাপারে বিশেষ করে ভাবতে হবে। গোটা দেশে বিশাল সমস্যা। আমাদের পশ্চিমবাংলাতেও এই সমস্যা থাকবে। সেই জন্য এর বিরুদ্ধে লড়াই করার জন্য পরিকল্পনা গ্রহণ করা দরকার। গ্রামে-গঞ্জে গণসংগঠনগুলি এর সঙ্গে যুক্ত করা দরকার। পঞ্চায়েতে এই কাজগুলি ঠিকমতো হচ্ছে না। এ ব্যাপারে আমি আপনাকে দায়িত্ব চাপাতে চাই না, দোষারোপও করতে চাই না। আজকে সারা দেশে বৃহৎ সমস্যা। মাননীয় বিরোধী দলের সদস্যরা ভ্রুকুটি করছেন, কিন্তু এই সমস্যা সারা দেশকে কুরে কুরে খাবে। যেভাবে আজকে জন বিস্ফোরণ ঘটছে তাতে আগামী ২ হাজার সালে লোক থাকার জায়গা পাওয়া যাবে না — এটাই বিশেষজ্ঞদের অভিমত। সেইজন্য আসুন, পরিবার পরিকল্পনা সঙ্গত কারণেই করা দরকার। এই স্লোগান সকলে এক বাক্যেই বলছে।

[3-40 – 3-50 p.m.]

রাজনীতির উর্ধ্বে উঠছে, আজকে সকলে মিলে একজোট হয়ে জনবিস্ফোরণকে কন্ট্রোল করে, পপুলেশনকে কি করে কন্ট্রোল করা যায়, এই আন্দোলনকে সাফল্যমন্ডিত করার জন্য সরকারের পাশে দাঁড়িয়ে আমরা চিন্তা ভাবনা করব এবং সামগ্রিক ভাবে এরজন্য সকলেরই সমর্থন চাই। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** (নট প্রেজেন্ট।)

**শ্রী জটু লাহিড়ী :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে স্বাস্থ্য মন্ত্রী যে ব্যয় বরাদ্দ রেখেছেন তার বিরোধিতা করে এবং আমার দলের পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে তার সমর্থনে কয়েকটি বক্তব্য রাখছি। স্যার সরকার পক্ষের সদস্য লজ্জার মাথা খেয়ে ফেলেছেন। প্রত্যেকদিন হাউসে স্বাস্থ্য দপ্তরের ব্যাপারে আমাদের অভিযোগ তো আছেই, ওনারাও প্রত্যেক দিন অভিযোগ তুলে ধরেন। স্যার আজকেও মাননীয় ফরোয়ার্ড ব্লকের বিধায়ক শ্রী সাত্ত্বিক রায় আপনার দপ্তরের সার্থকতার ব্যাপারে ১ লাইনও বলেছেন? উনি বলেছেন অ্যাম্বুলেন্স তুলে দিন, কারণ অ্যাম্বুলেন্সের পেট্রোল চুরি হয়। আপনার দপ্তরের লোকেরা ঘুরে বেড়ান, কাজ করেন না। গরিব মানুষরা সাহায্য পায় না। তিনি প্রকারন্তরে ইউনিয়ন তুলে দেবার কথা বলেন। সংগঠন তুলে দিতে বললেন কারণ কর্মচারিরা কাজ করেন না। বললেন লক্ষ লক্ষ টাকা খরচ করে ডাক্তারদের সরকারি অনুদান দেন, অথচ তারা গ্রামে যান না। মাননীয় সদস্য নির্মল বাবু উত্তরবঙ্গে ম্যালেরিয়া, আন্ত্রিক বেড়ে যাচ্ছে এই কথা বললেন। আপনি বলেছেন যে, ম্যালিরিয়ার ব্যাপারে আপনি ব্যবস্থা নিয়েছেন। নির্মল বাবু তাঁর মেনশনে বলেছেন যে, উত্তরবঙ্গে ম্যালেরিয়ার প্রকোপ প্রচন্ড ভাবে বেড়ে গেছে এবং সেটা মহামারী আকার ধারণ করেছে। আজকেও তাঁর বক্তৃতায় বলেছেন যে, উত্তরবঙ্গে মহামারী দমন করার জন্য ব্যবস্থা গ্রহণ করুন। উনি বললেন যে, আপনার সমস্ত দিক মাঠে মারা গেছে। অর্থাৎ প্রকারান্তরে আপনার ব্যর্থতার কথাই বলেছেন। কারণ সোজা কথায় বলতে পারেন না। কারণ চাকরি যাবার ভয়ে, টিকিট পাবেন না, আর এম.এল.এ. হতে পারবেন না। একটা লাইনও সরকার পক্ষের বিধায়করা আপনার সমর্থনে বলেননি। প্রকারান্তরে আপনার ব্যর্থতার কথাই বলেছেন। স্যার, সদর হাসপাতালগুলিই বলুন, মহকুমা হাসপাতাল বলুন, কলকাতার হাসপাতালগুলিই বলুন — সেখানে যাওয়া যায় না। নাকে রুমাল দিয়ে যেতে হয়। এত গন্ধ যে সেটা নরক কুন্ড মনে হয়। স্যার, হাসপাতালগুলি স্বাস্থ্য পরিষেবার জন্য। কিন্তু সেই হাসপাতালই অস্বাস্থ্যকর হয়ে গেছে। স্যার, পরিচ্ছন্নতার জন্য তো কর্মীরা রয়েছে। কিন্তু এই ন্যূনতম ব্যবস্থা একটা দপ্তরের মন্ত্রী করতে পারেন না — তা হলে তিনি কি ব্যর্থ নন? আজকে হাসপাতালের বেডগুলিতে ২জন, ৩জন রোগীকে একটা বেডেতে চাদর পেতে রাখা হয়েছে। এই রোগী কারা? এরা কেউ বড়লোক নয়। দায়ে পড়ে আসতে হয়েছে। যাদের ক্ষমতা নেই, তারাই চিকিৎসার জন্য এই হাসপাতালগুলিতে আসে। আজকে কলকাতায় বিনা পয়সায় চিকিৎসার সুযোগ নেই। যে গরিব মানুষরা আউট ডোরে দেখায়, তাদের ডাক্তার অ্যাডভাইস করছেন যে, ইমিডিয়েটলি ভর্তি হতে হবে। ভর্তি হবার জন্য বেড নেই। বলা হচ্ছে টাকা না দিলে ভর্তি হবে না। আমরা বিধায়ক, আমরা দায়িত্ববদ্ধ ছুটে যাচ্ছি। প্রথমে বিধায়করা লিখে দেবে, তারপর সেটা যাবে রাইটার্স বিল্ডিং-এ, সেখানে মন্ত্রী অনুদান দেবেন। তারপর একটা গরিব মানুষ ভর্তি হবে ফ্রি বেডে। রোগ কি দাঁড়িয়ে থাকে? ভর্তি হবে না। সিট নেই, মন্ত্রী যদি লিখে দেন, রাইটার্স যদি লিখে দেন তবে হবে। আবার রাইটার্স বিল্ডিং থেকে মন্ত্রী লিখে দিয়েছেন কিন্তু ৫-৭ দিন ঘোরার পর অর্ডার বোরায় ভর্তির। হাসপাতালে

গেলেও ডাক্তাররাও ঘোরায়। তাঁরা বলেন আজ নয়, কাল এস। আপনাকে জানাই — আপনার অ্যাডমিনিস্ট্রেশন আপনাকে তাঁরা মানছে না। হাসপাতালের অধস্তন ডাক্তাররা মানছে না। তাঁরা বলছেন যে, মন্ত্রী লিখে দিলেই কি ভর্তি হওয়া যায়? তাঁরা কাঁদতে কাঁদতে ফিরে আসছেন। একটা মানুষের ক্যান্সার হয়েছে। মন্ত্রী লিখে দিয়েছে, ভর্তির অর্ডারও হয়েছে। কিন্তু সে ভর্তি হতে পারছে না। অন্তত মৃত্যুকালে সে জেনে যাক যে, তার সরকার তাকে সাহায্য করেছে।

আপনারা মানবিক হন, আজকে স্বাস্থ্য দপ্তর অমানবিক হয়ে গেছে। হাসপাতাল আছে, হেলথ সেন্টার আছে, পাবলিক হেলথ সেন্টার আছে, অনেকগুলো জেনারেল হাসপাতাল, মহকুমা হাসপাতাল আছে কিন্তু বেড বাড়েনি, অনেক সময় একটা বিছানায় দুই-তিন জন রোগী শুয়েছেন। মাননীয় মন্ত্রী এর কোনও ব্যবস্থা করছেন না। আমার কেন্দ্রে একটা হেলথ সেন্টার রয়েছে, কংগ্রেস আমলে সেখানে ৬টি বেড ছিল, বামফ্রন্ট সরকারের আমলে সেটা উঠে গেছে। অনেকবার বলেছি কিন্তু কিছু হয়নি। জগাছাতে এরকম অবস্থা, তারপর আরেকটা নাম বলি কিসমত হেলথ সেন্টার — এখানে মাননীয় মন্ত্রী মহাশয়কে লিখিত ভাবে জানিয়েছি ইন্ডোর চালু করতে, এখানে কুক আছে, নার্স আছে, ডাক্তার ছিল কিন্তু এখন নেই। ইন্ডোর-এ যা কিছু থাকার সব আছে, ৪ বিঘা জমি আছে। উনি অর্ডার করলেন সি.এম.ও.এইচ.-কে এই হেলথ সেন্টারের সংস্কারের জন্য। উনি বললেন চালু হবে, কিন্তু চালু হল না কারণ ডাক্তার নেই। হেলথ সেন্টারের ইন্ডোর বন্ধ হয়ে গেছে, আপনারা এটা চালু করবেন বললেন অথচ এখানে ডাক্তার নেই। আজকে সারা বাংলায় হেলথ সেন্টার, সাব-সেন্টার, হাসপাতালগুলোতে প্রায় এক হাজারের উপর ডাক্তার নেই। কর্মী আছে, নার্স আছে, কুক আছে, কিন্তু যে পরিষেবা গরিব মানুষদের পাওয়া দরকার তা তাঁরা পাচ্ছে না কারণ এই অব্যবস্থা। ইনডিসিপ্লিন অবস্থায় আছে, ওয়ার্ক কালচার নেই। আপনার বাজেট ভাষণের এক জায়গায় লিখেছেন যে প্রাথমিক স্বাস্থ্য সেবার ব্যবস্থাকে শক্তিশালী করার জন্য আমরা রাজ্যে আরও হোমিওপ্যাথিক এবং আয়ুর্বেদিক চিকিৎসা কেন্দ্র খোলার ব্যবস্থা করছি। আমার প্রশ্ন হাওড়ার মহেশচন্দ্র হোমিওপ্যাথি কলেজ অ্যান্ড হসপিটাল-এ এক কোটি টাকা খরচা করে বিল্ডিং তৈরি হয়েছে, সেখানে ৫০ শয্যা বিশিষ্ট হাসপাতাল এবং হোমিওপ্যাথিক কলেজ চালু করার কথা। আমার কাছে একটা কাগজ আছে এই ৫০ শয্যা বিশিষ্ট হোমিওপ্যাথিক হসপিটাল উইথ কলেজ ১৯৯৩ সালের ১০ই এপ্রিল মাননীয় মুখ্যমন্ত্রী উদ্বোধন করবেন বলে লিখিত ভাবে তাঁর দপ্তর জানিয়েছিল, সেই মত হাসপাতালের ট্রাস্টি বোর্ড সকলকে নিমন্ত্রণ করলেন কিন্তু মুখ্যমন্ত্রী উদ্বোধন করতে গেলেন না তিনি। আমার মনে হয় মুখ্যমন্ত্রী জানতেন — আমি ফিতে কেটে উদ্বোধন করব, বিল্ডিংটা কোটি টাকা খরচা করে হয়েছে, কিন্তু হাসপাতাল চালাতে গেলে ডাক্তার দরকার, আনুষঙ্গিক সরঞ্জাম দরকার, পরিষেবা দরকার, সেগুলোর ব্যবস্থা এই দপ্তর করতে পারবেন না। আজ ১৯৯৫ সালের এখনও পর্যন্ত উদ্বোধন হল না। সেখানে আউট ডোরে রোগী দেখার জন্য এক টাকা করে নেওয়া হয়, এবং

বিশেষজ্ঞদের দিয়ে চিকিৎসা করতে গেলে ১০ টাকা করে নেওয়া হচ্ছে। আপনারা হোমিওপ্যাথিক কলেজকে এই জায়গায় নিয়ে গেছেন। উনি জানেন সারা রাজ্যে ৫০ পারসেন্ট সাব সেন্টারের কোনও অস্তিত্ব নেই। কাগজে কলমে প্রতি বছর সি.এম.ও.এইচ. নিয়ম করে কিছু কিছু কর্মী নিয়োগ করেন, এদের বেতন দেওয়া হয়, অথচ যে পরিষেবার জন্য তাদের নিয়োগ করা হয় সেই কাজে তাদের পাওয়া যায় না।

[3-50 – 4-00 p.m.]

স্যার, উনি এখানে কত জন লোকের আন্ত্রিক হয়েছে তার হিসাব দিয়েছেন। গত বছর ৯৪ হাজার লোকের আন্ত্রিক হয়েছিল, এখানে ৪৪ হাজার লোকের আন্ত্রিক হয়েছে। উনি বলছেন এবারে অনেক কম লোকের আন্ত্রিক হয়েছে। গত বছর ১৪০০ লোক মারা গিয়েছিল, এখানে ৬-৭ লোক মারা গেছে আন্ত্রিকে। আগে যেটা জানতাম কলেরা, এখন তারই নামকরণ হয়েছে আন্ত্রিক। স্বাস্থ্য দপ্তর অবশ্য এই আন্ত্রিককে কলেরা বলে স্বীকার করতে চান না। আমরা দেখতে পাই কলেরার যে উপসর্গ, আন্ত্রিকেরও তাই। কলেরা নির্মূল হয়েছে, সেই আবার আন্ত্রিক নামকরণ করে নূতন করে ফিরে এসেছে। কয়েকদিন আগে আমার কেন্দ্রে ভয়ঙ্কর আন্ত্রিক হল। তপন বাবু বলছিলেন বীরভূমে ভয়ঙ্কর আন্ত্রিক হয়েছে। যেভাবে আন্ত্রিক হচ্ছে সেই ভাবে হাসপাতালে পরিষেবার ব্যবস্থা নেই, প্রয়োজনীয় ঔষধ নেই, ডাক্তার পাওয়া যাচ্ছে না, সি.এম.ও.এইচ.-এর সঙ্গে যোগাযোগ করেও কোনও ফল পাওয়া যাচ্ছে না। ওনার যে অভিযোগ এই অভিযোগের সঙ্গে আমি একমত। আমি নিজে গিয়েছিলাম সি.এম.ও.এইচ. দপ্তরে, টিম পাঠাতে বলেছিলাম। কিন্তু কিছু হয়নি। নিজেদের লোকেরা, ক্লাবের ছেলেরা নিজেরা চেষ্টা করে তারা কোনও রকমে হাসপাতালে পাঠিয়েছে। কিছু ডাক্তার সেখানে পাওয়া গিয়েছিল, মান রক্ষার জন্য কিছু ব্যবস্থা নিয়েছে। এখন দেখা যায় হাসপাতালের প্রকৃত ঔষধ বাজারে চলে যায়, ঔষধগুলো স্বাস্থ্য কেন্দ্রে পৌঁছায় না। আজকে হাসপাতালগুলি এবং স্বাস্থ্য কেন্দ্রগুলি উনি এই জায়গায় দাঁড় করিয়ে দিয়েছেন। উনি বলছেন গত বছর ৯৪ হাজার জনের আন্ত্রিক হয়েছে, এবারে ৪৪ হাজার জনের আন্ত্রিক হয়েছে, গত বছর ১৪০০ লোক মারা গিয়েছিল, এবারে ৬-৭ হাজার লোক মারা গেছে আন্ত্রিকে। আমরা খুশি হতাম এই কথা শুনে যদি উনি বলতেন ওনাদের চেষ্টায় আন্ত্রিক নির্মূল করতে পেরেছেন, একটাও মৃত্যু পশ্চিমবাংলায় আন্ত্রিকের জন্য হয়নি। কিন্তু এই কথা উনি বলতে পারেননি। আর একটা বিষয় আমি বলতে চাই। সাউথ হাওড়া জেনারেল হসপিটাল, এটা প্রশান্ত বাবুর আমলে তৈরি হয়েছে। প্রাথমিক পর্যায়ে চালু হয়েছিল, এটা ২০ শয্যার হাসপাতাল। কর্মীদের জন্য বিরাট কোয়াটার তৈরি হয়েছে, কিন্তু একজন মাত্র ডাক্তার। হাসপাতালের নার্স আছে, কুক আছে কিন্তু যেখানে রোগী ভর্তি হবে সেই শয্যা নেই। সেই যে হাসপাতাল বন্ধ হয়ে গেল তারপর আর চালু হয়নি। আমি বলতে চাই আজকে সারা পশ্চিমবাংলায় স্বাস্থ্য ব্যবস্থাটা ভেঙ্গে গিয়েছে, মানুষের আস্থা চলে গিয়েছে। যাতে একেবারে কোনও গতি নেই তারাই

হাসপাতালে যাচ্ছে, যাদের কোনও উপায় নেই দরিদ্র মানুষ, নিরন্ন মানুষ তারাই হাসপাতালে যাচ্ছে। তারা শেষ চেষ্টা করছে হাসপাতালে গিয়ে বাঁচবার। ভর্তির অব্যবস্থা কর্মীদের দুর্ব্যবহার এটা হচ্ছে প্রধান কারণ। আগে এই পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থা পরিষেবা পশ্চিমবাংলার গর্ব ছিল, সারা ভারতবর্ষ থেকে এখানে রোগীরা আসত এখানকার পরিষেবা পেতে। এখন সেটা উল্টে গিয়েছে। আজকে কলকাতার লোককে যেতে হচ্ছে বাইরে চিকিৎসার জন্য। এই যে শক্তি বাবু নিজে চোখ অপারেশন করিয়েছেন আমাদের এখানে এস.এস.কে.এম. হাসপাতালে চোখ অপারেশন করাতে ভরসা পেলেন না, এখানে কেউ বলছে ৪০ হাজার লাগবে কেউ বলছে ৫০ হাজার লাগবে। তিনি ম্যাড্রাসে চলে গেলেন, সেখানে গিয়ে অপারেশন করিয়ে এলেন। তিনি নিজের প্রদেশে কলকাতার মতো জায়গায় তিনি নিজের চোখ অপারেশন করাতে সাহস পাননি। এর থেকে ব্যর্থতার কথা আর কি হতে পারে। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে, কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৯৫-৯৬ সালের যে বাজেট এখানে পেশ করেছেন, তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং বিরোধী দলের পক্ষ থেকে আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি। এখানে এখন বিরোধী দলের সদস্যরা হাসপাতালের অব্যবস্থা, চিকিৎসা কিছু হচ্ছে না, ইত্যাদি অনেক কিছু বললেন। এখন, মুশকিলের ব্যাপার যে, দপ্তরটা চিকিৎসা দপ্তর নয়, দপ্তরের নাম স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তর। স্বাস্থ্য বলতে শুধু চিকিৎসা নয়, সার্বিক একটা স্বাস্থ্যের কর্মসূচি। সেই কর্মসূচিই বামফ্রন্ট সরকার পরিচালনা করছেন। তার প্রধান কথা যেটা, শুধু কিউরেটিভ নয়, নিরাময়মূলক নয়, প্রতিষেধকমূলক, রোগ কে প্রতিষেধ করা। রোগের উৎসমুখকে বন্ধ করতে পারলে হাসপাতালে যায়, তাহলে সেটা পরিপূর্ণ ভাবে করা যায় না। হাসপাতালে নেওয়া বন্ধ করা যায়, যদি রোগের উৎসমুখকে বন্ধ করা যায়। রোগের উৎসমুখকে বন্ধ করতে গেলে, রোগ প্রতিরোধ করতে গেলে প্রথমে লড়াই করতে হবে অশিক্ষার বিরুদ্ধে, দারিদ্রতার বিরুদ্ধে। একটা দেশ, যারা ৪৮ বছর স্বাধীনতা পাবার পরও যে দেশের ৫০ শতাংশ মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে, যে দেশে ৪২ শতাংশ মানুষ নিরক্ষরতার মধ্যে থাকে, সেই দেশেব একটা অঙ্গ রাজ্যে দাঁড়িয়ে স্বাস্থ্যের সার্বিক উন্নতি করতে হলে দারিদ্রতা দূরীকরণ, অশিক্ষা দূরীকরণ না করে সম্ভব নয়, এই কথাই বলছি। ওর্য়াল্ড হেলথ অর্গানাইজেশন যে স্লোগান দিয়েছে দু হাজার সালের মধ্যে সবার জন্য স্বাস্থ্য, কেন্দ্রীয় সরকার দিয়েছে, আমরাও দিচ্ছি। আমরাই সেই স্লোগানটা রূপায়ণ করছি। দারিদ্রতার বিরুদ্ধে লড়াই করে, অশিক্ষার বিরুদ্ধে লড়াই করে, মানুষকে স্বাস্থ্য সম্বন্ধে সচেতন করে এবং রোগের উৎসমুখ বন্ধ করে এই কাজ করা যায় বলে বামফ্রন্ট সরকার মনে করে। তা সত্ত্বেও পশ্চিমবঙ্গে যে স্বাস্থ্য পরিকাঠামো আছে, সেখানে সাধারণ ভাবে স্বাস্থ্য তিনটি স্তরে বিভাজিত আছে প্রাথমিক, মধ্যম এবং তৃতীয় একটু উন্নত পর্যায়ের যে স্বাস্থ্য ব্যবস্থা। সেই ব্যবস্থাকে আরও কত ভাল করা যায়, তার চেষ্টা করছি। আগেই আলোচিত হয়েছে, এত মানুষ আসেন চিকিৎসার জন্য।

আমাদের পশ্চিমবাংলা একটি রাজ্য, যেখানে ৭৬ শতাংশ স্বাস্থ্য পরিষেবা হচ্ছে সরকারি পরিচালিত, এবং যা ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে নেই এবং সেইগুলো বে-সরকারি উদ্যোগে হয়েছে। এই পশ্চিমবাংলায় যেখানে ডায়েট সরকারি করা হয়, যতই অপ্রতুলতা থাকুক, অন্য জায়গায় এই ব্যবস্থা নেই। যার ফলেও আরও বেশি সংখ্যায় মানুষ এই হাসপাতালকে ব্যবহার করে এবং ব্যবহার করে বলেই তার কিছু সমস্যা আছে। জটু বাবু বললেন এখানে শয্যা সংখ্যা বাড়েনি। এখানে হাসপাতালের শয্যা সংখ্যা ৬৭ হাজার। এই ৬৭ হাজার মানুষ তো শয্যাগুলো ব্যবহার করছে? এত মানুষ হাসপাতালকে ব্যবহার করছে। আপনাদের কাছ থেকে শুধু নেই নেই শুনছি। এত মানুষ যে হাসপাতালে যাচ্ছে, তার একটা বড় অংশ সুস্থ হয়ে ফেরত আসছে। সুতরাং আজকে শুধু নেই নেই বললেই চলবে না। আপনার অভিজ্ঞতার সঙ্গে আমার অভিজ্ঞতা মিলবে না। কারণ বামফ্রন্ট সরকার ওষুধের ক্ষেত্রে বিকেন্দ্রীকরণ পদ্ধতি চালু করে জেলা স্তরে উচ্চ ক্ষমতা সম্পন্ন কমিটি গঠন করে, ফলে ওষুধের জন্য সেন্ট্রাল স্টোর্সে যেতে হয় না, জেলা স্তরেই সরবরাহ করতে পারেন। সাবজেক্ট কমিটি অন হেলথ-এর সদস্য হিসাবে আমার জোরাল অভিজ্ঞতা আছে, কয়েক বছর আগেও যে ওষুধের ক্রাইসিস ছিল, এখন সেটা নেই। ড্রাগ সাপ্লাই আগে থেকে অনেক উন্নত হয়েছে নিশ্চয়, সেই সমস্ত কথা বলুন। আজকে এই ব্লক হাসপাতালগুলোকে শক্তিশালী করার জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে। তার পরিষেবা, নিচের স্তরে, প্রাথমিক স্তরে সম্ভব করে দিতে পারলে সাব ডিভিশানে ভিড় কমে যাবে। আবার সাব ডিভিশানে ভালো পরিষেবা দিতে পারলে জেলায় ভিড় কমে যাবে।

জেলাগুলোয় ভাল পরিষেবা দিতে পারলে কলকাতার উপরে চাপ পড়ে না। এই যে ব্যবস্থা আমাদের আছে একে স্ট্রেনদেন করে, যে পরিকাঠামো আছে তাকে আরও সুষ্ঠু ভাবে করার জন্য চেষ্টা করা, আরও উন্নত ব্যবস্থার জন্য চেষ্টা হচ্ছে। আপনারা চিকিৎসার জন্য শিক্ষার কথা বলেছেন। হ্যাঁ, আমাদের রাজ্যে মেডিক্যাল এডুকেশন সার্ভিস চালু হবার পর সব সুফল যে আমরা পাচ্ছি তা নয়। তবে এই সবের মধ্যেও নিরাময়ের জন্য গবেষণার কথা আপনারা শুনেছেন। কল্যাণীতে পোস্ট গ্র্যাজুয়েট ইনস্টিটিউশন তৈরি হয়েছে। সেখানে গবেষণা হচ্ছে। তার মধ্যে দিয়ে আমাদের যে পরিকাঠামো আছে, তাকে আরও উন্নত করা যাবে, যা রয়েছে তাকে উন্নত করা যাবে নিরাময়মূলক প্রতিষ্ঠানকে শক্তিশালী করে। এটা তো ঠিক নয় যে সবাই চিকিৎসার জন্য ভেলোরে চলে যাচ্ছে। আমাদের কলকাতায় পি.জি., এন.আর.এস., কল্যাণীতে ওপেন হার্ট অপারেশন হচ্ছে, অন্য অপারেশনও হচ্ছে, সাকসেসফুলি হচ্ছে। কার টাকা আছে অ্যাপেলোতে চলে যেতে পারে? কার টাকা আছে ভেলোরে যেতে পারে? বিড়লা প্রাইভেট ইন্সটিটিউশন যেগুলো সেখানে রয়েছে, সেখানে চিকিৎসা করাতে গেলে যে পরিমাণ ব্যয় করতে হয় তার থেকে অনেক কম অর্থে আমাদের এখানে অপারেশন হচ্ছে। আজকে যা হচ্ছে প্রযুক্তি বিজ্ঞানের উন্নতির জন্য, প্রসারের জন্য তাকে পৌঁছে দিতে গেলে, সকল মানুষের কাছে পৌঁছে দিতে গেলে তা এই রকম একটা শ্রেণী বিভক্ত পুঁজিবাদী

সমাজ ব্যবস্থায়, এই অর্থ ব্যবস্থায় দেওয়া যায় না। এরজন্য দায়ী কেন্দ্রীয় সরকার। আজকে কেন্দ্রীয় সরকারের যে নীতি এবং যারা তার সমর্থক তার জন্য এটা সম্ভব হচ্ছে না। তারা স্বাস্থ্যকে একটা পণ্য বলে মনে করে। আমরা মনে করি, বামপন্থীরা মনে করে স্বাস্থ্য মানুষের একটা জন্মগত অধিকার। এটাকে তারা পণ্যে পরিণত করেছে। স্বাধীনতার পরে ৪৮ বছর ধরে তারা স্বাস্থ্যকে পণ্যে পরিণত করেছে। ওষুধের কথা বলছেন? কোথা থেকে আসবে? দুদিন পরে যাও বা পাওয়া যাচ্ছে তাও পাওয়া যাবে না। ইন্ডিয়ান পেটেন্ট অ্যাক্ট ১৯৭১ যেটা শ্রীমতি ইন্দিরা চালু করেছিলেন, গ্যাট চুক্তির মধ্যে দিয়ে সাম্রাজ্যবাদীদের চাপের কাছে নতি স্বীকার করে আমাদের দেশের যেটুকু গবেষণার মাধ্যমে ওষুধ তৈরির ব্যবস্থা ছিল, যার ফলে আমরা কম দামে ওষুধ পেতে পারতাম তা শেষ হয়ে যাবে। ওষুধ আর দেওয়া যাবে না। এত প্রতিবন্ধকতার মধ্যে দাঁড়িয়েও জনগণকে সঙ্গে নিয়ে, তাদের যুক্ত করে আমরা কাজ করে যাচ্ছি। তার জন্যই স্বাস্থ্য পরামর্শদাতা কমিটি করা হয়েছে। পঞ্চায়েতগুলোতে স্বাস্থ্য স্থায়ী সমিতি করা হয়েছে এবং নতুন কর্মীদের প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে। জনগণ, স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান সকলে সম্মিলিত ভাবে একটা লড়াইয়ের সদিচ্ছা নিয়ে এই কাজ করা যায় এবং সেই কাজ বামফ্রন্ট সরকার করছে, এগিয়ে নিয়ে যাচ্ছে। বিকল্প কর্মসূচি নিয়ে, স্বাস্থ্য কর্মসূচি নিয়ে আমরা বলি 'খ্রীস্ট অব্দ দু হাজার স্বাস্থ্য চাই সবাকার'। এই প্রচেষ্টাকে সার্থক করা সম্ভব হবে। এই কথা বলে এই বাজেটকে আর একবার সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 – 4-10 p.m.]

**শ্রী মানিক ভৌমিক :** মাননীয় চেয়ারপার্সন, আজকে স্বাস্থ্য বাজেট এর আমি বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষে আনীত কাট মোশনকে সমর্থন করছি। এই বিরোধিতার প্রারম্ভে আমি আপনার কাছে বলতে চাই — গত ১২ই জুলাই আমি একটি লিখিত প্রশ্ন করেছিলাম স্বাস্থ্য দপ্তরের কাছে। গত ১২ই জুলাই ফিফথ তালিকায় যেটা বেরিয়েছে, ফিফথ ১২৮ নং লিখিত প্রশ্ন, অনুমোদিত প্রশ্ন নম্বর হচ্ছে ৯৮৭। আমার ময়না ব্লকে একটি প্রাইমারি হাসপাতাল আছে, ময়না একটা বন্যা কবলিত এলাকা, ওই হাসপাতালে একটি মাত্র জীপ আছে। সেই জীপটিতে করে সি. এমও এইচের অফিস মেদিনীপুর থেকে ওষুধ এবং স্যালাইন আনা হয়। সেই জীপ গাড়িটি অচল হয়ে রয়েছে। আমি এই ব্যাপারে একটা প্রশ্নও করেছিলাম। সেই প্রশ্ন নং হচ্ছে অনুমোদিত *৯৮৭ প্রশ্ন। তাতে বলেছিলাম যে জীপ গাড়িটি দীর্ঘ ৪ বছর ধরে খারাপ হয়ে রয়েছে, কবে সারানো হবে তার উত্তরে মাননীয় মন্ত্রী বললেন যে আরো ৩-৪ মাস পরে সারাবেন। যেখানে স্বাস্থ্য দপ্তরের একটা গাড়ি খারাপ হলে ৪ বছর লেগে যায় সারাতে এবং এখনো মন্ত্রী বলছেন আরো ৩-৪ মাস সময় লাগবে, সেখানে স্বাস্থ্য দপ্তর কিরকম চলছে বোঝাই যাচ্ছে। আজকে স্বাস্থ্য দপ্তরটি বিপর্যস্ত, পশ্চিমবঙ্গের জনগণ আজকে এই স্বাস্থ্য ব্যবস্থার উপরে আস্থা হারিয়ে ফেলেছে। মাননীয় চেয়ার পারসেন, আমি এইবার যে বিষয়ে ১০বার বলেছি, আবার বলছি, পি. জি. হাসপাতালে একটা ঘটনা

ঘটল। আমার এলাকায় শক্তিবাবুর দলের লোক সি. পি. আই দলের মাধব পাত্রর একটা মাইনর ইনজ্যুয়রি হয় এবং পি. জি. হাসপাতালে একটা মাইনর অপারেশন হয়। ওই লোকের স্ত্রী মহিলা পঞ্চায়েত সমিতির কর্মাধ্যক্ষা। ওই মাধব পাত্রকে অপারেশনের পরে তার নাকে অক্সিজেন দেওয়ার কথা, তা না দিয়ে নাকে অ্যানসথ্যসিয়া দিয়ে ১ ঘন্টা ফেলে রাখা হল। তারফলে হল কি ৪৫ দিন রোগী কোমায় আচ্ছন্ন রইল এবং শেষ অবধি মারাও গেল। এই বিধবা মহিলার আবেদন নিয়ে আমি এই হাউসে ৪-৫ বার মেনশন করেছি, কিন্তু কোনও কাজ হয়নি। আপনি আপনার বাজেটকে সমর্থন করার কথা বলেছেন কিন্তু আজকে পশ্চিমবঙ্গে স্বাস্থ্যর নামে জনগণকে যে জায়গায় নিয়ে যাচ্ছে তাতে আপনাকে সমর্থন করা তো দূরের কথা, আপনাকে ইণ্ডিয়ান পেনাল কোডের ৩০৬ ধারায় প্রসিকিউশন করে হাজতে পোরা উচিত। আপনারা চিকিৎসার নামে যত অসামাজিক কাজকর্ম করে যাচ্ছেন। আমি সুনির্দিষ্ট ভাবে বলতে পারি যে, আপনি যদি পি. জি. হাসপাতালে সকাল ৮টার সময়ে যান তাহলে দেখতে পাবেন যে কলকাতার নামী নামী ওষুধের কোম্পানির সেলস রিপ্রেজেনটেটিভরা ভীড় করে রয়েছেন। এমন ভাবে ভীড় করে থাকেন যে গ্রামে গঞ্জের লোকেরা বা সাধারণ মানুষের পক্ষে ওই ভীড় ঠেলে ডাক্তারদের কাছে যাওয়া দুঃসাধ্য ব্যাপার। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে ওই ফিজিশিয়ান্স স্যাম্পেলগুলো নিয়ে কারবার চলে। এবং টাকার একটা লেনদেন চলছে এবং এতে কর্মচারিরাও যুক্ত আছে। এছাড়া ওষুধ কারবারীদের সাথে একটা মাফিয়া চক্রও চলছে এবং ফিজিশিয়ান স্যাম্পেলের সাথে সাথে অসামাজিক নিষিদ্ধ বস্তু হেরোইন পর্যন্ত লেনদেন হচ্ছে। তারপরে অজিত পাঁজা যখন স্বাস্থ্য মন্ত্রী ছিলেন সেই সময়ে স্বাস্থ্যের একটা পরিষেবা ছিল, জনমুখী ছিল স্বাস্থ্য ব্যবস্থা। গ্রামে গঞ্জে তিনি দাতব্য হোমিওপ্যাথিক চিকিৎসালয় চালু করেছিলেন। সেই অবৈতনিক দাতব্য চিকিৎসালয়গুলো আজকে অকেজো হয়ে পড়ে আছে। ওই হাসপাতালগুলোর আজকে ডাক্তার এবং কম্পাউণ্ডাররা বেতন পাচ্ছে না। রুর‍্যাল এলাকায় দাতব্য চিকিৎসালয় তো আর আপনি করেননি, যে কটা ছিল সেগুলোও আপনি অকেজো করে রেখে দিলেন। তারপরে আপনি ৪০ হাজার সি. এইচ. জি. পরিবারের কথা বললেন না। তারা গ্রামে গঞ্জে কাজ করে যাচ্ছে তাদের জন্য আপনি কোনও চিন্তা ভাবনা করছেন না। তাদের স্থায়ীভাবে গ্রামে স্বাস্থ্যকেন্দ্রগুলোতে নিয়োগের কোনও ব্যবস্থাই করছেন না। একেবারে বালক ব্রহ্মচারীর মতো আপনার নির্বিকল্প সমাধি হয়ে গেছে। এইকথা বলে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় চেয়ারপ্যারসেন, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে ৩২, ৩৩ এবং ৩৪ দাবি এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে কাটমোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। যেখানে আমাদের স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার তার উপরে আঘাত হেনেছে সেখানে রাজ্যের বাজেট তার প্রতিফলন ঘটবেই। এবং তার দায়ভার রাজ্যের স্বাস্থ্য বাজেটের উপরে পড়তে বাধ্য। যেখানে কেন্দ্রীয় সরকার অন্যান্য রাজ্যে পরিকল্পনার অর্থ

ঠিকমতো দিচ্ছেন, সেখানে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে বঞ্চনা করছেন। রাজ্যের এই পাওনা টাকা আটকে রাখার চেষ্টা করা হলে তার ব্যয়ভার রাজ্যের উপরে পড়বে এবং রাজ্যের আয় কমলে শুধু স্বাস্থ্য দপ্তর কেন সব দপ্তরেই তার ঘাটতি হবে। সেই দায়ভার স্বাস্থ্য দপ্তরকেও বহন করতেই হবে এবং স্বাস্থ্য বাজেট তাতে ক্ষতিগ্রস্ত হবেই।

[4-10 – 4-20 p.m.]

যখন ২ হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্যের কথা বলা হচ্ছে তখন স্বাস্থ্যে সচেতনতা আনার জন্য এরাজ্যের সঙ্গে কেন্দ্রের কোনও সম্পর্ক থাকে না। বা অন্য রাজ্যের সম্পর্ক থাকে না। যখন পরিষেবার ক্ষেত্রগুলোকে সঙ্কুচিত করে দেওয়া হয় তখন এই রাজ্য পরিষেবা পরিচালনার ব্যাপারে ক্ষতিগ্রস্ত হয় না। ভারতবর্ষে এমন কোন রাজ্য আছে যেখানে সরকার পরিচালিত ৭৬ ভাগ হাসপাতাল আছে? অন্যান্য রাজ্যে ২৫ থেকে ৫০ ভাগ রয়েছে। সুতরাং এই রকম একটা বিরাট পরিষেবার কাজকে, আলাদা করে তার বাজেটকে সমর্থন করা চলে। কংগ্রেসি সরকারের এক রাজত্বের সঙ্গে বামফ্রন্ট সরকারের রাজত্বের তুলনা করা চলে না। বরং বামপন্থী সরকারের পরিচালিত এক বছরের সঙ্গে আরেকটা বছরের তুলনা করা চলে। ঐ কংগ্রেস শাসিত রাজ্য, সেটা মাননীয় সদস্য সুব্রতবাবু উল্লেখ করেছেন। তার পিক পিরিয়াডে, পিক আওয়ারের বছরগুলো পিক-আপ করতে চাই। আমাদের বাজেট যা খরচ করা হয়েছে তাতে আমরা দেখছি ৫০০ কোটি টাকার বেশি আমরা খরচ করেছি এই বছরে। এবং সেই ৫০০ কোটি টাকার বাজেট গত বছরের তুলনায় ৫৩ কোটি টাকা বেশি ধরা হয়েছে। কিন্তু যদি আমরা ওঁদের পিক-আওয়ার-এর পিক-পিরিয়েডের কথা ধরি তাহলে দেখব ১ বছরের বাজেট বৃদ্ধি ৪/৫ কোটি টাকা, মোট প্রায় ৫৭ কোটি টাকা। এবং ডিমাণ্ড নম্বর ছিল ৩৬, ৩৭, এবং ৩৮। যদি আমাদের বাজেটের সঙ্গে সেটা তুলনা করে দেখা হয় তাহলে মাইক্রোসকোপ দিয়ে দেখতে হবে। আপনারা তখন স্বাস্থ্যের জন্য, পিক-পিরিয়াডে, পিক-আওয়ারে কি করেছিলেন বলছি। ওঁদের আমলের সদস্য তিনি তাঁর বাজেট বক্তব্যে বলছেন, দুঃখের বিষয় পশ্চিমবাংলার গ্রাম-বাংলায় যে সমস্ত স্বাস্থ্য কেন্দ্র আছে সেগুলো সম্পূর্ণভাবে অকেজো হয়ে রয়েছে—এই ছিল স্বাস্থ্যের হাল। আবার বলছেন, যেখানে স্বাস্থ্যকেন্দ্র আছে সেখানে অনেক জায়গায় ঘর নেই। এমনকি অনেক জায়গায় স্বাস্থ্য কেন্দ্রও নেই। ওনার নির্বাচনি এলাকায় মাত্র একটা প্রাইমারি হেলথ সেন্টার রয়েছে। আমরা সমস্ত সাব-সিডিয়ারি হেলথ সেন্টারকে প্রাইমারি হেলথ সেন্টারে পরিণত করেছি। কিন্তু ওঁনার ওখানে সাব-সিডি হেলথ সেন্টার নেই। শ্রী কিংকর মাহাতো তখন নেই নেই করে বলে গিয়েছিলেন। বলেছিলেন, টি. বি. চিকিৎসা হয় না, অ্যাম্বুলেন্স নেই। তাহলে স্বাস্থ্য ব্যবস্থা ওদের সময় কোন জায়গায় গিয়ে দাঁড়িয়েছিল সেটা সহজেই অনুমেয়। আমি উল্লেখ করতে চাই কেন্দ্র যে পেটেন্ট আইনের পরিকল্পনা চালাচ্ছেন তার জন্য ওষুধের ক্ষেত্রে যে মূল্যবৃদ্ধি সেটা খুব লোমহর্ষক। ১৫ ভাগ থেকে সেটা বেড়ে ৫৮.৩৩ ভাগ হয়। আজকে টেবিল অ্যানসারে সেটা দেখে নিতে পারেন। তাহলে কি দাঁড়াচ্ছে, ওঁরা যে চিৎকার করছেন সেটা

কংগ্রেসি রাজত্বে করা উচিত। স্যার, আমাদের একজন মেডিক্যাল ছাত্র তৈরি করতে ৩ লক্ষ ৮০ হাজার টাকা খরচ হয়। টেবিল অ্যানসারে সেটা উল্লিখিত আছে বামফ্রন্ট সরকার পেছিয়ে পড়া মানুষের জন্য এগিয়ে এসেছে। পরিষেবার ক্ষেত্রে যে সমস্ত জিনিস এখানে আছে, অন্য কোন রাজ্যে আছে? বিধায়করা, ১৫০০ টাকার নিচে যারা আয় করেন এমন লোকেদের সার্টিফিকেট দিতে পারেন। আমি নিজে জানি একটি ঘটনা, ফুটপাথে সে ছিল, আমি নিজে স্বাস্থ্যমন্ত্রীকে ধরে ব্যবস্থা করে দিয়েছিলাম, সেই ব্যক্তি দৃষ্টি ফিরে পেয়েছে। মাননীয় সদস্য সাত্বিক বাবু বলছিলেন, আমার গ্রামেও দেখেছি, এখানেও আছেন, নাসবন্দী ব্যাপারে, আমি গ্রামের সেই লোককে জিজ্ঞাসা করেছিলাম, সেই বলল, আমি পেটের অন্ন জোগাড় করতে যাওয়ার জন্য আমি করেছি, এটা একবার সত্যি, তিনবার মিথ্যে। বিদ্যুৎ হাসপাতালে কি অবস্থায় ছিল, ১৯৭৪-৭৫ সালে পি. ডব্লিউ. ডি. (ইলেক্ট্রিক)কে স্বাস্থ্যদপ্তর টাকা দিয়েছিল সভাপতি থাকাকালীন, এমন কি বিধায়ক থাকাকালীন ৭ বছর ধরে হন্যে হয়ে খুঁজেও সেই টাকার হদিশ পাওয়া যায়নি। আপনারা গ্রামের কয়টি হাসপাতালে বিদ্যুৎ দিতে পেরেছেন? আজকে কংগ্রেস দলের স্বাস্থ্য সম্বন্ধে আলোচনা করা উচিত নয়, স্বাস্থ্য বিভাগ সম্বন্ধে আলোচনা করা উচিত নয়। আমরা ইতিহাস জানি, সুদখোর সুদখোরকে চেনে এবং যে পুরাতন চোর পুরাতন চোরকে চেনে। কংগ্রেস চেনে কংগ্রেসি গুণ্ডাদেরকে, কংগ্রেস যেখানে সন্ত্রাস সৃষ্টি করে, বোমাবাজি চালায়, কংগ্রেস যেখানে পাইপগান চালিয়ে বিশৃঙ্খলা চালায় তাদের জন্য আমি স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করব আপনি হাসপাতাল করুন, যেমন জেল করার জন্য আমাদেরকে বলতে হয়, তেমনি হাসপাতালেরও প্রয়োজন আছে। তাই সাধারণ মানুষের জন্য যে ব্যয়বরাদ্দ তাকে আমি সমর্থন করে এবং কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী যে ব্যয়বরাদ্দ উপস্থাপন করেছেন আমি তাকে সমর্থন জানিয়ে এবং এই ব্যয়বরাদ্দকে উপস্থাপন করার জন্য ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শুরু করছি ধন্যবাদ জানানোর অবশ্য কয়েকটি কারণ আছে সেইগুলি আমি বলছি। ইংরাজিতে একটা প্রোভার্ব আছে, চাইল্ড শোজ দি ম্যান অ্যাজ মর্নিং শোজ দি ডে, এখানে তো সমাজের বুকে চাইল্ড হচ্ছে শিশু, সেই ব্যবস্থায় শিশুর স্বাস্থ্য ব্যবস্থা এবং কিভাবে তার উন্নয়ন করা যাবে সেইজন্য তিনি বিশেষভাবে বলেছেন, যে শিশু সমাজের ভবিষ্যৎ। আজকে তার জন্য তো চাইল্ড সারভাইভাল এবং সেফ মাদারহুড এই বলে ৫টি জায়গায় যেটা হয়েছে উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪ পরগনা, হাওড়া, হুগলি, মুর্শিদাবাদ ইত্যাদিতে এই সমস্ত পরিষেবার কাজ শুরু হয়েছে আশা করি অন্যান্য জেলাগুলিতেও এইগুলি শীঘ্র হয়ে যাবে। আমার মনে হয় অন্যান্য জেলাগুলিতে যদি সম্পূর্ণ ভাবে এই কাজ আরম্ভ হয় তাহলে শিশুরা যে সমস্যায় ভোগে যে সমস্যাটা প্রাথমিক সমস্যা এবং যেটা সমাজের একটা বিশেষ সমস্যা, সেই সমস্যার সমাধান হবে। এবং এটা বিশেষ লক্ষ্যণীয় যেটা বিরোধী দলের মাননীয় সদস্যরা বললেন না। এটা অত্যন্ত দুঃখের কথা। আপনারা শুধু সমালোচনা করেই গেলেন। দ্বিতীয় কথা হচ্ছে, ও. আর. এস. ব্যবহার করা নিয়ে প্রত্যেকটি মাকে শিক্ষা

দেওয়ার এই যে প্রচেষ্টাটা, এই প্রচেষ্টাটা প্রাথমিক ভাবে মাকে শিক্ষা দেওয়ার জন্য ব্যবস্থা করা হয়েছে। তার জন্য আই. সি. ডি. এস. ইত্যাদি যে স্বাস্থ্য ব্যবস্থা রয়েছে পুষ্টিকর ব্যবস্থা রয়েছে তার সঙ্গে যুক্ত করে কি ভাবে অন্যান্য সংগঠনকে যুক্ত করে যারা পঞ্চায়েত কর্মী তাদেরকে যুক্ত করে কিভাবে মাকে ডাইরিয়া দেখা দিলে যে প্রাথমিক ব্যবস্থা নেওয়া দরকার, সেই প্রাথমিক শিক্ষার জন্য যে ব্যবস্থা নেওয়া সেটার উদ্যোগ গ্রহণ করা হয়েছে।

[4-20 – 4-30 p.m.]

সেই উদ্যোগ অত্যন্ত উৎসাহব্যঞ্জক এবং জোরদার ভাবে এটা প্রচার করে মায়েদের শিক্ষা দেওয়ার ব্যবস্থা হয়েছে। অতএব শিশু স্বাস্থ্য পরিষেবা ও উন্নয়নের জন্য যে ব্যবস্থা নেওয়া হয়েছে সেই ব্যবস্থা অত্যন্ত ভালো। আমরা দেখতে পাচ্ছি কোস্টাল বেল্টে ফাইলেরিয়া ও ম্যালেরিয়ার প্রভাব বেশি। তিনি ইরাডিকেশন অফ ম্যালেরিয়া জার্ম তার জন্য ব্যবস্থা নিয়েছেন, ফাইলেরিয়া ইরাডিকেশনের জন্যও ব্যবস্থা নিয়েছেন। কোস্টাল বেল্টে যে সমস্ত কন্সটিটিউয়েন্সি আছে, যেমন খেজুরি, এগরা, দীঘা এবং উড়িষ্যার সঙ্গে যুক্ত যেসব কোস্টাল বেল্ট আছে সে ফাইলেরিয়ার জার্ম দেখা যায়, তিনি নিজে উদ্যোগ নিয়ে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে লিখে, এনকোয়ারী করে ফাইলেরিয়া যাতে নির্মূল করা যায় তার ব্যবস্থা নিয়েছে। আমি বিরোধী দলের বন্ধুদের বলব এবং অনুরোধ করব ফাইলেরিয়া ইরাডিকেশনের জন্য একটা উদ্যোগ নিতে। ব্লাড সব জেলায় নেই বললেই চলে। মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব ব্লাড ব্যাঙ্কে ব্লাড যেন পাওয়া যায় এবং সেখানে যেন এনাসথিসিয়া থাকে। নইলে জেলার মানুষকে ব্লাডের জন্য কলকাতায় ছুটতে হয়। যাতে না ছুটতে হয় সেই ব্যবস্থা গ্রহণ করবেন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর বাজেট বরাদ্দের বিরোধিতা করে এবং কাট মোশনের সমর্থনে আমি খুব সংক্ষেপে আমার বক্তৃতা করব। কারণ আমরা সারাদিন এই বামফ্রন্টের মৃত্যু ঘন্টা বাজানোয় ব্যস্ত ছিলাম। এসপ্লানেড ইস্টে আজকে ২ লক্ষ মানুষ জমা হয়ে এই বামফ্রন্ট সরকারের মৃত্যুঘন্টা বাজিয়ে অনাস্থা জানিয়েছে। আমি বাজেট বক্তৃতা সম্পর্কে কয়েকটি কথা আপনার মাধ্যমে নিবেদন করতে চাই। প্রশান্ত শূর যখন স্বাস্থ্যমন্ত্রী হয়েছিল—তিনি নন-মেডিক্যাল ম্যান, ডাক্তারি সম্পর্কে তার কোনও জ্ঞান নেই—আশা করা গিয়েছিল এই ডিপার্টমেন্টের প্রশাসনের দিকটা তিনি উন্নতি করবেন। তার কারণ এই হেলথ ডিপার্টমেন্ট হচ্ছে মোর দ্যান অ্যাডমিনিস্ট্রেটিভ ডিপার্টমেন্ট দ্যান এ কিউরেটিভ ডিপার্টমেন্ট। সরকারের তিনজন কর্মচারির মধ্যে একজন কর্মচারি হেলথ ডিপার্টমেন্টে কাজ করে। যে কোনও হিসাবেই বলা যায় এক থেকে সোয়া লক্ষ লোক এই হেলথ ডিপার্টমেন্টে কাজ করে। এই বিরাট হেলথ ইনস্ট্রাকচার নিয়ে যেটা আশা করা গিয়েছিল সেটা হয়নি।

পশ্চিমবঙ্গ সরকারের এই বিরাট স্বাস্থ্য ব্যবস্থার যেটা মূল সমস্যা crisis of confi-

dence or credibility এই স্বাস্থ্য ব্যবস্থার উপর মানুষ বিশ্বাস রাখতে পারছেন না। তার মানে স্বাস্থ্যব্যবস্থার সঙ্গে যুক্ত লোকেরা সঠিকভাবে তাদের কাজ করছেন না। অন্য কিছু দরকার নেই, প্রশান্তবাবু যদি শুধু ক্লাস ফোর স্টাফ এবং জি. ডি. এদের দিয়ে কাজ করাতে পারতেন তাহলে ঐসব সাবসিডিয়ারি হেলথ সেন্টার এবং বড় বড় হাসপাতালগুলি অন্তত পরিষ্কার পরিচ্ছন্ন থাকতো। তা করতে পারলে সেখানে মানুষের যাবার মতন ব্যবস্থা করতে পারতেন। এটা যদি হত তাহলে স্বাস্থ্য ব্যবস্থা ক্রেডিবিলিটি বেড়ে যেত। মাঝে মাঝে দেখবেন, কাগজে বেরোয় যে হাসপাতালে কুকুর ঘুরে বেড়াচ্ছে, বেড়াল ঘুরে বেড়াচ্ছে। সেদিন রাত্রে আমি শম্ভুনাথ পণ্ডিত হাসপাতালে গিয়েছিলাম, গিয়ে দেখলাম হাসপাতালের মেল ওয়ার্ডের মধ্যে তিনটে বেড়াল ঘুরে বেড়াচ্ছে এবং ঝগড়া করছে এবং সমস্ত জায়গাটা নোংরা করে রেখেছে। তার কারণ মিনিমাম মোটিভেশন স্বাস্থ্য দপ্তরের কর্মীদের মধ্যে করা যায়নি। সাবসিডিয়ারি হেলথ সেন্টারগুলির প্রায় কোন জায়গায় ডাক্তার নেই। প্রাইমারি হেলথ সেন্টারগুলিতে মোটামুটি ডাক্তার আছে এবং অনেকে চিকিৎসাও করেন কিন্তু সেখানে ওষুধের সরবরাহ নেই এবং ন্যূনতম মেশিন যেগুলি দরকার যেমন এক্সরে মেশিন ইত্যাদি সেগুলি সব সময় চলে না। সাব ডিভিশান, ডিস্ট্রিক্ট হাসপাতালগুলিতে যা অবস্থা তাতে সেখানে তারা ঝুঁকি নিয়ে অপারেশন করতে চায় না ফলে সমস্ত রাশটা চলে আসছে কলকাতায়। আমার কেন্দ্রের মধ্যেই পি. জি. হাসপাতাল, সেখানে প্রতিদিন যে পরিমাণ লোক এই পি. জি. হাসপাতালে ভর্তি হবার জন্য ধরাধরি করেন তা আপনি জানেন। এই পি. জি. হাসপাতালের কথাও আমি পরে বলব। নিচের স্তরটা যদি ন্যূনতম ফাংশান করত তাহলে এই অবস্থা হত না। প্রশান্তবাবুর মেন ফেলিওর হচ্ছে উনি এই স্বাস্থ্য দপ্তরে ওয়ার্ক কালচার আনতে পারেন নি। মুখ্যমন্ত্রী এখন এই ওয়ার্ক কালচারের কথা বারবার বলছেন। তিনি বলছেন, হাসপাতালে ইউনিয়ন করা উচিৎ নয় ইত্যাদি কিন্তু এই ওয়ার্ক কালচার প্রশান্তবাবু হাসপাতালে আনতে পারেননি। উনি ওয়ার্ক কালচারটা অ্যাডমিনিস্ট্রেটিভলি ইউজ করতে পারেননি ফলে বিরাট সংখ্যক লোক থাকলেও সঠিক ভাবে কাজ হচ্ছে না। ফলে এর সামগ্রিক এফেক্টটা যেমন হাসপাতালের উপর পড়ছে তেমনি পাবলিক হেলথের উপরও পড়ছে। নতুন করে আমরা দেখছি যে ইনফেকশাস ডিজিজগুলি আবার সব ফিরে আসছে, ম্যালেরিয়া ইর্যাডিকেটেড হয়ে গিয়েছিল, ন্যাশনাল malaria eradication programme ছিল, সেই ম্যালেরিয়া আবার ফিরে এসেছে। মন্ত্রী নিজেই স্বীকার করেছেন যে ১৯৯৪ সালে ম্যালেরিয়া দ্বিগুণ হয়ে বেড়ে গিয়েছে। ৬৮ হাজার ৪শো ৯৮টি ম্যালেরিয়ার কেস গত বছর পশ্চিমবাংলায় পাওয়া গিয়েছে। তার মানে পাবলিক হেলথ প্রোগাম সাফিসিয়েন্টলি ইমপ্লিমেন্টেড হচ্ছে না এবং এর মধ্যে যেগুলি ম্যালিগন্যান্ট ম্যালেরিয়া তাতে মানুষ মারাও যাচ্ছে। উনি স্বীকার করেছেন যে গত বছর ম্যালেরিয়াতে প্রায় ৬৮ জন মানুষ মারা গিয়েছেন। স্যার, অধিকাংশ ডিজিজের ইর্যাডিকেশন প্রোগাম সেন্ট্রালি স্পন্সর্ড ভ্যাটিকাল সেন্ট্রাল প্রোগাম। ৫০ পারসেন্ট থেকে শুরু করে ৭৫ পারসেন্ট পর্যন্ত টাকা কেন্দ্রীয় সরকার দেন। Leprosy eradication programme. National programme for control of blindness তারপর National tuberculosis control programme.

সেগুলি হচ্ছে মোস্টলি সেন্ট্রাল ফাণ্ডের প্রোগাম। এ ছাড়া এডস কন্ট্রোল প্রোগামে তো পুরোপুরি কেন্দ্রীয় সরকার টাকা দেন, ফ্যামিলি প্ল্যানিং-এ পুরোপুরি কেন্দ্রীয় সরকার টাকা দেন এবং এইসবের মাধ্যমে অনেক হেলথ ওয়ার্কার ওদের কাজ করেন। কিন্তু আমরা দেখছি আমাদের এই রাজ্যে সেইসব পুরানো অসুখগুলি আবার ফিরে আসছে। ছোটবেলাতে আমরা যখন স্কুলে পড়তাম তখন আমাদের কলেরার টিকে নিতে হত। তারপর বলা হল যে কলকাতা থেকে কলেরা চলে গিয়েছে। কিন্তু দেখা যাচ্ছে যে সেই কলেরা আবার ফিরে এসেছে। গত বছর যেসব গ্যাসট্রোএনট্রাইটিসের কেস হয়েছে তার মধ্যে অনেক কলেরার কেস আছে। তার মানে এখানে প্রিভেনসানের ব্যাপারটা ফেল করেছে। এর দায়িত্ব মন্ত্রীর দপ্তর যদি না নেন তাহলে কে নেবে?

[4-30 – 4-40 p.m.]

সুতরাং আমি যেটা বললাম যে কলেরা দেখে আবার ফিরে এসেছে, আর সিরিয়াস একটা প্রবলেম হয়ে দাঁড়িয়েছে। এইগুলো হচ্ছে, তার কারণ পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট এর আলোচনায় দেখলাম পশ্চিমবাংলায় ৬৫ পারসেন্ট অফ দি রুর‍্যাল পিপল, ৬৫ পারসেন্ট অফ দি আর্বান পিপল সেফ সোর্স অব ড্রিংকিং ওয়াটারের আওতায় আছে, বাকি ৩৫ পারসেন্ট এর বাইরে আছে। তার ফলে এই রাজ্যে সামগ্রিক ভাবে অসুখ বিসুখ মহামারী যাতে ছড়িয়ে না পড়ে সেই পদক্ষেপ নেবার ব্যাপারে ইন জেনারেল এই ডিপার্টমেন্ট ফেল করেছে। কিন্তু এই ডিপার্টমেন্ট কী করছে? একটু কল্যাণীতে অল ইণ্ডিয়া ইনস্টিটিউট করছেন, সেন্ট্রাল গভর্নমেন্ট প্ল্যানিং থেকে ১৫৮ কোটি টাকা রিলিজ করেছে, এই টাকা যদি খরচ করতে পারেন শেষ পর্যন্ত ভাল হবে। পি. জি. হচ্ছে সুপার স্পেশ্যালিটি হসপিটাল. সেখানে কিছু কিছু কঠিন রোগের চিকিৎসা হয়। কিন্তু পশ্চিমবাংলায় আসলে হেলথ ডিপার্টমেন্টে কি হচ্ছে, পাবলিক হেলথ তলার লেভেলে আছে, সাবসিডিয়ারি হেলথ সেন্টার, সেখানে ডাক্তার নেই, তার উপর আছে প্রাইমারি হেলথ সেন্টার, সেখানে ডাক্তার আছে, ওষুধ নেই। তার ফলে মফঃস্বলে নার্সিং হোমে ছেয়ে গেছে এবং কলকাতায় বড়লোকদের হসপিটালে ছেয়ে গেছে। পিয়ারলেস একটা হসপিটাল করেছে সরকারের জমি নিয়ে, সেটা বড়লোকদের নার্সিং হোম। আবার একটা রুবি জেনারেল হসপিটাল করবেন এন. আর. আই. দের দিয়ে, এই বিষয়ে মুখ্যমন্ত্রীর সঙ্গে বিদেশে কথা হয়েছে। এইগুলো সবই বড়লোকদের চিকিৎসার জন্য করা হচ্ছে। আমি জানি গড়িয়ার একটা লোকের অ্যাক্সিডেন্ট হল এবং পিয়ারলেস হসপিটালে গেল, তার ট্রিটমেন্ট পর্যন্ত হল না, দুদিন বাদে মারা গেল। আমার কেন্দ্রে আগে তিন চারটি হসপিটাল ছিল, ক্যালকাটা মেডিক্যাল রিসার্চ ইনস্টিটিউট ছিল, এখন বি. এম. বিড়লা হয়েছে, কোঠারী হয়েছে, এই সমস্ত জায়গায় গেলে প্রাণে বাঁচে, কিন্তু ধনে মারা যায়। সরকারি হাসপাতালগুলোতে ওপেন হার্ট সার্জারী অপারেশন হচ্ছে, পি. জি.তে হচ্ছে, এন. আর. এস.-এ হচ্ছে। কিন্তু সেখানে একটা ক্রাইসিস অব কনফিডেন্স রয়েছে। ফলে লোকে বিড়লা তে চলে যাচ্ছে। কারণ পি. জি.'র মর্টালিটি রেট বেশি। পি. জি.তেও রেন্যাল

ট্রান্সপ্ল্যান্ট হচ্ছে, কিডনি ট্রান্সপ্ল্যান্ট হচ্ছে। কিছু ডেডিকেটেড নন-প্রাকটিশিং ডাক্তার আছেন, তারা ভাল চিকিৎসা করছেন। কিন্তু সেখানে লোকের কনফিডেন্স জেনারেট করতে পারছে না, ফলে বেলভিউতে লোক চলে যাচ্ছে রেনাল ট্রান্সপ্ল্যান্টের জন্য। ওখানে দেড় লক্ষ, দু লক্ষ টাকা নিয়ে নিচ্ছে। আর চোখের ব্যাপারে একটা আই হসপিটাল পর্যন্ত এখানে করতে পারলেন না। আপনি মাদ্রাজগামী ট্রেনগুলো লক্ষ্য করুন, প্রতিদিন এখান থেকে কত লোক যাচ্ছে শঙ্কর নেত্রালয়ে এবং মাদুরাইতে। এতদিন পর্যন্ত একটা ফার্স্ট ক্লাস নিউরো সার্জারী হাসপাতাল পশ্চিমবাংলায় করতে পারলেন না। ব্রেন অপারেশন করতে গেলে ভেলোরে চলে যাচ্ছে। ক্যালকাটা মেডিক্যাল কলেজ ভারতবর্ষের মধ্যে এককালে প্রথম ছিল। আজকে সেটা পেছোতে পেছোতে কোথায় এসেছে, সেটা ভাবা দরকার। এর কোন শর্ট টার্ম সলিউশনও নেই। কিন্তু আমি মন্ত্রী মহাশয়কে কি বলে ধন্যবাদ জানাব, তিনি আমাদের এখানে হাসপাতালগুলোকে ইমপ্রুভ করতে পারলেন না, পরিষ্কার করতে পারলেন না, নার্সিং সার্ভিসটা যা আছে সেটা ইনঅ্যাডিকোয়েট, এই সম্পর্কে গৌরী বাবু রিপোর্ট দিয়েছেন। আপনারা প্রাইভেট মেডিক্যাল কলেজ করবেন না। ক্যাপিটেশন ফী দিয়ে প্রতি বছর এখান থেকে ছেলেরা বাইরে চলে যাচ্ছে মেডিক্যাল কলেজে পড়তে। এদের সম্পর্কে আপনাদের কোনও চিন্তা ভাবনাও নেই। কোনও পলিসিও নিতে পারছেন না। এখন আবার বলছেন এন. আর. আই. কে দিয়ে মেয়ো, নিরাময় চালু করবেন। আপনারা বলছেন বার্থ রেট কমিয়েছেন। সেদিন একটা সেমিনারে দেখলাম, ডেনসিটি অব পপুলেশন ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশি। তার মানে ওভার অল পপুলেশন সাইজ কন্ট্রোল করার জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট যে টাকা দিয়েছিল, সেখানে আপনি ফেলিয়োর। এখানে আপনাদের কিছু অ্যাডমিনিস্ট্রেটিভ ল্যাকুনা রয়ে গেছে। আমরা ভেবেছিলাম আপনি নন-মেডিক্যাল ম্যান, আপনি কিছু করতে পারবেন। কিন্তু আপনার ধমকে বড়বড় ডাক্তাররা গভর্নমেন্ট সার্ভিস ছেড়ে চলে যাচ্ছে। মেডিক্যাল ট্রিটমেন্টে কোনও উন্নতি হয়নি। তাই এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ মণ্ডল ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি আজকে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে কয়েকটা কথা বলতে চাই। আমরা অনেকক্ষণ ধরে বিরোধী দলের সদস্যদের আলোচনা শুনলাম। প্রধানত তাঁরা বললেন যে, সরকারি স্বাস্থ্য দপ্তর সর্বক্ষেত্রে সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছে। আমি এ প্রসঙ্গে আমাদের বিরোধী বন্ধুদের একটা কথাই বলতে চাই যে, আজকে সারা ভারতবর্ষের যা অবস্থা, যেভাবে দূষণ ছড়াচ্ছে, যেভাবে গ্যাট চুক্তির ফলে ওষুধের দাম বাড়ছে, তাতেও প্রতি দিনের প্রতিবন্ধকতার মধ্যে থেকে, সমস্ত রকম প্রতিবন্ধকতাকে পশ্চিম বাংলার স্বাস্থ্য দপ্তর চ্যালেঞ্জ হিসাবে গ্রহণ করে পশ্চিম বাংলার স্বাস্থ্য ব্যবস্থার যথেষ্ট উন্নতি সাধন করতে সক্ষম হয়েছে। পরিসংখ্যান থেকে, তথ্য থেকেই এটা প্রমাণ করা যায়। আজকে কংগ্রেসি বন্ধুরা এখানে অনেক কথাই বলছেন, কিন্তু তাঁদের আমলে এখানে কি ছিল? কটা স্বাস্থ্য কেন্দ্র ছিল তখন? যে কটা ছিল তাও গ্রামের এমন সব জায়গায় ছিল সেসব জায়গায় কেউ যেত না। ওঁরা বলছেন ডাক্তার

নেই গ্রামে, তা ওঁদের সময়ে কি ডাক্তার ছিল? সুষ্ঠু পরিকল্পনার মধ্যে দিয়ে আজকে সে অবস্থার অনেক উন্নতি ঘটানো হয়েছে। ওদের সময়ে আমরা দেখেছি ওদের মতো সব উচ্চ-বিত্ত ঘরের ছেলেরা ডাক্তার হত এবং তারা শহরে বসবাস করত, গ্রামে কখনো কেউ যেত না। গ্রামের স্বাস্থ্য কেন্দ্রগুলো সব গুণ্ডা মাস্তানদের আখড়া ছিল। আর ওদের ঘরের ছেলেরা শহরে বসে নার্সিং হোম করত। আমরা জানি এখনো আমাদের কিছু অসুবিধা আছে, সমস্যা আছে। আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী সেই অসুবিধাগুলো দূর করার জন্য, সে সমস্যাগুলোর সমাধানের জন্য চেষ্টা করে চলেছেন। এখনো উপস্বাস্থ্যকেন্দ্র গুলোর সব জায়গায় ডাক্তার নেই। এটা নিশ্চয়ই বাস্তব। কিন্তু তিনি ডাক্তার পাঠাবার জন্য সব সময়ে উদ্যোগ গ্রহণ করছেন, ডাক্তারদের অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন। অথচ আমরা দেখছি উচ্চ-বিত্ত ঘরের ছেলেরা সরকারি খরচে ডাক্তারি পাশ করে চাকরির অ্যাপয়েন্টমেন্ট নিয়েও গ্রামে যাচ্ছে না। ঘর নেই, আলো নেই, পরিবেশ নেই, এইসব নানান অজুহাত তুলে ধরে তারা গ্রামে যাচ্ছে না। অথচ বাস্তবে আজকে গ্রামের পরিবেশের অনেক উন্নতি ঘটেছে। প্রতিটি জায়গায় থাকার ব্যবস্থা আছে, প্রতিটি জায়গায় বিদ্যুৎ পৌঁছে দেওয়া হয়েছে। তা সত্ত্বেও বড়-লোকেদের ঘরের ছেলেরা শহরে বসে দু নম্বর পয়সা রোজগারের জন্য মন্ত্রী মহাশয়ের উদ্যোগে বাধা সৃষ্টি করছে যার ফলে মাননীয় মন্ত্রীর সব প্রচেষ্টা, সব উদ্যোগ এখনো পর্যন্ত সফল হচ্ছে না। আমরা দেখছি আমাদের রুর‍্যাল হাসপাতাল এবং প্রাইমারি হেলথ সেন্টারগুলোর এখনো অনেক সমস্যা আছে। আমার ব্লকে ৬০ শয্যার একটা হাসপাতাল আছে। সেখানে প্রায় ৭ জন এম. ও. কাজ করেন। কিন্তু একটা জিনিস লক্ষ্য করছি সব রকম ব্যবস্থা থাকা সত্ত্বেও হঠাৎ হঠাৎ কোনও রকম ইন্টিমেশন না দিয়ে সি. এম. ও. এইচ.-এর অফিস থেকে ডাক্তারদের অন্যত্র বদলি করা হচ্ছে। অথচ সেই ডাক্তার ওখানে এসে বেতন নিয়ে যাচ্ছেন। এক জায়গায় তাকে পোস্টিং দিয়ে অন্যত্র তাকে সরিয়ে নিয়ে যাওয়া হচ্ছে। ফলে সেখানকার মানুষরা তার কাছ থেকে চিকিৎসার সুযোগ পাচ্ছে না। এ বিষয়ে সি. এম. ও. এইচ.-দের নির্দিষ্ট নির্দেশ দেওয়া উচিত। এরকম বেশ কিছু অনিয়ম, অসুবিধা আছে যেগুলো অবিলম্বে দূর করা প্রয়োজন। আমরা দেখছি মফস্বলের বিভিন্ন হাসপাতালের ব্লাড ব্যাঙ্কগুলোয় যেভাবে বোতলে করে ব্লাড থাকে তাতে রক্ত প্রিজার্ভ করার ক্ষেত্রে কিছু বাস্তব অসুবিধা দেখা দেয়। আমার মনে হয় রক্ত ড্রাই করে রাখতে পারলে প্রিজার্ভ করায় সুবিধা হয় এবং মানুষের পেতেও সুবিধা হয়। এটা আমি মাননীয় মন্ত্রীকে বিবেচনা করতে অনুরোধ করছি। কুকুরের কামড়ের ওষুধ এবং সাপে কাটার ওষুধ গ্রামাঞ্চলের প্রতিটি হাসপাতাল এবং স্বাস্থ্য কেন্দ্রে যথেষ্ট পরিমাণে সরবরাহ করার প্রয়োজন আছে। এই দুটো ক্ষেত্রে গ্রামের মানুষরাই সব চেয়ে বেশি আক্রান্ত হয়। বিশেষ করে চাষের সময় গ্রামে সাপের উপদ্রব বেশি হয় এবং কুকুরের কামড়েও মানুষ আক্রান্ত হয়।

[4-40 – 4-50 p.m.]

ওদের জন্য ওষুধ থাকবে না এটা কথা নয়। ওষুধ আছে, কিন্তু পর্যাপ্ত পরিমাণে থাকে না। কোনও কোনও স্বাস্থ্য কর্মীর অবহেলার কারণে ওষুধগুলো নিয়ে যাওয়া হয় না। অনেক

সময়ে বিধায়কেরা ওষুধগুলি নিয়ে গিয়ে পৌঁছে দেন। এই ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বিশাল ইনফ্রাস্ট্রাকচার আছে। হাজার হাজার কর্মী কাজ করছেন। আমরা সরকারে আসার পর থেকে বিশেষ করে সাধারণ মানুষের জন্য স্বাস্থ্য সচেতনতার কথা বলে থাকি। অনেকাংশে এর উন্নতি হয়েছে। অনেক রকম সংগঠন, প্রচারের মধ্য দিয়ে চেষ্টা করা হচ্ছে স্বাস্থ্য সচেতন করে তোলার জন্য। কিন্তু কর্মচারি যারা আছেন তাদের মোটিভেশন থাকা দরকার এবং সেই মোটিভেশন নিয়ে কাজ করা দরকার। আমরা ভাল করে জানি, বহু কর্মচারী আছেন যারা ফিল্ড নার্স, যারা ফিল্ডে কাজ করেন তারা যদি একটু সক্রিয় হন, এলাকায় এলাকায় গিয়ে প্রতিনিয়ত এই কাজগুলি করেন তাহলে সাধারণ মানুষের অনেক উপকার হয়। হাসপাতাল থেকে যেসব ওষুধ মানুষের পাওয়ার কথা তা পায়না। অবশ্য আগে যা ছিল তার থেকে অনেক উন্নতি হয়েছে। আজকে জেলাস্তরে কমিটি তৈরি করে জেলা পরিষদের মাধ্যমে এই ওষুধ ক্রয় করা হয় এটা আমরা জানি। কিন্তু যারা এলাকায় কাজ করেন তাদের মোটিভেশন থাকলে পরে মানুষের অনেক উপকার হয়। মানুষের কাছে গিয়ে মানুষকে সচেতন করে তোলা, ওষুধের যে পরামর্শ দেবার কথা সেটা দিতে পারলে অনেক ভাল হয়। আজকাল ওষুধ কেনা কোন ফাক্টর নয়। আজকে গ্রামীণ অর্থনৈতিক উন্নতি ঘটেছে। কিন্তু পরামর্শ দেবার ব্যাপারে, ওষুধ পাবার ব্যাপারে যে অসুবিধাগুলি আছে সেগুলি দূর করে কার্যকর ব্যবস্থা অবলম্বন করলে ভারতবর্ষের অন্যান্য জায়গার চাইতে অনেক বেশি সুযোগ-সুবিধার দিক থেকে উন্নত হবে আমাদের এই পশ্চিমবাংলা। সর্বশেষে, এই ব্যয়-বরাদ্দের দাবি সমর্থন করে এবং কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী শ্রী প্রশান্ত শূরের পেশ করা স্বাস্থ্য দপ্তরের বাজেট নিয়ে বিতর্ক চলছে। আমি ধৈর্য ধরে সরকারি দলের প্রত্যেক বিধায়কের বক্তব্য শুনলাম যারা বিতর্কে অংশ গ্রহণ করেছেন। এদের সবই অসম্পূর্ণ বক্তব্য। কারণ, এরা সরকারি দলের বিধায়ক হলেও এই হাউসে দীর্ঘ কয়েক বছর ধরে যে সমস্যাগুলির কথা তুলে ধরেছে, স্বাস্থ্য সম্পর্কে, অ্যাম্বুলেন্স থেকে শুরু করে, হাসপাতালের কাজকর্ম, চিকিৎসা, ব্লাড ব্যাঙ্ক, আলো, ডাক্তার, নার্স, স্টাফ, তার সঙ্গে আজকের বক্তব্যের সামাঞ্জস্য নেই। অনেক কষ্ট করে এদের বলতে হচ্ছে। এটা আমি বুঝি, সমস্যা রয়েছে। এই সমস্যার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ব্যক্তিগত ভাবে একা দায়ী এটা আমি মনে করি না। আমি মনে করি এরজন্য সার্বিক দৃষ্টিভঙ্গি দায়ী। অর্থাৎ যে দল রাজ্য চালাচ্ছে, যে দলের উনি প্রতিনিধিত্ব করেন সেই দলের রাজনৈতিক দৃষ্টিভঙ্গির জন্য স্বাস্থ্যদপ্তর সার্বিকভাবে অস্বাস্থ্যকর দপ্তরে পরিণত হয়েছে। আমি খুঁটিয়ে খুঁটিয়ে প্রতিটি ওয়ার্ড বাজেটের পড়েছি এবং মিলিয়ে নেবার চেষ্টা করছিলাম তথ্য এবং পরিসংখ্যানের সঙ্গে। এখানে মাননীয়া রাষ্ট্রমন্ত্রী শ্রীমতী ছায়া বেরাও আছেন। উনি আমাদের জেলার প্রতিনিধি। ভাল বক্তৃতা করেন। উনি ফ্যামিলি প্ল্যানিং-এর সঙ্গে যুক্ত এবং নার্সিংটাও বোধ হয় উনি দেখেন। আমি খতিয়ে দেখছিলাম,

কতটা এগুলেন। আমরা বিরাট কিছু করিনি। প্রাক্তন মন্ত্রী অজিত পাঁজা ছিলেন, সুব্রতবাবু মন্ত্রিসভায় ছিলেন। আমরা কিছু করিনি, ভাল কথা। কিন্তু ১৯৭৭ সালের পর থেকে আজকে হচ্ছে ১৯৯৫ সাল। এই ১৮ বছর পার হয়ে গেল। ১৮ বছর মানুষের জীবনে কম কথা নয়। আপনি যখন মন্ত্রী হলেন তখন একটি বাচ্চা মা বলে জন্মালো। এখন তার ১৮ বছর বয়স হয়ে গেছে আপনি আজও মন্ত্রী। যার ১৮ বছর তখন ছিল, এখন তার ৩৬ বছর হয়ে গেল। আপনি এখনও মন্ত্রী। যার ৩৬ বছর তখন ছিল, এখন তার ৫৪ বছর। আপনি আজও সেই মন্ত্রী। তখন যার ৫৪ বছর ছিল এখন তার ৭২ বছর হয়ে গেছে। আপনি এখনও সেই মন্ত্রী। এই এতো বছর সময়ে কিছু তো করবেন? কিন্তু কি দেখলাম?

আমি ১৮ বছরের খতিয়ান দেখছি না। আমি এই ১৯৯১-৯৫ এই ৩ বছরের গ্যাপে আপনি একটা হাসপাতাল বাড়িয়েছেন? ১৯৯১ সালে হাসপাতালে সংখ্যা ছিল ৩৯২। ১৯৯৪ সালে হাসপাতালের সংখ্যা হচ্ছে ৩৯২। একটা হাসপাতালও বাড়াননি। ক্লিনিং ১৯৮৪ সালে ছিল ১ হাজার ১৭৭টি। আর ১৯৯৪ সালে—এই ১০ বছরের গ্যাপে ১ হাজার ১৭৭টি ক্লিনিক আছে। একটা ক্লিনিকও বাড়েনি। ১৯৯১ সালে হেলথ সেন্টার ছিল ১ হাজার ২৫১টি, ১৯৯৪ সালে ১ হাজার ২৫৮টি হয়েছে। ৩ বছরে মাত্র ৭টি বাড়িয়েছেন। টোটাল কত হল? না ১৯৯১ সালে হেলথ সেন্টার, হাসপাতাল, ক্লিনিক ডিসপেনসারী ছিল ৩ হাজার ৩৭১, আর ১৯৯৪ সালে ৩ বছরে ৩ হাজার ৩৭৮টি অর্থাৎ টোটাল মাত্র ৭টি বেড়েছে। এটা কি আপনার স্বাস্থ্য মন্ত্রীর করিতকর্মার কাজ হয়েছে বলে আপনি মনে করেন? আজকে আমরা স্বাস্থ্য দপ্তরের কত বেড বেড়েছে সেটা যদি দেখি, তাহলে দেখবেন যে হাসপাতালে ১৯৯১ সালে বেডের সংখ্যা ছিল ৫৪ হাজার ৪৪৭টি, ১৯৯৪ সালে ৫৪ হাজার ৭৬৭ টি, অর্থাৎ মাত্র বেড়েছে ৩০০টি বেড। ৩ বছরে আপনি মাত্র ৩০০টি বেড বাড়িয়েছেন। তাহলে গড়ে ১০০টা করে বেড বাড়িয়েছেন। আজকে যদি ১৯৮৪ সাল থেকে পরিসংখ্যানটা দেখি তাহলে এটা আরও নেমে আসে। একি এগিয়ে নিয়ে যাওয়ার পদক্ষেপ? ক্লিনিকে ১৯৯১ সালে বেডের সংখ্যা ছিল ১২১টি। ১৯৯৪ সালে বেডের সংখ্যা ১২১টি। একটাও বাড়েনি। হেলথ সেন্টার ১৯৯১ সালে ১২ হাজার ১০৭টি বেডের সংখ্যা। ১৯৯৪ সালে ১২ হাজার ১৯০টি অর্থাৎ মাত্র ৮৩টি বেড বাড়িয়েছেন স্বাস্থ্যকেন্দ্রগুলিতে। এটা কি আপনার এগিয়ে নিয়ে যাওয়ার পদক্ষেপ? টোটাল বেড সারা পশ্চিমবাংলায় ১৯৯২ সালে ৬৭ হাজার ৭৫টি। ১৯৯৪ সালে ৬৭ হাজার ৭৮টি। ৩ বছরে মাত্র ৩টি বেড বেড়েছে। টোটালিটি কি? মাননীয় মন্ত্রী এরপরেও কি আপনি এখানে থাকবেন না কর্পোরেশনের দায়িত্বে যাবেন এটা ঠিক করুন। ৩ বছরে ৩টি বেড বাড়িয়েছেন। এরপরেও থাকা যায় এবং থাকা উচিত আপনাদের? এরপরেও কি আপনাদের সমর্থন করব? আজকে পপুলেশনের অনেক কথা বলা হয়েছে। সৌগত বাবু ঠিক জায়গা ধরেছেন। ওরা বলছেন যে, পপুলেশন কন্ট্রোল করে দিয়েছেন। ভালো কাজ করেছেন। বার্থ রেট কমিয়ে দিয়েছেন। বার্থ রেট বলতে গেলে অল ইন্ডিয়ায়—পাঞ্জাবের কথা বলছেন না, কেরালার কথা বলছেন না, মহারাষ্ট্রের কথা বলছেন

না, সিকিমের কথা বলছেন না। এটা বাজেটে থাকলে আমরা পরিসংখ্যানটা একটা কমপ্যারেটিভ স্টাডি করতে পারতাম। আজকে ডিকেডাল গ্রোথ হয়েছে পশ্চিমবঙ্গে ১ কোটি, ৩৪ লক্ষ ১৭ হাজার। আবার ১৯৭১-৮১ পিছিয়ে যাই তাহলে দেখব যে, ১ কোটি ২ লক্ষ ৬৯ হাজার। আর আপনাদের আমলে যদি কনসেনট্রেট করি ১৯৮১-৯৫৪ তাহলে দেখব যে, ১ কোটি ৩৪ লক্ষ ৯৭ হাজার। পলিউশন কন্ট্রোল খুব ভাল হয়েছে? মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়, আপনি বলুন তো এটা কি সুন্দর হয়েছে? টোটাল পারসেনটেজ অফ পপুলেশন কন্ট্রিবিউটেড টু দি ন্যাশনাল পপুলেশন পশ্চিমবঙ্গের পারসেনটেজ কত? পশ্চিমবঙ্গে ১৯৭১ সাল থেকে ১৯৮১ সাল পর্যন্ত ৭.৬০ পারসেন্ট বেড়ে গিয়ে। লাস্ট বেঞ্চে কে যেন বলেছেন ১৯৮১ সাল থেকে ১৯৯১ কন্ট্রিবিউশন অফ ওয়েস্ট বেঙ্গল টু দি পপুলেশন অফ দি গ্রোথ অফ অল ইণ্ডিয়া সেটা হচ্ছে ৮.৩৮ ভাগ, অর্থাৎ শতকরা ১.৩৮ ভাগ বেড়েছে আপনাদের সময়। এবারে অন্যান্য রাজ্যে কি আছে? অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করলে দেখা যাবে যেখানে পারসেনটেজ অফ কন্ট্রিবিউশন উত্তপ্রদেশে ১৯৯১ সালে ছিল শতকরা ১৬.৪৪ ভাগ, সেখানে ১৯৮১ সালে ছিল উত্তর প্রদেশে শতকরা ১৬.২২ ভাগ, অর্থাৎ মাত্র, ২২ ভাগ বেড়েছে ইউ. পি. তে ১০ বছরে, ওয়েস্ট বেঙ্গলে পারসেনটেজ অফ কন্ট্রিবিউশন ছিল শতকরা ৭.৯৯ ভাগ সেটা বেড়ে হয়েছে ৮.০৬ ভাগ, এক্ষেত্রে পারসেনটেজের পারফরমেন্স খুব ভাল নয়, এবারে বার্থ রেটে আসি, বার্থ রেট পশ্চিমবঙ্গে হল Rural 28.6; Urban 17.7; Combined 25.6 আপনারা দাবি করেছেন ন্যাশনাল অ্যাভারেজ ২৮.৫ ভাগ, অন্ধ্রপ্রদেশে বার্থ রেট ২৪.১ অর্থাৎ অল ইণ্ডিয়াতে ফার্স্ট। এই হল পজিশন। আপনারা কি বার্থ রেট কন্ট্রোল করতে পেরেছেন? এবারে আমি অন্যান্য রাজ্যের বার্থরেটের পরিসংখ্যান দিচ্ছি Andhra Pradesh—24.1, Goa—14.6, Kerala—17.3, Manipore—20.3, Tamil Nadu—19.2, Nagaland—20.0, Delhi—21.8, Pondichery —15.5, Sikkim—23.7, Tripura—23.3 and in West Bengal it is 25.6. যেখানে অল ইণ্ডিয়াতে এটা হল ২৮.৫। এবারে আসি ডেথ রেট নিয়ে। এটা পশ্চিমবঙ্গে ৭.৩ পশ্চিমবঙ্গের ৩টি পরিসংখ্যান দিচ্ছি Rural—8.5, Urban—4.1, Combined—7.3.

[4-50 - 5-00 p.m.]

যেখানে অল ইণ্ডিয়ায় এটা হচ্ছে ৯.২। এবারে পশ্চিমবঙ্গের সাথে অন্যান্য রাজ্যের পরিসংখ্যানগুলো আমি দিচ্ছি West Bengal 7.3, Tripura—6.3, Sikkim—6.4, Nagaland—4.2, Meghalaya—6.8, Manipore—4.8, Maharashtra—7.2, (it is .1 percent less here), Kerala—6.0, Goa—6.6 শুধু একটা রাজ্য ধরে হিসাব করলে চলবে না। এর সামগ্রিক চেহারা পেতে হলে অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করতে হবে। ডেথ রেটে হয়ত প্রথম হওয়া যাবে, এরকম আপনারা চেষ্টা করলে এটা ঠিক নয় কি? ইট ইজ নট রাইট। এবারে আসছি ইনফ্যান্ট মরটালিটি রেট নিয়ে। পশ্চিমবঙ্গের সাথে অন্যান্য রাজ্যের উপর কিছু পরিসংখ্যান দিচ্ছি Combined—58, Urban—32, Rural—64,

Tamil Nadu—66, Panjab (Combined)—55, Kerala—only 13. যেখানে অল ইণ্ডিয়াতে ই সংখ্যা ৭৪ (কমবাইণ্ড), আপনাদের ৫৮, ভারতবর্ষের ৭৪ এই ছবিটা দিয়েছেন, এর সাথে আমি তামিলনাড়ুর একটা পরিসংখ্যান দিচ্ছি। সেখানে রুর‍্যাল হল ৫৫, আরবান হল ২৮, কমবাইণ্ড হল ৫৬। কেরালাতে ইনফ্যান্ট মরটালিটি রেট এ আপনাদের কি পজিশন, এর উপর আপনারা কি কোনও ব্লকে কিছু করেছেন? না, This is a bad practice and bad taste—a very bad taste. এর বদলে আপনারা বলুন আপনাদের স্বাস্থ্য দপ্তর ব্যর্থ হয়েছে একাজ করতে। এবারে আসছি এক্সপেকটেশন অফ লাইফ নিয়ে—মাননীয় মন্ত্রী মহাশয় আপনারা এটা ডিল করেন। আমি এর উপরে একটা বিভিন্ন রাজ্যের পরিসংখ্যান দিচ্ছি West Bengal—60.8 years, Panjab—65.2 yrs. Kerala—69.5 years, Maharashtra—62.5 yers, Karnataka—61.1 yers, Himachal Pradesh—62.8 years, Hariyana—62.2 years. যেখানে অল ইণ্ডিয়াতে এটা ৫৭ বছর।

এখানে আপনারা প্রথম নন। তাহলে আপনার হিসাব হচ্ছে ভারতবর্ষ পশ্চিমবঙ্গ, মাঝখানে সব ফাঁকা করে রেখে দিয়েছেন, বলছেন না, চালাকি করছেন। এটা বললে চলবে না, সত্য ভাষণ রাখা উচিত ছিল। অসত্য বলে, চালাকি করে বজ্জাতি করে মানুষকে ঠকাচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি বলার চেষ্টা করেছেন উনি দারুণ ভাল। মেডিক্যাল সারভিসকে উনি দু-ভাগে ভাগ করেছেন, একটা হচ্ছে হেলথ সারভিস এবং আর একটা হচ্ছে হেলথ এডুকেশন। এই দুটি ক্যাডার সিস্টেম তিনি চালু করেছেন। খুব ভাল কথা। কিন্তু এটা চালু করতে গিয়ে তিনি করলেন? স্যার, আপনি জানেন গরুর উপর ছাপ মারা হয়, গরুর উপর ছাপ মেরে মোট গরু থেকে ছাপ মারা গরুগুলিকে বাছিয়া নেওয়া হল। হেলথ সার্ভিসে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির ডাক্তার খুঁজে ভাল ভাল ছাত্র ভাল ভাল শিক্ষকদের বিরুদ্ধে এই স্বাস্থ্যমন্ত্রী দিনের পর দিন অসম্মানীয় অসংলগ্ন উত্তেজনাপূর্ণ এবং প্রোভোকেটিভ বিবৃতি দিয়ে সেই শিক্ষকদের তাড়িয়েছেন। আপনি যাবেন তো চলুন, দেখবেন নীলরতন মেডিক্যাল কলেজে, আর. জি. কর-এ ন্যাশনাল মেডিক্যাল কলেজে, মেডিক্যাল কলেজে অধিকাংশ সময় ওয়ার্ডে ক্লাস নেওয়া হয় না, ওয়ার্ডে টিচিং হচ্ছে না। জেলায় ১৫-১৬ বছর ধরে কাজ করা লোক তাদের অ্যাসিস্ট্যান্ট প্রফেসার, রিডার ইত্যাদি করে দেওয়া হল জাম্প করে প্রমোশন দিয়ে। অনেক ক্ষেত্রে এক ধাপে ৩টি প্রমোশান দেওয়ার অর্ডার রিসেন্ট বেরিয়েছে। আমি তাদের নাম করে ব্যক্তিগত ভাবে তাদের অপমানিত করতে চাই না, কিন্তু আমি তাঁদের চিনি। কোথায় নিয়ে যাচ্ছেন? আপনি তো স্বাস্থ্য ভাল বোঝেন না, কিন্তু আপনি প্রশাসন চালাতে পারেন। কিন্তু যারা পড়াবে সেই শিক্ষকদের তো আজকে রাখতে হবে। পশুপতি বোস রিটেয়ার করে গেলেন। আপনার ডি. এইচ. এস সমীর রায়কে জিজ্ঞাসা করলে বলতে পারবেন উনি কত বছর আমেরিকায় ইমিরেটাস প্রফেসার ছিলেন। তিনি রিটেয়ার করে যাবার পরেও মেডিক্যাল কলেজের সঙ্গে যুক্ত রেখে ছাত্র তৈরি করা হত। শিক্ষাটা তো বুঝতে হবে। মেডিক্যাল কলেজ থেকে আপনি সুনীল সেনকে তাড়িয়ে দিলেন। উনি চলে গেলেন। ওনার কি হল? কার কি লাভ হল? উনি জমিয়ে প্রাইভেট প্র্যাকটিশ

আরম্ভ করলেন। মেডিক্যাল কলেজে কি তিনি রোজগার করতে আসতেন? তাঁর এক ঘন্টা ক্লাস শোনার জন্য সমস্ত মেডিক্যাল কলেজ থেকে ছাত্ররা আসতো এবং মন দিয়ে শুনতো। তাঁকে তাড়িয়ে দিলেন। আমি নাম করতে চাইনা, আপনার জানা কিছু বিশেষ বিশেষ লোক আছে, তারা আপনারা কানের সামনে কি গুজগুজ ফুস ফুস করে বলে যায়, সেই অনুযায়ী আপনি চলেন। স্বাস্থ্যটা কোথায় ছিল সেটাকে আপনি কোথায় নিয়ে গিয়ে দাঁড় করিয়েছেন। হেলথ ডাইরেক্টরিয়েটটা কোথায় নিয়ে গেছেন? কোথাকার লোক কোথায় ছিল জানিনা, কোন বন জঙ্গলে ছিল জানিনা, মেডিক্যালের মিনিমাম এ. বি. সি. ডি. জানে কিনা জানিনা। আজকে ডাইরেক্টর অফ হেলথ সার্ভিস বলেছেন যে হ্যাঁ, আমার সই। ডাঃ সমীর রায় বললেন, অন রেকর্ড বলছেন আমার সই। আপনি তাঁকে রেখেছেন? যে লোকটা বলছে যে এটা আমার সই, আমি জানিনা কে কখন সই করিয়ে নিয়েছে। বলছে জালিয়াতি করে লোক নিয়োগ করেছে আমার সই জাল করে, অনিয়মিত লোক নিয়োগ করেছে এই ডিরেক্টর অফ হেলথ সার্ভিস থাকবে কেন? কেন তার বিরুদ্ধে ডিপার্টমেন্টাল অ্যাকশন স্টার্ট করেননি? কেন ভিজিলেন্স হচ্ছে না তার বিরুদ্ধে, কেন তাকে বরখাস্ত করেননি? অন রেকর্ড যে ডি. এইচ. এস. বলছে আমার সই জাল করে, সই জালিয়াতি করে, অ্যাপয়েন্টমেন্ট দিয়েছে তাকে রেখে দিয়েছেন? আমি জানি না এটা কি করে হয়। আমি জানিনা কোন কমরেড এটা করেছে, জানিনা ক'গুলি কমরেড বসিয়েছেন। কতকগুলি লোক যারা এ. বি. সি. ডি. জানে না, প্রশাসনের কিছু জানে না তাদের বসিয়েছেন। এটা আমার কথা নয়, আজকে কি বলছেন ডাঃ দত্ত, আমার মাস্টার মশাই?

আমাদের মাস্টার মশাই মনের বেদনায় দুঃখে কি বলছেন? উনি বলছেন "The Left Front Government in the last 18 years have instituted the remarkable qualitative and quantitative change in the concept and life style of people of the State. This is unfortunate that in the recent years of Third session of the Left Front Government stagnation has become a marked phenomenon. ডাঃ গৌরীপদ দত্ত কি বলছেন? "The activities of different units of the department have become mechanical and uninspiring. The silver lining is, the department has agreed to almost all the recommendations of the Committee in principle and recommended some major changes in the functioning of the department. In spite of this commendable effort by the department optimisation of the activities has not been achieved. It has rather slowed down and having distorted functioning in many situations. This is causing public grievance. The Committee apprehends that it may have a cumulative effect. আবার কি বলছেন? "In the budget speech Hon'ble Minister has clearly declared that the health care should be divided into primary, secondary and tertiary health care and an-

nounced that "my department has given much emphasis on the concept of health care and the importance of primary health care through people's participation". The Committee through its surveillance is constrained to state that very little has been achieved after the declaration of the Hon'ble Minister." বলুন, এ কি ডাঃ মানস ভূঁইয়া বলছেন? ঐ যে ক্লান্ত, অবসন্ন, হতাশাগ্রস্থ হেলথ কমিটির চেয়ারম্যান ডাঃ গৌরীপদ দত্ত বলছেন। এই কথা বলছেন, ডাঃ গৌরীপদ দত্ত It is Dr. Gouri Pada Dutta whom I feel a vast experience and most important personalities in the medical arena and medical education. এটা তো আমার কথা হয়। আপনার বাজেটকে আমি সমর্থন করব? উনিই তো নো কনফিডেন্স করে দিয়েছেন। ডাঃ গৌরীপদ দত্ত বলছেন Possibly there are unholy alliances with the private units and the health personnels working in government hospitals in various form at various level." আবার বলছেন, As assessment of the procured appliance, its rational usage and proper accounting of the responsibility of the incumbent with help to resolve the problem. আপনি তাড়িয়ে দিচ্ছেন সব পুরোনা ঘুঘুদের। আপনার কথামত নতুন অ্যাকাডেমিসিয়ানদের, আপনার পছন্দমতো সব ঐ ছাপ মারা কমরেডদের তুলে আনছেন। স্কুল-কলেজ থেকে সব বায়ো-ডাটা খুঁজে এনেছেন, কারা এস. এফ. আই. ইউনিয়ন করত, কারা ডাক্তার মানস ভূঁইয়াকে মারত, বন্দুকের নল দিয়ে বার করে মারত যখন সে মেডিক্যাল কলেজে বসেছিল। তাদের বিরুদ্ধে নো কনফিডেন্স আমার নয়, ডাঃ গৌরীপদ দত্ত বলছেন। এখন হাসপাতালগুলোকে প্রাইভেট সেক্টরের সঙ্গে অ্যালায়েন্স করেছেন টু ডিমরালাইজ দি গভর্নমেন্ট সিস্টেম। আপনি তার মন্ত্রী? আপনার কি থাকা উচিত? এক মিনিটও থাকা উচিত নয় ডাঃ গৌরীপদ দত্তের এই রিপোর্টের পর। নেক্সট নার্সিং। ডাঃ দত্তকে ধন্যবাদ জানাচ্ছি, পুরোটা না হলেও একটু খোলস ছেড়ে বেরিয়ে এসে বলছেন, না ডাক্তারদের হয়ে একটু বলি। নার্সদের ওয়ার্কিং কণ্ডিশন তুলে ধরেছেন, একেবারে বিপজ্জনক অবস্থা, গ্যাস চেম্বারে পুরে গিয়েছেন। হাসপাতালগুলোকে গ্যাস চেম্বার করে দিয়েছেন। আপনি তো কর্পোরেশনে জঞ্জাল সাফাই করতেন, আর এখন হেলথ মিনিস্টার হয়ে গেছেন? কি করে ম্যানেজ করবেন? আপনি কর্পোরেশনের গাড়ি গুনতেন, আর বলছেন ডাক্তারদের কান ধরে ওঠ-বোস করাবেন। এ কি হয়? এটা কি সম্ভব? কি বলছে রিপোর্টে? "There is a general sense of Indiscipline in hospitals which has sipped among the Nurses also. As a result many Nurses are *Refusing to perform night duty on filmsy ground. *Refusing to do ward duty and demanding duty in OPD. or, *Refusing rotation among heavy political/union pressure. **Basic Nursing care is often hampered due to lack of cleanliness resulting from unmanageable Group 'D'. এটা আমার কথা না—lack of supply. lack of supervision, lack of control on visitors. আবার কি বলেছেন? বলেছেন, The

work culture from top to bottom has been totally eroded. এ তো আমার কথা নয়। আমরা কি করলাম? আমাদের লোকেরা যে ফেডারেশন করে তাকে আপনি শীতের দিনে দার্জিলিংয়ে আর গরমের দিনে পুরুলিয়ায় পাঠিয়ে দেবেন।

[5-00 – 5-10 p.m.]

আপনি বসে আছেন কো-অর্ডিনেশন কমিটির গাল কাটা, নাক কাটা মস্তানগুলোকে নিয়ে। যারা এস. এফ. আই. করছে সেই এস. এফ. আইয়ের মস্তানদের আপনি অ্যাসিসটেন্ট ডিরেক্টর, ডেপুটি ডিরেক্টর করে দিচ্ছেন বেছে বেছে, আর কো-অর্ডিনেশন কমিটির মস্তানগুলোকে করছেন হাসপাতালের নেতা। আর ডাঃ গৌরীপদ দত্ত তাই অনেক যন্ত্রণার স্বীকার হয়ে লিখতে বাধ্য হয়েছেন টোটাল ওয়ার্ক কালচার হ্যাজ বিন ইরোডেড। এতো আমার কথা নয়। এরপর যারা প্রতিদিন বলছেন ব্লাড ব্যাঙ্কে রক্ত নেউ—আপনি আজকেই স্টেটমেন্ট করেছেন যে না, অসত্য কথা সংবাদপত্র লিখেছে। আপনি বলছেন যে আমরা সমস্ত কিছু করেছি। আমি আপনাকে কতকগুলো ব্লাড ব্যাঙ্ক সম্বন্ধে বলছি। ক্যালকাটা মেডিক্যাল কলেজ যেটা দেড়শো বছরের পুরনো, প্রিমিয়ার medical institution in India, first in West Bengal, first in eastern region, second in India. সেখানে একটা সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্ক ছিল। আপনি বললেন, আরও বড় করবো। মানিকতলায় নিয়ে গেলেন। কোনও মেডিক্যাল কলেজে, তার প্রেমিসেসের মধ্যে ব্লাড ব্যাঙ্ক থাকাটা কি তার ন্যূনতম প্যারামিটার নয়? What is the regulation of Indian Medical Council? Can you explain? No. প্রত্যেক মেডিক্যাল ইন্সটিটিউশনে এটা নিয়ম যে তার স্যুড have its mandatory blood bank which you don't have in Medical College campus at this moment. আপনি নিয়ে গেছেন মানিকতলায়। মানিকতলায় আজকে এই মুহূর্তে সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্ক চলছে? ডাঃ এস. এন. বাগচি, ডিরেক্টর, ড্রাগ কন্ট্রোল, পশ্চিমবঙ্গ, তিনি কি বলেন? লাইসেন্স নেই, ব্লাড ব্যাঙ্কের ভ্যালিড লাইসেন্স নেই। তাহলে কি করে চলছে মানিকতলায় সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্ক? একটা ভ্যালিড লাইসেন্স নেই, সেটা চলছে। আপনি বলেছেন যে ১৩টি ব্লাড ব্যাঙ্কে এইচ. আই. ভি. টেস্ট্রের কিটস দিয়েছেন। 'ন্যাকো' আপনাকে টাকা দিচ্ছে, মিনিস্ট্রি অব হেলথ অ্যাণ্ড ওয়েলফেয়ার আপনাকে টাকা দিচ্ছে, ইন্টারন্যাশনাল ইনস্টিটিউশনগুলো আপনাকে টাকা দিচ্ছে, 'হু' আপনাকে টাকা দিচ্ছে। আপনি কি করছেন? আপনার টোটাল সেট আপটা আজকে নষ্ট হয়ে যাচ্ছে। এইসব এস. এফ. আই. কমরেডদের আপনি বেছে বেছে নিয়ে এসে সেক্রেটেরিয়েটে, ডাইরেক্টরেটে বসিয়ে দিচ্ছেন। আজকে সেনসেটিভ ইণ্ডাস্ট্রিয়াল জোনে আপনার হাসপাতালগুলোর কি অবস্থা? আপনি ১৯৯৪ সালের মার্চ মাসে একটা বই দিয়েছিলেন। বইটির নাম হচ্ছে 'ফ্যাক্টস অন এড্‌স,' গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল। সেখানে আপনি বলেছেন, এই ব্যবস্থায় ক্যালকাটা National Medical Collage Hospital to start functioning shortly হয়নি। আমি দায়িত্ব নিয়ে বলছি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে। ন্যাশনাল মেডিক্যাল কলেজে এইচ. আই. ভি. টেস্ট বা এড্‌স টেস্টের কিটস্ বসেছে? কলকাতার বুকে বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় যাঁর এতবড় প্রতিপত্তি, সেকেণ্ড ম্যান ইন দি ক্যাবিনেট, তাঁর

এলাকায় ইণ্ডাস্ট্রিয়াল জোনে, যাদবপুরে ব্লাড ব্যাঙ্ক আছে? সেখানে এইচ. আই. ভি. টেস্টের ব্যবস্থা আছে? নেই। আসানসোলে আছে? নেই। দুর্গাপুরে আছে? নেই। হলদিয়া, ভারতবর্ষের এখন দৃষ্টি হলদিয়ার দিকে, অন্তত কাগজে কলমে, মেটেরিয়ালি নয়, একটা পোর্ট, বাইরের লোক আসছে, সেখানে ব্লাড ব্যাঙ্ক নেই। খড়গপুরে নেই। শিলিগুড়ি, যেটা গেট ওয়ে অব নর্থ ইস্টার্ন স্টেটস, সেখানে নেই। এইচ. আই. ভি. টেস্টের জন্য ইনস্ট্রুমেন্ট নেই। ট্রপিক্যাল স্কুল অব মেডিসিন যারা আপনাকে দায়িত্ব দিয়েছে, আমরা মনে করি এটা one of the best premier, magnanimous, efficient institute in Asia,

[5-10 – 5-20 p.m.]

ইভেন ইন দি ওয়ার্ল্ড এই সার্ভে হয়েছে। ১৯৮৭ সাল থেকে ১৯৯৫ সালের ১লা জুন অবধি সার্ভে করে দেখা গেছে যে শতকরা ২৪ জনের ব্লাডে এইচ.আই.ভি. পজিটিভ। এবং তার মধ্যে বাস ড্রাইভার্স, লরি ডাইভার্স অ্যান্ড হেল্পারস পড়ে। প্রচুর ব্লাড ডোনেশন হচ্ছে এবং ডোনারসরা প্রচুর রক্ত দিচ্ছেন কিন্তু সাইলেন্টলি দে আর ইনফেক্টিং এইচ.আই.ভি., ম্যালেরিয়া হেপাটাইটিস বি অ্যান্ড আদারস এবং সেগুলো ব্লাড ব্যাঙ্কে ঢুকে যাচ্ছে আর আমি, আপনার মতো লোক সেই ব্লাড নিয়ে যাচ্ছি। সাধারণ মানুষের শরীরে এই ব্লাড নীরবে, নিভৃতে ঢুকছে। আর আপনি এখানে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য মন্ত্রী হিসাবে গর্ব করছেন। যে রাজ্যের মহানায়ক ডাঃ বিধানচন্দ্র রায় এক সময়ে ছিলেন সেই রাজ্যের স্বাস্থ্য মন্ত্রী হয়ে আপনি গর্ব করছেন। ডাঃ বিধানচন্দ্র রায় যেখানে একটার পর একটা হাসপাতাল স্থাপন করেছিলেন সেখানে আপনার আমলে একটা ইঁটও কি গাঁথা হয়েছে? এমন কি অজিত পাঁজা যখন স্বাস্থ্য মন্ত্রী ছিলেন তখনও পর্যন্ত কিছু হাসপাতাল তৈরি হয়েছিল কিন্তু আপনার আমলে তো একটা ইঁটও গাঁথাতে দেখলাম না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, ২.৫ লাখ ইউনিট ব্লাড কালেকশন হয় আপনার একমাত্র এস.এস.কে.এম. হসপিটালে, যেটা নাকি সবচেয়ে বড় প্রিমিয়ার ইন্সটিটিউশন। সেখানে ৪২টা ক্যাম্পে মাত্র ২ হাজারের মতো ব্লাড কালেকশন হয়েছে। তারপরে আপনাদের একটার পর একটা জায়গায় ব্লাড ব্যাঙ্কগুলোতে দেখা যাচ্ছে তালা ঝুলছে। আপনাদের ব্লাড কালেকশনের ক্ষেত্রে কোনও মোটিভেশন নেই কোনও অ্যাওয়ারনেস নেই এবং ওয়ার্ক কালচার ইরোডেড হয়ে গেছে। কে যাবে ব্লাড আনতে, কি করবে তারপরে পরীক্ষা করবে ইত্যাদি ব্যাপার নিয়ে এত গাফিলতি যে কাজের কোনও চেষ্টাই আপনাদের নেই। তারপরে যে ডাক্তার থাকবে সে যদি সি.পি.এম.-এর বিরোধী হয় তাহলে তার পেছনে কুৎসা রটিয়ে, তার বদনাম করে, তাকে অত্যাচার করে, মারধোর করে তাড়িয়ে দিচ্ছেন। আপনাদেরই নিজেদের দলের মধ্যে কি রকম সংঘর্ষ এবং তার পরিণতি কি ভয়াবহ তারই একটা উদাহরণ তুলে ধরছি। সম্প্রতি মেদিনীপুরে, যেটি পশ্চিমবঙ্গের সবচেয়ে বড় জেলা, সেখানে হাসপাতালে ২টি গ্রুপ আছে, একদিকে কো-অর্ডিনেশন কমিটি এবং আরেকটি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পেট্রোনাইজড অ্যাশোসিয়েশন অফ হেলথ সার্ভিসেস। এই অ্যাশোসিয়েশন অফ হেলথ সার্ভিসেস ডাঃ গুরুপদ বেরা, অর্থোপেডিক সার্জেনকে আপনাদের কো-অর্ডিনেশন কমিটির লোকেরা এমন ভাবে মারলেন যে ডাক্তারকেই অর্থোপেডিক

রোগী বানিয়ে দিয়েছেন। আমি এই বিষয়ে যখন আপনার কাছে গিয়ে অভিযোগ করেছি তখন আপনি বলেছিলেন যে ওই ডাক্তার কাজে যোগ দেননি। যে ডাক্তারের ওজন আমার চেয়ে ৬ গুণ, সেই ডাক্তারকে এমন ভাবে কোমরে মেরেছে এবং আঘাত করেছে যে তাকে অর্থোপেডিক পেসেন্ট বানিয়ে দিয়ে রেখে দিয়েছেন। আপনাদের নিজেদেরই দলের সমর্থক অ্যাশোসিয়েশন অফ হেলথ সার্ভিসেস (সি.পি.এম.) তাকে কো-অর্ডিনেশন কমিটির মৃণাল মজুমদার এমন ভাবে মারলেন যে তার হাত পা ভেঙ্গে দিল। এত আর কংগ্রেস করে নি বা ফেডারেশন করেনি, আপনাদেরই সি.পি.এম.-এর কো-অর্ডিনেশান কমিটির লোক সি.পি.এম.-এর সমর্থক ডাক্তারকে মারল। এইভাবে আপনারা স্বাস্থ্য দপ্তরটাকে শেষ করে দিচ্ছেন আজকে অত্যন্ত পরিতাপের বিষয় যে সমস্ত স্বাস্থ্য দপ্তরটি আজকে ভেঙ্গে পড়েছে। অবশ্য এই ব্যাপারে আমি আগেও বলেছি, এখনও বলছি যে স্বাস্থ্য দপ্তরকে ভাল রাখা শুধু আপনার পক্ষে সম্ভব নয় বা ছায়া দেবীর পক্ষেও রাখা সম্ভব নয়। যেখানে ৪২ হাজার সি.এইচ.জি., ৩২ হাজার ট্রাডিশনাল ব্যর্থ অ্যাসিস্ট্যান্ট, ২৯ হাজার মাল্টিপারপাস হেলথ ওয়ার্কার, ৮ হাজার থ্রি টায়ার সুপারভাইজারস, ৩৫ হাজার নার্সেস এবং সব মিলিয়ে ৯ হাজার ডাক্তার সেখানে ছায়া দেবী বলুন, আপনি বলুন দেখা সম্ভব নয়। কিন্তু মুশকিলটা হচ্ছে কি, আপনারা তো সি.পি.এম. খুঁজে বেড়াচ্ছেন, হাড় পচা অন্ধকারের জীব খুঁজে বেড়াচ্ছেন। কেবল এস.এফ.আই. বা ডেমোক্রেটিক ইয়োথ ফেডারেশনের লোক খুঁজে বেড়াচ্ছেন। যারা কংগ্রেসি লোক তাদের লাথি মেরে তাড়াচ্ছেন। আর যত হাড় পচা অন্ধকারের জীবগুলোকে হেলথ ডাইরেক্টরেটে বসাচ্ছেন এবং এইভাবে রাইটার্স বিল্ডিংসের স্বাস্থ্য দপ্তরটাকে একটা পচা গলা দপ্তরে পরিণত করেছেন। ভারত সরকার একটি পরিকল্পনা গ্রহণ করেছেন যে, প্রতিটি রাজ্যের প্রতিটি ব্লকে ২টি করে ৬ বেডের শয্যা বিশিষ্ট একটি মিনি হসপিটাল করবেন। এখানে অপারেশনও হবে এবং সেই সঙ্গে ফ্যামিলি প্ল্যানিংও চলবে। আপনারা তো বলেন কেন্দ্রীয় সরকার এখানে কিছু করতে দেন না, কিন্তু এক্ষেত্রে আমরা দেখছি যে, কেন্দ্রীয় সরকার টাকা দিতে চাইছেন আর আপনারা পিছিয়ে যাচ্ছেন। এর শুধু রেকমেন্ডশন করতে হবে আর ফরোয়ার্ড করতে হবে। কিন্তু সেক্ষেত্রে আমরা কি দেখলাম — যিনি আগে জয়েন্ট সেক্রেটারি ছিলেন, এখন স্পেশ্যাল সেক্রেটারি হয়েছেন এবং এক সময়ে খুব জাঁদরেল বাঁকুড়ার ডি.এম. ছিলেন, শুনছি এইবার নাকি আবার উনি সেক্রেটারি হবেন, আমি তাঁকে দেখিনি বা চিনিও না, তিনি একটা সার্কুলার ডি.এম.-এর কাছে দিয়েছেন এবং তাতে বলেছেন যে কোনও স্কীম রেকমেন্ড করার আগে জেলা পরিষদ এবং তাঁর কাছে যেন পাঠানো হয়। সারা ভারতবর্ষে যেখানে ব্লকের প্রাধান্য থাকবে আর পশ্চিমবঙ্গের ক্ষেত্রে তা অন্য হবে। অর্থাৎ সারা ভারতবর্ষের ক্ষেত্রে এক নিয়ম আর পশ্চিমবঙ্গের ক্ষেত্রে অন্য নিয়ম চলবে এত হতে পারে না। কেন্দ্র টাকা দেবে, স্বেচ্ছাসেবী সংস্থা টাকা দেবে। স্বেচ্ছায় যে সেবা তাই স্বেচ্ছাসেবা। ভারত সরকার টাকা দেবে আর ব্লকে ব্লকে জেলা পরিষদগুলো হাসপাতাল রেকমেন্ড করবে। কিন্তু আজকে লজ্জার কথা, আমি ডি.এম.-কে গিয়ে বললাম যে, কেন রেকমেন্ড করছেন না? উনি বললেন, ডাঃ ভুঁইয়া কি করব, জেলা পরিষদ বলেছে, না দেখিয়ে করা যাবে না। কে? যার জন্য সারা পশ্চিমবাংলার উন্নয়ন স্তব্ধ হয়ে যাচ্ছে। এই মহিলা

পশ্চিমবাংলার উন্নয়ন চায় না। আজকে কোন জায়গায় গিয়ে দাঁড়িয়েছে এই হেলথ ডিপার্টমেন্ট। সমস্ত ডিপার্টমেন্টকে আজকে পুতিগন্ধময় করে রেখেছেন। আজকে মেডিক্যাল কলেজে গিয়ে দেখুন, বস্তির অবস্থা সৃষ্টি হয়েছে, দুর্গন্ধের জঙ্গলে পরিণত হয়েছে। স্বাস্থ্য দপ্তর অ-স্বাস্থ্যকর দপ্তরে পরিণত হয়েছে। আজকে স্বাস্থ্যের কোনও উন্নতিই হয়নি। সবং-এ দু বছর আগে একটা এক্সরে মেশিন কেনা হয়েছিল। কিন্তু আজকে এলাকার লোককে ৭০ কি.মি. দূরে মেদিনীপুরে হাসপাতালে গিয়ে এক্সরে করাতে হচ্ছে। আমি ডি.এইচ.এস.-কে, বলেছি হেলথ সেক্রেটারিকে বলেছি, সি.এম.ও.এইচ.-কে বলেছি কিন্তু কোনও কাজ হয়নি। মাননীয় স্বাস্থ্য মন্ত্রী তাহলে আপনি বলুন, এই বাজেটকে আপনি আমাদের সমর্থন করতে বলেন? ঐ এলাকার দু লক্ষ লোক গরিব মানুষ তারা এক্সরে মেশিনের সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। কারা এর জন্য দায়ী? দোষী ব্যক্তিদের আপনারা শাস্তি দিন। যারা চক্রান্ত করে পশ্চিমবাংলার উন্নয়নকে সামগ্রিক ভাবে স্তব্ধ করে দিতে চাইছেন। স্বাস্থ্য দপ্তরকে নষ্ট করে দিচ্ছেন তাদের শাস্তি দিন। সুতরাং আমি এই স্বাস্থ্য বাজেটের প্রতিবাদ করে এবং আমাদের আনা কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## Seventyu eighth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the 78th Report of the Business Advisory Committee, as follows :

| Date | | Demand | Department | Time |
|---|---|---|---|---|
| 24.7.95 Monday | (i) | Demand No. 7 | Land and Land Reforms Department | 3 hours. |
| | (ii) | Demand No. 61 | | |
| | (iii) | Demand No. 54 | Food and Supplies Department | 2 hours. |
| | | Demand No. 86 | | |
| 25.7.95 Tuesday | (i) | Demand No. 24 | Commerce and Industries Department | 4 hours. |
| | (ii) | Demand No. 53 | | |
| | (iii) | Demand No. 75 | | |
| | (iv) | Demand No. 76 | | |
| | (v) | Demand No. 87 | | |
| | (vi) | Demand No. 88 | | |
| | (vii) | Demand No. 93 | | |
| | (viii) | Demand No. 94 | | |
| | (ix) | Demand No. 95 | | |
| | (x) | Demand No. 96 | | |
| | (xi) | Demand No. 97 | | |
| | (xii) | Demand No. 74 | Industrial Reconstruction Department | |

| Date | Item | Demand | Department | Time |
|---|---|---|---|---|
| | (xiii) | Demand No. 92 | Public Undertakings Department | |
| 26.7.95 Wednesday | (i) | Demand No. 30 | Education Department | 4 hours. |
| | (ii) | Demand No. 45 | | |
| 27.7.95 Thursday | (i) | Demand No. 62 | Panchayat Department | 3 hours. |
| | (ii) | Demand No. 38 | Information and Cultural Affairs Department | 2 hours. |
| 28.7.95 Friday | (i) | Demand No. 25 | Public Works Department | 4 hours. |
| | (ii) | Demand No. 79 | | |
| | (iii) | Demand No. 1 | Parliamentary Affairs | |
| | (iv) | Demand No. 3 | Department Home (C&E) Department | |
| | (v) | Demand No. 4 | Judicial Department | |
| | (vi) | Demand No. 5 | Home (C&E) Department | |
| | (vii) | Demand No. 6 | Finance | |
| | (viii) | Demand No. 8 | (Taxation) | |
| | (ix) | Demand No. 9 | Department | |
| | (x) | Demand No. 10 | Excise Department | |
| | (xi) | Demand No. 11 | Finance (Taxation) Department | |
| | (xii) | Demand No. 12 | Transport Department | |
| | (xiii) | Demand No. 13 | Finance (Taxation) Department | |
| | (xiv) | Demand No. 14 | Finance (Audit) Department | |
| | (xv) | Demand No. 16 | Finance (Budget) Department | |
| | (xvi) | Demand No. 20 | Finance (Audit) Department | |
| | (xvii) | Demand No. 27 | Home (Civil Defence) Department | |

| | | | |
|---|---|---|---|
| (xviii) Demand No. 28 | Finance (Audit) Department | | 1 hour. |
| (xix) Demand No. 29 | Finance (Taxation) Department | | |
| (xx) Demand No. 42 | Social Welfare | | |
| (xxi) Demand No. 43 | Department | | |
| (xxii) Demand No. 46 | Finance (Taxation) Department | | |
| (xxiii) Demand No. 59 | Rural | | |
| (xxiv) Demand No. 60 | Development | | |
| (xxv) Demand No. 63 | Department | | |
| (xxvi) Demand No. 65 | Development and Planning (Development) Department | | |
| (xxvii) Demand No. 77 | | | |
| (xxviii) Demand No. 78 | | | |
| (xxix) Demand No. 80 | Transport Department | | |
| (xxx) Demand No. 81 | | | |
| (xxxi) Demand No. 83 | Development and Planning (Development) Department | | |
| (xxxii) Demand No. 84 | Tourism | | |
| (xxxiii) Demand No. 85 | Development and Planning | | |
| (xxxiv) Demand No. 99 | Finance (Budget) Department | | |

| | | |
|---|---|---|
| 29.7.95 Saturday | The West Bengal Appropriation (No.2) Bill, 1995 (Introduction, Consideration and Passing) | 4 hours. |
| 31.7.95 Monday | Non-official Business | 4 hours. |

**N.B.** (i) There will be no Mention Cases on 24.7.95, 27.7.95, 28.7.95 and 29.7.95.

(ii) The House will sit at 10 a.m. on Saturday, the 29th July, 1995

I now request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 78th Report of the Business Advisory Committee, as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

[5-20 – 5-30 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি বিজনেস অ্যাডভাইসারি কমিটির মেম্বার, আমি আগেও বলেছি, আমি ওখানে মেনে নিয়েছি, আর কোনও সাজেশন দেওয়া যায় না, তবে অন্য কেউ বললে হয়ত ভাল হত, আমি যেটা বলতে চাচ্ছি, গিলোটিনে অনেক বেশি ডিমান্ড চলে যাচ্ছে, যে জন্য আমাদের একটা বড় রকমের আলোচনার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছি। এর যদি কোনও বিকল্প ব্যবস্থা করা যায় আগে বড় বড় ডিমান্ড কোনও দিন গিলোটিনে যায়নি, এখন সবই গিলোটিনে চলে যাচ্ছে, কয়েকটি মাত্র রাখা গিয়েছে, আমি একটা সাজেশন দিয়েছিলাম সেটার কি হল?

**মিঃ স্পিকার ঃ** সোমবারে বি.এ. কমিটির মিটিং বসবে, তখন এটা আলোচনা করব। আগে এই বি.এ. কমিটির রিপোর্টটা এখানে পাস হোক, তারপর এটা নিয়ে আলোচনা করা যাবে। আশা করি এতে সকলের মত আছে, অতএব এটা গৃহীত হল।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** [***]

**মিঃ স্পিকার ঃ** এটা অভিযোগটা বাদ যাবে। মেম্বার এর নাম করে কোনও অভিযোগ এই ভাবে করা যায়না, এটা বাদ যাবে। এটা অ্যালাউ করছি না।

**শ্রীমতী ছায়া বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ব্যয়বরাদ্দ এখানে উপস্থাপিত হয়েছে স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের জন্য তার সমর্থনে আমার বিভাগের শুধু পরিবার কল্যাণ বিভাগের মধ্যে আমার বক্তব্য রাখব। আমার সময় স্বল্প, এই সময়ের মধ্যে আমি বক্তব্য পেশ করছি। প্রথমে আমি সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য এখানে পেশ করছি। পেশ করতে গিয়ে আমি প্রথমেই একটু বলে নিতে চাই যে মাননীয় সদস্য সুব্রত বাবু তিনি এমন কয়েকজনের নামে অভিযোগ তুলেছেন এই অভিযোগ তুলে আমরা যারা অন্তত মাননীয় সদস্য আছি বিধানসভায় এটা আমাদের সৌজন্যে ঠিক লাগে না, আমরা জানি বিধানসভায় যাদের প্রবেশের অধিকার নেই, যখন কৈফিয়ৎ দিতে পারবে না বিধানসভার মধ্যে তাদেরকে আসামীর কাঠগড়ায় দাঁড় করিয়ে তার সেক্রেটারির সম্পর্কেই

Note : * [Expunged as ordered by the chair]

হোক, কিংবা কোনও ইউনিয়ন নেতার নাম ধরেই হোক এটা সৌজন্যর ব্যাপার, এটা আমাদের সকলকে আঘাত করে, এটা সমস্ত সদস্যদের কাছে বেদনাদায়ক। এরপরে আমি যেটা বলতে চাই, আমরা ভারতবর্ষের একটি অঙ্গরাজ্য, এই অঙ্গরাজ্যকে আমরা সোনা দিয়ে একেবারে মুড়িয়ে ফেলব এই রকম আকাঙ্খা করা, এইটা নিশ্চয় আমাদের দৃষ্টিভঙ্গি হওয়া উচিত নয়। ভারতবর্ষের যে আর্থ-সামাজিক কাঠামো, সেই কাঠামোর মধ্যে থেকে প্রত্যেকটি রাজ্যকে কাজ করতে হয়, সেইজন্য এই মৌলিক পরিবর্তনের আকাঙ্খা আমাদের কোন রাজ্যের ক্ষেত্রে করা উচিত নয়। তাই এই দৃষ্টিভঙ্গি থেকে আমাদের রাজ্যের যে স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ বিভাগ-এর কাজকর্ম সেটা তারা বিচার করবেন, সেই আশা আমি করেছিলাম। কিন্তু দেখলাম সেই আশা মাননীয় বিরোধী দলের সদস্যরা করতে পারেননি, তাদের স্বভাব সুলভ দৃষ্টিভঙ্গি যেহেতু বিরোধী দল, সেই হিসাবে সেই ধরনের বিরোধিতা তারা করেছেন। গঠনমূলক কোনও সাজেশন তারা রাখতে পারেননি। আমাদের সরকার পক্ষের কয়েকজন বন্ধু আলোচনা করেছেন, তারা আমাদের ত্রুটিগুলি ধরবার চেষ্টা করেছেন এবং কিছু সাজেশন রেখেছেন, আমাদের যে পরিকাঠামো, সেই পরিকাঠামোর উপর সেই সাজেশন কিভাবে গ্রহণ করতে পারি। মানসবাবু যে ধরনের আলোচনাগুলো টেনে এনেছেন তারজন্য আমি তাকে সমস্ত রাজ্যের পরিপ্রেক্ষিতে বিষয়টি বিবেচনা করতে বলব, সেই বিবেচনা করার সময় আমার নেই। তিনি তুলনা করেছেন বিহার, উত্তরপ্রদেশ, হরিয়ানা ও গুজরাটের সঙ্গে এবং বলেছেন তারা অনেক উপরে। আমি সেইসব তর্ক-বিতর্কের মধ্যে যাচ্ছি না। কেন্দ্রীয় সরকারই সেই সমস্ত বিবেচনার মধ্যে রাখেন। যে সমস্ত ইস্যু তারা টার্গেট করে দেন আমরা তা ফিলআপ করি। আমরা যে সমস্ত তথ্যগুলো দিয়েছি, এই তথ্যগুলো আমাদের কোনও মন গড়া তথ্য নয়। কেন্দ্রীয় সরকারের থেকে যে তথ্য এসেছে সেই তথ্যই আমি আপনাদের কাছে পেশ করছি। আপনারা এখানে পপুলেশন ডেনসিটির কথা বলেছেন। আপনারা যেটা বলেননি, ভারতবর্ষের চারিদিকে আজকে কি অবস্থা হচ্ছে? আপনারা জানেন, আপনাদের কেন্দ্রীয় সরকারের নীতির জন্য সারা দেশে আজকে কি অবস্থা হয়েছে, সাম্প্রদায়িক দাঙ্গা, জাতপাত এই যে সংঘর্ষ চলছে, তার ফলে সারা ভারতবর্ষ থেকে মানুষ এখানে চলে আসছে। সুতরাং পশ্চিমবঙ্গের বিচারটা এইভাবে করলে হবেনা। বিভিন্ন রাজ্য থেকে মানুষ আজও আমাদের রাজ্যে আসছে। আপনারা যদি জিজ্ঞাসা করেন এর জন্য দায়ী কারা? তাহলে আমি বলব, এই জিজ্ঞাসাটা আপনারা কেন্দ্রীয় সরকারকে করবেন। আমাদের রাজ্যে পরিবার-কল্যাণ সম্পর্কে যে কাজকর্ম হচ্ছে সেই সাফল্যকে বাড়িয়ে দেওয়ার জন্য আমরা প্রচেষ্টা করছি। তবে কোনও ইনসেনটিভ দিয়ে কাজ করার নীতির আমরা বিরোধী। কিন্তু, যেহেতু একটা জাতীয় কর্মসূচি, কেন্দ্রীয় সরকারের যেহেতু কিছু কিছু ইনসেনটিভ দেওয়ার ব্যবস্থা আছে, সেইজন্য আমাদের বিভিন্ন বিষয়ে রাজী না থাকলেও নীতি হিসাবে মেনে নিয়েছি। মানুষ যদি স্বতঃপ্রণোদিত হয়ে কাজ করে তাহলে ইনসেনটিভ দিয়ে কাজ করাতে হয়না। এটা একটা জাতীয় কর্মসূচি, এটা শুধু নিজেদের পরিবারের সুখ-শান্তি, সমৃদ্ধি এইসব নির্ভর করে, সেই কারণে স্বতঃপ্রণোদিত হয়ে কাজ করে, পরিবার-কল্যাণ যে পরিষেবা সেই ব্যাপারটাকে তারা গ্রহণ করেছে। আমরা সেদিকেই ১৮ বছর ধরেই

প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। আমরা জোর করে কাউকে পরিবার-কল্যাণ প্রক্রিয়ার মধ্যে দিয়ে আসার চেষ্টা করছি না। বুঝি যে প্রচার আন্দোলনের মাধ্যমে চেষ্টা চালাচ্ছি, আমরা বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠনের সঙ্গে কথা বলছি। শুধু স্বেচ্ছাসেবী সংগঠন নয়, আমরা সব রাজনৈতিক সংগঠনের কাছে দাবি জানাচ্ছি। বিধানসভাতেও আমি বার বার বলেছি। এর আগে একদিন একটা আলোচনা সভার আয়োজন করা হয়েছিল, সেখানে আপনাদের দলের কতজন বিধায়ক উপস্থিতি ছিলেন সেটা আপনারা নিজেরাই আলোচনা করবেন। পরিবার-কল্যাণ, জনসংখ্যা নিয়ন্ত্রণ বিষয় নিয়ে ওখানে আলোচনা করা হয়েছিল বিধায়কদের নিয়ে। বিধায়করা কি ডাক্তারের কাজ করবেন, বিধায়করা কি নিজেরা টীকা দিতে যাবেন? এই যে মোটিভেশন স্বতঃপ্রণোদিত হয়ে মানুষকে উদ্বুদ্ধ করার জন্য জনপ্রতিনিধিরা আছেন, তারা তাদের যোগ ভূমিকা পালন করতে পারবেন। এই দৃষ্টিভঙ্গি নিয়েই আমরা বিভিন্ন জায়গায় আলোচনা করছি। স্বেচ্ছাসেবী সংগঠনকে নিয়ে যে কাজের কথা কেন্দ্রীয় সরকার বলছে, যে দৃষ্টিভঙ্গিতে তারা বলছেন, তারা সবটাই চাইছেন বে-সরকারি করার দৃষ্টিভঙ্গি নিয়ে। আমরা কিন্তু স্বেচ্ছাসেবী সংগঠনকে সেই দৃষ্টিভঙ্গি নিয়ে দেখিনা। গরিব মানুষ স্বেচ্ছাসেবী সংগঠনের কাজ করেন, তাদের আমরা বাধা দিতে চাই না। সরকারি প্রচেষ্টা যেটুকু আছে, স্বেচ্ছাসেবী প্রচেষ্টা যেটুকু আছে সেটাকে এক জায়গায় নিয়ে কাজ করতে হবে। কাজেই আমাদের অবস্থা ভারতবর্ষের অন্য রাজ্যের মতো নয়। আমাদের প্রত্যেকটি জায়গায় স্বশাসিত সংস্থা আছে। স্ব-শাসিত সংস্থার মাধ্যমে আমাদের সরকারি প্রচেষ্টা যা চলছে, তাদের উপর স্বাধীনতা দেওয়া আছে।

[5-30 – 5-40 p.m.]

স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলি জেনে নেবেন যে কোনও জায়গায় তারা করবেন। এটা নিশ্চয় জনপ্রতিনিধি বা স্বশাসিত সংস্থা, তারা স্থির করতে পারবেন। এটাতে কোনও অন্যায় বা আঘাতের কি ব্যাপার আছে আমি জানি না। সরকারি নীতি হিসাবে এটা নেওয়া হয়েছে। স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলিকে কাজ করতে দেওয়া মানে এই হয় যে তারা যত্র-তত্র, যা খুশি তাই করবেন। যেখানে সরকারও করছেন ফ্যামিলি প্ল্যানিং-এর কাজ এবং স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলিও একই সঙ্গে করছেন তাহলে কি করে সেখানে মূল্যায়ন হবে? পরিধি যদি আলাদা আলাদা জায়গায় না হয় তাহলে কি করে হবে? কে সেটা বেছে দেবেন? কাজেই আমি বলব, একটা দৃষ্টিভঙ্গি নিয়ে আমরা এই কাজটা করার চেষ্টা করছি। আর একটা কথা আপনাদের বলি। একটা রাজ্যের সঙ্গে আর একটা রাজ্যের তুলনা করলেই হবে না, সেখানে অন্য জিনিসগুলিও দেখতে হবে। আপনারা আপনাদের সময় ২৫ বছর ধরে যা করতে পারেননি আমরা তা করেছি। আমরা মনে করছি স্বাস্থ্য আন্দোলনের জন্য মানুষের চেতনার দরকার। আপনারা মানুষকে অন্ধকারে রেখে, উন্নয়নের কাজকে ব্যহত করে রাজ্য চালিয়েছেন। তাতে কোনও দিন স্বাস্থ্যও হবে না, শিক্ষাও হবে না, কিছুই হবে না। আমরা কিন্তু তা করি নি। আপনারা নিশ্চয় জানেন ওয়ার্ল্ড পপুলেশন রিপোর্টের কথা। সেই রিপোর্টে বলছে যে

জনসংখ্যাকে যদি নিয়ন্ত্রণ করতে হয় বা স্বাস্থ্য আন্দোলনকে সেই জায়গায় নিয়ে যেতে হয় এবং শিশুর স্বাস্থ্যকে বজায় রাখতে হয় তাহলে মহিলাদের ক্ষমতাশালী করতে হবে। Empowerment of women is the key to the population control. এগুলি আপনারা জানেন। আমাদের রাজ্যেও সেই প্রোগ্রাম চলছে সাক্ষরতা আন্দোলনের মাধ্যমে। তা ছাড়া ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থা, ভূমি সংস্কার ও ক্ষমতার বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে এখানে আমরা উন্নয়নের কাজ করছি। এর দ্বারা আমরা বার্থ রেটকে কমাতে পেরেছি। এটা আমাদের হিসাব নয়, কেন্দ্রীয় সরকারের হিসাব। ১৯৮০ সালে যেখানে এই সংখ্যা হাজার পিছু ১০.৯ ছিল ১৯৯৩ সালে সেটা নেমে হয়েছে ৭.৩। এটা কি সাফল্যের লক্ষ্যণ নয়? কেন্দ্রীয় সরকার যেখানে বেঁধে দিয়েছেন এটা ২০০০ সালের মধ্যে ৯-এ পৌঁছাতে হবে সেখানে আমরা তার আগেই এই জায়গায় পৌঁছে গিয়েছি। এটা সাফল্য, না ব্যর্থতা? মৃত্যু হারের ক্ষেত্রেও আমরা যে জায়গায় গিয়েছে সেটাও নিশ্চয় ব্যর্থতা নয়। শহরাঞ্চলে আজকে আমরা এ ক্ষেত্রে কেরলের উপর। আমরাই প্রথম স্থানে। শহরাঞ্চলে মৃত্যু হার ৪.১-এ এসেছে যা ভারতবর্ষের আর কোনও শহরাঞ্চলে নেই। এই সাফল্য এমনিতে আসেনি। আমরা যেসব পরিকল্পনা নিয়েছি তাতেই এই সাফল্য এসেছে। শিশু মৃত্যুর হারেও দেখুন — ১৯৮১ সালে যেখানে ১৯৯১ ছিল হাজারে সেখানে ১৯৯৩ সালে সেটা নেমে এসেছে ৫৮ তে। এটা কি সাফল্য নয়? এই সাফল্য আমরা অর্জন করেছি। এ ক্ষেত্রে ২ হাজার সালে যেখানে ৬০-এ পৌঁছানোর কথা আমরা তার আগেই ৫৮ তে পৌঁছে গিয়েছি। কেন্দ্রীয় সরকার এই টার্গেট বেঁধে দিয়েছিলেন। জন্ম হারের ক্ষেত্রে দেখুন। ১৯৮১ সালে যেটা ছিল ৩২ সেটা আজকে ২৫.৬-এ এনেছি। এতে অবশ্য আত্ম সন্তুষ্টির কোনও অবকাশ নেই। কারণ আমরা জানি যে আমাদের আরও বেশি কমাতে হবে। আমাদের লক্ষ্যমাত্রা হওয়া উচিত কি? কোনও সংখ্যা তত্ব দিয়ে লক্ষ্যমাত্রা নয়, আমাদের লক্ষ্যমাত্রা হওয়া উচিত, 'প্রতিটি শিশু যারা জন্মাবে তারা যেন সব কটি প্রতিষেধক টিকা পায়। সব প্রসূতি মা যেন সব কটি প্রতিষেধক ইনজেকশন পায়'। প্রসূতি মায়ের মৃত্যু আমরা বন্ধ করে দিতে চাই। সেই সাফল্যের দিকেই আমরা এগুচ্ছি। এই দিকে এগুতে গিয়েই এই সাফল্যগুলি আমরা অর্জন করেছি।

আমাদের শহরাঞ্চলে যদি দেখেন, তাহলে দেখবেন বার্থ রেট শহরাঞ্চলে আমরা অনেক কমাতে পেরেছি। ১৭.৭ মানে একমাত্র আমাদের উপর কেরালা ছাড়া আর কোনও রাজ্য নেই। আমরা কেরালার পরই আমাদের স্থান। বলছেন যখন তখন এই সাফল্যগুলোও তো উচ্চারণ করা উচিত। শুধু তাই নয় জন্ম নিয়ন্ত্রণের ক্ষেত্রে যদি বলেন, আমি আপনাদের আমলের জন্ম নিয়ন্ত্রণের কথা বারবার টেনে একই কথা সেই নাসবন্দীর কথা আমি তুলতে চাই না। কিন্তু তবুও আমি বলছি, সেই নাসবন্দীর আমলেও আপনাদের শেষ বছরে ১৯৭৭-৭৮ সালে আপনারা ১ লক্ষ ২৫ হাজার জন্ম নিয়ন্ত্রণের আওতায় দম্পতিকে আনতে পেরেছিলেন। আমরা কিন্তু সেই সময়ের মধ্যে ১২ লক্ষ ৪৫ হাজার দম্পতিকে কোনও না কোনও পদ্ধতির আওতায় আজকে আনতে পেরেছি। তাও বলি, এতে আমাদের আত্ম সন্তুষ্টি

নেই। কারণ আমরা কত পারসেন্টের কাছে পৌঁছতে পেরেছি? যা আমাদের দম্পতি আছে, প্রজননক্ষম দম্পতি, তাদের মাত্র আমরা ৩৭ থেকে ৩৮ শতাংশের কাছে আমরা পৌঁছতে পেরেছি। কাজেই আমরা সেই জন্য চাই যে আসুন সবাই মিলে এই অবস্থার কি করে উন্নতি করতে পারি তার প্রচেষ্টা করা। কিন্তু এখানে এইটুকু বলব যে এই প্রচেষ্টা শুধু আমরা করলেই হবে না, কারণ এটা দৃষ্টিভঙ্গি আপনাদের দৃষ্টিভঙ্গিটা কি, আপনারা এখানে চিৎকার চেঁচামেচি করছেন, কিন্তু আপনাদের সরকার রয়েছে, তারা স্বাস্থ্য সম্পর্কে, যেমন শিক্ষা সম্পর্কে ভাবেন, শিক্ষা একটা মানে উৎপাদন করার মত ডিপার্টমেন্ট নয়, অতএব খরচ করার কোনও দরকার নেই, খরচ কমাও। এখন পর্যন্ত সব বে-সরকারিকরণ কর। আর স্বাস্থ্য সম্পর্কেও বোধ হয় তাদের তাই ধারণা। তাই আমরা দেখতে পাচ্ছি, দিনের পর দিন এই স্বাস্থ্য পরিষেবার কাজে তারা টাকার অঙ্ক কমিয়ে যাচ্ছে। কিন্তু আপনারা জানেন যে অর্থ একটা প্রধান উপায়, যদি আমাকে স্বাস্থ্যই সম্পদ প্রতিটি মানুষকে পৌঁছে দিতে হয়, দু হাজার সালে সকলের জন্য স্বাস্থ্য, তাকে যদি আমরা পৌঁছে দিতে চাই — কিন্তু সেখানে আমরা দেখতে পাচ্ছি ইউনিয়ন গভর্নমেন্ট পরপর স্বাস্থ্য বাজেটে টাকা কমিয়ে দিচ্ছে। আমরা দেখলাম গতবারে যা টোটাল বাজেট করেছিলেন, তাতে ছিল দু হাজার ৩৫৬ কোটি টাকা, যা তাদের টোটাল বাজেটের ১.৬ শতাংশ। আর এই বছর তাদের যা টোটাল বাজেট করেছেন, আরও কমিয়ে দিয়েছেন এক পয়েন্ট। এখানে ২ হাজার ৬৪১ কোটি টাকা, টোটাল বাজেটের ১.৫ শতাংশ তারা ধার্য করেছে। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গ সরকার আপনারা জানেন আমাদের নানা সীমাবদ্ধতার কথা, নানা বঞ্চনার কথা, এই সব থাকা সত্ত্বেও আমরা কিন্তু ৬ শতাংশ আমাদের এই স্বাস্থ্য বাজেটে ব্যবহার করছি। এই বছরও আপনারা জানেন, আমাদের সমস্ত বাধা বিঘ্ন থাকা সত্ত্বেও আমরা ৫৯২ কোটি টাকার বাজেট আমরা করেছি। এইগুলো দৃষ্টিভঙ্গির একটা পরিচায়ক। যদি স্বাস্থ্য আমাদের পৌঁছতে হয়, তাহলে এর সঙ্গে অর্থেরও একটা যোগ আছে, তাকে আমাদের বাড়াতে হবে। যদিও আরও বাড়াতে পারলে আরও খুশি হতাম। মাননীয় সদস্যদের একটা কথা বলতে হয়, আপনারা যা আলোচেনা করেন, সেই আলোচনাটা হচ্ছে শুধু কিউরেটিভ সাইডটা আপনারা বেশি বেশি করে আলোচনা করেন। মানস বাবু এখানে আমাদের সাবজেক্ট কমিটির চেয়ারম্যান যে বক্তব্য রেখেছেন, তার খানিকটা পড়লেন। একটা পূর্ণাঙ্গ মানুষ তার চেহারাটা কি রকম, সেটা বোঝা যায়, কিন্তু পূর্ণাঙ্গ মানুষের যদি একটা অঙ্গ প্রতঙ্গ কেটে নিয়ে দেখানো হয় তাহলে তাকে বিকৃত করা হয়। তাই যেটা সামগ্রিক তিনি তুলে ধরতে চাইছেন, যে দৃষ্টিভঙ্গিতে, সেই দৃষ্টিভঙ্গির তিনি খানিকটা খাবলে নিয়ে, আপনার পছন্দ মত কোনও অংশটুকু বিরোধিতা করার জন্য বললে সুবিধা হবে, তার খানিকটা অংশ বলে হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। আমি তাঁর ব্যাখ্যার মধ্যে যেতে চাইছি না, কারণ হাউসের সব সদস্য ওটা পেয়েছেন, তারা গোটা বিষয়টা পড়লে বুঝতে পারবেন সাবজেক্ট কমিটির চেয়ারম্যান যা বলতে চেয়েছেন, আমাদের বামফ্রন্ট সরকার সম্পর্কে, তার স্বাস্থ্য নীতি সম্পর্কে, তাহলে গোটাটাই আপনারা বুঝতে পারতেন। কিন্তু একটা অঙ্গকে

কেটে নিয়ে শুধু আপনাদের সুবিধা মতো বলবার জন্য বলেছেন, ওটাকে বিকৃত করেছেন। রিপোর্টটাকে বিকৃত করেছেন এটাই বলব। আর বলতে চাইছি আপনাদের কাছে, আপনারা কিউরেটিভ সাইড নিয়ে চিৎকার করছেন, স্বাস্থ্য সম্পর্কে কতটা ভাবছেন আমি জানি না, আমাদের পশ্চিমবাংলায় যাদের নিয়ে ভাবতে হবে, যে শিশুর ভবিষ্যত নিয়ে ভাবতে হবে, যে জাতীয় কর্তব্য, আপনারা বলছেন জনসংখ্যাকে নিয়ন্ত্রণ করা, শিশুর মৃত্যুর হারকে রোধ না করে শিশু মৃত্যুকে কি করে আটকানো যায়, এটা না করে কখনও জন্ম হার নিয়ন্ত্রণ করা জোর করে হয় না। সে আপনি যত পয়সাই খরচ করুন না কেন।

[5-40 – 5-50 p.m.]

সে কারণ সমস্ত মহিলাদের শিক্ষার ওপর জোর দিতে হবে। সকলের চেতনা বৃদ্ধির ওপর জোর দিয়ে হবে। তাই আপনারা সকলে এই কাজে এগিয়ে আসুন, আমাদের সহযোগিতা করুন। আজকে আমাদের এই বাজেট বরাদ্দকে আপনারা সকলে সমর্থন করুন। আগামী দিনে আমাদের স্বাস্থ্য সংক্রান্ত সমস্ত রকম প্রতিষেধক ব্যবস্থাকে সফল করা জন্য এগিয়ে আসুন। এই দৃষ্টিভঙ্গি নিয়ে আমি আবার ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমার মনে হচ্ছে এই বিতর্ক শেষ করার জন্য নির্দিষ্ট সময়ের ওপরে আরও কিছু সময়ের প্রয়োজন হবে। সেজন্য আমি আধ ঘন্টা সময় বাড়াবার জন্য প্রস্তাব করছি। আশা করছি এতে কারও আপত্তি নেই।

**(সময় আধ ঘন্টা বৃদ্ধি করা হয়।)**

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি খুব দুঃখিত যে, আমাদের মাননীয় বিধায়ক ডাঃ মানস ভূঁইয়া সাধারণ সৌজন্যবোধও নেই। আমি বিধানসভার সদস্য, আমার সমালোচনা করা যেতে পারে। তাতে কোনও অসুবিধা নেই। কিন্তু আমাদের অফিসাররা, যাঁরা এখানে কোনও বক্তব্য রাখতে পারেন না, তাঁদের নাম করে যে অসভ্য ব্যবহার এখানে তিনি করেছেন তাতে আমার মনে হয় কোনও সভ্য জগতে ওঁর মতো অসভ্য লোকের জায়গা হওয়া উচিত নয়। ঐ ধরনের বর্বরতা এই বিধানসভায় চলে না। বাইরে যান, মৃত্যু ঘন্টা বাজিয়ে এসেছেন, জনগণ সেখানে আপনাদের দেখবেন। এখানে এসে ঐরকম আচরণ করতে আপনার লজ্জা করে না?

**(গোলমাল)**

কি কথা বলছেন? বর্বরের মতো ব্যবহার করছেন। সভ্যতা জানেন না, [***] এখানে বিধানসভায় বসে আছেন। গোটা ভারতবর্ষে বিলীন হয়ে যাচ্ছেন আপনারা, আর এখানে এসে তড়পাচ্ছেন। আপনাদের লজ্জা করে না। গোটা ভারতবর্ষের ৬৫ ভাগ মানুষ আপনাদের তাড়িয়ে দিয়েছে।

Note : * [Expunged as ordered by the chair]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কল্যাণী চৌধুরির নাম বাদ যাবে। অসভ্য কথাটা বাদ যাবে।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** প্রথম কথা হচ্ছে, যে সার্বিক দৃষ্টিভঙ্গির কথা মানস বাবু বললেন, সেই সার্বিক দৃষ্টিভঙ্গিটা কি? বিশ্ব স্বাস্থ্য সংস্থা বলেছে আমাদের মতো উন্নয়নশীল দেশে শতকরা ৮০ থেকে ৮৫ ভাগ রোগকে প্রতিরোধ করা যায়।

প্রতিষেধকের যে ব্যবস্থা আমাদের আছে সেই ব্যবস্থা যদি আমরা গ্রহণ করাতে পারি তাহলে আমাদের মত উন্নয়নশীল দেশে শতকরা ৮০ থেকে ৮৫ ভাগ রোগকে প্রতিরোধ করা যায়। সেইজন্য আমি একথা বলছি, ভারতবর্ষের মধ্যে একমাত্র রাজ্য পশ্চিমবঙ্গ যেখানে পরিকাঠামো সর্ব বৃহৎ। সেই পরিকাঠামো আজ গোটা রাজ্যের দূর দূরান্তে প্রত্যন্ত এলাকায় পৌঁছেছে এই প্রতিষেধক ব্যবস্থা গ্রহণ করাবার জন্য। জনগণকে সাক্ষরতা অভিযানের মধ্য দিয়ে শিক্ষিত করেছি এবং করাচ্ছি। এটা আমরা গোটা ভারতবর্ষের মধ্যে দাবি করতে পারি। আজকে আমরা সেইদিক থেকে ঐ কেরলের পরে অনেক বেশি এগিয়ে গেছি। সুতরাং আজকে প্রথমে স্বাস্থ্য পরিষেবার কথা বলতে গিয়ে বলব

..... (নয়েজ) .....

বড় বড় হাসপাতালের কথা তো আপনাদের সামনে খালি ভাসছে, — পিয়ারলেস হাসপাতাল ভাসছে, রুবি হাসপাতালের কথা ভাসছে। বিড়লা হার্ট ক্লিনিকের কথা ভাসছে, কোঠারি মেডিক্যাল সেন্টারের কথা ভাসছে, ক্যালকাটা হাসপাতালের কথা ভাসছে। কিন্তু আপনারা কি জানেন, পশ্চিমবঙ্গে শতকরা ৭০ ভাগ মানুষ গ্রামে বসবাস করেন? সেই গ্রামের মানুষদের স্বাস্থ্যের কথা, তাদের চিকিৎসার কথা আমরা ভেবে থাকি। আপনি শয্যার কথা বলতে গিয়ে ১৯৯২ সালের পুঁথি থেকে বার করে বললেন, ৩টি মাত্র শয্যা বেড়েছে। আমি বলব, এটা অসত্য ভাষণ। আরও বলেছেন, একটা হাসপাতাল আজকে বাড়াননি। আমি আপনাদের সামনে উদাহরণ হিসাবে রাখছি। উনি সবং-এর কথা বলেছেন। তাও আমি রাখছি। আমি প্রথমেই বলছি, আমাদের প্রায় ১০টি হাসপাতাল আপগ্রেড করা হয়েছে। যেমন, বামচন্ডাইপুর আর.এইচ. হাসপাতাল, বর্ধমান। গার্ডেনরিচ স্টেট জেনারেল হাসপাতাল। খাতরা এস.ডি. হাসপাতাল। ইসলামপুর এস.ডি. হাসপাতাল। শান্তিপুর এস.জি. হাসপাতাল। উদয়নারায়ণপুর এস.জি. হাসপাতাল। কাটোয়া এস.ডি. হাসপাতাল। ডায়মন্ডহারবার এস.ডি. হাসপাতাল। রামপুরহাট এস.ডি. হাসপাতাল। ফোর্ট গ্লস্টার এস.জি. হাসপাতাল। আরামবাগ এস.ডি. হাসপাতাল। আর সবং-এর কথা উনি বলেছেন। এর কনস্ট্রাকশনের কাজ শেষ হয়ে এসেছে। এছাড়া বিজনবাড়ি আর.এইচ. হাসপাতাল, মিরিক দার্জিলিং, কাকদ্বীপ রুর‍্যাল হাসপাতাল, এগরা রুর‍্যাল হাসপাতাল, কেশপুর রুর‍্যাল হাসপাতাল — এগুলির কনস্ট্রাকশন কমপ্লিট হতে যাচ্ছে। আর কনস্ট্রাকশন যেগুলি কমপ্লিট হয়ে গেছে, — আমলত প্রাইমারি

হাসপাতাল, সুলিপুর প্রাইমারি হাসপাতাল, চাইপত পি.এইচ.সি.। কনস্ট্রাকশন কমপ্লিটেড অ্যান্ড টেকেন ওভার, — শ্যামসুন্দর পি.এইচ.সি., বোহার পি.এইচ.সি., বাসকার পি.এইচ.সি।

[5-50 - 6-00 p.m.]

শ্যামবাজার পি.এইচ.সি. — বর্ধমান। মৌনামপুর পি.এইচ.সি., বক্রেশ্বর পি.এইচ.সি., কোকপুর পি.এইচ.সি.।

(গোলমাল)

নিগ',ও পি.এইচ.সি., শ্রীরামপুর পি.এইচ.সি., দক্ষিণ ধাধকা বি.পি.এইচ.সি., তালডাঙ্গা রুর‍্যাল হসপিটাল, রায়পুর রুর‍্যাল হসপিটাল, কোতলপুর রুর‍্যাল হসপিটাল, এগুলি ওপেনিং জিও ইসুড কিন্তু কমিশন হয় নি। আরা পি.এইচ.সি., শালদিহা পি.এইচ.সি., আম্রকানন রুর‍্যাল হসপিটাল, দুবরাজপুর রুর‍্যাল হসপিটাল, উদয়পুর পি.এইচ.সি., দক্ষিণ হাঁসখালি পি.এইচ.সি. এগুলিও ওপেনিং জিও ইসুড কিন্তু এখনও কমিশন হয়নি। এরপর আমি আসছি কনস্ট্রাকশন কমপ্লিটেড অ্যান্ড টেকেন ওভার বাট ওপেনিং জিও ইসুড হয়নি। বাঁকুড়া পি.এইচ.সি. বারোয়ান আর.এইচ., আমতলা আর.এইচ.। এরপর দেখুন কমিশনড হচ্ছে — আরগোয়াল পি.এইচ.সি., গোনারা বি.পি.এইচ.সি., ইত্যাদি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনার নাম বলার প্রয়োজন নেই। আপনার টোটাল কতগুলি বলে দিন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ৬০টা আমরা ওপেন করেছি। ৩৮টা আমরা ওপেন করব। মেয়ো হাসপাতালের সম্পর্কে আপনারাই ভাল করে জানেন। ডাঃ মানস ভুঁইয়া আর একটি কথা বলেছেন যে, শিক্ষিত ডাক্তারদের নাকি তাড়িয়ে দেওয়া হয়েছে। এই ইতিহাস জানা দরকার। মেডিক্যাল এডুকেশন সার্ভিস আমরা ইন্ট্রোডিউস করেছি ভারতের মধ্যে পশ্চিমবঙ্গে এবং আমাদের যারা ছাত্র, যারা চিকিৎসা শাস্ত্র নিয়ে পড়াশোনা করেন তাদের যাতে ভাল ভাবে শিক্ষা দেওয়া যায় তার জন্য আমরা চেষ্টা করছি। কারণ তারা কারবার করবে মানুষ নিয়ে, পশু নিয়ে তারা কারবার করবে না। তাই আমরা পশু চিকিৎসক চাই না। হয়ত মানস বাবুরা চাইতে পারেন! আমরা মানুষের চিকিৎসার জন্য ডাক্তার তৈরি করি। ডাক্তার করতে হলে মেডিক্যাল এডুকেশন দরকার। সেই মেডিক্যাল এডুকেশন এর যখন আমরা বিল আনলাম তখন বিশিষ্ট চিকিৎসকরা, যে কথা উনি বললেন তাঁরা সুপ্রিম কোর্ট পর্যন্ত গেছেন। এর জন্য ব্যয় করেছেন ৭-৮ লক্ষ টাকা। কিন্তু সুপ্রিম কোর্ট আমাদের এই যে অ্যাক্ট এর ধারা বহাল রেখেছে এবং শুধু বহালই রাখেননি গভর্নমেন্ট অফ ইন্ডিয়া যখন জানতে পেরেছেন যে, পশ্চিমবঙ্গ সরকার এই ধরনের একটা আইন পাস করেছেন এবং সুপ্রিম কোর্ট সেটা বহালও রেখেছেন তখন তারা আমাদের চিঠি পাঠিয়েছেন, স্বাস্থ্য সচিবের মারফৎ যাতে

আমরা এর একটা কপি পাই। কেন্দ্রীয় সরকার এটা আজকে মেনে নিয়েছে যে, এই ধরনের আমাদের মেডিক্যাল এডুকেশন সার্ভিস দরকার।

মেডিক্যাল এডুকেশন সার্ভিস থাকতে হলে তাদের প্রাইভেট চিকিৎসা করা বন্ধ রাখতে হবে এবং তাদেরকে নৈতিক ভাবে পড়াশুনার দিকে লক্ষ্য রাখতে হবে এবং তার জন্য তাদের নন প্র্যাকটিশিং অ্যালাউন্স দেওয়া হবে। আমরা পশ্চিমবঙ্গে যে মেডিক্যাল এডুকেশন সার্ভিস করেছি, সেই সার্ভিস কার্যকর করতে গিয়ে যদি বিশিষ্ট কিছু চিকিৎসক চলে যায় আমি মনে করি পশ্চিমবঙ্গের পক্ষে সেটা ভাল। পশ্চিমবঙ্গের মানুষ আশীর্বাদ করবে এই রাজ্য সরকারকে যে, আপনারা সঠিক পথে যাচ্ছেন। যেমন — গোটা ভারতবর্ষকে আমরা পথ দেখাচ্ছি এবং আপনারা আজকে ভারতবর্ষ থেকে মুছে যাচ্ছেন। সুতরাং আমরা মেডিক্যাল এডুকেশন সার্ভিসে চিকিৎসার ক্ষেত্রে পথ দেখিয়ে সেই পথে আমরা এগিয়ে যাচ্ছি। সুব্রত বাবু, আপনি আপনার কাট মোশনে যে বক্তব্য রেখেছেন — রাজ্যের বড় বড় হাসপাতাল সহ জেলা হাসপাতালগুলির ডাক্তারদের ওয়ার্ক কালচার থাকা সত্ত্বেও হাসপাতালগুলিতে অব্যবস্থা দূর করতে সরকারের ব্যর্থতা। ডাক্তারদের যে ওয়ার্ক কালচার, এই ওয়ার্ক কালচার আছে একথা আপনি বলেছেন। এখানে আপনারা যে বক্তব্য রেখেছেন, আপনারা নিজেরা বলেছেন একটা হাসপাতালে যদি চিকিৎসক না থাকে, তাহলে সেখানে চিকিৎসা ব্যবস্থা চলতে পারে না। এবং সেই চিকিৎসকরা আজকে কি ব্যবহার করছেন, আপনারা নিজেরা বলেছেন নার্সিং হোমে তারা বসে থাকছেন। ডাঃ অনুপম সেন বক্তব্য রেখেছেন — কি করে নার্সিং হোমে ডাক্তাররা বসে থাকেন। আপনারা বলেছেন, ডাক্তারদের ডিউটি আওয়ারস নেই, কিন্তু আমরা ডাক্তারদের ডিউটি আওয়ারস ঠিক করে দিয়েছি — ৮.৩০ থেকে ১.৩০, কিন্তু আপনারা কংগ্রেসিরা বলেছেন — ডাক্তাররা ১১টায় আসেন তারপর চলে যান।

... **(এই সময় বিরোধী সদস্যরা কিছু বলতে থাকেন।)** ...

..... **(গোলমাল)** .....

**Mr. Deputy Speaker :** Mr. Mukherjee, please don't disturb. Take your seat please.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ওরা বলেছেন ওষুধ নেই, আমি একথা বলতে চাই যে আমরা যেখানে বিকেন্দ্রীকরণ করেছি, আমার আগের অভিজ্ঞতা আছে, বিকেন্দ্রীকরণ করার পর প্রতি কোয়াটারে, কোয়াটারে এখন আমরা টাকা পাঠিয়ে দিচ্ছি। সেখানে কমিটি গঠিত হয়েছে সভাধিপতির নেতৃত্বে এবং জেলা শাসকের প্রতিনিধি, সি.এম.ও.এইচ. ডি.সি.এম.ও.এইচ. এবং স্বাস্থ্য কর্মাধ্যক্ষকে নিয়ে।

সেই সি.এম.ও.এইচ., তাঁর জেলায় কি প্রয়োজন সেই প্রয়োজনটা দেখে যে টাকা আমরা দিয়েছি এবং যে লিস্ট আমরা করেছি। ঔষধের ৫০টির লিস্ট আমরা করেছি — সেই লিস্ট

থেকে ঔষধ কিনবেন এবং তাঁর জেলায় তিনি সরবরাহ করবেন। আমাদের অভিজ্ঞতা দিয়ে আমরা এই বিকেন্দ্রীকরণের ব্যবস্থা করেছি। আগে যখন আমি পশ্চিমবাংলার বিভিন্ন হাসপাতালে গিয়েছি তখন দেখেছি সেখানে ঔষধের অভাব ছিল ঠিকই। কারণ সেন্ট্রাল মেডিক্যাল স্টোর থেকে তারা অনেক সময় ঔষধ নিয়ে যেতে পারত না। এই ডিসেন্ট্রালাইজ করার পর প্রতিটি গ্রামীণ হাসপাতালে, প্রতিটি স্বাস্থ্য কেন্দ্রে, প্রতিটি জেলা হাসপাতালে ঔষধ পাওয়া যাচ্ছে। আমি এই কথা বলতে পারি গত বছর যেখানে আমরা ২২ কোটি ৫৮ লক্ষ টাকা বিভিন্ন জেলায় জেলায় দিয়েছিলাম ঔষধ কেনার জন্য এবারে আমরা দিয়েছি ২৩ কোটি ৪৫ লক্ষ টাকা বিভিন্ন জেলায় জেলায় ঔষধ কেনার জন্য। এ ছাড়া আমাদের যে সব মেডিক্যাল কলেজগুলি আছে, যারা বিকেন্দ্রীকৃত ভাবে যে ঔষধ দেওয়া হয়, তা নেয় না, তাদের আমরা দিয়েছি ১৩ কোটি ৪৪ লক্ষ টাকা। অর্থাৎ মোট ৩৬ কোটি ৮৫ লক্ষ টাকা ঔষধ কেনার জন্য দেওয়া হয়েছে। এই ঔষধ সরবরাহ করা শুরু করছে গ্রামীণ হাসপাতাল থেকে আরম্ভ করে স্বাস্থ্য কেন্দ্র পর্যন্ত। এখানে এক বন্ধু বললেন, ঔষধ গিয়ে পড়ে থাকে, সেই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করবেন। আমি নিশ্চয়ই খবর নেব। সেখানে ঔষধ কেন পড়ে থাকবে? আমি নিশ্চয়ই স্বাস্থ্য কেন্দ্রে যাব, হাসপাতালে যাব, ঔষধ কেন পড়ে থাকে দেখব।

[6-00 – 6-14 p.m.]

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** চাকুরি দেওয়ার ক্ষেত্রে জালিয়াতি হয়েছে সেই ব্যাপারে বলুন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এখানে মানস বাবু বলছেন জালিয়াতি হয়েছে ধরতে পারলেন না কেন? জালিয়াতরা জালিয়াতি ধরতে পারে। আপনারা জালিয়াতি করেন তাই জালিয়াতি ধরতে পারবেন। আমরা তো জালিয়াত নয়, জালিয়াতি আমরা ধরব কি করে?

(গোলমাল)

আপনারা ডাক্তারের কথা বলেছেন — বলেছেন ডাক্তাররা সব যায় না। আমি মানসবাবুকে জিজ্ঞাসা করছি, উত্তর দেবেন। পি. এস. সি-র মাধ্যমে ডাক্তার নিতে হবে বলছেন। আমি একবার বলেছিলাম আমরা অ্যাডভার্টাইজ করে আমাদের কিছু ডাক্তার শিক্ষক নেব। তখন এই হাউস থেকে বাধা দেওয়া হয়, জয়নাল আবেদিন সাহেব বলেছিলেন আপনারা ক্যাডার রিক্রুট করতে চান। এই কথা উনি বলেছিলেন। কথাটা হল এই ডাক্তারদের আমাদের পি. এস. সি থেকে রিক্রুট করতে হবে। আমাদের এই প্রিরিয়ডের মধ্যে ১০ হাজার ৫৬৮ জন ডাক্তার বিভিন্ন বছরে আমরা নিয়োগ করেছি। তার মধ্যে জয়েন করেছে ৫ হাজার ৩১৫ জন। জয়েন করার পর উইথআউট এনি নোটিশ চলে গেছে। তারা যখন চলে যায় তাহলে তাদের নৈতিকতা কোথায় থাকে? ডাক্তারী পড়াশোনা করেছে, মানসবাবুর মতো ডাক্তাররা সব পাশ করেছে। নৈতিকতা কোথায় আপনাদের? চুরি করে যখন পাশ কাটিয়ে চলে যান, লজ্জা করে না মাইনে নিতে? এই দেশটাকে তো আপনারা এই দিকে

নিয়ে গেছেন। আপনাদের প্রধানমন্ত্রী থেকে আরম্ভ করে প্রায় সকলে। তিনি যখন ১ কোটি টাকা খেয়ে ফেললেন তখন আপনাদের খেয়াল থাকে না।

(গোলমাল)

টাকাটা পকেটে নিচ্ছেন, তখন আর খেয়াল থাকে না? যে কথা বলতে চাইছি, আপনারা যা করে বেড়াচ্ছেন, এই করতে গেলে আপনার দেশটাকে উড়াজ করে দেবেন। সমস্ত সমাজবিরোধী, দুর্নীতিগ্রস্ত লোক, চোরেদের কারবারি করে বেড়াচ্ছেন। লজ্জা করে না আপনাদের? সুতরাং আজকে এটা বুঝতে হবে যে, পশ্চিমবঙ্গে একটা সরকার আছে, যে সরকার কতগুলো নীতি, নৈতিকতা মেনে চলে এবং সাধারণ মানুষের পাশে দাঁড়ায়, সাধারণ মানুষের সেবা করার মনোভাব নেওয়ার জন্য এগিয়ে যাচ্ছে। তাই তো গোটা ভারতবর্ষের মানুষ আজকে এখানে বাস করে। গতকাল আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন, কেন ওদের এই যন্ত্রণা, কেন এই রাগ? কেননা, আমরা ধীরে ধীরে এগিয়ে যাচ্ছি, গোটা ভারতবর্ষের মানুষের মন জয় করেছি। তাই আপনাদের এই হিংসা, এই বঞ্চনা। এই বঞ্চনা নিয়েই হেরে যাচ্ছেন, আমরা এটা মনে করি। আমরা এগিয়ে যাব, আমরা এগিয়ে যাচ্ছি। আমরা মানুষের পাশে দাঁড়াব, মানুষের সেবা করব। শুধু পশ্চিমবঙ্গ কেন ভারতবর্ষের কোথাও আপনাদের স্থান নেই। এই কয়েকটি কথা বলে, সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 32**

The motion moved by Shri Abdul Mannan that the amount of the Demand be reduced to Re 1/- was then put and a division taken with the following result,

**NOES**

Abu Ayes Mondal, Shri

Abul Basar, Shri

Acharya, Shri Prabhat

Bagdi, Shri Bijoy

Bal, Shri Sakti

Barman, Shri Debendra Nath

Bhakat, Shri Buddhadeb

Biswas, Shri Chittaranjan

Bouri, Shri Angad

Chowdhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Subhendu

Das, Shri Ananda Gopal

Das, Shri Jagadish Chandra

Das, Shri Nirmal

Das Gupta, Shrimati Arati

De, Shri Partha

Doloi, Shri Siba Prasad

Ganguly, Shri Bidyut

Ghosh, Shri Biren

Ghosh, Shrimati Minati

Goswami, Shri Kshiti

Hembram, Shrimati Arati

Hore, Shri Tapan

Jamadar, Shri Badal

Kar, Shrimati Anju

Kisku, Shri Lakshiram

Konar, Shrimati Maharani

Mahato, Shri Satyaranjan

Maity, Shri Hrishikesh

Malik, Shri Shiba Prasad

Mondal, Shri Biswanath

Mondal, Shri Ganesh Chandra

Manna, Shri Janmenjoy

Mirquasim Mondal, Shri

Misra, Dr, Surya Kanta

Mistry, Shri Bimal

Moitra, Shri Birendra Kumar

Mukherjee, Shrimati Mamata

Mukherjee Shri Manabendra

Munda, Shri Chaitan

Nazmul Haque, Shri

Neogy, Shri Brajo Gopal

Paik, Shri Sunirmal

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Sudhir

Ray, Shri Jatindra Nath

Roy, Shri Mrinal Kanti

Roy, Shri Sattik Kumar

Saha, Shri Kripa Sindhu

Seth, Shri Lakshman Chandra

Sinha, Dr. Nirmal

**AYES**

Abdul Mannan, Shri

Abu Hena, Shri

Abdus Salam Munshi, Shri

Das, Shri Sailaja Kumar

Dey, Shri Ajoy

Gyan Singh Sohanpal, Shri

Paul, Shrimati Maya Rani

Poddar, Shri Deokinandan

The AYES being 8 and NOES-52 the cut motions were lost

The motion moved by Shri Subrata Mukherjee, Shri Prabir Banerjee, Shri Abdul Mannan and Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,42,05,56,000 be granted for Expenditure under Demand No. 32, Major Heads : 2210—Medical and Public Health (Excluding Public Health) and 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health)".

(This is inclusive of a total sum of Rs. 1,47,36,00,000 already voted on account in March, 1995)—was then put and agreed to,

**Demand No. 33**

The motion moved by Shri Saugata Roy, Shri Abdul Mannan and Shri Subrata Mukherjee that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 80,24,50,000 be granted for expenditure under Demand No. 33, Major Head : "2210—Medical and Public Health (Public Health)".

(This is inclusive of a total sum of Rs. 27,00,00,000 already voted on account in March, 1995)—was then put and agreed to.

**শ্রী সুব্রত মুখার্জি** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি অসীম দাশগুপ্তের কথা বলছেন কেন? আইন অনুসারে, আপনি যেটা পড়লেন সেটা একজনকে পড়তে হবে। আপনি ব্যাপারটা ভাল করে একটু বুঝুন। হয় অসীম দাশগুপ্ত পড়বেন, না হয় অন

বিহাফ অব অসীম দাশগুপ্ত অন্য একজন পড়বেন। অথচ আপনি পড়ে গেলেন আর পাশ করলেন। এটা কি করে করলেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অসীম দাশগুপ্ত, তো মুভ করেছেন আগেই।

## Demand No. 34

The motions moved by Shri Saugata Roy, Shri Abdul Mannan and Shri Prabir Banerjee that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motions of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 69,81,45,000 be granted for expenditure under Demand No. 34, Major Head : "2211—Family Welfare".

(This is inclusive of a total sum of Rs. 23,28,00,000 already voted on account in March, 1995) was then put and agreed to

## Adjournment

The House was then adjourned at 6.14 p.m. till 10-00 a.m. on Saturday, the 22nd July, 1995 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Saturday, the 22nd July 1995 at 10.00 a.m.

### PRESENT

Mr. Deputy Speaker (Shri Anil Mukherjee) in the Chair, 4 Ministers, 1 Minister of State and 74 Members.

[10-00 — 10-10 a.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** রবীনবাবু আপনার কি বলার আছে বলুন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি খুবই চিন্তিত.....

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাকে আগে সকালের কাজটা করতে দিন। To-day I have received one notice of Adjournment Motion from Dr. Manas Bhunia on the subject of the reported outrage on persons belong to scheduled tribes community by ruling party together with the police throughout the State.

A notice of Adjournment Motion on the same subject was given by the same Member earlier on 21.7.95 to which Mr. Speaker withheld his consent. I, therefore, do not allow the matter to be raised afresh. মানসবাবু আপনি একজন সিনিয়র মেম্বার, হাউসের রুলস আপনি জানেন, একটা বিষয় একবার আলোচনা হয়ে গেছে, সেটাকে আবার বারেবারে করে আনা যায় না। গতবার এই বিষয়ের উপরে মিঃ স্পিকার রুলিংও দিয়ে দিয়েছেন। সুতরাং এটা ঠিক নয় যে আলোচিত বিষয়টিকে আবার হাউসে আনার।

**Dr. Manas Bhunia :** Sir, it was not allowed. Because another member read out another motion. Mr. Saugata Roy read out another motion. My motion was not allowed, not allowed means I was not allowed to read. Other member was allowed to read.

**Mr. Deputy Speaker :** Mr. Roy read that motion.

**Dr. Manas Bhunia :** That is a separate motion. My motion was different.

**Calling attention to Matters of urgent Public Importance :**

**Mr. Deputy Speaker :** I have received one notice of Calling Attention from Dr. Manas Bhunia on the subject of the alleged non-arrest of criminals involved in the recent murder of Santosh Kumar Maity and Kanai Lal Guchhait under Sabang P.S. in Midnapore district.

I have selected the notice of Dr. Manas Bhunia on the subject of the alleged non-arrest of criminals involved in the recent murder of Santosh Kumar Maity, Balai Chand Jana, Rampada Maity and Kanai Lal Guchhait under Sabang P.S. in Midnapore district.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে নোটিশ আছে, আপনি বিবেচনা করে দেখবেন, এতে কলিং অ্যাটেনশনের ক্ষেত্রে স্পেসিফিক কোনও কেস নেই। ডিফারেন্ট মার্ডার কেসে সিনস্ ১৯৯৩, একটা পি.এস.-এ এই রকম বলা আছে। আমি চেয়েছিলাম, মাননীয় সদস্য স্পেসিফিক করে দিন তাহলে আমাদের সুবিধা হয়।

**মিঃ ডেপুটি স্পিকার :** মানসবাবু আপনি একটা কেসের নাম করুন।

**Dr. Manas Bhunia :** Sir, the Parliamentary Affairs Minister is going beyond its jurisdiction and crossing his limitations and passing aspertive comments to the Hon'ble Chair.

**মিঃ ডেপুটি স্পিকার :** নাম্বারটা নিয়ে নিন। রবীনবাবু আপনি কি বলছিলেন বলুন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনি বিজ্ঞ এবং অভিজ্ঞ পার্লামেন্টারিয়ান, আমি এটা বুঝতে পারছি না, এটা আপনাকেই ঠিক করতে হবে। এটা কোন কন্সটিটিউশনাল পারভিড-এর মধ্যে সেটা আপনাকেই ঠিক করতে হবে। আমাদের শরীর ঠান্ডা হয়ে যাচ্ছে। আপনি বিজ্ঞ পার্লামেন্টারিয়ান, অভিজ্ঞ লোক গতকাল ওঁরা আমাদের মৃত্যু ঘন্টা বাজিয়ে দিয়েছে। আমাদের শরীর দেখাবার জন্য মেডিক্যাল বোর্ড বসানো হবে কিনা তার জন্য আবেদন করছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** আমাদের এখানে অফিসের ডাক্তার আছে।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খুব গভীর উদ্বেগের সঙ্গে আপনার মাধ্যমে এই রাজ্যের অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী এবং সেই সঙ্গে সভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় যখন এই আওয়াজ উঠছে যে, শিল্প এবং অর্থনৈতিক বিস্তার হচ্ছে ঠিক তখন দেখছি, জাতীয় পর্যালোচনা করতে গিয়ে প্ল্যানিং কমিশন পশ্চিমবাংলাকে প্রথম পেছিয়ে পড়া রাজ্য বিহারের সঙ্গে জুড়ে দিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি যে, পশ্চিমবঙ্গে পার ক্যাপিটা ইনকাম ২ হাজার ৬৫ নেমে গেছে। দিল্লিতে ৪ হাজার,

ন্যাশনাল অ্যাভারেজ ২ হাজার ২৮০। ১৯৯২।৯৩, ৯৩।৯৪, ৯৪।৯৫ পশ্চিমবঙ্গের প্ল্যান আউট-লে ইউটিলাইজেশনের ক্ষেত্রে ৬৫ ভাগ রিচ করতে পারেনি, ৩৫ পারসেন্ট অ্যাভারেজ রিচ করেছে। আপনি উদ্বিগ্ন, আমরা উদ্বিগ্ন এবং পশ্চিমবঙ্গবাসিও উদ্বিগ্ন। সোশ্যাল ওয়েলফেয়ার, সোশ্যাল সারভিস, জেনারেল ইকোনমিক সারভিস, এগ্রিকালচার টোটাল ইকোনমিক ডেভেলপমেন্ট ৪০ পারসেন্ট প্ল্যান আউট-লে রিচ করেছে। পশ্চিমবঙ্গ পিছিয়ে পড়েছে, পিছিয়ে পড়েছে, পিছিয়ে পড়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী লালুপ্রসাদ যাদব, বিহারের সঙ্গে আজকে জুড়ে দিয়েছে। পশ্চিমবাংলাকে। একটা বিপদজনক প্রবণতা, একটা অর্থনৈতিক ভয়ঙ্কর শূন্যতা পশ্চিমবাংলাকে পিছিয়ে দিয়েছে। আমি তাই আপনার মাধ্যমে অনুরোধ করব আমাদের অর্থমন্ত্রীকে, মুখ্যমন্ত্রীকে রাজ্যের এই যে অধগতি, এই যে বিপদজনক অবস্থা রিসোর্স মবিলাইজেশন করতে পারছে না, প্ল্যান আউটলের টার্গেট আজকে অ্যাচিভমেন্ট করতে পারছে না, অর্থনৈতিক কর্মসূচিকে রূপায়িত করতে পারছে না, এক্ষেত্রে আমরা যেন অবিলম্বে পদক্ষেপ নিই এবং ভারত সরকারের সঙ্গে কথা বলে শুধুমাত্র রাজনৈতিক উদ্দেশ্যকে চরিতার্থ করার মনোভাব না নিয়ে প্রকৃত লক্ষ্যে যেন আমরা এগিয়ে যাই।

[10-10 — 10-20 a.m.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand Nos. 47, 48, 55 & 58

**Mr. Deputy Speaker :** Now, discussion on Demand Nos.47, 48, 55 and 58. We will take all the discussions at a time but voting will be separately.

### Demand No. 47

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.88,45,97,000 be granted for expenditure under Demand No. 47

**Major Heads :** "2401-Crop Husbandry, 4401-Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings)" (This is inclusive of a total sum of Rs.29,56,00,000/- already voted on account in March, 1995).

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

### Demand No. 48

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.20,72,40,000 be granted for expenditure under Demand No. 48

**Major Heads :** "2402-Soil and Water Conservation and 4402-Capital Outlay on Soil and Water Conservation." (This is inclusive of a total sum of Rs.6,92,00,000/- already voted on account in March, 1995).

**Demand No. 55**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.31,16,55,000 be granted for expenditure under Demand No. 55

**Major Heads :** "2415-Agricultural Research and Education and 4415-Capital Outlay on Agricultural Research and Education (Excluding Public Undertakings)". (This is inclusive of a total sum of Rs.10,39,00,000 already voted on account in March, 1995).

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

**Demand No. 58**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.12,02,85,000 be granted for expenditure under Demand No.58

**Major Heads :** "2435-Other Agricultural Programmes and 4435-Capital Outlay on Other Agricultural Programmes". (This is inclusive of a total sum of Rs.4,01,00,000/- already voted on account in March, 1995).

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় কৃষিমন্ত্রী আমাদের সামনে যে বাজেট উপস্থাপন করেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি এবং আমাদের তরফ থেকে যে কাটমোশনগুলি এসেছে সেইগুলিকে আমি সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় প্রথমেই কৃষিমন্ত্রীর বাজেট বক্তৃতা পড়ে এবং তার আগের বক্তৃতাগুলি পড়ে যে পার্থক্যটা আমাদের কাছে সবচেয়ে বেশি মনে হয়েছে সেটা হচ্ছে পূর্বেকার ঐ আগের আগের বাজেট প্রত্যেকবারে ভূমিসংস্কারের একটা প্রশংসা মাননীয় মন্ত্রীর ভাষণে থাকে, যেন পশ্চিমবাংলায় খাদ্যের উৎপাদন যেটুকু বেড়েছে সেটুকু যেন ভূমিসংস্কারের জন্য বেড়েছে। এইরকম একটা দাবি থাকে। এতদিন পরে এবারের বাজেটে আমি প্রথম লক্ষ্য করলাম সেই ভূমিসংস্কারের যে ভূমিকা সেই ভূমিকার কথার কোনও উল্লেখ নেই। থাকবে কি করে? এতদিন পরে নিশ্চয় আপনার বোধগম্য হয়েছে মাননীয় কৃষিমন্ত্রী, ভূমিসংস্কার পশ্চিমবাংলায় ১৫।১৬ বছর ধরে বন্ধ হয়ে আছে। এর পরিসংখ্যানটা সোমবারে ভূমিসংস্কারের বাজেট আছে, তখন আমি দেব এবং বলব। এর জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি

যে এতদিন পরে সত্যি কথাটা উনি বুঝতে পেরেছেন। ভূমি সংস্কারের ফলে যে খাদ্য উৎপাদন বেড়েছে সেটা ভূমিসংস্কারের জন্য নয়, সেটার জন্য আমি আপনাদের ধন্যবাদ জানাচ্ছি। দ্বিতীয় কথা হচ্ছে, এখানে পরিষ্কারভাবে স্বীকার করেছেন আমাদের দেশে আমাদের পশ্চিমবাংলায় কৃষি প্রকৃতি নির্ভরশীল। এটা দুঃখের কথা, ১৮ বছর রাজত্ব করবার পর আপনারা এখনও পশ্চিমবাংলার কৃষিকে প্রকৃতির উপর সম্পূর্ণ নির্ভরশীল করে রেখেছেন। এই যে খরা বন্যা এইগুলিকে ট্যাকেল করা এবং খরা বন্যার জন্য যদি খাদ্য উৎপাদন কমে যায় তার মোকাবিলা করবার মতো শক্তি বা তার কোনও ব্যবস্থা আপনারা এতদিন পর্যন্ত অর্জন করতে পারেননি। এত অর্থব্যয় হচ্ছে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন প্রকল্পের জন্য টাকা আসছে, কিন্তু আপনারা এখনও কৃষিকে প্রকৃতির উপর সম্পূর্ণ নির্ভরশীল করে রেখেছেন। খরা বা বন্যাকে মোকাবিলা করার জন্য খাদ্যকে একটা স্থিতিশীল রাখবার জায়গায় যেটা করা দরকার সেটা করতে পারেননি, এটা সকলের লজ্জার কথা এবং ব্যর্থতার প্রকৃষ্ট উদাহরণ। এরপরে আমি একটার পর একটা উদাহরণ দিয়ে দেখাব, কৃষিকে যে উৎপাদন বেড়েছে বলে আপনারা যে দাবি করেন, সেই বাড়াটা আপনাদের দপ্তরের বা

[10-20 — 10-30 a.m.]

আপনাদের সরকারের কৃতিত্বে হয়নি, এটা সম্পূর্ণভাবে চাষীদের কৃতিত্বে হয়েছে, তারা মাথার ঘাম পায়ে ফেলে তাদের জীবন ধারণের তাগিদে ব্যাঙ্ক থেকে লোন করে বিভিন্ন জায়গা থেকে টাকা ধার করে শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল, সাব মার্সিবেল টিউবওয়েল বসিয়ে তারা চাষ করছে। এবং সেই চাষ করে তারা উৎপাদন বাড়াচ্ছে, সেখানে আপনাদের ভূমিকা অত্যন্ত কম, আমি পরিসংখ্যান দিয়ে সেটা বলব। একটা শ্যালো টিউবওয়েল উদাহরণ আমি দিচ্ছি, কৃষিতে শ্যালো টিউবওয়েল একটা ভূমিকা আছে। আপনারা যেভাবে শ্যালো টিউবওয়েলগুলো ব্যবহার করছেন পরিকল্পনাবিহীনভাবে আর কয়েক বছর পরে শ্যালো টিউবওয়েলগুলো সব অকেজো হয়ে যাবে। আমি সেই ব্যাপারে পরে যাব। এবারে আমি বলছি শ্যালো টিউবওয়েলের সংখ্যা। ৩১.৩.১৯৮০ পর্যন্ত সরকারি শ্যালো টিউবওয়েল ছিল ৩,৩৬৯, আর বেসরকারি শ্যালো টিউবওয়েল ছিল ৪২,৬১১। তারপর দেখুন বে-সরকারি শ্যালো টিউবওয়েলের সংখ্যা বেড়েই চলেছে, কিন্তু সরকারি শ্যালো টিউবওয়েলের সংখ্যা সেই রকম বাড়েনি। ৩১.৩.১৯৮০তে বে-সরকারি শ্যালো টিউবওয়েলের সংখ্যা যেখানে ৪২,৬১১ ছিল ৩১.৩.১৯৮১তে সেটা গিয়ে দাঁড়াল ১,৮৬,৬৮৭; আর ১৯৮৮ সালের নভেম্বরে সেটা গিয়ে দাঁড়াল ৩,৬৬,৫৪২; আবার ৩১.৩.১৯৯২ সালে গিয়ে সেটা দাঁড়াল ৫,০০,০০০ উপরে। সেখানে সরকারি শ্যালো টিউবওয়েলের সংখ্যা ১৯৯৩-৯৪ সালে এসে দাঁড়িয়েছে ৪.৮৩৭। ৩১.৩.১৯৮০ সালের তুলনায় মাত্র ১,৪৬৮টি বেড়েছে, আর সেখানে বে-সরকারি শ্যালো টিউবওয়েলের সংখ্যা বেড়েছে সাড়ে চার লক্ষ্যের মতো। এটা দিয়ে আজকে আমি প্রমাণ করতে চাইছি বে-সরকারি শ্যালো টিউবওয়েলের কৃতিত্বেই আজকে বোরো ধানের চাষ হচ্ছে, খরিফ শস্য হচ্ছে। সুতরাং দেখা যাচ্ছে সরকারি, শ্যালো টিউবওয়েলের কৃতিত্ব এখানে বেশি নেই, বে-সরকারি ব্যবস্থারই কৃতিত্ব বেশি এবং তাদের জন্যই আজকে ফসল উৎপাদন বাড়ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে আমি বাজেট বরাদ্দের ব্যাপারে আসছি। কি অদ্ভুত ব্যাপার দেখুন বাজেট বরাদ্দ ক্রমশঃ কমে যাচ্ছে।

আর এদিকে আপনারা বলছেন খাদ্য উৎপাদন বাড়ছে। ১৯৯২-৯৩ সালে সমস্ত রকম ডিমান্ড নিয়ে বাজেট বরাদ্দ ছিল ১৫৬ কোটি টাকা; আর ১৯৯৩-৯৪ সালে সেটা দাঁড়িয়েছে ১৪৭ কোটি টাকা; আর এই বছরে সেটা দাঁড়িয়েছে ১৪০.৩৩ কোটি টাকা। তার মানে ১৯৯২-৯৩ সালের তুলনায় বাজেট বরাদ্দ ১৬ কোটি টাকা কমে গেছে। প্রতিটি দপ্তরের, প্রতি বছরের বাজেট বরাদ্দ বাড়ছে, আর আপনার কৃষি দপ্তরের বাজেট বরাদ্দ কমছে। তাহলে আপনারা কোন টাকা নিয়ে কাজ করবেন? যেখানে জিনিসপত্রের দাম বাড়ছে, জলের দাম বাড়ছে, শ্রমিকের দাম বাড়ছে। তাহলে আপনার সরকারের কৃতিত্বটা কোথায় সেটা মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় বলবেন। আপনার স্টেট প্ল্যানেরও এক অবস্থা। সেখানে দেখা যাচ্ছে স্টেট প্ল্যানের টাকা কমে যাচ্ছে। এই ব্যাপারটা সিক্সথ্ রিপোর্ট অফ দি সাবজেক্ট কমিটি পেজ নম্বর সেভেন, সেটা দেখলেই বুঝতে পারবেন। ১৯৯২-৯৩ সালে এটা ছিল ৩৫ কোটি ৫৫ লক্ষ টাকা; ১৯৯৩-৯৪ সালে সেটা কমে দাঁড়াল ২৫ কোটি টাকা আবার ১৯৯৪-৯৫ সালে সেটা সামান্য বেড়েছে ২৭ কোটি ৫০ লক্ষ টাকা। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন প্ল্যানের টাকা শেষ পর্যন্ত আপনি অর্থ দপ্তর থেকে মঞ্জুরি পাননা। যেটুকু পান তার মধ্যে ২০ কোটি টাকা আপনার মাইনে দিতে খরচ হয়ে যায়, আর সাড়ে সাত কোটি টাকা আপনার বাকি থাকে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা কৃষি দপ্তর নিয়ে ও তার বাজেট নিয়ে আলোচনা করছি। মাননীয় মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে আপনারা সবাই বড় বড় কথা বলেন। এটা যে অসত্য কথা সেটা আমি আপনাদের সংখ্যা দিয়ে প্রমাণ করে দেব।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে আমি উৎপাদনে আসছি। আপনারা বলেছেন উৎপাদন বাড়ছে কিন্তু আমরা দেখছি গত ৪-৫ বছরে ১২৫ লক্ষ, ১২৮ লক্ষ টনের মধ্যে আছে। লক্ষ্য মাত্রা ধার্য করেছেন সেই লক্ষ্য মাত্রা হচ্ছে ১২৭.৮২ লক্ষ টন। তাহলে এই গত ৪-৫ বছরে উৎপাদন সে রকম বাড়েনি। এখানে সবচেয়ে সাংঘাতিক ব্যাপার হচ্ছে, বোরো চাষের জন্য চাষিরা শ্যালো টিউবওয়েল, মিনি ডিপ টিউবওয়েলের সাহায্যে মাটির নিচের জল তুলে নিচ্ছে, এর ফলে দেখা যাচ্ছে পানীয় জল পাওয়া যাচ্ছে না। আর্সেনিকের পরিমাণ বেশি আসছে, বহু মানুষ মারা যাচ্ছে এবং অপরিকল্পিত ভাবে জল ব্যবহার হচ্ছে। আগে যেভাবে শ্যালো টিউবওয়েল বসানো হত এখন সেখানে ২০ ফুট, ৩০ ফুট নিচে বসাতে হচ্ছে। অনেক বেশি চাষ মার খাচ্ছে, এই অবস্থার মধ্যে আপনাদের কোনও পরিকল্পনা নেই। মাটির নিচের জলকে নিয়ম মাফিক ব্যবহার করার কোনও পরিকল্পনাই আপনাদের নেই। সবচেয়ে আশ্চর্যের ব্যাপার হল আবু আয়েস মন্ডল এবং বীরেন ঘোষ জল সম্পদ উন্নয়ন বিভাগের মন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলেন যে ভূগর্ভস্থ জল অপরিকল্পিত ভাবে ব্যবহারের ফলে রাজ্যের বিভিন্ন জেলায় জলস্তর ভয়াবহভাবে নেমে যাচ্ছে কি? এবং একথা সত্য হলে এর সংখ্যা কত? মন্ত্রী উত্তরে বললেন যে না, ভূগর্ভস্থ জল অপরিকল্পিত ভাবে ব্যবহারের ফলে রাজ্যের বিভিন্ন জেলায় জল স্তর নিচে নেমে যাচ্ছে না। এটা কে না জানে যে, জলস্তর নেমে যাচ্ছে। প্রত্যেক দিন চাষিরা বলছে টিউবওয়েলে জল উঠছে না, জলস্তর নেমে যাচ্ছে, আর এখানে মন্ত্রী মহাশয়, বেশি দিন আগের কথা নয় গত ১৯ এপ্রিল ১৯৯৫ সেখানে জেনে শুনে আপনাদের মন্ত্রী মহাশয়, আপনাদের সরকার যদি চোখ বুজে

থাকেন, উটেরা যেমন ঝড় উঠলে বালির নিচে মুখ লুকিয়ে থাকে ভাবে ঝড় হচ্ছে না তেমনি আপনারাও যদি জেগে ঘুমোন আপনাদের নিদ্রা ভঙ্গ করার ক্ষমতা কারোর নেই। মাটির নিচের জল পরিকল্পিত ভাবে ব্যবহার করার একটা ব্যবস্থা আপনারা করুন। আমার সাজেশন হচ্ছে যে পশ্চিমবঙ্গে প্রায় ৭০-৮০ ভাগ জল নদী দিয়ে সাগরে জলে যায়, সেই জল ধরে রেখে তাকে পরিকল্পিতভাবে আরও বেশি করে চাষের কাজে জোরদার ভাবে ব্যবহার করতে হবে। আপনারা দেখবেন একদিন এমন একটা অবস্থায় দাঁড়াবেন যখন চাষীরা মাথায় হাত দিয়ে বসবেন। সাব মার্সিবল টিউবওয়েল বসিয়ে, মিনি টিউবওয়েল বসিয়ে, শ্যালো টিউবওয়েল বসিয়ে হঠাৎ আর মাটির নিচ থেকে জল তোলা যাচ্ছে না, মাটির তলার জলের স্তর এত নিচে নেমে গেছে সেখানে আর চাষ হচ্ছে না, বোরো চাষ ভীষণভাবে মার খাচ্ছে। আপনাদের একটা পরিকল্পনা থাকা দরকার। বোরো চাষ লাভজনক ভাবে পরিচিত, তবুও বোরো চাষের বদলে অন্য কোনও চাষ করা যায় কিনা কৃষি দপ্তর থেকে একটি পরিকল্পনা করার বিশেষ প্রয়োজন বলে আমি মনে করি। এ ব্যাপারে বহু লেখা হয়েছে বহু পত্র-পত্রিকায়। কিন্তু সরকারের নিদ্রা ভঙ্গ হচ্ছে না। আর জল পাওয়া যাচ্ছে না মাটির তলা থেকে। যখন নিদ্রা ভঙ্গ হবে তখন সর্বনাশ নেমে আসবে পশ্চিমবাংলার

[10-30 — 10-40 a.m.]

বুকে। এখন থেকে আপনাদের সাবধান করে দিতে চাইছি। একটা ওয়াটার বোর্ড আছে, সেই ওয়াটার বোর্ডের কাছ থেকে কিছু কিছু জায়গায় পার্মিশন নিয়ে যাচ্ছে কিন্তু সেখানে সে রকম কোনও পরিকল্পনা নেই। সেখানে ৫০০ টাকা বা ১০০০ টাকা ঘুষ দিলে যে কেউ একটা পার্মিশন নিয়ে জল পেতে পারে। এই যে একটা অব্যবস্থা পশ্চিমবাংলার বুকে চলছে এই অব্যবস্থা অচিরে দূর না হলে আগামি দিনে এখানে ফসল উৎপাদন ভীষণভাবে মার খাবে—এ বিষয়ে কোনও সন্দেহ নেই। আমি আপনাদের বলব, এখন থেকেই এ বিষয়ে আপনাদের সাবধান হওয়া উচিত। এবারে আমি উৎপাদন বৃদ্ধির হার সম্বন্ধে বলব। আপনারা অনেক সময় বড় বড় ক্লেম করেন এই বলে যে আপনাদের সময় নাকি ভীষণভাবে উৎপাদন বৃদ্ধি হয়েছে। এটা কত অসত্য সেটা পরিসংখ্যান দিয়ে বলব। ১৯৭০/৭১ সালে আমাদের সময় পশ্চিমবাংলায় উৎপাদন হত সিরিয়াল প্রডাক্ট-খাদ্যশস্য-৭১ লক্ষ টন। ১৯৭৫/৭৬ সালে সেটা বেড়ে হল ৮২ লক্ষ টন। আমি কোট করছি স্ট্যাটিসটিক্যাল appendix, 79-80 page-57 থেকে। এতে দেখবেন, ১৯৭০/৭১ সালে ছিল ৭১ লক্ষ টন, সেটা বেড়ে ৭৫/৭৬ সালে হল ৮২ লক্ষ টন। অর্থাৎ আমাদের ৫ বছরে বাড়লো ১১ লক্ষ টন। বৃদ্ধির হার ২.২ প্রতি বছর। আপনারা বলছেন ১২৭ লক্ষ টন এবারে হবে। তাহলে আপনাদের আমলের ১৮ বছরে বাড়লো ৪১ লক্ষ টন। বৃদ্ধির হার ২.৩। অর্থাৎ আমাদের ৫ বছরে ছিল ২.২ আর আপনাদের ১৮ বছরে সেটা হয়েছে ২.৩ প্রতি বছর। এই প্রসঙ্গে বলি, ১৯৭১/৭২ থেকে ১৯৭৫/৭৬ সাল পর্যন্ত যাতে হাই ইলডিং ভ্যারাইটির চাষ হয়, মাটির নিচের জল শ্যালো টিউবওয়েল বসিয়ে, ডিপ টিউবওয়েল বসিয়ে এবং রিভার লিফট ইরিগেশনের মাধ্যমে জল নিয়ে যাতে চাষ করা যায় তারজন্য ব্যাপক পরিকল্পনা নিয়ে কাজটা আমরা সবে শুরু করেছিলাম। আপনারা বিশ্বাস করুন তখন চাষিরা এই হাই ইলডিং ভ্যারাইটির চাষে বিশ্বাসি ছিল না। তারা বিশ্বাস করত না এটা

চাষ করলে বিঘাতে ১৫/২০ মন ফসল পাওয়া যাবে। তা ছাড়া আপনারা জানেন চাষিরা রক্ষণশীল মানুষ। তারপর আস্তে আস্তে তারা বৈজ্ঞানিক প্রথায় বিশ্বাসী হয়ে ব্যাপকভাবে এই হাই ইলডিং ভ্যারাইটির চাষ আরম্ভ করেন এবং সেখানে তারা সেটা নিজেদের খরচে, নিজেদের প্রচেষ্টায়, নিজেদের সংসার চালাবার তাগিদেই শুরু করেন। এখানে আপনাদের সরকারের কোনও কৃতিত্ব আছে বলে আমি মনে করি না। এবারে আমি উৎপাদনশীলতার ব্যাপারে আসছি। এটা কি রকম বেড়েছে দেখুন। ইকনমিক রিভিউ-১৯৯৪/৯৫ যেটা এবারে বিলি করেছেন তাতে কি বলছেন সেটা দেখুন। ১৯৯১/৯২ সালে রাইসে ইল্ড রেট ছিল ২ হাজার ৯০ কে.জি. পার হেক্টর। আর অল ইন্ডিয়ার ফিগার ছিল এ ক্ষেত্রে ১ হাজার ৭৫১ কে.জি.। অল ইন্ডিয়া লেভেল থেকে আপনাদের বেশি ছিল। ১৯৯১/৯২ সালে যেখানে ছিল ২ হাজার ৯০ কে.জি. সেখানে ১৯৯৩/৯৪ সালে সেটা কমে দাঁড়াল ২ হাজার ৬১ কে.জি. তে। অর্থাৎ ১৯৯৩/৯৪ সালে ২৯ কে.জি. কমে গেল। আর সর্বভারতীয় ক্ষেত্রে সেটা ১৭৫১ কে.জি. থেকে বেড়ে হল ১৮৭৯ কে.জি.। অর্থাৎ অল ইন্ডিয়া লেভেলে সেটা বেড়ে গেল ১২৮ কে.জি.। অল ইন্ডিয়া লেভেলে বেড়ে গেল আর আপনাদের কমে গেল ২৯ কে.জি. পার হেক্টর। ইল্ড রেটেও আপনারা অনেক পেছনে আছেন। আপনাদের ইল্ড রেট রাইসে ২ হাজার ৯০-এর বেশিও যদি ধরি তাহলেও সর্বভারতীয় ক্ষেত্রে আপনারা ৫ম স্থানে। ইল্ড রেটেও সর্বভারতীয় ক্ষেত্রে আপনারা প্রথমে যেতে পারেননি। অন্ধ্র, পাঞ্জাব, তামিলনাড়ু ইত্যাদি রাজ্য ইল্ড রেটে আপনাদের থেকে বেশি আছে। আপনাদের প্রচেষ্টা করতে হবে ইল্ড রেটে যাতে তাদের সমান হতে পারেন বা আরও বেশি হতে পারেন। এরজন্য আরও বেশি করে যাতে হাই ইলডিং ভ্যারাইটির চাষ হয়, উন্নত মানের বীজ যাতে চাষিদের মধ্যে সরবরাহ করতে পারা যায় তার ব্যবস্থা করতে হবে। সেটা না করলে ইল্ড রেট কমতেই থাকবে, বাড়বে না। আপনাদের মেন যেগুলো উৎপাদন হয়, আমি দেখছি রাইসে সর্ব ভারতীয় রেট যদিও আপনাদের বেশি, তবুও সর্ব ভারতীয় রেট দু বছরে যেটা বাড়ে, সেটা পশ্চিমবাংলায় কমে গেছে। ইটের অবস্থা কি দেখুন, হুইট ২ হাজার ২৪৭ লক্ষ ৯১-৯৩ সালের ইল্ড রেট, ৯৩-৯৪ সালে হয়েছে দু হাজার ৬০ প্রায় ২০০ কেজি পার হেক্টারে কমে গেছে। আমাদের সময় ১১/১২ লক্ষ টন ৭৫-৭৬ সালে গম উৎপাদন হত সেটা এখন মাত্র ৬ লক্ষ মেট্রিক টন উৎপাদন হচ্ছে। ছোলায় সর্বভারতীয় ক্ষেত্রে যা আছে, প্রায় সমান সমান। আপনাদের আছে ৭৬৭ কেজি পার হেক্টার, সর্ব ভারতীয় ক্ষেত্রে আছে ৭৬১। জুটে আমরা বরাবরই বেশি আছি। রেপ সিড এবং মাস্টার্ড উৎপাদনের সর্বভারতীয় রেট হচ্ছে ৮৫৬ কে.জি. পার হেক্টার ৯৩-৯৪ সালে, পশ্চিমবাংলায় হচ্ছে ৭৬৯ কে.জি. পার হেক্টার, ১০০ কে.জি. কম আছে। আলুতে আমরা একটু বেশি আছি। চায়ের ফিগারটা দেখে আমি আশ্চর্য হয়ে গেলাম, সর্বভারতীয় রেট চা উৎপাদনের ক্ষেত্রে ১৭৮৩ কে.জি. পার হেক্টার, সেখানে পশ্চিমবঙ্গ ১৬৪৪ কেজি পার হেক্টার। ১৪০ কেজি উৎপাদন কম হয়েছে। এটা আমি ৯৪-৯৫ সালে স্টাটিসটিক্যাল অ্যাপেন্ডিক্স দেখে বলছি। সুতরাং এতে এত গৌরব বোধ করার কিছু নেই। গমে আমরা চতুর্থ স্থানে আছি। মুখ্যমন্ত্রী প্রায়ই বলেন আমরা চালে প্রথম, আমরা রেকর্ড করেছি। এটা সম্পূর্ণ অসত্য কথা, চালে বরাবরই আমরা বেশি ছিলাম। ৭৬-৭৭ সালে যা উৎপাদন হয়েছিল, সেটা আমি পড়ে দিচ্ছি। ১৩ পাতায় আছে, প্যারা ৬.৩ ওয়েস্ট বেঙ্গল contribution in agricul-

tural production. West Bengal is highest in both Rice and Jute in India In-1974-75 the State produce 65 lakh Tonnes of rice and 26 lakh bales of fibres-16% and 58% respectively of the country's production. যে হারে বাড়ার কথা তা বাড়েনি আপনাদের আমলে। এতে আপনাদের এমন কিছু গর্ব করার কিছু নেই, চালে পশ্চিমবাংলা বরাবরই প্রথম ছিল ভারতবর্ষের অন্যান্য প্রদেশের তুলনায়। হবেনা কেন? কারণ এটা খুবই সাধারণ ব্যাপার, পশ্চিমবাংলায় যে পরিমাণ জমিতে ধান চাষ হয় তা সর্ব ভারতীয় ক্ষেত্রের মধ্যে সবচেয়ে বেশি। সুতরাং এখানে চাল বেশি হবে। আমরা চাল খাই, ধান প্রোডিউস করি। আমরা ভেতো বাঙালি, চাল নাহলে বাঁচব না। সুতরাং আমাদের পশ্চিমবাংলায় যেটুকু জমি আছে তার অধিকাংশ জমিতেই আমরা ধান চাষ করি। স্ট্যাটিসটিক্স'ও তাই বলছে টেবল ১৬ পেজ ৪৮. Statistical Abstracts of India (1989) Central Statistical organisation Department of Statisties Ministry of planing 1987-88 figure. বলছে, অন্ধ্র প্রদেশে ধান চাষ হত ৩১.২৩ লক্ষ হেক্টর জমিতে; বিহারে ৫০.৭৯ লক্ষ হেক্টর জমিতে; ইউ.পি.-তে ৪৫.৮৫ লক্ষ হেক্টর জমিতে; মধ্যপ্রদেশে ৪৭.১৩ লক্ষ হেক্টর জমিতে আর ওয়েস্ট বেঙ্গলে ৫৪.৭৬ লক্ষ হেক্টর জমিতে হায়েস্ট অ্যামংস্ট অল দি স্টেটস অফ ইন্ডিয়া। সুতরাং এখানে চালের উৎপাদন বেশি হবেই অন্যান্য রাজ্য থেকে। তাতে অস্বাভাবিক কিছু নেই। ১৯৭৪-৭৫ সালে'ও হত, এখনো হচ্ছে। সুতরাং 'চালে আমরা প্রথম, চালে আমরা প্রথম' বলে এই যে চিৎকার করেন, এটা অসত্য। মানুষকে ধাপ্পা দিচ্ছেন। মানুষকে বোঝাতে চাইছেন বামফ্রন্ট বিরাট একটা কিছু করে ফেলেছে, ভারতবর্ষ চালে প্রথম হয়ে গেছে! এটা সম্পূর্ণ অসত্য এবং এটাই আমি আপনাদের স্ট্যাটিসটিক্স কোড করে দেখালাম। এটা ১৯৭৪-৭৫ সালেও হত, তার আগেও হত, এখনো হচ্ছে। এর কারণ ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলায় অনেক বেশি জমিতে ধান চাষ করা হয় এবং এটা '৭৭ সালের পর থেকেই হচ্ছেনা, এর আগেও হত। ভারতবর্ষের অন্যান্য রাজ্য যে চাল উৎপাদন করে পশ্চিমবাংলা তার চেয়ে অনেক বেশি চাল উৎপাদন করে। আমি আরও বলছি যে, ১৯৭৪-৭৫ সালে চাল প্রোডাকশনে অল ইন্ডিয়ায় আমাদের কনট্রিবিউশন ছিল ১৬%। ভারতবর্ষে মোট যে চাল উৎপাদন হত তার ১৬% পশ্চিমবাংলা থেকেই উৎপাদন হত। এখন সেটাকে আপনারা কি করেছেন? ১৯৯৩-৯৪ সালে সেটাকে আপনারা ১৬% থেকে নামিয়ে এনেছেন ১৫.৩%-এ। স্ট্যাটিসটিক্যাল অ্যাপেন্ডেক্স টেবল 5.8 page 96 Contribution of West Bengal in production of rice is 15.3%. ভাল করে এটা বুঝুন। সুতরাং এই যে বলছেন 'চালে আমরা প্রথম, চালে আমরা প্রথম' এটা নতুন কিছু নয়। বরাবরই আমরা প্রথম ছিলাম, আমাদের সময়েও প্রথম ছিল, তার আগে প্রফুল্লচন্দ্র সেনের সময়ের প্রথম ছিলাম এবং এখনো প্রথমই আছি। বরঞ্চ অল ইন্ডিয়া প্রোডাকশনে আমাদের কনট্রিবিউশন আগের চেয়ে কমে গেছে ০.৭%। যাই হোক আমি এবারে অন্য ব্যাপারে আসছি, সেটা হচ্ছে ফলন। ফলন বাড়াবার যে সমস্ত পরিকল্পনার কথা বলা হয় সে সমস্ত পরিকল্পনাই কেন্দ্রীয় সরকারের। আর রবীনবাবু চাল আমদানির কথা বলবেন না। আপনি যখন বললেন তখন শুনে রাখুন, একটা হিসাবে দেখা গেছে। পশ্চিমবাংলায় ১৪০ লক্ষ মেঃ টন খাদ্যশস্য উৎপাদন করলেই—কার হিসাব, সে নামটা আমার মনে নেই—এখানে মোটামুটি সমস্ত

মানুষের যে ক্যালোরি দরকার তা আমরা সাপ্লাই করতে পারব। আপনারা বলছেন ১৩০ লক্ষ মেঃ টন, কোন কোন বছর ১৩১ লক্ষ মেঃ টন খাদ্যশস্য উৎপাদনে আপনারা পৌঁছে গেছেন। আর মাত্র ৮/৯ লক্ষ মেঃ টন করতে পারছেন না, সর্টফল আর মাত্র ৮/৯ লক্ষ মেঃ টন। তাই যদি হয় তাহলে আপনারা প্রতিদিন কেন কেন্দ্রের কাছে হাত পাতেন, চাল দাও, গম দাও বলে? রেশনে ডিউ স্লিপ দেন কেন?

[10-40 — 10-50 a.m.]

আপনাদের লজ্জা করে না? একদিকে বলছেন খাদ্যশস্য উৎপাদনে স্বয়ংসম্পূর্ণ হয়ে গেছি, আর অন্যদিকে কেন্দ্রের কাছে ভিক্ষার পাত্র নিয়ে যাচ্ছেন চাল দাও, গম দাও, পশ্চিমবাংলার মানুষ খেতে পাচ্ছে না। লজ্জা করা উচিত। প্রফুল্ল সেন ৫ লক্ষ টন সংগ্রহ করেছিলেন আর আপনারা ১ লক্ষ টন চালও সংগ্রহ করতে পারেন না এত উৎপাদন বাড়া সত্ত্বেও। লজ্জা করে না? আপনাদের সমস্ত চাল বর্ডারে যান - নদীয়া, মুর্শিদাবাদ, ২৪-পরগনা জেলার বর্ডারে যান, দেখবেন, সমস্ত চাল বাংলাদেশে চলে যাচ্ছে। কেন সেগুলি বন্ধ করতে পারছেন না? বন্ধ করুন, দেখবেন, পশ্চিমবঙ্গে চালের দাম কমবে। অবাধ পাচার করার ব্যবস্থা করে দিয়েছেন, পশ্চিমবাংলার মানুষ যাতে খেতে না পায় তারজন্য কৃষি উৎপাদন বাড়াবার যে সমস্ত স্কীম আছে সেই সমস্ত স্কীমের পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা আসছে, কিন্তু সেই টাকা আপনারা সদ্ব্যবহার করতে পারছেন না। তারফলে কেন্দ্রীয় সরকারের যে টাকা উত্তরোত্তর বৃদ্ধি হওয়ার কথা, সেই সমস্ত স্কীমে সেই টাকাগুলি কমে যাচ্ছে কারণ, আপনারা ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে পারছেন না বলে। আই.সি.ডি.পি প্রোগ্রামে ৭৫ পারসেন্ট কেন্দ্রীয় সরকার টাকা দেয় আর ২৫ পারসেন্ট রাজ্যসরকার দেন। ১৯৯৪-৯৫ সালে কেন্দ্রীয় সরকার দিয়েছে ৩ কোটি ১২ লক্ষ টাকা। সেখানে পশ্চিমবঙ্গ সরকার খরচ করেছেন মাত্র ৯০ লক্ষ টাকা। বাকি টাকা খরচ করতে পারেননি। কেন পারেননি তার জবাব মাননীয় মন্ত্রী মহাশয় দেবেন। এরফলে টাকা আসছে না বাড়তি। ইনটেনসিভ সিরিয়াল ডেভেলপমেন্ট প্রোগ্রাম যেটা ইমপর্টান্ট প্রোগ্রাম - ভাল করে শুনুন - এই রাইস মিনিকিট প্রোগ্রাম ১০০ পারসেন্ট গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার প্রোগ্রাম। রাইস মিনিকিট মানে হচ্ছে, রিসার্চ করে যে সমস্ত উন্নতমানের বীজ পাওয়া যাচ্ছে সেই বীজগুলি মিনিকিটের মাধ্যমে চাষিদের মধ্যে যাতে বিলি করা যায় তার ব্যবস্থা। তাতে কেন্দ্রীয় সরকার প্যাডি সিড নিউ ভ্যারাইটি হাই ইলডিং ৪০ হাজার মিনিকিটের ব্যবস্থা করেন। যেখানে আপনাদের দেবার কথা ছিল ৪০ হাজার সেখানে দিয়েছেন মাত্র ৪ হাজার। কেন দিতে পারেননি? এগুলি পঞ্চায়েতের তালিকা অনুযায়ী বিনা পয়সায় বিলি করা যায়। কিন্তু সেই টারগেটে পৌঁছাতে পারেননি। তার কারণ, আপনারা হাই ইলডিং ভ্যারাইটি সিড তৈরি করতে পারেননি। এটা কার তৈরি করার কথা? চুঁচুড়া ধান্য গবেষণা কেন্দ্রে প্রডাকশন করার কথা আর বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের গবেষণাগারে প্রডাকশন করার কথা। কিন্তু ঐসব গবেষণাগারে কাজ হচ্ছে না কিছু। যেখানে কেন্দ্রীয় সরকার ৪০ হাজার মিনিকিট বিনা পয়সায় বিতরণের জন্য টাকা দিয়েছেন। সেখানে আপনারা মাত্র ৪ হাজার মিনিকিট বিতরণ করতে পেরেছেন। আপনাদের লজ্জা হওয়ার কথা। এই রাজ্য সরকারের প্যাডির উপর কোনও স্কীম নেই। যদি থাকে সেটা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইব।

ডিস্ট্রিবিউশন অফ হুইট-ইলডিং মিনিকিট প্রোগ্রাম — এটা কেন্দ্রীয় সরকারের প্রোগ্রাম। কোনও কাজ হয়নি। মিনিকিট বিতরণের পরিমাণ কমে গেছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের ১৯৯২-৯৩ এবং ১৯৯৩-৯৪ সালের বাজেট বই আমার কাছে আছে। ১৯৯২-৯৩ সালের বাজেট বইয়ের ৪ পাতায় আপনি বলেছেন, ৮.৪৫ লক্ষ মিনিকিট বিলি করা হয়েছে। আর এবারের বাজেট বই যেটা আমরা আলোচনা করছি তার ৭ পাতায় দেখবেন, তাতে আপনি বলেছেন, ১৯৯৪-৯৫ সালে অর্থাৎ গত বছর আপনি মিনিকিট বিলি করেছেন ৬.২৯ লক্ষ। অর্থাৎ এই ২ বছরে মিনিকিট বিতরণের পরিমাণ কমে গিয়ে ২.১৬ লক্ষ মিনিকিট হয়েছে। তাহলে আমরা দেখছি যে, বাজেট বরাদ্দের পরিমাণ কমে যাচ্ছে, মিনিকিট বিতরণের পরিমাণ কমে যাচ্ছে। কেন্দ্রের বিভিন্ন পরিকল্পনার টাকা আপনারা ব্যবহার করতে পারছেন না। আর আপনারা এখানে হই চই করছেন, বলছেন যে, আমরাই প্রথম, রাজ্যসরকার, বামফ্রন্ট সরকার একটা অদ্ভুত সাফল্যের উদাহরণ পশ্চিমবঙ্গে রেখেছে। কোথায় আপনাদের নজির, কোথায় আপনাদের কৃতিত্ব। আর যেটুকু উৎপাদন বেড়েছে তা সবই চাষিরাই করেছেন। আপনারা যদি সত্যই তাদের সাহায্য করতেন মিনিকিট দিয়ে, একটা ভাল পরিকল্পনা করে, জল দিয়ে তা হলে বুঝতাম যে ভবিষ্যতের দিকে দৃষ্টি দিয়ে আপনারা কৃষিকে উন্নতির পথে এগিয়ে নিয়ে যাওয়ার চেষ্টা করছেন। কিন্তু এখানে সেই রকম কোনও প্রচেষ্টাই দেখা যাচ্ছে না। নিশ্চয়ই আপনারা বুঝতে পারছেন যে কৃষিকে আপনারা কোথায় নিয়ে গেছেন? আর একটা স্কীম আছে। সেটার নাম হচ্ছে এন ডব্লু ডি পি আর এ। আপনারা এর নাম শুনেছেন কিনা জানি না। এর পুরো নাম হচ্ছে ন্যাশনাল ওয়াটার শেড ডেভেলপমেন্ট প্রোজেক্ট ইন রেইন ফেড এরিয়াস। এটা খুবই ইমপর্টান্ট। মাটির তলার জল ক্রমশ নেমে যাচ্ছে। অপরিকল্পিতভাবে ব্যবহারের জন্যই এই অবস্থার সৃষ্টি হচ্ছে। ক্রমশ জলের স্তর নেমে যাচ্ছে। সেই জন্য সারফেস ওয়াটার যেগুলি নদী নালা এইসব দিয়ে বৃষ্টির জল আসে, সেগুলি ধরে রেখে আরও বেশি করে ব্যবহার করতে হবে। অধিকাংশ বৃষ্টির জল আমাদের রাজ্যে নষ্ট হয়ে যায় এবং মাটির অবক্ষয় হয়। দুদিক থেকে ক্ষতি হয়। সয়েল কনজারভেশন হয় না। তার জন্য বন্যা দেখা দেয়। নানা ভাবে পরিবেশ দূষণ হয়। এটা একটা ইমপর্টান্ট স্কীম। ওয়াটার শেড ম্যানেজমেন্ট প্রোজেক্টের জন্য গভর্নমেন্ট অব ইন্ডিয়া ১৯৯১-৯২, ৯২-৯৩ এই দু বছরে দিয়েছে সাড়ে ১৩ কোটি টাকা। কিন্তু আপনারা ব্যবহার করতে পেরেছেন মাত্র ৪ কোটি টাকা। বাকি টাকা বিভিন্ন জেলা পরিষদে পড়ে আছে। কোনও ব্যবস্থা গ্রহণ করতে পারেননি। সেই টাকা অব্যবহৃত হয়ে পড়ে আছে। যেহেতু আপনারা ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে পারছেন না, তাই এই রকম স্কীমে কেন্দ্রীয় সরকারের টাকা আসা বন্ধ হয়ে গেছে। এটা বড় লজ্জার কথা। আপনারা এই স্কীমগুলিকে সাকসেসফুল করতে পারলে, এই সারফেস ওয়াটার বেশি পরিমাণে ইউটিলাইজ করতে পারলে চাষিদের অনেক বেশি সুযোগ সুবিধা দেওয়া যেত। কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছেন কিন্তু আপনারা তা ব্যবহার করতে পারছেন না। আমি জানি না এটা কেন পারছেন না। এটা পরিকল্পনার অভাবের জন্য না ইঞ্জিনিয়ারের অভাবের জন্য তা বুঝতে পারছি না। নিশ্চয় মন্ত্রী মহাশয়, তাঁর জবাবি ভাষণে এই ব্যাপারে বলবেন। এবারে স্পেশ্যাল জুট প্রোগ্রামে আসছি এবং এটা কেন্দ্রীয় সরকারের হানড্রেড পারসেন্ট স্কীম। কেন্দ্রীয় এ পর্যন্ত দিয়েছেন আড়াই কোটি টাকা, আপনারা খরচ করেছেন মাত্র ১.১ কোটি

টাকা। কেন করতে পারেননি সেটা নিশ্চয়ই মাননীয়, মন্ত্রী তাঁর জবাবি ভাষণে বলবেন আজ পাটের উৎপাদনের কি অবস্থা দেখুন। পাটের উৎপাদন ১৯৯১-৯২ তে ছিল ৬৪.৭৬ লক্ষ বেল। ১ বেল মানে হচ্ছে ১৮০ কে.জি.। আমি ৯৩-৯৪তে ৫৬.৫০ কেজি। ৯৫-৯৬ তে এবার যে লক্ষ্যমাত্রা তাঁর বাজেট ভাষণে বলেছেন সেটা হচ্ছে ৫২.৮২ লক্ষ বেল। তার মানে ১৯৯১-৯২ এর তুলনায় পশ্চিমবঙ্গে পাটের উৎপাদন প্রায় ১২ লক্ষ বেল কমে গেল। পাটের ব্যাপারে অবশ্য অনেক কিছু বলার আছে। সেটা হচ্ছে যে, ১ বছর উৎপাদন বাড়ে, আবার পরের বছর উৎপাদন কমে যায়। কেন না একবার ভাল দাম পেলে, পরের বার চাষিরা লোভে পড়ে আরও বেশি জমিতে পাট চাষ করে এবং এর ফলে দাম পড়ে যায়। এইভাবে উৎপাদন এক বছর বাড়ে, আবার এক বছর কমে।

[10-50 — 11-00 a.m.]

পাটের প্রোডাকশন কমেছে। যেখানে পাটের একটা সহায়ক মূল্য থাকে, সেই সহায়ক মূল্যের নিচে পাটের দাম যখন পড়ে যায় তখন জে.সি.আই. পাট কেনে। সহায়ক মূল্যের নিচে দাম না হলে জে.সি.আই. পাট কিনবে কেন? সুতরাং জে.সি.আই.কে দোষ দিয়ে লাভ নেই। আমাদের সময় বেনফেড, কো-অপারেটিভ মার্কেটিং ফেডারেশন যারা পাট কিনত সেগুলোর এখন কোনও ভূমিকা নেই। সুতরাং জে.সি.আই.কে দোষ দিলে চলবে না। পাট নিয়ে বেশি বলতে চাই না, তাহলে এক ঘন্টা সময় লেগে যাবে। এখন পাটকে আর্টিফিসিয়াল ফাইবারের সঙ্গে কমপিট করতে হচ্ছে। সারা ভারতবর্ষের সঙ্গে সারা পৃথিবীর সঙ্গে পাটের এই কমপিটিশন চলছে, এতে শেষ পর্যন্ত কে জিতবে বলা শক্ত নাইলন ফাইবার জিতবে, না আর্টিফিসিয়াল ফাইবার জিতবে, না পাট জিতবে এটা বলা যাচ্ছে না। এবারে আসি ডাল শস্যের ব্যাপারে। ডাল শস্যের উৎপাদন কমে গেছে। ১৯৮০-৮১ তে ছিল ২.৩৮ লক্ষ টন, সেখানে ১৯৯৫-৯৬তে ১.৯৬ লক্ষ টন, অর্থাৎ ১৯৮০-৮১ এর তুলনায় কমে গেছে ৪২ হাজার টন। তৈলবীজ ১৯৯০-৯১ সালে ছিল সাড়ে চার লক্ষ টন, সেখানে ১৯৯৩-৯৪ সালে একটু বেড়েছে ৪.১৫ লক্ষ টন। এবারে লক্ষ্যমাত্রায় আপনারা রীচ করতে পারবেন কিনা জানিনা। আরেকটা ব্যাপার বাগিচা বা হর্টিকালচার — এটা একটা বিশেষ স্থান গ্রহণ করেছে। গোটা ভারতবর্ষে এরদ্বারা বাইরের অনেক জিনিস এক্সপোর্ট করতে পারা যায়। ফুল, ফল বিদেশের বাজারে রপ্তানি করা যায়। মাননীয় মন্ত্রী মহাশয় যে স্কীমগুলো উল্লেখ করেছেন—প্লাসটিক কালচার, ফ্লোরি কালচার, টিসু কালচার এগুলো কেন্দ্রীয় সরকারের প্রকল্প। এরজন্য কেন্দ্রীয় সরকার যে টাকা দিয়েছেন সেগুলো ব্যবহার করেননি, নিশ্চয় মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণে এব্যাপারে বলবেন। হর্টিকালচার সম্বন্ধে আমরা জানি, মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন হর্টিকালচার ডিপার্টমেন্টকে আলাদা করা হবে, কিন্তু এখনও পর্যন্ত তা হল না। কেন, কি অসুবিধা তা আমরা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাই। যেখানে ধান বা অন্যান্য শস্য চাষ হয় না, সেখানে, যদি ফুলের চাষ বা আম, লিচু উৎপাদন করা হয় তবে চাষিরা অনেক বেশি উপকৃত হবেন। আরেকটা প্রয়োজনীয় জিনিস বীজ, বীজের অভাবে কোনও কিছু চাষের উৎপাদন বাড়ানো যাচ্ছে না। আমাদের ২২১টি সরকারি ফার্ম আছে। সাবজেক্ট কমিটির রিপোর্ট পেজ-৩৪, সিক্সথ রিপোর্ট, ১৯৯৪-৯৫ There is no provision in this State Plan for agricultural farms.

In the Non-plan, a provision has been made for Rs.10.79 crores. Out of this amount salary portion is Rs.9.35 crores ১০ কোটি ৭৯ লক্ষ টাকার মধ্যে ৯ কোটি ৩৫ লক্ষ টাকা মাইনে দিতে চলে যাচ্ছে। অ্যান্ড ফর মেইনটেনান্স প্রভিসন ইজ অনলি ফিফটি থাউজেন্ড। সরকারি খামারের উন্নতি হবে কি করে? সরকারি সিড ফার্মে বীজ তৈরি হওয়ার কথা, কিন্তু সেখানে পয়সার অভাবে বীজ তৈরি হচ্ছে না। সেখানে মেইনটেনান্সের জন্য ১৫ হাজার টাকা বরাদ্দ আছে। এতে কি হবে! চালের ব্যাপারে এখানে যে অসত্য কথা বলা হয়েছে তার তীব্র বিরোধিতা করে এবং এই বাজেট বরাদ্দকে বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-00 — 11-10 a.m.]

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী এবং কৃষি বিপণন মন্ত্রী যে বাজেট বরাদ্দের দাবি পেশ করেছেন আমি প্রথমেই তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় সদস্য অতীশবাবু দীর্ঘক্ষণ ধরে বললেন, খুব জোরের সঙ্গে নয়, ঘুরিয়ে ফিরিয়ে সময় কাটানোর চেষ্টা করলেন। তিনি বললেন তাঁরা যখন ক্ষমতায় ছিলেন সেই কংগ্রেস আমলে, এই রাজ্যের কৃষি উৎপাদনের হার বৃদ্ধি হয়েছিল, বর্তমানে বামফ্রন্ট সরকার সেই হার বৃদ্ধি করতে সক্ষম হয়নি। তাহলে তাঁর কাছে আমার প্রশ্ন যে সেই সময় কালে তৎকালীন মুখ্যমন্ত্রী এবং খাদ্যমন্ত্রী ভাতের বদলে কাঁচকলা এবং কানা বেগুন খাওয়ার কথা কেন বলেছিলেন? তাহলে কি উৎপাদিত সমস্ত ফসল, ধান এবং অন্যান্য সামগ্রী অতীশবাবুর মতো শ্রেণীর মানুষ মজুত করতো এবং সেটা নিয়ে কালোবাজারি করত? এটা কি সত্য? এটা আংশিক সত্য হলো বাস্তব সত্য হচ্ছে বামফ্রন্ট সরকার আসার পর কৃষি উৎপাদন বৃদ্ধি হয়েছে এবং তার উপযোগী পরিকাঠামো গঠন করেছে। সেই পরিকাঠামোর মাধ্যমে, বৈজ্ঞানিক পদ্ধতিতে কৃষির উন্নয়ন, বিভিন্ন ধরনের যে আধুনিক পদ্ধতি তাকে কাজে লাগিয়ে, ধারাবাহিক ভাবে কৃষিতে বৈজ্ঞানিক প্রযুক্তি আবিষ্কার যেটা হচ্ছে সেই প্রযুক্তিকে কৃষকের কাছে পৌঁছে দেওয়া হচ্ছে। আমাদের রাজ্যে মাটির যে বিন্যাস, যে আবহাওয়া, যে জলবায়ু সেই অনুযায়ী কতকগুলি জোনে ভাগ করা হয়েছে। সেই জোন ভিত্তিক ডাল তৈল বীজ, ধান বিভিন্ন ধরনের বীজের উপর যে গবেষণা করা হচ্ছে সেই গবেষণা লব্ধ প্রযুক্তির যে সুফল সেটা কৃষকদের কাছে পৌঁছে দেওয়া হচ্ছে। মাটি পরীক্ষা করে কিভাবে সার প্রয়োগ করতে হবে সেটাও তাদের জানিয়ে দেওয়া হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি যে সমস্ত খরা পীড়িত এলাকা আছে, শুখা অঞ্চল আছে সেই সমস্ত এলাকায় আজকে চাষ হচ্ছে, সেখানে ভাল ফসল ফলানো সম্ভব হচ্ছে। আগে যে জমি এক ফসলী ছিল সেই জমি দুই ফসলী তিন ফসলী হয়েছে এবং সেখানে ভাল উৎপাদন হচ্ছে। উনি বললেন এটা আপনা-আপনি সম্ভব হয়েছে, কৃষকরা ব্যক্তিগত উদ্যোগে এটা করেছে। তিনি বলতে চেয়েছেন যে ভূমিসংস্কারের কথা আগে বলা হয়েছে এবারের বাজেটে বলা হয়নি। তাহলে আর ভূমিসংস্কার হয়নি। উনি ভাল করে দেখবেন ১৯৯৪ সাল পর্যন্ত ভূমিসংস্কারের যে হিসাব তার পরিমাণ হচ্ছে ৯.৪৬ একর খাস জমি ২০.৭৮ লক্ষ ভূমিহীনদের বন্টন করা হয়েছে। তার মধ্যে তফসিলি জাতি ৭.৭১ লক্ষ এবং উপজাতি ৪.০২ লক্ষ জমি পেয়েছে। এই জমিতে বৈজ্ঞানিক প্রযুক্তির মাধ্যমে যে ফসল ফলছে সেই ফসল আর অতীশবাবুদের

ঘরে যায় না সেই ফসল কৃষকরা নিজেদের ঘরে তোলে। নিজেরা ভাল ভাবে চাষ করে বৈজ্ঞানিক পদ্ধতিতে সার প্রয়োগ করে তারা অধিক ফসল উৎপাদন করছে এবং সেটা তারা নিজেদের ঘরে তুলছে। অতীশবাবু সেচের কথা বললেন, বললেন সরকারি উদ্যোগে নাকি সেচের ব্যবস্থা হয়নি।

উনি সঠিক ভাবে সেটা দেখেননি বলেই আমার ধারণা। সেচের ক্ষেত্রে বলছি, ওনাদের সময় জোতদার, যারা বৃহৎ জমির মালিক, তাদের জমিতেই গভীর নলকূপ বসান হোত আমাদের রাজ্যে। আর, ওনাদের বিদায়ের, পর, ওনারা ঐ বেঞ্চে বসার পর, বর্তমানে বামফ্রন্ট সরকারের সময় প্রান্তিক চাষি, ভূমিহীন চাষি পাট্টাদার, ক্ষুদ্র চাষি মাঝারি চাষিদের জমিতে কমান্ড এরিয়া যেখানে, সেখানে ডিপ টিউবওয়েল বসানো হয়েছে। সেখানে গুচ্ছ প্রকল্প নেওয়া হয়েছে। ৯৪ সালে প্রায় ৫০ শতাংশ অর্থাৎ, ৪৯.৯ শতাংশ জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছে। উচ্চ ক্ষমতাসম্পন্ন নলকূপ ৩১৪৪টি, মাঝারি নলকূপ ১৭৮টি, নিম্ন ক্ষমতা সম্পন্ন নলকূপ ৮৩৮টি, অগভীর নলকূপ ৪৮৩৭টি, আর.এল.আই. ৩২৯৭টি, বসানো হয়েছে। এবং, যে সমস্ত খরা পীড়িত এলাকা, যেখানে জলের লেয়ার বহু দূরে, সেই সমস্ত এলাকাতে খোলা ইঁদারার ব্যবস্থা করা হয়েছে, তার সংখ্যা-৬৬৮১। এছাড়া পঞ্চায়েতগত ভাবে যে ডিস্ট্রিক্ট প্ল্যান, যে জওহর রোজগার যোজনা এবং সুসংহত বিকাশ কর্মসূচি যাকে বলা হয়, এই কর্মসূচির মধ্যে দিয়ে প্রায় ৮ থেকে ১০ শতাংশ জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছে। উনি যে কথা বললেন ব্যক্তিগত মালিকানা, তা ব্যক্তিগত মালিকানা তো ওনারা যখন ছিলেন তখন সম্ভব হয় নি। আজকে ভূমি সংস্কারের মধ্যে দিয়ে ভূমিহীন চাষী প্রান্তিক চাষী তাদের ফসলের উপযুক্ত দাম পাচ্ছে। যে ভাবে যে ভাবে ফসল উৎপাদন করছে, তাতে অর্থকরি ফসল বিক্রি করে তাদের হাতে অর্থ আসছে। তারা আরও ফসল বাড়ানোর জন্য সেচের ব্যবস্থা করছে। কৃষকের হাতে অর্থ আসছে বলে তাদের ক্রয় ক্ষমতাও বাড়ছে। এর ফলে এবং কৃষকের ব্যক্তিগত উদ্যোগে, সরকারি সহযোগিতায় বিভিন্ন ধরনের সাবিসিটি দেওয়ার ফলে আজকে ব্যাপক ভাবে তারা ব্যক্তিগত মালিকানায় সেচের ব্যবস্থা করতে পেরেছে। দেখা যাচ্ছে যে গুচ্ছ প্রকল্প, অগভীর নলকূপের ক্ষেত্র, সেখানেও বিদ্যুতের ব্যবস্থা করা হয়েছে। এবং অল্প খরচে সেচের ব্যবস্থা করা হয়েছে। অতীশবাবু হচ্ছেন রাজাদের ঘরের ছেলে, উনি তো সাধারণ কৃষকের কথা বলতে পারবেন না, তাই উনি ওনার মতো বলে গেলেন। আর, আমরা সাধারণ মাঠে খাটা মানুষ আমরা বাস্তব জিনিসটা দেখি। আমরা লক্ষ্য করেছি বামফ্রন্ট সরকার এসে যে ভাবে এই কৃষকের উন্নতি ঘটাতে সক্ষম হয়েছেন, তা ওনারা পারেননি। উনি উৎপাদনের কথা বললেন, কিন্তু সঠিক কথা বললেন না। একটা বছরে প্রতিকূল পরিস্থিতির জন্য, বৃষ্টি কম হওয়ার জন্য উৎপাদন কম হয়েছে। ৯৩ সাল যেটা বললেন, সেটা ঠিক নয় ১৩৮ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন হয়েছে। এবং, এবারে যে লক্ষমাত্রার কথা বলা হয়েছে, সেটা উনি বললেন সম্ভব নয়, সরকার কম ধরেছে। কিন্তু বাস্তব যেটা, লক্ষ্যমাত্রা যা ধরা হয়েছে, তার চেয়ে বেশি জায়গাতে সম্ভব হলে উৎপাদন করা যেতে পারে, যদি কোনও দুর্ঘটনা না ঘটে। তার মানে, কোনওবার দেখা যায় খরা, কোনও বার দেখা যায় বন্যা হয়। কৃষি খামারের কথা বলা হয়েছে, দেখছি কিছু কিছু বীজ আছে, ফার্ম আছে, সেখানে অনেকগুলো ব্যবস্থা নেই,

সেইগুলোকে ক্ষুদ্র কুটির শিল্প দপ্তরকে দিয়ে দেওয়া ভালো। সব শেষে বলতে চাই আমরা সেরিকালচারের উন্নতি চেয়েছি। এই বাজেট বরাদ্দকে সমর্থন করে এবং ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-10 — 11-35 a.m.](including adjournment due to load Shedding)

**শ্রী সৌমিন্দ্রচন্দ্র দাস :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, কৃষি এবং বিপনন দপ্তরের যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থাপিত হয়েছে তাকে সমর্থন করে দু'চারটি কথা আমি বলছি। প্রথমেই আমাদের যে বিষয়টি মাথায় রাখার কথা ভাবতে হবে তা হচ্ছে আমাদের ভা... একটা পুঁজিবাদি রাষ্ট্রীয় ব্যবস্থা এখানে কায়েম আছে। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের অঙ্গ একটি এলাকা। গোটা দেশের যে অর্থনীতি, যে কৃষি নীতি, তার পরিপ্রেক্ষিতে দাঁড়য়ে পশ্চিমবাংলার কৃষি ব্যবস্থা চলছে, সরকার চলছে। ভারতবর্ষের বাইরের চিন্তা ভাবনা এখানে করে কোনও লাভ নেই। ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার যেখানে যেমন করে বিভিন্ন বিষয়ে সিদ্ধান্ত গ্রহণ করে, সেই ভাবেই প্রভাবিত হয় রাজ্যগুলি, যে কথা যুক্তরাষ্ট্রীয় কাঠামোর বলে। আমাদের পশ্চিমবঙ্গের ভৌগোলিক এরিয়া স্বাধীনতার পরে দাঁড়িয়েছে ৮৮.৭৫ লক্ষ হেক্টর। স্বাধীনতার পরে ভারতবর্ষের মোট জনসংখ্যার শতকরা আট ভাগ আছে পশ্চিমবঙ্গে। কিন্তু আমরা জমি পেয়েছি শতকরা দু'ভাগ। পার্থক্যটা কোথায় — জনসংখ্যার পেলাম আট ভাগ আর জমি পেলাম শতকরা দু'ভাগ। শুধু তাই নয়, দেশ ভাগের পর স্বাধীনতার পর পূর্ববঙ্গ থেকে হাজার হাজার ছিন্নমূল মানুষ ভারতবর্ষে চলে আসতে বাধ্য হয়েছে। জাতীয় কংগ্রেসের নগ্ন চরিত্রের ফলে দেশ ভাগ হওয়ার ফলে এই অবস্থা হল। যারা এখানে চলে এলো, তারা চাষের জমিতে বসবাসের জন্য বাস্তু গড়ে তুলবার চেষ্টা করল, এরফলে চাযযোগ্য জমি কমেছে। প্রতিদিনই একটু একটু করে জমি কমছে। নতুন নতুন স্কুল হচ্ছে, কলকারখানা হচ্ছে, ব্যবসা বাণিজ্য গড়ে উঠছে, এরফলে জমি কমছে। একটা দেশের ক্ষেত্রে সুযোগ নেই, আমাদের রাজ্যের ক্ষেত্রেও সুযোগ নেই যে অন্যের দেশ দখল করে জমি বাড়ানো যাবে। রাজ্যের ক্ষেত্রে পার্শ্ববর্তী রাজ্য থেকে জমি বাড়াতে পারব, সেই সুযোগও নেই। আমরা যেটুকু পেয়েছি তাতে আধুনিক কৃষি প্রযুক্তি ব্যবহার করে উৎপাদন বৃদ্ধি করতে হবে এবং এরজন্য পরিকল্পনা হওয়া দরকার। কিন্তু আমরা দেখছি, ভারতবর্ষের কৃষিনীতির পরিকল্পনা বিপরীত। দেশের উৎপাদন না বাড়িয়ে তারা আমদানির কথা বলছেন। সারের দাম বেড়ে গেছে। সারের উপরে সাবসিডি এক সময়ে তারা তুলে দিলেন। সারের দাম প্রায় দু'শ গুন বেড়ে গেছে। কৃষি যন্ত্রপাতির দাম কেন্দ্রীয় সরকার ক্রমাগত বাড়িয়ে দিচ্ছেন। তারা কৃষির যন্ত্রপাতির দামের উপরে কোনও ছাড় দিচ্ছেন না। কৃষিটা এমনই একটি প্রচেষ্টা, যার সাফল্য নির্ভর করে বিদ্যুতের সাফল্যের উপরে, কৃষির জন্য লাগে, পেট্রোল, ডিজেল। কৃষির সাফল্য লাভে লাগে যন্ত্রপাতি, সমবায় ব্যবস্থার উপরেও কৃষির সাফল্য নির্ভরশীল। ভারত সরকার সারের উপরে, কৃষি যন্ত্রপাতি, ট্রাক্টর ইত্যাদির উপরে প্রতিনিয়ত দাম বাড়িয়ে যাচ্ছেন। ডিজেল, পেট্রোলের দাম বাড়ছে। আবার নতুন পেটেন্ট আইন আমদানি হয়েছে। এর মাধ্যমে যে বীজ গোটা দেশে সরবরাহ হয়, ঐ বহুজাতিক সংস্থাগুলো ব্যবসার দখল করে নিচ্ছে। যারফলে বীজের দাম বাড়ছে। আজকে কৃষির উৎপাদন বেড়েছে, কিন্তু তার সুফল কৃষক ও সাধারণ মানুষ পায় না।

আজকে সারা দেশ এই জায়গায় গিয়ে দাঁড়িয়েছে। সেই জায়গায় দাঁড়িয়ে ১৯৭৭ সালের পরে এখানে বামফ্রন্ট সরকার এমন কিছু ব্যবস্থা গ্রহণ করেছে যার মধ্যে দিয়ে আমরা কিছু পরিবর্তন লক্ষ্য করতে পারি। মাননীয় অতীশবাবু এই কথাটা অস্বীকার করতে পারেননি যে এখানে কৃষির অগ্রগতি ঘটেনি। কিন্তু কৃষির যে অগ্রগতি ঘটেছে — অতীশবাবুর বক্তব্য হচ্ছে — এই অগ্রগতিতে নীহারবাবুর ভূমিকা কতখানি? এই প্রশ্নটা তিনি রাখতে চেয়েছেন। আমি বলতে চাই যে, কৃষির অগ্রগতি শুধু কোনও একজন ব্যক্তির প্রচেষ্টার জন্য নয়। এর সাথে যুক্ত কৃষি শ্রমিক, কৃষি ফার্মের সাথে যারা যুক্ত, সর্বস্তরের মানুষই এর সাথে যুক্ত। সর্বস্তরের মানুষের অক্লান্ত পরিশ্রম, নিষ্ঠার মধ্যে দিয়েই এই সাফল্য এসেছে।

বিরোধীপক্ষ বলছেন যে এতে গর্ব করার কিছু নেই তার উত্তরে আমরা বলছি যে, আমরা গর্ব করছি না, আমরা আরও অগ্রসর হোক সেটা চাই এবং আমরা সাফল্যর চূড়ান্ত পর্যায়ে পৌঁছাতে চাই। আমরা জানি এখনো পশ্চিমবঙ্গে ৮ লক্ষ টন খাদ্যে ঘাটতি আছে এবং সেই ঘাটতির আমাদের অতিক্রম করতে হবে। ভারতবর্ষের সেন্ট্রালপুলে সেটা জমা দিতে হবে। আমরা যদি সত্যিকারের কেন্দ্রীয় সরকারের সহযোগিতা পেতাম তাহলে আরও উন্নতি করতে পারতাম। ওই যে তিস্তা মহতী খালের কাজ সমাপ্ত করার কথা এবং তাতে কেন্দ্রীয় সরকারের যে অর্থ বরাদ্দ করার কথা ছিল তা তারা করেননি। এরজন্য আমাদের বারেবারে আন্দোলন করতে হচ্ছে। এবং এরফলে কৃষি উৎপাদন পিছিয়ে যাচ্ছে কিন্তু তাসত্ত্বেও আমরা খাদ্যশস্য উৎপাদনে রেকর্ড স্থান অধিকার করেছি। আজকে পশ্চিমবঙ্গে ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকদের হাতে জমি এসেছে। যেখানে সর্বভারতীয় রেকর্ডে ২৯ ভাগ জমি ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকদের হাতে, সেখানে আমাদের বর্গাদারদের হাতে শতকরা ৭০ ভাগ জমি রয়েছে। ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকদের হাতে আমরা জমি দিতে সক্ষম হয়েছি। আজকে বামফ্রন্ট সরকারের নীতির ফলে জোতদারদের হাত থেকে জমি কেড়ে নেওয়া সম্ভব হয়েছে এবং ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের হাতে এবং বর্গাদারদের হাতে জমি দিয়েছি। সুতরাং অতীশবাবুদের মতো জোতদারদের হাত থেকে জমি কেড়ে নিয়ে আমরা শতকরা ৭০ ভাগ জমি ওদের হাতে দিতে পেরেছি, যেখানে সর্বভারতীয় রেকর্ডে আছে যে ২৯ ভাগ জমি শতকরা ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকদের হাতে অর্পণ করা হয়েছে। শুধু তাই নয়, এরমধ্যে দিয়ে শতকরা ৫৯ পারসেন্ট জমি এস.সি. এবং এস.টিদের দেওয়া হয়েছে। যে কারণে পশ্চিমবঙ্গ বিধানসভায় এস.সি এবং এস.টিতে কোনও কংগ্রেসিরাই আসতে পারেন নি। তারপরে ১৯৯৪-৯৫ সালে মোট কৃষিজ জমির শতকরা ৫০ ভাগ সেচসেবিত করতে সক্ষম হয়েছি। কৃষির ক্ষেত্রে সর্বভারতীয় যে রেকর্ড তাতে শতকরা ৩৩ ভাগ জমি সারা ভারতবর্ষের সেচের আওতায় আনা গেছে। স্বাধীনতার ৪৮ বছর পরেও সারা ভারতবর্ষে যেখানে সেচ সেবিত এলাকা শতকরা ৩৩ ভাগের বেশি করা গেল না সেখানে পশ্চিমবঙ্গে শতকরা ৫০ ভাগ জমিকে সেচ সেবিত করা গেছে। আমরা ক্রমশ উৎপাদনে বাড়াচ্ছি। এ পর্যন্ত ১৩২ লক্ষ টন উৎপাদনে আমরা পৌঁছে গেছি আর বাকি মাত্র ৮ লক্ষ মেট্রিক টন, এই ঘাটতি যাতে তাড়াতাড়ি পূরণ করতে পারি সেটাও দেখছি। আজকে কৃষিকে কেন্দ্র করে শিল্পের একটা বিরাট সম্ভাবনার সৃষ্টি হয়েছে। অতীশবাবু বললেন আপনাদের আত্মসন্তুষ্টির কোনও কারণ নেই। আত্মসন্তুষ্টির কোনও ব্যাপার আমাদের নেই। তবে একথা আমি বলছি

কেন্দ্রীয় সরকার যদি ঠিকমতো অর্থ সরবরাহ করত তাহলে ওই তিস্তা প্রকল্প তৈরি করতে আমাদের অসুবিধা হত না। এবং তিস্তা সেচ প্রকল্প তৈরি হলে পরে আরও বেশি আমরা উৎপাদন বাড়াতে পারতাম। আজকে এগ্রিকালচারের সঙ্গে যুক্ত, বিদ্যুৎ যুক্ত এবং এগুলোর উন্নতি হয়েছে বলেই আজকে কৃষির এত উন্নতি হয়েছে। তবে এই প্রসঙ্গে আমি মন্ত্রীকে মহাশয়কে বলতে চাই যে, কৃষি ফার্ম যেগুলো এক সময়ে তৈরি হয়েছিল সেই ফার্মের মেশিন আজকে ঠিকমতো চলে না এবং অধিকাংশ ক্ষেত্রে অকেজো, এইদিকে একটু আপনার নজর দেওয়ার দরকার। কোথাও কৃষি শ্রমিকরা যে ভাবে কাজ করা দরকার সেই ভাবে কাজ করছে না। আজকে কৃষি-শ্রমিকদের পার্মানেন্ট করে দেওয়া হয়েছে। তারা সব সরকারি কর্মচারী হয়েছে। কিন্তু কাজের যে সাংস্কৃতি থাকা উচিত তাতে ত্রুটি আছে। এটা লক্ষ্য করতে হবে। কে.ডি.ও বা কে.পি.এস. তাঁরা গ্রামে গিয়ে পিয়ারলেস, এল.আই.সি.-র এজেন্সি করতে ব্যস্ত হয়। কিন্তু কৃষকদের সঙ্গে যোগাযোগে সেই ব্যস্ততা চোখে পড়ে না। প্রিন্সিপ্যাল এগ্রিকালচার অফিসার যারা জেলায় রয়েছেন তারা অফিসের মধ্যে অ্যাডমিনিস্ট্রেটিভ কাজ নিয়ে ব্যস্ত থাকে। এটা দেখতে হবে। সেই সাথে প্রতিনিয়ত কৃষকদের যে বীজ সরবরাহ করা হয় সেটা যাতে সঠিক সময়ে তাদের কাছে পৌঁছায় এবং গবেষণাগার থেকে মাঠে যাতে সময় মতো পৌঁছাতে পারে সেটা দেখতে হবে। আপনারা হয় তো জানেন, সম্প্রতি চুঁচুড়াতে এক ধরনের ধান আবিষ্কার হয়েছে। সেই ধানের ফলন হেক্টর প্রতি ৮ থেকে ১০ টন। সেটা কি করে কৃষকদের কাছে পৌঁছে দেওয়া যায় সেটাও আজকে দেখতে হবে। বিধানচন্দ্র কৃষি বিশ্ব-বিদ্যালয় থেকে যে সমস্ত ছাত্ররা বেরোচ্ছে তারা যাতে গ্রামে গিয়ে কৃষকদের সঙ্গে কাজ করে সেটা আমাদের দেখতে হবে। কিন্তু এই সমস্ত ছেলেরা আজকে ব্যাঙ্ক, এল.আই.সি., পোস্ট অফিসে চলে যাচ্ছে। মার্কেটিং-এর ব্যাপারটাকে আমাদের গুরুত্ব দিয়ে দেখতে হবে। মার্কেটিং কমিটিতে জনপ্রতিনিধিদের যুক্ত করা দরকার।

(এই সময় লোড-শেডিং হয়ে যায়।)

[11-35 — 11-50 a.m.](after adjournment)

**শ্রী সুকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে পশ্চিমবঙ্গ সরকারের কৃষি বিভাগের ভারপ্রাপ্তমন্ত্রী '৯৫-'৯৬ সালের কৃষি দপ্তরের যে বাজেট ভাষণ রেখেছেন সেই পরিপ্রেক্ষিতে এবং আমাদের যে কাটমোশন তাকে সমর্থন করে বাজেটের বিরুদ্ধে দু-একটি কথা বলতে চাই। ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় আপনি যে বইটা লিখেছেন তাতে আমার স্বল্প জ্ঞান কিনা জানিনা, তাতে আপনি লিখেছেন '৯১-'৯২ সালে ১২৮.২৬ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন করে এই রাজ্যে একটা নজির স্থাপন করেছিল, এই পরিসংখ্যান সঠিক নয়। ভুলে ভরা মনে হচ্ছে। আমি এটা এই কারণে বলছি, খাদ্য দপ্তরের লিখিত আছে, '৯৪ সালে খাদ্যশস্যর উৎপাদন দাঁড়িয়েছিল ১২০.৭৭ লক্ষ মেট্রিক টন। আপনারা '৯২তে লক্ষ বলছেন মেট্রিক টন নয়, দুই দিকেই ভুল লেখা হয়েছে। লক্ষর জায়গায় মেট্রিক টন হলে ভাল হত, এটা আমার মনে ধরা পড়েছে, এটা আপনারা জানবেন। কৃষকরা হচ্ছে বামফ্রন্ট সরকারের সংগ্রামের হাতিয়ার, এই বামফ্রন্ট সরকারের স্লোগান মুখর রাজনীতি বক্তৃতা আমরা গ্রামে শুনতে ভালবাসি এবং শুনতে ভাল লাগে। তখন ভেবেছিলাম এই

সরকার কৃষকের জন্য সঠিক কাজ করবেন। এখন আপনারা জানবেন কৃষি দপ্তরের সা
গোটা দপ্তরের বিষয়টা একটা বিষয় নয়, কৃষি' প্রোডাকশন বা উৎপাদন বাড়াতে গে
প্রথমে প্রয়োজন মাটি, জল, বিদ্যুৎ এবং আনুষঙ্গিক যান্ত্রিক। বর্তমানে মডার্নাইজেশন যু
মডার্ন টেকনোলজি এইগুলির কম্বিনেশনে কৃষি দপ্তরের যাত্রাপথ। কিন্তু আমাদের মাননী
সদস্য অত্যন্ত সুনিপুণভাবে সরকারি পরিসংখ্যান দিয়ে এই রাজ্যের যিনি এক কালে মন্ত্রী
ছিলেন এবং আমাদের নেতাও বটে, সেই অতীশদা যা বলেছেন, যারা যুক্তিবাদি মানসিক
নিয়ে রাজনীতি করেন তারা এই তথ্যকে বিশ্বাস করবেন। কারণ ঐ তথ্যের উপর সা
দেশ চলে। যদি আপনারা অযৌক্তিক হন রাজনৈতিক মুখোশের গন্ডীর সীমাবদ্ধতায় চলে
তাহলে আলাদা কথা। কিন্তু আপনারা দেখবেন যে পরিসংখ্যান দিয়ে এখানে বললে
আমার আগে ঐ ভদ্রলোকও বললেন জনসংখ্যার ৮ শতাংশ মাত্র বাঙালি এবং জায়গ
আমাদের ২ শতাংশ। কিন্তু ভারতবর্ষের সমস্যা জনসমুদ্রের। মাটির সঙ্কোচ হচ্ছে, তার জ
ডাবল, ট্রিপিল মাল্টিক্রপ প্রোডাকশন করতে হবে, এটা তো ভারতবর্ষের কৃষিনীতি
এক্ষেত্রে দুঃখ করার কিছু নেই। কারণ প্রোডাকশন পার বর্গ মিটারে আমাদের ৭১৩ জ
বাস করে, এটায় হচ্ছে আমাদের অবস্থান কেরালার, পরে, কেরালা প্রথম স্থানে আছে। যা
হোক না কেন, এখানে আমাদের প্রশ্ন, প্রকৃতির উপর নির্ভরশীল করে বর্ষার জলে চাষবা
হচ্ছে, এক হচ্ছে সেচ ব্যবস্থার ব্যাপকতা, দুই হচ্ছে কৃষি গবেষণার মাধ্যমে তার জ্ঞা
কৃষকদের মধ্যে সঞ্চারিত হয়, যান্ত্রিক সহযোগিতার মাধ্যমে এবং সারের সহাবস্থানে। বর্তমা
কৃষককুল বামফ্রন্ট রাজত্বে কতটা উৎপাদন বৃদ্ধি করে — আপনারা বক্তৃতা করলে, ভূ
আপনারা দিচ্ছেন, খুব ভাল কথা — কৃষির যে উদ্বৃত্ত জমি ১২ লক্ষ একর সরকারে
হাতে আছে, তার মধ্যে ৯ লক্ষ একর, এই ব্যাপারে কত বছর ধরে আমরা একট
পরিসংখ্যান দেখাচ্ছি, ৩ লক্ষ একর এখানে বিচারাধীন — এখান থেকে মুক্তি পেল না —
সেইজন্য সীমাবদ্ধতার জায়গার উপর যদি বিপ্লব করতে হয় তাহলে শুধু ভূমিস্বত্ব দিয়ে
জমি বিতরণ করে কৃষি বিপ্লব হবেনা, ভূমি বিপ্লব একটা জিনিস, আর সংস্কার আর একট
জিনিস। ভূমি বিপ্লব মানে আমাদের পার হেক্টরে কত উৎপাদন হবে। পার হেক্টরে ক
উৎপাদন হবে? পার হেক্টরে যদি উৎপাদন বাড়াতে হয় তাহলে চুঁচুড়া কৃষি গবেষণাগারে
আপনারা যে ধানটা পেয়েছেন তাতে তিনগুন ফসল হতে পারে। এই ধরনের ফসলের বীজ
প্যাটার্ন অব সীডস্ যেখানে আপনাদের সরকার অনুমোদিত সীড ফার্ম আছে, সেখানে
পশ্চিমবাংলা সম্পূর্ণ অপদার্থ, সম্পূর্ণ অকেজো, নীরব, নীথর আর কি ভাবে বলা যায় সে
ভাষা আমার জানা নেই। সম্পূর্ণ অচল, সেখানে কোনও প্যাটার্ন প্রোডাকশনের কোনও
হিসাব-নিকাশ হয় না। যার ফলে আজকে কৃষিতে যেখানে পশ্চিমসরকার কৃষকদের সরকার
দরদী সরকার, মেহনতি মানুষের সরকার তাহলে এ রাজ্যে উদ্বৃত্ত হতে পারতো। এত নদী
বহুল এলাকা এত প্যাটার্ন অন্য রাজ্যে নেই। যদি বন্যার সঙ্কট দেখা দেয় কিন্তু জল প্রকৃতি
থেকে স্বাভাবিকভাবে পাওয়ার ব্যবস্থাপনা পশ্চিমবাংলায় যতটা সেচ ভারতবর্ষে ২৫টা রাজ্য
ও কেন্দ্র শাসিত অঞ্চলে তার কোথাও নেই। সেইজন্য আপনাদের পরিসংখ্যানে আপনারা
দেখাচ্ছেন যে আমরা কাছাকাছি ৪৯ পারসেন্ট ইরিগেটেড ল্যান্ড তৈরি করতে পেরেছি
আউট অব ১৩৮ লক্ষ একর কাল্টিভেটেড ল্যান্ডের মধ্যে। এটা পরিসংখ্যান হলেও বাস্তবে
কিন্তু সেই ধরনের ইরিগেশন হওয়ার সম্ভব হচ্ছে না। সম্ভব হচ্ছে না কেন? এখানে নতুন

জল সম্পদ বিভাগ স্যালো টিউবওয়েল, টিউবওয়েল এই সমস্তকে সম্পূর্ণ বন্ধ করে দিয়েছেন। সম্পূর্ণ নির্ভর করতে হচ্ছে কতগুলি বৃহত্তর প্রোজেক্ট আছে তার সীমাবদ্ধ জলকে কাজে লাগান আর বাকিটুকু মাস্টার প্ল্যানে মিডিয়াম ধরনের সেখানে কাজ হচ্ছে। সেটা আমি সেচ বিভাগকে বলেছিলাম, সর্বসাকুল্যে হয়তো ৩৮ লক্ষ একর জমি এই বৃহত্তর মাঝারি পরিকল্পনার মধ্যে ইরিগেটেড, বাকি এক কোটি একর জায়গায় জল নেওয়ার ব্যবস্থাপনা পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের নেই। যার ফলে এই দুরবস্থা আপনার গত বছর ১৯৯৫ সাল প্রোডাকশন কমবে বলে বলছেন, যেহেতু জল মৌসুমি বায়ুতে না দিলে বোরো ধান মার খেল। এ বছর ১৯৯৫ সাল যদি বর্ষার আবহাওয়া এখন শ্রাবন মাস বৃদ্ধি ৪০ পারসেন্টের বেশি অনেক জায়গায় বৃষ্টি হচ্ছে না, তাহলে এই যে ভয়াবহ অবস্থা প্রকৃতিদত্ত বর্ষার আগে কৃষি উৎপাদন যদি মার খাবে সেটা আমরা ধরে নিচ্ছি। তারপরও আপনারা যদি বলেন আমাদের প্রতি বছর পরিসংখ্যান উৎপাদন বাড়ছে কিন্তু কেন্দ্র থেকে মাসে এক লক্ষ টন চাল আর [illegible] লক্ষ ৬০ হাজার টন গম না পাওয়া গেলে ৭ কোটি ৪২ লক্ষ লোক মডিফায়েড ও স্ট্যাটিউটোরি রেশন এরিয়ায় খাদ্য দিতে পারছেন না। খাদ্য যে দিতে পারছেন, গরিবের [illegible] আমি এক ছটাক লেভি আদায় করতে পেরেছেন জোতদারদের ঘর থেকে। কংগ্রেস কে? না, জোতদার। জোতদার কংগ্রেসের নেতা কে? না, প্রফুল্ল সেন। তিনি কি করেছিলেন? না, তিনি জোতদারদের ঘর থেকে ৫ লক্ষ টন লেভি আদায় করেছিলেন। সিদ্ধার্থ রায় কে? না, জোতদারদের নেতা সে, সে লেভি আদায় করেছিল ৩ লক্ষ টন। বামফ্রন্ট সরকার কে গরিবের সরকার, মেহনতি মানুষের সরকার, তাদের নেতা কে? তাদের নেতা জ্যোতি বসু। তাদের নেতা কে? নীহার বসু। আপনারা জেগে ঘুমান, না ঘুমিয়ে দেখেন? ওনারা জেগে ঘুমান। বড়লোকের ঘুম কেড়ে নিয়েছেন, না বাড়িয়ে দিয়েছেন? একদম বাড়িয়ে দিয়েছেন। জোতদারদের গো-ডাউনে থেকে এক ছটাক ধানও দিতে হয় না, জোতদার দল কংগ্রেস গিয়েছিল ১৯৬৭ সালে। হারিয়ে দিয়েছি। সেই জন্য তখন প্রফুল্ল সেন খাদ্যমন্ত্রী, তিনি জোতদারদের খাদ্যমন্ত্রী, সে হেরে গেল আর আমি গরিবদের খাদ্যমন্ত্রী, মেহনতি মানুষের নিতে পারব না, আমি চাল দিতে পারব না। শুধু দুর্বলদের দিতে হবে, না হলে লড়ে নেব, বন্ধ করে দেব চাকা, বাংলা বন্ধ করে দেব, ক্ষেত-মজুর বন্ধ করব। বন্ধ করতে করতে, পশ্চিমবাংলা বন্ধ। মানসবাবু মেনশন পিরিয়ডে বলছিলেন স্টেটসম্যান পত্রিকায় আপনারা লক্ষ্য করেছেন পশ্চিমবাংলা রসাতলে। লজ্জায় নাক কাটার দল আপনারা, মুখ্যমন্ত্রী ঘুমিয়ে থাকে। আজকে বিহারের সঙ্গে যদি তুলনা করতে হয় এই বিল্পবের মাটি রাঙা মাটি, কথা বলে, আর সেই বিপ্লব কাঁদছে, ধুঁকছে, মরছে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মিস্টার স্যার, আমি অতীশ সিন্হাকে উদ্দেশ্য করে কংগ্রেস দলকে বলছি, এই যে এগ্রিকালচারাল বাজেট হচ্ছে এটা শুধু জনার জন্য বলছি। দু-তিন আগে খবরের কাগজে দেখেছি এবং সকলেই জানেন চুঁচুড়াতে যে এগ্রিকালচারাল রিসার্চ সেন্টারের পক্ষ থেকে এক ধরনের বীজ একেবারে পরিপূর্ণভাবে সেটা বার করেছে। হাইব্রীড সেটাতে তিন গুন ফসল হবে। যেটা দশ মন হওয়ার কথা সেটাতে তিরিশ মন ফসল হবে। শুধু তাই নয়, আপনি জানেন ইন্টারন্যাশনাল রাইস অ্যাশোসিয়েশন কোলাবোরেশনে আমরা

এখানে সমস্ত ধরনের হাইব্রীড বীজ তৈরি করব এবং আগামী দু-তিন বছরের মধ্যে খাদ্যে উদ্বৃত্ত হতে পারব, যা ভারতবর্ষে আর কোথাও হবে না। দ্বিতীয়ত বীজের ক্ষেত্রে যে বাধা কীটনাশক ওষুধ ব্যবহার করা হয় পোকা মারার জন্য এবং সেগুলিতে মানুষের জীবনে ক্ষতি হয় অনেক ক্ষেত্রে। সেই কারণে এখানে ইন্টারন্যাশনাল বেস্‌ড ম্যানেজমেন্ট আই.পি.এফ. যাদের বলা হয়, তাদের থেকে দেখা যাচ্ছে বন্ধু পোকা এবং শত্রুপোকা চাষীরা আবিষ্কার করেছে। বন্ধু পোকা দিয়ে শত্রু পোকাকে নিশ্চিহ্ন করার জন্য, যার ফলে পরবর্তী কালে কীটনাশক ক্ষেত্রে এবং বীজ উৎপাদনের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করবে। এগ্রিকালচারাল ডিপার্টমেন্টের গবেষকদের ধন্যবাদ জানাই। এই ইতিবাচক দিকটা কংগ্রেসিদের জানানোর জন্য হাউসে বললাম।

মাননীয় উপাধ্যক্ষ আমার পয়েন্ট অফ ইনফর্মেশন হল, চুঁচুড়ায় এগ্রিকালচার রিসার্চ ডিপার্টমেন্টের পক্ষ থেকে এক ধরনের বীজ যেটা পরিপূর্ণভাবে আমরা বার করেছি, আগে হাইব্রীড বীজে যেটা তিন গুণ ফসল হচ্ছিল, এখন সেটা তিন গুণ হবে, অর্থাৎ ৩০ মণ হবে। শুধু তাই নয়, ইন্টারন্যাশনাল রাইস অ্যাসোসিয়েশনের কোলাবরেশনে আমরা হাই ইলডিং বীজ-এর সুফল আমরা দু-তিন বছরের মধ্যেই পাব এবং আমাদের খাদ্য এতে উদ্বৃত্ত হবে ইন্টারন্যাশনাল পেস্ট ম্যানেজমেন্ট এখানে পরীক্ষা করে দেখেছে যে বন্ধু পোকা এবং শত্রু পোকা দুই ধরনের পোকা আছে। এবার থেকে বন্ধু পোকায় দ্বারা শত্রু পোকাকে নিশ্চিহ্ন করা যাবে এবং এরফলে আমাদের পরবর্তীকালে উৎপাদনের ক্ষেত্রে বিরাট ভূমিকা পালন করবে। এইজন্য আমি কৃষি দপ্তর এবং গবেষকদের অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অফ ইনফর্মেশন হল, গতকাল আপনি শুনেছেন মমতা ব্যানার্জির জনসভায় জনসমুদ্রের জোয়ার এসেছিল। সেখানে উনি ঘোষণা করেছেন, আগামি ২০শে ডিসেম্বর, ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে যে জনসমাবেশ হবে তাতে বামপন্থীদের অনেক লোক সেখানে যোগদান করবেন।

[11-50 — 12-10 Noon.]

**শ্রী খাড়া সোরেন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষি এবং কৃষি বিপণন দপ্তরের মন্ত্রী এখানে যে বাজেট বরাদ্দ উপস্থাপিত করেছে তাকে সমর্থন জানিয়ে দু-একটি কথা বলতে চাই। আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার তাদের কাজকর্মের মধ্যে দিয়ে কৃষিতে যেভাবে ফসল বাড়ানো হয়েছে তার মূল হচ্ছে ভূমিসংস্কার এবং ভূমিসংস্কারের সাথে সাথে কৃষকরা বিভিন্ন ভাবে ডি.আর.ডি.এ-র মধ্যে দিয়েই হোক, লোনের মধ্যে দিয়েই হোক, মিনিকিট বিতরণের মধ্যে দিয়েই হোক, সমবায় সমিতির মধ্যে দিয়েই হোক, তাদের সাহায্য করা হচ্ছে। ফলে ফসল বাড়ানো সম্ভব হচ্ছে। আজকে এখানে বামফ্রন্ট সরকার কৃষি বিজ্ঞানীদের যেভাবে সাহায্যের হাত বাড়িয়ে দিয়েছে তারা উৎসাহিত হচ্ছে এবং ফসল বাড়ানো সম্ভব হচ্ছে। যে জমিগুলোতে চা-বাগান হচ্ছে, পুকুর হয়ে যাচ্ছে, সেগুলোকে উদ্ধার করে চাষিদের হাতে তুলে দেওয়ার ব্যাপারে সরকারের ব্যবস্থা নেওয়া উচিত। পাট্টা চাষি, বর্গা চাষিদের সহযোগিতায় এবং কৃষি বিজ্ঞানীদের সহায়তায় ও সরকারের সাহায্যে আজকে উৎপাদন বাড়ছে।

ব্যাঙ্কের মাধ্যমে লোন দিয়ে, সার বিতরণ করে, মিনিকিট বিতরণ করে, হালের লোন পাইয়ে দিয়ে, গুচ্ছ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল বসিয়ে সরকার চাষিদের সহায়তা করছেন এবং কৃষি উৎপাদন বাড়ছে। এ ক্ষেত্রে কাজটা কৃষকরাই করছেন কিন্তু সহায়তা করছেন সরকার। কৃষকরা যে উৎসাহ নিয়ে উৎপাদন করছেন সেই গতিটা আগামি দিনে আরও বাড়বে। কৃষি বিজ্ঞানীরা নতুন নতুন ধানের বীজ উদ্ভাবন করে কৃষকদের উপহার দিয়ে যেভাবে সাহায্য করছেন তাতে ভবিষ্যতে কৃষকরা আরও উৎসাহ পাবেন। কৃষকরা ফলন আরও বাড়াতে চান কিন্তু কৃষকদের সামনে যে সমস্যাগুলি আছে সেগুলির প্রতি দৃষ্টি দেওয়া দরকার। প্রথম কথা হচ্ছে, কৃষকদের জলের নিশ্চয়তা দিতে হবে। আমাদের মতন কৃষি নির্ভর দেশে কৃষকরা প্রকৃতির উপর নির্ভর করে চায করছেন। এই প্রসঙ্গে অতীশবাবুকে বলব, উত্তরবঙ্গের কৃষির উন্নয়নের জন্য তিস্তা প্রকল্পের ব্যাপারে কেন্দ্রীয় সরকার যদি ঠিকমতন সাহায্য করতেন তাহলে চিত্রটা আজকে অন্যরকম হয়ে যেত। আমরা দেখেছি, বামফ্রন্ট সরকার তিস্তা প্রকল্পের জন্য অনেক টাকা খরচ করলেও কেন্দ্রীয় সরকার এই তিস্তা প্রকল্পের জন্য মাত্র ৫/৬ কোটি টাকা দিয়েছেন। তিস্তা প্রকল্পের সম্প্রসারণ হলে উত্তরবাংলায় অনেক বাড়তি ফসল ফলানো যেত। তা যদি হত অর্থাৎ কেন্দ্রীয় সরকার যদি এ ক্ষেত্রে ঠিকমতোন সাহায্য করতেন তাহলে একদিকে উত্তরবাংলায় ক্ষেতমজুররা যেমন সারা বছর কাজ পেতে পারতেন তেমনি উৎপাদনও অনেক বেশি বেড়ে যেত। কিন্তু কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে সেই উদ্যোগ নেওয়া হয়নি। এই প্রসঙ্গে আমি বলব, উৎপাদন বাড়াবার জন্য কৃষি দপ্তরের সঙ্গে বৃহৎ ও ক্ষুদ্র সেচ দপ্তরের যোগসূত্রের মাধ্যমে কাজ করার দরকার আছে এবং তা করলে কৃষকদের উপকার করা যায়। তবে যেভাবে ব্যাপকহারে শ্যালো টিউবওয়েল বসানো হচ্ছে তাতে কৃষকরা এখন লাভ দেখলেও ভবিষ্যতে মাটির নিচের জলস্তর যদি নেমে যায় তাহলে কিন্তু সব জায়গায় পানীয় জল পাওয়া যাবে না। এ দিকটা দেখা দরকার এবং সেই কারণেই মাটির উপরের জল বেশি বেশি করে ব্যবহার করা দরকার। এ ব্যাপারে কৃষকদের উৎসাহিত করার দরকার আছে। ধরুন কারুর যদি ১০ বিঘা জমি থাকে এবং সে যদি সেই ১০ বিঘার মধ্যে এক বিঘাতে পুকুর কাটায় তাহলে এক দিকে যেমন সেই পুকুর থেকে সে চাষের জল পেতে পারবে অপর দিকে সেই পুকুরে মাছের চাষও হতে পারবে। এতে কৃষকরা তাদের এক ফসলি জমিকে দু ফসলিতে পরিণত করতে পাররেন। এর জন্য কৃষকদের যদি অর্থ সাহায্য করা হয় তাহলে ভাল হয়। তা ছাড়া পশ্চিমবাংলায় যে সমস্ত মজা খাল, বিল, পুকুর, রাস্তার পাশের খাদ ইত্যাদিগুলি সংস্কার করে যদি মাটির উপরিভাগের জল ধরে রাখা যায় তাহলে তা দিয়ে সরষে তিষি ইত্যাদির চাষ হতে পারে। কাজেই এইভাবে মাটির উপরের জলের সদ্ব্যবহার যাতে করা য়ায় সেদিকে নজর দেওয়া দরকার। এর পর আমি সারের কথায় আসছি। বিভিন্ন সময়ে আমরা দেখি যে সার কারখানার মালিকরা তাদের নিজস্ব এজেন্ট দিয়ে বাজারে তাদের সার ছাড়েন। বেনফেডের মাধ্যমে বা সমবায় সমিতিগুলির মাধ্যমে সঠিক সময়ে এই সার দেওয়ার ব্যবস্থা করা দরকার। কারণ দেখা যায় অনেক সময় বর্ষার পরে সার আসতে শুরু করে। বর্ষার আগেই যাতে কৃষকরা তাদের প্রয়োজনীয় সার পেতে পারেন তার ব্যবস্থা অবিলম্বে করা দরকার। এরপর আমি কীটনাশকের কথায় আসছি। কীটনাশক হিসাবে যেসব ঔষধ কৃষিক্ষেত্রে ব্যবহার করা হয় তাতে দেখা যায় কৃষির জন্য উপকারি অনেক কীটও তাতে

ধ্বংস হয়ে যায় ফলে কৃষির তাতে ক্ষতিই হয়। এই দিকটার প্রতি বিজ্ঞানীদের যত্ন নিয়ে চিন্তাভাবনা করা দরকার। আমি বলব, নীম গাছের পাতা থেকে তেল বের করে তা স্প্রে করলে এবং নীমের খোলা মাটিতে সার হিসাবে ব্যবহার করলে অনেক কীট ধ্বংস হতে পারে। আপনারা জানেন যে ফেলাটন ব্যবহার করা হয় বেগুন গাছে। এতে বেগুন তেতো হয়ে যায় এবং খাবার প্রায় অযোগ্য হয়ে যায়। সেই বেগুনই কিন্তু বাজারে আসে এবং মানুষ তা খায়। এতে ধীরে ধীরে মানুষের শরীরে বিষ ঢুকে যায়। এই রকম তীব্র বিষ ব্যবহার না করে, নিমের মধ্যে বা রেড়ির মধ্যে দিয়ে করমচার মধ্যে দিয়ে বিভিন্ন জাতীয় কীটনাশক যে ওষুধ তৈরি করা যেতে পারে, সেই বিষয়টা ভাবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। দ্বিতীয়ত কৃষকদের সামনে একটা সমস্যা দেখা দিয়েছে। যে কৃষক উৎপাদন করল, তার সংরক্ষণের যে ব্যবস্থা, যেমন হিমঘর তৈরি করার ব্যবস্থা করতে হবে। আলুর উৎপাদন আজকে গ্রামে গঞ্জে ভীষণভাবে বেড়ে গেছে। আমি উত্তরবাংলার লোক, আমি জানি দক্ষিণ দিনাজপুরে কোনও হিম ঘর নেই, আপনি জানেন আত্রেয়ী, পুনর্ভবা, টাঙন নদীর দু পাশের গ্রাম গঞ্জে আলুর চাষ আজকে প্রচন্ড ভাবে বেড়ে গেছে। কিন্তু কৃষকদের সেই আলু সংরক্ষণের কোনও ব্যবস্থা নেই। উত্তর দিনাজপুরে একটা হিমঘর আছে ৮০ কিলো মিটার দূরে গিয়ে কৃষকদের পক্ষে আলু সংরক্ষণ করা সম্ভব নয়। সুতরাং দক্ষিণ দিনাজপুরে যাতে একটা হিমঘর করা যায় তারজন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। সঙ্গে সঙ্গে বলতে চাই, কৃষকদের আরও সুযোগ সুবিধা দেবার ক্ষেত্রে কৃষি সমবায় সমিতিগুলো আছে, তার মধ্যে দিয়ে যদিও সার বন্টনের ব্যবস্থা আছে। আমরা দেখেছি কৃষি সমবায় সমিতির মধ্যে দিয়ে দুবার লোন দেওয়া হয়, বোরো চাষের সময় একবার দেওয়া হয়, আমন চাষের সময় একবার দেওয়া হয়। কিন্তু অনেক সময় দেখা যায় সার এমন সময় দেওয়া হয় যা সেই আমন বা বোরো চাষের সময় ব্যবহার করতে পারে না। তারা সরষে চাষে সেইগুলো ব্যবহার করে। সেই জন্য আমি প্রস্তাব রাখছি, যখন যা চাষ হয়, সেই সেই চাষের সময় যেন লোন দেওয়া হয়। সেই ভাবে সারের ব্যবস্থা করতে হবে। সঙ্গে সঙ্গে কৃষকদের যে জমি আছে সেইসব জমিকে চা বাগানে পরিণত করা হচ্ছে। আম বাগান করা হচ্ছে। সেইজন্য কৃষি মন্ত্রীকে অনুরোধ করব, তিনি ভূমি রাজস্ব মন্ত্রীর সঙ্গে আলোচনা এটাকে রোধ করার ব্যবস্থা করবেন, এই আশা রেখে, এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং কৃষি বিপণন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে রেখেছেন তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। আমি আজকে বলতে চাই যে ভূমি সংস্কারের ফলে আজকে পশ্চিমবাংলা খাদ্যশস্য উৎপাদনে ভারতবর্ষের মধ্যে প্রথম। ইকনমিক রিভিউতে যে স্ট্যাটিসটিক্স বেরিয়েছে তাতে এটা প্রমাণিত এবং এটা ভারত সরকারের তথ্য। এটা সম্ভব হয়েছে ভূমি সংস্কারের জন্য। এটাই হচ্ছে মূল কথা। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ আজকে এক নম্বর জায়গায় গেছে। একটা আরও উন্নত হতো কিন্তু জমি সংক্রান্ত ব্যাপারে কলকাতা হাইকোর্টে ভেস্টেড ইন্টারেস্টেড লোকেরা সেই সব জমির উপর কেস করে রেখেছে। যার ফলে এটা আটকে গেছে। তবে এই যে ট্রাইব্যুনালের ব্যবস্থা হয়েছে, এটা হলে কাজ চলবে।

এটা আমি খুব দৃঢ়ভাবে বলতে চাই। তবুও পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে এক নম্বর জায়গায় আছে। ভূমি সংস্কার ভারতবর্ষের কোনও রাজ্যের কোনও জায়গায় হয়নি। এবং আগামি দিনে কোনওদিন হবে কি না বলা মুস্কিল। ওরা সব সময় একটা শিয়াল বাচ্চা দেখান, মহারাষ্ট্রকে ওরা সব সময় শিয়াল বাচ্চা হিসাবে দেখান। সেটাও আজকে শারদ পাওয়ারের হাত থেকে বাল থ্যাকারে কেড়ে নিয়েছে।

[12-00 — 12-10 p.m.]

স্যার, মাননীয় কৃষিমন্ত্রীর উদ্দেশ্যে আমি বলতে চাই, সেটা হচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বিবৃতির মধ্যে দাবি করেছেন — উন্নতমানের বীজ সরবরাহের ক্ষেত্রে গভর্নমেন্ট এজেন্সিগুলো মুখ্য ভূমিকা পালন করছে; কিন্তু আমি দায়িত্ব নিয়ে বলছি এটা সঠিক নয়। এই তথ্যটা সঠিক নয়। এখনো পর্যন্ত আমাদের রাজ্যের গ্রামাঞ্চলের প্রতিটি ব্লকে উন্নতমানের বীজ সরবরাহটা কন্ট্রোল করছে ব্যক্তিগত মালিকানাধীন বেসরকারি প্রতিষ্ঠানগুলো। নিশ্চয়ই সরকারের উন্নতমানের বীজ তৈরি করার ফার্ম আছে, কিন্তু সেসব ফার্মে যে উন্নতমানের বীজ তৈরি হয় তা কৃষকদের কাছে জারমিনেটেড হয় না। এবিষয়ে আমি একটা স্ট্যাটিসটিক্স এখানে রাখতে পারি, কয়েকটা ব্লকের নাম উল্লেখ করতে পারি। আমাদের মেদিনীপুর জেলায় সরকারি ফার্মের বীজ সরবরাহ করা হচ্ছে, কিন্তু সে বীজের ৮০%-ই জারমিনেটেড হয় না। নন্দীগ্রাম এক নম্বর, দু নম্বর ব্লকে, পটাশপুর এক নম্বর, দু নম্বর ব্লকে, মেদিনীপুর সদর ব্লকে, ময়নায়, সর্বত্র আমরা এই জিনিস দেখছি, আপনাদের সরবরাহ করা বীজ জারমিনেটেড হয় না। অতএব এ ক্ষেত্রে মুখ্য ভূমিকা এখনো ব্যক্তিগত মালিকানাধীন সংস্থাগুলোর হাতেই আছে। এটা কি করে রিভাইভ করা যায়, বিষয়টাকে কি করে গভর্নমেন্টের হাতে নিয়ে আসা যায়, সরকারি ফার্মের মাধ্যমে কি করে বীজ, উন্নতমানের বীজ কৃষকদের মধ্যে সরবরাহ করা যায়, সেদিকে অবশ্যই আপনাকে নজর দিতে হবে। একটা জিনিস আমরা লক্ষ্য করেছি, বর্ধমান জেলা পরিষদ থেকে ব্যবস্থা করে গ্রামের কৃষকদের মোটিভেটেড করে — শ্রদ্ধেয় বিনয়দা এখানে আছেন, তিনি জানেন, তাঁকে জিজ্ঞাসা করলে আপনি জানতে পারবেন—বিশেষ করে একটু অবস্থাপন্ন কৃষকদের বীজ তৈরির কাজে উৎসাহিত করা হয়েছে। আমি বর্ধমান জেলা পরিষদের খবর রাখি এবং রাখি বলেই আপনাকে বলছি এবং সঠিকভাবেই বলছি, প্রতিটি ব্লকের কিছু কিছু কৃষককে তারা চ্যুজ করছে এই কাজের জন্য। ধরুন এক্স-কে বেছে নিয়ে তাকে আর্থিক সাহায্য থেকে আরম্ভ করে সবরকম সহায়তা দিয়ে মোটিভেট করা হচ্ছে, তাকে বলা হচ্ছে, তুমি কেবল মাত্র কালটিভেশন করবে ফর দি হায়ার ব্রীডিং অফ দি সীডস। তাকে একটা নির্দিষ্ট জায়গায় এটা করতে বলা হচ্ছে। তার জন্য গভর্নমেন্টের সাবসিডি দেওয়া হচ্ছে, এগ্রিকালচারাল অ্যাডভাইস দেওয়া হচ্ছে, এক্সপার্টরা গিয়ে বোঝাচ্ছে। এর ফলে আমি যতদূর জানি সারা বর্ধমান জেলায় উন্নতমানের বীজ সরবরাহের ক্ষেত্রে এটা অনেক বেশি হেল্পফুল হয়েছে। আমাদের চুঁচুড়া রিসার্চ সেন্টারে আমাদের বিজ্ঞানীরা উন্নতমানের বীজ তৈরি করছেন। আগামি দিনে সেসব বীজ দিয়ে ১০ গুন, ২০ গুন বেশি ফসল উৎপাদন হবে। আগে যখন আমাদের নেতারা চিনের উৎপাদন ব্যবস্থা দেখে এসে এখানে বলতেন, চিনে ফসলের উৎপাদন এত গুন, এত গুন বাড়ছে। তখন আমাদের দেশের কংগ্রেস

নেতারা সেসব কথাকে গাল-গল্প বলতেন, আষাঢ়ে গল্প বলতেন। এখন আমাদের দেশেই এক-ফসলা জমিকে দু-ফসলা, তিন ফসলা, চার ফসলা করা সম্ভব হচ্ছে। এক বিঘা জমিতে ৪০ মন, ৫০ মন ধান উৎপাদন করাটা আজ আর অসম্ভব নয়। আমাদের কৃষকরা কোনওরকম ট্রেনিং না নিয়ে, উইদাউট হেল্প অব দি গভর্নমেন্ট ফসলের উৎপা... দিনের পর দিন বৃদ্ধি করছে। প্রতিটি ব্লকে আমরা এ জিনিস দেখতে পাচ্ছি। এটা পশ্চিমবাংলার যে কোনও জায়গায় গেলেই দেখা যাবে। হ্যাঁ, নিশ্চয়ই কোথাও কোথাও বিভিন্নরকম গভর্নমেন্টের সাবসটেনসিয়াল হেল্প তারা পাচ্ছে। সবচেয়ে বড় কথা হচ্ছে সার। এখানে কৃষি নিয়ে বিরোধী সদস্যরা অনেক বড় বড় কথা বলছেন। কিন্তু ওরা ভুলে যাচ্ছেন আজকাল কৃষি উৎপাদনের প্রধান সহায়ক হচ্ছে সার। সারের দাম কে বাড়ায়? কেন্দ্রীয় সরকার সারের দাম বাড়িয়ে দিয়েছে। এরা এমন কৃষকদের প্রতি দয়ালু যে সারের দাম বাড়িয়ে দিল, সারের উপর ভরতুকি তুলে দিল। কৃষকদের প্রতি দরদে ওরা হাউ হাউ করে কেঁদে ফেলেন। আমি মাননীয় কৃষি বিপণন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে আর একটি জিনিসের প্রতি নজর দিতে বলব। সেটা হচ্ছে, কৃষকদের সারে ভরতুকি কেন্দ্রীয় সরকার তুলে দেবার ফলে দাম বাড়াবার সুযোগ নিচ্ছে রাজ্যের কিছু ব্যবসায়ী। আমাদের কৃষি কো-অপারেটিভ যেগুলি আছে তারা এগুলি দেখে। ব্যবসায়িরা সারের দাম বাড়িয়ে যে বাড়তি দাম নেয়, সেইদিকে দৃষ্টি দেওয়া উচিত। যেমন ধরুন, বড় চাযের সময়ে যে সময়ে সবচেয়ে বেশি ওষুধ লাগে, যেমন নাইট্রোজেন প্রভৃতি ঐ পোকা নিরোধের জন্য, সেই ওষুধগুলি আনেনা। ফলে একটা সঙ্কট সৃষ্টি করে। এইসব ব্যাপারগুলি দেখার জন্য আমি অনুরোধ করছি। সামগ্রিকভাবে বলছি, এই বাজেট অসম্ভব ভাল বাজেট হয়েছে। আমি বিশেষ করে কৃষিজ বিপণন মন্ত্রী মহাশয়কে বলব, মার্কেটিং কমিটিতে সমস্ত দলের প্রতিনিধিদের নেওয়া উচিত। বিশেষ করে এলাকার যারা জনপ্রতিনিধি তারা ঐ কমিটিতে থাকবেন না কেন? এম.পি. জেলা পরিষদের সভাধিপতি এনারা থাকবেন না কেন? তাদের থাকা উচিত। এদের মার্কেটিং কমিটিতে নেওয়া হোক। এই কথা বলে এই বাজেটকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** (নট প্রেজেন্ট)

[12-10 — 12-20 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী নীহার বসু এবং কৃষিজ বিপণন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী কলিমুদ্দিন সাম্‌স যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করছি। ভারতবর্ষে ধান উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ প্রথম এটা আমাদের পশ্চিমবঙ্গের বিরাট কৃতিত্ব। এই সাফল্যের জন্য আমি মাননীয় কৃষি মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাই। বিরোধী দলের ভাবা উচিত ধান উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের এ একটা বড় কৃতিত্ব। আমাদের চুঁচুড়া গবেষণা কেন্দ্র থেকে ভুপেন, বিপাশা, পূর্ণেন্দু প্রভৃতি উচ্চফলনশীল প্রায় ২২ রকমের ধান বেরিয়েছে। কত বড় কৃতিত্ব। এখন মাটিতে ২।৩ বার

ফসল ফলবে। গ্রামে গঞ্জে কৃষকদের মধ্যে এগুলি বিলি বন্টন হলে এবং যথার্থভাবে চাষ হলে বাংলার চেহারা পাল্টে যাবে। এ বিষয়ে কোনও সন্দেহ নেই। ধানের সাথে সাথে কৃষি ফসল হিসাবে পানের কথা বলতে পারি। তমলুক মহকুমা এবং কাঁথি মহকুমায় প্রচুর পরিমাণে পান উৎপাদন হয়। এই তমলুক মহকুমায় পানের উপর যাতে রিসার্চ সেন্টার গড়ে তোলা যায় তারজন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। পৃথিবীতে প্রায় ১০০ প্রজাতির পান উৎপাদন হয়। ভারতবর্ষে হয় ৪০ প্রজাতির। তারমধ্যে পশ্চিমবঙ্গে হয় ৩০ ধরনের প্রজাতির পান। এই পান চাষের সঙ্গে লক্ষ লক্ষ লোক যুক্ত আছে। আমি মাননীয় কৃষিজ বিপণন দপ্তরের মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব, পান নিয়ে যাওয়া এবং নিয়ে আসার জন্য যে লিঙ্ক রোডগুলি আছে সেগুলি আপনার দপ্তর থেকে করা হয় বলে আমি শুনেছি তমলুকের খঞ্চি থেকে ঠেকুয়া পর্যন্ত এই ৭ কিলোমিটার পথ পরিবহনের যাতায়াত করার জন্য যদি পাকা রাস্তা করে দেন তাহলে পান চাষিদের খুব উপকার হয়। নরঘাট বিধানসভার অন্তর্গত মহিষাদল ১ নম্বর ব্লকে একটা মূলাখোপ ফার্ম আছে। সেখানে ২৫ একর জায়গা নির্দিষ্ট। কিন্তু মাত্র ৮।১ একর চাষ হয়। বাকি যে জমি পড়ে রয়েছে পরিপূর্ণ ক্ষতিপূরণ না পাবার জন্য। ২০ পারসেন্ট মাত্র বাকি আছে। সেটা না দেওয়া পর্যন্ত তারা সে জমি ছাড়ছে না। ১৯৯২-৯৩ সালে থেকে চিঠি পত্র আসছে কিন্তু এখনও সমাধান হয় নি। তারজন্য ৪ লক্ষ ৬৩ হাজার ৬০৯ টাকা ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা করুন, তাহলে এই ২৫ একর ফার্ম, যেগুলি লস ক্রশ সীড ফার্ম সেগুলিকে ভালো অবস্থায় আনা যায়। ভগবানপুর ২ নাম্বার ব্লক সীড ফার্ম তারও ২ লক্ষ ৩ হাজার ৫১৭ টাকা ক্ষতিপূরণ দিতে হবে। এবারে ফুল চাষের কথা বলি। মেদিনীপুর জেলায় পাঁশকুড়া ১ নাম্বার, ২ নাম্বার ব্লকে, পাশেই দাশপুরে, হাওড়ার বাগনানে এইসব জায়গায় প্রচুর ফুল উৎপাদন হয়। রজনীগন্ধা, বেল, জুঁই, গোলাপ, প্রচুর পরিমাণে ফোটে, এবং ভারতের বহু জায়গায় এখানকার ফুল রপ্তানি হয়। এগুলি জাহাজ, বিমানে, গাড়িতে করে যায়। কিন্তু যদি কোনও কাবণে গোলমাল হয় তাহলে তাদের খুবই অসুবিধা হয় কারণ কোনও কোল্ড স্টোরেজ নেই। সুতরাং পাঁশকুড়া ১ নাম্বার, ২ নাম্বার ব্লক, দেউলিয়ার কাছাকাছি যদি একটা কোল্ড স্টোরেজ করে দেন তাহলে ভালো হয়। তারা উপকৃত হয়। ফুল চাষিদের জন্যও সমবায় তৈরি করলে ভালো হয়। সমবায় যখন সব জায়গায় আছে, তখন ফুলচাষিদেরও সমবায়ের সুযোগ দেওয়া হোক। ফ্লাওয়ার গ্রোয়ারস কো অপারেটিভ তৈরি করা হোক। পরস্পরং ভাবয়ন্ত বোধয়ন্ত পরস্পরং। এই সমবায়ের হেড কোয়াটার। তমলুক তৈরি করে তার শাখা প্রশাখা, যেসব অঞ্চলে ফুল চাষ হয়, সেইসব অঞ্চলে ছড়িয়ে দেওয়া হোক। এতে এই ফুলচাষিরা সমবায়ের সুযোগ সুবিধা পাবে। বিদেশে যে ফুল রপ্তানি হয়, এই ফুল রপ্তানির ক্ষেত্রে সরকারি ব্যবস্থা সরলীকরণের প্রয়োজন আছে। বিমানের ভাড়া বৃদ্ধি হচ্ছে, রেলের ভাড়া বৃদ্ধি হচ্ছে এবং এই ব্যাপারে প্রতিবন্ধকতা সৃষ্টি করছে এবং ভালোভাবে সংগঠন করা দরকার। এলাকা ভিত্তিক, ব্লক ভিত্তিক, জেলা ভিত্তিক ফুলের মেলা যাতে হয় তারজন্য ব্যবস্থা নিন। এর ফলে লোকে উৎসাহিত হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে কৃষি ও কৃষি বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় ১৯৯৫-৯৬ সালের যে ব্যয়বরাদ্দের দাবি জানিয়েছেন

তাকে সমর্থন জানিয়ে আমি দু চারটি কথা বলতে চাই। স্যার, ভারত এমন একটা দেশ, যে দেশে মাটি ভিন্ন ধরনের। পার্বত্য অঞ্চল আছে, মালভূমি আছে, সমভূমি আছে, বনভূমি আছে এবং লবনাক্ত ভূমিও আছে। ভারতে যে বৃষ্টি হয়, তা সব জায়গায় সমান হয় না। বৃষ্টি কোথাও কম হয়, কোথাও বেশি হয়। খুব স্বাভাবিক ভাবেই ভারতের যা উৎপাদন, সেই উৎপাদন প্রতি বছর তার নির্দিষ্ট মাত্রা অনুসারে হয় না। যে বছর বৃষ্টি সমান হয়, প্রাকৃতিক ভারসাম্য ঠিক থাকে, সেই বছর উৎপাদনও বেড়ে যায়, আর যে বছর খরা বা বন্যা হয়, সেই বছর ফসল নষ্ট হয়ে যায় এবং শস্য উৎপাদনও বেড়ে যায়, আর যে বছর খরা বা বন্যা হয়, সেই বছর ফসল নষ্ট হয়ে যায় এবং শস্য উৎপাদনও কমে যায়। আজকে পশ্চিমবঙ্গ হচ্ছে ভারতের একটি অঙ্গ রাজ্য। এই রাজ্য তার কৃষি উন্নয়নের জন্য যে ধরনের ব্যবস্থা অবলম্বন করেছেন, সেই ব্যবস্থার মধ্য দিয়ে আজকে এই কথাই বলতে পারি যে, ভারতের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গ কৃষি উৎপাদনে অনেক বেশি উন্নতি লাভ করতে পেরেছে। কৃষি উৎপাদনের জন্য যে যে উপাদানের প্রয়োজন, সেই উপাদানগুলির সঙ্গে সঙ্গে, সেচ এবং অন্যান্য ব্যবস্থা গুরুত্ব দিয়ে ভাবার ফলে পশ্চিমবঙ্গে কৃষি কয়েক বছরে প্রথম স্থান অধিকার করেছে।

[12-20 — 12-30 p.m.]

মাননীয় বিরোধী দলের সদস্য অতীশবাবু বলেছেন যে 'আমরা ১৯৭৪-৭৫ সালে কৃষিতে প্রথম স্থান অধিকার করেছিলাম, স্বাভাবিক ভাবে পশ্চিমবঙ্গ কৃষিতে খাদ্যশস্য উৎপাদনে এক-নাগাড়ে প্রথম স্থান ছিল। আমি বিনয়ের সাথে জিজ্ঞাসা করি ছয়ের দশক থেকে সাতের দশকের গোড়ায় যদি খাদ্যশস্য উৎপাদনে প্রথম স্থানে থাকত তবে খাদ্যে স্বনির্ভরতা অর্জন করত, তাহলে আমাদের কেন বিদেশ থেকে মাইলো ভুট্টা এনে খাওয়ানো হল? এটা কি আমরা ভুলে গেছি? আজকে আমরা বলতে পারি ১৯৭৮ সালের পরবর্তী সময় থেকে পশ্চিমবঙ্গে বিভিন্ন সময়ে যে অনাবৃষ্টি, অতিবৃষ্টি ইত্যাদি হয়েছে তাতে আমরা পশ্চিমবঙ্গের সাধারণ মানুষকে অনাহারে থাকতে দিইনি, মাইলো ভুট্টা বিদেশ থেকে আমদানি করতে হয়নি। বন্যার সময় আমন ধান নষ্ট হয়ে গেলে তার পরবর্তী সময়ে বোরো ধান, আউশ ধান চাষের উপর গুরুত্ব দিয়ে কৃষির উৎপাদন বাড়ানো হয়েছে। কৃষিতে পশ্চিমবঙ্গ একটা বিশেষ গুরুত্বপূর্ণ স্থান অধিকার করেছে। স্যার আমি কয়েকটি ডাটা দিয়ে বলতে চেষ্টা করছি। বোরো ধান উৎপাদন হয়েছিল ১৯৯২-৯৩ সালে ২৫.৭৫ লক্ষ টন, সেখানে ১৯৯৩-৯৪ সালে সেটা হয় ৩২.৪২ লক্ষ টন। ১৯৯২-৯৩ সালে এই উৎপাদন ৮.৬১ লক্ষ হেক্টর জমিতে হয়, সেখানে ১৯৯৩-৯৪ সালে এর উৎপাদন হয় ১০.৪৫ লক্ষ হেক্টর জমিতে। উৎপাদন ক্ষেত্র পার হেক্টর হচ্ছে ১৯৯২-৯৩ সালে ২৯৯২ কেজি, সেখানে ১৯৯৩-৯৪ সালে হয় ৩১০২ কেজি। মাননীয় কৃষি মন্ত্রীর কাছে প্রস্তাব রাখছি—মাটির তলায় যে জল আছে, তার অপেক্ষা মাটির উপরে যে জল আছে সেটা যদি বেশি করে আটকে রাখতে পারি এবং যে সমস্ত জমিতে বোরো চাষ হয় আমরা সেইসব জমিতে যদি এই জল বন্টন করতে পারি তাহলে আরও বেশি উৎপাদন হবে। গমের ব্যাপারে লক্ষ করেছি ১৯৯২-৯৩ সালে উৎপাদন হয়েছিল ২ লক্ষ হেক্টর জমিতে, সেখানে ১৯৯৩-৯৪ সালে উৎপাদন বেড়েছে, ৩.০৭ লক্ষ হেক্টর জমিতে গম হয়। এই গমের উৎপাদন ৫.৮৭ লক্ষ টন বেড়ে হয়েছে

৬.৩২ লক্ষ টন। তাহলে কি গমের উৎপাদন কমেছে? আমাদের কাছে, এই হাউসে যা বললেন তা অসত্য বলে আমি মনেকরি। লক্ষ্য করছি গ্রামাঞ্চলে তৈল বীজের উৎপাদন বেড়েছে। গোটা ভারতবর্ষে যে পরিমাণ তৈলবীজ প্রয়োজন ছিল তার ৪৪ ভাগ এখানে ১৯৯৩-৯৪ সালে উৎপন্ন হয়। আশা করছি, অষ্টম পরিকল্পনার শেষে গোটা ভারতে যে পরিমাণ তৈলবীজ প্রয়োজন তার ৬০ ভাগ এখানে উৎপন্ন হবে। প্রান্তিক চাষি, মাঝারি চাষি গরিব চাষিদের বিভিন্ন ধরনের মিনিকিট দেওয়ার ব্যবস্থা হয়েছে। পশ্চিমবঙ্গের কৃষিতে যে গতিশীলতা, সেই গতিশীলতার ধারা এমনি এমনি হয়নি, এর পিছনে অনেক কারণ আছে। তার এক নম্বর কারণ হল রাজ্যের উন্নয়নকৃত কৌশল। কোন কোন পরিকল্পনা গ্রহণ করলে ধান, খাদ্য শস্য বেশি বেশি উৎপাদন করা যায় তার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। উৎপাদন বেশি হওয়ার মূল চাবিকাঠি কিন্তু ভূমি সংস্কার। অনেক অনেক কথা বলেছেন, আমি সেই বিষয়ে আর যেতে চাই না, কারণ আমার সময় কম। আমি শুধু বলতে চাই জমির যে ঊর্ধ্বসীমা ছিল, তার অতিরিক্ত যে জমি ছিল সেই অতিরিক্ত জমিকে ভূমিহীনদের মধ্যে বিলি-বন্টন আমরা করতে পেরেছি। তারজন্য উৎপাদন অনেক বেড়েছে। আমরা ভাগচাষির স্বার্থ সুরক্ষিত করতে পেরেছি। কংগ্রেস আমলে আমরা লক্ষ করেছি, ভাগচাষিরা এক বছর জমিতে চাষ করার পর জমির মালিক ইচ্ছাকৃত ভাবে সেই ভাগচাষিদের জমি থেকে উচ্ছেদ করত। আজকে বামফ্রন্ট সরকার আসার পর তারা উপলব্ধি করেছে তাদের আর উচ্ছেদ করা যাবে না। সেই কারণে তারা সেই জমিকে নিজের ভেবে উৎপাদন বাড়াবার চেষ্টা করেছে। তা ছাড়া জেলা স্তরে বিকেন্দ্রীকরণের ব্যবস্থা হয়েছে। বিকেন্দ্রীকৃত বন্টন ব্যবস্থার মধ্যে দিয়ে সমস্ত জিনিস চাষীদের কাছে পৌঁছে দেওয়া গেছে। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ সিন্‌হা, ডাঃ মানস ভুঁইয়া যে রিভাইজ নোটিশ দিয়েছেন এটা কবে হবে বলুন।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই স্টেটমেন্টটা ৩রা আগস্ট দেওয়া হবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই কৃষি দপ্তরের ব্যয় বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের সমর্থনে কিছু বলার জন্য এখানে দাঁড়িয়েছি। আমাকে অনেকে জিজ্ঞাসা করেছিলেন, আপনি আবার কৃষি সম্পর্কে কি বলবেন? এই এগ্রিকালচার মিনিস্টার থাকেন জগদ্দলে, শহর এলাকা, এগ্রিকালচার মারকেটিং মিনিস্টারের বাড়ি হচ্ছে খিদিরপুরে, উনি পাকা রাস্তার উপর এগ্রিকালচারাল প্রোডাকশন করেন, এগ্রিকালচার সেকরেটারির বাড়ি হচ্ছে শহরে। সুতরাং কৃষির উৎপাদন বাড়াতে গেলে বুদ্ধির দরকার হয়। গ্রামে থাকার দরকার হয় না। এটা আমাদের মনে রাখা উচিত। এখানে এসে আমার বুদ্ধিটা গুলিয়ে যাচ্ছে। তার কারণ আমি বুঝতে পারছি না যে পশ্চিমবাংলার আসল ফসল উৎপাদন কত? এবারে আমি মন্ত্রী মহাশয়ের দেওয়া কয়েকটি ফিগার এবং তার সঙ্গে অন্য মন্ত্রীদের বক্তব্য কি রকম ভ্যারি করছে সেটা আমি আপনাকে দেখাবার চেষ্টা করব। স্যার, কৃষিমন্ত্রীর স্টেটমেন্ট যেটা আছে তাতে আমি দেখতে পাচ্ছি টোটাল

ফুডগ্রেন্স কত? উনি বলছেন যে ১ কোটি ৩১ লক্ষ টন। ওনার হিসাবে এটা হচ্ছে টোটাল ফুডগ্রেন্স। এবারে অসীমবাবু বাজেট বক্তৃতায় আছে বর্তমান বছরে এই রাজ্যে মোট খাদ্য শস্য উৎপাদন পৌঁছাবে ১ কোটি ৩২ লক্ষ টনে। দুটিই একই সালের বাজেট বিবৃতি। তাহলে ১ লক্ষ টনের তফাত হচ্ছে। দু-জন মন্ত্রীই বাজেট বিবৃতি দিয়েছেন। এবারে রাজ্যপালকে দিয়ে কি বলিয়েছেন শুনুন।

ওরা বলছে মোট ১৮.১ মিলিয়ন মেট্রিক টন উৎপাদন সহ পশ্চিমবঙ্গ বর্তমানে দেশের সর্বাধিক চাল উৎপাদনকারি রাজ্য। হয় রাজ্যপালের বক্তৃতা ভুল ছাপা হয়েছে, অথবা রাজ্যপালের মাথা খারাপ করে দিয়েছে বামফ্রন্ট সরকার। রাজ্যপাল বলছেন ১৮.১ মিলিয়ন মেট্রিক টন, তার বিবৃতির চার পাতায় আছে। আর একজন মন্ত্রীর বিবৃতিতে দেখা যাচ্ছে তিনি বলছেন আমাদের প্রোডাকশন হচ্ছে ১২০.৫৭ মে.টন এটা হচ্ছে নরেন দের বিবৃতি। এখন কোনটা ঠিক এ বলা ভারি মুশকিল। কারণ, বামফ্রন্টের এগ্রিকালচারাল স্ট্যাটিসটিক্স হচ্ছে লোককে ঠকানোর জন্য একটা রং কনসেপ্ট এবং রং আইডিয়া। এবার আমি আর একটা হিসেব দিচ্ছি বলছে চাল উৎপাদনে এই রাজ্য প্রথম হয়েছে। আরও, কৃষিমন্ত্রী বলছেন আমাদের উৎপাদন বেড়েছে। আবার খাদ্যমন্ত্রী বলছেন আমাদের আর রিক্যয়ারমেন্ট প্রয়োজন ১০৫.৫৭ লক্ষ মেট্রিক টন। এবং উনি বলছেন ১২০.৫৭ লক্ষ মেট্রিক টন উৎপাদন যদি আর ১০ পারসেন্ট পাশের রাজ্যে এবং বাংলাদেশে পাচার হয়, তাহলে অ্যাকচুয়াল পাচ্ছি ১০৮.৫১ লক্ষ মেট্রিক টন। তাহলে, কেন্দ্রীয় সরকারকে দেখানোর জন্য এবং বেশি চাল, গম পাওয়ার জন্য খাদ্যমন্ত্রী বলছেন টোটাল প্রোডাকশন ১২০.৫৭ লক্ষ মেট্রিক টন, আর অসীমবাবু বলছেন ১৩১, এরা বলছে ১৩২, কোনটা সত্যি এটা আমার পক্ষে বোঝা সম্ভব হচ্ছে না। অথচ, এই রাজ্য প্রতি বছর কত চাল নিয়ে আসছে? এফ.সি.আই. ১৯ লক্ষ টন ওরা অফটেক করছে বলছে। আমাদের স্ট্যাটিসটিক্স না বলছে। চালের উৎপাদন বৃদ্ধি পেয়েছে বলে দাবি করছেন। এটা কি পাশের রাজ্যে আর বাংলাদেশে যাতে পাচার করা যায় এর জন্য? উৎপাদন বৃদ্ধির কোনও উত্তর এই রাজ্যের মন্ত্রীরা এখনও পর্যন্ত দেননি! আর একটা কথা, কমন স্ট্যাটিসটিক্যাল জাগলারি, অসীমবাবু বলে থাকেন। আমি অসীমবাবুর বাজেট বক্তৃতা আর একবার পড়ে শোনাচ্ছি, উনি বলছেন উৎপাদনশীলতা বৃদ্ধির সর্বোচ্চ হার হয়েছে পশ্চিমবঙ্গে। তার মানে রেট অফ গ্রোথ অফ প্রোডাকটিভিটি, অ্যাকচুয়াল প্রোডাকটিভিটি নয়, প্রোডাকটিভিটি পার হেক্টর নয়, রেট অফ গ্রোথ অফ প্রোডাকটিভিটি সেটা কখন হাই? যখন আগে কম ছিল, তার থেকে বেড়েছে, তখন। রেট অফ গ্রোথ সেখানে পাঞ্জাব আগেই একটা প্লেটোতে রিচ করে গেছে। সুতরাং সেই জায়গায় রেট অফ গ্রোথ অফ প্রোডাকটিভিটি খুব হাই, এটা বলে কৃতিত্ব নেওয়া মনে হয় মানুষকে ঠকানো। এটা যদি স্বীকার করতেন আগে আমাদের কম ছিল, এখন সেই তুলনায় বেড়েছে, সেটা ভালো হত। কিন্তু আপনারা এমন একটা ইম্প্রেশন দিয়েছেন যেন পশ্চিমবঙ্গে পার হেক্টর সবচেয়ে বেশি উৎপাদন হয়, অন্য কোনও রাজ্যের সঙ্গে কম্পেয়ারেবল নয়। এবারে আমি কৃষি মন্ত্রীর অ্যাকচুয়াল বাজেট বিবৃতিতে যাই, তিনি যেটা প্রায় স্বীকার করেছেন, এখানে চালের উৎপাদনের কথা উনি বলেছেন বলেই, আর কিছু উৎপাদন বাড়ছে না। উনি স্বীকার করেছেন পশ্চিমবঙ্গের কি অবস্থা। গমের ক্ষেত্রে দা ইন্টারেস্ট অ্যামং

ফার্মারস ইন গ্রোয়িং হুইট ইজ ডেকলাইনিং। কৃষকরা আর গম উৎপাদন করতে চাইছে না। সুতরাং গমটা কমে যাচ্ছে। এবারে কৃষিতে সাকসেস স্টোরির আর একটা পালসেস কৃষিমন্ত্রী স্বীকার করেছেন। West Bengal only produces 20 per cent of the total requirement of pulses.

[12-30 — 12-40 p.m.]

তার মানে আমাদের যে ডাল দরকার হয়, এত কৃষি বিপ্লব হওয়ার পর বামফ্রন্ট মাত্র ২০ পারসেন্ট গ্রো করতে পেরেছে, যদিও পালসেস এর আগে সেন্ট্রাল স্পনসর্ড আমরা করতে পারিনি। অয়েল সিডস্ গ্রোথ প্রোগ্রামের ব্যাপারে আপনি বলেছেন যা তাতে ৪৪ পারসেন্ট অব দি রিকোয়ারমেন্ট মেটে। এই রাজ্যে যা লাগে তার মাত্র ৪৪ পারসেন্ট। গমের উৎপাদন বছরে বছরে কমছে। কংগ্রেসের আমলে আমরা ১২ লক্ষ টনে নিয়ে গিয়েছিলাম, সেটা কমিয়ে ৬ লক্ষ টনে নিয়ে এসেছেন। ডাল যা দরকার তার ২০ পারসেন্ট আপনি উৎপাদন করছেন। আমরা একমাত্র সেল্ফ সাফিশিয়েন্ট পোটাটোর ক্ষেত্রে। এখানে এগ্রিকালচার মার্কেটিং মিনিস্টার আছেন, আমি এই ব্যাপারে পরে বলব। আলুর দাম, ভাল আলু, চন্দ্রমুখির দাম দাঁড়িয়েছে সাড়ে পাঁচ টাকায়। অন্য রাজ্য এত আলু প্রডিউস করে যেখানে, সেখানে এখানে কনজুমারকে সাড়ে পাঁচটাকা থেকে ছয় টাকায় কিনতে হচ্ছে। আলু হচ্ছে [illegible] গরিব মানুষের খাদ্য। চালের ওভার অল পারফরম্যান্স হচ্ছে ইন্ডিয়াতে হায়েস্ট। হায়েস্ট প্রোডাকশন হয়, তবুও সেন্ট্রাল থেকে ১৯ লক্ষ টন আনতে হয়। হুইটের প্রোডাকশন এমন পর্যায়ে যে পুরোটাই সেন্ট্রাল পুল থেকে আসছে। ডাল এবং অয়েল সিডস্ বাইরে থেকে আসছে। এগ্রিকালচারের নতুন ট্রেন্ডটা আপনাকে ধরতে হবে। নতুন ট্রেন্ড হচ্ছে ক্যাস ক্রপকে ডেভেলপ করতে হবে। দেখা যাচ্ছে যে পশ্চিমবাংলায় এটা ডেভেলপ করেনি, আমরা পিছিয়ে আছি। আপনি জানেন স্যার, মহারাষ্ট্র শুধু গত বছরে তিনশো কোটি টাকার ফুল ইউরোপ রপ্তানি করেছে। এইক্ষেত্রে আমরা টোটালি ফেলিওর — অ্যাজ পার অ্যাজ হর্টিকালচার অ্যান্ড ফ্লাওয়ারি কালচার ইজ কনসার্নড। এখানে ব্রহ্মময় নন্দ মহাশয় সঠিক ভাবেই বলছিলেন — কোলাঘাটের আসেপাশে ফুল চাষ হয়, কিন্তু চাষিরা পয়সা পায় না। মহারাষ্ট্র থেকে ফুল আজকে ইন্টারন্যাশনাল মার্কেটে, আমস্টারডামে যাচ্ছে। আমাদের এখানে ভাল ফুল চাষ হয়, গরিব ফুল চাষিরা পয়সা পায় না। হাওড়া ব্রিজের নিচে তারা বিক্রি করে কিন্তু সেইরকম পয়সা পায় না। সরকার থেকে কোনও এনকারেজ পর্যন্ত করা হয় না।

**(এই সময়ে মাননীয় সদস্য রবীন্দ্রনাথ মন্ডল কিছু বলতে ওঠেন এবং একই সময়ে সৌগতবাবু তাঁর সীটে বসে পড়েন)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সৌগতবাবু, আপনি বলুন?

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, রবীনবাবু একজন সিনিয়র মেম্বার। উনি আপনার আগে থেকে, '৬৯ সাল থেকে এই হাউসে কন্টিনিউয়াসলি নির্বাচিত হয়ে আসছেন। উনি যদি দাঁড়িয়ে বলেন তাহলে আমি সেখানে দাঁড়িয়ে কিছু বলতে পারি না। আমি সিনিয়র মেম্বারদের

কাছে এই শিক্ষা পেয়েছি। ইন রেফারেন্স টু হিজ সিনিয়রিটি আই মাস্ট সিট ডাউন। তাঁকে আমার রেসপেক্ট দেখাতেই হবে। যাইহোক, আমি যে কথা বলছিলাম, এই রাজ্যে কোনওরকম কমার্শিয়াল ক্রপ, নাইদার হর্টি কালচার নট ফ্লাওয়ারি কালচার হয়না। মহারাষ্ট্র ৩০০-৪০০ কোটি টাকার ফুল রপ্তানি করছে। বারামতিতে মহারাষ্ট্রের গ্রেপস ওখানকার হোটেলগুলোতে পাওয়া যায়। আমাদের এখানে ভাল ফুলের চাষ ডেভেলপ করতে পারেনি। যেখানে আমস্টারডামে এক হাজার টাকার ফুলের ব্যবসা হয়, সেখানকার বাজার আমরা ধরতে পারলাম না। আমাদের রাজ্য থেকে কোনও ফুড প্রোডাক্ট এই রাজ্যের বাইরে গিয়েছে, এক্সপোর্ট হয়েছে, এইরকম কোনও খবর আমাদের কাছে এখন পর্যন্ত নেই। তারফলে এই রাজ্যের কৃষকরা মেনলি চাল উৎপাদন করছে, তারা পুরানো কায়দায় উৎপাদন করছে। আজ পর্যন্ত আপনি কৃষকদের জন্য ৫০ পারসেন্ট ইরিগেশন দিতে পেরেছেন। ৪৯ পারসেন্ট হচ্ছে এখানে ইরিগেটেড ল্যান্ড। যেহেতু চাষিদের আপনি সেচের জল দিতে পারছেন না সেজন্য তারা ঈশ্বরের উপরে ভরসা করে চালের উৎপাদন করছে। আর তারজন্য বামফ্রন্ট সরকার নিজেরা ক্রেডিট দাবি করছে। অ্যাকচুয়াল রেট অব প্রোডাকটিভিটি কত না পেলে রেট অব গ্রোথ কত তা বোঝা যায় না। মুখ্যমন্ত্রী যিনি কৃষি সম্পর্কে বিশেষ কিছু বোঝেন না, তিনি সব জায়গায় বলছেন, আমরা কৃষিতে ভারতবর্ষে ফার্স্ট হয়েছি। এবারে আমরা ইন্ডাস্ট্রিতে ফার্স্ট হব।

এইরকম অ্যাবসার্ড স্টেটমেন্ট বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে করা হচ্ছে যা আমরা প্রতিদিন দেখছি। এইবার আমি ক্যাশ ক্রপের আলোচনায় যাচ্ছি এই ক্যাশ ক্রপের মধ্যে সুগার ক্যান একটা উল্লেখ্য জায়গায় পশ্চিমবঙ্গে ছিল কিন্তু আজকে তার প্রোডাকশন কোথায় গিয়ে দাঁড়িয়েছে দেখুন। একজিসটিং চিনিকলগুলোকে আপনারা একটার পর একটা বেচে দিচ্ছেন, একমাত্র আমেদপুর সুগার মিলটি খুঁড়িয়ে খুঁড়িয়ে চলছে আর বেলডাঙ্গা সুগার মিলটাকে তো খৈতানদের কাছে বেচে দিয়েছেন। সুতরাং সুগার ক্যানের মতো ক্যাশ ক্রপের জন্য এগ্রিকালচারাল ডিপার্টমেন্ট কি প্রোমোশনাল অ্যাকটিভিটিজ নিচ্ছেন আমরা দেখতে পাচ্ছি না। এরপরে আসছি ফ্লোরি কালচার, হর্টিকালচার এবং ওয়েল সীডের এবং পালসেসের ক্ষেত্রে। সুগার ক্যানের পরে এই কটি ক্ষেত্রেও কৃষির ডেভেলপমেন্ট নেগলিজিবিল। নেগলিজিবিল শুধু নয় একেবারে নীল বললেও অত্যুক্তি হয় না। সেখানেও আপনি প্রোডাকশন বাড়িয়ে দেখিয়েছেন। কিন্তু আপনার স্ট্যাটিসটিকসে ধরা পড়ছে যে আপনার প্রোডাকশনের মাত্রা আগের থেকে কমবে। গত ১৯৯৩-৯৪ সালের প্রোডাকশনের ফিগার দেখা যাচ্ছে যে ১২৯ লক্ষ টন উৎপাদন হয়েছে, আর এবার হবে বলছেন ১২৭ লক্ষ টন। তারপরে চাল উৎপাদনের ক্ষেত্রে গত বছরে যে তথ্য দেওয়া আছে তাতে ১২১ লক্ষ টন চাল উৎপাদন হয়েছে বলেছেন আর এবার বলছেন ১১৭ লক্ষ টন চাল উৎপাদন হবে। এটা কিন্তু মন্ত্রীর কারুর বক্তব্য নয়, আপনাদের স্ট্যাটিসটিকসের হিসাব যে রয়েছে তার থেকেই বলছি। কাজেই দেখা যাচ্ছে যে, আপনাদের প্রোডাকশনের ট্রেন্ডটা কমছে এবং তার কারণ হিসাবে দেখানো হয়েছে ড্রট ইত্যাদি কারণে কমবে এবং যারজন্য আপনাদের এস্টিমেটস রিভাইজড করতে হচ্ছে। আমরা সত্যিকারে দেখছি যে, শুধু চালের গমের ক্ষেত্রে নয়, প্রোডাকশন সর্বত্র কমছে যেমন হুইট, আদার সীডস্, পালসেস সর্বত্র উৎপাদন কমছে, কেবল ওয়েল

সীডের ক্ষেত্রে বাড়ান হয়েছে দেখানো হয়েছে। এছাড়া সর্বত্র প্রোডাকশন কমে যাচ্ছে। এইবার আমি জুটের ব্যাপারে আসছি। এই ব্যাপারে আমি আপনার জুটের মিটিংও করেছিলাম তাতে আপনি স্বীকার করেছিলেন যে জুটের প্রোডাকশন এবার কম হয়েছে। মার্কেটগুলোকে হাই দামে বিদেশ থেকে পাট আমদানি করতে হবে। সুতরাং জুটের প্রোডাকশনেও আপনারা পিছিয়ে যাচ্ছেন এর কোনও পরিবর্তন করতে পারলেন না। আসলে এগ্রিকালচারের ক্ষেত্রে কোনও রিয়েল চেঞ্জ করতে পারেননি। অথচ দেখুন পাঞ্জাবের গ্রীন রেভুলিউশনের সময়ে নোডল এজেন্ট হিসাবে লুধিয়ানা এগ্রিকালচারাল ইউনিভার্সিটি তাদের ইউনিভার্সিটি, রিসার্চ এবং ফার্মকে কাজে লাগিয়ে একটা বিরাট পরিবর্তন আনতে সক্ষম হয়েছিল। তারা পাঞ্জাবের হুইট ফার্মটাকে এত উন্নত করেছিল যে টেকসাসের থেকেও ওদের প্রোডাকশন ছাড়িয়ে গেছিল। অথচ আপনাদের রাজ্যে এগ্রিকালচার প্রোডাকশন এখনো সেইরকম উল্লেখযোগ্য জায়গায় পৌঁছিতে পারেননি। আপনারা এগ্রিকালচারাল ইউনিভার্সিটির মধ্যে রিসার্চ, ফার্মকে একসঙ্গে যোগ করে কাজ করতে পারছেন না। সেই কারণে উৎপাদনে সেই ধরনের উন্নতি হতে পারছে না। আসলে আপনারা কোনও ক্ষেত্রেই প্রোডাকশনে ব্রেক থ্রু করতে পারছেন না। আপনারা ধানের ক্ষেত্রে হাইব্রিড ভ্যারাইটি করতে পারেননি। তাইচুং আর আই. আর (৮) সেটাতো আগের থেকেই ছিল। ইউনিভার্সিটি রিসার্চ করে নতুন কিছু হাই ইলডিং ভ্যারাইটি ধান উৎপাদন করতে পারেনি। তারপরে জুট আমাদের রাজ্যের একটা প্রধান উৎপাদন মধ্যে পড়ে সেক্ষেত্রে আপনারা রিসার্চ করে এর কোনও উন্নতি করতে পারেননি। আপনারা জুট প্রোডাকটিভিটি বাড়ানোর কোনও ব্যবস্থাই করতে পারেননি। আজকের জুটের জেনুইন শর্টেজ হয়ে পড়েছে। আমরা যারা ট্রেড ইউনিয়ন করি আমরা জানি আজকে মিলগুলো প্রায় বন্ধ হতে বসেছে। আজকে জে সি আইয়ের অবস্থা কি তারা ঠিকমতো দাম পাচ্ছে না, কৃষকরা মাথায় হাত দিয়ে বসেছে, সুতরাং কৃষকদের আপনারা কি সুবিধা দিতে পেরেছেন? আপনারা এগ্রিকালচারের বিশেষ সাফল্যর জন্য বাহবা নিচ্ছেন কিন্তু তার আসল কারণটা কি জানেন? এর সাকসেস স্টোরি হচ্ছে যে, কৃষকরা আজকে স্বতঃস্ফূর্তভাবে কাজে এগিয়ে এসেছে এবং তারা মডার্ন মেথড দিয়ে স্বতঃপ্রণোদিতভাবে কাজ করছে। আজকে ফার্টিলাইজারের দাম ৩ গুন বেড়েছে যারফলে ডি এ পি সাড়ে ৫০০ কোটি টাকার ব্যয় হয়ে গেছে।

[12-40 — 12-50 p.m.]

আমি আগের দিনও বলেছি, এখনও গ্রামে কৃষকদের এনারজাইজ পাম্প সেটের অভাব রয়েছে। এখানে শঙ্করবাবু ইন্ডিয়ার মধ্যে লোয়েস্ট। এনারজাইজ পাম্প সেট চালাবার জন্য কৃষকরা ব্ল্যাকে ডিজেল কিনছে। এখানে কৃষকরা আধুনিক টেকনিক অ্যাডপ্ট করেছেন। সরকার এখানে কোনও বড় ভূমিকা প্লে করেনি। এটাই আমার বক্তব্য। চাষিদের কৃতিত্ব আপনারা নিজেরা নেবার চেষ্টা করছেন। যে ইম্প্রুভ ভ্যারাইটি অফ সীড আপনাদের দেবার কথা সেখানে আপনারা কি করেন? আষাঢ় মাসের প্রথমে জল হলেই কৃষকরা ধান লাগাবে আর আপনাদের সীড গিয়ে পৌঁছবে শ্রাবনের শেষে। কোনও সময় ঠিক ভাবে যায় না। আর ওখানে আপনাদের পঞ্চায়েত পলিটিক্স করছে। সীডস হয়তো এমন একটা গরিব মানুষের কাছে গেল যে সে হয়তো প্রোডাকশন করছে কিন্তু ইম্প্রুভড ভ্যারাইটি বা হাইব্রিড

ভ্যারাইটির জন্য যে খরচ করা দরকার তা তার ক্ষমতা নেই। তার হয়তো শ্যালো লাগাবার ক্ষমতা নেই, পাম্প লাগাবার ক্ষমতা নেই। সেই ক্ষমতা ছোট জমির মালিকদের থাকবেও না। তার ফলে তারা সীড বিক্রি করে দিচ্ছে। আপনি জানেন কি না জানিনা, যে সীড সরকার দেয় চাষিদের তার অনেকটাই আবার বাজারে ফেরত আসে, বিক্রি হয়ে যায় এবং আপনারা এটাকে কারেক্ট করার, ঠিক সময়ে যাতে চাষি সীড পায় তার কোনওরকম ব্যবস্থা করতে পারেননি। আজকে অনেক প্রোগ্রাম কেন্দ্রীয় সরকার থেকে নেওয়া হয়েছে। যেমন ন্যাশনাল ওয়াটার-সেড প্রোগ্রাম রেইনফেড এরিয়াতে। ড্রটপ্রন এরিয়ার জন্যও প্রোগ্রাম আছে। ড্রাই ল্যান্ড ফার্ম-এর জন্য আগে থেকে কেন্দ্রীয় সরকার আলাদা প্রোজেক্ট করেছেন। কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় নর্থ বেঙ্গল তরাই ডেভেলপমেন্ট প্রোজেক্ট হয়েছে এবং চালের জন্য ইন্টিগ্রেটেড ডেভেলপমেন্ট প্রোজেক্ট যেটা সেন্ট্রালি স্পনসোর্ড প্রোগাম আপনারা পেয়েছেন। কিন্তু সেখানে সেন্ট্রালি প্রোগ্রামগুলো ফুল ইউটিলাইজেশন করেও রাজ্যের কৃষি ক্ষেত্রে যে ডেভেলপমেন্ট করা উচিত ছিল, যে ব্রেক থ্রু করার কথা ছিল, সেল্ফ সাফিসিয়েন্ট ইন ডিফারেন্ট ফর্মস অফ ফুডগ্রেইনস হওয়ার কথা ছিল সেটা হয়নি। আজকে আপনাদের এগ্রিকালচার ডিপার্টমেন্ট যেমন ব্যর্থ তেমনি এগ্রিকালচার মার্কেটিং ডিপার্টমেন্টও ব্যর্থ। ফরওয়ার্ড ব্লকের ইন্টারন্যালি পলিটিক্স মেটানোর জন্য একটা নতন দপ্তর করা হয়েছে এগ্রিকালচার মার্কেটিং ডিপার্টমেন্ট। ঐ মন্ত্রীর বাজেট হচ্ছে, ১২ কোটি টাকা। ১২ কোটি টাকায় আপনি জানেন স্যার, কোন ডিপার্টমেন্ট চলে না আলাদা একটা মন্ত্রী জাস্টিফাই করে না। কিন্তু আপনারা তাই করেছেন। বিশেষ করে রেগুলেটেড মার্কেট কমিটির নামে যতগুলো লরি ঢুকছে তাদের থেকে রেগুলেটেড মার্কেট কমিটি চাঁদা নিচ্ছে। বলছে, আমরা রেগুলেটেড মার্কেট ডেভেলপমেন্ট করব। কিন্তু আমাদের টাকা নেই, তোমরা এই ট্যাক্স দাও। তমলুকে পানের বাজার আছে, কবে থেকে বলছি, আপনাদের ১৮ বছর হয়ে গেল একটা বাজার তৈরি হল না। আপনাদের যে কটা রেগুলেটেড মার্কেট হয়েছে তা সব মালদার আশে-পাশে। ঐ চাঁচোল, সামসি, ইংলিশ বাজার, ইসলামপুর। এছাড়া নর্থ-বেঙ্গলে কতগুলো রেগুলেটেড মার্কেট করা আছে। আদার-ওয়াইজ রেগুলেটেড মার্কেটের আইডিয়াটা কাজ করছে না। যেহেতু আপনাদের থেকে কৃষকরা কোনও ইনফ্রাস্ট্রাকচারাল সাপোর্ট পায় না সেই জন্য তারা রিসেন্ট করছে। যারা প্রোডিউসার তারা রিসেন্ট করছে আপনাদের চাঁদা দিতে। সবচেয়ে দুঃখের ব্যাপার এগ্রিকালচার মার্কেটিং ডিপার্টমেন্ট আলু নিয়ে যা করল ইট ইজ দি বিগেস্ট স্ক্যান্ডেল। সিজনে আলুর দাম থাকে আড়াই টাকা। কিন্তু সেই আলু আজকে বিটুইন ৪ টাকা থেকে ৬ টাকা বিক্রি হচ্ছে। কিন্তু এই দাম তো চাষী পাচ্ছে না। এই দাম পাচ্ছে কোল্ড স্টোরেজের মালিক যারা আগে আলু চাষিকে দাদন দিয়েছিল। তারা স্টক রেখে তাদের ইচ্ছা মত আলু রিলিজ করছে এবং আলুর দাম এক জায়গায় রেখে দিয়েছে। কি লাভ হ'ল বেশি আলু প্রোডিউস করে যদি না তা কনজিউমাররা কম দামে পেল? এই অভিযোগ বার বার উঠেছে আপনার দপ্তর সম্বন্ধে, এগ্রিকালচার মার্কেটিং সম্বন্ধে যে, আপনার সঙ্গে যারা কোল্ড স্টোরেজের মালিক তাদের সঙ্গে আন্ডারস্ট্যান্ডিং রয়েছে। আবার কোল্ড স্টোরেজের মালিকরা বলছেন, আমাদের এখানে সিটু ইউনিয়ন তাই আমাদের লোক্যালি অ্যাডজাস্টমেন্ট করতে হচ্ছে। আর সাফারার হচ্ছে কনজিউমাররা। আমি তো আপনাকে বলেছি, এগ্রিকালচারে আমরা এখনও চাল, গমের জন্য সেন্ট্রাল পুল

থেকে নির্ভরশীল। জাতীয় সংগ্রহের ক্ষেত্রে আমরা রাইস প্রোকিওরমেন্ট করতে পারছি না। আমাদের প্রোকিওরমেন্ট বারে বারে ফেলিওর হচ্ছে। প্রফুল্ল সেনের আমলে যে টারগেট মিট করেছিলাম ৪ লক্ষ টন, ১৯৬৬ সালে সেটা আপনারা কোনও বছর মিট করতে পারেননি। আপনাদের চাল কি হয় জানিনা,. যা হয় সেটা বাংলাদেশে এবং অন্যান্য রাজ্যে পাচার হওয়ার জন্য। কিন্তু সারা ভারতবর্ষে যে সাইন্টিফিক এগ্রিকালচারের যে প্রবণতা তা দিয়ে মৌলিক সমস্যার সমাধান করার যে চেষ্টা সেটা এই রাজ্যে হয়নি, এই রাজ্যে কৃষির যে উন্নতি সেটা সরকারি ব্যবস্থার জন্য হয়নি, কৃষকদের চেষ্টায় হয়েছে। তাই এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় কৃষিমন্ত্রী ৪৭, ৪৮, ৫৫, ৫৮ নম্বর খাতের জন্য যে ব্যয়বরাদ্দ এনেছেন আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার কৃষিতে সর্বপ্রথম খাদ্যশস্য উৎপাদনের দাবি করে এবং প্রতিবারের মতো স্বভাবতই এবারে কৃষিমন্ত্রী তার দাবি এবারের বাজেট বক্তৃতায় রেখেছেন। আমি বলতে চাই, এই দপ্তর কতটা তথ্য নির্ভর, এটা তারা বলেন, এটা আমাদের অভিযোগ নয়, তাদের নিজস্ব যে কমিটি, ব্যানার্জি মুখার্জি কমিশন, এই কমিশন কৃষি দপ্তরের সম্পর্কে যে তথ্য দেওয়া হচ্ছে, সেইগুলির সত্যতা সম্বন্ধে প্রশ্ন তুলেছেন। এখানে আমাদের সেইজন্য জিজ্ঞাস্য ষাটের দশকে যখন একটা সময়ে এই কৃষির যে স্ট্যাটিসটিক্স এই কৃষি উৎপাদন ব্যুরো অফ অ্যাপ্লাইড ইকনমিক্স অ্যান্ড স্ট্যাটিসটিক্স এবং কৃষি দপ্তর এই দুই সংস্থার প্যারালাল একটা স্ট্যাটিসটিক্স দিতেন তার ভিত্তিতে চূড়ান্ত করা হত। কৃষি উৎপাদন কতখানি ওরা কিন্তু সেটা আশির দশক থেকে ব্যুরো অফ অ্যাপ্লাইড ইকনমিক্স অ্যান্ড স্ট্যাটিসটিক্স তাদের কোনও তথ্য নেওয়া হয়নি। কৃষি দপ্তর তার একতরফাভাবে তথ্য দিয়েছেন। কিভাবে তথ্য তারা সংগ্রহ করেন সেটা পরে বলছি। কৃষি দপ্তরের প্রশ্ন নিয়ে আমরা বিরোধী দলের সদস্যরা শুধু প্রশ্ন তুলেছি তাই নয়, সরকার নিযুক্ত কমিশন তারা বলছেন ২৬ পাতায় এগ্রিকালচারাল ডেভেলপমেন্ট হেডিঙে "The Economic Review for 1991-92 published by the Govt of West Bengal has a Statistical Appendix according to which the index number of production in agriculture increased from 86.8 in 1982-83 to 171.0 (anticipated) in 1991-92. In plain language agricultural production doubled in nine years. This is obviously good news. How the figures have been arrive at is a mystery. considering that one knows the crop acreages. We do not want to make heavy weather of that, because just going round the countryside makes it abundantly clear that there has been an upsurge of agricultural production in the State. Positive interventions by the state in a variety of ways have,...." such and such "Land reform has also contributed in that its direct beneficiaries, pattaholders and recorded bargadars, are motivated to register high production. Every Panchayats we met also told us that agriculture was on a

rising curve, though the actual figures were too well- rounded to be taken at face value. Thus agricultural production has certainly gone up. but no one really knows by how much." এটা কমিশনের রিপোর্টে বলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য, আপনাদের যে ব্লকগুলি আছে, তাদের কৃষি উন্নয়ন আধিকারিকের মাধ্যমে আপনারা তথ্য সংগ্রহ করেন, ব্লক ওয়াইজ সেটাকে এ.ডি.ও. বলে, কিন্তু এই আধিকারিকদের থেকে তথ্য সংগ্রহের কোনও পরিকাঠামো নেই, ফলে তারা যে মৌজা ধরে ধরে কৃষি উন্নয়নের হার সংগ্রহ করবে তার পরিকাঠামো নেই, ফলে এক দুটো ব্লক থেকে তারা হিসাব নিয়ে গড়পড়তা হিসাব দিয়ে দেয়, সেটাকে বলে স্থাব্য হিসাব। যার ভিত্তিতে আপনারা কৃষি উন্নয়ন এর স্ট্যাটিসটিক্স সাপ্লাই দিয়েছেন, সেটায় সত্যতা নিরূপিত হয়না। আমার জিজ্ঞাস্য কৃষির উন্নয়নের ফলে যদি এতই উৎপাদন এগিয়ে যাবে তাহলে '৭৭ সালে সর্বভারতীয় যে শস্য ভান্ডার সেখানে পশ্চিমবঙ্গের অংশ ছিল ৭ পারসেন্ট। আপনারা বলছেন ১৯৯৩ সালে খাদ্য উৎপাদন বেড়েছে, কিন্তু সর্বভারতীয় খাদ্যশস্যের ভান্ডারে আপনাদের কন্ট্রিবিউশন যেটা বাড়বার কথা সেটা কিন্তু কম, সেটা ৭ পারসেন্ট থেকে নেমে ৬.৯ পারসেন্ট হয়েছে। সর্বভারতীয় ক্ষেত্রে গম এবং ডাল উৎপাদনে ১৯৮০-৮১ সালে যেখানে পশ্চিমবাংলার অংশ ছিল গমের ক্ষেত্রে ১.৩ পারসেন্ট এবং ডালের ক্ষেত্রে ২.২ পারসেন্ট, সেখানে ১৯৯২-৯৩ সালে গমের ক্ষেত্রে সেটা ১.৩ পারসেন্ট থেকে কমে ১ পারসেন্ট হয়েছে এবং ডালের ক্ষেত্রে সেটা ২.২ পারসেন্ট থেকে কমে ১.৫ পারসেন্ট হয়েছে। ইকনমিক সার্ভে থেকে এই তথ্য আমি দিচ্ছি। আপনাদের খাদ্যশস্য উৎপাদন যদি বাড়ে তাহলে তো এটা হওয়ার কথা নয়। আমরা দেখছি পাঞ্জাব এবং হরিয়ানাতে যেখানে হেক্টর প্রতি খাদ্যশস্য উৎপাদন সাত টন, কিন্তু আমাদের পশ্চিমবাংলায় হেক্টর প্রতি খাদ্যশস্য উৎপাদন তিন টন। আমাদের পশ্চিমবাংলায় কৃষির কোনও অগ্রগতি হয়নি, এই ব্যাপারে আপনি যথাযথ জবাব দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার আরও জিজ্ঞাস্য, খাদ্যোৎপাদন বেড়েছে বলছেন, চালের উৎপাদন বেড়ে গেছে বলছেন, তাহলে কেন্দ্র থেকে ১০ লক্ষ টন খাদ্যশস্যের জন্য আপনাদের নির্ভর করতে হয় কেন? এইগুলো আপনি তথ্য দিয়ে বলবেন। কৃষি উৎপাদনের ক্ষেত্রে আমি এই কথা বলছি না যে, পশ্চিমবাংলায় কৃষি উৎপাদন বাড়েনি। স্বাভাবিকভাবেই আজকে উন্নতি প্রযুক্তি, কৃষির আধুনিকীকরণ সারা বিশ্বে হয়েছে, হাইব্রীড বীজ ব্যবহার হচ্ছে এবং উৎপাদন বাড়ছে। সেখানে বামফ্রন্ট সরকারের কৃতিত্ব কতখানি? আজকে কৃষি উৎপাদনের সাথে সাথে কৃষকের স্বার্থ যদি সুরক্ষিত করতে হয়, তাহলে অন্ততঃ দুটো জিনিস মূলত দেখা দরকার। কৃষক এবং কৃষির যে সরঞ্জাম — সার, বীজ, বিদ্যুৎ, ডিজেল, সস্তা দরে কৃষকরা যাতে পায়, উৎপাদনের খরচটা যাতে কম হয় সেদিকটায় দৃষ্টি দেওয়া। সেদিকে বামফ্রন্ট সরকার কি করছে। আমরা দেখতে পাচ্ছি গত দু'বছরে সারের দাম যেভাবে বেড়েছে, কৃষকরা যেভাবে আক্রান্ত হচ্ছে, তা কল্পনা করা যায় না। এমোনিয়া ফসফেট দু বছরের হিসাবে প্রতি টন ২,৭০০ টাকা বেড়েছে; সুপার ফসফেট, প্রতি টন ২,৩৭০ টাকা বেড়েছে দু'বছরে; পটাশ, প্রতি টন ২,৭০০ টাকা বেড়েছে; ইউরিয়া যেটা সরকারি নিয়ন্ত্রিত সেটা ৪২৬ টাকা বেড়েছে প্রতি টন। যদিও এই দাম বৃদ্ধি মূলত কেন্দ্রীয় সরকারের আবেদন। কিন্তু কেন্দ্রীয় সরকার যেভাবে সারের দাম বৃদ্ধি করছে তার বিরুদ্ধে রাজ্য সরকার কতটুকু প্রতিবাদ করেছে

কৃষকদের স্বার্থে। দেখা যাচ্ছে আপনারা আস্তে আস্তে কেন্দ্রীয় সরকারের সঙ্গে তালে তাল মিলিয়ে চলছেন। আজকে বোরো চাষের সময় ফাটকা হচ্ছে সারের। কৃষি এলাকা বাড়া সত্ত্বেও, কৃষিতে সারের ব্যবহার কমে যাচ্ছে। আমার সময় কম, তাই সার ব্যবহার কম সেই স্ট্যাটিসটিক্স আমি দিতে পারছি না। ফসলের যে ন্যায্য দাম ডিসট্রেস সেল-এর কোনও ব্যবস্থা হচ্ছে না। আজকে পাটের ক্ষেত্রে সেখানে পাট চাষি যারা ন্যূনতম ৪৯০ টাকা দাম পাচ্ছে সেখানে ফাটকাবাজরা ১২০০ টাকা, ১৩০০ টাকা পাচ্ছে। সেখানে সীমিত ক্ষমতা দিয়ে চাষীরা যাতে তাদের ফসলের ন্যায্য দাম পায় জুট কর্পোরেশন অফ ইন্ডিয়া সেটা করছে কিন্তু রাজ্য সরকার তাদের সীমিত ক্ষমতায় চাষিদের স্বার্থে কিছু কিছু পদক্ষেপ নেওয়ার দরকার আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কৃষিতে উৎপাদন বৃদ্ধির যে দাবি সেটা তথ্য নির্ভর নয় সরকারি কমিশন এটা বলছে। আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী নৃপেন গায়েন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে একটা মূল্যবান বাজেট বরাদ্দ হচ্ছে কৃষি বাজেট। এখানে যে বাজেট মন্ত্রী রেখেছেন সেই বাজেটকে সমর্থন করছি এবং বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাবের আমি বিরোধিতা করছি। এই বাজেট বক্তৃতায় অনেকে অংশ গ্রহণ করেছেন, বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা অংশ গ্রহণ করেছেন, সরকার পক্ষের এবং আমাদের পক্ষের অনেক সদস্যই বলেছেন। বিরোধী পক্ষের অনেকেই পুঁথি-পত্র ঘেঁটে, অনেক বই-পত্র দেখে বিরোধিতা করবার জন্য যেসব যুক্তি আছে সেগুলিই এখানে উপস্থাপন করেছেন। কিন্তু একটা সত্যি ১৯৪৭ সালে আমাদের দেশ স্বাধীন হবার পর যে কাজটা দেশের সরকারের করা উচিত ছিল সেটা তারা করেননি, সেটা হচ্ছে ভূমিসংস্কার। কৃষকদের হাতে জমি তুলে দেওয়া এটা তারা করেননি, এটা কি ওনারা অস্বীকার করতে পারেন? জমিগুলি নিজেদের কুক্ষিগত করে রেখেছেন, জমিদার, জোতদারদের হাতে দিলেন। ৩০ বছর এই রাজ্যে রাজত্ব করলেন, রাজ্যের মানুষ, গ্রামের মানুষ খেটে খাওয়া মানুষ, গরিব মানুষ তাদের মুখে ভাত নেই, ভাত দিতে পারেননি। পরিকল্পনা করেছেন, কিছু করতে পারেননি, একথা বলা যাবে না, জলাধার করেননি একথা বলা যাবে না, কৃষকদের মুখে ওঁরা ভাত দিতে পারেননি, ওঁরা দিয়েছিলেন পশু খাদ্য আর কাঁচকলা অস্বীকার করতে পারবেন, তাই স্বাভাবিকভাবেই, ১৯৭৭ সালে এ রাজ্যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর রাজ্য সরকারকে যে কাজে গুরুত্ব দিতে হল সেটা হল ভূমি সংস্কার। আজকে ওঁদের ওঁরা ভূমি সংস্কারের কাজটা বিবেচনা করবেন, নিশ্চয়ই, এই বইতে ভূমি সংস্কারের কথা নেই বলে ওঁরা আহ্লাদিত। একথা গরিব মানুষের মনের পাতায় পাতায় রক্তের অক্ষরে রাখা আছে। ভূমি সংস্কার করে বামফ্রন্ট সরকার গরিব মানুষের হাতে, খেটে খাওয়া মানুষের হাতে, ভূমিহীন কৃষকের হাতে জমি তুলে দিয়েছে, যার সাফল্য আজকে এখানে উৎপাদন বৃদ্ধি। ওঁরা বলছেন ভূমিসংস্কারের মাধ্যমে উৎপাদন বৃদ্ধি হয়নি। আমি বলব অবশ্যই হয়েছে। আগে যে ধান উৎপাদিত হত, সেই ধান কোথায় থাকতো, আপনাদের গোলায় থাকতো; জমিদারদের গোলায় থাকতো, মজুতদারদের গোলায় থাকতো, গরিবদের কোনও কাজে দেয়নি। সেখানে যে খাদ্যাভাবটা থাকতো আজকে আর সেই

জিনিসটা নেই। এই উৎপাদন বৃদ্ধির কাজটা আমাদের করতে হয়েছে ভূমি সংস্কারের মাধ্যমে। স্যার, বিরোধী দল ভুলে গিয়েছেন কিন্তু এই প্রসঙ্গে এটাও উল্লেখ করা দরকার যে দেশ স্বাধীন হবার পর পশ্চিমবঙ্গের একটা ব্যাপক অংশে আমাদের পাট চাষ করতে হ'ল তার কারণ আমাদের পাট শিল্পকে বাঁচাতে হবে, পাট শিল্পের শ্রমিকদের বাঁচাতে হবে। আপনারা জানেন যে দেশ ভাগ হয়ে স্বাধীনতা যখন এল তখন পাট উৎপাদনের বিরাট এলাকাটা তৎকালীন পূর্ব পাকিস্তানের মধ্যে পড়ে গেল সুতরাং পাট শিল্পের স্বার্থে আমাদের এই রাজ্যে পাটের উৎপাদন বৃদ্ধি করতে হল। সেই সময় ততকালীন প্রধানমন্ত্রী, যিনি ভারতবর্ষের প্রথম প্রধানমন্ত্রী প্রয়াত নেহেরু, তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন পশ্চিমবঙ্গের তৎকালীন মুখ্যমন্ত্রী প্রয়াত ডাঃ বিধানচন্দ্র রায়কে যে, "পাট চাষের জন্য আপনাদের রাজ্যে যে চাল ও অন্যান্য খাদ্যদ্রব্যের অভাব হবে কেন্দ্র থেকে সেটা পুরণ করে দেওয়া হবে।" সেই প্রতিশ্রুতি কি কেন্দ্রীয় সরকার পালন করেছেন? কতটুকু সাহায্য এব্যাপারে তারা আমাদের রাজ্যকে করেছেন আমি বিরোধীদলের বন্ধুদের তা জিজ্ঞাসা করতে চাই। কাজেই বামফ্রন্ট সরকারকে নতুন করে খাদ্যের অভাব দূর করার কথা ভাবতে হল এবং সেই কাজের প্রথম ধাপ হিসাবে ভূমি সংস্কারের মাধ্যমে গরিব মানুষদের হাতে জমি তুলে দেওয়া হল। ভূমি সংস্কার করে কৃষির ব্যাপারে, বিপণনের ব্যাপারে বামফ্রন্ট সরকার ভাবলেন এবং সেই ভাবনারই ফলশ্রুতি হিসাবে আমরা দেখতে পাচ্ছি যে আজকে গ্রামাঞ্চলে অভাব অনটন বিশেষ আর নেই। কংগ্রেসিরা এখানে চিৎকার করতে পারেন কিন্তু এটা ওরা স্বীকার কববেন যে গ্রামাঞ্চলে আগের মতন সেই অভাব অনটন নেই। ওরা বলেছেন যে মন্ত্রীরা কলকাতায় বসে বাজেট বিবৃতি রচনা করেন। আমি ওদের জিজ্ঞাসা করব, আপনারা কোথায় বসে বাজেটের বিরোধিতা করছেন? যেখানে ধান রোয়া হয় সেই জমির কাদায় আপনাদের চরণ স্পর্শ পড়ে কি? না, পড়ে না। আপনারা ততদূর পর্যন্তই যান যতদূর পর্যন্ত জুতো পরে গাড়ি নিয়ে যাওয়া যায়। বিরোধীদলকে জিজ্ঞাসা করি, আপনারা একটাও ধানের নাম বলতে পারবেন কি? আমরা জানি, আপনারা তা পারবেন না। আমরা কিন্তু জানি, কারণ আমরা গ্রামেগঞ্জে মাঠে ময়দানে গরিব মানুষদের সঙ্গে ঘুরি, তাদের পাশে থাকি, লড়াই, আন্দোলন করে গরিব মানুষদের হাতে আমরা জমি তুলে দিয়েছি। ঐ জোতদার, জমিদার যারা উৎবৃত্ত জমি বেনামে লুকিয়ে রেখেছিল তাদের কাছ থেকে তা কেড়ে নিয়ে আমরা ভূমিহীনদের মধ্যে তা বন্টন করেছি এবং বর্গাদারদের নাম নথিভুক্ত করেছি। এসবের মাধ্যমে আমরা গ্রামের অবস্থা ফিরিয়ে দিয়েছি। এবারে আমি কয়েকটি বিষয় ভাবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। আমাদের রাজ্যের বিরাট একটা অংশ যা সুন্দরবন এলাকার মধ্যে পড়ে সেখানে লোনা জলের জন্য চাষ ব্যাহত হয়। বিরোধী দলের একজন মাননীয় সদস্য বললেন ওরা নাকি এ সম্পর্কে নানান পরিকল্পনা করেছিলেন কিন্তু তা বাস্তবায়িত করে যেতে পারেন নি। স্যার, ওরা ওদের শ্রেণীস্বার্থে এটা ভেবেছিলেন কিন্তু আমরা সাধারণ মানুষের কথা ভাবি সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, কি করে সুন্দরবন এলাকায় ভূমিক্ষয় রোধ করা যায়, বাঁধগুলি সুরক্ষিত করা যায় এবং পরিকল্পিত উপায়ে চাষ বৃদ্ধি করা যায় সেটা চিন্তা করে দেখুন। আমরা জানি যে সেখানে পঞ্চায়েতের মাধ্যমে খাল, পুকুর ইত্যাদি করে মাটির উপরের জল ধরে রেখে বিকল্প উপায়ে চাষ করার চেষ্টা করা হচ্ছে। এ দিকে আরও দৃষ্টি দিয়ে কি করে সেখানে এক ফসলী জমিতে

আরও বেশি ফলন পাওয়া যায় সেটা দেখুন। তারপর আমি বলব, কৃষি পেনসন যেটা দেওয়া হয় তার সংখ্যাটা আরও বাড়াতে হবে। গ্রামের গরিব কৃষক যারা সারা জীবন কাজ করে করে গেলেন তারা বৃদ্ধ বয়সে না খেয়ে থাকবেন—এটা হতে পারে না। কাজেই এই সংখ্যাটা আপনি বাড়াতে পারেন কিনা দেখুন। পরিশেষে আমি বলব, বিরোধীদল-কংগ্রেস-তারা মিউনিসিপ্যাল ইলেকশন নিয়ে এখানে যতই হৈ চৈ করুন না কেন গ্রামের মানুষরা কিন্তু অন্য কথা বলছেন কাজেই এখানে তাদের বিরোধিতা করে লাভ হবে না। কংগ্রেসিরা জানবেন, মানুষ আমাদের সঙ্গেই আনছেন কারণ জীবনের অভিজ্ঞতা দিয়ে তারা বুঝতে শিখেছেন। এই বলে বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খুব ধৈর্য ধরে সরকারি পক্ষের সদস্যদের বক্তব্য শুনছিলাম নীহার বসু, কৃষিমন্ত্রী এবং কৃষি বিপণন মন্ত্রী কলিমুদ্দিন শ্যাম্‌স সাহেব যে দাবি এখানে রেখেছেন, তার পরিপ্রেক্ষিতে আলোচনা হচ্ছে। মাননীয় শাসক দলের বক্তারা, সদস্যরা মূলতঃ যে বিষয়টার উপর জোর দিলেন, তা হল আমূল ভূমি সংস্কার ৭৭ থেকে ৯৫ পর্যন্ত সময়ে হয়েছে, যার ফলে কৃষি উৎপাদন বেড়ে গেছে, এটাই হচ্ছে মূল অবজেকটিভ, বক্তব্য। এতে কৃষকদের কোনও কনট্রিবিউশন নেই, বিজ্ঞানের কোনও কনট্রিবিউশন নেই, শুধু নাকি সরকার রাইটার্স বিল্ডিংসে বসে কৃষক সভার মাধ্যমে জমি বন্টন করেছে, যার ফলে এই কৃষি উৎপাদন বেড়েছে। আমার কাছে তথ্য আছে, আমি বলছি ১৯শে এপ্রিল ১৯৯৫ সালে এই বিধানসভা চলাকালীন ভূমি সংস্কার মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয় আমার লিখিত প্রশ্নোত্তরে বলেছিলেন, আমি প্রশ্ন করেছিলাম ৭৭ সাল থেকে ৯৫ সাল পর্যন্ত কত পরিমাণ খাস জমি সরকারে ন্যস্ত হয়েছে, আর কত জমি ভূমিহীন চাষীদের বিলি করা হয়েছে? মন্ত্রী মহাশয় উত্তর দিয়েছেন ৭৭ সাল থেকে ৯৪ সাল পর্যন্ত ৩ লক্ষ ১৫ হাজার একর জমি সরকারে ন্যস্ত হয়েছে খাস কৃষি জমি। এবং বিলি হয়েছে ৩ লক্ষ ৩৮ হাজার একর। বিনয়বাবু উত্তর দিয়েছেন, ওদের পছন্দ হচ্ছে না। ৯৫ সাল পর্যন্ত গত ১৮ বছরে রাজ্যে বামফ্রন্ট সরকার ৩ লক্ষ ১৫ হাজার একর জমি সরকারে ন্যস্ত হয়েছে, আর বিলি করেছেন ৩ লক্ষ ৩৮ হাজার একর জমি। এখন পর্যন্ত পশ্চিমবাংলায় খাস জমির পরিমাণ কত? ১২ লক্ষ ৯০ হাজার একর। এর থেকে ৩ লক্ষ ১৫ হাজার বামফ্রন্ট সরকারের রাজত্বে বিলি হয়েছে। তা যদি বাদ দেওয়া যায় তাহলে ৯ লক্ষ ৭৫ হাজার একর জমি, তার আগে আমরা খাস করেছি এবং ৩ লক্ষ ৩৮ হাজার একর জমি বিলি হয়েছে ৭৭ সাল থেকে ৯৫ সালের মধ্যে। টোটাল ৯ লক্ষ ৫০ হাজার একর জমি বিলি হয়েছে। তার মধ্যে ৩ লক্ষ ৩৮ হাজার একর জমি ৭৭ থেকে ৯৫ সালের মধ্যে বিলি হয়েছে। তাহলে ৯ লক্ষ ৫০ একর জমি থেকে ৩ লক্ষ ৩৮ হাজার একর জমি বাদ দিলে, ৬ লক্ষ ১২ হাজার একর খাস জমি ৭৭ সালের আগে বিলি হয়েছে। তাই এই [**] দল ওরা পড়াশুনা করেনা, জানেনা, ওরা পার্টি অফিস থেকে যা বলে দেয় তাই ওখানে বলে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মূর্খ কথাটা বাদ যাবে, এই কথাটা ইনডিসেন্ট।

Note [* expunged as ordered by the Chair.]

[1-10 — 1-20 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** তথ্য দিয়ে আমি প্রমাণ করলাম, ওদের বক্তব্য সঠিক নয়। তাহলে বিষয়টা কোথায় দাঁড়াচ্ছে? সারা ভারতবর্ষে সারপ্লাস জমি আছে ৭৩ লক্ষ ৪২ হাজার একর জমি এবং সারা ভারতবর্ষে সারপ্লাস ল্যান্ড ডিস্ট্রিবিউট হয়েছে ৬৪ লক্ষ ৮২ হাজার একর জমি। তাহলে শুধু পশ্চিমবাংলা বামফ্রন্ট সরকার এটা করেছে, তা ঠিক নয়। প্রথম কংগ্রেস আমলেই ভূমি সংস্কার আইন তৈরি হয়। কংগ্রেস আমলে এটাকে ব্যক্তি সিলিং থেকে পারিবারিক সিলিং-এ নিয়ে যাওয়া হয়। কংগ্রেস আমলেই সেচ এবং অসেচ এলাকা নির্দিষ্ট করা হয় এবং কংগ্রেস আমলের পাট্টা দিয়ে বর্গা রেকর্ড করা হয়। আমরা ব্লক স্তরে সর্বদলিয় কমিটি করে, রক্তপাাত না করেই এটা করেছিলাম। দুর্ভাগ্যের বিষয় সরকার পক্ষের সদস্যরা পড়াশুনা করেন না, তথ্য জানেন না। পার্টি অফিস থেকে লাল বই দিয়ে দেওয়া হয়, সেটা মুখস্ত করে গড়গড় করে বলেন। এই হচ্ছে ওঁদের অবস্থা। স্যার, ওদের একটু পড়াশুনা করতে বলুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষ এই মুহূর্তে ১৮৯ কোটি মেঃ টন খাদ্যশস্য উৎপাদন করছে। আমরা বলিনা এই কংগ্রেস করেছে, ভারতবর্ষের কৃষকরা সারা পৃথিবীর সামনে ভারতবর্ষের এই চিত্রকে তুলে ধরেছে। ওঁরা এখানে বলেন, বামফ্রন্ট করছে, কিন্তু আমরা বলি ভারতবর্ষের কৃষক করছে এবং এখানে যা হচ্ছে তা পশ্চিমবঙ্গের কৃষকরা করছে। এই জায়গায় দাঁড়িয়ে এ ক্ষেত্রে আমরা গঠনমূলক সমালোচনা করতে চাই। এখানে যে পরিকল্পনাগুলো চলছে সেগুলোর আমরা গঠনমূলক সমালোচনা করতে চাই। ওঁরা সমালোচনা করে বলছেন, ভারত সরকার নাকি কৃষিতে স্যাবসিডি তুলে দিচ্ছে, কৃষি ক্ষেত্রে ফার্টিলাইজারের সাবসিডি তুলে দিচ্ছে। গ্রাম উন্নয়নের ক্ষেত্রে কৃষির একটা বিরাট ভূমিকা রয়েছে এবং আমরা দেখছি ভারত সরকার দিনের পর দিন রুর‍্যাল ডেভেলপমেন্ট বাজেটের টাকা বাড়িয়ে চলেছে। সুতরাং আমি এখানে তথ্য দিয়ে প্রাণ করতে চাই যে, ওঁরা যা বলছেন তা সম্পূর্ণ অসত্য। আমি বেশি দূরে যাচ্ছি না, ১৯৯২-৯৩ সালে রুর‍্যাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের জন্য কত টাকা ধরা হয়েছিল, ৩১০০ কোটি টাকা। ১৯৯৩-৯৪ সালে ধরা হয়েছিল ৫০১০ কোটি টাকা। এক বছরে ২ হাজার কোটি টাকা বেড়েছিল। তারপর ১৯৯৪-৯৫ সালে রুর‍্যাল ডেভেলপমেন্ট খাতে ধরা হয়েছিল ৭০১০ কোটি টাকা। আবার এক বছরে ২ হাজার কোটি টাকা বেড়েছিল। আর বর্তমান, চলতি বছরে, ১৯৯৫-৯৬ সালের চালু আর্থিক বছরে রুর‍্যাল ডেভেলপমেন্ট খাতে — গ্রামীণ বিকাশের মধ্যে দিয়ে যেখানে কৃষি সম্পদের সমস্ত রকম উন্নয়ন নির্ভর করছে সেখানে ভারত সরকার ধার্য্য করেছে ৭৭০০ কোটি টাকা। তাহলে কৃষির জন্য বরাদ্দ কমছে, না বাড়ছে? ওঁরা বলছেন, কমছে। আমি তথ্য দিয়ে বলছি বাড়ছে। এক এক বছরে ২০০০ কোটি টাকা করে বাড়ছে। ওঁরা বলছেন, সারে ভরতুকি কমিয়ে দেওয়া হয়েছে। আমি এখানে তথ্য উপস্থিত করে দেখাচ্ছি যে, তা ঠিক নয়। ১৯৮৫-৮৬ সালে ১৯২৩ কোটি টাকা সারে সাবসিডি দেওয়া হয়েছিল। ১৯৯৩-৯৪ সালে ৪৪০০ কোটি টাকা সারে সাবসিডি দেওয়া হয়েছে, ১৯৯৪-৯৫ সালে ৫১৬৬ কোটি টাকা সারে ভরতুকি দেওয়া হয়েছে। তাহলে কমল, না বাড়ল? আর ১৯৯৫-৯৬ সালে কত টাকা সারে ভরতুকি দেওয়া হচ্ছে? ৫৪০০ কোটি টাকা সাবসিডি ইন ফার্টিলাইজার। তাহলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,

ওঁরা ঠিক কথা বলছেন, না আমি ঠিক কথা বলছি? পশ্চিমবঙ্গের প্রতিটি ব্লক প্রায় ১২ লক্ষ টাকা পায় সারের জন্য। এব্যাপারে আমি একটা স্পেসিফিক অভিযোগ মাননীয় মন্ত্রীর কাছে রাখছি—পশ্চিমবঙ্গে যে সমস্ত ব্যক্তির ওপর এই সার বন্টনের দায়িত্ব দেওয়া আছে তারা আজকে সার দোকানিদের সঙ্গে যুক্তি করে সমস্ত কিছু মেরে খাচ্ছে। এটা কি মাননীয় মন্ত্রী জানেন? আমি লিখিতভাবে আপনার কাছে অভিযোগ করেছিলাম এবং আমার স্পেসিফিক অভিযোগের ভিত্তিতে আপনাকে আমি ইনভেস্টিগেশন করতে বলেছিলাম। আজকে অন্তত আপনি বিধানসভায় জানান যে, আপনি এবিষয়ে কি পদক্ষেপ গ্রহণ করেছেন? আপনার কাছে আমি ৬ মাসে আগে এই অভিযোগ করেছি, ৬ মাস কেটে গেছে, ৬ মাস কেটে যাবার পরেও মন্ত্রী হিসাবে আপনি নীরব। আপনি উত্তর দেননি। ইনভেস্টিগেশন পর্যন্ত করেননি। কোনও চোরকে গ্রেপ্তার করেননি কেন? মার্কসবাদি কমিউনিস্ট পার্টির চোরগুলি যারা কৃষকের সার মেরে খাচ্ছে, চুরি করছে, বন্টন করছে না, তাদের ধরার ক্ষমতা আপনার নেই। আপনি ফরওয়ার্ড ব্লকের মন্ত্রী, সেইজন্য আপনার ক্ষমতা নেই সি.পি.এমের চোরগুলির গায়ে হাত দেওয়ার। তাই বলছি, এই জায়গায় আপনার অপদার্থতা। আপনার পঙ্গুদশা, ক্লীবত্বের জন্য সেইজন্য আমি বিরোধিতা করছি। ওরা বলেছেন, বিদেশের কাছে সার বিক্রি হয়ে গেছে না। ইন্ডিজেনাস ফার্টিলাইজার প্রডাকশন অ্যান্ড ইমপোর্ট ফার্টিলাইজারের জন্য সাবসিডি কত? ইন্ডিজেনাস ফার্টিলাইজারে সাবসিডি ১৯৮৫-৮৬ সালে ছিল ১ হাজার ৬০০ কোটি টাকা ভারত সরকারের। ১৯৯৪-৯৫ সালে সেই ইন্ডিজেনাস ফার্টিলাইজারে সাবসিডি গিয়ে দাঁড়িয়েছে ৪ হাজার কোটি টাকা। ইন্ডিজেনাস প্রডাকশন তাহলে কি কমেছে? না, বেড়ে গেছে। ১৬০০ কোটি টাকা থেকে ৪ হাজার কোটি টাকা হয়েছে। ওরা বলছেন, ফার্টিলাইজারে সাবসিডি কমে যাচ্ছে। কোথায় কমছে? বাড়ছে। আমি তাই যেকথাটা বলতে চাই সেটা হচ্ছে, মাননীয় মুখ্যমন্ত্রীকে আপনি এবং আপনার দপ্তর একটা নোট দিয়েছেন যে, ভারতবর্ষে নাকি কৃষিতে পশ্চিমবঙ্গ ১ নম্বরে। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ কৃষিতে কোথায় ১ নম্বরে? ফোর্থ পজিশনে। ওভার অল এগ্রিকালচারাল প্রডাকশন ইন ওয়েস্ট বেঙ্গল চতুর্থ স্থানে আছে। চাল প্রডাকশনে অ্যাজ এ হোল ফার্স্ট। ১৯৭৬-৭৭ সালে মাননীয় সদস্য শ্রী অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় বাজেট বক্তৃতা খুলে দেখিয়ে দিয়েছেন তথ্য দিয়ে যে, চাল প্রডাকশনে ১ নম্বর ছিল। ১৯৯৪-৯৫ সালেও পশ্চিমবঙ্গ ১ নম্বরে আছে। প্রডাকশনের কোনও হেরফের হয়নি। সারা ভারতবর্ষে অ্যামাউন্ট অপ প্রডাকশন যেমন বেড়েছে, তেমনি পশ্চিমবঙ্গেও বেড়েছে। ১৯৭৬-৭৭ সালে চাল উৎপাদনে পশ্চিমবঙ্গ যেমন ১ নম্বরে ছিল, ১৯৯৪-৯৫ সালেও ১ নম্বরে আছে। নতুন কিছু নয়। কিন্তু আমরা যেটা দেখছি সেটা হচ্ছে, গম উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ নামতে, নামতে, নামতে নিচের দিকে চলে আসছে। এখানে এমন একটা ভাব করা হয় যেন পশ্চিমবঙ্গ প্রডাকশনে প্রথম। মাননীয় অর্থমন্ত্রী ডাঃ অসীমকুমার দাশগুপ্ত এটা নিয়ে বারেবারে খোঁচা দেন। আমি কাল থেকে খুঁজে বিভিন্ন তথ্য নিচ্ছিলাম। তাতে দেখছি, পার হেক্টর ইল্ড - এখানে রেকর্ড আছে — অর্থাৎ প্রডাকশন পার হেক্টর পশ্চিমবঙ্গে কত, পাঞ্জাবে কত, হরিয়ানায় কত। পশ্চিমবঙ্গে ২০.৭ কুইন্টাল পার হেক্টর ইল্ড হয়েছে, ফুড প্রডাকশন অ্যাজ এ হোল। মাননীয় মুখ্যমন্ত্রী এই হাউসে বলেছিলেন পশ্চিমবঙ্গ এখন নাকি প্রথম। আমি বলব না। মুখ্যমন্ত্রীকে দিয়ে বলানো হচ্ছে পশ্চিমবঙ্গ ১ নম্বর স্থানে। এটা ঠিক নয়। তামিলনাড়ুতে ২৫.৮ কুইন্টাল পার হেক্টর ইল্ড।

হরিয়ানাতে ২৮.৩ কুইন্টাল পার হেক্টর। পাঞ্জাবে ৩২.৬ কুইন্টাল পার হেক্টর। অন্ধ্রপ্রদেশ ২৪.৩ কুইন্টাল পার হেক্টর। কর্ণাটকে ২২.৫ কুইন্টাল পার হেক্টর ইল্ড। আর পশ্চিমবঙ্গে ২০.৫ কুইন্টাল পার হেক্টর ইল্ড। সুতরাং ১ নম্বর পজিশন নয়। ১, ২, ৩, ৪, ৫, করে ৬ নম্বর পজিশনে নেমে গেছে। আর এখানে পন্ডিত অর্থমন্ত্রী এখানে এসে জ্ঞান দেন এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে দিয়ে বলান যে কৃষিতে বাংলা ১ নম্বর স্থানে আছে প্রডাকশনে। কি হচ্ছে কি এসব? এইভাবে বাংলার মাথা নিচু হবে? সর্বভারতীয় ক্ষেত্রে, সেমিনারে আপনারা বলেন এই রাজ্য কৃষিতে ১ নম্বর। মুখ্যমন্ত্রীকে অসত্য তথ্য দিয়ে প্রচার করার চেষ্টা করছেন। এই তথ্যটা আপনি ওকে একটু পড়িয়ে দেবেন। ভারতবর্ষের কোন বইতে, ভারতবর্ষের কোন ম্যাগাজিনে, ইন্টারন্যাশনাল কোন ম্যাগাজিনে কোনও তথ্য আছে যে পশ্চিমবঙ্গ প্রডাকশনে পার হেক্টর ইল্ডে ফার্স্ট হয়েছে? দেখাবেন।

[1-20 — 1-30 p.m.]

কোথাও নেই। আপনারা ষষ্ঠ। এটা লজ্জার ব্যাপার। আজকে সেই কথাই অতীশবাবু বলার চেষ্টা করেছেন। মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে বলা হচ্ছে যে, কৃষি ক্ষেত্রে আমরা যা করেছি তাতে দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে, সরকার পক্ষ থেকে এই প্রয়াস খুবই কম। কারণ এখানে যে সমস্ত প্রকল্পগুলি রয়েছে, তাতে আমরা দেখছি যে, সার্বিক যে পরিকল্পনা, সারা ভারতবর্ষে হয়, যে পরিকল্পনার কমিশনের মাধ্যমে পরিকল্পনা হয়, প্ল্যান আউট লে হয়, তাতে মাননীয় কৃষিমন্ত্রী বলবেন যে ১৯৯২-৯৩ সালে আপনার দপ্তর প্ল্যান আউট লে কত অ্যাচিভ করতে পেরেছেন। বেতন কত দিয়েছেন সেটা আমরা দেখব না। দ্যাট ইজ নন প্ল্যান এক্সপেনডিচার। টার্গেটের প্ল্যান আউট লে ইন ওয়েস্ট বেঙ্গল এ হাউ মাচ ইউ অ্যাচিভ। নট মোর দ্যান ৩৫ পারসেন্ট। ১৯৯৩-৯৪ আপনার প্ল্যান আউট লে ৩৫ ক্রশ করেনি। আবার ১৯৯৪-৯৫ তেও প্ল্যান আউট লে ৪০ পারসেন্ট ক্রশ করেনি। তাহলে যে রাজ্যে কৃষি দপ্তর, তার রূপরেখা, তার পরিকল্পনা, কৃষির অগ্রগতির জন্য, কৃষকদের অগ্রাধিকার, প্রোডাকশনের জন্য রূপায়ণ করতে পারেন ৪০ পারসেন্ট, সেই রাজ্য সরকার বাহবা নিতে পারে না। পারেন কি? রাজ্যের কৃষকদের বাহবা দিতে হবে, যারা দিবারাত্র পরিশ্রম করছে, যারা ঘাম ঝরানো পরিশ্রম করছে, রক্ত ঝরানো পরিশ্রম করছে তাদেরই বাহবা পাওয়া দরকার। এতে আপনাদের কোনওরকম দক্ষতা নেই। আপনাদের কোনও কনট্রিবিউশন নেই। পশ্চিমবঙ্গের কৃষকরাই এটা করেছে, কৃষকদেরই কৃতিত্ব। এটা আপনাদের কৃতিত্ব নয়। এই ব্যাপারটা আপনাদের ভাবতে হবে। আমরা দেখেছি যে, মাননীয় মন্ত্রী আপনি ফরোয়ার্ড ব্লকের মন্ত্রী, আপনাকে এরা তাচ্ছিল্য করেন। আমি দেখছি যে, ফ্লাড কন্ট্রোল ইরিগেশন দপ্তর কৃষির সঙ্গে যেটা সরাসরি যুক্ত, সেখানে খারাপ অবস্থা, টাকা দিচ্ছে না। কাউন্সিল অব মিনিস্টার রাইটার্সে মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় বলছেন আমাকে টাকা দিচ্ছে না। মাননীয় কৃষিমন্ত্রীও টাকা পাচ্ছে না। তাহলে কি করে কৃষি হবে, সেচের জল যদি না যায়, আকাশের জলে কি সেচ হবে, কৃষি হবে? আপনি কৃষিমন্ত্রী আপনাকেও টাকা দিচ্ছে না। ঠিক একইভাবে পরিকল্পনা মাফিক ধাক্কা দেওয়া হচ্ছে। এবার আর একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে আসছি। ভারত সরকার বেশ কয়েকটা কর্মসূচি গ্রহণ করেছেন। সেই কর্মসূচিগুলি হল আমাদের আই পি আর ডি। এটার রেশিও হচ্ছে ৭৫, ২৫ পারসেন্ট।

কন্দ্র দেবে ৭৫ এবং রাজ্য দেবে ২৫। আপনি কতটা ইমপ্লিমেন্ট করতে পেরেছেন? বিপজ্জনক ভাবে ফেল করছেন আপনি। ওই পঞ্চায়েত বন্ধুদের উপর আপনাদের নির্ভর করতে হবে। আপনার গলায় ফাঁস, পায়ে দড়ি, হাতে শিকল বাঁধা, আপনি কারাগারে বন্দি-মার্কসবাদি কমিউনিস্টদের দ্বারা। আর একটা প্রোগ্রামের কথা বলছি। আই সি ডি পি। ইন্টিগ্রেটেড সিরিয়াল ডেভেলপমেন্ট প্রোগ্রাম ইন রিলেশন টু স্পেশ্যাল প্রোডাকশন অব রাইস। এখানে সেন্ট্রাল গভর্নমেন্ট ৭০ কোটি টাকা আজকে ধার্য্য করেছে। পশ্চিমবঙ্গ তার শেয়ার দেওয়া এখানে মেজারবিলি ফেল করেছেন। কোন জায়গায় বৈজ্ঞানিক প্রযুক্তি কাজে লাগিয়ে, উপযোগি পদক্ষেপ নিতে পারছেন না। রাইস মিনিকিট প্রোগ্রাম এখানে দেখেছেন, সৌগতবাবু ঠিকই বললেন যে, বাজারে বিক্রি হচ্ছে। অয়েলসিড প্রোডাকশন প্রোগ্রাম। এই কর্মসূচি ভালোভাবে রূপায়িত হচ্ছে না। কৃষকরা কিন্তু এই অয়েল সিড প্রোগ্রামকে নিজেরাই এগিয়ে নিয়ে গেছে। এই জিনিসটা বুঝতে হবে। এখন ১০৫ কোটি ৪৪ লক্ষ টাকা ধার্য্য হয়েছে, ১২৪টা জেলার জন্য। এখন পশ্চিমঙ্গের বাদে নদীয়া বাদে আর সব জেলাতেই এটা আমরা গ্রহণ করেছি। এখানে ঠিকমতো কাজে লাগানো হচ্ছে না। এটা আপনাদের বুঝতে হবে। ন্যাশনাল ওয়াটার শেড ডেভেলপমেন্ট প্রোগ্রাম ফর রেনফেড এরিয়াস।

[1-30 — 1-40 p.m.]

ওয়াটার সেড প্রোজেক্ট হচ্ছে না। গোপালদের বাছতে হবে। গ্রামে গ্রামে এই বাছার খেলা চলছে গত চার বছর ধরে। আপনি এর জবাব দেবেন। কোন ব্লকে কতগুলো গোপাল আছে তাদের বেছে ন্যাশনাল ওয়াটার সেড ডেভেলপমেন্ট প্রোজেক্ট যেটা রেইন ফেড এরিয়া এবং ওয়াটার সেড এরিয়াকে নিয়ে, আপনারা কি কাজ করতে পেরেছেন? আমার ব্লক এনটাইটেল হয়েছে আমি সেই এলাকার বিধানসভার সদস্য, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বিনীত ভাবে বলছি দয়া করে এর উত্তর দেবেন— মেদিনীপুর এগ্রিকালচার বেসড ডিস্ট্রিক্ট, আমার এলাকায় এই প্রকল্প রূপায়ণের জন্য চার বছর ধরে কিছু করা হয়নি। জেলা প্রশাসনের বাঁদরামি এবং রাজনৈতিক হীনমন্যতার জন্য এই কর্মসূচি রূপায়িত হতে পারেনি, রাজনৈতিক কারণে এর অগ্রগতি হতে পারেনি, আপনি এর জবাব দেবেন। হর্টিকালচারের কি ব্যাপক উদ্যোগ নেওয়া হয়েছে কিছু দিন আগে কলিমুদ্দিন শামস মালদায় আম উৎসব করতে গিয়েছিলেন। জানিনা কি ধরনের আম এখন ওখানে আছে, আমার মনে হয় ওখানে, এখন টক আম পাওয়া যাচ্ছে। উৎসব আগে করলে ভালো হত, তবে উদ্যোগ নিয়েছেন এটা ভালো কথা, এর জন্য বাজেট মাত্র ১২ কোটি টাকা। তবে মাননীয় মন্ত্রী বলবেন, মন্ত্রী সিটু এবং সি.পি.এমের সঙ্গে লড়াই করতে সময় চলে যাচ্ছে। কলিমুদ্দিন শামস রেগুলেটেড এগ্রিকালচার মার্কেটিং দেখবেন, নাকি গো-ডাউন দেখবেন, নাকি সিটু, সি.পি.এমের সঙ্গে লড়াই করবেন? বিনয়বাবু তাঁর ঘরে এই আলু মন্ত্রীকে ডেকে নিয়ে গিয়ে মিটিং করেন, কেন আলুমন্ত্রী তাঁর নিজের ঘরে মিটিং করতে পারেন না? তাহলে কি এই আলুমন্ত্রী আলু ব্যবসায়িদের সঙ্গে গাঁটছড়া বেঁধেছেন বলে আলুমন্ত্রী তাঁর ঘরে মিটিং করতে পারেন না। মেদিনীপুর, হুগলি, ২৪-পরগনা, বর্ধমানে আলু চাষীরা কাঁদছে, তারা মূল্য পাচ্ছেন না। এটা কি গো-ডাউন মালিকদের সঙ্গে আপনার কি কোনও চুক্তি হয়েছে, নাকি সি.পি.এমকে কিছু দিতে পারা যাচ্ছে না বলে আপনার উপর চাপ সৃষ্টি করা হয়েছে, এটা

আপনি অনুগ্রহ করে জানাবেন। সংবাদপত্রে দেখলাম আপনার দপ্তরে কিছু অ্যাপয়েন্টমেন্ট দিতে গিয়ে সি.পি.এম., সিটু আপনাকে হেনস্থা করেছে। আপনি শাসকদলের একজন মন্ত্রী, রবীন বাবুরা আপনার মাথায় ডান্ডা মারবে কেন না আপনি দুর্নীতি করে অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন, দুর্নীতি চালাচ্ছেন, দুর্নীতি করে আলু ব্যবসায়িদের সঙ্গে গাঁটছড়া বেঁধেছেন। এগ্রিকালচার সেক্রেটারির সঙ্গে আপনার বিরোধের কথা সংবাদপত্রে দেখলাম। নাম করব না, কারণ নাম করলে গতকাল যেমন স্বাস্থ্যমন্ত্রী অঙ্গুলি নির্দেশ করে বলেছেন অসভ্যের দল, এরকম করে আপনিও বলতে পারেন। বিনয়বাবু কেন আপনাকে ধমকে তাঁর ঘরে নিয়ে গিয়ে মিটিং করেছেন? কলিমুদ্দিন শামস আপনি কি একজন বিধায়ক, নাকি আলু ব্যবসায়ী, নাকি কৃষি বিপণন মন্ত্রী! একটু ভালো করে লক্ষ্য করলে দেখা যাবে গ্রামাঞ্চলে গো-ডাউনগুলো সঠিকভাবে তৈরি হচ্ছে না। রেগুলেটেড মার্কেট কিছু কিছু জায়গায় তৈরি করেছেন আমি আবেদন করব আপনি যেভাবে সিটুর বিরুদ্ধে, সি.পি.এমের বিরুদ্ধে লড়াই করছেন তাতে আপনি এগিয়ে যান এবং এতে বিরোধী দল এবং বেকার যুবকরা আপনাকে আশীর্বাদ করবে। কিন্তু সাবধান এই ব্যবসায়িদের সঙ্গে গাঁটছড়া বাঁধবেন না। আলু চাষিদের রক্ষা করুন। মেদিনীপুর জেলাতে রেগুলেটেড মার্কেট ভালো করে করুন। মেদিনীপুরের মাদুর, পান, আলুর উপর জোর দিন। রাস্তায় রাস্তায় চেক পোস্টে আপনি যে পয়সা তুলছেন, সেই পয়সা আজ অবধি কত উঠেছে এবং সেই পয়সা কোথায় কোথায় কাজে লাগিয়েছেন তার হিসাব আপনি দেবেন। আপনাকে আমি অনুরোধ করব আপনি একটা মারকেট সারভে রিপোর্ট তৈরি করুন, একটা প্রোফাইল তৈরি করুন। পশ্চিমবাংলায় যে বিরাট সম্ভাবনা এসেছে এগ্রিকালচারাল প্রোডাক্টস-এ 'গ্যাট' চুক্তির ফলে সেটা কাজে লাগান। পশ্চিমবাংলার কৃষিতে, পশ্চিমবাংলার ভেজিটেবিলসে আজকে হাই-ব্রিড এগ্রিকালচারাল টেকনোলজিকে কাজে লাগান। ইজরায়েলের সঙ্গে ভারত সরকার চুক্তি করেছে উৎপাদিত কৃষি সামগ্রী কিভাবে সংরক্ষণ করা যায়, মাঠ থেকে তোলার পর প্রিভেনশন of the green vegetable just after harvesting. কিভাবে করা যায় সেই ব্যাপারে। ইজরায়েলের সঙ্গে ইন্ডিয়ার চুক্তি হয়েছে, পশ্চিমবাংলার মাটিতে সেই চুক্তিকে কাজে লাগান। তৈরি করুন সেই ধরনের প্রিজারভেশন সেন্টার, সেই টেকনোলজিকে কাজে লাগান। পশ্চিমবাংলার সবুজ সব্জী আজ যেন হারিয়ে না যায়। আজকে লঙ্কার দাম আকাশ ছোঁয়া, পটল পাওয়া যাচ্ছে না, বেগুনের দাম অনেক, ঝিঙে পাওয়া যাচ্ছে না। এটাও কি কেন্দ্রের দোষ? দয়া করে জানাবেন। এই দৃষ্টিভঙ্গির বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-40 — 1-50 p.m.]

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, বিরোধী দলের বহু বক্তব্য শুনলাম। আমার বেশি কিছু বলার নেই, দু-চারটি কথা আমি বলছি। সব থেকে আগে যে কাট মোশনগুলি এসেছে তার বিরোধিতা করে বাজেট যেটা পেশ হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি আমি আশ্চর্য হয়ে যাচ্ছি, আমি মনে করেছিলাম ডাঃ মানস ভুঁইয়া মহাশয় এখানে বাজেট ডেলিবারেশনে পার্টিসিপেট করছেন, কিন্তু ওনার কথা শুনে মনে হল উনি ঘুমিয়ে কিছু স্বপ্ন দেখেছিলেন, সেই স্বপ্নই তিনি এখানে প্রকাশ করলেন। তার কারণ হচ্ছে উনি এখানে বিনয়বাবুর কথা বলেছেন, উনি বলেছেন বিনয়বাবুর ঘরে

আলুর সম্বন্ধে মিটিং হয়। আমি আপনাকে এই কথা বলতে চাই যে আমাদের বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা, সে মুখ্যমন্ত্রী থেকে শুরু করে যে কোনও মন্ত্রীর কথাই বলুন না কেন — এটা কংগ্রেসের মন্ত্রী নয় যেসব ব্যাপারে ইনটারফেয়ার করবে — আমি চ্যালেঞ্জ করে বলছি কোনও মন্ত্রী বা তার কোনও কলিগ সম্বন্ধে কোনও ব্যাপারে কোনওদিন ইনটারফেয়ার করেন না। আপনারা সকালে ঘুম থেকে উঠে দেখেন কাগজে কি নূতন নূতন ফতোয়া দিল, সেটা নিয়ে আপনারা মাতামাতি করতে পারেন। কিন্তু পশ্চিমবাংলার জনগন সেইরকম নয় যেকাগজে যে ফতোয়া দিয়েছে তার উপর ভিত্তি করে তারা চলবে। কতরকম ফতোয়া এগিয়ে আসছে তার কথা শুনে চলতে হবে এটা ঠিক নয়। আমি চ্যালেঞ্জ করে বলছি, আমি ওই পশ্চিমবাংলায় ৪ বছর মন্ত্রী আছি, কোনও সোর্স থেকে এটা প্রমাণ করে দিতে পারেন যে আমাদের ফ্রন্টের কোনও মন্ত্রী কোনও ব্যাপারে কোনও ক্ষেত্রে অন্য, বিশেষ করে আমার ডিপার্টমেন্টের ব্যাপারে ইনটারফেয়ার করেছেন তাহলে আপনার কথাটা আমি মাথা পেতে মেনে নেব। আপনার স্বপ্নটা আপনি রিয়ালিটিতে আনতে চেষ্টা করছেন। দেখুন পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার কংগ্রেস সরকারের মত নয়, ৬ মাসের মধ্যে মন্ত্রীকে বার করে দেন। এটা এখানে হয় না। পশ্চিমবাংলার খেটে খাওয়া মানুষ মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে এখানে যে সমস্যা আছে সেটা কি ভাবে সমাধান করা যায় সেটা তারা জানে। যখন নতুন মন্ত্রিসভা হয়েছে, সেই সময় তাকে মন্ত্রী রাখা হয়নি। সৌগত বাবু, আপনাকে আবার বলি, আপনারা শুধু স্বপ্নের দুনিয়ায় আছেন। কমলবাবুর রাজনীতির এদিক ওদিক দেখে পার্টি ডিসিসন নিয়েছে, এতে লেফট্ ফ্রন্ট বা জ্যোতিবাবুর কিছু নেই। অ্যাপয়েন্টমেন্ট সম্বন্ধে, সেক্রেটারি সম্বন্ধে বলেছেন, আমি আপনাকে জোর গলায় বলতে পারি, আমি গর্বিত যে এরকম একটা ক্যাপাবেল সেক্রেটারি পশ্চিমবাংলায় আছে, যাকে প্রিন্সিপাল এগ্রিকালচার সেক্রেটারি করা হয়েছে। আর, এটা শুনে রাখুন, এটা কংগ্রেসের মন্ত্রিসভা নয় যে, বুরোক্রাটরা যা বলবে, সেই কথা শুনে মন্ত্রীরা চলবে। এখানে বামফ্রন্টের মন্ত্রীরা চায় জনসাধারণের সেবা করার জন্য, জনসাধারণের সমস্যার সমাধান করার জন্য কি করতে হবে। যা কিছু করতে হয়, তারাই করেন। আর একটা কথা বলতে চাই, হয়ত অনেক সেক্রেটারি কংগ্রেস আমলেও ছিল, এখন তারা চিন্তা-ধারার পরিবর্তন করেছে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার মানুষের জন্য তারা যা কিছু করতে চান, সেই হিসাবে তা করবার জন্য এগিয়ে এসেছেন। ডাঃ মানস ভুঁইয়া, স্যার, আপনি এটা মনে করে নিন, বামফ্রন্টের মন্ত্রিসভা কারো দয়ার উপর নেই, নীতির উপর আছে। আর, যেসব কাগজওয়ালারা আপনাদের পরিচালনা করছেন, তাদের কথায় চলে আপনারা লাফালাফি করছেন, একদিন আপনারা গাড্ডায় পড়ে যাবেন। শুনে রাখুন, আপনাকে আবার বলছি, এই সেক্রেটারির সঙ্গে কোনওরকম ডিসপিউট নেই। অ্যাপয়েন্টমেন্ট সম্বন্ধে বলেছেন — স্পেশ্যাল অফিসার, ডেপুটি সেক্রেটারি, ইন্সপেক্টর সম্বন্ধে হয়ত কাগজে শুনেছেন, কিন্তু আমাদের মধ্যে কোনও ভেদ নেই। এই ব্যাপারে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে চিঠি দেওয়া হল, তাদের কাছ থেকে নাম এল ৭ হাজার অ্যাপ্লিকেশনের মধ্যে একজামিনেশন হল, রিটিন টেস্ট হল, তারপর অ্যাকর্ডিং টু মার্কস ইন্টারভিউ করা হয়েছে। এইভাবেই নেওয়া হয়েছে। আপনারা তো কাগজের কথা শুনবেনই, আপনারা কাগজের কথা শুনে চলতে পারেন, কারণ ওটাই আপনাদের সোর্স অফ ইনফরমেশন। যদি সংবাদপত্র না থাকে, আপনারা করবেন কি? আলু সম্বন্ধে আপনারা

বলেছেন। আমি দিল্লিতে গিয়ে এগ্রিকালচার মিনিস্টারের কাছে দরবার করেছিলাম, তাকে বলেছিলাম আপনি তো ভারতের যত রাজ্য আছে, সব জায়গায় টাকা দিয়ে কোল্ড স্টোরেজ করেছেন, কিন্তু দুর্ভাগ্যের বিষয় পশ্চিমবাংলায় কোনও কোল্ড স্টোরেজ নেই এখানে মালটিপারপাস কোল্ড স্টোরেজ করে দিন। উনি রাজি হয়েছিলেন এবং বলেছিলেন ১০ কোটি, ১২ কোটি টাকা দিয়ে করে দেবেন। যদি এটা করে দিতেন তাহলে খুব ভালো হত। এখানে আলু সারপ্লাস আছে, কিন্তু আলু রাখার জন্য যে ইনফ্রাস্ট্রাকচারের প্রয়োজন, দুর্ভাগ্যের বিষয় এখনও পর্যন্ত সেই ইনফ্রাস্ট্রাকচার আমার কাছে নেই। আমি বলেছিলাম কেন্দ্রীয় সরকারকে আলুর উপর এক্সপোর্টের যে রেস্ট্রিকশন আছে সেটা বন্ধ করে দিন। আমাদের মুখ্যমন্ত্রীও গভর্নমেন্ট অব ইন্ডিয়াকে লিখেছিলেন, এই আলুর উপর থেকে এক্সপোর্ট রেস্ট্রিকশন বন্ধ করে দেওয়া হোক। আমরা শুনেছি এখন ওরা বন্ধ করবার জন্য চেষ্টা করছেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আজ পর্যন্ত এইরকম কোনও চিঠি, কোনও অর্ডার আমাদের কাছে আসেনি। **(ভয়েস ঃ এক্সপোর্ট করুন, আমরা সাপোর্ট করব।)** ওরা বলছেন এক্সপোর্ট করলে সাপোর্ট করবেন। কিন্তু এখানে আবার বলছেন, দাম বেড়ে যাচ্ছে। দাম বেড়ে যাবার কারণ একটাই। আপনারা জানেন না, কেন্দ্রীয় সরকার এই ফার্টিলাইজার ডিকন্ট্রোল করে দেবার ফলে এই দামটা বাড়ছে? স্বভাবতঃই, প্রোডাকশন যা আছে তাতে দাম বাড়বেই। আমি এই কথা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে বলছি না — পশ্চিমবাংলার খেটে খাওয়া মানুষরা অসহায় হয়ে আছে। তার কারণ সেন্ট্রাল গভর্নমেন্ট ফার্টিলাইজার ডিকন্ট্রোল করে দিয়েছেন। তারফলেই এই দাম বেড়ে গিয়েছে। চাষীদের উৎপাদনের জন্য বেশি পয়সা খরচ করতে হচ্ছে। আমি দু'পক্ষের ইন্টারেস্টটা দেখছি — কনজুমার্সের ইন্টারেস্ট দেখছি, আবার চাষীদের ইন্টারেস্টও দেখছি। মাঝখান থেকে এই যে মানুষ বিরোধী নীতি কেন্দ্রীয় সরকারের তারজন্য লঙ্কা বলুন, আলু বলুন, সবকিছুরই দাম বেড়ে যাচ্ছে। **(ভয়েস ঃ লঙ্কার দাম কি কেন্দ্রীয় সরকারের জন্য বাড়ছে?)** লঙ্কা চাষ করতে গেলেও সারের দরকার হয়, এটা জেনে রাখুন। আমার ডিপার্টমেন্টকে কেন্দ্রীয় সরকার একটা পয়সাও দেয়নি। প্রাইম মিনিস্টারের ফান্ড থেকে কিছু টাকা দিয়েছিলেন যখন বন্যা হয়েছিল এবং হাট-বাজার ভেঙে গিয়েছিল, রাস্তা খারাপ হয়ে গিয়েছিল তখন দিয়েছিলেন। কিন্তু মার্কেটিং সিস্টেমকে ডেভেলপ করার জন্য কোনও টাকা দেননি। সমাজের মধ্যে, দেশের মধ্যে যে পরিবর্তন এসেছে তাতে মার্কেটিং সিস্টেমকে যদি সামনে রাখতে চান এখানে একটা রেভোলিউশন এসেছে দুর্ভাগ্যের বিষয়, এই মার্কেটিং সিস্টেমকে ডেভেলপ করার জন্য আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার একটা পয়সাও দেননি। তাঁরা অন্যান্য রাজ্যকে পয়সা দিচ্ছেন, পয়সা দিয়েছেন, কিন্তু এখানে জনসাধারণের সমস্যার সমাধানের জন্য মার্কেটিংয়ের জন্য একটা টাকাও দেননি। আমাদের ওয়েস্ট বেঙ্গলে আর.এম.সি. হচ্ছে ৪৫টি। তারমধ্যে ফাংশনাল কমিটি আছে ৪০টি এবং নন-ফাংশনাল হচ্ছে ৫টি। মানসবাবু এর ইনকাম সম্বন্ধে চেক পোস্ট ইত্যাদি বলছিলেন। ১৯৮৯-৯০ সালে যেখানে ছিল ৫.৯১ কোটি টাকা, ১৯৯৪-৯৫ সালে আমি যেদিন থেকে চার্জ নিয়েছি তখন থেকে এটা ১৮.৩ কোটিতে গেছে। অর্থাৎ তিনগুন বেড়েছে। ডেভেলপমেন্ট অ্যান্ড এক্সপেন্ডিচারের ব্যাপারে বলি। আমার চার্জ নেবার আগে পর্যন্ত খরচ হয়েছিল ২.৮০ কোটি টাকা ডেভেলপমেন্টের জন্য। কিন্তু ১৯৯৪-৯৫ সালে আমি চার্জ নেবার পর ১২ কোটি টাকা এরমধ্যে খরচ করেছি। আজকে ইনকামের ক্ষেত্রে রোড লিং কনস্ট্রাকশনের

দরকার। আমরা যদি চাষীদের সবাই মিলে মার্কেটিং ফেসিলিটি না দিই তাহলে তারা উৎপাদন করার পরেও তাদের সমস্যার সমাধান হবে না। সেই কারণে চাষীরা যাতে মালগুলো গ্রাম থেকে বাজারে এনে বিক্রি করতে পারে তারজন্য রোড লিঙ্কের ব্যবস্থা করেছি এবং লোডলিঙ্কড করেছি। আজ অবধি রোড লিঙ্ক হচ্ছে ৪০০০ এবং লিঙ্ক রোড হচ্ছে ৩ হাজার অ্যাপ্রকসিমেট, এরজন্য খরচ করেছি ১২ কোটি টাকা। আমরা এই সীমাবদ্ধ টাকার মধ্যে এটা খরচ করতে সক্ষম হয়েছি। আমাদের তো আর নোট তৈরি করার মেশিন নেই, ওটা নরসিমা রাওয়ের কাছে আছে, আমরা নোট তৈরি করতে পারি না। তারপরে চেক পোস্ট করার কথাও বিবেচনার মধ্যে আছে। এরজন্য অলরেডি আমরা এই চেকপোস্টের জন্য এবং অন্যান্য কারণ বাবদ ৬০ থেকে ৭০ পারসেন্ট টাকা ব্যয় করে গেছি। এরজন্য কিছু লোকের সঙ্গে ভুল বোঝাবুঝিও হয়েছে। এখানে করিম চৌধুরি মহাশয় থাকলে ভাল হত, সি.পি.এম কোনও ঝামেলা করছে না কাজের ক্ষেত্রে, আপনাদের দলের লোকই নর্থ বেঙ্গল কাজের ক্ষেত্রে ঝামেলা করছে। আপনার নর্থ বেঙ্গলে একটা অরগ্যানাইজেশন আছে, ট্রেড ইউনিয়ন আছে, আমি নাম বলতে চাই না, তারা এই মার্কেটিং লিঙ্ক বলুন বা ডেভেলপমেন্ট বলুন করার ক্ষেত্রে বাধা দিচ্ছে। তবুও আমরা এরই মধ্যে Siliguri circular road - Rs.65.00 lakh. Fish complex Rs.200.00 lakh, Shoping complex — Rs.50.00 lakh, Chachal shopping complex Rs.25.00 lakh, English Bazar Mango market Rs.20.00 lakh, Islampur Retail shopping complex — Rs.60.00 lakh, Dhupguri farmer rest house, Vegitable shed etc. Rs.40.00 lakh, Semi go down shed Rs.30 lakh, Balarampur Auction platform, Cattle shed etc Rs.10.00 lakh, Kalna Fish complex — Rs.15.00 lakh, Pandua Mallick Kassem Hat work. — Rs.50.00 lakh, Sheoraphuly old market stall Rs.30.00 lakh, Tubewells — Rs.200.00 lakh, construction of road and bridge 2.21 crore, construction of stall Rs.0.41 crore, Total 2.62 crore. তবে আমাদের ক্যাশ ক্রপস আরও বাড়ানোর প্রয়োজন আছে। চাষীদের যে সমস্যা আছে সেটা আরও বেশি করে যাতে দেখা যায় সেটা আমরা দেখছি। এরপরে পানের ব্যাপারে আসছি। পান একটা ক্যাশ ক্রপ এবং পৃথিবীতে যেখানে যান সেখানেই আমাদের উৎপাদিত পান পাওয়া যায়। পান উৎপাদিত হবার পরে সেটা প্রসেস করে বিভিন্ন নামে কেন্দ্রীয় সরকার এক্সপোর্ট লাইসেন্স দিয়ে দিচ্ছেন। এইভাবে কেন্দ্রীয় সরকার বাংলার উৎপাদিত পানকে নিয়ে এই ব্যবহার করছেন। আমি বারে বারে বলেছি নদীয়া এবং মেদিনীপুর জেলায় পান চাষীদের বাস তাদের এইভাবে বঞ্চিত করা উচিত হচ্ছে না। এইভাবে স্টেপ মাদারলি বিহেভিয়ার অফ দি সেন্ট্রাল গভর্নমেন্ট আমরা পাচ্ছি। এইসব সমস্যা সামনে রেখেই আমরা যতটা পারছি উন্নতি করার চেষ্টা চালিয়ে যাচ্ছি। আমরা এরইমধ্যে পশ্চিমবঙ্গের মানুষের সহযোগিতা নিয়ে মার্কেটিং সিস্টেমটাকে চাঙ্গা করার চেষ্টা করেছি এবং এতে মার্কেটের অবস্থা ভাল হবে। চাষীদের উন্নতি হবে এবং সমস্যার সমাধান হবে। এইকথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করার অনুরোধ জানিয়ে এবং কাটমোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-50 — 2-00 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের সময় দুটোর সময় শেষ হচ্ছে।

(সকলের সম্মতি নিয়ে সভার সময় আরও ৩০ মিনিট বাড়ানো হল)

**শ্রী নীহার বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, শুরু তো আমি একটা ঘোষণা করছি। এই মাসের ২০ তারিখে, দু-তিন দিন আগে কৃষি বিভাগ তাঁর গবেষণার একটা নতুন হাই-ব্রিড ধান পশ্চিমবাংলার কৃষকদের উপহার দিয়েছে। এখন যে সমস্ত হাই-ব্রিড ধানের আছে তার তুলনায় এটা হেক্টর প্রতি তিন টন বাড়তি উৎপাদন হবে। কৃষি থেকে আমাদের রাজ্যের ৬০ ভাগ কর্মসংস্থান আসে এবং রাজ্যের আয়ের ২৮ ভাগ এখান থেকে আসে। এবারে ছোট্ট একটা রিপোর্ট পড়ে আমি আমার বক্তব্যকে এগিয়ে নিয়ে যাব। এটা হচ্ছে, Report of National Commission on rural Labour, Central Government. On rural labour it reveals that the growth rate of employment in agriculture fell steeply from 2.32% per annum during 1977-78 to a meagure 0.65% per annum during 1992-93 in contrast with decleration, manufacturing, mining and quarrying factors. The employment generation during the same period against those is rather bleak. The scenario of West Bengal however stands out as the only State in the country that witnessed an agricultural boon. কৃষিতে আমাদের রাজ্য এমন একটা স্তরে পৌঁছে গেছে, সেখানে ওঁদের বাজেট বিতর্ক যেভাবে আলোচনা হওয়া উচিত ছিল দুঃখের সঙ্গে বলতে হচ্ছে বিরোধীরা এটা সেই জায়গায় নিয়ে যেতে পারেননি। মাননীয় সদস্য অতীশবাবু অভিজ্ঞ এবং ওঁনার পড়াশোনা আছে। কিন্তু উনি অতন্ত অদ্ভুত কথা বললেন। উনি বলছেন, আপনি বাজেট ভূমি-সংস্কারের কথা না বলে ভালোই করেছেন। অদ্ভুৎ কথা। প্রতি বছরই ভূমি-সংস্কারের কথা আমরা বলে থাকি। উনি তো এরকম বলবেনই ওঁনাদের শ্রেণী চিন্তা-ধারা থেকেই তা আসছে। কিন্তু আমরা মনেকরি, কোনও কৃষি নীতিই কার্যকর হতে পারে না যদি না ভূমি সংস্কার হয়। বারেবারে ওরা বলছেন, কৃষির উন্নতি, কৃষির ফলন যা বেড়েছে, তারজন্য সব কৃতিত্ব কৃষকের। কিন্তু আপনারা সেটা নিজেদের বলার চেষ্টা করছেন। কিন্তু চাষ-বাস তো আপনাদের সময় হত না তা নয়, আপনাদের সময়ও হত, কিন্তু আপনাদের আমলে ফসলের উৎপাদন বাড়ল না কেন। তখন ফলন বাড়েনি কেন, এখানে এত ফলন বেড়েছে কেন, এখানে কৃষি আমাদের রাজ্যের অর্থনীতিতে একটা বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করে, এইটা বুঝতে পারলে আমাদের সরকারের একটা বলিষ্ঠ কৃষিনীতি হবে এবং তার সঠিক প্রয়োগ হচ্ছে বলে আমরা কৃষিতে এগুচ্ছি। উনি এখানে নানান হিসাব দিয়ে বোঝাবার চেষ্টা করেছেন ঐ হিসাবটা ঠিক নয়। যেমন উৎপাদনের হিসাবের কথা বলেছেন, প্রতিটি ব্যাপারে কেন্দ্রীয় সরকার যুক্ত আছে, এটা বোঝেননা? উৎপাদনের হিসাব সম্বন্ধে বলি, যেমন ধরুন আমাদের ব্যুরো অফ অ্যাপ্লাইড ইকনমিক্স এবং ভূমি রাজস্ব বিভাগ আছে, তাদের উপরে আছে ন্যাশনাল স্যাম্পেল সার্ভে এটা ভারত সরকারের তারা পর্যালোচনা করে দেখভাল করেন। তাদের কাছ থেকে অনুমোদন নিয়ে এটা বেরোয়। ওরা বারবার বোঝাবার চেষ্টা করেছেন যে এটা আমরা লিখে দিয়েছি। কিন্তু এটা আসলে তা নয়। এটা

একটা প্রক্রিয়া। সারা ভারতবর্ষে এই প্রক্রিয়াটা চলে, কেন্দ্রীয় সরকার তারা এটা দেখভাল করেন। শেষে বলি, এই যে হিসাবটা, এটা কেন্দ্রীয় সরকারের অনুমোদন ছাড়া হতে পারে না। উনি বলেছেন, চাষবাস যা বেড়েছে এতে সরকারের কি অবদান আছে, এতো কৃষকরা চাষ করে, তাতে চাষবাস হচ্ছে। ধান গম হচ্ছে, ফসল হচ্ছে। এই ব্যাপারে বলি, আমি ওদের বোঝাচ্ছি, জমি আমার সীমিত, সারা দেশে যে জমি আছে, তার ৩ ভাগ হচ্ছে আমাদের এখানে, আর জনসংখ্যা হচ্ছে, সারা দেশের যে জনসংখ্যা তার ৮ ভাগ হচ্ছে আমাদের এখানে। এখানে সকলের জন্য যদি খাদ্যের যোগান দিতে হয় তাহলে চাষবাস এক জায়গায় দাঁড়িয়ে থাকলে হয়না। তাই নিত্য নূতন প্রযুক্তি আসে। এবং সেটা সঠিকভাবে প্রয়োগের মধ্যে দিয়ে ব্যবহার করতে হয়। সেটা আমরা করতে পেরেছি। আমাদের রাজ্যে ভূমিসংস্কার হয়ে যাওয়ার পরে কারা চাষবাস করেন—কংগ্রেসি আমলে নয় — একেবারে গরিব মানুষ প্রান্তিক কৃষক, যাদের সংখ্যা হচ্ছে ৯১ ভাগ। '৯১ সালে যে সেনসাস হয়েছে, সেখানে হিসাব আছে, শতকরা ৯১ ভাগ গরিব কৃষক যেখানে কাজ করে তাদের পক্ষে ব্যক্তিগতভাবে প্রযুক্তি সংগ্রহ করা সম্ভব নয়। এই প্রযুক্তিটা আমাদের কৃষি বিভাগের কাজ হচ্ছে মাঠে পৌঁছে দেওয়া। ট্রান্সফার অফ টেকনোলজি এটা যত সুষ্ঠভাবে করা যাবে, চাষবাসে তত উৎপাদন বাড়বে। আমাদের রাজ্যে চাষবাসের এই যে উন্নতি এটা প্রমাণ করছে না কৃষি বিভাগ তার দায়িত্ব যথাযথভাবে পালন করতে পারছে না, সারের দাম এমন জায়গায় পৌঁছেছে যে সাধারণ মানুষের পক্ষে সেটা ব্যবহার করা ঠিক ঠিকভাবে সম্ভব হচ্ছে না। এতো অসুবিধা সত্ত্বেও চাষবাসের ফলন বেড়েছে। চাষবাস হচ্ছে আমাদের প্রকৃতি নির্ভর। এই কথা আমরা বলি। আমাদের রাজ্যে চাষবাস প্রকৃতি নির্ভর, আমাদের সেচের ব্যবস্থা আছে, আমরা দেখতে পাচ্ছি, যেখানে পাঞ্জাবে ৯৯ ভাগ, হরিয়ানাতে ৯৯ ভাগ, গুজরাটে ৯৯ ভাগ, সেখানে আমাদের এখানে এটা হচ্ছে ৩১ ভাগ।

[2-00 — 2-10 p.m.]

এসব সত্ত্বেও আমাদের যে সেচ ব্যবস্থা তার মধ্যেই আমরা আমাদের কর্মসূচিগুলো চালিয়ে নিতে পারছি, আমরা স্থায়ী সমাধানের দিকে এগিয়ে যেতে পারছি। ১৯৯৩-৯৪ সালে আমাদের রাজ্যে খাদ্য ফলন হয়েছিল ১ কোটি ৩২ লক্ষ এবং এটা কেন্দ্রীয় সরকারের হিসাবে আছে। আমাদের যে জনসংখ্যা তাতে আমাদের খাদ্য প্রয়োজন ১ কোটি ৪০ লক্ষ। সুতরাং আমরা অনেকটাই এগিয়ে এবং এখনো আমাদের ৮ লক্ষ বাকি আছে। কিন্তু প্রশ্নটা সেখানে নয়, জনসংখ্যা বাড়ছে, সুতরাং চাহিদাও বাড়ছে। এই কারণেই নতুন নতুন প্রযুক্তির উদ্ভব করতে হবে, তৈরি করতে হবে। প্রযুক্তিটা কখনও এক জায়গায় দাঁড়িয়ে থাকে না। এই কারণেই আমাদের বিজ্ঞানীরা চুঁচুড়া গবেষণা কেন্দ্রে এক ধরনের নতুন ধান উদ্ভাবন করেছে এবং তা আন্তর্জাতিক মানের। এখনো পর্যন্ত যে উচ্চ ফলনশীল ধানের উৎপাদন বেড়েছে এটা প্রায় তার থেকে দু-তিন গুন বেশি। এরপরে আপনারা শ্যালো টিউবওয়েলের কথা বলেছেন, এটা আমার দপ্তরের মধ্যে নেই। ওটা জলসম্পদ দপ্তরের মধ্যে পড়ে সুতরাং এটা আমার পক্ষে বলা সম্ভব নয়। উনি বলেছেন সরকার শ্যালো টিউবওয়েল বসাচ্ছে না এবং ব্যক্তিগতভাবে শ্যালো টিউবওয়েল যা বসানো হয়েছে তার উদাহরণ দিলেন। কিন্তু উনি একবারও ডিপ টিউবওয়েল, রিভার লিফ্ট, এসবের উদাহরণ দিলেন না। এখানে

বিরোধীদের মোটিভটা হল ছলে, বলে; কৌশলে সরকারকে হেনস্থা করে বিরোধিতা করা। এটা করা ঠিক নয়। যে স্তরে আলোচনাটা নিয়ে যাওয়া আপনাদের উচিত ছিল, সেই স্তরে আপনারা কিন্তু আলোচনাটাকে নিয়ে যেতে ব্যর্থ হয়েছেন। আপনারা হর্টিকালচারের কথা বলেছেন। উৎপাদনের কথা সব বইতে লেখা আছে, আমি সেসব কথা বলে সময় নষ্ট করতে চাই না। আমরা শুধু চাল উৎপাদনেই ভারতবর্ষের মধ্যে প্রথম নয়, উৎপাদন বৃদ্ধির হারেও প্রথম। তা হরিয়ানা, পাঞ্জাব থেকে বেশি এবং সঠিক কারণেই মুখ্যমন্ত্রী দাবি করেছেন কৃষিতে আমরা এক নম্বর। হর্টিকালচারে ডাইরেক্টরেটের ব্যাপারে আমরা ফিনান্স ডির্পাটমেন্টের কাছে প্রস্তাব পাঠিয়েছিলেন, সেটা গৃহীত হয়েছে, আমরা ডাইরেক্টরেট করেছি। হর্টিকালচারের ব্যাপারে আমরা অনেক পরিকল্পনা গ্রহণ করেছি। মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়া বীরভূম এই সমস্ত ল্যাটেরাইট জোনের মধ্যে কয়েক লক্ষ হেক্টর জমি আছে। এতে কোনও ফসল ফলে না, কিন্তু গবেষণায় দেখা গেছে এতে ফলের চাষ হতে পারে, যেমন মৌসুম্বীলেবু, পেয়ারা, মিস্টিকুল, পাতিলেবু, এগুলি এখানে হওয়া সম্ভব এবং গত বছর থেকে আমরা এই কাজটাকে সম্প্রসারণ করছি। একটা মিনিকিটে চারটি ফলের চারা আমরা বিতরণ করেছি। গত বছর এক লক্ষ মিনিকিট আমরা দিয়েছি। এখনও পৌঁছায়নি তবে পৌঁছাবে। পাশাপাশি কেন্দ্রীয় সরকার চাইছেন হর্টিকালচারের উপর কাজকর্ম একটু বেশি করে হোক, কারণ এটা স্বাভাবিক যে হারে আমাদের খাদ্য উৎপাদন বাড়ছে কিন্তু ফলের চাষ সেই অনুপাতে বাড়েনি। পাট চাষ কমে গেছে এ কথা ঠিক, কিন্তু তার বদলে যে হারে সবজি চাষ বেড়েছে ৫১ লক্ষ টন সবজি আমাদের রাজ্যে হয়েছে। সবজি সবচেয়ে লাভজনক ফসল। কৃষককে এই দিকে লুব্ধ করছে এবং টেনে নিয়ে আসছে। পাটের অনেক সমস্যা, প্রথম কথা হচ্ছে সাপোর্ট প্রাইস, এটা ঠিক করতে করতে পাট কাটা হয়ে যায়। পাট যখন কেনা হয় তখন সাপোর্ট প্রাইস আসে। সাপোর্ট প্রাইস যাতে সাপোর্ট প্রাইসই থাকে, কেন্দ্রীয় সরকারের জুট কর্পোরেশন অফ ইন্ডিয়া ৩০ ভাগ পাট কেনার জন্য দায়বদ্ধ। কিন্তু এক ছটাকও পাট গত চার বছর তারা নেয়নি। আজকে বাজারে পাটের দাম অনেক হয়েছে কিন্তু আসলে গরিব কৃষকরা ন্যায্য দাম বঞ্চিত হচ্ছে। গরিব কৃষকরা অনেক সময় সাপোর্ট প্রাইস ডিক্লেয়ার হবার আগেই পাট বিক্রি করে দেয়। সাপোর্ট প্রাইসে কিনবার জন্য খদ্দের না থাকায় মহাজন, দালালের খপ্পরে পড়ে এটা তাদের বিক্রি করতে হয়। গত দুবছর আগে আমরা এই বিধানসভা থেকে টিম নিয়ে কেন্দ্রীয় বস্ত্রমন্ত্রীর সঙ্গে আলোচনা করেছিলাম, কিন্তু তিনি কথা দিয়ে কথা রাখেননি। এবারে পাটের কারখানার মালিকরা সভা ডেকে ছিলেন যে পাট পাওয়া যাচ্ছে না। আমরা হিসাব করে দেখলাম গত বছর যে প্রোডাকশন ছিল এবারে তার থেকে কম নয়। তাহলে পাটগুলি কোথায় গেল? অর্থাৎ এখানে পাট শিল্পে বেশির ভাগ বড় বড় পাটের দালালরা এখন পাটের মালিক হয়ে গেছে। এমন পাট দালালও আছেন যিনি অন্তত পশ্চিমবঙ্গের চারটি বড় পাট কারখানার মালিক। তাহলে এরা আগে পুঁজি দিয়ে পাট জমা করেছে। তাহলে পাটের এত অভাব হচ্ছে কেন? গত বছরের তুলনায় এ বছরে পাটের ফলন কম হয়নি। আমি শ্রমমন্ত্রীকে হিসাব দিয়ে বলেছিলাম পাট ঠিকই আছে, বড় মালিক যারা পাটের দালাল তারা মালিক হওয়ার জন্য ছোট ছোট মালিকদের সর্বনাশ করার জন্য এই সমস্ত ব্যবস্থা গ্রহণ করছে। পাট গোপনে সংরক্ষণ করছে এবং আসলে মার খাচ্ছে পাট চাষিরা।

[2-10 — 2-18 p.m.]

আলুর কথা এরা বলেছেন, আলুর উৎপাদন সাংঘাতিক ৫১লক্ষ টন আলু উৎপাদন হয়েছে, প্রশ্ন উঠেছে বাইরে আলু যায় না কেন? বাইরে যাবে কি করে, আমরা কথা বললেই আপনারা বলবেন খালি কেন্দ্রীয় সরকারের কথা বলেন। আমরা কেন্দ্রীয় সরকারের কথাই বলব, কারণ কেন্দ্রীয় সরকার এর সাথে যুক্ত আছেন। দার্জিলিং-এর পাহাড়ে একটা মৌজায় হঠাৎ আলুর একটা রোগ ধরা পড়েছিল ফলে খেসারত দিতে হচ্ছে পশ্চিমবাংলার আলু চাষিদের। কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার বাইরে আলু যাওয়া বন্ধ করে দিয়েছেন। সোজা পথে যেতে পারে না। বর্ডার দিয়ে ব্লাকে কি যাচ্ছে, না যাচ্ছে সেটা বড় কথা নয়। সরাসরি অন্য রাজ্যে আলু পাঠানো যায় না। বারবার এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে তদ্বির করা হচ্ছে, আমাদের অফিসাররা যাচ্ছেন, আমরা যাচ্ছি, মাননীয় মুখ্যমন্ত্রী কয়েক দফা চিঠি লিখেছেন কিন্তু কিছুই হয়নি। এবারে একটা টিম ওরা পাঠিয়েছেন। সেই টিমের কি রিপোর্ট সেটা এখনও পর্যন্ত আমরা জানতে পারিনি। সেখানে সামান্য একটা অংশে এই রোগ পাওয়া গিয়েছিল। এবারে পেয়েছে কিনা জানি না। যদিও পেয়েও থাকে তাহলেও আমরা বলেছিলাম যে পাহাড়ের উপরের অংশের আলু বাদ দিয়ে সমতলের আলু বাইরে যাতে যেতে পারে তার ব্যবস্থা করা হোক কিন্তু কেন্দ্রীয় সরকার তাও করেননি। এবারে আমি বীজের কথায় আসি। বীজের ব্যাপারে এখানে আমাদের সরকার খুব সাংঘাতিক একটা ব্যবস্থা করে ফেলেছেন। ইতিপূর্বে আমাদের রাজ্যে অন্যান্য রাজ্য থেকে ভাল উন্নত মানের বীজ বছরে অন্ততঃ ৩০ কোটি টাকার আমাদের রাজ্যে আমদানি করতে হত কিন্তু আমাদের এখন আর সেটার প্রয়োজন হয়না। ধানের বীজে আমরা স্বাবলম্বী, আলুর বীজে আমরা স্বাবলম্বী, বাদামের বীজে, সরষের বীজে আমরা স্বাবলম্বী। এগুলি বাইরে থেকে আমাদের আনতে হয়না। তৈলবীজের কথা কেউ কেউ বলেছেন। এ ক্ষেত্রে আমাদের অনেক অগ্রগতি হয়েছে ৭০-এর দশকে আমাদের যা প্রয়োজন তার ১০ ভাগ আমরা এখান থেকে পেতাম, এখন সেটা ৪২ ভাগে এসেছে। এটা আমাদের গবেষণাগারের কৃতিত্ব। সরষে ভাল হয় সেখানে শীতটা অধিক এবং দীর্ঘস্থায়ী হয়। সাধারণভাবে ইউ.পি. এবং হরিয়াণায় সরষে বেশি হয় কারণ সেখানে শীতটা দীর্ঘস্থায়ী এবং বেশি শীত। আমাদের রাজ্যের যা আবহাওয়া তাতে সরষের যথেষ্ঠ উৎপাদন আমরা পেতাম না কিন্তু বহরমপুরের খেতে যে সরষের বীজ উদ্ভাবিত হয়েছে বি নাইন, বিনয় নামে যা পরিচিত সেটা আপনারা জানেন। পশ্চিমবঙ্গে বিনয় ছাড়া আজকে আর চাষ নেই। পশ্চিমবঙ্গে বিনয় চাষ করে তেলের উৎপাদন অনেক বেড়েছে। ওরা প্রশ্ন সেসব রেখেছিলেন আশা করি তার জবাব দিয়েছি। ওরা অনেক টানা হেঁচড়া করলেন কিন্তু বিতর্কটা ভাল জায়গায় নিয়ে যেতে পারলেন না। অনেক ভাল ভাল বক্তা আছেন-সৌগতবাবু, অতীশবাবু, মানসবাবু কিন্তু বিতর্কটা সেই জায়গায় নিয়ে যেতে পারলেন না। পাট কেন কম হচ্ছে ইত্যাদি বললেন। যে হিসাব দিলেন সেটাও ঠিক নয়, ভুল হিসাব দিয়ে [illegible] ব্যয় করলেন। কৃষিতে ভাল বিতর্ক আমরা চাই। এই কয়েকটি কথা বলে বিরোধীদের আনা সমস্ত কাটমোশনের বিরোধিতা করে এবং আমার ব্যয়বরাদ্দ সকলকে সমর্থন করার জন্য আবার অনুরোধ জানিয়ে শেষ করলাম।

**Mr. Deputy Speaker :** Now Demand No.47

[22nd July 1995]

The motion of Shri Abdul Mannan that the amount of the Demand be reduced by Rs.100/-, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.88,45,97,000 be granted for expenditure under Demand No.47, **Major Heads :** "2401-Crop Husbandry, 4401-Capital outlay on Crop Husbandry (Excluding public Undertakings) and 6401-Loans for Crop Husbandry (Excluding public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs.29,56,00,000 already voted on account in March, 1995.), was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** Now we are taking up Demand No.48. There's no cut motion to Demand No.48.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.20,72,40,000 be granted for expenditure under Demand No.48, **Major Head :** "2402-Soil and Water Conservation and 4402-Capital outlay on Soil and Water conservation (This is inclusive of a total sum of Rs.6,92,00,000 already voted on account in March, 1995), was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** Now Demand No.55. There are four cut motions to Demand No.55.

The motions of Shri Subrata Mukherjee and Shri Abdul Mannan that the amount of the Demand be reduced by Rs.100/-, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.31,16,55,000 be granted for expenditure under Demand No.55, Major Heads : "2415-Agricultural Research and Education and 4415-Capital outlay on Agricultural Research and Education and (Excluding Public Undertakings)",

(This is inclusive of a total sum of Rs.10,39,00,000 already on account in March, 1995) was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** Now Demand No.58. There's no cut motion to Demand No.58.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.12,02,85,000 be granted for expenditure under Demand No.58, Major [illegible] "2435 - Other Agricultural Programmes and 4435-Capital outlay on Other Agricultural Programmes",

(This is inclusive of a total sum of Rs.4,01,00,000 already voted on account in March; 1995),

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 2-18 p.m. till 11.00 a.m., Monday, the 24th July, 1995, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 24th July, 1995 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 5 Ministers and 69 Members.

[11-00 - 11-04 a.m.]

### OBITUARY REFERENCES

**Mr. Speaker :** I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Shiv Kumar Rai, former Deputy Minister of West Bengal who breathed his last on the 22nd July, 1995 in Kurseong. He was 79.

Born in 1918, in Sikkim, he had his college education from Scottish Church College, Calcutta. He was the founder Secretary of the All India Gorkha League. He was elected to the West Bengal Legislative Assembly from the Kurseong Constituency in 1948. He had been a Deputy Minister of the Labour Department in Dr. B. C. Roy's Cabinet during 1952-57. He was also the Programme Producer of Akashbani from Kurseong Centre. He had a close contact with Radio office till death. He was conferred a good number of coveted awards including 'Sahitya Academy Award'. In 1993 Sikkim Sahitya Parishad awarded him 'Agam Singh Giri' for his outstanding contributions to the Nepali Language and Literature. He was the editor to the Nepali daily 'Himachuli' over a decade.

The State has lost a veteran political leader, an able administrator and an eminent literateur at the demise of Shri Rai.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(Hon'ble Members then stood in their seats for two minutes as a mark of respect to the deceased.)

(After two minutes)

Secretary will send the message of condolence to the members of bereaved family of the deceased.

### Adjournment

The House was then adjourned at 11-04 a.m. till Tuesday, the 25th July 1995, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House. Calcutta, on Thursday, the 25th July, 1995 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 6 Ministers of State and 126 Members.

[11-00 – 11-10 a.m.]

**মিঃ স্পিকার ঃ** আজকের মন্ত্রী শ্রী শ্যামল চক্রবর্তী অসুস্থ। তাঁর কোয়েশ্চেনগুলো সব হেল্ড ওভার হবে।

### Starred Questions
### (To which Oral Answers were given)

### বিদ্যুৎবিহীন এলাকায় গভীর নলকূপ

***৫৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪৯) **শ্রী শক্তি বল ঃ** জল-সম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বিদ্যুৎবিহীন এলাকায় ডিজেল-চালিত ইঞ্জিন দ্বারা গভীর নলকূপ চালানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**ডাঃ ওমর আলি ঃ**

(ক) রাজ্যে ডিজেলচালিত ইঞ্জিন দ্বারা গভীর নলকূপ চালানোর কোনও পরিকল্পনা আপাতত সরকারের নেই।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, যেসব পঞ্চায়েত এলাকায় বিদ্যুৎ নেই সেসব এলাকায় আপাতত স্যালো পাম্প বসিয়ে জলসেচের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**ডাঃ ওমর আলি ঃ** যেসব জায়গায় বিদ্যুৎ নেই সেসব জায়গায় আমরা গভীর নলকূপ করছি না। কিন্তু সেখানে অগভীর নলকূপ হতে পারে ডিজেল-চালিত পাম্প দিয়ে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** আমরা জানি পঞ্চায়েতের হাতে অত টাকা নেই, তাহলে আপনার দপ্তর থেকে টাকা সাহায্য করে বা সাবসিডি দিয়ে ঐ সমস্ত পঞ্চায়েত এলাকায়

কৃষির উন্নতি করবার জন্য কোনও পরিকল্পনা আছে কি? এছাড়া যে সব জায়গায় রিভার আছে সে সব জায়গায় রিভার পাম্প বসিয়ে বড় বড় ক্যানেল থেকে জল তুলে সেচের কাজে লাগাবার কোনও পরিকল্পনা আপনাদের আছে কি?

**ডাঃ ওমর আলি ঃ** অগভীর নলকূপ আমরা ক্লাস্টার আকারে বসিয়ে থাকি এবং সেই অগভীর নলকূপ পরিচালনার দায়-দায়িত্ব পঞ্চায়েতের মাধ্যমে উপকৃত কৃষকদের হাতে তুলে দেওয়া হয়। আর যেখানে জলের সংস্থান আছে অথচ বিদ্যুৎ নেই, সেখানে নতুন করে আর. এল. আই. বসাবার সরকারের কোনও পরিকল্পনা নেই। তবে সেসব এলাকায় আমরা নদী সেচ প্রকল্পের অধীনে ডিজেল ইঞ্জিন পাম্প সেট কৃষকদের বিনা পয়সায় দিই এবং তার সঙ্গে অ্যাক্সেসরি যা লাগবে তাও দিই, কৃষকদের হাতে তুলে দিই যাতে তারা তার পরিচালনা এবং রক্ষণাবেক্ষণের দায়-দায়িত্ব গ্রহণ করে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** বিভিন্ন এলাকায় যেসব বড় গভীর ক্যানেল আছে, অথচ বিদ্যুৎ নেই, সেসব ক্যানেল এরিয়ায় ডিজেল পাম্প বসিয়ে দরকারে জল ট্যাক্স আদায় করে চাষীদের সেচের জল দেবার কোনও পরিকল্পনা গ্রহণ করছেন কি?

**ডাঃ ওমর আলি ঃ** আমি আগেই বলেছি, এরকম কোন পরিকল্পনা আমাদের আপাতত নেই। তবে আমরা ডিজেল ইঞ্জিন পাম্প সেট উইথ মিনিমাম অ্যাক্সেসরিস বিনা পয়সায় দিতে পারি, কৃষকরা নিজেরাই সেটা বসিয়ে জল তুলে সেচের ব্যবস্থা করতে পারে। তার পরিচালনা এবং রক্ষণাবেক্ষণ তাদের নিজেদেরই করতে হবে। নিজেরাই অপারেটর রেখে জল তুলবে এবং জলকর নিজেরাই নিতে পারবে, সেটা সরকারকে জমা দিতে হবে না।

**শ্রী শক্তি বল ঃ** জেলাভিত্তিক হিসাব দিতে পারবেন কোন্ জেলায় কতখানি এইভাবে পরিকল্পনা গ্রহণ করার উদ্যোগ নিয়েছেন?

**ডাঃ ওমর আলি ঃ** সব জেলায় করতে পারি যেখানে জলের সংস্থান আছে, কিন্তু সেখানে বিদ্যুৎ নেই। তাছাড়া আমাদের দপ্তরের অধীনে সেচসেবিত উন্নয়ন কর্মসূচি অর্থাৎ সি. এ. ডি. এ যাকে বলা হয় সেটা আছে। সি. এ. ডি. এ এলাকায় যদি সেখানে কো-অপারেটিভ সোসাইটি উদ্যোগ গ্রহণ করার পরিকল্পনা নেয় তাহলে সেই পরিকল্পনার ব্যয়ের শতকরা ৫০ ভাগ আমাদের তরফ থেকে সাবসিডি দেওয়া হবে। আর ৫০ ভাগ তারা পাবে ব্যাঙ্কের কাছ থেকে ঋণ হিসাবে। সেই ঋণ তারা পরিশোধ করবে।

**শ্রী সুকুমার দাস ঃ** আপনি বলেছেন, ভূগর্ভস্থ ও ভূপৃষ্ঠের জলের ব্যাপারে সন্ধান করার জন্য আপনার এই দপ্তর। কিছুদিন আগে দেখলাম জার্মান সরকারের সঙ্গে ২২০ কোটি টাকার একটা পরিকল্পনা গ্রহণ করতে চলেছেন। তাহলে সেই ভূপৃষ্ঠের জল সংগ্রহ করার জন্য, জল নিষ্কাশনের জন্য যে পরিকল্পনা তার কার্যকর ভূমিকা কি কি অর্থাৎ কি স্কীম আছে?

**ডাঃ ওমর আলি ঃ** জার্মান সরকারের কাছে ভারত সরকারের মাধ্যমে যে পরিকল্পনা আমরা পাঠিয়েছি সেটা ২২০ কোটি টাকার নয়, ২৭৫ কোটি টাকা। সেখানে আমরা রাজ্যের ৪টি জেলার ৬০টি ব্লকে সমুদ্র-উপকূলবর্তী এলাকায় যেখানে খাল, নালা ইত্যাদি আছে কিন্তু মজে গেছে, জল নিকাশি হচ্ছে না, সেচ হচ্ছে না, সেই সমস্ত খাল, নালাগুলি সংস্কার করে তার মধ্যে যে প্রধান প্রধান খাল তার শেষ প্রান্তে অর্থাৎ আউটফলে স্লুইজ গেট বসিয়ে একদিকে সমুদ্রের নোনা জল আটকানো, অপরদিকে বৃষ্টির জল খালে ধরে রেখে সেই জলকে সেচের জন্য লিফট ইরিগেশন করে চাষের ব্যবস্থা করা। এটা হচ্ছে পরিকল্পনা।

**শ্রী সুকুমার দাস ঃ** কোন ৪টি জেলার কথা আপনি বলছেন?

**ডাঃ ওমর আলি ঃ** মেদিনীপুর জেলা, হাওড়া জেলা এবং উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলা।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** আপনি বললেন, ডিজেল ইঞ্জিন থেকে ডিপ-টিউবওয়েল চালানোর বন্দোবস্ত নেই। কিন্তু যেসব এলাকায় ডিপ-টিউবওয়েল বসে গেছে, ইলেক্ট্রিফিকেশন নেই, অকেজো হয়ে পড়ে আছে, সেই অকেজো ডিপ-টিউবওয়েলগুলি ডিজেল ইঞ্জিন দিয়ে চালানোর ব্যবস্থা করবেন কিনা?

**ডাঃ ওমর আলি ঃ** আমরা যখন ডিপ-টিউবওয়েলের স্থান নির্বাচন করি তখন অন্যান্য বিষয়ের সঙ্গে সেটা বিবেচনা করি যে, সেখানে অন্তত ১ কিলোমিটারের মধ্যে বিদ্যুতের লাইন আছে কি না। ডিস্ট্রিক্ট সাইট সিলেকশন কমিটি সেটা দেখে এবং আমাদের ইঞ্জিনিয়ারদের সেটা জানাবার পর কেবলমাত্র সেইসব এলাকায় ডিপ-টিউবওয়েল বসাই। এইরকম কোনও জায়গায় ডিপ-টিউবওয়েল বসাই না যেখানে বিদ্যুতের সংযোগ করা সম্ভব নয়। কিন্তু যে ডিপ-টিউবওয়েলগুলি আমরা করছি তার সবগুলিতে ইলেক্ট্রিক কানেকশন আমরা দিতে পারিনি। কিছু ডিপটিউবওয়েল অচল হয়ে আছে। সেই অচল ডিপ-টিউবওয়েলগুলিকে রিভাইভ করার জন্য একটা পরিকল্পনা গ্রহণ করেছি, তখন সেগুলির ইলেক্ট্রিক কানেকশন হবে।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** আপনি এখানে বললেন, গভীর নলকূপ কোথায় বসবে তার জন্য ডিস্ট্রিক্ট সাইট সিলেকশন কমিটি আছে। আমি জানতে চাইছি, ডিস্ট্রিক্ট সাইট সিলেকশন কমিটির কম্পোজিশন কি? এবং শেষ পর্যন্ত সেই জায়গায় বসবে, কি বসবে না, তার চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করার অধিকারী কে?

[11-10 – 11-20 a.m.]

**ডাঃ ওমর আলি ঃ** ডিস্ট্রিক্ট সাইট সিলেকশনে জেলা সভাধিপতি সভাপতির কাজ করেন। তার সঙ্গে আমাদের দপ্তরের ইঞ্জিনিয়াররা থাকেন, সুইডের কর্তৃপক্ষ থাকেন, বিদ্যুৎ দপ্তরের লোক থাকেন, কৃষি দপ্তরের লোক থাকেন এবং জেলার কৃষি সেচ সমবায়ের কর্মধ্যক্ষ

থাকেন। তাঁরা সমস্ত সর্তগুলি মেনে যে তালিকা আমাদের কাছে পাঠান সেটা সংশ্লিষ্ট মন্ত্রীর অনুমোদন পেলে তা কার্য্যকর করা হয়।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ইতিপূর্বে কয়েকবার জানিয়েছেন যে এই সমস্ত এলাকা বিশেষ করে মেদিনীপুর, দক্ষিণ ২৪ পরগনা ইত্যাদি এলাকায় মাটির তলার জল ব্যবহার করার অযোগ্য। কিন্তু চাষীরা তাদের প্রয়োজনে মাটির তলার জল নিজেদের ডিজেল ইঞ্জিনে দিয়ে, পাম্প সেট দিয়ে তুলে চাষের কাজে ব্যবহার করছে। যেহেতু জল পাওয়া যাচ্ছে সেজন্য বেশ কয়েক বছর ধরে এটা চলছে। এই সমস্ত গভীর নলকূপগুলি সরকারি ভাবে স্বীকৃতি দেবেন কিনা বা বাধা দেবেন কি না, এই রকম কিছু করবেন কিনা জানাবেন কি?

**ডাঃ ওমর আলি ঃ** এই সমস্ত জেলাগুলি কিছু কিছু জায়গায় গভীর নলকূপ, মধ্যম ক্ষমতাসম্পন্ন নলকূপ, নিম্ন ক্ষমতাসম্পন্ন নলকূপ বসানো যেতে পারে। এর মানে এই নয় যে যাঁরা এগুলি বসাচ্ছেন তাদের উৎসাহিত করব। তার কারণ যাঁরা এগুলি চালাচ্ছেন, কিছুদিন বাদে দেখা যাবে এগুলি থেকে নোনা জল উঠছে। এই রকম ১৮টি গভীর নলকূপ আমাদের নোনা হয়ে গেছে। নোনা জল একবার যদি উঠে যায়, একবার যদি জল ডিস্টার্ব হয়ে যায় তাহলে ভবিষ্যতে সেখান থেকে আর পানীয় জল পাওয়া যাবেনা। সেজন্য আমরা একে উৎসাহিত করছি না। আর যেহেতু এখন পর্যন্ত গ্রাউণ্ড ওয়াটার লেজিসলেশন হয়নি, সেজন্য আমরা বাধাও দিতে পারছি না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি জানতে চাইছি যে, এই রাজ্যে বিদ্যুৎ বিহীন এলাকা যেগুলি আছে, সেগুলি কি ভাবে সার্ভে করছেন এবং কতগুলি জেলা বিদ্যুৎ বিহীন আছে সেটা জানাবেন কি?

**ডাঃ ওমর আলি ঃ** এই সার্ভে করার ব্যাপারটা আমার দপ্তরের বিদ্যুৎ বিহীন এলাকা, আর বিদ্যুতায়িত এলাকা, সব এলাকায় চাষের জন্য জলের প্রয়োজন। সেখানে যদি মাটির নিচের জল ব্যবহার করার ব্যবস্থা থাকে তাহলে সেটা ব্যবহার করা প্রয়োজন। গভীর নলকূপ ইলেক্ট্রিকচালিত ছাড়া ডিজেলচালিত, এই ভাবে করতে পারছি না।

**শ্রী কালিপদ বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ১৯৯৫ সালের মার্চ পর্যন্ত আপনার দপ্তর ওয়ার্ল্ড ব্যাঙ্কের ঋণ নিয়ে যে সমস্ত ডিপটিউবওয়েল, মিনি ডিপটিউবওয়েল এবং ক্লাস্টার মিনি টিউবওয়েলের কাজ শুরু করেছিল, সেই কাজগুলি অর্ধসমাপ্ত অবস্থায় পড়ে আছে বা টার্গেট ডেট পেরিয়ে গেছে। আপনি কি দয়া করে জানাবেন যে এই কাজগুলি কবে নাগাদ শেষ হবে?

**ডাঃ ওমর আলি ঃ** কাজ যখন শেষ করার কথা, আমরা হিসাব করে দেখেছি যে শতকরা ৮৭ ভাগ কাজ শেষ করা হয়েছে, কিছু কাজ শেষ করতে বাকি আছে। তার মধ্যে

বেশির ভাগ যেটা বাকি আছে সেটা হচ্ছে বিদ্যুৎ সংযোজনের কাজ। বিদ্যুৎ সংযোজনের জন্য যে টাকা প্রয়োজন, সেই টাকা বিদ্যুৎ দপ্তরের কাছে আমরা জমা দিয়েছি। বিদ্যুৎ মন্ত্রীর সঙ্গে এটা নিয়ে আমরা কথাও বলেছি, তিনি আমাকে আশ্বাস দিয়েছেন যে কয়েক মাসের মধ্যে বিদ্যুৎ সংযোজিত হবে। আর দ্বিতীয় কথা হচ্ছে, বাকি কাজগুলির জন্য পাইপ ইত্যাদি যা প্রয়োজন, সেই পাইপের অভাবে আমরা কাজ করতে পারছিনা। আমরা পাইপের ব্যবস্থা করছি, আশা করছি কাজটি তাড়াতাড়ি শেষ করা যাবে।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ক্ষুদ্র সেচের জন্য পশ্চিমবঙ্গ সরকার খুব সামান্য অর্থ বর্তমানে দেয়। আমরা জানি এই ক্ষুদ সেচ প্রকল্পে মিনি ডিপটিউবওয়েল ইত্যাদি সবই বিশ্ব ব্যাঙ্কের টাকায় হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, এই পর্যন্ত বিশ্ব ব্যাঙ্কের মাধ্যমে কত টাকা পেয়েছেন সেটা জানাবেন কি?

**ডাঃ ওমর আলি ঃ** এটা প্রশ্নে ছিল না, সেই কারণে টাকার অঙ্কটা এই অবস্থা বলা সম্ভব নয়। তবে আপনি যদি জানতে চান, আলাদা করে প্রশ্ন করবেন, জানিয়ে দেব। বিশ্ব ব্যাঙ্ক থেকে যে টাকাটা আমরা ঋণ হিসাবে পেয়েছিলাম—আপনি যে ক্ষুদ্র সেচ ব্যবস্থার কথা বলছেন আমি সেটা ক্ষুদ্র সেচ বলতে চাই না—তার মাধ্যমে জল সম্পদ উন্নয়ন যে ব্যবস্থা সেই ব্যবস্থার আমরা কাজ করেছি। এখন আমরা আবার চেষ্টা করছি টাকা পাওয়ার জন্য। যে টাকা পেয়েছি তা দিয়ে অচল হয়ে থাকা গভীর, অগভীর নলকূপ এবং নদী সেচ প্রকল্প যেগুলি আছে সেইগুলিকে সচল করব। আমরা আরো চেষ্টা করছি নূতন কিছু কাজ করবার।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এই কথা ঠিক যে বিদ্যুৎ সংযোগের অভাবে আপনার গভীর এবং অগভীর নলকূপ কার্যকর করা যাচ্ছে না। এই রকম তৈরি হয়ে পড়ে আছে গভীর এবং অগভীর নলকূপের সংখ্যা কত? তার জন্য কত জমি সেচ থেকে বঞ্চিত হচ্ছে?

**ডাঃ ওমর আলি ঃ** বিদ্যুৎ দপ্তরের কাছে ৩ ধরনের গভীর নলকূপ এবং অগভীর নলকূপ এবং নদী সেচ প্রকল্প এই সব মিলিয়ে ৮৮২৫টি কেন্দ্রে বিদ্যুৎ সংযোগের কথা বলেছি। বিদ্যুৎ দপ্তর ইতিমধ্যে ৭৩০৫টি ক্ষেত্রে বিদ্যুৎ সংযোগের ওয়ার্ক অর্ডার দিয়েছে। ৩১শে মার্চ পর্যন্ত ৪১০৭টি ক্ষেত্রে তারা বিদ্যুৎ সংযোগ দিয়েছে। বাকি যে গ্যাপ আছে, আমি আগেই বললাম, সেই গ্যাপ পূরণ করবার জন্য মন্ত্রী মহাশয়ের সঙ্গে আলোচনা হয়েছে। আমাদের স্টেট লেভেল অফিসারদের সঙ্গে বিদ্যুৎ দপ্তরের স্টেট লেভেল অফিসারদের কথা হয়েছে, ডিস্ট্রিক্ট লেভেলে জেলা পরিষদের সভাধিপতিকে নিয়ে আলোচনা হয়েছে। যত তাড়াতাড়ি বিদ্যুৎ সংযোগ দেওয়া যায় তার জন্য তারা চেষ্টা করছে। এটা হলে অতিরিক্ত ৬ হাজার একর জমি সেচের মধ্যে আসতে পারবে।

**বক্সার দুর্গ ও জেল রক্ষার পরিকল্পনা**

***৫৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯১) **শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলায় ঐতিহাসিক বক্সার দুর্গ ও জেল রক্ষার জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না; এবং

(খ) করে থাকলে, পরিকল্পনাটির রূপরেখা কিরূপ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী মনীন্দ্রনাথ জানা ঃ** বক্সার জেলের একটা ঐতিহাসিক দিক আছে, সেখানে বিভিন্ন নেতাদের জেলে রাখা হতো। সেই দুর্গের ব্যাপারে তথ্য সংস্কৃতি দপ্তর বলছেন যে কোনও পরিকল্পনা তাঁরা করছেন না। অনেক সময় পর্যটকরা জয়ন্তী পাহাড়ে বেড়াতে গেলে সেখানে বক্সার দুর্গ দেখতে যায়। কিন্তু সেই দুর্গ দেখতে না পেয়ে বলে আমাদের পশ্চিমবঙ্গ সরকার এই দূর্গ রক্ষা করার জন্য কিছু করছে না। আমি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাই ভবিষ্যতে এই ব্যাপারে আপনারা কোনও চিন্তা-ভাবনা করবেন কি?

[11-20 – 11-30 a.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য সঠিক ভাবেই বলেছেন এটা একটা ঐতিহাসিক কেন্দ্র সব দিক থেকে সেই দিকে লক্ষ্য রেখে ১৯৮০ সালে আমাদের সরকারের পক্ষ থেকে এটাকে রক্ষণাবেক্ষণ করার ব্যাপারে একটা সিদ্ধান্ত গ্রহণ করি। কিন্তু একটা সমস্যা দেখা দেয়। এই কেন্দ্র সম্পর্কে আমরা একটা এক্সপার্ট কমিটি তৈরি করেছি এবং তাদের দেখে এসে সমস্ত ব্যাপারে জানতে বলা হয়েছিল। এই যে বক্সার ফোর্ট আগে ব্রিটিশদের দুর্গ ছিল এবং পরে এটা জেলখানা হয়। ১৯৪৬ সাল এবং ১৯৪৭ সাল এই দু বছর বিশেষ করে প্রথম সারির স্বাধীনতা সংগ্রামীদের এই জেলখানায় ইংরেজরা বন্দি করে রেখেছিল। সেদিক থেকে এটা বিশেষ গুরুত্বপূর্ণ। এবং স্বাধীনতার পরে ওখানে আর রাজবন্দিরা ছিলেন না, তিব্বতের সমস্ত রিফিউজিদের রাখা হত। কিন্তু কমিটি এসে আমাদের রিপোর্ট দেয় এবং আমরা ঠিক করি পূর্ণাঙ্গভাবে শহীদদের উদ্দেশ্যে একটা কেন্দ্র তৈরি করব। তার একটা পরিকল্পনাও তৈরি করি। কিন্তু মূল সমস্যা হচ্ছে, সাঁওতাল বাড়ি থেকে বক্সার ফোর্টে যাওয়ার রাস্তা করা যাচ্ছে না। সেটা করতে গেলে অনেক বন জঙ্গল কাটতে হবে এবং সেটা বক্সার হিল টাইগার প্রোজেক্টের মধ্যে পড়ে গেছে। সুতরাং জঙ্গল কেটে রাস্তা তৈরি করা সম্ভব নয়

শুধু ট্রেকিং করা যায়, অল্প বয়সী ছেলে মেয়েরা করে, আমিও গেছি। আমাদের ইচ্ছে, উপরে স্বাধীনতা আন্দোলনের শহীদের স্মরণে একটা কেন্দ্র তৈরি করা।

**শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এখন যে রাস্তা আছে, সেই রাস্তাটি পি.ডব্লু.ডি.-কে দিয়ে কোনও রকমে যাতায়াতের ব্যবহারোপযোগী করা যায় কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এখন একটা কাঁচা রাস্তা আছে, যদি বর্ষার সময় বিচ্ছিন্ন হয়ে যায়, সেখানে পাকা রাস্তা করতে হবে এবং কয়েকটা কালভার্ট করতে হবে। সেখানে করা যাচ্ছে না, কারণ কেন্দ্রীয় সরকারের টাইগার প্রোজেক্ট-এর পরিকল্পনা আছে। এই ব্যাপারে ভারতবর্ষের এনভায়রনমেন্ট ডিপার্টমেন্ট বিশেষ ভাবে সতর্ক এবং স্পর্শকাতর। সেই সমস্যাটার সমাধান করা যাচ্ছে না। এটাও ঠিক যে, যদি ঐ জেলখানা আমরা রক্ষণাবেক্ষণ করতে না পারি, তাহলে স্বাধীনতা আন্দোলনের ইতিহাসের একটা যুগ বাদ পড়ে থাকবে। এই সমস্যার সমাধান কি করে করব, তা এখনও ভেবে পাচ্ছি না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বক্সার জেল এবং দুর্গ রক্ষণাবেক্ষণের গুরুত্ব স্বীকার করেছেন এবং অসুবিধার কথাও বলেছেন। আমার জিজ্ঞাস্য, যে রাস্তার সমস্যা হচ্ছে বা কেন্দ্রীয় সরকারের স্পর্শকাতরতা; সেইজন্য এটা গুরুত্ব উল্লেখ করে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পারমিশন পাওয়ার ব্যাপারে কোনও উদ্যোগ নেওয়া হয়েছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা শুধু কেন্দ্রীয় সরকার বারণ করছে, তা নয়, যে কারণে বারণ করছে, সেটা আমাদেরও কারণ হওয়া উচিত। অর্থাৎ, জঙ্গল কেটে ফেলবেন এবং রাস্তা তৈরি করবেন, এই ব্যাপারে কেন্দ্র-রাজ্য বিরোধের ব্যাপার নেই। এটা করতে গেলে শুধু বন-জঙ্গল ক্ষতিগ্রস্থ হবে না, ওখানকার ছোট ছোট নদীগুলোর গতিপথও পাল্টে যাবে। ওখানে পরিবেশের ব্যাপারে একটা সমস্যা শুরু হয়ে গেছে। সেখানে পাকা রাস্তা না করেও কি করে জেলখানাটাকে সংরক্ষণ করা যায় এবং যারা হেটে উঠবেন, তারা সেখানে উঠে যাতে বসতে পারেন, তার পরিকল্পনা করেছিলাম। ওখানে যারা বন্দি ছিলেন, তাদের ছবি টাঙিয়ে, তাদের পরিচিতি টাঙিয়ে রাখা এবং তাঁদের ফটোগ্রাফ এবং একটা ছোট বই তৈরি করে, কোন কোন বন্দিরা কত সালে ছিলেন, এটা করতে চাইছি। আপনি বলছেন রাস্তা তৈরি করতে হবে, তাতে কেন্দ্রীয় সরকারের বাধা আছে, কিন্তু এটা আমাদেরও ধারণা এইভাবে জঙ্গল কাটা যাবে না।

**শ্রী সুধন রাহা ঃ** ওখানে যে পায়ে হাঁটা রাস্তা ছিল, সেই রাস্তা দিয়ে ১৯৮৯ সালে বক্সার ফোর্টে উঠেছিলাম। কিন্তু ইতিমধ্যে অনেকগুলি কালভার্ট ভেঙ্গে গেছে। এই রাস্তাটি মেরামত করে বক্সার ফোর্টকে যদি রক্ষণাবেক্ষণ করা যায় তাহলে ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের যে ঐতিহাসিক জিনিস, সেটা রক্ষা পায়। ওখানে ফরেস্ট ডিপার্টমেন্ট টাইগার প্রোজেক্ট করেছেন। আমার যেটা মনে হচ্ছে, পশ্চিমবঙ্গ সরকারের সিদ্ধান্ত প্রথমে হয়েছিল

বক্সার ফোর্টকে রক্ষণাবেক্ষণ করা হবে, টাইগার প্রোজেক্ট এর নির্দেশ পরে এসেছে। এই বিষয়টা আমাদের খতিয়ে দেখা দরকার। সর্বোপরি, এই বক্সার ফোর্টকে রক্ষণাবেক্ষণ করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করতে হবে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য দুটি বিষয়ে প্রশ্ন করলেন। টাইগার প্রোজেক্টকে রক্ষা করে বাঘের রক্ষা করার জন্য বলছি না, ঐ অঞ্চলে জঙ্গল রক্ষা করাটা খুবই গুরুত্বপূর্ণ। তা না হলে পাহাড়ের পরিবেশ এবং পাহাড়ের নিচে নিচু এলাকাটা ধ্বংস হয়ে যেতে পারে। আর একটা রাস্তা করতে হলে কালভার্ট করে করতে হবে। সাঁওতাল বাড়ির পর কালভার্টটা ওখানে বাঁশ দিয়ে তৈরি করা হয়েছে। ঐ ধরনের রাস্তা দিয়ে ট্যুরিস্টদের নিয়ে যাওয়া যায় না — রাস্তা না করলে কিছু হবে না। সেটি না করে কি করে জেলটির রক্ষণাবেক্ষণ করা যায় তা আমরা দেখছি।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বক্সার দুর্গ রক্ষার ব্যাপারে ভাবছেন বলে বললেন। ১৯৮০ সালে, দীর্ঘ ১৫ বছর আগে এই ব্যাপারে একটি সমীক্ষা হয়েছিল। আপনি ১৫ বছর ধরে ভাবনা চিন্তা করছেন, কিন্তু ফলপ্রসু কিছু হয়নি। এখন যে কথা বলছেন, টাইগার প্রোজেক্টকে রক্ষা করার জন্য এবং পলিউশনের জন্য জঙ্গল কাটা যাবে না। এতে বোঝা যাচ্ছে যে রাস্তাটি হবে না, যে অবস্থায় আছে সেই অবস্থাতেই থাকবে। অথচ এটি খুব গুরুত্বপূর্ণ। স্বাধীনতার সময়ে, ১৯৪৫, ১৯৪৬ এবং ১৯৪৭ সালের যে সমস্ত স্বাধীনতা সংগ্রামী ওখানে বন্দি ছিলেন তাঁদের জীবনীপঞ্জী রাখার ব্যবস্থা করা হবে এইসব বলছেন। এখন পর্যন্ত কিছু হয়নি। আমার প্রশ্ন হচ্ছে, রাস্তাঘাট করার ব্যাপারে যখন এত বাধা রয়েছে — সারা ভারতবর্ষে দেখা গেছে যেখানে এই রকম বাধা তৈরি হয়েছে, যেখানে এই রকম প্রতিবন্ধকতা আছে, সেখানে রোপওয়ের মাধ্যমে নিয়ে যাওয়ার ব্যবস্থা করা হয়েছে, মাননীয় মন্ত্রীমহাশয় সেই রকম কিছু ভাবনা চিন্তা করছেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনার মতো অত অগ্রণী চিন্তা করিনি যে হঠাৎ রোপওয়ে করার কথা মনে হল আর বলে দিলাম, তা বলতে পারি না। সেটা করতে গেলে ট্যুরিজম একটা সেন্টার করে করতে হবে এবং সেটা স্বাধীনতা আন্দোলনের ইতিহাসকে কেন্দ্র করে তার সমাধান করা হবে। তবে এই মুহূর্তে বলতে পারছি না। তবে জেলখানাটি যেভাবে ওখানে পড়ে আছে সেটি সেইভাবে পড়ে থাকা উচিত নয়। তাকে রক্ষা আমাদের নিশ্চয়ই করতে হবে।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমার সাপ্লিমেন্টারি প্রশ্ন হচ্ছে — আপনি যেটা বললেন যে বন জঙ্গলকে রক্ষা করা এবং টাইগার প্রোজেক্টকে রক্ষা করতে হবে — এ সম্পর্কে কতখানি রাস্তা চওড়া করলে কি হবে, কতগুলো গাছ ফেলিং করতে হবে, তার পাশাপাশি পরিবেশ রক্ষা করা যাবে কিনা, এই রকম কোনও সার্ভে হয়েছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনার অবগতির জন্য বলছি, পূর্ত দপ্তর থেকে এই ব্যাপারে দুবার চেষ্টা করেছে, তারা সার্ভে করেছে যে রাস্তা সত্যিই বার করা যায় কিনা? আপনার যদি ওখানকার বনাঞ্চল সম্পর্কে ধারণা থাকে তাহলে দেখবেন যে ওখানে গাছ না কেটে কিছুই করা যাবে না। গাছ বাঁচিয়ে রাস্তা করা যাবে না। ওটি ঘন জঙ্গলপূর্ণ একটি এলাকা।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি গতবার এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছিলেন যে থানার যত মন্দির এবং মসজিদ আছে, সেগুলোকে ভেঙ্গে দেবেন। কিন্তু একটিও আপনি ভাঙ্গেননি। এবারে বিধানসভায় দাঁড়িয়ে আবার বলছেন যে এগুলো আপনি করবেন। আপনার এই কথার পরিপ্রেক্ষিতে, এই উক্তির উপরে, আপনার প্রতিশ্রুতির উপরে কোনও ভরসা কি আমরা রাখতে পারি?

**মিঃ স্পিকার ঃ** নো, নট অ্যালাউড।

*587 -- Held Over.

*589 — Held Over.

**Mr. Speaker :** The question hour is over.

## Starred Questions
## (To which Written Answers were laid on the Table)

### পছিম বাংলা পত্রিকা

***৫৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২১২২) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাঁওতালি ভাষায় প্রকাশিত মাসিক 'পছিম বাংলা' পত্রিকার বর্তমান প্রচার সংখ্যা কত; এবং

(খ) উক্ত পত্রিকাকে সাপ্তাহিক পত্রিকায় রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৫০০।

(খ) না।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention on the following subjects, namely :—

| | Subject | Name |
|---|---|---|
| i) | Reported collapse of a refugee rehabilitation building at Gangulibagan, Jadavpur. | Shri Arjun Chatterjee. |
| ii) | Unnatural death of three members of a family on the night of 21.7.95 at the Tantari village under Habra P.S. in North 24-Parganas district. | Shri Sukumar Das. |
| iii) | Reported death of a person and injury of three persons due to poisonous gas in wells of village Rangaipur under Harishchandrapur P.S. in Malda District. | Shri Birendra Kumar Moitra. |
| iv) | Reported death of one Sunil Sarkar in Presidency Jail on 24.7.95. | Shri Satya Ranjan Bapuli. |

I have selected the notice of Shri Birendra Kumar Maitra on the subject of reported death of a person and injury of the persons due to poisonous gas in wells of village Rangaipur under Harishchandrapur P.S., Malda district.

The ninister-in-charge may please make a statement today if possible or give a date.

## PRESENTATION OF REPORT

**Shri Prabodh Chandra Sinha :** On the 3rd August, Sir.

### Presentation of Thirteenth Report of the Subject Committee on Power and Commerce & Industries (1994-96)

The Chairman (Shri Santasri Chatterjee) : Sir, I beg to present the Thirteenth Report of the Subject Committee on Power and Commerce & Industries (1994-96) on the West Bengal Government Press, Alipur.

## LAYING OF REPORTS

### Annual Statement of Accounts and Audit Report of the West Bengal State Electricity Board for the year 1993-94

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the Annual Statement of Accounts and Audit Report of the West Bengal State Electricity Board for the year 1993-94.

### Statutory Audit Report and Audited Final Accounts of the West Bengal Labour Welfare Board for the years 1976-77 to 1990-91

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg o lay the Statutory Audit Report and Audited Final Accounts of the Vest Bengal Labour Welfare Board for the years 1976-77 to 1990-91

**Mr. Speaker :** Now

## MENTION CASES

[11-30 - 11-40 a.m.]

**শ্রী ননী কর ঃ** মাননীয় স্পিকার স্যার, ছাত্র ফেডারেশনের পক্ষ থেকে পশ্চিমবঙ্গে ছাত্র ধর্মঘট ডাকা হয়েছিল। কলকাতা সহ পশ্চিমবঙ্গের সর্বত্র ছাত্র ধর্মঘট হয়েছিল। আমি যেটা বলতে চাইছি সেটা হচ্ছে যে, সুমিত ভট্টাচার্য মেডিক্যাল কলেজে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। এটাই আমি বলতে চাইছি যে, শুধু সুমিত ভট্টাচার্য নয়, জয় নন্দী, বিকাশ ক্ষেত্রী, পুষ্পেন চ্যাটার্জি আহত হয়ে হাসপাতালে আছে। আপনাদের টেলিগ্রাফ কাগজ সাধারণ ভাবে বলার চেষ্টা করছে যে, কংগ্রেসিরা আক্রান্ত। কিন্তু সেই কাগজের স্টাফ রিপোর্টার লিখছে যে সজল ঘোষ, কাউন্সিলার প্রদীপ ঘোষের ছেলের দ্বারা আক্রমণ পরিচালিত হয়। ছাত্র ফেডারেশন যখন সিটি কলেজে ছাত্র ধর্মঘট পরিচালিত করছে সেই সময়ে তাদের উপর আক্রমণ করা হল। এই আক্রান্ত ছেলেরা যখন থানায় গিয়েছিল তখন থানা থেকে বলা হল যে ডায়েরি নেবে না। থানার অফিসার বললেন যে, মেডিক্যাল কলেজের থেকে সার্টিফিকেট না নিলে তারা ডায়েরি নেবেনা। ওরা যখন থানা থেকে বেরিয়ে আসছে সেই সময়ে ছাত্র পরিষদের ছেলেরা অর্থাৎ কংগ্রেসের ছেলেরা হাতে রুমাল নিয়ে তাতে ঢিল ছুঁড়ে মারল এবং তার ফলে সুমিত ভট্টাচার্যের মাথায় আঘাত লাগে, সে আহত হয়ে পড়ে। এতোদিন খবরের কাগজগুলো আপনাদের হয়ে লিখত। এবং এই জিনিস এতদিন চালু ছিল। কিন্তু আজকের টেলিগ্রাফ কাগজে ছবি ছেপেছে যে কংগ্রেসিরা আক্রমণ করেছে। ওই দুটি ছবি আপনাকে জমা দিতে চাই। টেলিগ্রাফ কাগজে ছবি দিয়েছে যে ছাত্র পরিষদ এস এফ আইয়ের ছেলেদের আক্রমণ করছে। বর্তমান কাগজেও একটা ছবি বেরিয়েছে যে ছাত্র পরিষদের ছেলেরা এস এফ

আইয়ের ছেলেদের আক্রমণ করছে এটা একটা সাংঘাতিক ব্যাপার যে এতকাল ধরে ওঁনাদের কাগজগুলো বলে আসত অন্য কথা। কিন্তু আজকে ওইসব কাগজও বলতে বাধ্য হচ্ছে ছাত্র পরিষদের নাম করে গুণ্ডাদের আক্রমণ হয়েছে।

ছাত্র-পরিষদের নাম করা গুণ্ডারা আক্রমণ করছে আরেকটা মজার কথা, এতদিন ওঁরা বলত পুলিশ সি. পি. এম.এর দালাল। কিন্তু গতকাল ওঁদের নেতা বলছেন, পুলিশ নাকি নিরপেক্ষ ছিল। এটা ঘটনা আজকে টেলিগ্রাফে দেখা যাচ্ছে, পুলিশ দাঁড়িয়ে আছে এবং তাদের সামনে ছাত্রপরিষদের ছেলেরা আক্রমণ করছে। যে হেট ক্যাম্পেন শুরু হয়েছে তার পরিণতিতে কংগ্রেস কমিউনিস্ট বা বামপন্থী ছাত্রদের আক্রমণ করছে। এটা যদি থামানো না যায় তাহলে এটা অন্য জিনিস হবে। স্যার, ১৯৭০-৭১ সালে কংগ্রেস যেটা করেছিল তার পরিণতি হয়েছিল ১৯৭২ সাল। ১৯৯৬ কখনও ১৯৭২ হবেনা। আমি এ জন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেসি গুণ্ডাবাহিনীকে গ্রেপ্তার করা হোক না হলে জনগণ ছাড়বে না। মিথ্যা প্রচার বেশি চলতে পারে না, অসত্য কথা বলে কয়েকদিন কয়েকজন লোককে ভুল বোঝানো যায় সমস্ত জনগণকে ভুল বোঝানো যায় না। স্যার, পৌর নির্বাচনের পর থেকে এই কংগ্রেসি সন্ত্রাস সারা রাজ্যে শুরু হয়েছে। কংগ্রেস নেতাদের সাবধান হওয়া উচিত, বি. জে. পি.-ও তাদের বাঁচাতে পারবে না, মানুষ এর জবাব দেবেই। আমি একথাগুলো বলে আপনার মাধ্যমে সভার সকলের দৃষ্টি-আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ননীবাবু প্রশ্ন তুলেছেন আমারও ঐ সাবজেক্ট ছিল। এটা খুব দুঃখের ব্যাপার যে, ছাত্ররা ছাত্রদের সঙ্গে মারামারি করছে ভর্তির ব্যাপার নিয়ে। শিক্ষামন্ত্রী আজকে এখানে উপস্থিত নেই। আজকে ১১ ক্লাসে ভর্তি নিয়ে একটা বিরাট গণ্ডগোলের শুরু হয়েছে। কিন্তু দেখা যাচ্ছে, কংগ্রেস বলুন আর সি. পি. এম. বলুন সকলেই এর মধ্যে দিয়ে তাদের রাজনৈতিক ফয়দা তোলার চেষ্টা করছে। ভর্তির কথা তাদের মাথায় নেই। মাথায় আছে, কোন রাজনৈতিক সংগঠন কত ছাত্র ভর্তি করাতে পারবে, কত ফর্ম জোগাড় করতে পারবে। কিন্তু স্কুল-কলেজে মারামারি হচ্ছে, গুণ্ডামি হচ্ছে—এসব ঠিক নয়। যদি ছাত্রদের এত নিম্নস্তরের শিক্ষা সংগঠনের রাজনীতির উর্ধ্বে রাখা যেত তাহলে ভালো হত। ডঃ বিধানচন্দ্র রায়ও একথা অনুভব করেছিলেন। তিনিও ইউনিভার্সিটির নিচের শিক্ষা প্রতিষ্ঠানগুলোতে ছাত্র রাজনীতির পক্ষপাতি ছিলেন না। স্কুল যেসব ছোট ছোট ছাত্র-ছাত্রীরা আজকে কলেজে ভর্তি হতে আসছে তাদের নিয়ে আজকে টানা-টানি হচ্ছে। এই অবস্থার মধ্যে একপক্ষ অন্য পক্ষকে দোষারোপ করছে। তবে এতদিন ওঁরা একতরফা মারতেন কিন্তু এখন ছাত্র-পরিষদের সংগঠন শক্তিশালী হওয়ায় রুখতে শিখেছে। এই মানসিকতা আজকে ফিরে আসছে। শিক্ষা-সংগঠনের স্বার্থে, ছাত্রদের স্কুল-কলেজের ভর্তি হোক এটা আমরা চাই।

[11-40 – 11-50 a.m.]

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সেই সুব্রত মুখার্জি, যখন ৭০-

এর দশকে সব দেওয়ালে লেখা হত সুব্রত প্রিয় যুগ যুগ জিয়ো। ওর নেতৃত্বে ইউনিভার্সিটির হার্ডিঞ্জ হোস্টেলে একেবারে সুড়িখানাতে পরিণত করেছিল। ইউনিভার্সিটিকে কলঙ্কিত করেছিল, পাইপগান বোমার কারখানা করেছিল। মহিলাদের নির্যাতনের জায়গা করেছিল। ওদের উত্তরসূরী তাপস রায় কয়েকদিন আগে বলল ইউনিভার্সিটির ভাইস চ্যান্সেলারকে গিয়ে, এখানে ৯ তারিখের পরে আমরা কংগ্রেস দলের অফিস করব। এইরকম সব গুণ্ডা মাস্তানদের দিয়ে শিক্ষা জগতে নাক গলানোর চেষ্টা হচ্ছে। এতদিন যাবদ ছাত্র পরিষদের নামে গুণ্ডারা তারা এস. এফ. আই. কর্মীদের মারধর করেছে তার পাল্টা যখন সর্বাত্মক ধর্মঘট হল, আমি বলতে চাই, কংগ্রেস দল যদি ভাবে—যুব কংগ্রেস একেবারে ধ্বংস হয়ে গেছে, এরা সব ন্যক্কারজনক ধর্ষণের সাথে যুক্ত হয়ে গেছে। যুব কংগ্রেসের নেতারা নয়না সাহানির হত্যাকাণ্ড নিয়ে চিন্তিত, আজকে সারা পৃথিবীতে এটা আলোড়িত হচ্ছে, এর জন্য কয়েকজন মন্ত্রীকে পদত্যাগ করতে হবে, কয়েকজন যুব সংগঠনের নেতাকে গ্রেপ্তার করতে হবে, ভবিষ্যতে পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের মানুষ দেখবে এরা কলঙ্কিত, নারী ধর্ষণকারী, খুনী—এই ভাবে কংগ্রেস দল বর্বর অসভ্য দলে পরিণত হয়েছে। আমি বলতে চাই, যদি এই জিনিস বন্ধ না হয়, পুলিশের একাংশ যদি বামফ্রন্টের রীতি না মেনে চলে তাহলে আগামী দিনে ছাত্র আন্দোলন, যুব আন্দোলন, কৃষক আন্দোলন, আন্দোলনের যে গণ তরঙ্গ সৃষ্টি হবে, তাতে কংগ্রেস দলকে জ্বলে পুড়ে খাক হতে হবে। কংগ্রেসকে সেদিন আমরা আন্দোলনের জোয়ারে বঙ্গোপোসাগরে ফেলে দেব। এই ভাবে আমি আজকে আপনার মাধ্যমে বলতে চাই সতর্ক হন, দিন আসছে, এই দিন যাবে না। এর পাল্টা প্রতিরোধ, গ্রামেগঞ্জে গড়ে উঠুক, সেই প্রতিরোধ গড়ে উঠেছে, এটা আমি আপনার মাধ্যমে বলতে চাই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বছরে উচ্চমাধ্যমিক ছাত্র-ছাত্রীদের ভর্তি হওয়া নিয়ে সারা রাজ্যে একটা মারাত্মক সঙ্কট দেখা দিয়েছে। স্যার, আপনি জানেন মাধ্যমিক পরীক্ষায় এবারে গতবারের তুলনায় ২ শতাংশের বেশি ছাত্র-ছাত্রী পাশ করেছে। শুধু তাই নয়, এবারে লেটার এবং ফার্স্ট ডিভিশনের সংখ্যাটাও বেশি। এই রকম অবস্থায় প্রয়োজনের তুলনায় আসন সংখ্যা কম হওয়ার ফলে মাধ্যমিক ছাত্রদের ভর্তি হওয়ার ক্ষেত্রে একটা চরম সঙ্কট দেখা দিয়েছে। স্যার, যেখানে বিভিন্ন জায়গায় বিশেষ করে কলকাতায় এবং আশপাশের শহরগুলিতে নামিদামী স্কুলগুলিতে ভর্তি হতে পারছে না, ফার্স্ট ডিভিশন মার্ক্স পাওয়া সত্ত্বেও ভর্তি হতে পারছে না। যে ভাবে ভর্তির মার্কস বেঁধে দেওয়া হয়েছে পি ডিভিশন এবং সেকেণ্ড ডিভিশন ছাত্রদের ভর্তি হওয়াটা হচ্ছে দুরস্ত। এই রকম একটা অসুবিধা দেখা দিয়েছে। ফলে ছাত্রছাত্রী এবং অভিভাবকরা হন্যে হয়ে ঘুরছে। ভর্তির ফর্ম পাওয়া যাচ্ছে না। সারা পশ্চিমবাংলায় ভর্তির সমস্যা নিয়ে একটা নৈরাজ্যজনক অবস্থা সৃষ্টি হতে পারে। এই অবস্থায় আমি শিক্ষামন্ত্রীকে এবং শিক্ষা দপ্তরকে [illegible]টা নীতি ঘোষণা করার জন্য বলব এবং উচ্চ মাধ্যমিক যাতে পর্যাপ্ত আসন সংখ্যার [illegible] করা যায় এবং ইচ্ছুক ছাত্র-ছাত্রী ভর্তি

হতে পারে তার বন্দোবস্ত করা এবং প্রয়োজনে সরকার এইটা নিয়ে সর্বদলীয় মিটিং ডাকুন। ভর্তির সমস্যা নিয়ে আজকে যে অস্থিরতা দেখা দিয়েছে ছাত্র-ছাত্রীদের এবং অভিভাবকদের মধ্যে যে হয়রানি হচ্ছে, অবিলম্বে এর নিরসন হওয়া দরকার। সরকার তো ঘোষণা করেনি উচ্চ মাধ্যমিকে ভর্তির দরজা বন্ধ হয়ে গেছে। যারা মাধ্যমিকে পাশ করেছে ফার্স্ট ডিভিশনে, সেকেণ্ড ডিভিশনে, থার্ড ডিভিশনে তাদের প্রত্যেকের উচ্চ মাধ্যমিকে ভর্তি হওয়ার অধিকার আছে। সেই অধিকার থেকে তারা বঞ্চিত হবে কেন? কেন প্রয়োজনীয় আসন সংখ্যা থাকবে না। এই ব্যাপারে শিক্ষামন্ত্রী, তিনি হাউসে ঘোষণা করুন, সারা পশ্চিমবাংলা থেকে যে অভিযোগ আসছে, বিভিন্ন জায়গা থেকে যে অভিযোগ আসছে আপনারা বিধানসভায় এটা তুলুন সরকার কি করছে। সরকার কি চোখ বন্ধ করে থাকবে? মাননীয় স্পিকার মহাশয়, এই গুরুতর বিষয়টি দেখার জন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি, এই ব্যাপারে একটা সুষ্ঠ নীতি ঘোষণা করার জন্য।

**শ্রী লক্ষ্মী দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সত্যবাপুলী মহাশয় ঠিকই বলেছেন, ছাত্ররা রাজনীতির মধ্যে নেমে পড়েছেন। মেধার ভিত্তিতে ছাত্র ভর্তি করা হচ্ছে। ভারতের ছাত্র ফেডারেশন মনে করছে মেধার ভিত্তিতেই ছাত্র ভর্তি করা উচিত, আর ছাত্র পরিষদ তা মনে করছে না। ছাত্র পরিষদের নেতা, তিনি আবার কাউন্সিলার হিসাবে নির্বাচিত হয়েছেন, তিনি মনে করছেন মেধার ভিত্তিতে ভর্তি কোন বিষয় নয়। আপনি দয়া করে বলবেন কংগ্রেস কি মনে করছে, মেধার ভিত্তিতে কলেজগুলোতে ছাত্র ভর্তি হওয়া উচিত, না উচিত নয়? এই নিয়েই লড়াই হচ্ছে, ধর্মঘট হচ্ছে। কলকাতার পৌরসভা যদি কংগ্রেস দখল করত, তাহলে যে কি অবস্থা হত তা মানুষ বুঝতে পারছে। কংগ্রেস কিছু সিট বেশি পেয়েছে, তাতেই সিটি কলেজের সামনে মারধর হয়েছে, মেডিক্যাল কলেজের সামনে মেরেছে। হাসপাতালে কিছু ছাত্র ভর্তি হয়েছে, তাদের মধ্যে সুনিত ভট্টাচার্য বিকাশ ছেত্রী আছে এবং বি. কম, অনার্সের প্রথম বর্ষের ছাত্র পুষ্পেন চ্যাটার্জ্জি এবং জয় নন্দী আছে। তাদের সবাইকে মারা হয়েছে। আঘাত পাবার পর পুলিশ ধরে নিয়ে গিয়ে তাড়াতাড়ি হাসপাতালে ভর্তি করে দেওয়া উচিত ছিল, কিন্তু তাদের তাড়াতাড়ি হাসপাতালে নিয়ে যাওয়া হয়নি। পুলিশের ভয় ছিল ছাত্র পরিষদের ছেলেরা তাদের গাড়ি থেকে নামিয়ে নিতে পারে, তাই তাড়াতাড়ি হাসপাতালে নিয়ে যেতে পারেনি, এই রকম অবস্থা ছিল। কংগ্রেসের সুব্রত বাবু বলবেন মেধার ভিত্তিতে ছাত্রভর্তি হওয়া উচিত, না উচিত নয়। আমরা বলেছিলাম পৌর নির্বাচনের পরে আপনাদের লোকদের বকলেস লাগান। নইলে মানুষজন যখন একযোগে বেরিয়ে পড়বে তখন সমস্যাটা আরও বাড়বে। এই ব্যাপারে সুব্রতবাবু বলবেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রবীনবাবু আমার নাম করে বলেছেন। ৬০-এর দশকের শেষে হার্ডিঞ্জ হোস্টেলকে এস. এফ. আই নরক করে রেখেছিল। তখন এস. এফ. আই.-এর ছেলেরা, সেখানে বাঈজী নাচাত। তখন সি. পি. আইয়ের কমল গাঙ্গুলি, ফরোয়ার্ড ব্লকের কলিমুদ্দিন শামস্, আমরা তখন সব একযোগে ইউ. এস. ও নামে

একটা সংস্থা করেছিলাম এস. এফ. আইয়ের গুণ্ডামি রুখবার জন্য। তখন কমল গাঙ্গুলি আমাদের নেতা ছিলেন এবং প্রিয়রঞ্জন দাশমুন্সি ছিল আমাদের ট্রেজারার, তখন আমরা ইউ. এস. ও নামে একটা সংগঠন করে হার্ডিঞ্জ হোস্টেল দখল করি। বুদ্ধদেববাবু ব্যাপারটা জানেন। আর লক্ষ্মীবাবু যেটা বলেছেন, মেধার ভিত্তিতেই ছাত্র ভর্তি হওয়া উচিত সাধারণভাবে এবং হচ্ছেও। যখন আমরা ছাত্র পরিষদ ইউনিয়ন করতাম তখন বুদ্ধদেব বাবু আমাদের চিনতেন।

[11-50 – 12-00 noon.]

ইউনিয়ন থেকে যারা ভালো খেলোয়াড় এই রকম কিছু ছেলেকে ভর্তি করা হয়, এটা সব কলেজেই হয়ে থাকে। সে ক্ষেত্রে মেধা দেখা হয় না। আগে যে ছবিটা দেখানো হয়েছে সেই ছবিটা রাজাবাজারের এক পকেটমারের ছবি। তার পকেট থেকে ক্ষুর পাওয়া গিয়েছিল, তাকে মারবে না তো কাকে মারবে। রাজাবাজারের পকেটমার কলেজের গেটে আসবে কেন? পুলিশ কিছু বলেনি তার কারণ পকেটমার কলেজের গেটে এলে মার খাবে তাই।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা প্রতিষ্ঠানগুলি গত কিছু দিন ধরে ছাত্র পরিষদের নেতৃত্বে চলছে। "সকলের জন্য শিক্ষা"—এটা কংগ্রেস বা ছাত্রপরিষদ কেউ এ দাবি করেনি। সুতরাং শিক্ষা ক্ষেত্রে বামফ্রন্টের এই নীতির ফলে ব্যাপক ছাত্র-ছাত্রীর শিক্ষার আঙিনায় প্রবেশ ঘটেছে এবং তাদের জন্য শিক্ষা প্রতিষ্ঠানগুলিকে নতুন করে অনুমোদন দেওয়া, আপ-গ্রেড করার প্রক্রিয়া চলছে। আমরা দেখছি পশ্চিমবঙ্গে ১৬৪২টি স্কুল রয়েছে যেখানে উচ্চ-মাধ্যমিক স্তরের ছাত্র-ছাত্রীদের ভর্তির এবং পড়াশোনা করবার সংস্থান রয়েছে। ১৭৫ জন করে ছাত্র-ছাত্রীর এখানে ভর্তির সুযোগ আছে। বামপন্থী ছাত্র-সংগঠনগুলি, স্কুল কর্তৃপক্ষ এবং উচ্চ-মাধ্যমিক শিক্ষা সংসদ, এরা সবাই আমাদের রাজ্যের শিক্ষামন্ত্রীর কাছে এ কথাটা তুলেছে যে, যারা পাশ করছে তাদের ভর্তির ব্যবস্থা করা হোক এবং এটা করা হোক মেধার ভিত্তিতেই। তাই এতে ছাত্রপরিষদের গাত্রদাহ হচ্ছে। সুব্রতবাবু বলে গেলেন সত্তরের দশকে এস. এফ. আই তৈরি হয়েছে। কিন্তু সত্তরের দশকে ছিল পরীক্ষার ক্ষেত্রে গণ-টোকাটুকি, পরীক্ষার ফলাফল কবে বেরোবে তার কোন ঠিক-ঠিকানা ছিল না, এটা কি সুব্রত বাবু অস্বীকার করতে পারবেন? ৩ বছর, ৫ বছরেও মেডিক্যাল কলেজের রেজাল্ট বের হয় নি, এই জিনিস আর ফিরিয়ে আনা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে রাজ্যের স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে বলছি, সেন্ট পলস্ কলেজের সৌমেন হাজরা, পুষ্পেন চ্যাটার্জি, জয় নন্দী, সুমিত ভট্টাচার্য এদের উপর আক্রমণ চালিয়েছে, তার কারণ হচ্ছে বামপন্থী ছাত্র সংগঠনগুলি শিক্ষা প্রসারের জন্য মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশন দিয়েছে যে আরও কিছু স্কুলকে আপ-গ্রেড করা যায় কি না এই ব্যাপারে। সত্যবাবুও দেবপ্রসাদ সরকার কে জানাচ্ছি যে, তারা পশ্চিমবাংলায় এত ছাত্র-ছাত্রী যারা পাশ করছে তারা যাতে উচ্চ মাধ্যমিকে ভর্তি হতে পারে তার জন্য ২৫টি স্কুলকে মাধ্যমিক থেকে উচ্চ-মাধ্যমিকে আপ-গ্রেডেড করার জন্য বলেছে। এটা গর্বের ব্যাপার হওয়া উচিত আপানাদের কাছে, পশ্চিমবাংলার শিক্ষার যে

পরিবেশ রয়েছে, মহারাষ্ট্রে ভর্তির ব্যাপারে টাকা নেওয়া হচ্ছে এটা আপনারা জানেন যে, এই সব প্রতিষ্ঠানকে সম্প্রসারিত করার ক্ষেত্রে যে দায়িত্ব কেন্দ্রীয় সরকারের নেওয়া উচিত, তা তারা গ্রহণ করছেন না। স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি ছাত্র-ছাত্রীদের উপর যে হামলা চলছে এবং বিশেষ করে সজল ঘোষ তাকে শাস্তি দেওয়া হোক এবং পাশাপাশি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে দাবি করছি যে এই ২৫টি বিদ্যালয়কে আপগ্রেড করা হোক ছাত্র-ছাত্রীদের ভর্তির সুযোগ দেওয়ার জন্য।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী এলাকাতে ভাগীরথী নদীর উপর জগতখালি বাঁধে ছেড়াঁখালে একটি একটু স্লুইস গেট নির্মাণ করার জন্য মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই স্লুইস গেটটি অত্যন্ত প্রয়োজনীয়। কারণ জগতখালি বাঁধের বাইরে কম করে ৩টি অঞ্চলের ৪/৫ হাজার বিঘা জমি বর্ষার সময় জলমগ্ন হয়ে থাকে, সেই জল বার করা যায় না। এর ফলে সেখানকার চাষীরা অত্যন্ত ক্ষতিগ্রস্ত হন। এই জগতখালি বাঁধে ছেড়াঁখালে স্লুইস গেট নির্মিত হলে একদিকে যেমন বর্ষার দাঁড়িয়ে থাকা বদ্ধ জল বের করে ৪/৫ হাজার বিঘা জমির ফসল রক্ষা করা যাবে, অপর দিকে বোরো চাষের সময় এই স্লুইস গেটের মধ্যমে নদী থেকে জল এনে বোরো চাষ করা সম্ভব হবে। অবিলম্বে এই জগতখালি বাঁধে ছেড়াঁখালে স্লুইস গেটটি নির্মাণ করা হোক।

**শ্রীমতী আরতি দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, ডায়মণ্ড হারবার রোডের উপর দিয়ে প্রতিদিন হাজার হাজার যান এবং মানুষ চলাচল করেন। বিশেষ করে গঙ্গাসাগর মেলা উপলক্ষে সেখান দিয়ে যানবাহন ও মানুষ চলাচলের সংখ্যা বেড়ে যায়। এ ছাড়া ফলতায় ফ্রি ট্রেড জোন হওয়ার ফলে এই রা[illegible] উপর দিয়ে প্রচুর হেভি ট্রাক যাতায়াত করে। এর ফলে ডায়মণ্ডহারবার রোডের অব[illegible] [illegible]নের পর দিন খারাপ হচ্ছে। স্যার, আপনি জানেন, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যখন পি. ডব্লু. ডি'র মিনিস্টার ছিলেন তখন তাঁর বাজেট বক্তৃতায় বলেছিলেন যে এই ডায়মণ্ডহারবার রোডকে জাতীয় সড়কে পরিণত করা হবে। আমরা যারা দক্ষিণ ২৪ পরগনার নির্বাচিত জনপ্রতিনিধি, আমরা সকলে একবাক্যে দাবি করছি যে ডায়মণ্ডহারবার রোডকে জাতীয় সড়কে পরিণত করা হোক। কারণ, এই ডায়মণ্ডহারবার রোডকে চওড়া না করলে দক্ষিণ ২৪ পরগনাতে শিল্পায়ন সম্ভব নয়। স্যার, আপনাকে ধন্যবাদ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী রুবি নুর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে মালদহে কয়েকটি শিল্প সংস্থা বিদ্যুৎ সংযোগের অভাবে উৎপাদন আরম্ভ করতে পারছে না। এর ফলে এইসব ক্ষুদ্র সংস্থাগুলি প্রচণ্ডভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। এ বিষয়ে বহুবার আমি চিঠি লিখেছি কিন্তু কোনও উত্তর পাইনি। অবিলম্বে যদি এ সম্পর্কে ব্যবস্থা নেওয়া না হয় তাহলে

এই সমস্ত ক্ষুদ্র শিল্পগুলি নানান অসুবিধার জন্য সারভাইভ করতে পারবে না। আমি দাবি করছি, অবিলম্বে এ বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হোক।.

[12-00 – 12-10 p.m.]

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর একটি জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সাধারণ ভাবে এই বছর বর্ষা খুব কম হচ্ছে। গত পাঁচ ছয় মাস বৃষ্টি খুব কম হয়েছে, এমন কি বর্ষা এলেও হরিপালে প্রয়োজনের তুলনায় এবারে বর্ষা খুব কম হচ্ছে। চাষীরা কষ্ট করে আশপাশ থেকে জল নিয়ে কোনও রকমে বীজ ধান করেছে। তারা আশা করেছিল শ্রাবণ মাসের প্রথম দিকে বৃষ্টি হবে কিন্তু তা হচ্ছে না। এছাড়া ডি. ভি. সি. থেকে অন্যান্য বছর যেমন ইরিগেশন ক্যানেল দিয়ে জল দেয়, সেই ভাবে জল দেবে। কিন্তু গতকাল পর্যন্ত জল আসেনি ইরিগেশন ক্যানেলের মাধ্যমে এবং জল দেবার ব্যাপারে সেচ দপ্তরের কিছু দোদুল্যমানতা আছে, তাই যাতে ঐ এলাকায় আমন চাষ হতে পারে সেই জন্য সেচ দপ্তর যেন কানা নদী, কানা দামোদর ক্যানেলের মাধ্যমে জল দেবার ব্যবস্থা করেন। এই ব্যাপারে মাননীয় সেচ মন্ত্রী মহাশয় যেন বিশেষ ভাবে ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীমতী মায়ারাণী পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর একটি জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বহরমপুর জেনারেল হাসপাতাল থেকে ফৈজাবাদ ৭/৮ কিলো মিটার দূরে। ওখানকার মুমূর্ষু রোগীদের বহরমপুর জেনারেল হাসপাতালে নিয়ে আসার ব্যাপারে অত্যন্ত অসুবিধা হয় এবং রাস্তাতেই অনেক সময় রোগীরা মারা যায়। সেই জন্য আমি দাবি করছি যাতে ফৈজাবাদে একটা হেলথ সেন্টার স্থাপন করা হয়।

**শ্রী মহম্মদ আনসারুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং একটি ভয়াবহ ব্যাপারে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর। আমাদের হাওড়া জেলায় যে সমস্ত রুর‍্যাল এবং প্রাইমারি হেলথ সেন্টার আছে, সেখানে সমস্ত ওষুধগুলো হাওড়া হাসপাতালে স্টোর থেকে যায়। সেই রকম একটি প্রাইমারি হেলথ সেন্টারে শঙ্কর হাটি হেলথ সেন্টারে, জগদবল্লভপুর থানা এলাকাতে আছে, সেখানে একটা ইনজেকশন সরবরাহ করা হয়েছে, 'ইরমেটারিন, যেটা ব্লিডিং পারপাসে ব্যবহার করা হয় এবং এটার ম্যানুফ্যাকচারিং ডেট হচ্ছে ১-৯৩, আর এক্সপায়ারি ডেট হচ্ছে ১২-৯৩, ব্যাচ নং ১২০। কিন্তু ঐ ইঞ্জেকশনটা শঙ্করহাটি হাসপাতালে মেডিক্যাল অফিসারের কাছে ২৩/১২/৯৪ তারিখে অর্থাৎ এক্সপায়ারি ডেটের এক বছর পরে পাঠানো হয়। আমি আপনার কাছে বলতে চাই যেগুলো সাধারণত মা-বোনের জন্য ব্যবহার করা হয় ব্লিডিং পারপাসে। যদি এক বছর পরে ঐ ইনজেকশন ব্যবহার করা হত তাহলে কি অবস্থা হত বুঝতেই পারছেন! কিন্তু উপরিউক্ত হাসপাতালের মেডিক্যাল অফিসার এর কাছে এই রকম ৫০টি ইনজেকশন আছে, উনি ব্যবহার করেননি। গত ২৩/৭/৯৫ তারিখে গিয়ে আমি দেখে এসেছি। আমার দাবি যথাযথ ভাবে এই বিষয়ে

তদন্ত করা হোক এবং যে সমস্ত কর্মচারী এই ব্যাপারে দায়িত্বে আছেন, তাদের বিরুদ্ধে দৃষ্টান্তমূলক শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী নাসিরুদ্দিন খান** ঃ স্যার, আমার কেন্দ্র নওদা। এম. এল. এ. হয়ে আসার পর সেশনে দু বার করে বলি আমার এরিয়ার মানুষ হচ্ছে কালান্তর মানে ডুবো। একটা দ্বীপের মতো। বর্ষাকালে ৬ মাস ভেসে থাকে। একটা রাস্তার জন্য সামান্য একটা পাকা রাস্তার জন্য, ৫/৬ কিলোমিটার রাস্তার জন্য আমি বারবার অনুরোধ করেছি আপনার মাধ্যমে রাস্তা মন্ত্রীর কাছে। কিন্তু কিছুতেই কিছু হয় না। কর্ণপাত করা হয় না। আদৌ প্রয়োজন আছে কিনা সেটাও দেখা হয় না। এই কারণে আমি গত বার সেশনে বলেছিলাম যে আমরা যারা এম. এল. এ হয়ে আসি, মেনশন করি, সেটা আদৌ দেখা হয় কিনা, পরীক্ষা নিরীক্ষা হয় কিনা তা আমরা জানতে পারিনা। আপনার কাছে আমার অনুরোধ ব্যাপারটাকে যেন একটা জরুরি বিষয় হিসাবে দেখা হয়। বালি, টুঙ্গী শ্যামনগর, দমদমা, কামারপুর, কোদালকাটি, ছাতুমারা, ডাকাতিয়াপোতা একটি দ্বীপের মতো। স্বাধীনতার ৪৭ বছর পরেও একটা এরিয়া বছরে ৬ মাস জলমগ্ন থাকে, যোগাযোগের কোনো ব্যবস্থা নেই এবং সেখান থেকে ফসল বা সব্জি বাইরে এনে বিক্রি করে চাষীরা যে পয়সা উপায় করবে তারও কোনও উপায় থাকেনা। তাই আমি আপনার মাধ্যমে বারবার বলেছি, আবারও বলছি এই রাস্তাগুলি পাকা করার জন্য। না হলে আমাকে অনশন করতে হবে ওই এলাকার মানুষদের নিয়ে।

**শ্রী সুধন রাহা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলায় আন্ত্রিক এবং ম্যালেরিয়া রোগ-এর প্রকোপ দেখা দিয়েছে। এর ফলে ২১টি শিশুর প্রাণ হানি ঘটেছে। হাসপাতালে প্রয়োজনীয় কোনও ওষুধ নেই এবং ম্যালেরিয়ার প্রতিষেধক যে ডি. ডি. টি পাউডার ছড়ানো হচ্ছে না। ব্লাডের যে সমস্ত স্লাইডগুলো নেওয়া হচ্ছে সেগুলোর রিপোর্ট ঠিকমতো ফেরত আসছে না। এই অবস্থায় জলপাইগুড়িতে ম্যালেরিয়া এবং আন্ত্রিকের প্রকোপ বেড়েই চলেছে। কাজেই প্রয়োজনীয় ওষুধ এবং ডি. ডি. টি পাউডারের ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন পশ্চিমবাংলায় চাঁই সমাজ একটি অনুন্নত সমাজ এবং তফসিলি ভুক্ত হবার জন্য তারা রাজ্যসরকার এবং কেন্দ্রীয় সরকারের কাছে অনেকদিন ধরে তদ্বির করেছে কিন্তু এখনও পর্যন্ত সফল হয়নি। এই রকম একটা সমাজ কি করে নির্যাতীত হচ্ছে তার একটা দৃষ্টান্ত আমি আপনার সামনে তুলে ধরছি, ফরাক্কা থানার অন্তর্গত টিনটিনা গ্রামে এই চাঁই সমাজের একটা শ্মশানঘাট ছিল। এখানে তারা মড়া পোড়াতে যেত। গত ১৮-৬-৯৫ তারিখে কিছু সমাজবিরোধী সেই শ্মশানঘাটটা বন্ধ করে দেয়। তার ফলে এরা সেখানে মড়া পোড়াতে পারছে না। ফরাক্কা থানার অফিসারকে বলা

হয়েছে। জঙ্গিপুরের এস. ডি. ও.কে বলেছে। তিনি বলেছেন ওরা সি. পি. এমের আশ্রিত মানুষ। ওদের বিরুদ্ধে আমরা কিছু করতে পারবো না। এই যদি অবস্থা হয় তাহলে এই নির্যাতীত মানুষগুলো কি করে বেঁচে থাকবে। এই খবর বেরিয়েছে জঙ্গিপুর সংবাদ, প্রতিদিন সংবাদপত্রে। এই পরিস্থিতির যাতে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হয় আপনি দয়া করে তার ব্যবস্থা করুন।

[12-10 – 12-20 p.m.]

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের দিকে মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি নিশ্চয়ই জানেন আমাদের দেশ থেকে সমস্ত রকম দ্রব্যসামগ্রী বনগাঁ সীমান্ত দিয়ে বাংলাদেশে রপ্তানি হয়। গত পরশু দিন আমি ঐ সীমান্ত এলাকায় গিয়েছিলাম। আমি দেখলাম পেট্রোপোল সীমান্ত থেকে গাইঘাটা বাজার পর্যন্ত প্রায় ২৩ কিলো মিটার রাস্তা সম্পূর্ণভাবে ট্রাকে ভর্তি হয়ে আছে। ন্যাশনাল হাইওয়ে-৩৫, যশোর রোড কমপ্লিটলি ব্লকেড। ৭/৮ দিন ধরে এই জিনিস চলছে। কলকাতা থেকে বাস এবং অন্যান্য যানবাহনগুলো ঐদিকে যেতে পারছে না, তারা গাইঘাটা-বাজার থেকে আবার কলকাতার দিকে ফিরে আসছে অ্যাজ বিকজ পেট্রাপোলের কাছে ২৫ কিলো মিটার ১৬ ফুট চওড়া রাস্তা—প্রায় ২৫ কিলোমিটার দীর্ঘ পথ বাংলাদেশে রপ্তানিকারী দ্রব্য নিয়ে অসংখ্য ট্রাক সমগ্র রাস্তা জুড়ে ৭/৮ দিন ধরে দাঁড়িয়ে আছে। উত্তর প্রদেশ মহারাষ্ট্র, গুজরাট, পাঞ্জাব, হরিয়ানা থেকে ট্রাকগুলো সব আসে। ঐ দুটো রাস্তাটা কাদায় ভর্তি হয়ে আছে এবং ট্রাক চালকদের পানীয়ের প্রভাবে রাস্তায় দু'ধারের বিস্তীর্ণ এলাকার পরিবেশ দূষিত হয়ে পড়েছে। এমন অবস্থার সৃষ্টি হয়েছে যে, রিক্সা, অটো-রিক্সা পর্যন্ত ঐ পথ দিয়ে যাতায়াত করতে পারছে না। ট্রাক ড্রাইভাররা মদ খেয়ে এমন অবস্থার সৃষ্টি করেছে যে, আশেপাশের মানুষরা বিরক্ত হচ্ছে। গতকাল আমি ডি. এম.-কে সমস্ত ঘটনা বলেছি ওখানে আশপাশে এমন কোনও মাঠ নেই যেখানে ট্রাকগুলোকে সরিয়ে নিয়ে যাওয়া যায়। ঐ ২৫ কিলো মিটার পথ দিয়ে আজকে কোনও মানুষ যাতায়াত করতে পারছে না। গোটা রাস্তাটাই ব্লকেড হয়ে পড়ে আছে। আমি দাবি জানাচ্ছি অবিলম্বে যুদ্ধকালীন তৎপরতার সঙ্গে ঐ ট্রাকগুলোকে অন্যত্র স্থানান্তরিত করা হোক। ওখানকার পরিবেশ যাতে আরো দূষিত হয়ে না ওঠে তারজন্য ব্যবস্থা গ্রহণ করা হোক। সাথে সাথে কলকাতা এবং উত্তর ২৪-পরগনার হেড কোয়ার্টার বারাসাতের সঙ্গে বনগাঁর যোগাযোগ যাতে ভাল হয় তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্যও আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি। সব চেয়ে জরুরি হচ্ছে, অবিলম্বে ঐ লরিগুলো ওখান থেকে সরিয়ে দেওয়ার ব্যবস্থা করা হোক।

**श्री ममताज हसन :** मिस्टर स्पीकर सर, मैं आपके माध्यम से स्वराष्ट्र मंत्री एवं इस हाउस का ध्यान दिलाना चाहता हूँ हमारे हीरापुर क्षेत्र के अन्तर्गत कुल्टी के अन्दर नियामत पूर, सितलपूर है। सर, सितलपूर कोलियरी मे ई०सी०एल० पानी बन्द कर दिया है। लोगो द्वारा इसका विरोध करने पर ई० सी० एल० पूलीस का

सहारा लिया। सीतलपूर मे पूलीस इतना अधिक ज्यादती किया है कि ५ वर्ष के बच्चो से लेकर ७० वर्ष के वूढ़े वूढ़े को पीटा। और वेघर कर दिया। वहाँ आतंक का वातावरण पैदा हो गया है। यह सव एक सोची-समझी राजनीति के तहत किया गया है। पशिचम वंगाल सरकार को वदनाम करने के लिए, लोगों को गुमराह करने के लिए साजिश किया गया है। आज जहाँ पशिचम वंगाल की सरकार गरीवो की सरकार, सर्वहारा वर्ग की सरकार के नाम से जाना जाता है, ई० सी० एल० कुछ पुलीसकर्मि का सहारा लेकर लोगो को परेशान कर रही है। सर, देवज्योति साहा जो आई० सी० है वहाँ आतंक कायम कर दिए है लोगो को पीटे है। साथ-ही-साथ लोगो को कोर्ट भेज दिया गया। सर, इन पुलीस अधिकारियो के विरुद्ध कड़ी कारवाई की जाए। सरकार को वदनाम करने के लिए खासकर ज्योति वसु को लेकर जो पूरे विश्व मे आज एक महान नेता के रुप मे, कुशल प्रशासक के रुप मे जाने जाते है और १८ वर्ष से शापण कर रहे है, लोगो का विशवास अभी भी इनके प्रति वना हुआ है। इन्हे वदनाम करने के लिए साजिश हो रही है। अतः इन अधिकारियो के विरुद्ध कारवाई किया जाए तथा सख्त-से-सख्त सजा दिया जाए।

**শ্রী জটু লাহিড়ী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা বিষয়ের প্রতি মাননীয় পৌরমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হাওড়া স্টেশন আমাদের কলকাতার প্রবেশ পথ। সারা ভারতবর্ষের মানুষ ট্রেন থেকে হাওড়া স্টেশনে নেমে স্টেশনের বাইরে বেরিয়ে দেখতে পায় যে, সেখানে যত্রতত্র বাজার বসে গেছে এবং হকাররা উপদ্রব করছে। সর্বোপরি এক শ্রেণীর ফল বিক্রেতা ফল বিক্রির নামে করে অচেনা, অজানা মানুষগুলো, যারা আসছে তাদের ওপর জুলুম করছে। যখন তখন যেখানে সেখানে বাস এবং অন্যান্য গাড়িগুলোকে দাঁড় করিয়ে যাত্রী সাধারণের ওপর জুলুম করছে। এই ভাবে তারা হাওড়া স্টেশন সংলগ্ন এলাকার পরিবেশকে দূষিত করে একটা অস্বাস্থ্যকর অবস্থায় দাঁড় করিয়ে দিয়েছে। আজকে হাওড়া স্টেশনের বাইরের দিকে নিয়মিত প্রস্রাবখানায় পরিণত হয়ে গেছে। এমন দুর্গন্ধ, এমন নরক হয়ে উঠেছে যা সারা ভারতবর্ষের আর কোথাও নেই। এছাড়া হাওড়া স্টেশন এবং তার সংলগ্ন এলাকায় সমাজ-বিরোধীদের দৌরাত্ম প্রচণ্ড রকমের বেড়ে গেছে। যত্রতত্র ছিনতাই হচ্ছে।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাটোয়া মহকুমায় গ্রামীণ যেসব স্বাস্থ্যকেন্দ্রগুলি রয়েছে সেইসব স্বাস্থ্যকেন্দ্রগুলিতে দীর্ঘদিন ধরে চিকিৎসক নেই। যার ফলে ঐসব এলাকার মানুষদের স্বাস্থ্য পরিষেবা দারুণভাবে ব্যাহত হচ্ছে। প্রত্যন্ত অঞ্চলে, গ্রামে, মানুষেরা চিকিৎসা পেতে পারেন, কিন্তু চিকিৎসকের অভাবে তাদেরকে কাটোয়া মহকুমায় আসতে হচ্ছে। ঐসব স্বাস্থ্যকেন্দ্রগুলিতে চিকিৎসার পরিকাঠামো রয়েছে। সেখানে ১ জন করে চিকিৎসক পাঠালেই ঐসব এলাকার

মানুষের চিকিৎসা হয়, স্বাস্থ্য পরিষেবার সুযোগ পৌঁছে দেওয়া যায়। এই রকম আমি কয়েকটি স্বাস্থ্যকেন্দ্রের নাম উল্লেখ করছি। যেমন, কাশেমনগর, মঙ্গকোট, খিরোগগ্রাম, আনখোনা, পাণ্ডুগ্রাম প্রভৃতি স্বাস্থকেন্দ্র। এগুলির কোনটা প্রাইমারী হেলথ সেন্টার আবার কোনটা সাবসিডিয়ারী হেলথ সেন্টার। ঐসব হেলথ সেন্টারগুলিতে ডাক্তার পাঠানোর জন্য বিভিন্ন সময়ে জেলার সি. এম. ও. এইচ যিনি আছেন তাকে বলা হয়েছে। কিন্তু কোনও ফল পাওয়া যাচ্ছে না। যদিও বা কোনও ডাক্তার জয়েন করল, কিন্তু ঐ ডাক্তার স্বাস্থ্য কেন্দ্র ছেড়ে চলে যাচ্ছেন, আর ফিরে আসছেন না। যার ফলে ঐসব চিকিৎসা কেন্দ্রে স্বাস্থ্য পরিষেবার সঙ্কট সৃষ্টি হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহাশয়কে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মহিষাদল এলাকার হলদিয়া শিল্পনগরীর সংলগ্ন হলদিয়া মেছেদা স্টেট হাইওয়ের উপর একটা বড় পাকা পুল আছে। এটা বহুদিনের পুরানো লৌহজাত কাঠামোর উপর দাঁড়িয়ে আছে। এটা হলদিয়ার সঙ্গে যোগাযোগ রক্ষাকারী ব্রিজ। এই ব্রিজটি যদি ভেঙে যায় তাহলে হলদিয়ার সঙ্গে যোগাযোগ রক্ষা করতে হাজার হাজার মানুষকে বহু কষ্টের মধ্যে পড়তে হবে। যে কোন মুহূর্তে এই ব্রিজটি ভেঙ্গে যেতে পারে। সেইজন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যদিও আমি এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছি, তবুও আর একবার মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে পুলটি সংস্কার করা হয়। হলদিয়ার সঙ্গে সংযোগ যাতে বিঘ্নিত না হয়, তার জন্য আপনি অতি সত্ত্বর ব্যবস্থা অবলম্বন করবেন।

**শ্রী সুভাষ সোরেন ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নয়াগ্রাম বিধানসভার অর্ন্তগত ২টি গুরুত্বপূর্ণ রাস্তা—ছাতনাসোল হতে নুড়িশোল, ভায়া-কেন্দু গাড়ি, ১৫ কিলোমিটার রাস্তা আর গোপিবল্লভপুর হতে নুড়িশোল ভায়া আসুই, ১৬ কিলোমিটার রাস্তা—এই দুটি রাস্তা উড়িষ্যার সঙ্গে সংযোগ স্থাপন করে। এই রাস্তা দুটি অবিলম্বে মেরামত করে ব্ল্যাকটপের ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আমাদের মেদিনীপুর জেলার কাঁথী ৩ নম্বর ব্লকে পশ্চিম সরপাই সব পাশাপাশি কাণ্ডারীমারা, চিমন-খাঁ বাক, কৌশল্যা প্রভৃতি গ্রামে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি কিছুদিন ধরে অত্যাচার এবং সন্ত্রাস চালিয়ে যাচ্ছে। তার ফলে সেখানকার জনজীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। কিছুক্ষণ আগে ননী কর মহাশয় ছাত্র পরিষদের বিরুদ্ধে অত্যাচারের কাহিনীর কথা বললেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে আশ্চর্য

হয়ে যাবেন, ঐ এলাকায় ওরা ১৪ খানা ঘর লুঠ করেছে এবং সেই ঘরগুলিতে আগুন ধরিয়ে দিয়েছে। চাষের মরসুমে সেখানে চাষ করতে দেওয়া হচ্ছে না। চাষ করতে গেলে তাদের মাঠে গিয়ে ভয় দেখানো হচ্ছে। ঐ সরপাই অঞ্চলটা একটা ব-দ্বীপের মতো। সেখানে নৌকা বা খেয়া পার হয়ে যেতে হয়। সেখানে আজকে ১৫ দিন হল একটা নৌকা নিয়ে পালিয়ে গেছে। স্থানীয় পুলিশ প্রশাসনের কাছে অভিযোগ দায়ের করা হয়েছে কিন্তু কোনও প্রতিকার পাওয়া যায়নি। সেখানে মানুষের ঘর লুঠ করা হচ্ছে, জিনিসপত্র নিয়ে যাচ্ছে। প্রতিনিয়ত সেখানে একটা সন্ত্রাসের রাজত্ব চলছে। সেখানে চাষীরা যাতে চাষ করতে পারে, নির্বিঘ্নে শান্তিতে বসবাস করতে পারে এবং ঐ নৌকাটি যাতে আবার সেখানে চলাচল করতে পারে, সেই বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী পরশচন্দ্র অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৮ই জুন উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ হসপিটালে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী উত্তরবঙ্গবাসীদের জন্য ক্যান্সারের চিকিৎসার সুবিধার জন্য দীর্ঘদিনের একটা অভাব পূরণ করেছিলেন। সেখানে একটা কোবাল্ট ইউনিট চালু করা হয়েছে। আজকে কাগজেও আছে এবং আমি নিজেও ভুক্তভোগী, গত কয়েকদিন আগে সেখানে একটা ক্যান্সার পেসেন্টকে নিয়ে গিয়েছিলাম। সেখানে গিয়ে শুনি যে ক্যান্সার ইউনিটটি যেদিন উদ্বোধন করা হয়েছে তার পর থেকে সেটা চালু হয়নি, সেখানে ক্যান্সারের জন্য ইনডোরও চালু হয়নি। তার ফলে সেখানে ক্যান্সারের কোন চিকিৎসা হচ্ছে না। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব যে অবিলম্বে এই ক্যান্সার ইউনিটটি সেখানে চালু করা দরকার এবং পাশাপাশি ইনডোরে কোবাল্ট ইউনিটও চালু করা দরকার। এছাড়া উত্তরবঙ্গে আর একটি কার্ডিওলজি বিভাগ এখানে চালু করা দরকার, এই আবেদন আপনার মাধ্যমে আমি জানাচ্ছি।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। পঞ্চায়েত সমিতি, বিভিন্ন গ্রাম পঞ্চায়েত এলাকায় যে বৃক্ষরোপণ করা হয়েছে, সেই গাছগুলি এখন বড় হয়ে গেছে। অনেকগুলি পরিণত গাছে রূপান্তরিত হয়েছে। আবার অনেক গাছ ঝড়ে পড়ে যাচ্ছে। এই অবস্থায় সেখানে একটা লুঠ-পাটের রাজত্ব চলছে। কিছু দুষ্কৃতকারী গোষ্ঠী বে-আইনি ভাবে এগুলি কেনা-বেচা করছে। কাজেই এখানে একটা আইন প্রণয়ন করার প্রয়োজনীয়তা আছে এই গাছগুলি পঞ্চায়েত সমিতি লাগিয়েছে। কিন্তু এলাকাটা গ্রাম পঞ্চায়েতের এবং যারা লালন-পালন করছে, তাদের মধ্যে কে কত অংশ পাবে সেটা ঠিক করা একান্ত প্রয়োজন। কাজেই আমি অনুরোধ করব যে এই বিষয়ে একটা বিধি প্রণয়ন করুন।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রী ও বিপণন মন্ত্রীর প্রতি একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। এই মুহূর্তে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে

আমাদের কতকগুলি সমস্যার কথা আমরা বলে এসেছি। আমাদের পশ্চিমবঙ্গে ২২শত কিলো মিটার এই যে সীমান্ত এলাকা, সেখানে অরাজকতা চলছে। বি. এস. এফ-এর অত্যাচারে ভারতীয় নাগরিক, ভারতীয় কৃষকরা তাদের জিনিস-পত্র বিক্রয় করতে পারছেনা। আমাদের বিপণন মন্ত্রী আমেরিকায় আম পাঠাচ্ছেন, ইউরোপে আলু পাঠাচ্ছেন। কিন্তু পশ্চিমবঙ্গের কৃষকরা পাঠ বিক্রয় করতে পারছেনা, বি. এস. এফ তাদের বিক্রয় করতে দিচ্ছে না। তারা কোনও সময়ে বলছে যে পঞ্চায়েত সার্টিফিকেট লাগবে, আবার সেটা নিয়ে গেলে বলছে এতে হবেনা, অফিসারের সার্টিফিকেট চাই। এই রকম একটা অবস্থার মধ্যে তারা আছে। ২৫/২৬ কিলো মিটার ব্যাসার্ধ নিয়ে এক একটা ব্লক। সেখানে সাধারণ মানুষ পাট বিক্রয় করতে গেলে যে এ. ডি. ও'র সার্টিফিকেট দরকার, কিন্তু তাকে খুঁজে পাওয়া যায় না, আবার পঞ্চায়েতের সার্টিফিকেটও তারা নিতে চাচ্ছে না। বি. এস. এফ-এর অত্যাচারের ফলে কৃষকরা পাট বিক্রি করতে পারছে না, তাদের অবস্থা খারাপ হয়ে যাচ্ছে। অন্য দিকে চালের দাম বেড়ে যাচ্ছে সমস্ত জিনিসপত্রের দাম বেড়ে যাচ্ছে। বামফ্রন্ট সরকার এই ব্যাপারে সচেতন নয়। আমরা মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলেছি, তিনি বলেছেন যে ব্যবস্থা নেবেন। কি ব্যবস্থা নেবেন আমি জানিনা। সেখানকার যা অবস্থা, মনে হয় সাংঘাতিক কিছু ঘটে যেতে পারে, মানুষের ধৈর্য চরম সীমায় গিয়ে পৌঁছেছে। বি. এস. এফ-এর সঙ্গে মানুষের খুন-খুনী, মারামারি, কাটাকাটি হয়ে গেলে তখন বলবেন মানুষ শান্তি-শৃঙ্খলা নষ্ট করছে, এটা সাধারণ মানুষ শুনবে না। সেখানে এর থেকে আরো বিপদ হতে পারে। তাই আমি রাজ্য সরকারকে এই ব্যাপারটা জানাচ্ছি। কৃষিমন্ত্রী উৎপাদন বাড়াতে বলছেন, আমাদের ওখানে চাষীরা পাট ভাল করেছে, এবারে উৎপাদন ভাল হয়েছে। কিন্তু লাভ কি? চাষীরা পাট বিক্রি করতে পারছে না। বিপণন মন্ত্রী বসে আছেন, কৃষকরা পাট বিক্রি করতে পারছে না, জে. সি. আই পাট কিনতে নামেনি। বি. এস. এফ বলছে বামপন্থী পার্টির পঞ্চায়েত-এর সার্টিফিকেট আনলে হবে না, কংগ্রেস পঞ্চায়েতের সার্টিফিকেট আনতে হবে। আজকে বি. এস. এফ এই জায়গায় চলে গিয়েছে। রাইটার্স বিল্ডিং-এর শীততাপ নিয়ন্ত্রিত ঘরে বসে বুদ্ধদেববাবু এই সব ব্যাপারে কিছু খোঁজ রাখেন না। বি. এস. এফ-এর এই অরাজকতার ফলে মানুষকে তারা কোন দিকে নিয়ে যাচ্ছে সেই খবর না নিয়ে উনি খালি বলছেন জিতব, আমাদের সঙ্গে মানুষ আছে, মানুষ আমাদের চায়। ১৮ বছর ধরে এই ভাঁওতা দিয়ে গেলে হবে না। মানুষের দুঃখ দুর্দশা দূর করুন এবং সমস্যার সমাধান কিভাবে করা যায় সেটা ভাবুন। এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নর্মদা রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিচার বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ দিনাজপুর জেলার কুসমণ্ডী থানায় দীর্ঘ দিন ধরে একটা সাব-রেজিস্ট্রি অফিস স্থাপনের প্রস্তাব আছে সরকারের। এর আগেও আমি এই বিধানসভায় এখানে নূতন সাব-রেজিস্ট্রি অফিস স্থাপনের জন্য দৃষ্টি আকর্ষণ করেছিলাম। দেড় লক্ষ মানুষ বাস করে এই কুসমণ্ডীতে। জেলা ভাগ করার পর কুসমণ্ডী, বংশীহারী এবং হরিরামপুর এই

তিনটি থানার কৃষকদের জমি কেনাবেচার জন্য বুনিয়াদপুরে যেতে হয়। এই এলাকার মানুষের হয়রানির শেষ নেই। প্রতিদিন তাদের সেখান থেকে ঘুরে চলে আসতে হয়। সেই সাব-রেজিস্ট্রি অফিসে এত চাপ যে দিনের দিন জমি বিক্রি করে তারা ফিরে আসতে পারে না। এই চাপ কমানোর জন্য আমি বিচারমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে কুসমণ্ডীতে দীর্ঘ দিনের যে প্রস্তাব নূতন সাব-রেজিস্ট্রি অফিস স্থাপনের সেই সাব-রেজিস্ট্রি অফিস যাতে স্থাপন হয় সেই ব্যাপারে তিনি যেন উদ্যোগ নেন। এটা করতে পারলে সরকারের অনেক রেভিনিউ আদায় হবে এবং ৩টি থানার মানুষের হয়রানি কমবে। অবিলম্বে কুসমণ্ডী থানায় একটা সাব-রেজিস্ট্রি অফিস স্থাপন করে কৃষকদের জমি কেনা-বেচার সুযোগ করে দেওয়া হয় এবং মানুষের হয়রানি কমিয়ে দেওয়া হয় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য বিচারমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব দুঃখের বিষয় যে সুন্দরবন এলাকায় বসবাসকারী সাধারণ মানুষের একটা মাত্র জীবিকা নদী থেকে বাগদার মীন ধরে বিক্রি করা। গত সপ্তাহে সুন্দরবনের নদী, গোসাবা এবং বাসন্তী ব্লকের মধ্যে দিয়ে প্রবাহিত বিদ্যাধরী নদীতে ৩টি লোকের প্রাণ কুমীরের পেটে গিয়েছে। এখন পর্যন্ত বাঘে কামড়ালে বা মারা গেলে চিকিৎসা এবং ক্ষতিপূরণের ব্যবস্থা আছে। এখনও পর্যন্ত কুমীরের পেটে প্রাণ গেলে ক্ষতিপূরণ বা চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। দুঃখের বিষয় এখনও পর্যন্ত এখানকার মানুষের কোনও বিকল্প ব্যবস্থা নেই বাগদার মীন সংগ্রহ করা ছাড়া এবং সেই কারণে ৩ জন লোক মারা গেল। একজন নবম শ্রেণীর ছাত্র বর্ষার ছুটিতে সে বাড়ি আসে এবং তার বাবা এবং মা-এর সঙ্গে বাগদার মীন ধরতে যায়। নদীতে তার ডান পা কুমীরে কেটে নিয়ে চলে যায়। সেখানকার চিকিৎসা অনুযায়ী সেখানকার মানুষ চিনি দিয়ে তার রক্তাক্ত পা চেপে আটকে রাখে।

[12-30 – 12-40 p.m.]

প্রচণ্ড রক্তাক্ত অবস্থায় কয়েক ঘন্টার মধ্যেই তার মৃত্যু হয়। গোসাবা ব্লকেও এরকম দুজন ছেলের প্রাণ গেছে। এইরকম করুণ দৃশ্য বছরের পর বছর সুন্দরবনের গ্রামে গ্রামে ইতিহাস তৈরি করছে। এর কি বিকল্প ব্যবস্থা করা যায় আমার জানা নেই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি তাই আপনার মাধ্যমে মৎস্য বিভাগের মন্ত্রী এবং বন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, অন্তত এদের ক্ষতিপূরণের ব্যবস্থা করা হোক, তাদের চিকিৎসার ব্যবস্থা করা হোক সুন্দরবনের হাসপাতালগুলোতে এবং পাশাপাশি বিকল্প ব্যবস্থাও করা হোক।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি বিষয়ে আপনার এবং এই হাউসের, বিশেষ করে পশ্চিমবাংলার জনগণের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা গতকালকের একটি পত্রিকায় দেখে অবাক হয়েছি যে, ত্রিপুরার টি. এন. ভি. গণহত্যার পিছনে ছিল কংগ্রেসের হাত এবং তৎকালীন ত্রিপুরা কংগ্রেসের যিনি প্রেসিডেন্ট ছিলেন এবং বিধানসভা

সদস্য ছিলেন, পরে ত্রিপুরা বিধানসভার মুখ্যমন্ত্রী ছিলেন, মান্দাই হত্যাকাণ্ডের নায়কের কাছে চিঠি দিয়েছিলেন, তার একটা কপিও বেরিয়েছে। সেখানে কেন্দ্রীয় মন্ত্রীরও হাত আছে এবং তিনি যুক্ত। সেখানে বলা আছে ১৯৮৮ সালের ঘটনা, এবং এ রকম হত্যাকাণ্ড চালিয়ে বিশৃঙ্খল অবস্থার সৃষ্টি করতে হবে ত্রিপুরার ভোট যুদ্ধ জয় করতে এবং ত্রিপুরার গণতান্ত্রিক অবস্থাকে নষ্ট করার জন্য। যেটা বলতে চাই, শুধুমাত্র এটা নয়, কংগ্রেস জনগণ থেকে বিচ্ছিন্ন হচ্ছে। একের পর এক এরকম কাণ্ড করে চলেছে। ৫০ জন ছাত্রকে ছাত্র পরিষদ আক্রমণ করেছে এবং তারা মৃত্যুর সঙ্গে লড়ছে মেডিক্যাল কলেজ হাসপাতালে। নয়না হত্যাকাণ্ড সারা ভারতবর্ষে চাঞ্চল্যের সৃষ্টি করেছে, এর পেছনে সুশীল শর্মার হাত আছে। যারা এই ঘটনা ঘটিয়েছে, সেই সমস্ত কংগ্রেস, যুব কংগ্রেস নেতৃত্বকে জবাবদিহি করতে হবে, তাদের গ্রেপ্তার করতে হবে। আজকে দেখতে পাচ্ছি কর্পোরেশনে কয়েকটা সীটে জয়লাভ করে কংগ্রেস দল উৎসাহিত হয়ে পড়েছে এবং যে গণতান্ত্রিক অবস্থা কংগ্রেস আমলে ছিল না, সেটা ভাঙবার জন্য আপ্রাণ চেষ্টা করছে। এটা তাদের বোঝা উচিত, জনগণ এই জিনিস বরদাস্ত করবে না, মানুষ বুঝে গেছে। ৭২ থেকে ৭৭-এ কংগ্রেস-এর কীর্তিকলাপ মানুষ দেখেছে, তাদের অভিজ্ঞতার আলোকে তারা প্রতিরোধ ব্যবস্থা তৈরি করেছে। ১৯৭৭ সাল থেকে কংগ্রেস জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছে। আজকে দেখা যাচ্ছে তারা নতুন ভাবে সন্ত্রাস চালিয়ে পশ্চিমবাংলার গণতান্ত্রিক অবস্থাকে ধ্বংস করার চেষ্টা করছে। মানুষ তার বিরুদ্ধে প্রতিবাদ করুক।

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আমাদের জেলাতে দেখছি, এক অংশের মানুষ অবৈধভাবে ব্যাপক বিদ্যুৎ ব্যবহার করছে হুকিং, ট্যাপিং করে। ফলে দেখা যাচ্ছে, যে সমস্ত এলাকায় বিদ্যুতায়ন হয়েছে, সেখানকার ভোল্টেজ কমে যাচ্ছে। এর ফলে অনেক ট্রান্সফারমার পুড়ে যাওয়ার ফলে মুর্শিদাবাদ জেলায় অনেক শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল, আর. এল. আই. চলছে না। যারা এই ভাবে হুকিং, ট্যাপিং করছে, তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া হোক এবং যে ট্রান্সফরমারগুলো পুড়ে গেছে সেইগুলো সরবরাহ করে যাতে এবারে যে খারিফ চাষ হবে তাতে চাষটা মার না খায়, সেচ ব্যবস্থা যেগুলো পুড়ে গেছে সেগুলো যাতে দূর হয় তার জন্য আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী মিনতি ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রেললাইন বিহীন নবগঠিত দক্ষিণ দিনাজপুরে, মালদহ থেকে বালুরঘাট পর্যন্ত একটিমাত্র রাস্তাটি আজকে ভয়াবহ অবস্থায় আছে। প্রতিদিন সেখান দিয়ে বাস, অসংখ্য ট্যাক্সি এবং বাংলাদেশের সঙ্গে বাণিজ্যিক সূত্রে হাজার হাজার লরি যাতায়াত করছে। পূর্ত দপ্তরের উদাসীনতায় কোনও রাস্তাই মেরামত হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্ষাকালে ব্যাঙ ডাকলে আমরা যেমন বর্ষার আগমনী সঙ্কেত পাই তেমনি রাস্তার ধারে বিটুমিন জ্বালিয়ে যখন পীচ গলানো শুরু হয় তখন আমরা বুঝি যে এবারে পূর্ত

দপ্তরের কাজ শুরু হল। প্রয়াত পূর্তমন্ত্রীকে আমি বলেছিলাম, আপনার চিরাচরিত প্রথা ত্যাগ করুন। বর্ষার আগে রাস্তাগুলোর মেরামতির কাজ বন্ধ করুন। রাস্তা মেরামতির জন্য অর্থ দপ্তর কি পূর্ত দপ্তরকে যথা সময়ে টাকা দেন না? বর্ষার আগে কি টাকা এসে পৌছায় না? তা না হলেও বর্ষার আগে এক শ্রেণীর কন্ট্রাক্টর, ইঞ্জিনিয়ার অসাধু ভাবে কিছু বিটুমিন পীচ গলিয়ে রাস্তায় কিছুটা দিয়ে পুরো টাকাটা মেরে দেয়। আমার জেলা সম্বন্ধে অভিজ্ঞতা হচ্ছে এই যে, বর্ষার অনেক আগে জেলা পরিষদ পূর্ত দপ্তরকে সহযোগিতা করতে চেয়েছিল রাস্তাঘাট উন্নয়নের জন্য। কিন্তু পূর্ত দপ্তর জেলাপরিষদের সেই সাহায্য নেয়নি। বংশীহারি থেকে মহিপাল, ফুলবাড়ি থেকে কুমারগঞ্জ, টিটল থেকে নালাগোলা এবং গঙ্গারামপুর থেকে তপন প্রতিটি সংযোগকারি রাস্তা প্রায় প্রতিদিন বন্ধ হয়ে যাচ্ছে! রেললাইনবিহীন রাস্তায় মানুষ কি অপরিসীম কষ্টের মধ্যে আছে তা আপনি বুঝতে পারবেন না। আমি তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি চিরাচরিত প্রথায় কাজ না করেন, বর্ষাকালে রাস্তা মেরামতির কাজ বন্ধ করে যাতে যথাযথভাবে রাস্তা মেরামতি হয় তার দিকে দৃষ্টি দেন।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সিডিউল্ড কাস্ট ও সিডিউল্ড ট্রাইবস উন্নয়ন বিভাগের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলায় সিডিউল্ড কাস্ট ও সিডিউল্ড ট্রাইবসের কাস্ট সার্টিফিকেট দেওয়া প্রায় দু'তিন বছর বন্ধ হয়ে গেছে। আদিবাসী তফসিলি ছাত্ররা ফর্ম ফিল আপ করে দরখাস্ত জমা দিয়ে হন্যে হয়ে ঘুরে বেড়াচ্ছে। আমি ডি. এম. কে বহুবার বলেছি। তা সত্ত্বেও তফসিলি এবং উপজাতি সম্প্রদায়ের লোকেরা সার্টিফিকেট তারা পাচ্ছে না। তারা এইচ. আই. টি., আই. আই. টি. কলেজে ভর্তি হতে পারছে না এবং ভর্তি হয়ে যে স্টাইপেণ্ড পাবে তা তারা পাচ্ছে না। এইভাবে দুর্গতির মধ্যে দিয়ে তারা চলেছে। আমি কিছুদিন আগে মাননীয় মন্ত্রীকে মৌখিক ভাবে বলেছিলাম। কিন্তু দেখা যাচ্ছে কোন কাজ হচ্ছে না। আমাদের জেলায় যখন মন্ত্রী মহাশয় গিয়েছিলেন তখন সেখানে ম্যাজিস্ট্রেটকে বলে দিয়েছিলেন। কিন্তু কোনও কাজ হচ্ছে না। তাই এই গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গ বিশ্ববদ্যালয়ে আই এ এস, আই পি এস ট্রেনিং সেন্টার খোলবার জন্যে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর কাছে আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি। উত্তরবঙ্গে মেডিক্যাল কলেজ রয়েছে, ইঞ্জিনিয়ারিং কলেজ রয়েছে এবং বিশ্ববিদ্যালয় রয়েছে। উত্তরবঙ্গের ৬টি জেলার বেশ কিছু কলেজে অনার্স কোর্স পড়াবার সুযোগ রয়েছে। এখানে মহাবিদ্যালয় এবং বিশ্ববিদ্যালয় থেকে মেধাবী ছাত্র-ছাত্রীর যথেষ্ট যোগ্যতা থাকা সত্ত্বেও আই এ এস এবং আই পি এসের ক্ষেত্রে সাফল্য অর্জন করতে পারছে না, নানা প্রতিবন্ধকতার সৃষ্টি হচ্ছে। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে আই এ এস এবং আই পি এস পড়ার সুযোগ করে দেওয়ার

জন্যে ট্রেনিং সেন্টার খোলা হয়েছে। সেখানে আমাদের রাজ্যে শুধু কলকাতার প্রেসিডেন্সি কলেজে এই পড়ার জন্য ট্রেনিং সেন্টার খোলা হয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি যে, কলকাতায় আই এ এস এবং আই পি এস পড়ানোর জন্য যেমন ট্রেনিং সেন্টার খোলা হয়েছে তেমনি উত্তরবঙ্গের ৬টি জেলা, তাদের যোগ্যতা রক্ষার জন্য একটা ওখানে কোচিং সেন্টার খোলা হোক। কলকাতার যেমন প্রয়োজন আছে, উত্তরবঙ্গেও এর প্রয়োজন আছে।

**श्री सलीव टोप्पो :** मिस्टर स्पीकर सर, मै आपके माध्यम से परिवहन मंत्री का ध्यान आकर्षित करना चाहता हूं। सर, उत्तर बंगाल पथ परिवहन सेवा का हेड क्वटर कुचविहार है। उत्तर बंगाल की जितनी सरकारी बसे है उनकी हालत है कि अधिक-से-अधिक डिपो मे पड़े हुए है। मंत्री महोदय हर साल दिखाते है कि परिवहन मे लाखो रुपये का घाटा होता है। मै मंत्री महोदय से जानना चाहूगा कि घाटा का कारण क्या है। इसको दूर करना चाहिए और स्टेट बसो से आमलोगो का विशवास ही उठ गया। कोई समय-सीमा नही रह गया। एसी व्यवस्था हो जिससे लोगों को गंतव्य तक पहुचने मे परेशानी न हो। नोर्थ बंगाल स्टेट ट्रान्सपोर्ट की हालत यही है। अतः मै मंत्री महोदय से अनुरोध करुगा कि हमारे परिवहन की जितनी भी बसे है उसका सही ढंग से मरम्मत हो। नई बसो की व्यवस्था करे या प्राइवेट बस मालिको को रुट लाइसेन्स दिया जाय जिससे कि उतर बंगाल के यात्रियो को असुविधा न हो।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে কৃষি বিপণন মন্ত্রীমহাশয়ের কাছে দীর্ঘ ৪ বছর যাবদ আমার নির্বাচনী এলাকায় ফালাকাটাতে একটি রেগুলেটেড মার্কেট এবং একটি মার্কেট করার কথা বলে আসছি। কিন্তু দুর্ভাগ্যবশত ওই ব্যাপারে কোনও সবুজ সঙ্কেত পাইনি। অথচ ফালাকাটা ব্লক স্তর এলাকায় কৃষির ক্ষেত্রে ব্যাপক সম্প্রসারণ ঘটেছে। ব্রিটিশ আমলে কয়েকটি চালাযুক্ত যে বাজারের মত ছিল, প্রীতিসান্ধ্যময় বাজার, তারই মধ্যে কৃষকরা বিপণন নিয়ে বসছে। এবং এরইমধ্যে লোকজনকে বেচাকেনা করতে হয়। বছর খানেক আগে আলিপুরদুয়ার মহকুমাকে প্রিন্সিপাল মার্কেট করা হবে বলেছিল এবং ফালাকাটাকে সাব মার্কেট করা হবে বলেছিলেন। বছর খানেক আগে এস ডি ও, যিনি চেয়ারম্যান তিনি এখানে এসে জমি পরিদর্শনও করে গেছেন, কিন্তু ১ বছর হয়ে গেল আজ অবধি কিছু হয়নি। আমার আবেদন বলুন, দাবি বলুন, অবিলম্বে যাতে ওই ফালাকাটাতে রেগুলেটেড মার্কেটের কাজ শুরু করা হয়। মার্কেটের জমিও আছে। সেখানে কৃষি বিপণনের বিধি অনুযায়ী জনপ্রতিনিধিদের যুক্ত করে একটি গণতান্ত্রিক কমিটি তৈরি করা হোক। ফালাকাটা এবং ফালাকাটার সন্নিহিত অঞ্চল কোচবিহারের কৃষকদের উন্নয়নের জন্য উন্নতমানের আর একটি নিয়ন্ত্রিত মার্কেট তৈরি করা হোক।

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মুখ্যমন্ত্রী এবং উচ্চশিক্ষামন্ত্রীর এবং সেই সাথে সভার দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার বগুলা শ্রীকৃষ্ণ কলেজ অচলাবস্থার মধ্যে পড়েছে। সাম্প্রতিক কালে কলেজ কর্তৃপক্ষ হঠাৎ এক ঘোষণার মধ্যে দিয়ে কলেজের ছাত্র-ছাত্রীদের বার্ষিক দেয় টাকার পরিমাণ কোন ক্ষেত্রে ১০০ এবং কোন কোন ক্ষেত্রে ১০০ টাকার বেশি বৃদ্ধি করে দিয়েছেন। এর ফলে ঐ এলাকার সাধারণ মানুষ যারা অর্থনৈতিক দিক থেকে অত্যন্ত দুর্বল তাদের ছেলে-মেয়েরা ভীষণভাবে অসন্তুষ্টি প্রকাশ করে এবং ভারপ্রাপ্ত শিক্ষক-এর কাছে ডেপুটেশন দিতে যায়। কিন্তু ভারপ্রাপ্ত শিক্ষক ডেপুটেশন নিতে অস্বীকার করে এবং এই রূপ পরিস্থিতিতে ছাত্র-ছাত্রীরা অবরোধ রচনা করে। কিন্তু হাঁসখালি থানার পুলিশের সহযোগিতায় তিনি অবরোধ মুক্ত হন। কিন্তু একজন পুলিশ সাব-ইন্সপেক্টর বিনা প্ররোচনায় ছাত্রদের উপর লাঠিচার্জ তো করেনই, ছাত্রীরাও বাদ যায় না। প্রসঙ্গত বলে রাখি, ভারপ্রাপ্ত শিক্ষক কলেজ বন্ধ ঘোষণা করেছেন। আমার অনুরোধ সত্ত্বর এ বিষয়ে দৃষ্টি নেওয়া হোক।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমি সংস্কার মন্ত্রী এবং স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৮-ই জুলাই মালদহ জেলার হরিশচন্দ্রপুর থানার গাঙ্গনদীয়া গ্রামে বর্গাচাষী শরিফউদ্দিনের ছেলে হবিবুদ্দিন নিজের জমিতে খুন হয়। যারা তাকে হত্যা করে তারা সকলেই কংগ্রেসের সমর্থক এবং কংগ্রেস দলের সক্রিয় সদস্য। আমি এই হত্যার মূল নায়ক হিসাবে দু-নম্বর সারকেলের বি. এল. আর. ও.-কে দায়ী করতে চাই। কয়েকদিন আগে ঐ রেকর্ডেড বর্গাদারকে তার জমি থেকে উচ্ছেদ করা হয়। কিন্তু তার পরে উত্তেজনা না থাকলেও ঐ বি. এল. আর. ও.-র মদতে এই হত্যাকারিরা তাকে চারিদিক থেকে ঘিরে মেরে ফেলে এবং শুধু মেরেই ফেলে ক্ষান্ত হয় না, সৈফুদ্দিন-এর পায়ে বর্শা দিয়ে এফোঁড় করে দিয়ে আহত করা হয়। তাকে হাসপাতালে নিয়ে যাওয়া হয়। কিন্তু সেখানে একদিন থাকার পর ডাক্তারকে চাপ দিয়ে তাকে ওখান থেকে ছাড়িয়ে দেওয়া হয়। এ বিষয়ে আমি তদন্তের দাবি করছি।

**শ্রী ইদ্রিস মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা গলসী ১ নম্বর। সেখানে দীর্ঘ দু-বছর যাবদ ইলেক্ট্রিফিকেশন হয়েছে। কিন্তু সেটা হওয়া সত্ত্বেও আলো জ্বালানো মাত্রই সমস্ত ট্রান্সফরমার পুড়ে যায়। কিন্তু সেই সময় থেকে অদ্যাবধি সেখানে ট্রান্সফরমারের অভাবে গ্রামে আজও অন্ধকার হয়ে রয়েছে। এর ফলে ঐ এলাকার মানুষের মধ্যে ক্ষোভের সঞ্চার হয়েছে। তাই আমার দাবি উপযুক্ত তদন্ত করে ব্যবস্থা গ্রহণ করা হোক। যদিও বৈদ্যুতিকরণের কাজ সমাপ্ত হয়েছে কিন্তু ট্রানসফরমারের অভাবে গ্রামে আলো জ্বলছে না। আমার অনুরোধ এ বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল লক্ষ লক্ষ রেলের নিত্যযাত্রীর

দুর্ভোগের ঘটনা আপনার মাধ্যমে রেল কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করার জন্য এই সভায় উপস্থাপন করছি। গতকাল সন্ধ্যায় সাড়ে ছয়টায় শেওড়াফুলি লোকালের প্যান্টোগ্রাফ ভেঙ্গে গিয়ে লিলুয়াতে রেল চলাচল ব্যাহত হয়। যেহেতু ডাউন ট্রেনগুলি ঢুকতে পারছিল না, আর আপ ট্রেনগুলি প্ল্যাটফর্ম থেকে ছাড়ছিল না তার ফলে লক্ষ লক্ষ যাত্রী তারা অত্যন্ত বিপজ্জনক পরিস্থিতির মধ্যে পড়ে। এই অবস্থায় বিক্ষোভের আশঙ্কায় রেল কর্তৃপক্ষ হাওড়া স্টেশনে বিদ্যুৎ সংযোগ বন্ধ করে দেয়। মেয়েদের কামড়ায় কিছু দুস্কৃতকারী উঠে মেয়েদের নির্যাতন করে, তার মধ্যে ৩ জনকে লিলুয়া স্টেশনে যাত্রীরা ধরে রেল কর্তৃপক্ষকে দেয়। কিন্তু আমি বলতে চাই, এই যে প্রতি বছর রেল কর্তৃপক্ষ যাত্রী ভাড়া বাড়াচ্ছে, মাসুল ভাড়া বাড়াচ্ছে, জিনিসপত্র পরিবহনের ভাড়া বাড়াচ্ছে, অথচ রেল এর ট্রাক, রেলের কামরায় যাবতীয় যে ব্যবস্থা ভেঙ্গে পড়েছে, বোম্বে মেলে আগুন লাগে, রাজধানী এক্সপ্রেস ডিরেল্ড হয়, যেখানে কেন্দ্রীয় সরকারই ভেঙ্গে পড়ে তাদের সমস্ত ব্যবস্থাপনা ভেঙ্গে পড়ে, বিশেষ করে রেল ব্যবস্থা যে অবস্থায় দাঁড়িয়েছে, আমরা যারা লক্ষ লক্ষ নিত্যযাত্রী তাদেরকে এই দুর্ভোগের মধ্যে পড়তে হচ্ছে। স্যার, অবিলম্বে আমি বলব এটা দেখা দরকার। এখানকার কিছু নিত্যযাত্রী এম.এল.এ. বলছিলেন তারা গতকাল ১১টার সময় কেউ বা তারও পরে অধিক রাত্রে বাড়িতে পৌছায়। আমি আপনার মাধ্যমে ডি.আর.এম. হাওড়াকে এই অবস্থার উন্নতির জন্য অনুরোধ জানাচ্ছি।

## Zero Hour

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, আমি একটি জরুরি বিষয়ের প্রতি আপনার এবং সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা আতঙ্কিত, সংবাদপত্রে দেখলাম যে আমাদের কিছু কংগ্রেসি বিধায়ক, কতিপয় কংগ্রেসি বিধায়ক এবং তাদের সাথে যারা কংগ্রেসের মূল স্রোতের বাইরে গিয়ে কংগ্রেসি করছেন, তারা হরিয়ানার সূরজকূলে গিয়েছেন তন্দুর ঘটনার শিক্ষা নিতে। এখানে তারা তন্দুর ঘটনার শিক্ষা নিয়ে এসে মহিলাদেরে উপর কি রকম নারকীয় অত্যাচার চালাবেন, সেই ভয়ে আমরা আতঙ্কিত। তন্দুরে যেভাবে নয়না সাহানীকে পুড়িয়ে হত্যা করেছে, এটা একটা দুঃখজনক ঘটনা। যখন কংগ্রেস দল আজকে পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা, নারী নির্যাতন এর কথা বলে সভায় আওয়াজ তোলেন এবং তাদের সেই যুবনেত্রী যিনি মূল্যবোধের কথা বলেন তারও মুখে তন্দুরের কথা দেখলাম না। আজকে কংগ্রেস দল যেভাবে অবক্ষয়কে টেনে আনছে, যেভাবে মহিলাদের নিয়ে তন্দুরের ঘটনার মতো রাজনৈতিক শিক্ষা নেবেন বলে তারা সূরজকুন্ডে গিয়েছেন তাদের মুখে সেই আইনশৃঙ্খলার কথা শুনতে আমরা রাজি নই। তাদের মুখে মহিলাদেরকে সম্মান দেখানোর কথা শুনতে রাজি নই। স্যার, আমি আপনার মাধ্যমে এই সভাকে এবং বিরোধীপক্ষকে এটুকু বলতে চাই হরিয়ানার রাজনৈতিক তন্দুরের ক্লাস শেষ করে সূরজকুন্ড থেকে যখন পশ্চিমবাংলায় আসবেন তখন আমাদের মহিলারা রাস্তায় স্বাধীনভাবে চলাফেরা করতে পারবেন তো? আমি এই বিষয়টা জিজ্ঞাসা করতে চাই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় বিদ্যুতের চরম অভাব শুধু নয়, দিনের পর দিন বিদ্যুৎ থাকছে না। গত কয়েক দিন যাবদ বিদ্যুতের অভাবে রায়দীঘি ও মথুরাপুর হাসপাতালে চিকিৎসা পরিষেবা একেবারে বন্ধ হয়ে যেতে বসেছে, হাসপাতাল এক্স-রে মেশিন বন্ধ। কলকাতায় বিদ্যুতের অবস্থার উন্নতি হলেও গ্রামাঞ্চলে বিদ্যুতের চরম অবনতি হয়েছে। ওভারহেড লাইন দিয়ে বিদ্যুৎ দেওয়া হয় এবং যখন ঝড় হয় তখন দিনের পর দিন বিদ্যুৎ থাকে না, তাছাড়া বিভিন্ন কারণে থাকে না। বিদ্যুৎমন্ত্রীর সঙ্গে কিছু কিছু ক্ষেত্রে মুখ্যমন্ত্রীর মতপার্থক্য আছে আমরা জানি। তিনি আবার কমল গুহ বা অন্যান্য মন্ত্রীদের মতো কবে বিদায় নেবেন জানি না। কেন্দ্রীয় সরকার গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য যে টাকা দিচ্ছে, সেহ টাকা তারা ব্যয় করতে পারে না। এই বছরেই দেখা গেছে গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য কেন্দ্রীয় সরকার যে সাহায্য দিয়েছে তার থেকে ১২৪ কোটি টাকা তিনি খরচ করতে পারেননি। অথচ গ্রামীণ বিদ্যুতের অভাব থাকছে। আজকে সারা পশ্চিমবাংলার গ্রামের একই অবস্থা। যে সমস্ত ওভারহেড লাইন দিয়ে বিদ্যুৎ সরবরাহ করা হয় সেগুলোর আরও উন্নত ব্যবস্থা করা এবং যে সমস্ত এলাকায় হাসপাতাল আছে সেখানে যাতে বিদ্যুৎ থাকে এর ব্যবস্থা করা। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, একটা ব্লুপ্রিন্ট তৈরি করে হাসপাতালে চিকিৎসার ক্ষেত্রে ব্যবস্থা করা এবং একটা মাস্টার প্ল্যান তৈরি করা। গ্রামের লোকদের যে উদ্বেগ তা আমি মাননীয় সদস্যদের কাছে রাখছি এবং যারা গ্রাম থেকে নির্বাচিত হয়ে এসেছেন তাদের সকলেরই এই আবেদন করা উচিত।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি নারকীয় ঘটনার প্রতি সভার এবং সুস্থ মানুষের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমরা অবাক হইনি, বিস্মৃত হইনি, নাগপুর থেকে যার সূচনা, নয়না সাহানিতে তার শেষ কিনা। কংগ্রেস তার রাজনৈতিক ক্লাস শুরু করেছেন এবং আমাদের রাজ্য থেকে মহিলা কংগ্রেসের অনেক প্রতিনিধি সেখানে গেছেন। ট্যুরিজিম ডেভেলপমেন্ট কর্পোরেশনের অশোক যাত্রীনিবাসের বাগীয়া রেস্টুরেন্টে যুব কংগ্রেসের প্রাক্তন সভাপতি তার স্ত্রীর দেহ টুকরো টুকরো করে তন্দুরের রুটি তৈরি করার লেলিহান শিখার মধ্যে ফেলে দেয় এবং এক কন্সটেবল-এর চোখে তা পড়ে। সেই যুব কংগ্রেসের নেতা বিভিন্ন জায়গায় পালানোর পরে আজকে অ্যারেস্ট হয়েছে। সেই লজ্জাজনক এবং ঘৃণ্যজনক এই ঘটনার পক্ষে দাঁড়ানোর মতো কিছু আইনজীবী পাওয়া গেছে। এক সীমাহীন অবস্থায় গিয়ে এই ঘটনা পৌঁছেছে। আমি আপনার মাধ্যমে এই সভাকে স্মরণ করতে বলি, এর আগে নাগপুরের ছাত্র সম্মেলনে এখান থেকে ছাত্র কংগ্রেসের কিছু মহিলা সদস্য গিয়েছিল। তাদের উপর কংগ্রেসের কিছু নেতা অমানুষিক, বর্বরোচিত অত্যাচার করে কংগ্রেসের মহিলা বোনেদের দেহ ব্যবসায়ে নামাতে বাধ্য করেন। আমাদের দরিদ্র দেশের সেই বোনেরা বাড়িতে ফিরে আসতে বাধ্য হয়। যে কংগ্রেসিরা এইসব ঘটনা ঘটায় তারাই আবার নারী নির্যাতনের ঘটনা বলে এই সভাকে উত্তপ্ত করার চেষ্টা করছে।

[1-00 – 1-10 p.m.]

যে কথা আমরা বলতে চাই তাদের মৃতদেহটা তুলে নেওয়ার জন্য ওদের লোক জোটে নি। ওরা যুব কংগ্রেসকে ক্রিমিন্যালের পর্যায়ে নিয়ে গেছেন অথচ পশ্চিমবঙ্গে আজকে যুব কংগ্রেসকে রাজনীতির প্রথম সারিতে নিয়ে আসার চেষ্টা করা হচ্ছে। আমরা জানি না পশ্চিমবাংলার যুব কংগ্রেস নেত্রী তাঁর নিজের জীবন এবং যাদের নিয়ে উনি চলেন সেই সব মহিলাদের কোনও নিরাপত্তা দিতে পারবেন কি না।

**শ্রী কমল গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উল্লেখ্য পর্বে আমি পাট চাষীদের পাট বিক্রি করার সমস্যার কথা বলছি। আজকে মুখ্যমন্ত্রীর কাছে আমাদের পার্টির তরফ থেকে বক্তব্য রাখা হয়েছে। কিন্তু দেখা যাচ্ছে পাট বিক্রির ব্যাপারটা একটু জোড়াতালি দিয়ে করা গেল কিন্তু ২২০০ কিঃমিঃ সীমান্ত এলাকা, যেখানে ১০টি জেলা এবং সেখানকার লক্ষ লক্ষ লোক জড়িত, সেখানে প্রতিদিন বি.এস.এফ.-এর লোকের দ্বারা তারা অত্যাচারিত, নির্যাতিত হচ্ছেন। একটা সামগ্রিক পরিকল্পনা ভারত সরকারের কাছ থেকে নেওয়া হোক। তারা ভারতবর্ষের তথা পশ্চিমবঙ্গের নাগরিক, এটা তারা বুঝতে পারছে না যে পশ্চিমবঙ্গ সরকারের কোনও কর্তব্য তাদের প্রতি আছে কি না। বাড়ির ভিতর ঢুকে মহিলাদের শ্লীলতাহানি করছে। এর জন্য সামগ্রিক একটা পরিকল্পনা নেওয়া দরকার। সেখানে যে বিধায়করা আছেন, জেলা শাসকরা আছেন, তারা তাদের প্রতি কর্তব্য ভুলে গেছেন। জেলা শাসকরা কোনও মন্ত্রীকে ধরে কি সুবিধা পাওয়া যাবে সে কথাই তারা ভাবেন। জেলার কাজ জেলা শাসকরা করেন না। বি.এস.এফ.-রা সমান্তরাল সরকার চালাচ্ছেন। সেখানে বি.ডি.ও.-দের, এস.ডি.ও.-দের, থানার দারোগাকে মানছেন না, তারা মনে করেন তারা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এসেছে বলেই তারা যা খুশি তাই করবেন। আর কয়েক দিন পরে রবি চাষের মরশুম শুরু হবে। চাষীরা তাদের চাষের কাজের জন্য এবং পাম্পসেটের জন্য যে ডিজেল ব্যবহার করে সেটা নিয়ে যাতায়াত করতে তাদের অসুবিধা হবে এবং জমিতে সেচ দেওয়ার ব্যাপারেও অসুবিধা হবে।

**শ্রীমতী কমল সেনগুপ্ত (বোস) ঃ** মিস্টার স্পিকার স্যার, আমি আপনার মারফত ইতিমধ্যে উদ্বেগের সঙ্গে উত্থাপিত বিষয়ে এখানে আলোচনা করেছি। আমরা এর আগে দেখেছি খবরের কাগজে বেরিয়েছে যে নৃশংসভাবে বাগিয়া রেস্টুরেন্টে তন্দুরী রুটি করার চুল্লিতে যুব কংগ্রেস নেত্রীকে ঢুকিয়ে হত্যা করা হয়েছে এবং তার গায়ে মাখন লাগানো হয়েছিল যাতে গন্ধ না পাওয়া যায়।

এ কোনও জগতে আমরা বাস করছি? স্যার, এ কথাটা আমি উল্লেখ করছি এইজন্য যে একটি সাম্প্রদায়িক দল, তারা দুর্গাবাহিনী তৈরি করেছেন। আমি জানতে চাই, সুরজকুন্ডে কংগ্রেসের মহিলা কর্মীদের নিয়ে গিয়ে আজকে কোনও বাহিনী তৈরি করা হবে? নারী জাতিকে সম্মান দেখানোর প্রশ্নে, একটা জাতির অগ্রগতির প্রশ্নে এটা কোন কাজে লাগবে?

আমি মনে করি গোটা দেশের পক্ষেই এটা আজকে সংস্কারকরণ হয়ে দেখা দিয়েছে। স্যার, আপনার মাধ্যমে আমি দাবি করছি, নয়না সাহানির হত্যাকান্ডের উপযুক্ত তদন্ত হোক। ওরা এটা চাপা দেওয়ার চেষ্টা করছেন যেমন গন্ধটা চাপা দেওয়ার জন্য মাখন লাগিয়ে পোড়ানো হয়েছিল। পরিশেষে আমি আবার জানতে চাই, ওরা সূরজকুন্ডে কি শিখতে গিয়েছেন? মানুষের কি কাজে লাগবে সেটা? এটা স্যার, ধিক্কার দেওয়ার মতন, শঙ্কিত হওয়ার মতন ঘটনা গোটা দেশবাসীর কাছে।

**শ্রী পরেশচন্দ্র অধিকারি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার কমিউনিটি হেলথ সার্ভিসের অফিসাররা গত ১৭ তারিখ থেকে সিধু, কানু ডহরে অনশনে বসেছেন। আমরা আরও লক্ষ্য করছি, এই অনশনে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কয়েকজন মাননীয় মন্ত্রী গিয়ে সেখানে তাদের সমর্থনে বক্তব্য রেখে এসেছেন। স্যার, আমরা অবাক হয়ে দেখছি, ১৯৮০ সালে ক্যালকাটা গেজেটে নোটিফিকেশনের পরেও আজ পর্যন্ত রেজিস্ট্রেশন পাবার জন্য তারা আন্দোলন করলেও এ ব্যাপারে কিছু হল না। বিষয়টা এখনও ঝুলে আছে। এর ফলে আমরা যারা গ্রামবাংলার প্রতিনিধি, আমরা নানান বাধার সম্মুখীন হচ্ছি। আমার নির্বাচনী এলাকায় এক সি.এইচ.এস.ও. একটি এস.এইচ.সি.-র চার্জে ছিলেন, সেখানে একজন পেসেন্ট মারা যাবার পর তার ডেথ সার্টিফিকেট দেওয়া নিয়ে সেখানে দীর্ঘ দিন ধরে টালবাহানা চলছিল। সেখানে সি.এইচ.এস.ও. পরিষ্কার বললেন যে এই রোগীটি মারা যাবার পর তাকে সার্টিফিকেট দেওয়ার ক্ষমতা আমার নেই। তাকে রেফার করা হল ব্লক মেডিক্যাল অফিসারের কাছে। সেখানে ব্লক মেডিক্যাল অফিসার পরিষ্কার জানালেন, যেহেতু আমার এখানে মারা যায়নি অতএব আমি এটা দিতে পারি না। এই অবস্থা দীর্ঘ দিন ধরে চলছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, অবিলম্বে এই অবস্থার নিরসন হোক। হেলথ সার্ভিস অ্যাসোসিয়েশনকে যাতে তাড়াতাড়ি রেজিস্ট্রেশন দেওয়া হয় তার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির তিনজন বিধায়ক উদ্বেগ প্রকাশ করে জানতে চাইলেন যে, কংগ্রেসের কিছু নেতা সূরজকুন্ডে গিয়েছেন কেন? আমি তার জবাবটা দিচ্ছি। আপনাদের বিদায় ঘন্টা বেজে গিয়েছে। আগামী নির্বাচনে কি করে আপনাদের দলকে দুমড়ে মুচড়ে বঙ্গোপসাগরে ছুঁড়ে ফেলে দেওয়া যায় সেই শিক্ষা নিতেই আমাদের নেতা ও কর্মীরা সেখানে গিয়েছেন। আরও শুনে নিন, আগামী নির্বাচনে কি করে আপনাদের দলকে ডাস্টবিনের নোংরা আবর্জনার মধ্যে নিক্ষেপ করা যায়, সেই শিক্ষা নিতেই তারা সেখানে গিয়েছেন।

[1-10 – 1-20 p.m.]

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে

মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শ্রম দপ্তরের নিচের স্তরে যে প্রশাসনিক কাঠামো আছে, অ্যাসিস্ট্যান্ট লেবার কমিশনার, শপ্স অ্যান্ড এসটাব্লিশমেন্ট ইন্সপেক্টার্সের অফিস, এই সমস্ত অফিস মফস্বল এলাকাতে আছে, আমার মহকুমায় শপ্স অ্যান্ড এসটাব্লিশমেন্ট ইন্সপেক্টর অফিস আছে, পাশে কালনা মহকুমাতে অ্যাসিস্ট্যান্ট লেবার কমিশনার্স অফিস আছে। ঐ সব এলাকাতে যে সমস্ত অসংগঠিত প্রতিষ্ঠান আছে — এই সব অফিসগুলোর দায়িত্ব হল, সেই সমস্ত অসংগঠিত শ্রমিক কর্মচারিদের স্বার্থ রক্ষা করা এবং সরকারি বিধি অনুযায়ী কাজ হচ্ছে কি না সেটা তদারক করা। কিন্তু দেখা যাচ্ছে ওখানে সরকারি বিধি না মানা এবং শ্রম বিরোধ সংক্রান্ত যে সমস্ত সমস্যা হচ্ছে, সেইগুলো সমাধান করার কর্মসূচি গ্রহণ করা হচ্ছে না। ফলে শ্রমিক, কর্মচারি তারা দপ্তরগুলোতে আসছে কিন্তু তারা কোনও সাহায্য পাচ্ছে না। আমি মাননীয় শ্রমমন্ত্রীর কাছে অনুরোধ করছি, প্রশাসনিক স্তরের নিচের স্তরের এই সমস্ত যে অফিসগুলো মফঃস্বল রয়েছে, সেই অফিসগুলো যাতে জনগণের স্বার্থে কাজ করে তার জন্য উপর তলা থেকে একটা মনিটারিং করার ব্যবস্থা করা হোক তা নাহলে জনমানসে একটা বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি হচ্ছে কারণ শ্রমিক, কর্মচারি তারা সুবিচার পাচ্ছে না।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সংস্কৃতি দপ্তরের মন্ত্রী এখানে আছেন, তাঁর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁর মাধ্যমে শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কয়েক বছর আগে ১৯৮৯ সালে বহরমপুরে একজন ছাত্রী সুতপা রায় ক্লাস এইটে পড়ার সময় স্কুলে যাতায়াত করতে গিয়ে দুর্ঘটনায় সে পঙ্গু হয়ে যায়। তার ফলে তার পড়াশুনা হত না। কিন্তু বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশনের পারমিশন পেয়ে সে মাধ্যমিক পরীক্ষা দেয় এবং সে সেকেন্ড ডিভিশনে মাধ্যমিক পাশ করেছে। কিন্তু ট্র্যাজেডিটা হল যখন ৯৫ সালে হায়ার সেকেন্ডারি কাউন্সিলে উচ্চ মাধ্যমিক পরীক্ষা দেবার ব্যাপারে পারমিশন চাইল তখন হায়ার সেকেন্ডারি কাউন্সিল থেকে তাকে রিফিউজ করা হল। আমি জানতে চাইছি এই সরকারের সংস্কৃতিটা কি, যা নিয়ে এই হাউসের তিন মহিলা সদস্যা বলে গেলেন। একই সরকারের বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন তাকে পারমিশন দিল এবং সে মাধ্যমিক পাশ করল কিন্তু আবার এইচ.এস. কাউন্সিল তাকে পড়াশুনা চালাতে বাধা দিল, অনুমতি দিল না রিফিউজ করল। এই যে বৈপরিত্য, এটা একই সরকারের দ্বৈত ভূমিকা এটা সম্পর্কে জানতে চাই। সুতপা রায়ের বাবা সত্যেন রায় যখন এইচ.এস. কাউন্সিলের পারমিশন চাইতে যায় তখন পারমিশন দেওয়া হয় না, কেন এই রকম অমানবিক ব্যবহার করা হল, এই ব্যাপারে তথ্য এবং সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর কাছে জানতে চাইছি, এই সংস্কৃতিটা আপনাদের কি?

**শ্রী আব্দুস সালাম মুন্সি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় কোনও কলেজ নেই। সেখানে অনেকগুলো এইচ.এস. স্কুল আছে, মাধ্যমিক স্কুল আছে, সেই জন্য আমার এলাকার কালিগঞ্জে একটি কলেজ করা যাতে হয় সেই দাবি জানাচ্ছি। আমার এলাকার

পাটিঘাটায় একটা উচ্চ মাধ্যমিক স্কুল আছে, পালিত বেড়িয়া গ্রাম পঞ্চায়েত এলাকায় একটা উচ্চ মাধ্যমিক স্কুল আছে। সুতরাং আমি আমার এলাকায় একটা কলেজ করার জন্য মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**श्री ममताज हसन :** स्पीकर सर, १८ जुलाई को एस० एफ० आई० की नेत्री तृप्ती दास पर छात्र परिषद के लोगों ने कातिलाना हमला किया। छात्र परिषद कुछ एन्टी सोसल, बेड एलीमेन्टस को लेकर हमला किया। ओर एस० एफ० आई० की तृप्ती दास वर्नपूर होस्पीटल मे सीरियस अवस्था मे है। क्या इसी तरह से इन कोंग्रेसी का आतंक जारी रहेगा। सर, वहां का एटमोसफेअर बिगड़ गया है। लड़किया कालेज जाने से घबड़ाने लगी है। आज वहाँ वेटल ग्राउन्ड बना हुआ है। सर, मै रिक्वेस्ट करुगा कि इन एण्टी सोसल लोग जो कालेज मे आतंक का माहोल पेदा किए हुए है उनके विरुद्ध कारवाई किया जाना चाहिए। सर, यहाँ शासन करने के लिए तरह-तरह का हथकंडा अपना रहे है।

सर, इन कोग्रेसीयों का क्या भरोषा है जो आज अपने वीवी को, बच्चो को नही छोड़ रहे है। अपने वीवी का मर्डर कर टुकड़े-टुकड़े कर तंदुर मे मक्खन लगाकर जला रहे हो जिसका कि मिमाल नयना शाहनी है, उसी तरह का माहोल पशिचम वंगाल मे पैदा करना चाहते है। कांग्रेस में तो अनेक महिला नेता है एक भी इम काण्ड के विरुद्ध आवाज उठाने की जाखिम नही लिए। ममता वनर्जी आज क्यो नही आवाज उठा रहे है वो तो अपने को अत्याचार के विरुद्ध लड़ने वाला नेता आपने आपको वताते है। क्या उनकी नजरो मे नयना शाहनी हत्याकाण्ड कोई माइने नही रखता। वो तो सांसद है पार्लियामेन्ट मे आवाज क्यो नही उठाती है। कांग्रेस वाले अपने दामन पर लगे दाग को कैसे छुड़ा पाएगे। सर, तृत्पी दास सिरियस पाँजीमन मे है।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** "গলা হতে বেরোয় বালি কলকাতায় কাশলে
পেটে বুকে ঢুকছে কত, কলকাতা আসলে
কেউ কি হিসেব রাখেন তার,
চলেছেন সবে, যেমন যাঁর।
বিকেলবেলা, চৌরঙ্গীর ধারে—
অশ্রু গড়ায় শুধু? চোখ কেন জ্বালা করে।
এসব বন্ধে, কোনও কৌশল
জানেন কি দেশের বিজ্ঞানীদল?
দেরি হয়ে যায়,

গবেষণা চাই, ভাবুন মন্ত্রী দপ্তরে
আর এতটুকু দেরি না করে।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শিক্ষাবর্ষ শুরু হয়েছে। পশ্চিমবাংলার প্রান্তে প্রান্তে, প্রাথমিক বিদ্যালয়ে এখনও সরকারি বই পৌছয়নি। অভিভাবক ছাত্রছাত্রী মহলে যথেষ্ট ক্ষোভের সৃষ্টি হয়েছে। পুরুলিয়ার ঝালদাতে একজন ছাত্রী বই না পাওয়ার জন্য আত্মহত্যা করেছে। আমি শিক্ষা মন্ত্রীর কাছে বিনীত ভাবে অনুরোধ করব, অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** স্যার, তিস্তা, তোর্সা একটি ট্রেনের নাম সংক্ষেপে টি.টি.ই.। যেদিন শুরু হল ঘটা করে, আমরা উত্তরবঙ্গবাসী বিশেষ করে কোচবিহার ও জলপাইগুড়ির অধিবাসীর মনে প্রত্যাশা জেগেছিল যে একটা ট্রেন পেলাম। কিন্তু ক্রমশ আমাদের সেই স্বপ্ন চুর্ণ হতে চলেছে। এই ট্রেনটা এত অনিয়মিত। এই অনিয়ম প্রাত্যহিকতায় এসে দাঁড়িয়েছে। এটা রেল কর্তৃপক্ষের গাফিলতি। এখন বর্ষাকাল, সব শ্রেণীর কামরা জলে ভেসে যাচ্ছে। এই ট্রেন কোনও মতেই ঠিক সময়ে পৌঁছচ্ছে না অথচ কোচবিহার জলপাইগুড়ির অজস্র মানুষ তাঁদের দৈনন্দিন কারণে প্রত্যহ কলকাতায় যাতায়াত করেন। আমরা আর কাকে বলব? আপনাকে সামনে পাচ্ছি, আপনার মাধ্যমে মাননীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিস্তা তোর্সা ট্রেনটি যাতে সুষ্ঠু ভাবে চলে।

[1-20 – 1-30 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। মালদা জেলার হরিশ্চন্দ্রপুর থানার রাঙাইপুর গ্রামে গত ১৭ই জুলাই একটা বাড়ির কূপে একজন তলিয়ে যায়। তাকে তুলতে গিয়ে একজন মানুষ অসুস্থ হয়ে পড়ে এবং তাকে আবার তুলতে আর একজন মানুষও অসুস্থ হয়ে পড়ে। দুজনকে অসুস্থ অবস্থায়ও বাঁচানো গেছে, কিন্তু একজন মারা গেছে। এরপর পরীক্ষা করে দেখা গেছে ঐ অঞ্চলের সমস্ত ইঁদারায় এক প্রকার গ্যাস-এর উপস্থিতি লক্ষ্য করা যাচ্ছে। এই সমস্ত কূপগুলো খরার সময় শুকিয়ে গিয়েছিল, এখন কিছু কিছু জল হয়েছে। বি.ডি.ও. অফিসে এবং ডি.এম. অফিসে ঘটনাটা জানানো হয়েছে কিন্তু এখন পর্যন্ত কেউ ওখানে দেখতে যায়নি। লোকে এখন আর ঐ কূপগুলোর জল খাচ্ছে না। অবিলম্বে কি করে ঐ গ্যাস দূর করা যায় তার জন্য উপযুক্ত ব্যবস্থা নিতে আমি পরিবেশ দপ্তরের মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকারের প্রচার মাধ্যম দূরদর্শনের একটা বৈষম্যমূলক আচরণের প্রতি আমি আমাদের তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁকে এ বিষয়ে দূরদর্শন কর্তৃপক্ষের কাছে প্রতিবাদ জানাতে অনুরোধ করছি। স্যার, আপনি জানেন আমাদের বিধানসভা চলাকালীন "বিধানসভা

পর্যালোচনা" নামক একটি অনুষ্ঠান নিয়মিত কলকাতা দূরদর্শন থেকে প্রচারিত হয়। সেই অনুষ্ঠানটি আগে ১০ মিনিট সময় ধরে প্রচার করা হত। তারপর সময় কমিয়ে ৫ মিনিট করা হল এবং তারপর আবার সময় কমিয়ে ৩ মিনিট করা হল। সম্প্রতি সেই সময় কখনও কখনও মাত্র ১ মিনিট দেওয়া হচ্ছে। পশ্চিমবাংলার ২৯৪ জন জনপ্রতিনিধি এখানে পশ্চিমবাংলার বিভিন্ন সমস্যা এবং অন্যান্য বিষয় নিয়ে যে আলোচনা করেন তা দূরদর্শন কর্তৃপক্ষের কাছে ক্রমশঃ গুরুত্ব হারাচ্ছে। তাঁরা উদ্দেশ্যপ্রণোদিত ভাবে আমাদের বিভিন্ন আলোচনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের বিভিন্ন সাফল্যকে, যা আমরা এখানে তুলে ধরি তা সঠিক ভাবে যাতে জনসাধারণের মধ্যে প্রচারিত না হয় তার জন্যই এই কাজ করছেন। আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের এই বৈষম্যমূলক আচরণের বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছি। ওঁদের এই আচরণ অবিলম্বে বন্ধ হওয়া উচিত। তথ্য ও সংস্কৃতি মন্ত্রী বুদ্ধদেববাবু এখানে উপস্থিত আছেন, বিষয়টির প্রতি তাঁর আমি দৃষ্টি আকর্ষণ করছি। যদিও বিষয়টা সরাসরি তাঁর এক্তিয়ারে পড়ে না। তথাপি আমি তাঁর কাছে দাবি করছি, যাতে 'বিধানসভা পর্যালোচনা' আবার প্রতিদিন ১০ মিনিট করে প্রচারিত হয় তার জন্য তিনি কেন্দ্রীয় সরকারের উপযুক্ত কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করুন।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কারিগরি শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, উচ্চ মাধ্যমিকে ভর্তির সঙ্গে সঙ্গে রাজ্যে আই.টি.আই. ট্রেনিং সেন্টারগুলোয়ও ছাত্র-ছাত্রী ভর্তি হচ্ছে। অথচ আমি লক্ষ্য করছি আমার কেন্দ্রে হাওড়া আই.টি.আই. ট্রেনিং সেন্টারে এস.এফ.আই. প্যারালাল গভর্নমেন্ট-এর মতো ভর্তির ফর্মের জেরক্স কপি দু টাকা করে বিক্রি করছে। দু টাকা দিয়ে তাদের কাছ থেকে ফর্ম না কিনলে হাওড়া আই.টি.আই. ট্রেনিং সেন্টারে কোনও ফর্ম জমা দেওয়া যাচ্ছে না। এক একটা ট্রেডের জন্য এক একটা ফর্ম জমা দিতে হয়, ওখানে দেখা যাচ্ছে যখনই কোনও ছাত্র ফর্ম জমা দিতে যাচ্ছে — এস.এফ.আরই.-র গুন্ডারা ওখানে চেয়ার পেতে বসে এক একটা ট্রেডের একটা ফর্ম প্রতি আবার ১ টাকা করে আদায় করছে। এই টাকা না দিলে কোনও ছাত্রকে বা প্রার্থীকে ফর্ম জমা দিতে দেওয়া হচ্ছে না। এস.এফ.আই.-র এই কাজের আমি তীব্র প্রতিবাদ করছি এবং এ বিষয়ে কারিগরি দপ্তরের মন্ত্রী মহাশয়কে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের গোটা জেলা জুড়ে ভোটারদের সচিত্র পরিচয় পত্র দেবার নামে যে চূড়ান্ত হয়রানি ভোগ করতে হচ্ছে তার প্রতি নির্বাচন কমিশনের দৃষ্টি আকর্ষণ করছি। সাথে সাথে এই হয়রানি বন্ধ করার দাবি জানাচ্ছি। গত কয়েক দিন ধরে পরিচয় পত্র বিলির কাজ শুরু হয়েছে। নির্বাচন কমিশনের তহবিলের অভাবের জন্য যে ভোটারের যে বুথে ছবি তোলা হয়েছে সে ভোটারকে সে বুথ থেকে পরিচয় পত্র বিলি করা হচ্ছে না। গোটা পঞ্চায়েত এলাকার ৭০০০/৮০০০ ভোটারদের এক জায়গা থেকে পরিচয় পত্র বিলি করা হচ্ছে।

যার ফলে জনগণের চূড়ান্ত হয়রানি হচ্ছে। বৃদ্ধ-বদ্ধা, শিশু, নারীদের ৭ কিলোমিটার, ৮ কিলোমিটার দুরে যেতে হচ্ছে ছবি আনার জন্য। তাও ছবি ঠিক হচ্ছে না, আবার ছবি তুলতে যেতে হচ্ছে। রাত্রি ৮/৯টা বেজে যাচ্ছে তাও ছবি বন্টন হচ্ছে না। এই সমস্ত বিষয়টাই রাজ্য সরকারের বিরুদ্ধে যায়। তাই আমি অনুরোধ করছি, যে বুথে ছবি তোলা হচ্ছে সেই বুথেই যেন বন্টনের ব্যবস্থা করা হয়।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল সারা বাংলায় ছাত্র ধর্মঘট হয়েছিল। গতকাল চন্ডীতলার গরলগাছা হাইস্কুলে কংগ্রেসের প্রধান, রমেন মাইতি কিছু কংগ্রেসি গুন্ডাদের সঙ্গে নিয়ে শান্ত ছাত্র ধর্মঘটকে বানচাল করার চেষ্টা করে। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি, ঐ রমেন মাইতি বাইরের কিছু কংগ্রেসি গুন্ডাদের নিয়ে শান্ত ছাত্র ধর্মঘটকে যেভাবে অশান্ত করার চেষ্টা করেছে তাদের বিরুদ্ধে যেন যথাযথ ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি উদ্বেগজনক ঘটনা আপনাকে জানাচ্ছি এবং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল একটি সংবাদপত্রে ত্রিপুরার প্রাক্তন মুখ্যমন্ত্রীর একটি চিঠি ছেপে বের হয়েছে। খুব উদ্বেগজনক চিঠি। উপজাতি সংগঠনের নেতা বিজয় রাঙ্খেলকে তিনি চিঠিটি লিখছেন। "আপনি যে যে অ্যাকশন করেছেন তা অত্যন্ত প্রশংসনীয়। আপনি চালিয়ে যান। নারী এবং শিশুদের হত্যা করুন এবং সন্ত্রাস সৃষ্টি করুন। তিনি লিখছেন, মাই ডিয়ার রাঙ্খেল, ১০০টি রিভলভার এবং ৩টি নতুন যে রিভলভার বেরিয়েছে, সেগুলি আমার কাছে পাঠিয়ে দিন"। আপনি বুঝে দেখুন, কংগ্রেসের প্রাক্তন মুখ্যমন্ত্রী এই কথা লিখছেন। পশ্চিমবাংলায় এই কংগ্রেস একই জিনিস করছে। কংগ্রেসের যদি হিম্মত থাকে তাহলে চ্যালেঞ্জ করুন। প্রাক্তন মুখ্যমন্ত্রীর চিঠি যেভাবে ছেপে বেরিয়েছে তা খুবই উদ্বেগজনক বিষয়। এদের সঙ্গে যোগসাজস করে পশ্চিমবাংলাতেও নতুন নতুন অস্ত্র আসছে। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে এই বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি। এখানে নির্বাচনের আগে এরা অনেক নারী শিশুদের উপর হত্যা চালিয়েছিল। সন্ত্রাস সৃষ্টি করে নির্বাচনী বৈতরণী পার হবার চেষ্টা করেছিল। কিন্তু সে গুড়ে বালি। এই রাজ্যে কংগ্রেস কখন ফিরে আসতে পারবে না সন্ত্রাস চালিয়েও। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে মাননীয় শিল্প পুনর্গঠন দপ্তরের মন্ত্রী মহাশয় উপস্থিত আছেন এবং মাননীয় শ্রম মন্ত্রীও উপস্থিত আছেন। আমি আপনার মাধ্যমে এই দুই মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের হুগলি জেলার শ্রীরামপুরে স্ট্যান্ডার্ড ফার্মাসিউটিক্যাল কারখানাটি যেখানে লাইফ সেভিংস ড্রাগ তৈরি হত, দীর্ঘ দিন ধরে বন্ধ হয়ে আছে। এই কারখানাটি খোলার ব্যাপারে সব দল, সব ট্রেড ইউনিয়ন মিলে বারে বারে দরবার করেছি। আমি শুনেছি, রাজ্য সরকার এই ব্যাপারে কিছু উদ্যোগ নেবার চেষ্টা

করেছেন। বি.আই.এফ.আর.-এর মাধ্যমে নতুন প্রোমোটার দিয়ে চালু করার উদ্যোগ নিচ্ছেন। তাই শ্রমিকেরা খুবই আগ্রহান্বিত। মাননীয় মন্ত্রী মহাশয় এই সম্পর্কে হাউসকে যদি অবহিত করেন তাহলে উপকার হয়। কারণ শ্রমিকেরা দীর্ঘ দিন ধরে অর্দ্ধাহার এবং অনাহারে আছেন। তারা কিছু আশার আলো দেখতে পাবেন যদি আপনি আশার খবর দিতে পারেন।

[1-30 – 2-30 p.m.(Including Adjournment)]

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে কথা বলেছেন, অনেক দিন বন্ধ থাকার পরে একটা প্রতিষ্ঠান বি.আই.এফ.আর.-এর কাছে একটা প্রোজেক্ট সাবমিট করেছিলেন। কিন্তু যে শর্তগুলি বি.আই.এফ.আর. থেকে দেওয়া হয়েছিল সেগুলি না মানার ফলে ঐ প্রতিষ্ঠানের আবেদন খারিজ হয়ে যায়। তারপরে নুতন একটি প্রতিষ্ঠান এই ব্যাপারে আগ্রহ প্রকাশ করে। কিন্তু গুজরাট হাইকোর্টে বিচারের জন্য আটকে ছিল। সম্প্রতি গুজরাট হাইকোর্ট অনুমোদন দিয়েছেন। নুতন যিনি অর্থ লগ্নি করবেন, প্রোমোটার হিসাবে আসবেন, তার নাম হচ্ছে ও.পি.মাল অ্যাসোসিয়েটস। ২৮ তারিখে ঐ আম্বালাল সারাভাই কোম্পানির সঙ্গে তাদের এগ্রিমেন্ট হবে। তারপরে এটা বি.আই.এফ.আর.-তে যাবে। আমরা আশা করছি যে পরবর্তী শুনানীর পরে একটা রাস্তা বের হতে পারে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে কলকাতায় এমনিতেই মাঠ এবং পার্কের প্রচন্ড অভাব এবং বিশেষ করে উত্তর এবং মধ্য কলকাতায় এই অভাব বিশেষ ভাবে পরিলক্ষিত হয়। আপনাকে আমি একটা ছবি দেখাচ্ছি, এটা টেলিগ্রাফ কাগজে দিয়েছে, সম্প্রতি সি.পি.এম.-এর কাউন্সিলাররা, সি.পি.এম.-এর নেতারা কি ভাবে পার্কের মধ্যে বাড়ি তৈরি করছে। এখানে বড় করে ছবি দেওয়া হয়েছে, আমি নাম করে বলছি, শিকদার পাড়া, বড়বাজারের মধ্যে, সেখানে পার্টি অফিস করা হয়েছে। আমি কাগজ থেকে পড়ে শোনাচ্ছি।

The park belonging to the Calcutta Improvement Trust (CIT) is on Sikdar Bagan Street which is in the heart of the congested business centre where there is hardly any greenery left!

সেখানে মিঃ বাঁকেলাল সিং, সে জোর করে পার্কের মধ্যে অফিস করেছে। শুধু তাই নয়, ৬৭বি, ডব্লু.সি.ব্যানার্জি রোডে একটা দোতলা বাড়ি তৈরি করা হয়েছে, পার্টি অফিস করা হয়েছে। তারপরে ১৭ নম্বর বি.টি. রোডে সেখানেও ইল্লিগ্যাল পার্টি অফিস তৈরি করেছে। ৫৬ নং গিরিশ অ্যাভিনিউ, সেখানেও ইল্লিগ্যাল বাড়ি তৈরি করেছে, পার্টি অফিস করা হয়েছে। আমি জানতে চাই যে এগুলির কি কোনও বিহিত হবে না? আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই যে, এখানে মন্ত্রীরা আছেন, যে কোনও একজন মন্ত্রী এই বিষয়ে একটা

প্রতিশ্রুতি দিন। একেই তো মধ্য কলকাতা, উত্তর কলকাতায় পার্ক নেই, সেখানে এইভাবে গায়ের জোরে পার্কের মধ্যে পার্টি অফিস করা হচ্ছে। আমি আপনাদের ছবি দেখাচ্ছি, ছবি কখনও মিথ্যা কথা বলে না। আপনাদের যদি ক্ষমতা থাকে তাহলে টেলিগ্রাফ-এর বিরুদ্ধে মামলা করুন। এই ভাবে কি পার্কের মধ্যে পার্টি অফিস হবে? রুলিং পার্টির পক্ষ থেকে নির্বাচনের পরে কাউন্সিলাররা এই ভাবে বাড়ি তৈরি করবেন — এটা আমি জানতে চাই?

**মিঃ স্পিকার :** এখন বিরতি। আবার আমরা ২-৩০ মিঃ মিলিত হব।

**(At this stage the House was adjourned till 2.30 p.m.)**

[2-30 – 2-40 p.m.(After Adjournment)]

**Discussion And Voting on Demands for Grants**

**Mr. Deputy Speaker :** Now, discussion on Demand Nos. 24, 53, 75, 76, 87, 88, 93, 94, 95, 96, 97, 74 & 92. There are no cut motions in Demand Nos. 53, 76, 87, 88, 94, 95, 96 and 97.

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :**

**অভিযাচন নং ২৪**

**মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ২৪ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২০৫৮—স্টেশনারি ও মুদ্রণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১২,২০,৭০,০০০ (বারো কোটি কুড়ি লক্ষ সত্তর হাজার) টাকা মঞ্জুর করা হোক। [৪,০৭,০০,০০০ (চার কোটি সাত লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

**অভিযাচন নং ৫৩**

**মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫৩ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৪০৭—চাষ-আবাদ, ৪৪০৭—চাষ-আবাদ বাবদ নিয়োজিত মূলধন এবং ৬৪০৭—চাষ-আবাদ বাবদ ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ২,১০,০০,০০০ (দুই কোটি দশ লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [৭০,০০,০০০ (সত্তর লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

**অভিযাচন নং ৭৫**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৫ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৮৫২—শিল্প (সরকারি উদ্যোগে এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে)" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৩৫,৭৯,৮৯,০০০ (পঁয়ত্রিশ কোটি উনআশি লক্ষ উননব্বই হাজার) টাকা মঞ্জুর করা হোক। [১২,০০,০০,০০০ (বারো কোটি) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

**অভিযাচন নং ৭৬**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৬ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৮৫৩—অ-লৌহ খনিকার্য এবং ধাতু শিল্প" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ২,০০,০০,০০০ (দুই কোটি) টাকা মঞ্জুর করা হোক। [৭০,০০,০০,০০০ (সত্তর লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

**অভিযাচন নং ৮৭**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৮৭ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৫৪৬৫—সাধারণ বিত্তীয় ও ব্যবসায় প্রতিষ্ঠানে বিনিয়োগ ও ৭৪৬৫—সাধারণ বিত্তীয় ও ব্যবসায় প্রতিষ্ঠান বাবদ ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ২,৪৭,৫০,০০০ (দুই কোটি সাত চল্লিশ লক্ষ পঞ্চাশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। [৮২,৫০,০০০ (বিরাশি লক্ষ পঞ্চাশ হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

**অভিযাচন নং ৮৮**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৮৮ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৩৪৭৫—অন্যান্য সাধারণ অর্থনৈতিক সেবাকার্য" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৩,৯৮,৫৫,০০০ (তিন কোটি আটানব্বই লক্ষ পঞ্চান্ন হাজার) টাকা মঞ্জুর করা হোক। [১,৩৩,০০,০০০ (এক কোটি তেত্রিশ লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

অভিযাচন নং ৯৩

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৩ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৫৬—পেট্রোরাসায়নিক (সরকারি উদ্যোগ বাদে) বাবদ নিয়োজিত মূলধন, ৪৮৬০—ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগ বাদে) বাবদ নিয়োজিত মূলধন, ৪৮৮৫—শিল্প ও খনিজদ্রব্য (সরকারি উদ্যোগ বাদে) বাবদ নিয়োজিত অন্যান্য মূলধন এবং ৬৮৮৫—অন্যান্য শিল্প ও খনিজদ্রব্য (সরকারি উদ্যোগ বাদে) বাবদ ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৮৫,০০,০০,০০০ (পঁচাশি কোটি) টাকা মঞ্জুর করা হোক। [২৮,৩৪,০০,০০০ (আঠাশ কোটি চৌত্রিশ লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

অভিযাচন নং ৯৫

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৫ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৬০—ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগে এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবদ নিয়োজিত মূলধন, ৬৮৫৭—রাসয়নিক ও ভেষজ শিল্প (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবদ ঋণ এবং ৬৮৬০—ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবদ ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১৯,১২,৩০,০০০ (উনিশ কোটি বারো লক্ষ ত্রিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। [৬,৩৮,০০,০০০ (ছয় কোটি আটত্রিশ লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

অভিযাচন নং ৯৬

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৬ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৬৮৭৫—অন্যান্য শিল্প (বন্ধ ও রুগ্ন শিল্প এবং সরকারি উদ্যোগ বাদে) বাবদ ঋণ এবং ৬৮৮৫—অন্যান্য শিল্প ও খনিজ দ্রব্য (বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবদ ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১১,৭০,০০,০০০ (এগারো কোটি সত্তর লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [৩,৯১,০০,০০০ (তিন কোটি একানব্বই লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

অভিযাচন নং ৯৭

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৭ নং অভিযাচনের অধীন মুখ্যখাত

"৪৮৮৫—শিল্প ও খনিজদ্রব্য (সরকারি উদ্যোগে এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবদ অন্যান্য নিয়োজিত মূলধন" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১,৪৯,৫০,০০০ (এক কোটি উনপঞ্চাশ লক্ষ পঞ্চাশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। [৫০,০০,০০০ (পঞ্চাশ লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]।

মহাশয়,

নানা বাধাবিঘ্ন ও সঙ্কটপূর্ণ সমস্যার কারণে গত কয়েক দশক ধরে এই রাজ্যের অর্থনীতি, বিশেষত শিল্প, খুবই ক্ষতিগ্রস্ত হয়েছে। আমাদের যাত্রাপথ ছিল বন্ধুর এবং সেই পরিক্রমা কখনই 'সুখপ্রদ' হয়নি। চল্লিশ দশকের শেষ পর্যন্ত শিল্পক্ষেত্রে পশ্চিমবঙ্গ ছিল অগ্রণী। কিন্তু একাধিক সামাজিক তথা রাজনৈতিক কারণে সেই গৌরবময় স্থান থেকে আমরা ক্রমশ বিচ্যুত হয়েছি। দেশ বিভাগের পর ব্যাপক উদ্বাস্তু আগমন আমাদের খুবই সঙ্কটজনক অবস্থায় ফেলে। পূর্ববাংলার বিপুল কৃষি সম্পদ যা ছিল স্বাভাবিক শিল্পোন্নয়নের অনুকূল তা থেকে আমরা বঞ্চিত হয়েছি। কিন্তু এই মর্মস্পর্শী পরিস্থিতির মোকাবিলায় ভারত সরকারের অবহেলা ও অকিঞ্চিত মনোযোগ সঙ্কটকে আরও ঘনীভূত করে এবং রাজ্যের আর্থিক অসঙ্গতির উপর অস্বাভাবিক চাপ সৃষ্টি করে। এ ছাড়াও, পরিকল্পনা বা শিল্প স্থাপনের জন্য লাইসেন্স প্রদানের ক্ষমতা ভারত সরকারের হাতে কেন্দ্রীভূত ছিল এবং তা ব্যবহার করা উচিত ছিল অত্যাবশ্যক প্রয়োজনের দিকে নজর রেখে, বিশেষ করে অনগ্রসর এলাকার প্রতি অবহেলা দূরীকরণের মাধ্যমে, দেশের সমস্ত অঞ্চলের সুষম আর্থিক তথা শিল্পোন্নয়ন নিশ্চিত করার জন্য কিন্তু তা আসলে ব্যবহার করা হয়েছিল দেশভাগের পরিণতিতে সবচেয়ে ক্ষতিগ্রস্ত এবং বিশেষ সুবিধা প্রাপ্তির অধিকারি পশ্চিমবঙ্গের শিল্পোন্নয়ন রোধ করার একটি অস্ত্র হিসাবে। কেন্দ্রীয় সরকারের পরোক্ষ সহযোগিতায় কিছু স্বার্থান্বেষী চক্র সক্রিয়ভাবে বিভিন্ন কারণ দেখিয়ে শিল্পোদ্যোগীদের পশ্চিমবঙ্গে শিল্প স্থাপনে নিরুৎসাহিত করতে থাকেন।

পঞ্চাশের দশকের মাঝামাঝি ভারত সরকার লোহা ও ইস্পাতের ক্ষেত্রে মাসুল সমীকরণ নীতি এবং কয়লার ক্ষেত্রে সহায়ক মূল্য চালু করেন। এই সিদ্ধান্ত রাজ্যের অর্থনীতির উপর প্রচণ্ড আঘাত হানে। এর ফলে সমগ্র পূর্বাঞ্চলের এই রাজ্য শিল্পের জন্য অত্যাবশ্যক এই সমস্ত কাঁচামালের অবস্থানজনিত প্রাথমিক সুবিধা হারায়। অপরদিকে আমাদের প্রবল দাবি সত্ত্বেও এই সমীকরণ নীতি তুলা অথবা শিল্পের জন্য প্রয়োজনীয় অন্যান্য এমন কাঁচামালের প্রতি প্রযোজ্য হয়নি যে গুলির জন্য আমাদের অন্যান্য অঞ্চলের উপর নির্ভর করতে হয়। এই পক্ষপাতিত্ব গত চল্লিশ বছর ধরে চলে আসছিল। বহুদিনের সংগ্রামের পর অবশেষে মাসুল সমীকরণ আংশিকভাবে রহিত হয়েছে। কিন্তু ইতিমধ্যেই বছরের পর বছর ধরে আমাদের শিল্প ও অর্থনীতি প্রচণ্ড ক্ষতিগ্রস্ত হয়েছে এবং আমরা শিল্পায়নের সুযোগগুলি হারিয়েছি। এর ফলে এই রাজ্য শিল্পে পিছিয়ে পড়েছে এবং অপরপক্ষে আমাদের ক্ষতির বিনিময়ে অন্যান্য কয়েকটি রাজ্য ব্যাপকভাবে উন্নতি করেছে।

কেন্দ্রীয় সরকারের কর্তৃত্বাধীন সর্বভারতীয় আর্থিক সংস্থাগুলির স্পষ্ট পক্ষপাতদুষ্ট ভূমিকার ফলে আর্থিক সহায়তার মঞ্জুরিকরণ দীর্ঘসূত্রী এবং স্বল্প পরিমাণ হওয়ায় দেশের এই অঞ্চলের শিল্পোন্নয়নকে বিপন্ন করেছে। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে জাতীয় ব্যাঙ্কগুলির ঋণ—আমানত হার শোচনীয়ভাবে কম এবং বর্তমানে তা মাত্র শতকরা ৪৬.৫ ভাগ যেখানে সর্বভারতীয় গড় শতকরা ৬০ ভাগ। এই রাজ্যে কেন্দ্রীয় লগ্নি ১৯৮১তে ছিল শতকরা ৮.২ ভাগ তা থেকে কমে ১৯৯১তে তা দাঁড়িয়েছে ৭ ভাগের, তুলনায় মহারাষ্ট্রে ঐ সময়ে তা শতকরা ৮.৬ ভাগ থেকে বেড়ে ১৬.৩ ভাগ হয়েছে। পূর্বাঞ্চলের সমস্ত রাজ্য, বিশেষ করে পশ্চিমবঙ্গ, এই রাজনৈতিক ও অর্থনৈতিক বৈষম্যের শিকার হয়েছে।

কেন্দ্রীয় সরকারের এইসব ভুল নীতি, অবহেলা এবং পক্ষপাতদুষ্ট ব্যবহার এই রাজ্যের শিল্পোন্নতির উপর বিরূপ প্রভাব ফেলে, যার ফলে লগ্নীতে মন্দা, রুগ্ন এবং বন্ধ শিল্পের সৃষ্টি হয় এবং শিল্প পরিমণ্ডল শোচনীয় আকার ধারণ করে। এই রাজ্য শিল্পে ক্রমশ পিছিয়ে পড়তে থাকে এবং তার উন্নত অবস্থান হারায়। জাতীয় শিল্পোৎপাদনের ক্ষেত্রে এই রাজ্যের অংশ ১৯৮১ সালে ছিল শতকরা ২২.৯ তা থেকে কমে ১৯৮৪-৮৫ সালে দাঁড়ায় শতকরা ৮.১। পাট, ইঞ্জিনিয়ারিং ইত্যাদি প্রথাগত শিল্পসমূহ প্রচণ্ড সঙ্কটের সম্মুখীন হয় এবং তার ফলে বহু সংখ্যক শিল্প বন্ধ হয় অথবা গুটিয়ে ফেলতে বাধ্য হয়। উল্লিখিত পরিস্থিতির ফলে যে শূন্যতার সৃষ্টি হয় তা আধুনিক প্রযুক্তিবিদ্যায় বলীয়ান নূতন নবোদয় (green field) শিল্প দ্বারা পূর্ণ হয়নি। প্রচুর অর্থবিনিয়োগের মাধ্যমে পঞ্চাশের দশকে এই রাজ্যে কোর সেক্টরে কিছু বড় কেন্দ্রীয় প্রকল্প গড়ে ওঠে। কিন্তু এই সব প্রকল্পগুলি কেন্দ্রীয় সরকারের স্পষ্ট পক্ষপাতদুষ্ট আচরণের জন্য অবিরত ক্ষয়প্রাপ্ত হচ্ছে। এমনকি পুনর্বাসনের জন্য তাঁদের নিজস্ব প্রচেষ্টার ক্ষেত্রেও তাঁদের দিকে যথাযথ সাহায্যের হাত বাড়ানো হচ্ছে না। এই অবস্থায় সমগ্র শ্রমিকশ্রেণীর সামনে শুধু অন্ধকার ভবিষ্যৎ, কারণ তাঁদের চাকুরি, এমন কি অস্তিত্বও বিপন্ন। নথীভুক্ত শিক্ষিত বেকারের সংখ্যা ক্রমবর্দ্ধমান এবং ইতিমধ্যেই তা ৪৬ লক্ষ ছাড়িয়ে গেছে। শিক্ষিত মানব সম্পদের প্রচ্ছন্ন শক্তি এখনও যাচাই করা হয়নি এবং তা বিনষ্ট হচ্ছে। এই ধারাকে যদি অব্যাহত থাকতে দেওয়া হয় তা হলে বছরের পর বছরের প্রচেষ্টায় আমরা যে যে ক্ষেত্রে উল্লেখযোগ্য সাফল্য অর্জন করেছি তা নস্যাৎ হবে।

সেইজন্য রাজ্য সরকার রাজ্যে শিল্পোন্নয়নকে উচ্চ অগ্রাধিকার দিয়েছেন। বিকেন্দ্রীকৃত এবং গণতান্ত্রিক পদ্ধতিতে উন্নয়নের অঙ্গ হিসাবে আমাদের নীতি হল পঞ্চায়েতের মাধ্যমে ভূমি সংস্কার ও কৃষি উন্নয়নের উপর জোর দেওয়া। এর ফলে কৃষি, খাদ্য ও সহযোগী ক্ষেত্রে বিরাট সাফল্য অর্জন করা গেছে। গ্রামীণ অঞ্চলে মানুষের জীবন যাত্রার মানে লক্ষণীয় উন্নতি হয়েছে এবং তাদের আয় ও ক্রয়ক্ষমতা বৃদ্ধি পেয়েছে। পরিণামে ভোগ্যপণ্যের চাহিদা বেড়েছে এবং বৃহত্তর বাজারের সৃষ্টি হয়েছে। একই সঙ্গে কৃষিজাত পণ্য উৎপাদনকারী শিল্প এবং কৃষিতে প্রয়োজনীয় সামগ্রী সরবরাহকারীদের জন্য নানাবিধ সুযোগের সৃষ্টি হয়েছে। এ সমস্ত কিছুই শিল্পোন্নয়নের জন্য প্রয়োজনীয় ভীত তৈরি করেছে। এছাড়াও বিদ্যুৎক্ষেত্রে বিশাল উন্নতি,

মৎস উৎপাদন, সামাজিক বনরক্ষণ (Social Forestry) ও শিক্ষাক্ষেত্রে প্রমাণিক অগ্রগতি, টেলিযোগাযোগ, সুবিধার ক্ষেত্রে উন্নতি এবং বিনিয়োগকারীর প্রতি প্রশাসনের মৈত্রীভাব ও দৃঢ় সদিচ্ছাই শিল্পে উন্নতির পথে আমাদের পাথেয়। বিশ্ব পরিস্থিতির পরিপ্রেক্ষিতে বলা যায় যে দক্ষিণ-পূর্ব এশিয়ার এবং এশিয়া প্যাসিফিক অঞ্চলের শক্তিশালী অর্থনৈতিক অবস্থার নৈকট্য, সহজলভ্য কাঁচা মাল এবং সেই সঙ্গে স্বল্প শ্রমিক মূল্য ভিত্তিক বিভিন্ন শিল্প ইত্যাদি কারণগুলি দেশি ও বিদেশি বিনিয়োগকারীদের পশ্চিমবঙ্গে নূতন শিল্পস্থাপনে আকর্ষণীয় পথ দেখাবে। এ ছাড়া ভারত সরকারের নূতন শিল্পনীতির অনেক অংশের সঙ্গে আমরা একমত না হওয়া সত্ত্বেও এযাবৎ আমাদের শিল্পকে যা শৃঙ্খলিত করে রেখেছিল সেই 'ডি-লাইসেন্সিং' ও মাসুল সমীকরণ নীতির আংশিক লোপের পূর্ণ সদ্ব্যবহার করতে চাই। এই সব কারণে শিল্পক্ষেত্রে হৃত গৌরব পুনরুদ্ধারের সুবর্ণ সুযোগ রাজ্যের সামনে উপস্থিত। এই চ্যালেঞ্জের মোকাবিলায় রাজ্য সরকার কর্তৃক বিভিন্ন কার্যক্রম গ্রহণ করা হয়েছে।

মহাশয়, যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থার একটি অঙ্গ হওয়ার দরুণ পশ্চিমবঙ্গকে নীতি নির্দ্ধারণের সময় সংবিধানের সাধারণ সীমারেখার মধ্যে থেকে লক্ষ্য ও অগ্রাধিকার স্থির করতে হয়। ভারত সরকারের উদার নীতির ফলে উদ্ভূত নূতন পরিস্থিতি এবং রাজ্য সরকারের নিজস্ব প্রস্তাবিত বিকল্প আর্থিক নীতির কথা মাথায় রেখে রাজ্য সরকার এই বছর শিল্পোন্নয়ন নীতির বিবরণ (Policy Statement on Industrial Development) ঘোষণা করেছেন। এই বিবরণে প্রাথমিক ভাবে এই রাজ্যে ১৯৭৭ সাল থেকে বিভিন্ন সময়ে নানা সমাবেশে উল্লিখিত শিল্পোন্নয়ন সম্পর্কে তাঁদের উপলব্ধি, মতামত, কার্যক্রম এবং ইচ্ছার কথা পুনরুল্লেখ করা হয়েছে। আর তার সঙ্গে যুক্ত হয়েছে কেন্দ্রের শিল্প সম্পর্কিত নীতিতে পরিবর্তনের পরিপ্রেক্ষিতে কিছু নূতন বিষয়ের উপর জোর দেওয়ার কথা। এই পলিসি স্টেটমেন্ট-এ রাজ্য সরকার স্বাগত জানিয়েছেন বিদেশি প্রযুক্তিবিদ্যা এবং বিনিয়োগকে, যথোপযুক্ত এবং পারস্পরিক সুবিধাজনক ভিত্তিতে। বিদ্যুৎ উৎপাদনের ন্যায় কিছু কিছু গুরত্বপূর্ণ ক্ষেত্রে উৎপাদন অতীব প্রয়োজনীয়। কিন্তু রাজ্য বাজেটের উপর চাপের পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার জনস্বার্থে এই সব গুরুত্বপূর্ণ ক্ষেত্রে বেসরকারি বিনিয়োগকে স্বাগত জানিয়েছেন, অবশ্যই এই ক্ষেত্রে বর্তমানে নিয়োজিত সরকারি বা যুগ্ম ক্ষেত্রে চালু কোনও ইউনিটকে দুর্বল অথবা বাতিল না করে। প্রয়োজনে যুগ্ম অথবা বেসরকারি ক্ষেত্রের অংশগ্রহণের দ্বারাও শিল্প ও সামাজিক পরিকাঠামো উন্নততর করার উপর জোর দেওয়া হয়েছে। প্রযুক্তিবিদ্যা এবং প্রশিক্ষণের উন্নতিকরণের উপরও জোর দেওয়া হয়েছে।

এই অঞ্চলে লভ্য সুবিধা ও সম্ভাবনার উপর ভিত্তি করে এই বিবৃতিতে শিল্পের কিছু কিছু ক্ষেত্রকে বিশেষ নজরদারী এবং জোর দেওয়ার জন্য চিহ্নিত করা হয়েছে। তাদের মধ্যে আছে (১) পেট্রোকেমিক্যাল এবং অনুষঙ্গ শিল্প (২) ইলেকট্রনিক্স এবং সংবাদ প্রযুক্তি (Information technology) (৩) লোহা ও ইস্পাত, ধাতুবিদ্যা এবং ইঞ্জিনিয়ারিং (৪) বস্ত্রশিল্প (৫) চর্ম্ম এবং চর্মজাত দ্রব্যাদি (৬) খাদ্য প্রক্রিয়াকরণ, ভোজ্য জেল, ভেজিটেবল প্রসেসিং

এবং অ্যাকোয়া কালচার (৭) Medicinal Plant, রাবার, পাম তেল এবং চা, (৮) মৌলিক ঔষধ (basic drug), রাসায়নিক পদার্থসমূহ এবং ভেষজবিদ্যা (৯) খনিজ পদার্থের সর্বাধিক ব্যবহার এবং খনিজপদার্থ ভিত্তিক শিল্পের উন্নয়ন (১০) রত্ন ওবং গহনা (১১) পর্যটন (১২) শিল্প ও সামাজিক পরিকাঠামো উন্নয়ন সংক্রান্ত প্রকল্প ইত্যাদি।

বিবৃতিতে শিল্পোন্নয়নের জন্য অত্যাবশ্যক প্রয়োজনীয় বিষয়গুলির উপর রাজ্য সরকারের চিন্তাধারা পরিষ্কারভাবে বলা হয়েছে। রাজ্য সরকার অত্যন্ত সাবধানী নজর রাখবেন যাতে রাজ্যের সীমিত সম্পদ অনুৎপাদক ব্যবহারে ফলে অপচয় না হয়। উৎপাদনশীলতা এবং সামগ্রিকভাবে শিল্পের স্বার্থের কম মনে রেখে রাজ্য সরকার চালু ইউনিট এবং নূতন শিল্প ইউনিটগুলিতে কর্মরত শ্রমিকদের স্বার্থ এবং ন্যায়সঙ্গত দাবি দাওয়া দৃঢ়ভাবে রক্ষা করবেন। নূতন শিল্প ইউনিট গড়ে তোলার ব্যাপারে রাজ্য সরকারের নীতি হবে ক্ষুদ্র এবং বৃহৎ শিল্পের মধ্যে সমন্বয় সাধনের মাধ্যমে যত বেশি সম্ভব কর্মসংস্থান করা। কেন্দ্রীয় সরকারের নীতি ক্ষুদ্র শিল্পের বিরুদ্ধে পক্ষপাতদুষ্ট। এই ইউনিটগুলিকে প্রয়োজনীয় সহায়তা দিয়ে শক্তিশালী করার আপ্রাণ চেষ্টা রাজ্য সরকার করবেন যাতে সেগুলিতে কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধি পায়। কর্মসংস্থান রক্ষা করার স্বার্থে রুগ্ন ও বন্ধ শিল্প ইউনিটগুলির পুনর্বাসন সম্পর্কিত সমস্যাগুলির প্রতি বিশেষ নজর দেওয়া হবে। কেন্দ্রের অবহেলা ও বঞ্চনার জন্য পশ্চিমবঙ্গে অবস্থিত কেন্দ্রীয় সরকারি প্রকল্পগুলি, বিশেষ করে কোর সেক্টরের অন্তর্গত শিল্পগুলি, নানারকম সমস্যার সম্মুখীন। কেন্দ্রীয় সরকারের নীতি এই ইউনিটগুলির উন্নয়নের সহায়ক নয়। এই ইউনিটগুলিকে রক্ষা করার স্বার্থে রাজ্য সরকার ঐ নীতির বিরুদ্ধে সংগ্রাম চালিয়ে যাবেন এবং কর্মীদের-সহযোগিতায় ঐগুলিকে লাভজনক করার সর্বপ্রকার চেষ্টা করবেন। এটি খুবই দুঃখজনক যে, কিছু কায়েমী স্বার্থ পশ্চিমবঙ্গের নেতিবাচক চিত্র উপস্থাপনের চেষ্টা চালিয়ে যাচ্ছেন। শিল্পনীতির উপর রাজ্য সরকারের বিবৃতি এই রাজ্যে শিল্প ইউনিট স্থাপনে ইচ্ছুক বিনিয়োগকারীদের সমস্ত রকম সহযোগিতা দানে রাজ্য সরকারের সদিচ্ছা সম্পর্কে ভুল ধারণার অবসান ঘটাতে সাহায্য করবে। আমরা আনন্দিত যে, শিল্পনীতি সম্পর্কে রাজ্য সরকারের বিবৃতি আন্তর্দেশীয় ও আন্তর্জাতিক বিনিয়োগকারীদের সকল গোষ্ঠীকেই খুশি করেছে এবং ইতিবাচক সাড়া পেয়েছে। যদিও এই রাজ্যে শিল্পোন্নয়নের জন্য ভারত সরকারের নূতন নীতিজাত সুবিধাগুলির পূর্ণ-সদ্ব্যবহারের ইচ্ছা আমাদের আছে, তবুও রাজ্য সরকার গভীরভাবে অনুভব করে যে, নূতন আর্থিক নীতির অঙ্গ হিসাবে ভারত সরকারের ১৯৯১ সাল থেকে সামগ্রিক দেউলিয়া অবস্থার পরিপ্রেক্ষিতে আন্তর্জাতিক অর্থভাণ্ডার/বিশ্ব ব্যাঙ্কের কাছে আত্মসমর্পণ এবং যুগপৎ নিরাপদ জালের (Safety net) গঠন ও দারিদ্র্য দূরীকরণ কার্যক্রমকে শক্তিশালী করা ব্যাতিরেকেই গ্যাট শর্তাদি গ্রহণ, দেশের আর্থিক ও শিল্প উন্নয়নের ভবিষ্যৎকে বিরূপভাবে প্রভাবিত করবে। সমগ্র প্রক্রিয়াটিতেই দেশকে একটির প্রতি আন্তর্জাতিক ঋণের ফাঁদে ফেলার অবশ্যম্ভাবী বিপদ আছে। এই সব নীতি সম্পর্কে কেন্দ্রের সঙ্গে রাজ্যের বিশেষ মতান্তর আছে। আমাদের নিজেদের স্বার্থে যদিও আমরা মাসুল সমীকরণ ও ডি-লাইসেন্সিকে স্বাগত জানিয়েছি কিন্তু

আমরা উপলব্ধি করি যে, এই পরিবর্তনগুলির সঙ্গে এমন কিছু নিরাপত্তামূলক ব্যবস্থা গ্রহণ করা উচিত, যাতে ক্ষুদ্র ও দুর্বল রাজ্যগুলি অসম প্রতিযোগীতার সম্মুখীন না হয়। আমাদের প্রচেষ্টা হওয়া উচিত স্ব-নির্ভরতা; কিন্তু ভারত সরকার তা এড়িয়ে গিয়ে অর্থনীতিকে সম্পূর্ণ উন্মুক্ত করে দেওয়ার নীতি গ্রহণ করে মাসুলের হার এমন পর্যায়ে হ্রাস করলেন যা আমাদের নিজস্ব শিল্পকে ক্ষতিগ্রস্থ করবে। আমরা নিশ্চয়ই প্রতিযোগিতা চাই কিন্তু সে প্রতিযোগিতা সমানে সমানে হওয়া উচিত। এখানে প্রয়োজন ছিল বিশেষ ভাবে নির্বাচিত পদক্ষেপ। কিন্তু ভারত সরকার তা অগ্রাহ্য করলেন এবং স্থানীয় শিল্পের জন্য, বিশেষ করে এমন সব শিল্প যাদের আন্তর্জাতিক বাজারে প্রতিযোগিতা করার বিশাল সম্ভাবনা আছে, কোনও নিরাপত্তামূলক ব্যবস্থা নিলেন না। এছাড়া, বিশ্ব প্রতিযোগিতায় অংশগ্রহণের জন্য আমাদের প্রতিযোগীতামূলক মূল্যে মাল তৈয়ারি করতে হবে কিন্তু তা অবশ্যই আমাদের শ্রমিক স্বার্থের বিনিময়ে নয়। বিশ্বের বাজারে কোনওরকম অবাঞ্ছিত পরিস্থিতি আমাদের বেকার সমস্যাকে তীব্রতর করতে বাধ্য। এই ধরনের নীতির জন্যই যে সব সরকারি ক্ষেত্রের শিল্প ইউনিটগুলির কোনও এক সময়ে দেশের অর্থনীতিতে আধিপত্য ছিল, আজ তারাও সঙ্কটাপন্ন অবস্থায় টিকে আছে। দেশের অর্থনৈতিক সঙ্কট কাটিয়ে ওঠার জন্য রাজ্য সরকার বরাবর উন্নয়ন পরিকল্পনার একটি বিকল্প পন্থার জন্য ওকালতি করে আসছেন, যাতে জোর দেওয়া হবে স্ব-নির্ভরতার উপর এবং উপযুক্ত ভূমি-সংস্কারের ফলে উৎপন্ন সম্পদের কৃষি ও শিল্পে সুষম বন্টন, দেশীয় শিল্পের উন্নতির জন্য দেশের অভ্যন্তরে বিশাল বাজারের সৃষ্টি, কালো টাকা উদ্ধার করে উৎপাদনে ব্যবহার ইত্যাদির মাধ্যমে সাধারণ মানুষের বিশেষ করে গ্রামাঞ্চলের মানুষের, ক্রয়ক্ষমতা বৃদ্ধির উপর। বিদেশি মূলধন সম্পর্কে আমাদের বক্তব্য ছিল যে, নির্বিচারে ও অনিয়ন্ত্রিতভাবে বিদেশি বিনিয়োগ ঢোকার পরিবর্তে কেবলমাত্র কিছু বাছাই ক্ষেত্রে পারস্পরিক সুবিধার বিচারে প্রযোজ্য হওয়া উচিত। আমাদের রপ্তানি করতে হবে, আমদানিও করতে হবে—এতে সন্দেহের কোনও অবকাশ নেই। কারণ, আমরা বহির্বাণিজ্য এবং বিশ্ব-অর্থনীতি থেকে আলাদা থাকতে পারি না। সেইজন্য আমরা সুপারিশ করেছিলাম যে, নির্বিচারে আমদানি করার পরিবর্তে, আমদানি ও রপ্তানির ক্ষেত্রে আমাদের অবস্থান হওয়া উচিত পারস্পরিক সুবিধা, আত্মসম্মান এবং স্বনির্ভরতা ভিত্তিক শক্তির বিচারবিবেচনার উপর। বিদেশি প্রযুক্তিবিদ্যার ক্ষেত্রে আমরা নূতন ধ্যান-ধারণা মুক্ত মনেই দেখতে চাই। কিন্তু সেগুলি গ্রহণ বা প্রয়োগ তখনই করব যদি তা আমাদের স্থানীয় ও সামাজিক অবস্থার সঙ্গে খাপ খায়। একই সঙ্গে সামাজিকভাবে প্রাসঙ্গিক ক্ষেত্রে আমাদের নিজস্ব গবেষণাকে উৎসাহ দান ও গ্রহণের ব্যাপারেও আমরা জোর দিয়েছি যাতে ব্যবহৃত প্রযুক্তি আধুনিক হওয়ার সাথে সাথে স্থানীয় বিশাল জনশক্তি এবং সম্পদের দক্ষ ও যথাযথ ব্যবহার করা যায়। গবেষণা ও উন্নয়নের আমাদের অধিকতর মনোযোগী হওয়া উচিত। রাজ্য সরকার পুনরুল্লেখ করেছেন যে, আমাদের অর্থনৈতিক কাঠামোয় সরকারি ক্ষেত্র, বেসরকারি ক্ষেত্র এবং যুগ্ম ক্ষেত্রে নিজস্ব ন্যায়সঙ্গত ভূমিকা আছে। সরকারি ক্ষেত্র সম্পর্কে ভারত সরকার যে নীতি অনুসরণ করছেন তা কেবল রাজ্য সরকারের স্বার্থবিরোধীই নয়, তা সামগ্রিকভাবে দেশে অর্থনীতিরও বিরোধী। কৃষি উন্নয়নের জন্য দেশে

সারের বিশাল চাহিদার পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গের হলদিয়া ও দুর্গাপুর সহ হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের সমস্ত ইউনিটের পুনর্বাসনের জন্য প্রকল্প সত্ত্বর প্রস্তুত করা অত্যাবশ্যক। কিন্তু ঘুরে দাঁড়ানোর জন্য এই ইউনিটগুলি সম্পর্কে এখনও কোনও ইতিবাচক ব্যবস্থা কেন্দ্র গ্রহণ করেননি। হলদিয়া ফার্টিলাইজার প্রকল্পের পুনরুজ্জীবনের ব্যাপারটি বছরের পর বছর ঝুলে আছে। 'ইসকো'র আধুনিকীকরণের ব্যাপারে অস্বাভাবিক বিলম্ব চলছে। 'মাইনিং অ্যাণ্ড অ্যালায়েড মেশিনারি কর্পোরেশন লিমিটেড', 'ভারত প্রসেসিং অ্যাণ্ড ইঞ্জিনিয়ারিং লিমিটেড', 'ন্যাশনাল ইনস্ট্রুমেন্টস লিমিটেড', 'জেশপ' ইত্যাদি গুরুত্বপূর্ণ সংস্থাগুলি, যারা বছরের পর বছর দেশের অর্থনৈতিক উন্নয়নে অংশগ্রহণ করেছে, তাদের দ্রুত পুনর্বাসন সম্পর্কে কোনও প্রচেষ্টাই করা হয়নি। 'ভাবেজা কমিটি'র সুপারিশ অনুযায়ী এই রাজ্যে জাহাজ মেরামতি কারখানাও গড়ে তোলা হয়নি। এমনকি হলদিয়াতে জাহাজ মেরামতির কারখানা স্থাপনের জন্য হায়দ্রাবাদ ইণ্ডাস্ট্রিস, এর একটি প্রস্তাব—যেটি নিয়ে এর আগে কলকাতা বন্দর কর্তৃপক্ষ ও হায়দ্রাবাদ ইণ্ডাস্ট্রিস। এর ভিতর একটি এম. ও. ইউ স্বাক্ষরিত হয়েছিল, তা নাকচ করে দেওয়া হয়েছে। দেশের ওয়াগন শিল্প কিছুকাল যাবদ খুবই সঙ্কটজনক অবস্থায় আছে। রেল কর্তৃপক্ষ কর্তৃক এই রাজ্যের সরকারি ও বেসরকারি ক্ষেত্রে ওয়াগন তৈরিতে নিযুক্ত ইউনিটগুলিকে ওয়াগনের বরাত কমিয়ে দেওয়ার পরিপ্রেক্ষিতে উদ্ভূত সমস্যাদি নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী—একটি সর্বদলীয় প্রতিনিধি দলের নেতা হিসাবে, মাননীয় প্রধানমন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করেছিলেন। ভারত সরকার এই ব্যাপারে যথাযথ হস্তক্ষেপ করবেন এই মর্মে প্রধানমন্ত্রীর আশ্বাস সত্ত্বেও অবস্থার কোনও পরিবর্তন ঘটেনি। এদিকে দেশের ওয়াগন শিল্প কন্টেনার ফ্ল্যাট ওয়াগন তৈয়ারিতে সম্পূর্ণ সক্ষম হওয়া সত্ত্বেও ভারত সরকারের সংস্থা 'কন্টেনারস্ কর্পোরেশন অফ ইণ্ডিয়া' ঐগুলি আমদানি করার জন্য আন্তর্জাতিক টেণ্ডার দিয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রী রেল কর্তৃপক্ষের ওয়াগন সংগ্রহ নীতির সত্ত্বর পুনর্বিবেচনার জন্য মাননীয় প্রধানমন্ত্রীকে পুনরায় অনুরোধ করেছেন। সিমেন্ট এবং সার প্রস্তুতকারী ইউনিটগুলিতে মোড়ক হিসাবে ব্যবহারের জন্য পাটের সংরক্ষণ একটি বিধিবদ্ধ আইন। কিন্তু এই আইনের সুষ্ঠু রূপায়ণের অভাবে রাজ্যের পাটশিল্প একইভাবে সঙ্কটাপন্ন।

অনুমান করা যায় বহিঃশক্তির চাপে দেশকে শক্তিশালী ও স্বনির্ভর করার প্রশ্নে আমাদের প্রস্তাবগুলি কেন্দ্রীয় সরকার বরাবর উপেক্ষা করে চলেছেন। এমনকি ১৯৯৫-৯৬ অর্থ বৎসরের জন্য কেন্দ্রীয় বাজেট প্রস্তাবে মুদ্রাস্ফীতি বেকারী দূরীকরণের বিষয়ে নির্দ্দিষ্ট কোনও প্রস্তাব নাই। ক্ষুদ্রশিল্পের সমস্যাগুলিকে সর্বদা উপেক্ষা করা হয়েছে। বহিঃশুল্ক ক্রমাগত হ্রাস করার ফলে দেশের শিল্প প্রতিষ্ঠানগুলির স্বার্থ ক্ষুণ্ণ হয়েছে এবং তারা বহুজাতিক সংস্থাগুলির সঙ্গে এক অসম প্রতিযোগিতার সম্মুখীন হয়েছে। কেন্দ্রীয় সরকার অনুসৃত অতীতের ভ্রান্ত নীতি ও ত্রুটিযুক্ত পরিকল্পনার ফলে আঞ্চলিক ভারসাম্যহীনতা বছরের পর বছর বৃদ্ধি পেয়েছে। বিভিন্ন রাজ্য ও অঞ্চলের মধ্যে উত্তরোত্তর বৈষম্য বৃদ্ধির ফলে নানাবিধ রাজনৈতিক সমস্যা ও সামাজিক টানাপোড়েন-এর সৃষ্টি হচ্ছে। এই পক্ষপাতিত্ব ও বৈষম্য নিরসনের জন্য সঠিক কোনও ব্যবস্থা নেওয়া হয়নি।

শিল্পে অগ্রগতির প্রশ্নে উপযুক্ত পরিকাঠামো সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ একটি উপাদান। শিল্পে ব্যাপকহারে বিনিয়োগ আকৃষ্ট করার উদ্দেশ্যে রাজ্য ভৌত ও সামাজিক পরিকাঠামোর যথোপযুক্ত উন্নতিসাধনে দৃঢ় প্রতিজ্ঞ। ১৯৯৩-র নভেম্বরে পরিকাঠামো উন্নয়নের জন্য একটি উচ্চ ক্ষমতাসম্পন্ন কমিটি গঠন করা হয়েছিল। এই কমিটি ইতিমধ্যেই তাঁদের প্রতিবেদন এবং সুপারিশ পেশ করেছেন। পরিকাঠামোগত সুযোগ সুবিধা সম্প্রসারণের প্রশ্নে স্বল্প, মধ্য ও দীর্ঘ মেয়াদী রূপায়ণের জন্য তাঁদের সুপারিশে মূলত তিনটি বিস্তৃত বিভাগ রয়েছে—সেগুলি হল (১) সম্পদগত পরিকাঠামো উন্নয়ন (২) প্রথাগত উন্নয়ন এবং (৩) পরিপূরক পরিষেবাগত উন্নয়ন। রাজ্য সরকার এই সুপারিশসমূহ গ্রহণ করেছেন। সংশ্লিষ্ট সমস্ত বিভাগ এবং উন্নয়ন সংস্থাগুলি সর্ব ক্ষেত্রে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করবে। শিল্পপতিদের জমি দেওয়ার জন্য জেলাশাসকদের সংশ্লিষ্ট এলাকায় উপযুক্ত জমি চিহ্নিত করতে বলা হয়েছে। বর্দ্ধমান ও মেদিনীপুর জেলায় প্রতিরক্ষা মন্ত্রকের অধীন বিমান বাহিনীর কাছ থেকে তাদের প্রয়োজনের অতিরিক্ত আড়াই হাজার একর জমি পাওয়ার সম্ভাবনা রাজ্য সরকার খতিয়ে দেখেছেন। পরিদর্শনের পর এই এলাকাগুলি শিল্পস্থাপনের পক্ষে উপযুক্ত বলে বিবেচিত হয়েছে। শিল্পোন্নয়নের স্বার্থে এইসকল জমি রাজ্য সরকারকে প্রত্যার্পন করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী প্রতিরক্ষা মন্ত্রককে নির্দেশদানের অনুরোধ জানিয়ে মাননীয় প্রধানমন্ত্রীকে একটি পত্র দিয়েছেন। কল্যাণী এক্সপ্রেস-ওয়ে, বারাসত ও কল্যাণীর মধ্যবর্তী জাতীয় সড়ক, দুর্গাপুর এক্সপ্রেস-ওয়ে, শিলিগুড়ি-জলপাইগুড়ি করিডর এবং কোলাঘাট ও হলদিয়ার মধ্যবর্তী জাতীয় সড়কের সন্নিহিত এলাকায় নতুন নতুন শিল্প ইউনিট স্থাপনের উপযোগী জমি চিহ্নিত করণের সম্ভাবনা খতিয়ে দেখা হচ্ছে। কল্যাণী এক্সপ্রেস-ওয়ে এবং দমদম বিমানবন্দর ও কল্যাণীর মধ্যে সংযোগকারী রাস্তার দুপাশের এলাকা ইলেক্ট্রনিক ও সফটওয়্যার শিল্পস্থাপনের উত্তরোত্তর চাহিদা মেটানোর পক্ষে বিশেষ উপযোগী হবে বলে মনে করা হচ্ছে।

সড়ক পরিবহন ব্যবস্থার মানোন্নয়ন ও নতুন নতুন এক্সপ্রেস-ওয়ে স্থাপনের ব্যাপক কর্মসূচি বিবেচনাধীন রয়েছে। উত্তর-দক্ষিণ করিডর স্থাপনেরও একটি প্রস্তাব রয়েছে। ইতিমধ্যে কল্যাণীতে দ্রুত যাতায়াত নিশ্চিত করার জন্য দমদম বিমান বন্দর থেকে বারাসত পর্য্যন্ত রাস্তাটিকে প্রশস্ত করার জন্য আশু পদক্ষেপ গ্রহণের কথা বিবেচনা করা হচ্ছে। শিল্পে অগ্রগতির সুবিধার্থে অনুরূপ ভাবে রাজ্যের বিভিন্ন এলাকায় গুরুত্বপূর্ণ সড়ক ও সেতুগুলির সংস্কার, প্রসারণ বা প্রশস্তকরণের কর্মসূচি হয় গ্রহণ করা হয়েছে বা সরকারের সক্রিয় বিবেচনাধীন রয়েছে। ভারত সরকারের কাছ থেকে প্রয়োজনীয় অর্থবরাদ্দ না পাওয়ায় জাতীয় সড়কগুলি যথাযথ সংরক্ষণ ও সংস্কার করা যাচ্ছে না এবং তার ফলে এই সড়কসমূহের অবস্থাও অনুকূল নয়। মাননীয় মুখ্যমন্ত্রী এ ব্যাপারে মাননীয় কেন্দ্রীয় স্থল ও পরিবহন রাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এতদুদ্দেশ্যে সময়মতো প্রয়োজনীয় অর্থ বরাদ্দের অনুরোধ জানিয়েছেন। নগরজীবনের সুবিধাদি সম্প্রসারণের জন্য মেগাসিটি প্রকল্প গ্রহণ করা হয়েছে। ই. এম. বাইপাস-এর দুধারে বিদ্যালয়, হাসপাতাল প্রভৃতির ন্যায় সামাজিক পরিকাঠামো স্থাপন এবং

রাজারহাট-এ একটি নতুন শহর পত্তনের প্রক্রিয়া শুরু হয়েছে। পেট্রো-রসায়ন প্রকল্প এবং অন্যান্য বর্তমান প্রকল্পগুলি ছাড়াও হলদিয়াতে শোধনাগার, বিদ্যুৎ কেন্দ্র এবং ইস্পাত কারখানা প্রভৃতি প্রকল্প স্থাপনের প্রস্তাব রয়েছে। এই সকল শিল্পকেন্দ্র স্থাপনের জমির সম্ভাব্য বাড়তি চাহিদা মেটানোর জন্য এবং তৎসহ এই অঞ্চলে শিল্পের অনুকূল সামাজিক ও সম্পত্তিগত পরিকাঠামো নিশ্চিত করার তাগিদে একটি আধুনিক শিল্প শহর স্থাপনের জন্য অতিরিক্ত জমি অধিগ্রহণের কথা ভাবা হচ্ছে। কলকাতাতে অনাবাসী ভারতীয়দের জন্য আবাসিক-তথা-বাণিজ্যিক কেন্দ্র স্থাপনের একটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে।

বিদ্যুৎ ক্ষেত্রে রাজ্য এখন সুবিধাজনক অবস্থায় রয়েছে, বর্তমান উৎপাদন ক্ষমতা তিন হাজার মেগাওয়াটেরও বেশি যা বাড়তি প্রয়োজন মেটাতেও কিছুটা সক্ষম। সম্ভাব্য শিল্পায়নের জন্য বাড়তি প্রয়োজন মেটাতে আগামী দশকে অতিরিক্ত বিদ্যুৎ উৎপাদনের পরিকল্পনা রয়েছে। সঞ্চালন ও বিতরণ ব্যবস্থার উন্নতির বিষয়টি চিহ্নিত করা হয়েছে।

বিমানপথ, জলপথ এবং বন্দর সমূহের উন্নয়নসাধনের মাধ্যমে শিল্পোন্নয়নের যে বিপুল সম্ভাবনা নিহিত আছে সে কথা মাথায় রেখে এই তিনটি ক্ষেত্রকে রাজ্য সরকার যথোচিত গুরুত্ব সহকারে বিবেচনা করছে। পশ্চিমবঙ্গ রাজ্য শিল্পোন্নয়ন নিগম ইতিমধ্যেই হুগলি নদীতে একটি ক্ষুদ্র বন্দর স্থাপনের নিমিত্ত একটি সমঝোতাপত্র স্বাক্ষর করেছে এবং এই প্রকল্প স্থাপনের বাস্তব সম্ভাবনা সম্পর্কে একটি প্রাথমিক প্রতিবেদনও এক কনসালট্যান্ট কর্তৃক প্রস্তুতির পথে। কলকাতা থেকে হলদিয়া (মাঝে ফলতায় থেমে) নিয়মিত ফেরী সার্ভিস প্রবর্তনে কোনও জটিলতা বর্তমানে নেই এবং এ ব্যাপারেও পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম একটি সমঝোতাপত্র সম্পাদন করেছে। প্রকল্পটির বিশদ সম্ভাবনা প্রতিবেদন চূড়ান্ত হয়ে গেছে। কলকাতা এবং হলদিয়া বন্দরের উন্নতির সাধনের উপর রাজ্য সরকার বিশেষ গুরুত্ব আরোপ করেছে। নাব্যতা বৃদ্ধির বিষয়ে হলদিয়া থেকে কলকাতা বন্দর এলাকা পর্যন্ত পলি অপসারণের জন্য খননকার্যের অনুরোধ জানিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় ভূতল পরিবহন মন্ত্রীকে একাধিক পত্র লিখেছেন। সমগ্র পূর্বাঞ্চলের আর্থিক উন্নতির জন্য এই খননকার্য অপরিহার্য।

যথোপযুক্ত দূষণ প্রতিরোধ ব্যবস্থা ছাড়াই যে শিল্প সংস্থাগুলি কয়েকদশক পূর্বেই গড়ে উঠেছিল এবং তার ফলে পরিবেশ দূষণ যে বিপজ্জনক মাত্রা পেয়েছে তা নিয়ে রাজ্য সরকার অবশ্যই সজাগ আছে। এই শিল্প সংস্থাগুলি বন্ধ হলে হাজার হাজার শ্রমিক বেকার হয়ে যাক তা যেমন রাজ্য সরকার চায় না, তেমনি সংশ্লিষ্ট সংস্থাগুলি অতিদ্রুত যাতে উপযুক্ত দূষণ প্রতিরোধ ব্যবস্থা গ্রহণ করেন তা নিশ্চিত করার জন্য সরকার যৎপরনাস্তি উদগ্রীব হয়েছে।

রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ এই সংস্থাগুলিকে প্রয়োজনীয় সাহায্য দানের সব ব্যবস্থাই গ্রহণ করছে। কিন্তু দূষণ প্রতিরোধের প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে গেলে পর্যাপ্ত অর্থের প্রয়োজন। তাই রাজ্য সরকার এও মনে করে যে এই ব্যবস্থা কার্যকর করতে কেন্দ্রীয় সরকারকেও প্রয়োজনীয় অর্থ-সাহায্য নিয়ে এগিয়ে আসতে হবে। নতুন ইউনিট এর ক্ষেত্রে রাজ্য দূষণ

নিয়ন্ত্রণ পর্ষদ লক্ষ্য রাখছে যাতে দূষণ প্রতিরোধের যথাযথ ব্যবস্থাদি গৃহীত হয়। এর পাশাপাশি দূষণ ও পরিবেশগত সম্মতিপত্র পাওয়ার পদ্ধতিগত জটিলতার সরলীকরণ করা হচ্ছে, যাতে কেবল এই কারণে নতুন শিল্প স্থাপন বিলম্বিত না হয়।

পরিকাঠামোগত উন্নয়ন প্রস্তাবের রূপায়ণের জন্য যে বিপুল অর্থের প্রয়োজন এবং সেই সঙ্গে রাজ্য সরকারের আর্থিক সীমাবদ্ধতার কথা স্মরণে রেখে, প্রয়োজনবোধে সরকারি নজরদারীতে বেসরকারি সাহায্য গ্রহণের কথাও সরকার ভাবছে যাতে করে এই অতি গুরুত্বপূর্ণ প্রকল্পগুলি দ্রুত রূপায়ণ সম্ভব হয়। চলতি বছরের জানুয়ারিতে কলকাতায় যখন কনফেডারেশন অব ইণ্ডিয়ান ইণ্ডাস্ট্রির শতবার্ষিকী অনুষ্ঠান চলছিল তখন এ রাজ্যে শিল্পোন্নয়ন প্রক্রিয়া ও তজ্জন্য সম্পতিগত ও সামাজিক পরিকাঠামো উন্নয়ণ প্রক্রিয়াকে বেগবান করার স্বার্থে ইণ্ডাস্ট্রিয়াল ক্রেডিট অ্যাণ্ড ইনভেস্টমেন্ট কর্পোরেশন অব ইণ্ডিয়া লিমিটেড (ICICI)-এর পক্ষ থেকে একটি যৌথ উদ্যোগ গ্রহণের প্রস্তাব এসেছে। রাজ্য সরকার এই প্রস্তাবকে স্বাগত জানিয়েছে এবং অনুমোদন করেছে। এই উদ্দেশ্যে যে যৌথ উদ্যোগ গ্রহণ করা হবে তাতে ICICI ছাড়াও পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং কলকাতা মেট্রোপলিটন উন্নয়ন কর্তৃপক্ষ এর ন্যায় সরকারি সংস্থাগুলিও অংশগ্রহণ করবে। পরে শিল্পোন্নয়ন নিগম-এর সাথে আলোচনান্তে এই যৌথ উদ্যোগ গঠন, তাতে অংশগ্রহণের শর্তাদি এবং অভিপ্রায় সম্পর্কিত অনুপুঙ্খ প্রস্তাব ICICI রচনা করছে। এ প্রসঙ্গে আমি সানন্দে জানাই যে শতবার্ষিকী অনুষ্ঠানের পরিপ্রেক্ষিতে কনফেডারেশন অব ইণ্ডিয়ান ইণ্ডাস্ট্রি (ICICI)-এর সঙ্গে যুক্তভাবে বিশ্বখ্যাত কনসালট্যাট আর্থার ডি লিটল কে দিয়ে পশ্চিমবঙ্গের উপর একটি পর্যালোচনা শুরু করিয়েছিল। ইতিমধ্যেই তিনি এই রাজ্যে শিল্প সম্ভাবনার উপর তাঁর বক্তব্য পেশ করেছেন এবং সেই বক্তব্যে তিনি সুনির্দ্দিষ্টভাবে বলেছেন চলতি শতাব্দীর শেষে এই রাজ্যে দেশি ও বিদেশি পুঁজি বিনিয়োগের পক্ষে ভারতের মধ্যে সর্বাপেক্ষা অনুকুল বাতাবরণ সৃষ্টি করতে পারবে।

পরিকাঠামোগত উন্নয়নের পাশাপাশি এ রাজ্যে দ্রুত শিল্পোন্নয়নের স্বার্থে তার গৃহীত নীতিগুলিকে সর্বোত্তম মাত্রায় এবং ঈপ্সিত দক্ষতার সাথে প্রয়োগ করার প্রশ্নে রাজ্য সরকার নীতি নিয়ামক বিষয়গুলিতে পর্যাপ্ত গুরুত্ব আরোপ করছে। রাজ্যে শিল্পোন্নয়নে যে গতির সঞ্চার হয়েছে তার পরিপ্রেক্ষিতে রাজ্য সরকারের অধীন সংশ্লিষ্ট নিগমসমূহ এবং শিল্প প্রতিষ্ঠান সমূহকে পুনর্গঠিত ও সক্রিয় করার প্রক্রিয়া শুরু হয়েছে। বিনিয়োগকারীদের সহায়তাদানের উদ্দেশ্যে গঠিত 'এক জানালা' সহায়ক কেন্দ্র (Single Window Agency), শিল্প বন্ধুকে বিভিন্ন শিল্পোন্নয়ন সংস্থার এবং রাজ্য সরকারের বিভিন্ন বিভাগে উচ্চতর পর্যায়ের আধিকারিকদের নিয়ে ঢেলে সাজানো হয়েছে এবং অধিকতর উচ্চমানের ও শক্তিশালী করা হয়েছে যাতে করে নতুন প্রকল্প স্থাপনে আগ্রহী বিনিয়োগকারী ও সংশ্লিষ্ট সংস্থাগুলির সাথে সুসমন্বয় গড়ে ওঠে এবং এখান থেকেই তারা সবরকম সহায়তা ও শিল্পস্থাপনের ছাড়পত্র পেতে পারেন। এর দক্ষ পরিচালনার বিষয়ে পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম মূল ভূমিকা গ্রহণ করছে। এবছরের জানুয়ারি মাসে মাননীয় মুখ্যমন্ত্রী সর্বসুবিধাযুক্ত 'শিল্পবন্ধু'র নতুন অফিস

উদ্বোধন করেছেন। ১৯৯৪-র অক্টোবর থেকে ১৯৯৫-র জানুয়ারি পর্যন্ত শিল্পবন্ধু মোট একশ পঞ্চাশটি নতুন প্রকল্প বিবেচনা করেছে যার মধ্যে একশ বাইশটি ক্ষেত্রে জমি প্রদান বিদ্যুতের যোগান বিক্রয়কর সংক্রান্ত অনুমোদন এবং দূষণ প্রতিরোধ সংক্রান্ত ছাড়পত্র পাওয়ার ব্যাপারে প্রয়োজনীয় প্রক্রিয়া গৃহীত হয়েছে। বিনিয়োগকারীরা যাতে অতি দ্রুত সকলরকম তথ্য পেতে পারেন তা নিশ্চিত করার জন্য NICNET এর মাধ্যমে জেলাগুলির সাথে ফলপ্রসূ যোগাযোগ ব্যবস্থা ও কম্প্যুটার নেটওয়ার্ক ব্যবস্থা এই অফিসে চালু করা হয়েছে। পশ্চিমবঙ্গ উৎসাহদান প্রকল্প, ১৯৯৩ এর রূপায়ন ও শিল্পোন্নয়ন প্রস্তাবগুলির দ্রুত নিষ্পত্তির জন্য মুখ্যসচিবের নেতৃত্বে একটি উচ্চক্ষমতা সম্পন্ন কমিটি গঠন করা হয়েছে। সংশ্লিষ্ট সকল বিভাগ এবং সংস্থা নিজেদের মধ্যে আর কোন পত্রালাপ ছাড়াই এই কমিটির সিদ্ধান্ত মোতাবেক কাজ করবে। রাজ্য পর্যায়ের এই উচ্চক্ষমতাসম্পন্ন কমিটিকে যথাযথ সহায়তাদানের জন্য জেলাস্তরে জেলাশাসককে সভাপতি করে কমিটি গঠন করা হয়েছে, এই কমিটি জমি, কর্মসংস্থান ও অন্যান্য সংশ্লিষ্ট বিষয়ে দ্রুত সিদ্ধান্ত নিতে সাহায্য করবে।

নতুন শিল্পস্থাপন, বর্তমান সংস্থাগুলির সম্প্রসারণ এবং দুর্বল ও রুগ্ন শিল্পের পুনর্বাসনের জন্য ১৯৯৩ উৎসাহ প্রকল্পে আকর্ষক সংস্থান আছে। মূলধনে বিনিয়োগ সংক্রান্ত ভর্তুকি, বিদ্যুৎ শুল্ক রেহাই, বিক্রয় করের বিলম্বিত প্রদান/রেহাই ছাড়াও, বিলম্বিত বিক্রয় করের ঋণে রূপান্তর, সহজ শর্তে শিল্প বিকাশ কেন্দ্রে জমি প্রদান, উৎপাদনে নলবাহী কোল গ্যাস ব্যবহারের জন্য ভরতুকি এবং স্থায়ী মূলধন বিনিয়োগ একশ কোটি টাকার উর্ধ্বে এবং কর্মীসংখ্যা ন্যূনপক্ষে একশ এমন বহুগনক শিল্পের ক্ষেত্রে বিশেষ সহায়তা দানের সংস্থান ইত্যাদি এই প্রকল্পে আছে। তাছাড়া, ১৯৯৩-৯৪র রাজ্য বাজেটের বিবিধ কর রেহাই এর কথা বলা হয়েছিল এবং বিক্রয় কর থেকে ঋণগ্রহণের পদ্ধতিকে আরও ফলপ্রসূ ও সরলীকরণ করা হয়েছিল।

এছাড়া পশ্চিমবঙ্গে শিল্পের যে নূতন সম্ভাবনা সৃষ্টি হয়েছে, তাকে মুখ্যত কর ব্যবস্থা ও উৎসাহ প্রদানের মারফত বিশেষভাবে সাহায্য করার উদ্দেশ্যে মাননীয় অর্থমন্ত্রী তাঁর ১৯৯৫-৯৬ বাজেট বিবৃতিতে শিল্পের জন্য ব্যাপকভাবে উদার ও আকর্ষণীয় কর ছাড়ের প্রস্তাব রেখেছেন। এই প্রস্তাবগুলির মধ্যে প্রবেশ করের বিলুপ্তির কথা রয়েছে যাতে করে রাজ্যের বর্তমান শিল্প বিকাশের সম্ভাবনা কেবল কলকাতা ও তৎসন্নিহিত এলাকাতে সীমাবদ্ধ না থেকে জেলাগুলিতে সম্প্রসারিত হতে পারে। টার্নওভার ট্যাক্স ও তুলে দেওয়ার প্রস্তাব রাখা হয়েছে। শিল্পায়ণের নতুন সম্ভাবনা এবং শিল্প বিনিয়োগ ক্ষেত্রে আমাদের রাজ্যে যে প্রচুর সুযোগ উন্মোচিত হয়েছে তা মনে রেখে ব্যবহার্য কাঁচা মালের উপর বিক্রয় কর ৪% থেকে কমিয়ে ৩% এবং পণ্য কিনে সেই পণ্যই নথিভুক্ত ব্যবসায়ীদের কাছে বিক্রির ক্ষেত্রে বিক্রয় কর ৩% থেকে কমিয়ে ২% করার প্রস্তাব করা হয়েছে। কেন্দ্রীয় বিক্রয় কর আইনে ঘোষিত লৌহ ও ইস্পাতজাত পণ্যের জন্য সুবিধাজনক কর বিন্যাসের প্রস্তাব করা হয়েছে যার ফলে শিল্প, বাণিজ্য ও সকল শ্রেণীর ব্যবসায়ী কিছু কিছু উপকৃত হবেন। এই সকল পণ্যের ক্ষেত্রে

ভ্যালু-অ্যাডেড কর প্রথার প্রর্বতন-এর প্রস্তাবও রয়েছে যার ফলে প্রথম ক্ষেত্রে ক্রয়ের উপর প্রদত্ত কর পরবর্তী পর্যায়ে ছাড় হবে। ফলস্বরূপ, বন্ধ ও রুগ্ন কারখানাগুলি পুনরুজ্জীবন সম্ভব হবে বলে আশা করা যায় এবং এও আশা করা যায় লৌহ ও ইস্পাত শিল্পে নতুন লগ্নি আসতে শুরু করবে। ইঞ্জিনিয়ারিং শিল্পগুলি, যেখানে লৌহ ও ইস্পাত কাঁচা মাল হিসাবে ব্যবহৃত হয়, সেগুলির বিকাশ জোরদার হবে। গতবছরের বাজেটে শিল্পে সহায়তাদানের প্রকল্পটি আরও এক বছর কাল সম্প্রসারিত করার প্রস্তাব রয়েছে। শুধুমাত্র চা-বাগিচা ছাড়া বাণিজ্যিক ভিত্তিতে উৎপাদন সহ ফল ও শাক শব্জি চাষ, পুষ্পচাষ সহ সকল প্রকার কৃষি উৎপাদনের উপর থেকে কৃষি আয়কর তুলে নেওয়ার প্রস্তাব করা হয়েছে আমাদের রাজ্যে সনাতন পাটশিল্প একের পর এক সমস্যার মধ্য দিয়ে চলেছে অথচ বহুমুখীকরণের মাধ্যমে এই শিল্প শক্তিশালী হয়ে উঠতে পারে। একথা স্মরণে রেখে পাটজাত পণ্যসামগ্রীর উপর কর শতকরা হারে কমানোর প্রস্তাব করা হয়েছে এই আশা নিয়ে বন্ধ ও দুর্বল পাটকল শিল্পগুলি পুনরুজ্জীবিত হবে এবং এই শিল্পে নতুন পুঁজি আকৃষ্ট হবে। কর ব্যবস্থার আরও সরলীকরণের জন্য বিবিধ প্রস্তাবও করা হয়েছে। প্রত্যাশা পশ্চিমবঙ্গের অর্থনীতিকে সুদৃঢ় করতে পশ্চিমবঙ্গে শিল্পের বিকাশ ও পুনরুজ্জীবন এই সকল পদক্ষেপের ফলে বহুলাংশে সম্ভব হবে।

১৯৯৪-৯৫ অর্থবৎসরে বিনিয়োগকারীদের উৎসাহিত করতে আঠার কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। এই টাকার অঙ্কের মধ্যে শিল্পোদ্যোগীদের বিক্রয় কর ছাড়/মুকুব/বিলম্বে প্রদান এবং বিদ্যুৎ শুল্ক বাবদ বিভিন্ন সহায়তার পিরমান ধরা হয়নি। এইভাবে প্রদত্ত সুবিধাদি, যা আপাততভাবে অদৃশ্য, টাকার অঙ্কে একশ কোটিকেও ছাড়িয়ে গেছে যা স্পষ্টতই রাজ্য বাজেটে প্রত্যক্ষ দত্ত আঠার কোটি টাকার উৎসাহ প্রদান অপেক্ষা অনেক অনেক বেশি।

রাজ্য সরকারের ধারণা যে, মূলত বাণিজ্যিক মহল এবং সরকারের যৌথভাবে অংশগ্রহণের ও সহযোগিতার ভিত্তিতে ঈপ্সিত মাত্রায় শিল্পবিকাশ সম্ভব হবে। তাই সরকার বিভিন্ন বণিকসভার চেম্বার্স-এর সাথে আন্তরিক ভাবে পারস্পরিক মত বিনিময়ের উদ্দেশ্যে, বিভিন্ন শিল্পমেলা, সেমিনার প্রভৃতিতে অংশগ্রহণ করছে যাতে শিল্প বিনিয়োগের প্রশ্নে রাজ্যের সৌহার্দ্যপূর্ণ পরিবেশের প্রতিফলন ঘটে এবং শিল্পে নতুন পুঁজি আকৃষ্ট হয়। শিল্প পরিচালনার সমস্যাদির স্বরূপ অনুধাবনে এবং শিল্পবিকাশের অনুকুল কর্মপন্থা রচনায় শিল্প প্রতিনিধিদের সঙ্গে আলাপ আলোচনা করা হয়। এটা আনন্দের বিষয় যে কনফেডারেশন অব ইণ্ডিয়ান ইণ্ডাস্ট্রিজ যা প্রথম গঠিত হয়েছিল একদা এই মহানগরেই, তাদের শতবার্ষিকী অনুষ্ঠান কলকাতাতেই যথোপযুক্তভাবে পালন করেছেন। কলকাতায় এই শতবার্ষিকী যাতে সুষ্ঠভাবে অনুষ্ঠিত হতে পারে তার জন্য এই সরকার সম্ভাব্য সকল প্রকার সাহায্যদান করেছে। এই অনুষ্ঠানে বিভিন্ন বহুজাতিক সংস্থার প্রতিনিধি, বিদেশের বিশিষ্ট ব্যক্তিত্ব এবং বিভিন্ন বিদেশি সরকারের প্রতিনিধিরা অংশগ্রহণ করেছিলেন যার ফলে ভারতীয় বাণিজ্যিক মহল ও শিল্পপতিগণ এই রাজ্যে শিল্পবিকাশের প্রশ্নে তাঁদের সঙ্গে মত বিনিময়ের সুযোগ পেয়েছেন।

শিল্পনীতির ক্ষেত্রে এই সরকারের গৃহীত নীতিগত সিদ্ধান্তসমূহ, পরিকাঠামো উন্নয়ন সংক্রান্ত কমিটির রিপোর্ট, নতুন লগ্নির ক্ষেত্রে সরকারের ইতিবাচক সম্ভাবনাগুলির গণমাধ্যমে প্রকাশ ও প্রচার এবং পূর্বোক্ত অন্যান্য বাস্তবতাসমূহের নিরিখে দেশি ও বিদেশি শিল্পপতিদের মধ্যে এই রাজ্যের প্রতি যথেষ্ট আগ্রহের ও শিল্পস্থাপনে আস্থার সঞ্চার হয়েছে। এই রাজ্যের ভৌগোলিক অবস্থানজনিত অনুকূল পরিবেশ, প্রাকৃতিক সম্পদ এবং দক্ষ শ্রমসম্পদ বিশ্বের দৃষ্টি আকর্ষণে সক্ষম হয়েছে। ইতিমধ্যেই ব্রিটিশ যুক্তরাজ্য, দক্ষিণ কোরিয়া, চিন, অস্ট্রেলিয়া এবং বাংলাদেশ প্রভৃতি দেশের শিল্প ও বাণিজ্যিক প্রতিনিধিদল এই রাজ্যে এসেছেন। ভারতীয় শিল্প কনফেডারেশনের শতবার্ষিকী অনুষ্ঠান উপলক্ষ্যে সিঙ্গাপুরের মাননীয় প্রধানমন্ত্রী কলকাতায় এসেছিলেন, সেসময়ে তাঁর সঙ্গে দুই রাজ্যের শিল্প সম্পর্ক শক্তিশালী করার বিষয়টিও আলোচিত হয়েছে এই রাজ্যে শিল্প ও বাণিজ্য স্থাপনে আমেরিকা যুক্তরাষ্ট্র, জার্মানী, ফ্রান্স, জাপান, সিঙ্গাপুর, ফিনল্যাণ্ড, অস্ট্রেলিয়া এবং ইটালি প্রভৃতি দেশের শিল্পপতি ও কূটনীতিকদের মধ্যেও আগ্রহ পরিলক্ষিত হয়েছে। পুঁজি আমন্ত্রণ করার লক্ষে এই রাজ্য থেকেও সিঙ্গাপুর, চিন, অস্ট্রেলিয়া এবং ব্রিটিশ যুক্তরাষ্ট্রে প্রতিনিধিদল পাঠানো হয়েছিল।

আমরা আনন্দিত আমাদের প্রয়াস রাজ্যে নতুন লগ্নির সম্ভাবনাকে বাস্তব রূপ দিতে চলেছে। দেশি ও বিদেশি বিনিয়োগকারীদের কাছ থেকে উৎসাহব্যঞ্জক সাড়া পাওয়া যাচ্ছে। দেশের অভ্যন্তরের বৃহৎ শিল্প সংস্থাগুলি ছাড়াও বিদেশের বেশ কিছু খ্যাতিসম্পন্ন সংস্থা এই রাজ্যের শিল্পের পুনরুজ্জীবনের জন্য এগিয়ে এসেছেন। নেলকো কেমিক্যাল কোম্পানি, অ্যালকোয়া, ভিসুভিয়াস ক্রুসিবল, ক্যালটেক্স, দি ট্রান্স আমেরিকান কর্পোরেশন, ডোল, জে. এইচ. হুবার কর্পোরেশন, প্রাইস ওয়াটার হাউস, মোটরোলা, ম্যাটসুসিটা, জর্জ সোরস, রোলস রয়্যাস, সুমিটোমো, ডেলটা কর্পোরেশন, ইউ. এস. এ, সিমেন্স, জিইসি, ফিলিপ্স ইন্টারন্যাশনাল প্রভৃতি বহুপরিচিত বহুজাতিক সংস্থাগুলি ইতিমধ্যেই এইরাজ্যে শিল্প স্থাপনের প্রসার নিয়ে এগিয়ে এসেছেন। বৃহৎ ভারতীয় সংস্থাগুলির মধ্যে টাটা বিয়ারিং, টাটা মেটালিক্স, ফিলিপ্স, এ. সি. সি, সিমেন্স, জি. কে. ডব্লু, বাটা, ইনডাল, ইণ্ডিয়া রেয়ন, আর. পি. জি., ইণ্ডিয়া ফয়েলস, হিন্দুস্থান লিভারস, গ্রিভস কটন, আই. সি. আই., পি. সি. বি. এল., গুজরাট অম্বুজা সিমেন্ট লিমিটেড, আই টি. সি. প্রভৃতি তাদের প্রকল্পের কাজকর্ম শুরু করেছে। তাছাড়া, ১৯৯৪ এর মাঝামাঝি থেকে চলতি বছরের মার্চের প্রথম সপ্তাহ পর্যন্ত নতুন শিল্পস্থাপনে এবং পরিকাঠামোগত উন্নয়ন প্রকল্প রচনায় ছত্রিশটি সমঝোতাপত্র স্বাক্ষরিত হয়েছে। এই সমঝোতা পত্রগুলির মধ্যে রয়েছে লৌহ ও ইস্পাত শিল্পক্ষেত্রে ২৭৬০ কোটি টাকা লগ্নির পাঁচটি সমঝোতা পত্র, ইলেক্ট্রনিক্স শিল্পক্ষেত্রে ২১৮.৫০ কোটি টাকা লগ্নির দশটি, পেট্রোলিয়াম ডাউন স্ট্রীম প্রকল্পে ৯২০ কোটি টাকা লগ্নির তিনটি, কাগজ ও তন্তু বোর্ড শিল্পে ৭৫০ কোটি টাকা লগ্নির তিনটি, ওষধ ও ভেষজ শিল্পে ২০ কোটি টাকা লগ্নির দুটি, চর্ম শিল্পে ১২ কোটি টাকা লগ্নির একটি, কার্পাস তন্তু ও পারিধেয় শিল্পে ৩০৫ কোটি টাকা লগ্নির দুটি, প্রস্তুত খাদ্য তৈরির ক্ষেত্রে ২২ কোটি টাকা লগ্নির একটি, গৃহস্থালী সরঞ্জাম তৈরির ক্ষেত্রে ৫০ কোটি টাকা লগ্নির

একটি, সিরামিক্স/পটারি শিল্পক্ষেত্রে ৫০০ কোটি টাকা লগ্নির একটি এবং পরিকাঠামো উন্নয়নের ক্ষেত্রে ২০৭০ কোটি টাকা লগ্নির সাতটি সমঝোতা পত্র।

গতবছর বাজেট বক্তৃতায় আমি আপনাদের জানিয়েছিলাম—১৩.৮.১৯৯১ থেকে ২৮.২.১৯৯৪ পর্যন্ত সময়কালে এই রাজ্যে শিল্পস্থাপনের জন্য ৭১৮৫ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ৪৪৮টি স্মারকলিপি নথিভুক্ত হয়েছে যাতে ১,০২,৯৫৩ জনের কর্মসংস্থানের প্রস্তাব রয়েছে। চলতি বছরের জানুয়ারির শেষে এইরূপ নথিভুক্ত মোট স্মারকলিপির সংখ্যা দাঁড়িয়েছে ৫৯৭, যার মাধ্যমে মোট ১১১৯৩ কোটি টাকা লগ্নির ও ১৬৫৯৩৭ জনের কর্মসংস্থানের প্রস্তাব রয়েছে। এর থকে সহজেই অনুধাপন করা যায় এই রাজ্যে লগ্নিবৃদ্ধির ধারা অনুকূলভাবে অব্যাহত রয়েছে।

১৯৯৪ সালে পশ্চিমবঙ্গের জন্য প্রায় ২১৬৬ কোটি টাকার বিনিয়োগ সম্ভাবনার ২১২টি শিল্প অনুমোদন পাওয়া গেছে, যার মধ্যে নথিভুক্ত স্মারলিপির সংখ্যা ১৫৬। এগুলিতে বিনিয়োগ সম্ভাবনা প্রায় ১৮৬১ কোটি টাকা। এ ছাড়া এর মধ্যে রয়েছে ১৯০.৮০ কোটি টাকার বিনিয়োগ সম্বলিত ২৯টি অনুজ্ঞাপত্র, ২টি শিল্প লাইসেন্স (সিওবি) এবং ফলতা রপ্তানি কেন্দ্রে ৯২.৭৭ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ১৪টি প্রকল্প স্থাপনের অনুমোদন। গুরুত্বপূর্ণ প্রকল্প প্রস্তাবগুলির মধ্যে রয়েছে বেহালাস্থিত মেসার্স ইন্দো কোরিয়ান লাইটিংস লিমিটেড এর ২৫৯ কোটি টাকার হ্যালোজেন/ফ্লুরেসেন্ট বাতি প্রকল্প, কামারহাটিতে অবস্থিত মেসার্স ইণ্ডিয়া ফয়েলস লিমিটেড এর ১০৪ কোটি টাকার অ্যালুমিনিয়াম ফয়েলস প্রকল্প, দুর্গাপুরের মেসার্স কাজারিয়া আয়রন ও স্টীল কোং লিমিটেড এর ১২০ কোটি টাকার পিগ আয়রন প্রকল্প, ফলতা শিল্প বিকাশ কেন্দ্রে মসার্স অ্যালকোয়া, এ.সি.সি ইণ্ডাস্ট্রিয়াল কেমিক্যালস লিমিটেডের ৮৪ কোটি টাকার ট্যাবুলার ক্যালসাইনড অ্যালুমিনা প্রকল্প, কলকাতায় অবস্থিত মেসার্স নেমিক্স অ্যাগ্রোচিক প্রা.লি. এর ৯০ কোটি টাকার বয়লার প্রকল্প, হলদিয়াতে অবস্থিত মেসার্স মডার্ন ইণ্ডিয়া কনকাস্ট লি.-এর ৯৩ কোটি টাকার পিগ আয়রন প্রকল্প, ফলতা শিল্প বিকাশ কেন্দ্রের মেসার্স প্যাসিফিক কট্‌সপিন লি.-এর ৫৬ কোটি টাকার কার্পাস তন্তু প্রকল্প, উলুবেড়িয়া শিল্প বিকাশ কেন্দ্রে মেসার্স ল্যুইসজার গ্লাস (ইণ্ডিয়া) লি. এর ৪৯ কোটি টাকার গালস ওয়্যাল প্রকল্প এবং মেসার্স ব্রুক বণ্ড লিপটন ইণ্ডিয়া লি. এর হলদিয়াতে ৭০ কোটি টাকার খাদ্য প্রক্রিয়াকরণ প্রকল্প। এগুলি ছাড়াও ১৮.৪৪ কোটি টাকার বিনিয়োগ সম্বলিত ১১টি বৈদেশিক সহযোগিতার অনুমোদিত প্রস্তাব পাওয়া গেছে।

১৯৯৫এ ফেব্রুয়ারি পর্যন্ত প্রাপ্ত তথ্য অনুযায়ী অনুমোদিত ৩৪টি শিল্প রূপায়ীত হয়েছে যেগুলিতে অনুমিত মোট বিনিয়োগের পরিমাণ প্রায় ৪৯৩১ কোটি টাকা। ঐ বৎসরে রূপায়িত গুরুত্বপূর্ণ প্রকল্পগুলির মধ্যে রয়েছে দুর্গাপুর ইস্পাত কারখানার আধুনিকীকরণ এবং সম্প্রসারণ, হুগলি জেলার রিষড়ায় অবস্থিত মেঃ ইণ্ডিয়ান রেয়ন অ্যাণ্ড ইণ্ডাস্ট্রিজ লি.-এর উল এবং উল টপ তৈরির প্রকল্প, বারাসতে মাদার ডেয়ারী বেনমিল্ক কেভেন্টরলি. এর দুগ্ধ প্রকল্প, ফলতা

শিল্পবিকাশ কেন্দ্রে অ্যাসোসিয়েটেড সিমেন্ট কোং-এর সিন্থেটিক ফেরিক অক্সাইড প্রকল্প, বর্ধমান জেলার দুর্গাপুরে অবস্থিত ফিলিপ্স কার্বন ব্ল্যাক লি.-এর কার্বন ব্ল্যাচ সম্প্রসারণ প্রকল্প, তারাতলায় ভিসুভিয়াস ইণ্ডিয়া লি.-এর ইণ্ডাস্ট্রিয়াল সেরামিক্স তৈরি প্রকল্প এবং মেদিনীপুর জেলার খড়গপুরে টাকা মেটালিক্স লি.-এর পিগ আয়রণ প্রকল্প।

১৯৯৪ সালে ফলতা রপ্তানি বাণিজ্য অঞ্চলে অনুমিত ৩৬২ লক্ষ টাকার বিনিয়োগ সম্বলিত তিনটি প্রকল্প রূপায়িত হয়েছে। এই অঞ্চলে বর্তমানে চালু ইউনিট এর সংখ্যা ২২, যার মোট বিনিয়োগের অনুমিত পরিমাণ ৩৩ কোটি টাকার মতো। আরও ২৫টি ইউনিট স্থাপিত হওয়ার বিভিন্ন ধাপে রয়েছে, যেগুলিতে মোট বিনিয়োগের পরিমাণ প্রায় ২০০ কোটি টাকা। ১৯৯০-৯১ থেকে ১৯৯৫ সালের অগ্রগতি অবশ্যই আশানুরূপ নয়। যদিও এটি একটি কেন্দ্রীয় প্রকল্প—তথাপি রাজ্যে শিল্প বিকাশের স্বার্থে এর প্রভাবের কথা মাথায় রেখে রাজ্য সরকার এই বাণিজ্যকেন্দ্রের ওপর সবিশেষ গুরুত্ব আরোপ করেছে। বিদ্যুৎ সংযোগ প্রভৃতির মতো সামাজিক ও অন্যান্য পরিকাঠামোগত সুবিধাদি রাজ্য সরকার এই বাণিজ্যিক অঞ্চলের পরিমণ্ডলের চারপাশেও সম্প্রসারিত করেছে। এই সুবিধাদির আরও উন্নতিসাধনের জন্য রাজ্য সরকার যত্নবান আছে। এই বাণিজ্যকেন্দ্রে, কেন্দ্রীয় সরকার একটি কনটেনার হ্যাণ্ডেলিং জেটি নির্মাণের কাজ শুরু করছে। রায়চকে এস. সি. টি. সুবিধাযুক্ত একটি জেটি নির্মাণের প্রস্তাব রাজ্য সরকার করেছেন যাতে করে ফলতা রপ্তানি কেন্দ্রে জেটিটির একটি বিকল্প পরিকাঠামো নির্মাণের প্রয়োজন মেটানো সম্ভব হয়। প্রস্তাবিত এই জেটি নির্মাণের প্রস্তাবের পরিপ্রেক্ষিতে সরিসা—নুরপুর রাস্তার উন্নতিসাধন ও প্রসারণ এবং আরও এক কিমিঃ নূতন রাস্তা নির্মাণের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করতে ভারত সরকারকে অনুরোধ করা হয়েছে। এতে ফলতা ও রায়চকের মধ্যে সংযোগের উন্নতি হবে।

পাট শিল্পের ক্ষেত্রে ভারত সরকারের নীতি সহায়ক নয়। বি. আই. এফ. কর্তৃক পুনর্বাসন প্রকল্প অনুমোদনে চিরাচরিত দীর্ঘসূত্রতার কারণ পাট আধুনিকীকরণ ভাণ্ডার প্রকল্প এবং পাট বিশেষ উন্নয়ন ভাণ্ডার প্রকল্প পাট শিল্পের পুনরুজ্জীবনে উল্লেখযোগ্য কোনও ভূমিকা নিতে পারেনি। আর্থিক প্রতিষ্ঠান ও ব্যাঙ্কগুলির উদাসীনতা এবং ছুৎমার্গীয় মনোভাবের ফলে রুগ্ন পাটকলগুলির পক্ষে কার্যকর কোনও প্রকল্প অনুমোদন করানো দুরূহ হয়ে দাঁড়ায়। রাজ্যের শিল্প ও অর্থনীতিকে সুরক্ষিত করতে এবং এই শিল্পে নিযুক্ত হাজার হাজার শ্রমিক কর্মচারির কর্মসংস্থান রক্ষা করতে রাজ্য সরকার বি. আই. এফ. আর., বিভিন্ন আর্থিক প্রতিষ্ঠান ও ব্যাঙ্ক কর্তৃপক্ষের সাথে লাগাতার যোগাযোগ রেখে চলেছেন, যাতে করে পুনর্বাসন প্রকল্পগুলি দ্রুত ইতিবাচক নিষ্পত্তি হয়। সংশ্লিষ্ট সংস্থাগুলির পক্ষ থেকে আর একটু ইতিবাচক ও মানবিক সাড়া পেলে রুগ্ন প্রতিষ্ঠানগুলির পুনরুজ্জীবনে আশাতীত সাফল্য আসতে পারে। এখানে উল্লেখ করা যায় যে রাজ্য সরকারের দিক থেকে বি. আই. এফ. আর এর পুনর্বাসন প্যাকেজে কতকগুলি রুগ্ন পাটকলের পুনরুজ্জীবনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ উৎসাহদান প্রকল্প, ১৯৯৩, থেকে আর্থিক সহায়তা দিতে রাজ্য সরকার সম্মত হয়েছে।

বার বার বলা হয়েছে যে, চা শিল্পের মালিকরা তাদের অর্জিত মুনাফা এই শিল্পের প্রসারে পুর্নলগ্নি করছে না। রাজ্য সরকারের পক্ষ থেকে এই শিল্পকে তেজী করতে কলকাতায় নীলামের জন্য আনা চায়ের উপর প্রবেশ কর বিলোপ করা হয়েছে, কৃষি আয়করের ক্ষেত্রে সুবিধা দেওয়া হয়েছে এবং কাঁচা চা পাতার উপর সেস এর হার কমানো হয়েছে। নতুন চা বাগিচা পত্তন এবং বর্তমান চা বাগিচাগুলির সম্প্রসারণের জন্য রাজ্য সরকার জেলা ভিত্তিক কমিটি গঠন করেছে, যে কমিটিগুলি এ ব্যাপারে সরকারকে যথাযথ উপদেশ দান করতে পারবে। দার্জিলিং, জলপাইগুড়ি এবং উত্তর দিনাজপুরে নতুন বাগিচা স্থাপন ও বর্তমান বাগিচাগুলির সম্প্রসারণের জন্য বেশ কিছু আবেদন পাওয়া গেছে। পশ্চিমবঙ্গই একমাত্র রাজ্য যে নতুন চা বাগিচা স্থাপনের জন্য এই ধরনের নীতিগত সিদ্ধান্ত নিয়েছে। এই শিল্পের স্বার্থ এবং সেইসঙ্গে এই শিল্পে নিযুক্ত শ্রমিক কর্মচারীর স্বার্থ রক্ষা করার ব্যাপারে এই সরকার সদাসতর্ক থাকবে। চা বাগানগুলি আমাদের জাতীয় সম্পদ। পরীক্ষামূলকভাবে পুরুলিয়ার অযোধ্যা পাহাড়ে চা চাষের পথদেশক প্রকল্প গ্রহণ করা হয়েছিল তাতে সুফল আশা করা যাচ্ছে কারণ ঝোপগুলি সুস্থ-সমৃদ্ধভাবে বেঁচে আছে। এই পরীক্ষা এরপর সফল হলে চিরাচরিত এলাকার বাইরেও চা-চাষ সম্ভব হবে।

এই রাজ্যের ক্ষেত্রে সম্পূর্ণ নতুন এক সম্ভাবনার সৃষ্টি হয়েছে তা হল রবার চাষ। রবার পর্ষদের আধিকারিকগণ উত্তরবঙ্গের জেলাগুলিতে অনুসন্ধান ও সমীক্ষা চালানোর পর জলপাইগুড়ি, দার্জিলিং এবং উত্তর দিনাজপুর জেলার কতকগুলি এলাকাকে রবার চাষের উপযোগী বলে চিহ্নিত করেছেন। কালিম্পং মহকুমার গৈরীনিবাসে সিঙ্কোনা ও অন্যান্য ভেষজ উদ্ভিদ কৃত্য-এর বিশ একর জায়গায় পরীক্ষামূলকভাবে রবার চাষ শুরুর পরিকল্পনা রয়েছে। দার্জিলিং গোর্খা পার্বত্য উন্নয়ন পরিষদ দার্জিলিং জেলার শুকনাতে রবার পর্ষদের তত্ত্বাবধানে দশ হেক্টর জমি রবার চাষের জন্য চিহ্নিত করেছে। ডাকব্যাক এর ন্যায় কয়েকটি খ্যাতনামা কোম্পানি জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলায় রবার চাষের জন্য জমি চেয়েছে। বর্তমানে তাদের এই প্রস্তাব জেলা প্রশাসনের বিবেচনাধীন আছে।

মহাশয়, আমি এখন সভার কাছে শিল্প ও বাণিজ্য বিভাগের নিয়ন্ত্রণাধীন বিভিন্ন নিগম এবং অধিকার (কর্পোরেশন ও ডাইরেক্টরেট) ও অধীনস্থ অফিসগুলির বিভিন্ন প্রকল্প রূপায়ণে সম্পাদিত কাজের একটি বিবরণী উপস্থাপিত করছি। সর্ব প্রথমে আমি সভার কাছে পেশ করব যে, এ রাজ্যে শিল্পায়নের যে প্রবল জোয়ার এসেছে তার সবরকমের চাহিদা পুরণের জন্য এই বিভাগের অধীনস্থ বিভিন্ন সহায়ক সংস্থা, নিগম ও অধিকারগুলিকে আরো গতিসম্পন্ন হতে হবে। ঈপ্সিত মাত্রায় কর্মদক্ষতা লাভের জন্য আমরা মূল সহায়ক সংস্থাগুলি পুনর্গঠন করার ব্যবস্থা গ্রহণ করেছি।

পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম লিমিটেড এ রাজ্যে শিল্পের দ্রুত ও সুনিয়ন্ত্রিত সংস্থাপন, বৃদ্ধি এবং উন্নয়নের ক্ষেত্রে মূল ভূমিকা পালন করে আসছে। সংশ্লিষ্ট দপ্তর ও সহায়ক সংস্থাগুলির সঙ্গে সুদক্ষ সমন্বয়ের দ্বারা প্রকল্প স্থাপনের জন্য প্রয়োজনীয় নানা প্রকার ছাড়পত্র

পাওয়ার বিষয়ে এক জানলা কাউন্টারে শিল্পপতিদের দ্রুত পরিসেবা দিয়ে এই নিগম এখন মূল সংস্থা হিসাবে 'শিল্প বন্ধু'র দক্ষ ক্রিয়াকলাপের মূলসূত্র।

১৯৯৪ সালের আগস্ট মাসে নিগম ৩৬০০ কোটি টাকার হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পের জন্য চ্যাটার্জি পেট্রোকেম (মারুইটাস) কোম্পানি, যেটি যুক্তরাষ্ট্রের সোরোস ফাণ্ড ম্যানেজমেন্ট এর অর্থানাকূল্যে হলদিয়া প্রকল্পের জন্যই বিশেষ ভাবে গঠিত, এবং টাটা অ্যাণ্ড এ্যাসোসিয়েটস এর সঙ্গে যৌথ উদ্যোগের ঐতিহাসিক চুক্তি পত্রে স্বাক্ষর করেছে। এই ঘটনা রাজ্যের শিল্প ইতিহাসে একটি সন্ধিক্ষণ এবং রাজ্যের শিল্পপটের উন্নতিবিধানে সবিশেষ বহুগুণক প্রভাব সৃষ্টি করে অনুসঙ্গ নিম্নমুখী ইউনিটগুলি সহ মূল বিশাল প্রকল্পটি রাজ্যে বড় রকমের আর্থিক উন্নয়ন আনবে। আশা করা যাচ্ছে প্রায় দেড় লক্ষ মানুষের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হবে। হলদিয়া পেট্রোকেমিক্যালস প্রকল্পে পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম লিমিটেড ও চ্যাটার্জি পেট্রোকেম (মারুইটাস) কোম্পানি থেকে ৩০০ কোটি টাকা করে ইক্যুইটি বিনিয়োগ হবে এবং অপর উদ্যোক্তা টাটাস অ্যাণ্ড অ্যাশোসিয়েটস বিনিয়োগ করবেন ১০০ কোটি টাকা। ১৯৯৪-৯৫ আর্থিক বছর পর্য্যন্ত, চ্যাটার্জি পেট্রোকেম (মারুইটাস কোম্পানি) কর্তৃক ইক্যুইটি বাবদ দেওয়া অর্থের সঙ্গে সঙ্গতি রেখে রাজ্য সরকার নিগমের পক্ষ থেকে এই প্রকল্পের ইক্যুইটি বিনিয়োগ বাবদ ৭৮ কোটি ১৭ লক্ষ ৫০ হাজার টাকা বরাদ্দ করেছেন।

অগ্রণী আর্থিক সংস্থা হিসাবে ভারতীয় শিল্পোন্নয়ন ব্যাঙ্কের পক্ষ থেকে এই প্রকল্পে ১৬০০ কোটি টাকা টার্ম লোন পাওয়ার নিশ্চয়তা পূর্বেই পাওয়া গেছে। বিধিবদ্ধ ছাড়পত্র পাওয়া এবং পরিকাঠামোগত উন্নয়নের বিষয়ে বেশ কিছু উল্লেখযোগ্য স্তর অতিক্রান্ত হয়েছে। দ্রুত গতিতে প্রকল্পটি সম্পূর্ণ করার জন্য সর্বাধুনিক প্রযুক্তি ব্যবহৃত হবে। প্রখ্যাত প্রযুক্তি-সরবরাহকারীদের সঙ্গে আলোচনা চূড়ান্ত পর্যায়ে আছে। পলিপার্ক স্থাপন ও অনুসঙ্গ নিম্নমুখী শিল্প ইউনিট স্থাপনের পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে যাতে এই ইউনিটগুলির বেশির ভাগই মূল ইউনিটটি চালু হওয়ার সাথে সাথেই তৈরি হয়ে যায়। রাজ্যের সম্ভাব্য সমস্ত অঞ্চলে এইগুলি স্থাপন করার বিষয়টি অগ্রাধিকার পাবে।

হলদিয়া পেট্রোকেমিক্যালস প্রকল্প ছাড়া এই নিগম আরও কিছু যৌথ প্রকল্প রূপায়ণ করছে। এগুলির মধ্যে, কল্যাণীতে টয়লেট সাবান ও টয়লেট্রিস উৎপাদনের প্রকল্পটি ইতিমধ্যেই আংশিকভাবে চালু হয়েছে। যৌথ উদ্যোগ প্রকল্প হিসাবে রূপায়ণের জন্য এই নিগম একটি ঔষধ উৎপাদনের প্রকল্প ও রপ্তানিমূলক চামড়ার জুতো তৈরির প্রকল্প এ বছর হাতে নিয়েছে। এই নিগমের সহায়তায় বিভিন্ন সামগ্রীর উৎপাদনের জন্য বেশ কিছু সংখ্যাক প্রকল্প রূপায়ণের বিভিন্ন পর্যায়ে আছে। সহায়তাপ্রাপ্ত একটি প্রকল্প, খড়গপুরের টাটা মেটালিকস লিমিটেড, তাদের ৫২ কোটি টাকার পিগ আয়রণ উৎপাদন প্রকল্পে এ বছর বাণিজ্যিক ভাবে উৎপাদন শুরু করেছে। এই কোম্পানি ইউনিটটি আরও সম্প্রাসারণের ব্যবস্থা করছেন। এই নিগম বহু শিল্প প্রকল্পের দ্রুত রূপায়ণের জন্য সহায়তা (Escort Service) দিচ্ছেন।

পশ্চিমবঙ্গ সরকারের শিল্পোন্নয়ন নীতির বিবরণ ঘোষণার পর থেকেই এই রাজ্যে শিল্প প্রসারে নতুন জোয়ার এসেছে এবং রাজ্য শিল্প উন্নয়ন নিগম শিল্পদ্যোগীদের কাছ থেকে ব্যাপক হারে প্রকল্প স্থাপনের প্রস্তাব পেয়েছেন। নিগম এই সমস্ত সাহসিক (Challenging) প্রস্তাব প্রত্যয়ের সঙ্গে খতিয়ে দেখছেন এবং শিল্প সম্ভাবনার প্রতিশ্রুত লক্ষ্য পূরণের স্বার্থে তাৎক্ষণিক কাজ করছেন। ১৯৯৪ সালের মধ্যবর্তী সময় থেকে ১৯৯৫-এর মার্চ-এর প্রথম সপ্তাহের মধ্যে, নিগম ২০টি সমঝোতাপত্রে (এমওইউ) স্বাক্ষর করেছেন। এগুলি গুরুত্বপূর্ণ (Strategic) শিল্প স্থাপন তথা পরিকাঠামোগত উন্নয়ন বিষয়ক প্রকল্প। এই সমঝোতাগুলির মধ্যে আছে কেভেন্টার অ্যাগ্রো লিমিটেডের সঙ্গে কুলপির ক্ষুদ্র বন্দর নির্মাণ প্রকল্প, মাতাদিন আগারওয়ালার সঙ্গে হলদিয়া বা দুর্গাপুরে একটি নিউজপ্রিন্ট প্রকল্প, নিক্কো কর্পোরেশন লিমিটেডের সঙ্গে হলদিয়ায় একটি পিভিসি রেজিন প্রকল্প, কাজারিয়া আয়রণ কাস্টিংস লিমিটেডের সঙ্গে দুর্গাপুরের নিকট একটি পিগ আয়রণ প্রকল্প, পিয়ারলেস জেনারেল ফিনান্স অ্যাণ্ড ইনভেস্টমেন্ট কোং লিমিটেডের সঙ্গে একটি ভিসকোস স্টেপল ফাইবার প্রকল্প, সুভাষ প্রোজেক্ট অ্যাণ্ড মার্কেটিং লিঃ-এর সঙ্গে দক্ষিণ ২৪-পরগনায় একটি 'ইণ্ডাস্ট্রিয়াল পার্ক' নির্মাণ প্রকল্প, সিঙ্গাপুর-এর এ জি আই ও গ্রুপ অফ কোং-এর সঙ্গে একটি বিশ্বমানের 'শপিং মল' প্রকল্প, সিঙ্গাপুরের ম্যাপ মার্কেটিংস প্রাঃ লিঃ এর সঙ্গে রপ্তানিভিত্তিক সূতির পোষাক প্রস্তুতি প্রকল্প, ব্রিটেনের বার্ভেসডিল (ইউকে) লিঃ-এর সঙ্গে একটি আধুনিক বস্ত্র নির্মাণ প্রকল্প, লণ্ডনের এইচ এম সরফ প্রমুখের এর সঙ্গে সিরামিক স্যানিটারী টাইলস/পটারী/খাদ্য প্রকরণ প্রকল্প, ইমামী শিল্পগোষ্ঠীর সাথে একটি কাগজ তৈরির প্রকল্প। নিগম কর্তৃক স্বাক্ষরিত উক্ত কুড়িটি সমঝোতা পত্র থেকে দেখা যায় লগ্নির পরিমাণ ৪০৫৬ কোটি টাকা এবং এতে সরাসরি ৭৩৫০ ব্যক্তির কাজের সুযোগ আছে।

পরিবর্তিত পরিস্থিতির পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গ রাজ্য শিল্প উন্নয়ণ নিগম লিজ ফিনান্সিং, মার্চেন্ট ব্যাঙ্কিং ভেঞ্চার ক্যাপিটাল, মিউচুয়াল ফাণ্ড, রপ্তানি ইত্যাদি ক্ষেত্রে তাদের কাজকে বহুমুখী করছেন। ভারত সরকার ইতিমধ্যেই রপ্তানি সংক্রান্ত কর্মসম্পাদনের জন্য নিগমকে 'এক্সপোর্ট হাউস' রূপে অনুমোদন দিয়েছেন। রাজ্যে শিল্প পুনরুত্থানের কথা মনে রেখেই রাজ্যের উদীয়মান নতুন প্রকল্পগুলিতে ইকুয়িটি (ইক্যুইটি সাপোর্ট) এবং বহুবিধ আর্থিক সহায়তা বিধানের জন্যে নিগমের মূলধনীভিত্তি (ক্যাপিটাল বেস) দৃঢ় করা প্রয়োজন। বাজেটকৃত সহায়তাবৃদ্ধি ছাড়াও রাজ্য সরকার নিগমকে বাণিজ্যিক ব্যাঙ্কিং, লীজ ফিনান্সিং, ভেঞ্চার ক্যাপিটাল ফাণ্ডে অংশগ্রহণ এবং ১৯৯৪-৯৫ সাল থেকে বাজার থেকে কুড়ি কোটি টাকায় ঋণ সংগ্রহের জন্য নন-এস-এল-আর বণ্ড ছাড়ার প্রস্তাব অনুমোদন করেছেন। যাতে বাজেট বহির্ভূত উৎস থেকেও নিগম নিজস্ব সম্পদ বাড়িয়ে নিতে পারেন।

পশ্চিমবঙ্গ ইলেক্ট্রনিক্স ইণ্ডাস্ট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন অনেকগুলি কোম্পানি স্থাপন করেছে, যেগুলি হয় অধীনস্থ কোম্পানি, নয়তো যৌথ উদ্যোগ কোম্পানি। ওয়েবেল টেলিযোগাযোগ শিল্প সংস্থা সল্টলেকে অবস্থিত তাদের নতুন কারখানায় নতুন প্রজন্মের ব্যক্তিগত

ভ্রাম্যমাণ বেতার যন্ত্র ও বেতার-এর উৎপাদন শুরু করেছে। ওয়েবেল সোলার এনার্জি সিস্টেম লিমিটেড, যেটি শতকরা একশভাগ বিদেশে রপ্তানিমন্য সংস্থা, ইতালীর হেলিচয়স টেকনোলজি এস পির এর সঙ্গে অর্থনৈতিক ও প্রযুক্তিগত সহযোগিতায় সৌরকোষ মডিউলস ও সিস্টেমস উৎপাদন শুরু করেছে। কোম্পানিটি তাদের উৎপাদিত পণ্য বিদেশে রপ্তানি শুরু করে দিয়েছে। ওয়েবেল ইলেকট্রো অপ্টিকস লিমিটেড আমেরিকার এপ্লায়েড ফাইভার অপ্টিকস-ইনক-এর সঙ্গে উৎপাদনের একটা পরীক্ষিত অংশ ফাইবার অপটিক-মূলক চিকিৎসা-যন্ত্রাদি উৎপাদন ও বিদেশে সরবরাহের একটি চুক্তি সম্পাদন করেছে। কোম্পানিটি সল্টলেকে তাদের শিল্পকারখানাটি তৈরি করার পথে অগ্রসর হচ্ছে এবং আশা করা যাচ্ছে অনতিবিলম্বে তাদের প্রকল্প কার্যকর করা যাবে। ওয়েবেল ইলেকট্রোসিরামিকস লিমিটেড প্রফেশনাল গ্রেড সফট ফেরাইটস উৎপাদনের সম্প্রসারণ তথা পুনর্গঠন কর্মসূচি কার্যকর করছে এবং সিমেন্স মাতসুসীটা কোম্পানি থেকে গৃহীত প্রযুক্তির উন্নয়ণ বিকাশ করছে। এ সি সি ছাড়াও সিমেন্স ইণ্ডিয়া ও জার্মানী-র সিমেন্স মিটসুসীটা কোম্পানি আর্থিক দিক দিয়েও এই প্রকল্পে অংশগ্রহণ করছে। ওয়েবেল মিডিয়াট্রনিক্স লিমিটেড আমেরিকার একটি কোম্পানির সঙ্গে মালটিমিডিয়া ক্ষেত্র সম্প্রাসরণ ও নরওয়ের একটি কোম্পানির সঙ্গে স্টুডিও যন্ত্রপাতি উৎপাদনের চুক্তি সম্পাদন করেছে।

শতকরা ১০০ ভাগ রপ্তানিকারী সংস্থাগুলির জন্য সল্টলেকের এস ডি এফ বিল্ডিং-এ স্থাপিত সফটওয়ার টেকনোলজি পার্কে ১৫টি শিল্পসংস্থাকে তাদের সফটওয়ার উন্নয়ন ও বিদেশে রপ্তানি উন্নতিকল্পে স্থান দেওয়া হয়েছে। তার মধ্যে ছটি সংস্থা তাদের কাজ শুরু করে দিয়েছে এবং বাকি সাতটি শীঘ্রই তাদের কাজ শুরু করতে পারবে বলে আশা করা যাচ্ছে। ভারত জার্মান সহযোগিতায় সল্টলেকের এস ডি এফ বিল্ডিংএ একটি ইলেক্ট্রনিক্স যন্ত্রপাতির পরীক্ষা কেন্দ্র গড়ে তোলা হয়েছে—ঐ কেন্দ্রে ইলেক্ট্রনিক্স যন্ত্রাদির গুণগত মান নির্ধারণ-এর বিশেষজ্ঞ গড়ে তোলার জন্য প্রশিক্ষণ ব্যবস্থা চালু হয়েছে এবং বিভিন্ন ইলেকট্রনিক্স শিল্প সংস্থা এই কর্মসূচিতে অংশ গ্রহণ করছে।

১৯৯৫-এর শুরুতে শিল্প নিগম কলকাতায় একটি আর্ন্তজাতিক প্রদর্শনী তথা আলোচনাচক্র "গেটওয়ে ৯৫" এর আয়োজন করে। ভারত সরকারের ইলেকট্রনিক্স ও টেলি যোগাযোগ দপ্তর-এর যৌথ উদ্যোগে এই আন্তর্জাতিক ইলেক্ট্রনিক্স প্রদর্শনী তথা প্রকাশ মেরা কলকাতার বুকে এই প্রথম অনুষ্ঠিত হল।

এই আলোচনা চক্রে দেশ বিদেশের নামীদামী ও বিশেষজ্ঞ স্ব স্ব ক্ষেত্রে অংশ গ্রহণ করেন। উক্ত প্রদর্শনীটিতে ইলেক্ট্রনিক্স জগৎ-এর বিভিন্ন ক্ষেত্রের যথা যোগাযোগ, জনসংযোগ প্রযুক্তি (উৎপাদন), উপযোজ্য ইলেক্ট্রনিক্স ইত্যাদির প্রর্দশিত হয়। অংশগ্রহণকারী দেশ হিসাবে ইতালী, নরওয়ে, আমেরিকার বিভিন্ন সংস্থা সহ-সিমেন্স, ফিলিপস, জি. সি. ই. এল., মোদী টেলস্ট্রা, আই. টি. আই, ভি. এস. এন. এল., এইচ. সি. এল, ইনডাল, বেতার ও দূরদর্শন ইত্যাদি। গেটওয়ে '৯৫ বিভিন্ন শিল্প ব্যবহারক এবং আগ্রহী বিনিয়োগকারীদের কাছ থেকে উৎসাহজনক সাড়া পেয়েছে।

এই প্রদর্শনীতে নরওয়ে, ইতালী এবং আমেরিকার ৩টি কোম্পানির সঙ্গে ৩টি প্রকল্পে ওয়েবেলের সমঝোতাপত্র সম্পাদন হয়-এর ফলে ওয়েবেলের পক্ষে ১৯৯৪-৯৫ বর্ষে সমঝোতাপত্রের মোট সংখ্যা দাঁড়ায় দশটি।

রাজ্যের অনগ্রসর অঞ্চলে সুনির্দিষ্ট অর্থনৈতিক বিকাশের জন্য পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামো উন্নয়ন পর্ষদ এ পর্যন্ত ১২টি গ্রোথ সেন্টার স্থাপন করেছে। বর্তমানে রাজ্যে শিল্প বিকাশের যে জোয়ার এসেছে তার ফলে গ্রোথ সেন্টারগুলিতে বিশেষত কলকাতা/হাওড়া সন্নিহিত অঞ্চলের গ্রোথ সেন্টারগুলিতে, জমির চাহিদা বেড়েই চলেছে। নদীয়া জেলার কল্যাণী (ফেজ ১ ও ২) ও মেদিনীপুর জেলার হলদিয়া এবং খড়গপুর গ্রোথ সেন্টারের সমস্ত জমি বিলি বন্টন হয়ে গেছে। উলুবেড়িয়ায় ১০৯ একর জমি এবং ৩৬টি শেডের মধ্যে ৭৬ একর জমি এবং ২৯টি শেড বিলি বন্টন হয়েছে এবং বাকি অবিলিকৃত জমি ও শেড বন্টনের জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ফলতার শিল্পাঞ্চলের সমস্ত জমিখণ্ড বিলি বন্টন হয়ে গেছে। জলপাইগুড়ি জেলার ডাবগ্রাম ও রাণীনগর গ্রোথ সেন্টারে যথাক্রমে ৮৭ একর ও ৩০ একর জমি বিভিন্ন ইউনিটকে বন্টন করা হয়েছে। এছাড়া, রাণীনগরে আরও ১ একর জমি বিলির ব্যবস্থা করা হয়েছে। কুচবিহার জেলার ফেজ-১ গ্রোথ সেন্টার ও বাঁকুড়া জেলার বিষ্ণুপুর গ্রোথ সেন্টারের উন্নয়ণ প্রায় শেষ হওয়ার মুখে এবং বিলি বন্টনও শুরু হয়েছে। কল্যাণী ফেজ-৩ গ্রোথ সেন্টারের ১৯ একর জমি বিলিকৃত এবং ৫০ একর জমি বিলির বন্দোবস্ত করা হয়েছে। এই নিগম শিল্পোদ্যোগীদের উন্নততর সুযোগ সুবিধা দানের জন্য গ্রোথ সেন্টারগুলিতে বর্তমান সুযোগসুবিধা সম্প্রসারণ এবং ঐ সুযোগ সুবিধার ক্ষেত্র সম্প্রসারণের ব্যবস্থা গ্রহণ করেছে।

ক্রমবর্দ্ধমান চাহিদা মেটানোর প্রয়োজন এই নিগম ফলতা এবং উলুবেড়িয়া সহ বিভিন্ন অঞ্চলে জমি অধিগ্রহণের সম্ভাবনা খতিয়ে দেখছে। মালদা, বীরভূম এবং জলপাইগুড়ি জেলাতে মেগা (বৃহৎ) গ্রোথ সেন্টারের জন্য জমি চিহ্নিত করা হয়েছে এই গ্রোথ সেন্টারগুলির সংস্থাপনের জন্য প্রকল্প রিপোর্ট ভারত সরকারের কাছে জমা দেওয়া হয়েছে। এবং প্রয়োজনীয় মঞ্জুরি আশা করা যাচ্ছে।

দি গ্রেটার ক্যালকাটা গ্যাস সাপ্লাই কর্পোরেশন লিঃ গ্যাস সরবরাহের উন্নতি ও প্রকল্পের বাকি কাজ শেষ করার জন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। রাজাবাজারে এক এম. সি. এফ. ডি ক্ষমতাযুক্ত দুইটি গ্যাস হোল্ডার স্থাপনের মাধ্যমে কর্পোরেশনের গ্যাস হোল্ডার প্রকল্প প্রায় সম্পূর্ণ হয়েছে। এই গ্যাস হোল্ডারগুলি এখন পরীক্ষামূলকভাবে চালানো হচ্ছে।

ডানকুনি থেকে এন-এইচ ২/৬ এর সংযোগস্থল পর্যন্ত উচ্চ চাপের মেইন এবং এই গ্যাস হোল্ডারগুলি চালু হওয়ার সাথে সাথে গ্যাস সরবরাহ ক্ষমতা বর্তমান ২.৫ এম.সি.এফ.ডি. থেকে বেড়ে ৬.৭ সি.এফ.ডি. হবে এবং এর ফলে কর্পোরেশনের গ্রাহকদের নিরবচ্ছিন্ন গ্যাস সরবরাহ সুনিশ্চিত হবে। ৫ই জানুয়ারি ১৯৯৫ তারিখে হাওড়ায় গাসের চাপ নিয়ন্ত্রণ কেন্দ্রের

(Pressure Reducing Station) উদ্বোধন করা হয়েছে। গ্রাহকদের কারিগরি সাহায্য প্রদানের জন্য অবশ্য প্রয়োজনীয় অ্যাসবার্নার তৈরির প্রকল্প অনুমোদন লাভ করেছে। ডানকুনি কোল কমপ্লেক্স কর্তৃপক্ষ দাম বাড়াবার জন্য চাপ দিচ্ছেন। কিন্তু জি.সি.জি.এস.সি. এমন একটি মূল্য তালিকা দ্বারা পরিচালিত হবেন যা গ্রাহকদের কাছে গ্রহণীয়। বেশির ভাগ শিল্প-গ্রাহক টাউন গ্যাস ব্যবহারে সম্মত আছেন যদি গ্যাসের মূল্য প্রতিযোগিতামূলক হয় এবং জ্বালানি ব্যবহারের এই পরিবর্তনের জন্য যে মূলধন বিনিয়োগ করা হবে তা পরিশেষে লাভজনক হয়। গ্যাস কর্পোরেশনকে পরিবহন ও বিতরণ সংক্রান্ত বিশাল গ্যাস পাইপ লাইনের রক্ষণাবেক্ষণ বাবদ প্রচুর অর্থ ব্যয় করতে হয়। এই পরিপ্রেক্ষিতে গ্যাস-এর মূল্যবৃদ্ধি প্রকল্পটির লাভজনক হওয়ার পথে অন্তরায় হবে।

প্রসঙ্গক্রমে জানাই যে পরিবেশ দূষণ প্রতিরোধ করার জন্য শিল্প ও ব্যবসায়ী গ্রাহকদের দূষণমুক্ত কোল গ্যাস ব্যবহারে আগ্রহী করার জন্য রাজ্য সরকার এবং কর্পোরেশন যথেষ্ট প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। যেমন আমি আমার গত বছরের বাজেট বক্তৃতায় উল্লেখ করেছিলাম, বর্তমান ও ভবিষ্যৎ শিল্প-গ্রাহকদের জন্য রাজ্য সরকার পশ্চিমবঙ্গ সহায়তা প্রকল্প, ১৯৯৩-এর মাধ্যমে একগুচ্ছ সুবিধাদি প্রদান করেছেন।

১৯৯৩-৯৪ সালে কোর্টের আদেশ অনুযায়ী সিংগেল ও রাংনীত চা বাগিচা দুটি পূর্বতন মালিকদের প্রত্যার্পন করার ফলে পশ্চিমবঙ্গ চা উন্নয়ন নিগমকে প্রতিকূল অবস্থার সম্মুখীন হতে হয়। প্রধানতঃ প্রতিকূল কৃষি পরিবেশ ও আবহাওয়ার কারণে নিগমের পাঁচটি চা বাগিচায় তৈরি চায়ের মোট উৎপাদন ১৯৯৩-৯৪ সালের ৫.৫২ লাখ কেজিতে নেমে আসে। অবশ্য সমগ্র চা শিল্পই সাধারণ ভাবে এই প্রতিকূলতার সম্মুখীন হয়েছিল।

বিশেষত পাহাড়ি অঞ্চলের চা বাগিচাগুলির এই উৎপাদন হ্রাসের অপর উল্লেখযোগ্য কারণ হল, জৈব চাষ পদ্ধতি গ্রহণ, যা আন্তর্জাতিক বাজারে দার্জিলিং চায়ের ক্রেতাদের চাহিদা পুরণের জন্য নিগম নিতে বাধ্য হয়। এই জৈব চাষ পদ্ধতিতে চায়ের গুণগত মান বৃদ্ধি পেলেও, উৎপাদন হ্রাস পায়।

যাই হোক, দার্জিলিং চায়ের বাজার দর খুবই ভাল ছিল এবং দার্জিলিং চায়ের গড় বিক্রয় মূল্য ১৯৯৩-৯৪ সালে যেখানে কেজি প্রতি ৮৮ টাকা ছিল, ১৯৯৪-৯৫ সালে তা বেড়ে কেজি প্রতি গড়ে ৯৬ টাকা হয়। নিগম উৎপাদিত চায়ের গুণগত মান উন্নয়নের জন্যই এই বিক্রয়মূল্য বৃদ্ধি পায়। এটা অবশ্যই উৎসাহব্যঞ্জক যে পানডাম চা বাগিচা উৎপাদিত চায়ের একটি বিশেষ অংশ কেজি প্রতি ৭০০ টাকা এবং আরও কিছু অংশ কেজি প্রতি ৫০০ টাকা ও তদুর্ধ দামে নিলাম হয়েছে। আশা করা যায়, নিগমের লাগাতার চেষ্টায় আগামী মরশুমে উৎকৃষ্টতর দার্জিলিং চা বাজারে আসবে। ডুয়ার্স অঞ্চলের চায়ের গড় মূল্য অবশ্য ১৯৯৩-৯৪ সালে কেজি প্রতি ৪৬ টাকা থেকে কমে, ১৯৯৪-৯৫ সালে কেজি প্রতি ৩৬ টাকায় দাঁড়িয়েছে। এর ফলে, মোট বিক্রি ১৯৯৩-৯৪ সালের ৩২৯.০১ লক্ষ টাকা থেকে

নেমে ১৯৯৪-৯৫ সালে ২৮৫.৭৪ লক্ষ টাকায় দাঁড়ায়। নিলাম বাজারে রাশিয়ান ক্রেতারা যোগদান না করায় ডুয়ার্স বাগানের সিটিসি চায়ের দামে এই ব্যাপক অবনমন ঘটে।

ডুয়ার্সের চা বাগানের উৎপাদন ও গুণগতমান উন্নয়নের জন্য, ১৯৯৪-৯৫ সালে নিগম নানাবিধ উন্নয়নমূলক কর্মসূচি নিয়েছে। এর মধ্যে রয়েছে নার্সারি তৈরি, নতুন চারাগাছ রোপণ, জল সরবরাহ ও সেচ ব্যবস্থার উন্নতি সাধন এবং পর্যায়ক্রমে হিলা চা বাগিচার বর্তমান কারখানার আমূল সংস্কার ও আধুনিকীকরণ। চলতি বছরে হিলা চা বাগিচায় একটি নতুন 'ফ্লুইড বেড ড্রায়ার' লাগানো হয়েছে, যার ফলে আশা করা যায় যে, উৎপাদিত চায়ের মানের উন্নতি হবে। নিগমের উন্নয়নমূলক কাজের পরিপ্রেক্ষিতে, ডুয়ার্সের হিলা ও মহুয়া চা বাগিচার উৎপাদন চলতি বছরে, যথাক্রমে ৬ এবং ২৩ শতাংশ বৃদ্ধি পেয়েছে।

নিগম পুরুলিয়া জেলায় চা চাষের বাণিজ্যিক সম্ভাবনা অন্বেষণের উদ্দেশ্যে ঐ অঞ্চলের অযোধ্যা পাহাড়ে চা গাছের 'নার্সারি' এবং চায়ের 'বুশ' তৈরির একটি পথদেশক প্রকল্প (পাইলট প্রোজেক্ট) হাতে নিয়েছিলেন। ১৯৯৩ সালের জুলাই মাস থেকে এখন পর্যন্ত প্রায় ২৪০০০ চারা রোপন করা হয়েছে, এ উদ্দেশ্যে গৃহীত ৮.১৫ একর পরিমিত জমিতে। চারা তৈরির উদ্দেশ্যে প্রাপ্ত ০.২২ একর পরিমিত জমিতে গড়ে ওঠা 'ক্লোনাল অ্যান্ড সিড' নার্সারি থেকে উপরোক্ত চারাগুলি পাওয়া গিয়েছে। একটি ছোট সেচের যন্ত্রও এখানে দেওয়া হয়েছে।

নার্সারিতে বেড়ে ওঠা চারা গাছগুলির সতেজ ভাবে বেঁচে থাকা এবং সেগুলি জমিতে রোপণের মাত্রা এ পর্যন্ত খুবই সন্তোষজনক। সর্বশেষ তথ্য থেকে দেখা যাচ্ছে যে চারা গাছগুলি সতেজ রয়েছে এবং তাদের বৃদ্ধিও আশানুরূপ।

১৯৯৪-৯৫ সালে ওয়েস্ট বেঙ্গল ফার্মাসিউটিক্যাল অ্যান্ড ফাইটোকেমিক্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড, তাদের কল্যাণী ইউনিটের ৮-হাইড্রোক্সিকুইনোলিন এবং ডাই-আয়োডো-হাইড্রোক্সি কুইনোলিন উৎপাদন বৃদ্ধির উদ্দেশ্যে কারখানা ও যন্ত্রাদির আধুনিকীকরণের কাজ সম্পন্ন করেছেন। চাহিদা বাড়ায় নিগম 'ফাইটোফ্রেস' ও ফাইটোস্প্রে'-র উৎপাদন বৃদ্ধির ব্যবস্থা করেছে। 'রিসার্চ অ্যান্ড ডেভেলপিং কাম ড্রাগ টেস্টিং ল্যাবরেটরি'তে বিশ্লেষণমূলক কাজের পরিধি বাড়াবার প্রচেষ্টা চলছে।

এই নিগম মার্কিন যুক্তরাষ্ট্রে 'ইউসোলিন' রপ্তানি অব্যাহত রেখেছে। বায়ো ফার্মাসিউটিক্যাল দ্রব্য উৎপাদন এবং মার্কিন যুক্তরাষ্ট্র ও কানাডায় 'ইউসোলিনে'র বাজার পাওয়ার উদ্দেশ্যে পশ্চিমবঙ্গের কল্যাণীতে যৌথ উদ্যোগে একটি কারখানা স্থাপনের জন্য, নিগমের সাথে মার্কিন যুক্তরাষ্ট্রের কয়েকটি অনাবাসী ভারতীয় কোম্পানির সমঝোতাপত্র (মেমোরান্ডাম অফ আন্ডারস্ট্যান্ডিং) স্বাক্ষরিত হয়েছে।

নিগম জলপাইগুড়ি জেলার ফাইটোকেমিক্যাল কমপ্লেক্সে 'ফাইটোনল' ও 'এন-ট্রায়া ফরমূলেশন' উৎপাদন বৃদ্ধির ব্যবস্থা গ্রহণ করেছেন। উত্তরবঙ্গের ডুয়ার্স চা বাগানগুলিতে এবং দক্ষিণবঙ্গের কৃষি ক্ষেত্রে ব্যাপক ব্যবহারের জন্য বাজারে ঐ উৎপন্ন সামগ্রীর ভাল চাহিদা আছে। বেহালায় অবস্থিত ইনফিউশন (ইন্ডিয়া) লিমিটেডকে অর্থনৈতিক ভাবে স্বনির্ভর করার জন্য বহুমুখী উৎপাদন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং সে উদ্দেশ্যে নতুন ধরনের বিবিধ স্বল্পায়তন উৎপাদন করা হচ্ছে।

সুপ্রিম কোর্টের আদেশ কার্যকর করার উদ্দেশ্যে ওয়েস্টবেঙ্গল সুগার ইন্ড্রাস্ট্রিজ ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড তাদের আমেদপুর চিনি কলে জল দূষণ প্রতিরোধ ব্যবস্থা গ্রহণ করেছেন। বায়ু দূষণ প্রতিরোধের প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণের কাজ চলছে এবং আশা করা যায় এই আর্থিক বছরের মধ্যেই তা সম্পন্ন হয়ে যাবে।

এই চিনিকল, ১৯৯৪ সালের ১১ই নভেম্বর থেকে চলতি ১৯৯৪-৯৫ মরশুমের আখ মাড়াই শুরু করেছে এবং ১৯৯৫ সালের ফেব্রুয়ারি মাসের তৃতীয় সপ্তাহ পর্যন্ত, ৩০,৮৪৫ মেট্রিক টন আখ মাড়াই করে। মোট ২১,৩৯০ কুইন্টাল চিনি উৎপাদন করেছে। গত দুই মরশুমের তুলনায় মিলের এ বছরের উৎপাদন প্রায় তিনগুণ বেশি।

নিগম তাদের আখ মাড়াই ক্ষমতা বর্তমানে দিন প্রতি ৬০০ টন থেকে বাড়িয়ে দিন প্রতি ১৭৫০ টন করার জন্য. ভারত সরকারের থেকে অনুমতি পত্র (লেটার অফ ইনটেন্ড) পেতে সক্ষম হয়েছে। দিন প্রতি ১৭৫০ টন আখ মাড়াই ক্ষমতা অর্জনের জন্য নিগম পর্যায়ক্রমে সম্প্রসারণ পরিকল্পনা গ্রহণ করেছে।

চিনি কলের আওতাভূক্ত (কম্যান্ড) অঞ্চলে আখ উন্নয়ন পরিকল্পনা গ্রহণের জন্য, সুগার ডেভেলপমেন্ট ফান্ড থেকে ৩.২৭ কোটি টাকা ঋণ পাবার জন্য নিগম ভারত সরকারের কাছে আবেদন করেছে। একই সাথে চিনিকল নিজেও, সংশ্লিষ্ট চাষীদের অন্তর্ভুক্ত করে, একটি ব্যাপক আখ চাষ উন্নয়ন পরিকল্পনা গ্রহণ করেছে। যাতে কমপক্ষে ১০,০০০ একর জমিকে আগামী মরশুমে এই চাষের আওতাভূক্ত করা যায়।

ওয়েস্টবেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রেডিং কর্পোরেশন লিমিটেড খনিজ উত্তোলন ও বিপণনের কাজকর্ম এবং রাসায়নিক সারের বাণিজ্য চালিয়ে যাচ্ছে। খনিজ পাথরের ক্ষেত্রে বীরভূম জেলার পচমি প্রকল্পে বিভিন্ন আকার ও মাপের খনিজ পাথর উত্তোলন ও বিপণন ব্যবস্থা সুসংহত করা হয়েছে। সম্প্রতি জেলার পচমি হাটগাছা পাথর প্রকল্প থেকে মুর্শিদাবাদ জেলার গঙ্গা অ্যান্টি ইরোশন ডিভিশনকে ৭৫০০০ কিউবিক মিটার পাথর সরবরাহের জন্য, নিগমের সাথে পশ্চিমবঙ্গ সরকারের সেচ ও জলপথ দপ্তরের চুক্তি সংক্রান্ত কথাবার্তা চলছে। রক ফসফেট ব্যবসার ক্ষেত্রে নিগম ওয়েস্ট বেঙ্গল টি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড ও টাটা টি লিমিটেডের থেকে, তাদের উত্তরবঙ্গ ও আসামের চা বাগিচাগুলির জন্য 'পুরুলিয়া

ফস' সরবরাহের বরাত পেতে সক্ষম হয়েছে। গ্রানাইট ব্যবসার ক্ষেত্রে মাদ্রাজ বন্দর হয়ে তাইওয়ানে রপ্তানির জন্য নিগম মাদ্রাজস্থিত এক গ্রাহককে রাফ কাট পিংক গ্রানাইট ব্লক বিক্রয় করেছে। এই সামগ্রীর ব্যাপারে বিদেশের বাজারে ভাল সাড়া পাওয়া যাবে বলে নিগম আশা করছে। বাঁকুড়া জেলার শালতোরার নিকটবর্তী বামনিসালায় নিগম একটি গ্রানাইট প্রসেসিং কারখানা তৈরি করেছেন।

পুরুলিয়া জেলার মালতিতে নিগমের 'হাই-অ্যালুমিনা ফায়ার ক্লে খনি' থেকে ফায়ার ক্লে বিক্রয়ের পরিমাণ বৃদ্ধি পেয়েছে। টাটা আয়রন অ্যান্ড স্টীল কোম্পানি লিমিটেডের জামশেদপুরস্থিত স্টীল প্ল্যান্টকে নিগম নিরবচ্ছিন্ন ভাবে ফায়ার ক্লে সরবরাহ করে চলেছে।

সিলিম্যানাইট কোরানডামের ক্ষেত্রে নিগম পুরুলিয়া জেলার পাহাড়পুর অঞ্চলে তাদের অন্বেষণের কাজ অব্যাহত রেখেছে। বরাকর ধানবাদ অঞ্চলের কিছু রিফ্রাক্টরি ইউনিট, ইতিমধ্যেই তাদের কারখানার জন্য নিগম থেকে পুরুলিয়া সিলিমিনেট ক্রয় করেছে এবং নিয়মিত গ্রাহক হবার জন্যও যথেষ্ট উৎসাহ প্রদর্শন করেছে।

ডাইরেক্টরেট অফ সিঙ্কোনা অ্যান্ড আদার মেডিসিনাল প্ল্যান্ট, সিঙ্কোনা, ইপিকাক ও ডায়োস্কোরিয়ার চাষ, রক্ষণাবেক্ষণ এবং সংগ্রহের কাজ অব্যাবত রেখেছে। ডাইরেক্টোরেটের কারখানাগুলিতে কুইনাইন, এমিটিন, ডায়োসজেনিন এবং ১৬-ডি.পি.এ. উৎপাদনের কাজও চলছে। এর সাথে সহযোগি চাষ হিসাবে দারুচিনি, রবার, আদা প্রভৃতি ধরণের গাছের চাষ ও উৎপাদন বৃদ্ধির ব্যবস্থা নেওয়া হয়েছে। দার্জিলিং-এর পাহাড়ি অঞ্চলের ঔষধি ও সুগন্ধী গাছগাছড়ার উন্নয়নের জন্য ডাইরেক্টরেট গবেষণা চালিয়ে যাচ্ছে।

এই ডাইরেক্টরেট হর্টিকালচার, ফ্লোরিকালচার এবং মাশরুম চাষের ক্ষেত্রে তাদের কাজকর্ম সম্প্রসারিত করেছে। ডাইরেক্টরেট 'ট্যাকসাস বাক্কাটা' বৃক্ষরোপনের জন্য প্রচেষ্টা ও গবেষণা চালাচ্ছে। এই গাছ থেকে ট্যাকসল নামে ক্যানসার নিরাময়ের ঔষধ তৈরি হয়।

মংপুতে ডাইরেক্টরেটের কুইনাইন ও এমিটিন তৈরির কারখানা ও গবেষণা কেন্দ্রগুলিতে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদ থেকে পর্যাপ্ত পরিমাণে বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করা হচ্ছে। আশা করা যায় এর ফলে স্থানীয় লোকেদেরও উপরকার হবে।

ডাইরেক্টরেট অফ ইন্ড্রাস্ট্রিজ বৃহৎ ও মাঝারি শিল্পের পরিকল্পনা ও উন্নয়নের ক্ষেত্রে একটি গুরুত্বপূর্ণ ভূমিকা নেয়। এই রাজ্যে শিল্প স্থাপনের কাজে বৃহৎ বিনিয়োগ প্রস্তাব এবং সেই সাথে, শিল্প পরিকাঠামো উন্নয়ন প্রকল্প রূপায়ণের জন্য নিগমের কার্যাবলীকে সুসংহত করা হয়েছে।

শিল্পোদ্যোগীদের সংশ্লিষ্ট বিষয়ের সাম্প্রতিক তথ্যাবলী সরাসরি সরবরাহের উদ্দেশ্যে ডাইরেক্টরেটে 'লেটেস্ট-ইনফরমেশন ম্যানেজমেন্ট সিস্টেম' গঠন করা হয়েছে। এরাজ্যে বিনিয়োগে

ইচ্ছুক অনাবাসী ভারতীয় এবং বিদেশি বিনিয়োগকারীদের বিভিন্ন তথ্যাদি সরবরাহ পথ নির্দেশ এবং প্রয়োজনীয় সহায়তা প্রদানের উদ্দেশ্যে একটি বিশেষ এন.আর.আই. সেল গঠন করা হয়েছে। এই সেলটি শিল্প ও বাণিজ্য দপ্তরের প্রধান সচিবের সভাপতিত্বে 'হাইপাওয়ার্ড' এন.আর.আই.ইনভেস্টমেন্ট, গাইডেন্স অ্যান্ড মনিটরি কমিটি'র (এন.আর.আই.জি.এম.সি.) নির্দেশ অনুযায়ী কাজ করে থাকে। ১৯৯৫ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত এন.আর.আই./এফ.ডি.আই.-দের কাছ থেকে ৫১৭৬ কোটি টাকা বিনিয়োগের ১১২টি প্রকল্প/প্রস্তাব পাওয়া গিয়েছে। ১৯৯৪ সালে এন.আর.আই./এফ.ডি.আই.-দের কাছ থেকে প্রায় ৯০৭ কোটি টাকা বিনিয়োগের আরও ৪৫টি প্রকল্পের প্রস্তাব পাওয়া গিয়েছিল। এন.আর.আই. সেল এই প্রকল্পগুলি রূপায়ণের ব্যাপারে নিবিড় পর্যবেক্ষণ করে চলেছে। এই অঞ্চলের রপ্তানিকারীদের প্রয়োজনীয় নির্দেশ ও সহায়তাদানের মাধ্যমে এই রাজ্যের রপ্তানির উন্নয়নের জন্য ডাইরেক্টরেটে একটি 'এক্সপোর্ট প্রমোশন সেল'ও কাজ করছে। এই সেল দ্বারা প্রস্তুত ডাইরেক্টরি অর এক্সপোর্টস বর্তমানে মুদ্রিত হচ্ছে।

ডাইরেক্টরেট অফ মাইনস অ্যান্ড মিনারেলস এই রাজ্যের বিভিন্ন অঞ্চলে বেস মেটাল, স্বর্ণ, কিয়ানাইট ও সিলিমানাইট, সালফাইট, উলফ্রামাইট, টাংস্টেন, চায়না ক্লে, ওকর প্রভৃতি খনিজের অনুসন্ধান কাজ চালিয়ে যাচ্ছে। দার্জিলিং জেলার গরুবাথান অঞ্চলে 'লেড জিংক' ডিপোজিটের ব্যাপারে গভীর তথ্যানুসন্ধানের জন্য, এই ডাইরেক্টরেটের অনুরোধে, বিজ্ঞান ও কারিগরি দপ্তর যাদবপুর বিশ্ববিদ্যালয়ের মাধ্যমে একটি গবেষণা প্রকল্প অনুমোদন করেছে।

এই দপ্তরের লিগ্যাল মেট্রোলজি সংগঠন, গ্রাহক স্বার্থ-রক্ষার্থে, ওজন ও পরিমাপ সংক্রান্ত বিভিন্ন বিধি ও আইন প্রয়োগ করে গ্রাহকদের স্বার্থ রক্ষার ব্যবস্থা গ্রহণ করছে। ইন্ডিয়ান পার্টনারশিপ অ্যাক্ট, ওয়েস্ট বেঙ্গল সোসাইটিজ রেজিস্ট্রেশন অ্যাক্ট এবং ওয়েস্ট বেঙ্গল নন ট্রেডিং কর্পোরেশন অ্যাক্ট-এর যথাযথ প্রশাসনিক প্রয়োগের ক্ষেত্রে রেজিস্টার অব ফার্মস, সোসাইটিজ অ্যাণ্ড নন-ট্রেডিং কর্পোরেশন বিধিবদ্ধ কাজ চালিয়ে যাচ্ছে।

মহাশয়, এই রাজ্যের শিল্পচিত্র উন্নততর করতে আমার দপ্তরের কর্মধারার একটি সংক্ষিপ্ত প্রতিবেদন আমি পেশ করছি। বিভিন্ন অধীনস্থ সংস্থা, অধিকার ও কার্যালয়ের কর্মকুশলতা উন্নত করতে, সেগুলিকে আরো শক্তিশালী ও পুনর্বিন্যাস করাই হবে আমাদের ঐকান্তিক চেষ্টা, যাতে তারা রাজ্যের শিল্পচিত্রের উন্নয়নে সক্রিয় ভূমিকা গ্রহণ করতে পারে।

মহাশয়, আমরা গর্বিত যে পশ্চিমবঙ্গ একটি অথিতিপরায়ণ রাজ্য যেখানে বিভিন্ন ভাষাভাষী, বিভিন্ন ধর্মাবলম্বী, নানা জাতি ও সংস্কৃতি সম্পন্ন বহু মানুষ স্বচ্ছন্দে ও স্বাধীনভাবে বসবাস করেন এবং এক মৈত্রী ও সম্প্রীতির পরিবেশে তাদের জীবনযাত্রা নির্বাহ করেন। সহযোগিতা ও মৈত্রী আমাদের রাজ্যের মূল চারিত্রিক বৈশিষ্ট্য। আমরা প্রতিভাশালী বৈজ্ঞানিক, সুদক্ষ কারিগর এবং প্রচুর প্রাকৃতিক সম্পদের অধিকারী। পশ্চিমবঙ্গের শ্রম-পরিস্থিতি স্থিতিশীল, স্বাস্থ্যকর এবং ইতিবাচক। আমাদের দায়িত্ব সচেতন শ্রমিক সংগঠনগুলি শিল্পের যথার্থ সমস্যাগুলি

হৃদয়ঙ্গম করতে পারেন এবং সেগুলির প্রতি সহানুভূতিশীল। আমরা সর্বদাই শ্রমিক মালিকের মধ্যে পারস্পরিক সহযোগিতা ও সম্প্রীতির সম্পর্ক গড়ে তোলার প্রয়োজনীয়তার উপর জোর দিয়ে এসেছি। পরিচালন কর্তৃপক্ষ ও শ্রমিকশ্রেণীর মধ্যে ফলপ্রসূ যোগাযোগ ব্যবস্থা এবং প্রতিষ্ঠান ও কর্মচারির মধ্যে পারস্পরিক সহযোগিতা অত্যাবশ্যক এবং সেটাই হল শিল্প সাফল্যের মূল ভিত্তি।

মহাশয়, আমরা এই রাজ্যের শিল্প পরিবেশ উন্নত করতে বিভিন্ন পদক্ষেপ গ্রহণ করেছি এবং আমরা সুখী যে পশ্চিমবঙ্গ বর্তমান শিল্প পুনরুত্থানের ক্ষেত্র হিসাবে প্রস্তুত। তবু আমাদের শিল্প গৌরব ফিরে পেতে আরো অনেক পথ অতিক্রম করতে হবে। কিন্তু, স্বনির্ভরতার লক্ষ্যে উপনীত হওয়ার জন্য আমাদের ইচ্ছা, শক্তি, সঙ্কল্প ও দৃঢ়তা আছে। সর্বশ্রেণীর জনগণের সমর্থনে পশ্চিমবঙ্গ তথা সমগ্র পূর্বাঞ্চল আবার বিপুলভাবে শিল্পসমৃদ্ধ হয়ে উঠবে—আমরা সেই দিনের প্রতীক্ষা করছি। আমরা আমাদের সমস্ত উৎসাহ ও উদ্যোগ এই দিকেই নিয়োজিত করেছি। প্রতিক্ষেত্রে এবং প্রতিষ্ঠানের কর্তৃপক্ষ থেকে শ্রমিক শ্রেণী পর্যন্ত সর্বস্তরে সম্মিলিতভাবে কাজের মধ্য দিয়ে আমরা সমস্ত বাধাবিঘ্ন জয় করব।

আমরা দপ্তরের কাজকর্মের উন্নতিসাধন এবং বিভিন্ন ক্রিয়াকলাপের জন্য প্রয়োজনীয় পথনির্দেশ ও পরামর্শ দিয়ে সাহায্য করার জন্য বিদ্যুৎ এবং শিল্প ও বাণিজ্যের উপর সাবজেক্ট কমিটি, পাবলিক আণ্ডারটেকিংস-এর উপর কমিটি এবং পাবলিক অ্যাকাউন্টস কমিটির সদস্যগণ তথা এই সভার মাননীয় সদস্যবৃন্দের প্রতি আমার গভীর কৃতজ্ঞতা জ্ঞাপন করছি। ভবিষ্যতেও একই রকমের সহযোগিতার প্রত্যাশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৪ নং দাবির অধীনে "২৮৫২-শিল্পসমূহ (বন্ধ ও রুগ্ন শিল্পসমূহ)", "৪৮৫৮-ইঞ্জিনিয়ারিং শিল্পসমূহে মূলধন বিনিয়োগ (বন্ধ ও রুগ্ন শিল্পসমূহ)", "৪৮৬০-ভোগ্যপণ্য শিল্পসমূহে মূলধন বিনিয়োগ (বন্ধ ও রুগ্ন শিল্পসমূহ)", "৪৮৭৫-অন্যান্য শিল্পে মূলধন বিনিয়োগ (বন্ধ ও রুগ্ন শিল্পসমূহ)", "৬৮৫৮-ইঞ্জিনিয়ারিং শিল্পসমূহকে ঋণ (বন্ধ ও রুগ্ন শিল্পসমূহ)", ও "৬৮৬০-ভোগপণ্য শিল্পসমূহকে ঋণ (বন্ধ ও রুগ্ন শিল্পসমূহ)"—এই মুখ্যখাতগুলির ব্যয়নির্বাহের জন্য টাকা ৩৯,৭৮,০০,০০০ (উনচল্লিশ কোটি আটাত্তর লক্ষ) মঞ্জুর করা হোক। ইতিমধ্যে ভোট অন অ্যাকাউন্টে মঞ্জুর হওয়া টাকা ১৩,২৭,০০,০০০ (তেরো কোটি সাতাশ লক্ষ) উক্ত অর্থাঙ্কের মধ্যে ধরা হয়েছে।

২। এই মঞ্জুরির দাবি পেশ করার সময় আমি উল্লেখ করতে চাই যে, সরকারি ও বেসরকারি উভয় ক্ষেত্রে বড় ও মাঝারি রুগ্ন শিল্প-সংস্থাগুলিকে সচল করে তোলাই শিল্প পুনর্গঠন বিভাগের ন্যস্ত দায়িত্ব। এটি যে একটি বিশাল কাজ তা অনস্বীকার্য। এই উদ্দেশ্যে

সেকেলে-যন্ত্রপাতির প্রতিস্থাপন ও লোকবল নিয়োজনের ক্ষেত্রে নতুন করে পরিকল্পনার জন্য নিবিড় মূলধন বিনিয়োগ প্রয়োজন। এই বিভাগ এই সমস্ত সমস্যার সঙ্গে গত কয়েক বছর ধরে লড়াই করে চলেছে। এই কাজে উল্লেখযোগ্য সাফল্য অর্জনের পথে প্রধান অন্তরায় সম্পদের সীমাবদ্ধতা।

৩। এই পশ্চাদপটেই রুগ্ন শিল্পসংস্থাগুলিকে পুনরুজ্জীবিত করার জন্য নিরলস প্রচেষ্টা চালানো হচ্ছে। অন্যান্য কর্মকাণ্ডের মধ্যে শিল্প ও আর্থিক পুনর্গঠন পর্ষদ (বি. আই. এফ. আর.)-এর মাধ্যমে বিভিন্ন কর্মপ্রকল্পের রূপরেখা প্রণয়ন, প্রক্রিয়াকরণ ও অর্থ মঞ্জুরিও এই প্রচেষ্টার অন্তর্ভুক্ত। রুগ্ন শিল্পসংস্থাগুলির জন্য প্রস্তাবিত রেহাই ও ছাড় সমূহের বিবরণ-সম্বলিত রাজ্য সরকারের 'পলিসি প্যাকেজ'-এ অন্যান্য বিষয়ের সঙ্গে—বি. আই. এফ. আর.-এর মঞ্জুর হওয়া পুনর্বাসন প্যাকেজের আওতাভুক্ত রুগ্ন শিল্পসংস্থার কাছ থেকে, ১৯৮৩ সালের ১লা অক্টোবর থেকে পাওনা বকেয়া বিক্রয়-করকে মেয়াদী ঋণে রূপান্তরের বিষয়টিও অন্তর্ভুক্ত হয়েছে। এ ছাড়াও, রুগ্ন শিল্পসংস্থাগুলির সতেজ বাড়-বৃদ্ধির জন্য একান্ত প্রয়োজনীয় মূলধনী ব্যয়নির্বাহের উদ্দেশ্যে সম্পদ সংগ্রহের জন্য রাজ্য সরকার বি. আই. এফ. আর. অনুমোদিত পুনরুজ্জীবন কর্মপ্রকল্পের অন্তর্ভুক্ত শিল্পসংস্থাগুলিকে বাড়তি জমি বিক্রয় করার অনুমতি দিয়েছে। অধিকন্তু, রুগ্ন শিল্পসংস্থাগুলিকে ১৯৯৩ সালের পশ্চিমবঙ্গ প্রোৎসাহন কর্মপ্রকল্প অনুসারে প্রদেয় সুযোগ-সুবিধা দেওয়া যেতে পারে। ১৯৯৫ সালের এস. আই. সি. এ. অনুসারে বি. আই. এফ. আর.-এ পাঠানো হয়েছে এমন ১৯টি কেন্দ্রীয় সরকারি ক্ষেত্রাধীন সংস্থাসমেত পশ্চিমবঙ্গের সর্বমোট ১৬৭টি রুগ্ন শিল্পসংস্থার মধ্যে ১৪১টির সঙ্গেই বর্তমানে শিল্প-পুনর্গঠন বিভাগ জড়িত রয়েছে।

৪। কর্মসংস্থানের প্ররক্ষণ এবং সেই সঙ্গে রুগ্ন শিল্পসংস্থাগুলি পুনরায় চালু করার মাধ্যমে সম্পদের উৎপাদনশীল ব্যবহার সুনিশ্চিত করাই বামফ্রন্ট সরকারের অন্যতম ঘোষিত লক্ষ্য। এই লক্ষ্যের সঙ্গে সংগতি রেখে এই বিভাগ বিভিন্ন পন্থাপদ্ধতি গ্রহণ করেছে। রুগ্ন অথচ পুনরুজ্জীবনের সম্ভাবনাযুক্ত শিল্পসংস্থাগুলিকে ১৯৭২ সালের পশ্চিমবঙ্গ ত্রাণ উদ্যোগ (বিশেষ বিধানাবলী) আইন (১৯৭২ সালে পশ্চিমবঙ্গের ১৩ নং আইন)-এর অধীনে সুরক্ষিত রাখাই হল এই ধরনের একটি পন্থাপদ্ধতি। কোন শিল্পসংস্থা এই আইন অনুসারে ত্রাণ উদ্যোগ হিসেবে ঘোষিত হয়ে থাকলে, ঐ শিল্পসংস্থা যতদিন এই মর্যাদা ভোগ করবে ততদিন কোনও পাওনাদার (আনসিকিওরড ক্রেডিটর) সেটিকে অবসায়িত করতে পারবেন না। অপরপক্ষে ত্রাণ উদ্যোগ মর্যাদাযুক্ত হওয়ার ফলে, ঐ সংস্থা উৎপাদন অব্যাহত রেখে পুনর্গঠনের জন্য সময় পেয়ে থাকে। এইভাবে ৩২টি শিল্পসংস্থায় প্রায় ২৭,৫০০ ব্যক্তির কর্মসংস্থানের নিরাপত্তা সুনিশ্চিত করা হয়েছে।

৫। শিল্প-পুনর্গঠন বিভাগ ঃ ৬টি রাষ্ট্রায়ত্ত কোম্পানি, ১৯৫১ সালের (আই. ডি. অ্যাণ্ড আর.) আইন অনুসারে অধিগৃহীত ৩টি সংস্থা, ৪টি সরকারি মালিকানাধীন কোম্পানি ও

একটি বিভাগীয় উদ্যোগের ওপর প্রশাসনিক নিয়ন্ত্রণ প্রয়োগ করে থাকে। এইসব সংস্থায় মোটামুটি ৭,২০০ জন ব্যক্তি কর্মনিযুক্ত আছেন। এই সব রুগ্ন শিল্পসংস্থাকে আর্থিক দিক থেকে স্বনির্ভর করে তোলার উদ্দেশ্যেই সরকার এগুলি চালু রেখেছেন। মহামান্য কলকাতা হাইকোর্টের একটি আদেশ অনুসারে রাজ্য সরকার হাওড়ার ভারত জুট মিল লিমিটেডের পরিচালনভার হাতে নিয়েছে। রাজ্য সরকার ভারতীয় শিল্প পুনর্গঠন ব্যাঙ্কের (আই. আর. বি. আই.) সহযোগে মেসার্স ম্যাকিনটস বার্ণ লিমিটেড নামে বাস্তু নির্মাণসংস্থাকে সহায়তা দিয়ে আসছে। এই সব সংস্থার বর্তমান উৎপাদন-স্তর সংস্থাগুলির চলতি উৎপাদন কাঁচামাল সংক্রান্ত সম্ভার ছাড়াও মাসিক বেতন, বিল ও অন্যান্য আইনানুগ দায়দায়িত্ব সমেত তাদের প্রয়োজন মেটাতে সমর্থ নয় বলেই রাজ্য সরকার বাজেট সহায়তার মাধ্যমে এই সংস্থাগুলিকে চালু রেখেছে।

এই সংস্থাগুলির প্রায় সব কয়টিতেই—সেগুলি স্বনির্ভর হতে পারবে কি না সে সম্পর্কে পর্যালোচনা করা হয়েছে এবং সেই পর্যালোচনার ফলাফলের উপর নির্ভর করে এবং রাজ্য সরকারের কাছ থেকে যে আর্থিক সম্পদ পাওয়া যাবে তৎসাপেক্ষে এই সব শিল্পসংস্থার কয়েকটিকে আধুনিকীকরণের জন্য পদক্ষেপ নেওয়া হয়েছে।

৬। সুপ্রিম কোর্টের নির্দেশের পরিপ্রেক্ষিতে এই সমস্ত রুগ্ন শিল্পসংস্থাগুলির কয়েকটিকে চালু রাখার জন্য সেগুলিকে তরল বর্জ্য পদার্থ শোধন প্ল্যান্ট (ই. টি. পি.) বসাতে হবে। এই ধরনের ইউনিটগুলিতে প্রয়োজন অনুসারে ই. টি. পি. বসাবার উদ্দেশ্যে অর্থের সংস্থান করার জন্য উপায় সন্ধান করা হচ্ছে।

৭। রাজ্য সরকার স্বনির্ভর হয়ে ওঠার সম্ভাবনা রয়েছে এমন কয়েকটি অবসায়িত বন্ধ ও রুগ্ন শিল্পসংস্থার পরিসম্পদকে উৎপাদনশীল কাজে লাগাবার জন্য ও সেই সংস্থাগুলির প্রাক্তন কর্মীদের কর্মসংস্থানের নিরাপত্তা সুনিশ্চিত করার জন্য অধিগ্রহণ করেছে। রাজ্য সরকার বেহালায় ভারত ইলেক্ট্রিক্যাল ইণ্ডাস্ট্রিজ (বর্তমানে নতুন করে ম্যাকসলাকস লাইটস লিমিটেড নামে আখ্যায়িত) আবার চালু করতে চলেছে এবং এটি ১৯৯৫ সালের মে মাস থেকে উৎপাদন শুরু করবে বলে আশা করা হচ্ছে। সরকার ন্যাশনাল ট্যানারি কোম্পানি লিমিটেড নামে কলকাতার কাছে অবস্থিত একটি ট্যানারির সম্পত্তি নির্দায়ে অধিগ্রহণ করেছে এবং সেটিকে পুনরায় চালু করার জন্য পদক্ষেপ নেওয়া হয়েছে।

৮। মহাশয়, এই বলে আমি—১৯৯৫-৯৬ সালে এই রাজ্যের বন্ধ ও রুগ্ন শিল্পসংস্থাগুলির পুনরুজ্জীবন ও পুনর্বাসনের উদ্দেশ্যে আমি যে ব্যয়-বরাদ্দের দাবির জন্য প্রস্তাব করেছি, তা মঞ্জুর করার আবেদন জানাচ্ছি।

**শ্রী পতিতপাবন পাঠক :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশ অনুযায়ী ৯২ নং অনুদানের অধীন "৪৪০৮-খাদ্য, সংরক্ষণ ও গুদাম খাতে মূলধনী বিনিয়োগ (সরকারি সংস্থাসমূহ)" "৪৮৫৭-রাসায়নিক ও ফার্মাসিউটিক্যাল শিল্পসমূহে মূলধনী বিনিয়োগ (সরকারি সংস্থাসমূহ)", "৬৪০১-শস্য উৎপাদনের ঋণ (সরকারি সংস্থাসমূহ)", "৬৮৫৭-রাসায়নিক ও ফার্মাসিউটিক্যাল শিল্পসমূহের ঋণ (সরকারি সংস্থাসমূহ)," "৬৮৫৮-ইঞ্জিনিয়ারিং শিল্পখাতে ঋণ (সরকারি সংস্থাসমূহ)" এবং "৬৮৬০-ভোগপণ্য শিল্পখাতে ঋণ (সরকারি সংস্থাসমূহ)" খাতে ২৭,২৫,০০,০০০ (সাতাশ কোটি পঁচিশ লক্ষ) টাকার ব্যয়বরাদ্দ মঞ্জুর করার প্রস্তাব করছি [ভোট অন অ্যাকাউন্ট-এ প্রস্তাবিত ৯,০৯,০০,০০০ (নয় কোটি নয় লক্ষ) টাকার ব্যয়বরাদ্দ উপরোক্ত প্রস্তাবিত ব্যয়বরাদ্দের অন্তর্গত] ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশন লিঃ এবং ওয়েস্ট বেঙ্গল স্টেট সীড কর্পোরেশন লিমিটেডের জন্য বরাদ্দ প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের অন্তর্গত, উক্ত সংস্থা দুটি যথাক্রমে ক্ষুদ্র সেচ ও কৃষি বিভাগের পরিচালনাধীন।

২। বর্তমানে সরকার-পরিচালনাধীন সংস্থা বিভাগের অধীনে নিম্নলিখিত ১১টি সংস্থা আছে :

(১) দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড;

(২) ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফার্মার লিমিটেড;

(৩) ইলেকট্রো-মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিজ লিমিটেড;

(৪) ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন;

(৫) সরস্বতী প্রেস লিমিটেড;

(৬) শালিমার ওয়ার্কস (১৯৮০) লিমিটেড;

(৭) ইস্টার্ন ডিস্টিলারিজ অ্যাণ্ড কেমিক্যালস লিমিটেড;

(৮) গ্লুকোনেট ইণ্ডিয়া লিমিটেড;

(৯) ইণ্ডিয়ান হেলথ ফার্মাসিউটিক্যালস লিমিটেড;

(১০) ওয়েস্ট বেঙ্গল কেমিক্যালস ইণ্ডাস্ট্রিজ লিমিটেড;

(১১) সুন্দরবন সুগারবীট প্রসেসিং কোম্পানি লিমিটেড।

৩। উপরোক্ত সংস্থাগুলির মধ্যে প্রথম দশটি সংস্থা উৎপাদন ও ব্যবসায়িক কর্মে নিযুক্ত, শেষোক্তটি কৃষিভিত্তিক প্রকল্প রূপায়ণের জন্য ১৯৮৬ সালে গঠিত হয়েছিল। বর্তমানে ঐ প্রকল্পটি নভেম্বর ১৯৯০ থেকে পরিবেশ দূষণজনিত কারণে বন্ধ আছে।

৪। দুর্গাপুর ক্যামিক্যালস লিমিটেড এই রাজ্যের রাসায়নিক শিল্পগুলির জন্য মৌল রাসায়নিক দ্রব্যাদি যথা—কস্‌টিক সোডালাই, লিকুইড ক্লোরিন, মনোক্লোরোবেনজিন, সিনথেটিক ফেনল প্রভৃতির উৎপাদনে নিযুক্ত রয়েছে। ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফার্মার লিমিটেড, বিশেষত ভারতীয় রেলওয়ের জন্য সিগন্যালিং যন্ত্রপাতি, ব্রেকস ইত্যাদি তৈরি করছে। ইলেক্ট্রো-মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিজ লিমিটেড এক্স-রে মেশিন এবং বায়ো-মেডিক্যাল যন্ত্রপাতি উৎপাদন করছে। ওয়েস্টবেঙ্গল কেমিক্যাল ইণ্ডাস্ট্রিজ লিমিটেড ঔষধ ও অন্যান্য শিল্পের জন্য রাসায়নিক দ্রব্যাদি প্রস্তুত করছে। ইস্টার্ন ডিসটিলারিজ অ্যাণ্ড কেমিক্যালস লিমিটেড রেকটিফায়েড স্পিরিট, কান্ট্রি স্পিরিট এবং শিল্পে ব্যবহৃত অ্যালকোহল প্রস্তুত করছে। শালিমার ওয়ার্কস (১৯৮০) লিমিটেড জাহাজ নির্মাণ, জাহাজ মেরামতি ও সাধারণ ইঞ্জিনিয়ারিং কর্মে নিযুক্ত রয়েছে। সরস্বতী প্রেস লিমিটেড মুদ্রণ এবং তৎসম্পর্কিত কার্যাদি করে চলেছে। গ্লুকোনেট ইণ্ডিয়া লিমিটেড এবং ইণ্ডিয়ান হেলথ ফার্মাসিউটিক্যালস লিমিটেড ঔষধ প্রস্তুতি নিযুক্ত রয়েছে। গ্লুকোনেট ইণ্ডিয়া লিমিটেড, জীবনদায়ী বাল্ক ড্রাগ—যেমন পেথিডিন, স্টিবানেট প্রস্তুতির ক্ষেত্রে একমাত্র স্বদেশী প্রতিষ্ঠান। এই দুই কোম্পানিকে একীভূত করে গ্লুকোনেট হেলথ লিমিটেড নামাঙ্কিত একটি কোম্পানিতে পরিণত করা হচ্ছে। ভারত সরকারের প্রয়োজনীয় গেজেট নোটিফিকেশন জারি হতে চলেছে ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন শিল্প ও কৃষি ক্ষেত্রে বৈজ্ঞানিক উপায়ে সংরক্ষণের সুযোগ করে দিচ্ছে।

৫। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন লাভ করে চলেছে ও নিয়মিত ভাবে সরকারকে লভ্যাংশ দিচ্ছে। সরস্বতী প্রেস ও ইলেকট্রো-মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিজ লিমিটেড তাদের কাজকর্মের প্রভূত উন্নতি সাধন করেছে এবং ব্যবসায়ে লাভ করা শুরু করেছে। এখন দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড রাজ্য সরকার থেকে মাহিনা/মজুরির জন্য পরিকল্পনা-বহির্ভূত খাতে ঋণ নেওয়া সত্ত্বেও কোম্পানিটির নিজস্ব আর্থিক অবদানের উন্নতি কিছু দিন ধরে লক্ষ্য করা যাচ্ছে। কস্টিক ক্লোরিন এবং মনোক্লোরোবেনজিন প্ল্যান্টে উৎপাদন-ক্ষমতারও উন্নতি হয়েছে। কস্টিক ক্লোরিন প্ল্যান্টে উৎপাদন-ক্ষমতা আরো ৫০ শতাংশ বাড়িয়ে একটি শিল্প লাইসেন্স ইস্যু করার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়েছে। একটি নতুন এইচ. সি. এল. প্ল্যান্টও বসানো হয়েছে, যাতে করে অতরলীকৃত ক্লোরিন গ্যাসে ব্যবহার করা যায়। পরিকল্পনা বহির্ভূত ঋণের জন্য সরকারের উপর ওয়েস্ট বেঙ্গল কেমিক্যালস ইণ্ডাস্ট্রিজ লিমিটেডের নির্ভরশীলতা এখন নেই বললেই চলে, কারণ কোম্পানিটির ইদানীং কাজকর্ম যথেষ্ট সন্তোষজনক লক্ষ্য করা যাচ্ছে।

৬। আর্থ সামাজিক লক্ষ্য থেকে বিচ্যুত না হয়ে কোম্পানিগুলিকে বাণিজ্যিক দিক থেকে লাভজনক করার দিকে লক্ষ্য রেখে, এই বিভাগের ১৯৯৫-৯৬ সালের বার্ষিক পরিকল্পনা রচিত হয়েছে। আমাদের প্রধান উদ্দেশ্য হচ্ছে, ইউনিটগুলির রুগ্ন অবস্থা থেকে পুনরুজ্জীবন ও তাদের আধুনিকীকরণ। কেন্দ্রীয় সরকারের সংস্থা ন্যাশনাল রিসার্চ ডেভেলপমেন্ট কর্পোরেশনের কারিগরি দক্ষতার সাহায্য নিয়ে, ইলেক্ট্রো-মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিজ লিমিটেড মানবদেহ থেকে রক্ত সংগ্রহ ও সংরক্ষণের জন্য পি. ভি. সি. ব্লাড ব্যাগ উৎপাদনের একটি কর্মসূচি গ্রহণ করেছে। দুর্গাপুর কেমিক্যালস লিমিটেডও পুরোনো প্ল্যান্টগুলির পরিবর্তন, পরিবর্ধন ও আধুনিকীকরণ এবং এর উৎপাদিত দ্রব্যের বহুমুখীকরণের একটি পরিকল্পনা ধাপে-ধাপে রূপায়িত করছে। ইস্টার্ন ডিস্টিলারিজ অ্যাণ্ড কেমিক্যালস লিমিটেডের 'এফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট-এর নির্মাণও সমাপ্তির পথে। সরস্বতী প্রেসের 'সিকিউরিটি প্রিন্টিং প্রকল্প' পশ্চিমবঙ্গ সরকারের স্ট্যাণ্ডিং অ্যাডভাইসারি কমিটির নীতিগত অনুমোদন লাভ করেছে। পূর্বভারতে এরকম প্রকল্প হিসাবে এটি প্রথম। এই সংস্থার তৎপরতা ও কর্মকুশলতার ফলেই পাঁচ বছরেরও বেশি সময় পরে কলকাতা আজ টেলিফোন ডাইরেক্টরি দেখতে পাচ্ছে।

৭। কেন্দ্রীয় সরকার অনুসৃত নতুন অর্থনৈতিক নীতির জন্য জাতীয় অর্থনীতিতে যে পরিবর্তনগুলি লক্ষ্য করা যাচ্ছে, সেগুলি সম্বন্ধে সদস্যগণ নিশ্চয়ই অবগত আছেন। যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থার অবিচ্ছেদ্য অংশ হিসাবে আমরা সেইসব ঘটনাগুলি থেকে চোখ ফিরিয়ে থাকতে পারি না। কিন্তু আমি আর একবার জোর দিয়ে বলতে চাই যে, শিল্পে রুগ্নতাকে কেবলমাত্র কারিগরি অর্থনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে বিচার করলে সমাজে এক ভীষণ অস্থিরতা দেখা দেবে, যা থেকে আমরা কেউই রেহাই পাব না। এই পটভূমিকায় আমাদের কোনও পুঁজি বা অত্যাধুনিক এবং চালু টেকনোলজিকে গ্রহণ করতে আপত্তি নেই, যদি সেগুলি আমাদের সংস্থাগুলিকে বাণিজ্যিক ভিত্তিতে পুনর্বাসন এবং স্বাধীনভাবে নিজের পায়ে দাঁড়ানোর জন্য কোনও সম্ভাব্য অংশীদারকে আহ্বান করতে আমাদের বিন্দুমাত্র আপত্তি নেই। মাননীয় সদস্যগণ নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন যে এই লক্ষ্যে পৌঁছানোর জন্য আমরা নিশ্চয়ই আমাদের দরজা-জানালা বন্ধ রাখব না, বরঞ্চ যে সুযোগই আমাদের সামনে আসবে তার পুরো সদ্ব্যবহার করব।

৮। কোম্পানির কার্যকরী মূলধনের জন্য যদিও আমি পরিকল্পনা [illegible] বরাদ্দের প্রস্তাব করেছি, তবুও আমাদের সর্বদা চেষ্টা থাকবে আর্থিক প্রতিষ্ঠানগুলি [illegible] এদের যোগসূত্র স্থাপন করা, যাতে এদের স্বাভাবিক কাজকর্ম অব্যাহত থাকে।

৯। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উপরোক্ত আলোচনার ভিত্তিতে আম সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের অধীনস্থ সংস্থাগুলির ১৯৯৫-৯৬ সালের প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের দাবি অনুমোদনের জন্য উত্থাপন করছি।

**Demand No. 24**

**Mr. Deputy Speaker :** There is one cut motion to Demand No. 24. The cut motion is in order and taken as moved.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 74**

**Mr. Deputy Speaker :** There are six cut motions to Demand No. 74. All the cut motions are in order and taken as moved.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 75**

**Mr. Deputy Speaker :** There are ten cut motions to Demand No. 75. All the cut motions are in order and taken as moved.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Demand No. 93**

**Mr. Deputy Speaker :** There is only one cut motion to Demand

No. 93. The cut motion is in order and taken as moved.

**Shri Ambica Banerjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 92**

**Mr. Deputy Speaker :** There is one cut motion to Demand No. 92. The cut motion is in order and taken as moved.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Mr. Deputy Speaker :** Now Shri Subrata Mukherjee.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বিদ্যুৎ বাবু যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের আনা কাট মোশনগুলিকে সমর্থন করছি। স্যার, আমরা যখন এখানে শিল্প এবং বাণিজ্য বিভাগ নিয়ে আলোচনা করছি তখন একটু খানি সারা পশ্চিমবাংলায় শিল্পের যে অবস্থা সেটা জানা দরকার। আমরা যখন এই হাউসের ঠান্ডা ঘরে বক্তব্য রাখছি তখন প্রায় সাড়ে তিনশোর মতো সংগঠিত শ্রমিক কর্মচারি আত্মহত্যা করেছে, প্রায় ২৩ হাজারের মতো ছোট বড় মাঝারি কারখানা বন্ধ, যে সমস্ত রুগ্ন এবং দুঃস্থ শিল্প আছে সেইগুলি ধুঁকছে, যে কোনও সময় বন্ধ হয়ে যেতে পারে। প্রাইভেট কোম্পানিগুলি হায়ার অ্যান্ড ফায়ার শুরু করে দিয়েছে। গত ১৮ বছরে অন্যান্য রাজ্যে যে ধরনের শিল্পের বিকাশ ঘটেছে, তুলনামূলক ভাবে পশ্চিমবাংলায় সাংঘাতিক ভাবে কমে গিয়েছে।

একই কথা বলা যায় যে, পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামোর অভাবে শ্মশানে পরিণত হয়েছে। শুধু যে বক্তৃতা দেওয়ার জন্য শ্মশান শব্দটা ব্যবহার করছি তা নয়, যে সমস্ত শিল্প এলাকা আছে, সেইগুলোতে যান, পরিদর্শন করুন, দেখবেন সত্যি একেবারে শ্মশান হয়ে গেছে। আমি উদাহরণ দিয়ে বলি আজকে এম. এম. সি. মেটাল বক্স, ইত্যাদি বিস্তীর্ণ এলাকায় যান, দেখবেন মনে হবে একেবারে অ্যাবাণ্ডাণ্ড এরিয়া, লোকজন থাকে না, কারখানার গেট বন্ধ বছরের পর বছর এবং সেইগুলো খোলার কোনও রকম চেষ্টা ১৮ বছরে হল না। সব জায়গায় যে আপনাদেরই দায়ী করি তা নয়, সেন্ট্রাল পাবলিক সেক্টরগুলোরও বিভিন্ন জায়গায় দায় আছে। ওনার বাজেট বক্তৃতা আমি পড়েছি, উনি একটা প্রবণতা দেখিয়েছেন—যদি ওনার বক্তৃতা হয়, যদি না বুরোক্রাটরা লিখে থাকে—সব ব্যাপারটাই কেন্দ্রীয় সরকারের উপর চাপিয়ে দেওয়ার চেষ্টা করেছেন। শিল্প এবং বাণিজ্যের ব্যাপারে রাজ্য সরকারের কি কোনও কিছু করণীয় নেই, সবটাই কেন্দ্রীয় সরকারের? কোনও কোনও জায়গায় কেন্দ্রীয় সরকারকে ডাইরেক্ট আক্রমণ করেছেন। যেমন—'কেন্দ্রীয় সরকারের পরোক্ষ সহযোগিতায় কিছু স্বার্থান্বেষী

চক্র সক্রিয়ভাবে বিভিন্ন কারণ দেখিয়ে শিল্পোদ্যোগীদের পশ্চিমবঙ্গে শিল্প স্থাপনে নিরুৎসাহিত করে থাকেন'। অভিযোগের মাত্রাটা বুঝুন। আপনাদের ব্যর্থতার জন্য কেন্দ্রীয় সরকার এখান থেকে শিল্প নিয়ে গেছে। আর, আপনারা কি করেছেন ৬০ এর দশকে? ইণ্ডাস্ট্রিতে ইরেসপনসিবল ট্রেড ইউনিয়ন দিয়ে ঘেরাও করেননি? ম্যানেজমেন্টকে মারেননি। বিভিন্ন জায়গায় বয়লারের মধ্যে ম্যানেজমেন্টের লোককে পুড়িয়ে মারেননি? এর জন্যই তো চলে গেছে। শুধু বোম বানাবার কারখানা হয়েছে। যার জন্যই এই জিনিস শেষ হয়ে গেল। ইরেসপনসিবল ট্রেড ইউনিয়ন মুভমেন্ট আপনারা করেছেন। আমি সরাসরি কয়েকটা কারখানার নাম করব, লিখে নিন। এক জায়গায় বলছেন—'কেন্দ্রীয় সরকারের এইসব ভুল নীতি, অবহেলা এবং পক্ষপাতদুষ্ট ব্যবহার এই রাজ্যের শিল্পোন্নতির উপর বিরূপ প্রভাব ফেলে'। আপনি বিস্তৃত ভাবে বলবেন। উল্টে মুখ্যমন্ত্রী বলেন, কেন্দ্রীয় সরকারের ভালো নীতির সুযোগটা আমরা গ্রহণ করেছি। কে ঠিক বলেন আর কে ভুল বলেন? আজকে মাশুল সমীকরণ নীতি হয়ে গেছে—যে দাবি আমরাও করেছিলাম, আপনারাও করেছিলেন। সেই কথা পরিষ্কার ভাবে উল্লেখ না করে কেন্দ্রীয় সরকারের অবহেলা, ভুল নীতি পক্ষপাতদুষ্ট এসব কথা বলছেন ইদানীংকালে। আপনাদের একটু চৈতন্য হয়েছে। কিন্তু কখন হয়েছে, তুলনা একটু করে দেখুন। যখন মহারাষ্ট্র, ইত্যাদি প্রায় ৭ হাজার কোটি টাকা ইনভেস্ট করে ফেলেছে ইতিমধ্যে, মাল্টি-ন্যাশানাল, ন্যাশনাল, এন. আর. আই., এসব করে ফেলেছে তখন আপনি শুধুমাত্র মৌ (এম. ও. ইউ.) সই করছেন। এ রিভিউ অফ দি ইণ্ডাস্ট্রিয়াল সিন ইন ওয়েস্ট বেঙ্গল,—এই বইতে দেখতে পাচ্ছি ইণ্ডাস্ট্রিয়াল এনটারপ্রিনিউর মেমোরাণ্ডামে আপনারা অনেক পেছনে। আপনাদের জায়গা যে অনেক নিচে, তা স্বীকার করেছেন। পশ্চিমবঙ্গ এক সময় শিল্পে অগ্রণী ছিল, তারপর মহারাষ্ট্রের পরে হল দু নম্বর। তারপর গুজরাটেরও পরে এল। এখন তো দেখতে পাচ্ছি ৯ নম্বর, ১০ নম্বরে চলে গেছেন। নতুন বিনিয়োগের ক্ষেত্রও খুব কমে গেছে। তুলনামূলক ভাবে আলোচনা করবেন, এই বইতে ধারাবাহিক ভাবে দেওয়া আছে।

[2-40 – 2-50 p.m.]

শিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ পিছিয়ে যাবার কারণটা কি? এই যে আমি বলছি 'শ্মশানে পরিণত হয়েছে' এটা বলার ভিত্তিটা কি? ভিত্তিটা হচ্ছে, একদিকে আমি যেমন বলছিলাম, এলাকাভিত্তিক দেখে আসুন, অপর দিকে একটা আর্থিক দিক আছে। আমরা এখানে মাথা পিছু আয় কি দেখতে পাচ্ছি? মাথা পিছু জাতীয় গড় আয় যেখানে হল ২,২৮০ টাকা, সেখানে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে হল ২,০৬৫ টাকা। দিল্লিবাসীদের মাথা পিছু গড় আয় হল চার হাজার টাকা। মহারাষ্ট্রের আরও বেশি। গুজরাট, কর্নাটক, হরিয়ানা, এমনকি ওড়িষ্যা এবং অরুণাচল প্রদেশের গড় মাথা পিছু আয় পশ্চিমবঙ্গের থেকে বেশি। এই মাথা পিছু আয় থেকে এখানে সাধারণভাবে শিল্পের কি অবস্থা তা বোঝা যায়। এটা আপনাদের বই থেকে, 'অর্থনৈতিক সার্ভে' থেকে আমি গ্রহণ করেছি। ১৯৯৪-৯৫ সালে আপনাদের উৎপাদনের অবস্থাটা যেখানে আপনারা করেছেন মাত্র ১২ শতাংশ, আমি তাও এবারেরটাকে নিয়ে বলছি।

সর্ব ভারতীয় শিল্পোদ্যোগ সেখানে ১৯৯৪-৯৫ সালে ছিল ৫৮ শতাংশ। এখানে প্রোডাকশন এত নিম্নমুখী। এই যদি অবস্থা হয়, সেখানে একটা শিল্প নগরী তৈরি করতে পারবেন? আপনারা নির্বাচনের আগে বুক ঠুকে বলেছিলেন যে আমরা এক নম্বরে ছিলাম আবার এক নম্বরে নিয়ে আসব। কবে নিয়ে আসবেন, কত দিনে নিয়ে আসবেন? হলদিয়ায় যেমন নিয়ে এসেছেন, বক্রেশ্বরে যেমন নিয়ে এসেছেন সেই রকম নিয়ে আসবেন? হলদিয়ায় গেলে সেখানে শিল্পের একটা চিহ্নও দেখা যায় না। কেউ বিশ্বাস করতে চায় না যে হলদিয়া হবে। হলদিয়া পেট্রোকেমিক্যালস হবে বলে এর জন্য কত ভাল ভাল ছেলে কেমিক্যাল ইঞ্জিনিয়ারিং পড়েছে। পশ্চিমবঙ্গে কেমিক্যাল ওরিয়েন্টেড নয়। তারা আবার বোম্বেতে গিয়েও চাকুরি পাচ্ছে না। কত অপব্যয় হয়েছে মেধার। আপনারা বললেন অনাবাসী শিল্পপতিদের নিয়ে আসবেন এখানে। যার নাম করে মুখ্যমন্ত্রী ২২বার বিদেশে গেলেন। আমার কোনও আপত্তি নেই এখানে যদি অনাবাসীরা ব্যবসা করতে আসেন। তাহলে তিনি ২২বার কেন ৩২ বার যান বিদেশে। কিন্তু আপনাদের ১৮ বছরে একটাও কি এসেছে? একটা হাসপাতাল আর দু-একটি ফিলামেন্ট কারখানা তৈরি ছাড়া আর কিছু দেখাতে পারবেন না। এখানে পরিকাঠামো নেই। এই কথা বললে আপনারা চিৎকার শুরু করবেন। আপনি আর সোমনাথ বাবু কয়েকটা মৌ সই করেছেন। সিঙ্গাপুরে গেলেন যুগল বাজোরিয়াকে সঙ্গে নিয়ে। সে তার বন্ধুবান্ধবকে নিয়ে আসছে হোটেলে। সে বলছে ইন্ডাস্ট্রি কর বা না কর, চল চারশো কোটি টাকা বিনিয়োগ করব, বলে সই করব। কখনও দেখছি ডানকানদের নিয়ে আসছেন। কখনও দেখছি বিদেশি শিল্পপতিদের কনকর্ডে করে তাজ হোটেলে এনে হাজির করছেন। একটাও সফল হয়েছে এখানে? আপনারা মাল্টি-ন্যাশনালদের আনবার জন্য বেপরোয়াভাবে চেষ্টা করছেন। মাল্টি-ন্যাশনালরা এলে কত ক্ষতি হয়, যার জন্য আমরা প্রতিবাদ করেছিলাম। আমরা লুৎফানসার ব্যাপারে একই ভাবে বলেছিলাম। তারা ভারতবর্ষে করতে চায়। লুৎফানসার হেড অফিস এখন আর হামবুর্গে নয়, বনে নয়। তারা হাই টেকনোলজি ব্যবহার করে এখানে সস্তায় লেবার নিয়ে কাজটা করে নিয়ে যাচ্ছে। পশ্চিমী দুনিয়া এর ফলে এক্সপ্লয়েট হচ্ছে আবার এখানে একশো ডলার মাইনে দিয়ে সুপারভাইজার রেখে তাকেও এক্সপ্লয়েট করছে। সারা বিশ্বে তারা শ্রমিকদের এক্সপ্লয়েট করছে। তারা এই ভাবে সুযোগ নিচ্ছে। আর আপনারাও তার সুযোগ নেবার জন্য চেষ্টা করছেন। আপনারা সেই মানুষ যারা ম্যাকনামারাকে, ফোর্ড ফাউন্ডেশনকে তারা যখন ফান্ড নিয়ে এসছিল বস্তি উন্নয়নের জন্য তখন তাদের একটা জায়গাতেও নামতে দেননি। আবার আজকে আপনারা মার্কিন মুলুকে গিয়ে বলছেন, তোমরা দু একটি ইন্ডাস্ট্রি না করলে আমরা মুখ দেখাতে পারব না। আমরা সামনের নির্বাচনে জিততে পারব না। কি চাই আপনাদের? রাস্তাঘাট, ব্যাকিং-এর সুব্যবস্থা আপনাদের করতে হবে। আপনাদের করতে হবে আধুনিক পোর্ট।

আপনারা কমাতে পেরেছেন এই শ্রমিক অসন্তোষ? আপনারা বলুন তো বুকে হাত দিয়ে যে, শ্রমিক অসন্তোষের জন্য কাজ হচ্ছে কিনা এবং এটাই পরিকাঠামোর একটা বিরাট

অভাব। আপনারা কনকর্ডে করে অস্ট্রিলিয়া থেকে যাদেরকে কলকাতায় এখানে নিয়ে এলেন তাদেরকে বাই কার-এ করে নিয়ে যেতে পারলেন ফলতাতে? তাদেরকে বাই কার-এ করে নিয়ে যেতে পারলেন বজবজের পাওয়ার প্ল্যান্টে? এমন অবস্থা রাস্তার যে তাদের মালিক পর্যন্ত ওই খারাপ অবস্থার জন্য ওই পাওয়ার প্ল্যান্টে যেতে পারেননি। আর.পি.জি.গোয়েঙ্কা, যিনি মালিক, তিনি সুইডেন থেকে একটা মোটর লঞ্চ কিনে এনেছেন, যাতে ওই মোটর লঞ্চে করে দেখাশোনা করতে পারেন। ওই মোটরলঞ্চটা তো বাবুঘাটেই বাঁধা থাকে এবং বেশির ভাগ সময়ে তিনি ওতে করে যাতায়াত করেন। আমার তো মনে হয় দীপক বাবু আমার সঙ্গে এই বিষয়ে একমত হবেন যে রাস্তার অবস্থা খুবই খারাপ। কারণ ওনার যেখানে বাড়ি সেটা কলকাতার মধ্যে এবং মাত্র ২০ কিঃমিঃ মধ্যে পড়ছে, কিন্তু তা সত্ত্বেও দীপক বাবু ঠিকমতো আসতে পারেন? ওনার ওখানকার রাস্তার যা অবস্থা তাতে শুনেছি আগে উনি ডালহৌসিতে চাকুরি করতেন, কি করে করতেন জানি না। আজকে পশ্চিমবঙ্গে শিল্প গড়ে উঠবে এতে তো আমাদের আপত্তির কোনও কারণ নেই। কোনও আহম্মকই এতে আপত্তি করবে না। কিন্তু আপনি শিল্প যে গড়ে উঠবে তার জন্য রাস্তার অভাবই তো পূরণ করতে পারেন নি। এই রাস্তার ব্যাপারে আমি বহুবার বলেছি যে আপনারা কোনও প্যারালাল রোড তৈরি করতে পারেননি। এই ব্যাপারে আমি সোমনাথ বাবুকে বলেছিলাম এবং তাতে তিনি বলেছিলেন যে রাস্তা একটা বড় হবেই — ফলতা থেকে শিলিগুড়ি পর্যন্ত। কিন্তু এক্ষেত্রেই তো আমাদের আপত্তি, আপনারা যেখানে ১৮ বছর, সাড়ে ১৮ বছর রাজত্বে থাকার কালে অ্যাপ্রোচ রোড কমপ্লিট করতে পারলেন না, সেখানে আমাদের এই বড় রাস্তা হবে এটা বিশ্বাস করতে হবে? আপনাদের আমলে ১৮ থেকে সাড়ে ১৮ বছরে ১৮ কিঃমিঃ রাস্তা তৈরি করতে পারলেন না সেখানে আপনারা ৮০০ কিঃমিঃ নতুন রাস্তা তৈরি করবেন এই কথা আমাদের বিশ্বাস করতে হবে এটা কখনওই বিশ্বাসযোগ্য নয়। স্বাভাবিক ভাবে আজকে রাস্তাঘাটের যে অবস্থা তাতে পরিকাঠামো আছে বলে আমরা মনে করি না। আপনাদের আবার পরিকাঠামো খারাপ বলা চলবে না। পরিকাঠামো ভাল বলে আপনারা চালিয়ে যাচ্ছেন এবং এইভাবে অসত্যটাকে কটিং করে নির্বাচনী বৈতরণী পার হয়ে যাচ্ছেন। এটাকে আপনারা তুরুপের তাস হিসাবে ব্যবহার করছেন। শিল্পের ধাপ্পায় আপনারা একটার পর একটা বৈতরণী পার হয়ে যাচ্ছেন, যেমন আগে করেছিলেন বক্রেশ্বর দিয়ে এবং তা দিয়ে বৈতরণী পার করতে পেরেছিলেন। তারপরে হলদিয়া দিয়ে পার হলেন, এইবার যাচ্ছেন 'মৌ' দিয়ে। কিন্তু রাস্তাঘাটের যে বেহাল অবস্থা তাতে কি পার হতে পারবেন? আপনাদের আমলে রাস্তার আয়তন তো বাড়েনি। ১০ বছরের যে হিসাব তাতে ১৯৮২ সালে রাস্তার যে পরিমাণ ছিল অর্থাৎ ৯৭.৭১৬ হাজার কিঃমিঃ, ১৯৯৩-৯৪ সালেও সেই একই অবস্থা অর্থাৎ ৯৭ হাজার ৭৯৮ কিঃমিঃ। অর্থাৎ ১৯৮২ সাল থেকে ১৯৯৪ সাল অবধি রাস্তার পরিমাণ মাত্র ৮২ কিঃমিঃ বেড়েছে। অথচ আপনারা এরজন্য ১২ হাজার কোটি টাকার সই করিয়েছেন। আর এখানে নতুন রাস্তা নেই, পশ্চিমবঙ্গে ৪১ পারসেন্ট গ্রামের সঙ্গে মেন রোডের কোনও সম্পর্ক নেই। আজকে ৫০ পারসেন্ট রাস্তা মেন রোডের বাইরে রয়েছে। যার যতটুকু রাস্তা

আছে তার এমন বেহাল অবস্থা চলার অযোগ্য। এইবার আমি পোর্টের বিষয়ে বলছি। আমি আপনাদের কাছে জিজ্ঞাসা করতে চাই পৃথিবীর এমন একটা দেশের নাম করতে পারেন যে দেশে খুব অত্যাধুনিক কিন্তু পোর্ট ছাড়া, ভাল পোর্ট ছাড়াই শিল্পনগরী হিসাবে গড়ে উঠেছে? আপনি সিঙ্গাপুর বলুন, হংকং বলুন, হামবুর্গ বলুন, লন্ডন বলুন, প্রাচ্য এবং পাশ্চাত্যের কোনও দেশ পোর্ট না করে বড় হয়ে উঠতে পারেনি। আমাদের দুটি পোর্ট, তার একটা হচ্ছে ক্যালকাটা পোর্ট। এই ক্যালকাটা পোর্টকে ঠিকমত ব্যবহার করতে হবে। এই পোর্টকে যদি ঠিকমতো ব্যবহার করা হত তাহলে চিনের সঙ্গে আমাদের সম্পর্ক আরও ভাল হত। কারণ একটা বিরাট অংশের ব্যবসা ওই ইস্টার্ন সাইড দিয়ে হয়ে থাকে এবং চিনের সঙ্গে সম্পর্ক ভাল হলে আমাদের প্রবলেম অনেক সলভ হত। আজকে ক্যালকাটা পোর্টের ক্ষেত্রে ৪০ হাজার কিউসেক জল লাগবে এই পোর্টকে ব্যবহার করতে। বর্তমানে এর রিভার বেড অত্যন্ত নিচু হয়ে গেছে। আজকে যদি ১১ হাজার কিউসেক জল ফারাক্কা থেকে ছাড়া হয় তাহলে জ্যোতিবাবুর অর্থাৎ সি.এম.-এর চেয়ার গঙ্গার জলে ভাসবে। কারণ গঙ্গার নাব্যতা এত নিচে নেমে গেছে।

[2-50 – 3-00 p.m.]

আবার আপনারা গল্প করে বলছেন, ফলতায় নাকি পোর্ট হবে। যদিও সেখানে একটা বড় জেটি হতে পারে, পোর্ট হতে পারে না। হলদিয়ায় পোর্ট আছে। এ ব্যাপারে আমাদের কেন্দ্রীয় সরকারও যুক্তভাবে দায়ী। একবার হল্যান্ড থেকে ডাচ কোম্পানি এখানে এল ড্রেজিং-এর জন্য কিন্তু তারা মেশিন পত্র ফেলে চলে গেল। আমরা এ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করেছিলাম। তাহলে মূল বাস্তবটা কি দাড়াচ্ছে? দুটো পোর্ট ড্রাই, রাস্তা নেই, বিদ্যুৎ-এর অবস্থাও ভাল নয়। ডোমেস্টিকের জন্য আপনারা কলকাতা, হাওড়ায় বিদ্যুৎ দিয়েছেন। আপনারা লোককে কমপ্লিটলি ব্যুরোক্রাটিক জাগলারিতে বোঝাতে চাইছেন যে বিদ্যুৎ-এর কোনও সমস্যা নেই। শুধু তাই নয়, অবস্থাটা যেন এমন যে, এখান থেকে দিল্লিতে বিদ্যুৎ সরবরাহ করা যেতে পারে। কিন্তু অবস্থাটা তা নয়। আজকে ২৩ হাজার কারখানা বন্ধ হয়ে আছে। হাওড়াকে ম্যাঞ্চেস্টার বলা হত। প্রত্যেকের বাড়িতে তিন-চারটে করে লেদ মেশিন থাকত। আজকে বন্ধ কারখানার সেই অংশের বিদ্যুৎ ডোমেস্টিক-এ ট্রান্সফার করা হচ্ছে। কিন্তু আপনারা চতুরভাবে, কৌশলে — বিদ্যুৎ সমস্যা নেই — দেখাতে চাইছেন। আমাদের উৎপাদন ক্ষমতা ৫ হাজার ৪০১ মেগাওয়াট। কিন্তু বাস্তব ক্যাপাসিটি ৪০ পারসেন্টের বেশি দৈনিক গড় উৎপাদন হয়নি। নরমালি রিজার্ভ ১৫ পারসেন্ট টু ২০ পারসেন্ট-এর বেশি হয়নি। তাহলে আমরা দেখছি, রাস্তা নেই, বিদ্যুৎ-এর অবস্থাও ভাল নয় এবং পোর্টের অবস্থাও খারাপ। এর পর আসছে ব্যাঙ্কিং। ব্যাঙ্কিং-এর ক্ষেত্রে এখানে অবস্থা আরও সাংঘাতিক। ব্যাংক-এর হিসাব থেকে দেখা যাচ্ছে পশ্চিমবাংলায় অন্যান্য রাজ্যের তুলনায় ঋণের যোগান কম। ১৯৯১-৯২ সালে বাণিজ্যিক ব্যাংক দিচ্ছে মাথা পিছু ২৬৮ টাকা। এর তুলনায় গুজরাটে ৩৬৬, মহারাষ্ট্রে ৩১২, পাঞ্জাবে ৩১৪, ওড়িষ্যায় ৩০৩। শিল্প তৈরির যে চারটে

পিলার বা থাম তার যদি এই অবস্থা হয় তাহলে পশ্চিমবাংলা এক নম্বর শিল্পনগরী কি করে হবে, কবে হবে? কবে মানুষের কাছে অ্যাভিনিউস অফ এমপ্লয়মেন্ট শিল্পের মধ্যে দিয়ে আসবে এবং গড় আয় বেড়ে যাবে? আপনারা ১৮ বছর ধরে সিক ইন্ডাস্ট্রি, ক্লোজড ইন্ডাস্ট্রি খোলার ব্যবস্থা করলেন না। অথচ ২।৩ ঘন্টা সময় দিলে কিছু ইন্ডাস্ট্রি খুলতে পারত। এবং বহু কর্মচারি তাতে আত্মহত্যা করত না। এ বিষয়ে মেটালবক্স কোম্পানির নাম করা যেতে পারে। চিফ মিনিস্টার যদি একটু সময় দিতেন তাহলে এই কোম্পানি খোলা যেত বলে আমি মনে করি এবং এর কর্মচারিরা মারা যেত না। এটা বি.আই.এফ.আর. গেল কিন্তু আসল সমস্যার এখনও সমাধান হল না। এম.এম.সি. নিয়েও আপনারা কোনও চিন্তা করলেন না। আবার তার সঙ্গে কেন্দ্রীয় সরকার আমাদের সমস্যা বাড়িয়ে দিয়েছেন। কেন্দ্র আমাদের এখানে ওয়াগানের অর্ডার কমিয়ে দিয়েছেন। সেই সঙ্গে বার্ন, বার্ড, জেশপ, টেক্সম্যাকো প্রভৃতি কারখানা আজকে ইরেগুলার পেমেন্ট হচ্ছে। যে কোনও সময় বন্ধ হয়ে যেতে পারে। সেই জন্য আজকে এগুলো ইমব্যালেন্স হয়ে যাচ্ছে, সিক হয়ে যাচ্ছে। এবং শেষ পর্যন্ত বি.এফ.আই.আর.-এ চলে যাচ্ছে। আপনারা আজকে যেসব কারখানা আনার কথা বলছেন, এটা ব্যবসা করতে আসছে, ওটা ব্যবসা করতে আসছে — আর অন্য দিকে যে কারখানাগুলো বন্ধ হয়ে আছে, বি.এফ.আই.আর.-এ আছে সেগুলো যদি মিলিয়ে দেখেন, তাহলে দেখবেন কিছুই করতে পারেননি। উই আর হেডিং টু ওয়ার্ডস এনসারসিজম। আপনারাই বলছেন, ৫০ লক্ষের উপর রেজিস্টার্ড বেকার। আন রেজিস্টার্ড-এর সংখ্যা কত তা ঈশ্বরই জানেন। আজকে যদি এই বেকার সমস্যা কমাতে না পারেন তাহলে কিছু করা সম্ভব হবে বলে আমার মনে হয় না। কিন্তু আপনারা এ সম্বন্ধে কিছু বলছেন না। আবার আপনারা কি বলছেন? বলছেন সই হয়ে গেছে। এ সেই হাতি ধরার মতো। হাতি ধরতে জঙ্গলে একটা কুনকে হাতিকে ছেড়ে দেওয়া হল।

আপনাদেরও কতকগুলি পোষা শিল্পপতি আছে, তাদের আমরা নামও জানি, তাদের বাজারে ছেড়ে দিয়েছেন, তারা শিল্পপতি ধরে আনছেন, তারা এম.ও.ইউ. সই করাচ্ছে। এমন অনেক শিল্পপতি আছে যারা পরের দিন অ্যারেস্ট হয়েছে, আমি একজনকে জানি চামাড়িয়া সে সিঙ্গাপুরে গিয়ে সই করেছে। এই রকম ৪০০ কোটি টাকা সাইন করেছে, কিন্তু কোনও শিল্প করার পরিকাঠামো নেই। আমি জানি এই রকম যারা সই করেছে — আপনারা যদি নাম চান আমি নাম বলে দেব — এটা হচ্ছে একটা ধাপ্পা। আপনারা বলছেন পরিকাঠামো আছে, কিন্তু আমি বলব পরিকাঠামো বলে আপনাদের কিছু নেই। এমন ভাবে আপনারা চিৎকার করছেন যেন আমেরিকা থেকে চিফ মিনিস্টারকে আমন্ত্রণ করেছে, তারা বলছে তোমাদের ওখানে শিল্প করতে চাই, একমাত্র ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ যেখানে সবচেয়ে বেশি ইনভেস্ট করা যায়। আপনারা জ্যোতিবসুর মুখ দিয়ে বলাচ্ছেন, পশ্চিমবঙ্গ একমাত্র জায়গা যেখানে ইন্ডাস্ট্রি তৈরি হতে পারে। আপনারা যদি বড় বড় শিল্প করেন, মানুষকে চাকরি দেন তাহলে তো লোকে আপনাদের কাছে আসবে। আপনারা শিল্প করুন, সিক

ইন্ডাস্ট্রি খুলুন আর বন্ধ কলকারখানা খুলে লোকের চাকরি দিন, ৫০ লক্ষ বেকার কমে গিয়ে যদি ২৫ লক্ষ হয়ে যায় তাহলে লোককে বলব সব ভোট দিয়ে দিন ওদেরকে। আর যদি ৫ লক্ষ বেকার বেড়ে যায় তাহলে বলব একটাও ভোট দেবেন না। এইভাবে নির্বাচনটা হোক না। আমরাও এটা করব। পশ্চিমবাংলায় লক আউট আর শ্রমিক অসন্তোষ এই নিয়ে অনেক সমস্যা আছে। আজকে শ্রমিক অসন্তোষ যে হয়েছে এর জন্য দায়ী হচ্ছেন লেবার মিনিস্টার। ত্রিপাক্ষিক মিটিং যা হওয়ার কথা সেটা এখন আর হয় না। ২৬টি কমিটি আছে, কিন্তু একবারও সেটা বসেনি। যার জন্য আপনাদের সঙ্গে শ্রমিক অসন্তোষ আজকে এত বেড়ে যাচ্ছে। মেটালবক্স আজকে খোলা যাচ্ছে না, যখন খুলতে যাচ্ছে, রণজিৎ সরকার বলে একটা গুন্ডা সেখানে আছে, সে বাধা দিচ্ছে। এই ব্যাপারে আমি নীরেন বাবুকে চিঠি লিখেছি, আমি রাস্তা অবরোধ করেছি, সি.এম.-কে বলেছি, কোথাও কিছু হয়নি, আজকে একটা গুন্ডাকে আটকানো গেল না। যেদিন কারখানা খুলল সেদিন ম্যানেজারকে মেরে কারখানা বন্ধ করে দেওয়া হল। এইগুলি বন্ধ না হলে কখনও কারখানা খুলতে পারবেন? সুরজ কন্টেনার্স লিঃ তারাতলায় এটা বন্ধ আছে সিটুর জন্য। সেখানে আপনাদের রেজিস্টার্ড ইউনিয়ন নেই। বাইরে থেকে লোক নিয়ে গিয়ে বন্ধ করে দিয়েছেন। কি না, ঐ ৪টি লোকের সঙ্গে কথা বলে খুলতে হবে। সুরজ কন্টেনার্স লিঃ এর হেড অফিস হচ্ছে, ৬০বি, চৌরঙ্গী রোড, ফোর্থ ফ্লোর, এটা বন্ধ। আজকে স্টেট পাবলিক সেক্টরগুরি কি অবস্থা? আমি সেন্ট্রাল পাবলিক সেক্টর সম্বন্ধে সমালোচনা করেছি। সেখানে আপনাদের টোটাল আছে ৬৫টি, স্টেট পাবলিক সেক্টর তার মধ্যে ১৩টির হিসাব আজও পাওয়া যায়নি। আমি এটা ইকনমিক রিভিউ থেকে বলছি। অবশ্য ৫২টিতে যে লাভ লোকসানের হিসাব দেখানো হয়েছে, তার মধ্যে ৪৭টিতে লালবাতি জ্বলার সম্ভাবনা দেখা দিয়েছে। সেখানে আর্থিক ক্ষতির পরিমাণ হচ্ছে ১৬৩৫ লক্ষ ৯২ হাজার টাকা, ১৯৯৪ সালে লস ১৩৬ কোটি টাকা, ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট-এ ১৯৯২-৯৩ সালে লস হয়েছে ৩৪১ কোটি ৬৫ লক্ষ ৫ হাজার টাকা। বললেই বলবেন ভর্তুকি দিতে হবে এই সব জায়গায়। এইগুলি বাঁচাবার উপায় কি? আমি নাম করে বলছি, কৃষ্ণা গ্লাস বন্ধ করে রেখেছেন, একেবারে বন্ধ।

[3-00 – 3-10 p.m.]

আপনার ময়ুরাক্ষী কটন মিল, বীরভুমে, সেখানে ৪০০ লোক কাজ করে। হাইকোর্টের রায় থাকা সত্ত্বেও বার করে দিয়ে আপনাদের ইউথ অর্গানাইজেশনের লোকদের নিয়ে চালাচ্ছেন। বে-আইনি কাজ সেখানে তারা করছে। কনটেম্পট অফ কোর্ট হবে তার জন্য করছে। আগে সোমনাথ বাবু ছিলেন, এখন দীপেনবাবু আছেন তাকে চেয়ারম্যান করা হয়েছে। তাহলে নতুন নতুন ইন্ডাস্ট্রি হবে কি করে। আপনার ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানি সেটা বন্ধ হয়ে পড়ে আছে, শোনা যাচ্ছে বাজোরিয়ারা সেই কারখানাটা চালানোর চেষ্টা করছেন। কয়েকটি কারখানাতে বেতনের টাকা পর্যন্ত দিচ্ছে না, কয়েকটি কারখানাতে পি.এফ.-এর টাকা পর্যন্ত দিচ্ছে না। ইউ আর ও ট্রাস্টি। আমাদের টাকা আপনাদের কাছে জমা আছে, এই টাকায় হাত দেওয়ার

কোনও অধিকার আপনাদের নেই। পি.এফ.-এর টাকা না দেওয়ার জন্য বে-সরকারি কারখানার মালিকদের গ্রেপ্তার করার জন্য আপনারা হুমকি দিচ্ছেন। আর সরকার যে প্রভিডেন্ট ফান্ডের টাকা দিচ্ছে, সেই ব্যাপারে কি হবে? প্রভিডেন্ট ফান্ডের টাকা মেরে দেওয়ার জন্য আপনাদের গ্রেপ্তার হওয়া উচিত। আজকে সরকারের শিল্পোন্নয়ন নিছক একটি ধাপ্পা। আরেকটি কথা আমি বলব এবং বারবার এই কথা আমরা বলে থাকি, কলকাতা এবং হাওড়া জেলার আশেপাশের জেলাগুলির বাইরে আপনারা ১৮ বছর কোনও দৃষ্টি দেননি ১৯৭৭ থেকে ১৯৯৩ পর্যন্ত ২০টি সংস্থা নদীয়া ও মেদিনীপুর জেলাতে শিল্পোন্নয়নের জমি নিয়ে ফেলে রেখে দিয়েছে। ওদের কাছ থেকে আপনারা না জমি নিয়ে নিচ্ছেন, না ওরা কারখানা করছে। মেদিনীপুরে হিন্দুস্থান ডেভেলপমেন্ট কর্পোরেশন ১৯৯২ সালে ৫৪ একর জমি নিয়েছিলেন, তারা মোদী গ্রুপের তারা সেখানে নতুন কারখানা করছে না। তারা আপনাদের পেটোয়া লোক। তার এক ভাই বি.জে.পি. করে, আরেক ভাই শেরিফ। মেদিনীপুর জেলা শিল্পে অনগ্রসর জেলা এইগুলোকে আপনার দেখা উচিত ছিল। আজকে উত্তরবঙ্গের অবস্থা আরও খারাপ। জলপাইগুড়িতে প্রস্তাবিত জমির মাত্র ২৯ শতাংশ, মালদহে ৫ শতাংশ, কুচবিহারে ৪ শতাংশ এবং দার্জিলিং জেলার কোনও হিসাব নেই। বামফ্রন্ট সরকারের শিল্পনীতিটা কি সেটা বলতে হবে। আমাদের এখানে ট্রাডিশিনাল ইন্ডাস্ট্রিজ যেগুলো ছিল তার অবস্থা আজকে খারাপ। বিশেষ করে আমি পাট শিল্পের কথা বলি, অর্গানাইজড সেক্টারের অবস্থা আজকে খারাপ। সিন্থেটিক ব্যাগের আমরা বিরোধিতা করি, আমরা চাই চটের প্রোটেকশন। এফ.সি.আই., ফার্টিলাইজার, সুগার, সিমেন্টে এই সমস্ত জায়গায় গানি ব্যাগ কম্পালসারি করা উচিত। সঙ্গে সঙ্গে জে.সি.আই. পাট কিনুক এই দাবি করি। মহারাষ্ট্র সরকার যা করছে, স্টেট কো-অপারেটিভ গঠন করা হোক, থ্রু পঞ্চায়েত দিয়ে তারা পাট কিনুক এবং ডিস্ট্রিবিউশন করুক। তবেই এই শিল্প বাঁচবে, শ্রমিকরা বাঁচবে এবং আপনারা বাঁচবেন। ফলতায় আপনার চারটে ইন্ডাস্ট্রিয়াল জোন করা হয়েছে। দিল্লি এবং বোম্বের ইন্ডাস্ট্রিয়াল জোনের সঙ্গে আপনি ফলতায় তুলনা করে একবার দেখুন। ফলতা বাণিজ্য কেন্দ্রে যাবার কোনও ভাল রাস্তা নেই। সেখানে আপনাদের বামফ্রন্ট সরকারের আবার ছয়, সাতটা ট্রেড ইউনিয়ন ঢুকে গেছে। এই হচ্ছে শিল্পের মূল অবস্থা। অ্যাভেনিউস অফ এমপ্লয়মেন্টের কথা আপনারা চিন্তা করছেন না। যেখানে এত বেকার বেড়ে যাচ্ছে। কিন্তু এমন একদিন সময় আসবে যেদিন বেকাররা আপনাদের বাড়িতে থাকতে দেবেন না। শিল্পের সঙ্গে যুক্ত এই সমস্যাকে মাথায় রেখে এই কাজ করতে হবে। আপনারা বইতে অনেকগুলো ভাল ভাল কথা ছাপিয়ে দিয়েছেন। ডে উইল কাম, আপনাদের সেদিনকে উত্তর দিতে হবে।

শিল্পটা মানুষের সম্পদ, পশ্চিমবঙ্গের এত কোটি মানুষ এর সাথে যুক্ত রয়েছে। যখন সুযোগটা আপনারা পেয়েছেন, সেই সুযোগটাকে আপনারা হারাবেন না। আমাদের কাট মোশনের সমর্থন করে এবং আপনাদের বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মিস্টার ডেপুটি স্পিকার স্যার, বিরোধী দলের নেতা মাননীয়

সদস্য সুব্রতবাবু ৩০ মিনিট ধরে অনেকগুলি বিষয়ে বলেছেন। তিনি শ্রমিক আন্দোলনের নেতা স্বাভাবিক ভাবেই অনেক কথা তিনি জানেন, কিন্তু তিনি সত্যকে অস্বীকার করার চেষ্টা করেছেন। তা সত্ত্বেও উনি কিছু কিছু কথা বলে ফেলেছেন, মন্ত্রীর বাজেট সম্বন্ধে আলোচনা করতে গিয়ে। প্রথমেই আমি মাননীয় মন্ত্রীমহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী দলের আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করে কিছু বিষয়ে উল্লেখ করছি। এ কথা ঠিক এবং আমার সাথে সবাই এক মত হবেন যে পশ্চিমবঙ্গে শিল্পের সম্ভাবনা ছিল এবং এখনও আছে। সেই কারণে বাংলার শিল্পের ক্ষেত্রে আমরা প্রথম স্থানে ছিলাম। সারা দেশে যে উৎপাদন হত তার ৪০ ভাগই আমাদের এই বাংলায় উৎপাদিত হত। সুতরাং সে দিক থেকে আমাদের এই বাংলা শিল্পে উন্নত ছিল। তখন ব্রিটিশ আমল ছিল। পরবর্তীকালে দেশ স্বাধীন হল, ষাটের দশক থেকে নামতে লাগল এবং শুরু শিল্পের শ্মশান যাত্রা। তার মূল কারণ কি, ১৯৮১-৮২ সালে সারা দেশের উৎপাদনের ২২ ভাগ উৎপাদন হত আমাদের এই বাংলায়, আর ১৯৮৪-৮৫ সালে সেই উৎপাদনের অংশ হল মাত্র ৮ ভাগ। আমরা এতটা নেমে গেলাম। সুব্রত বাবু বললে ভাল হত কারণ উনি শ্রমিক আন্দোলন করেন। এই নামার অনেকগুলি কারণ আছে, প্রথম কারণ হল লাইসেন্স প্রথা, দ্বিতীয় কারণ হল মাশুল সমীকরণ নীতি, তৃতীয় কারণ হল শিল্পে বিনিয়োগের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের বৈষম্য আর চতুর্থ কারণ হল কেন্দ্রীয় সরকার পরিচালিত যে অর্থ সংস্থাগুলি আছে, শিল্প ক্ষেত্রে তাদের বিনিয়োগ এবং অর্থ সাহায্যের বৈষম্য এই চারটি কারণে পশ্চিমবাংলায় আমরা শিল্পে অনেকটা পিছিয়ে গেলাম। আপনারা জানেন আমরা বার বার এই দাবি করেছি যে পশ্চিমবাংলার প্রতি অবিচার করা হয়েছে, কোনও উদ্যোগী শিল্পপতিকে এ রাজ্যে শিল্প গড়তে লাইসেন্স দেওয়া হত না। ১৯৫৬ সালে যাতে এই ভারতবর্ষে শিল্প বিকাশ সম্ভব হতে পারে এবং বহুজাতিক দেশ এই ভারতবর্ষের সব রাজ্যে শিল্পের সমান উন্নতির কাজে ঐক্য গড়ে উঠতে পারেনি। জাতীয় উন্নয়ন নির্ভর ক[illegible] সব রাজ্যের উন্নয়নের উপর। কিন্তু সেই ঘোষিত শিল্পনীতি থাকা সত্ত্বেও আমরা পশ্চিমবাংলার ক্ষেত্রে এই লাইসেন্স প্রথা, মাসূল সমীকরণ নীতি, শিল্পে কেন্দ্রীয় বিনিয়োগ এবং কেন্দ্রীয় সরকার দ্বারা পরিচালিত সংস্থাগুলির কাছ থেকে আর্থিক সাহায্য না পাওয়া ফলে অনেকগুলি রাজ্য থেকে পশ্চিমবাংলা পিছিয়ে পড়ে। আজকে মহারাষ্ট্র, গুজরাট, কর্নাটক এই সব রাজ্যের কথা বলা হয়, শুধু এই রাজ্যগুলিকেই নিয়েই কি ভারতবর্ষ, ভারতবর্ষে ২৫টি রাজ্য আছে। আজকে ভারতবর্ষের মানুষের জীবন জীবিকার প্রধান উৎস হল কৃষি নির্ভর, আমাদের দেশের শিল্পের পণ্য বাজার মাত্র ২০ ভাগ মানুষের উপর নির্ভরশীল। বেশির ভাগ মানুষই কৃষির উপর নির্ভরশীল। সুতরাং যেভাবে শিল্প হওয়া উচিত ছিল তা হয়নি। ১৯৫৬ সালে ঘোষিত শিল্প নীতির ফলে অর্থাৎ মাসূল সমীকরণ নীতির ফলে একটা বহুজাতিক রাষ্ট্র যা আমাদের রাজ্যের ইস্পাত, লোহা যত দুর যাবে টেলিস্কোপিক রেটে ততই এর ফলে দুর্গাপুর, আসানসোলের কয়লা, লোহা মাসূল সমীকরণ নীতির ফলে যে ভাবে নাসিক কম দামে পাচ্ছে, আর আমাদের এখানে মিল মালিকরা আমাদের রাজ্যের কোটি কোটি টাকা মুনাফা নিয়ে আমাদের রাজ্যের লোহা, ইস্পাত কম দামে

কিনে নিয়ে গুজরাটে শিল্প গড়ছেন।

[3-10 – 3-20 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এইভাবে আমাদের পশ্চিমবাংলাকে বঞ্চিত করা হয়েছে। এর পর আমি রাষ্ট্রায়ত্ত আর্থিক প্রতিষ্ঠানগুলির সাহায্যের কথায় আসছি। আমাদের পশ্চিমবঙ্গে বিভিন্ন শিল্প গড়ে তোলার জন্য রাষ্ট্রায়ত্ত আর্থিক প্রতিষ্ঠানগুলি থেকে যে অর্থ সাহায্য দেওয়া হয় তার ভাগ হচ্ছে ৩.৬ ভাগ। অপর দিকে মহারাষ্ট্রকে দেওয়া হয় ২১.৮৯ ভাগ, গুজরাটকে ১৩.৯০ ভাগ, উত্তরপ্রদেশকে ৭.৫১ ভাগ, তামিলনাড়ুকে ৮.৯৩ ভাগ। কাজেই এই পরিসংখ্যান থেকেই দেখছেন যে সরকারি আর্থিক প্রতিষ্ঠানগুলি থেকে সাহায্যের ব্যাপারে কিভাবে আমাদের এখানে বিনিয়োগের ব্যাপারে বঞ্চনা করা হচ্ছে। এরপর আমি ব্যাঙ্কগুলির কথায় আসছি। এ ক্ষেত্রেও কি রকম বৈষম্যমূলক আচরণ পশ্চিমবাংলার প্রতি করা হয় সেটা স্যার, একটু বলি। আমাদের রাজ্যের মানুষরা যে টাকা ব্যাঙ্কে রাখেন তার মাত্র ৪৫/৪৬ ভাগ টাকা এখানে বিনিয়োগ করা হয়, তার বেশি নয় কিন্তু অপর দিকে এই অঙ্কটা মহারাষ্ট্র, গুজরাটের ক্ষেত্রে ৮০/৯০ ভাগ। এইসব কারণে পশ্চিমবাংলা পিছিয়ে গেল। এর জন্য কারা দায়ী তার জবাব কংগ্রেস দলকে এবং কেন্দ্রীয় সরকারকে দিতে হবে। এর পর আমি আমাদের রাজ্যের প্রাকৃতিক সমস্যার কথায় আসছি। আমাদের রাজ্যের ভৌগলিক আয়তন হচ্ছে ৮৮ হাজার স্কোয়ার কিলোমিটার এবং জনসংখ্যা ৭ কোটি। কর্নাটকে আয়তন হচ্ছে ২।। লক্ষ স্কোয়ার কিলোমিটার এবং জনসংখ্যা হচ্ছে ৩।। কোটি। এই পরিসংখ্যান থেকেই দেখা যাচ্ছে যে আমাদের রাজ্যে ভৌগলিক আয়তন কম এবং জনসংখ্যা বেশি। তার উপর দেশ ভাগের ফলে ওপার বাংলা থেকে বহু মানুষ পশ্চিমবাংলায় চলে এসেছেন। এ ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের রাজ্যের প্রতি যে দায়িত্ব পালন করা উচিত ছিল সেটা কেন্দ্রীয় সরকার পালন করেননি। হ্যাঁ, একথা ঠিক যে আজকে মহারাষ্ট্র, গুজরাট ইত্যাদি রাজ্যে পরিকাঠামোর অনেক উন্নতি হয়েছে কিন্তু সেটা তো হয়েছে কেন্দ্রীয় সরকার ঐ সব রাজ্যগুলিকে পরিকল্পনা করে পরিকাঠামো গড়ে তুলতে অর্থ সাহায্য করেছেন বলে। পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রীয় সরকার কিন্তু সে দায়িত্ব পালন করেননি। অপর দিকে কিছু প্রাকৃতিক অসুবিধা আমাদের রাজ্যের আছে। যেমন গাঙ্গেয় পশ্চিমবঙ্গের মাটি নরম হওয়ায় এখানে রাস্তা তৈরি ও মেরামতের খরচ ও রক্ষণাবেক্ষণের খরচ অনেক বেশি। আমাদের রাজ্যের ভৌগলিক অবস্থান, জনসংখ্যা ইত্যাদি বিবেচনা করে কেন্দ্রীয় সরকারের যে জাতীয় নীতি এ ক্ষেত্রে থাকা উচিত ছিল সেই নীতি রূপায়িত তো হয়নি উপরন্তু পশ্চিমবাংলাকে ধ্বংস করার চেষ্টা করা হয়েছে। এই বাংলার মাটিতেই ভারতবর্ষের স্বাধীনতার সূর্য উদিত হয়েছিল, এই বাংলার মাটিতেই ইংরেজ সাম্রাজ্যবাদী শক্তির পতন শুরু হয়েছিল সেই কারণেই বাংলাকে বারবার বঞ্চিত করা হয়েছে। সুব্রত বাবুরা বলেন এই বাংলার শ্রমিকদের ওয়ার্ক কালচার ভাল নেই ইত্যাদি। এসব তো বুর্জোয়া মালিকদের কথাই তাঁরা বলছেন। পশ্চিমবঙ্গের শ্রমিকরা তাদের অধিকার বোধে সচেতন। এক সময় তাদের সঙ্গে মালিকরা কৃতদাসের মতন ব্যবহার করত, কারখানা থেকে ছাঁটাই করে দিত, পুলিশ

দিয়ে, গুন্ডা দিয়ে তাদের উপর অত্যাচার করা হত, চা বাগানের শ্রমিকরা চা পাতা সেদ্ধ করে খেয়ে বেঁচে থাকত — এসবের ফলে শ্রমিকদের মধ্যে তীব্র ক্ষোভ ছিল এবং তার জন্যই সচেতন শ্রমিকদের অধিকার বোধ থেকে জঙ্গি আন্দোলন গড়ে উঠেছিল। তা ছাড়া পশ্চিমবঙ্গ সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলনের কেন্দ্র ছিল ফলে তার প্রভাব এই রাজ্যের শ্রমিকদের উপর পড়েছিল। সুতরাং এটা কি কোনও মডেল হতে পারে? হ্যাঁ, মহারাষ্ট্র, গুজরাট, পাঞ্জাব, ওখানে শ্রমিকদের কোনও অধিকার নেই, কাজের কোনও ঘন্টার শেষ নেই। বেতন পায় ২০/২৫ টাকা করে। আমাদের শ্রমিকদের আন্দোলন করার অধিকার কিছু আছে। সুতরাং এটা কোনও দিন মডেল হতে পারে না। তা সত্ত্বেও পশ্চিমবাংলার শ্রমিকদের উৎপাদন শিল্পে অনেক বেশি। যদি এমন হয় যে পশ্চিমবাংলার শ্রমিকদের অধিকারের কথা বললেই শিল্প হবে না, সেই শিল্প আমরা চাই না। আমরা পশ্চিমবাংলার অধিকারকে রক্ষা করে পশ্চিমবাংলার শিল্পায়ন করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রের কংগ্রেস সরকারের একটা শিল্পনীতি ঘোষণা হয়েছে। আমরা আমাদের রাজ্যের শিল্প নীতি ঘোষণা করেছি, এই দুটোর মধ্যে পার্থক্যটা কোথায়? আমি সেই পার্থক্যটা তুলে ধরার চেষ্টা করছি। আমরা কি বলেছি, আমাদের রাজ্য সরকার শিল্পনীতিতে কি বলছে, স্যালিয়েন্ট ফিচার্স অফ দি পলিসি, কি বলেছে, State Government welcomes foreign technology and investment as may be appropriate or mutually advantageous. অর্থাৎ আমরা বিদেশি প্রযুক্তি, বিদেশি বিনিয়োগকে স্বাগত জানাব তখনই, যদি রাজ্যের শ্রমিক স্বার্থের পক্ষে হয়, জনগণের পক্ষে সুবিধা মূলক হয়। তখনই, আমরা গ্রহণ করব। আমরা মাথা উঁচু করে আমাদের শিল্পায়ন করতে চাই। আর কংগ্রেস সরকার কি করছেন, এনরন প্রকল্প, বহুজাতিক কোম্পানি, আমেরিকার সি.এম.এস., তার সঙ্গে চুক্তি করল কি? সেই বিদ্যুৎকেন্দ্র যদি ক্ষতিও হয়, লোকসান হয়, তাহলে কেন্দ্রীয় সরকার, কংগ্রেস সরকার, মহারাষ্ট্রের কংগ্রেস সরকার, তারা বলছেন যে ১৬ শতাংশ লাভের কাউন্টার গ্যারান্টি দেওয়া হবে, এই চুক্তি করেছে। আজকে সেখানে সরকারের পতন হয়ে গেছে। বি.জে.পি. সরকার, শিবসেনা সরকার তদন্ত করেছে, তারা বলেছে প্রাক্তন, মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী কয়েক কোটি টাকা — ৬০ কোটি টাকা ঘুষ নিয়ে এই এনরন প্রকল্প চুক্তি করেছে। আমরা এই ভাবে মাথা নত করে এই রাজ্যের শিল্পায়ন করতে চাই না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকদিন আগে আমাদের মুখ্যমন্ত্রী ইংল্যান্ডে গিয়েছিলেন, আমেরিকা গিয়েছিলেন, কারণ আমাদের রাজ্যের শিল্পের যে সম্ভাবনা তা খতিয়ে দেখার জন্য এবং সেটা বুঝিয়ে বলা জন্য গিয়েছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী ইংল্যান্ড, আমেরিকা গিয়েছেন, ১৯ জন শিল্পপতিকে নিয়ে গিয়েছিলেন। আমেরিকার শিল্পপতিরা জিজ্ঞাসা করেছেন যে আপনাদের শিল্পনীতি কি, উনি বলেছেন, আমাদের শিল্প নীতি হল এই রাজ্যের শ্রমিক এবং জনগণের স্বার্থবাহী। আমরা বহুজাতিক কোম্পানি বিদেশি বিনিয়োগকে স্বাগত জানাচ্ছি। কিন্তু মাথা নিচু করে নয়। সুতরাং কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি কি, না বহুজাতিক কোম্পানিগুলোর কাছে হাঁটু গেঁড়ে ভিক্ষা চাওয়া, আর আমাদের শিল্পনীতি হল মাথা উঁচু করে আমাদের রাজ্যের পরিবেশ, পরিস্থিতিকে কাজে লাগিয়ে শিল্পের বিনিয়োগ

করানো। আমাদের মুখ্যমন্ত্রীকে আমেরিকার শিল্পপতিরা জিজ্ঞাসা করেছিলেন যে আপনারা বে-সরকারিকরণের পক্ষে না বিপক্ষে? উনি বলছেন যে নিশ্চয়ই বে-সরকারিকরণের আমরা বিরোধী নই। কিন্তু রাষ্ট্রায়ত্ত শিল্পের বুনিয়াদকে ধ্বংস করে আমরা দিতে পারি না। একটা রাষ্ট্রায়ত্ত সংস্থা মানে হল, একটা দেশের আত্ম নির্ভরতার বুনিয়াদ। রাষ্ট্রায়ত্ব সংস্থা মানে সাম্রাজ্যবাদ বিরোধী লড়াই-এর একটা প্রতীক। সেই বুনিয়াদকে আমরা নষ্ট করে দিতে চাই না। কিন্তু এরা কি করেছেন, বিগত কয়েক বছরে রাষ্ট্রায়ত্ত সংস্থার শেয়ারগুলো বিক্রি করে দিয়েছে। কম্পট্রোলার অ্যান্ড অডিটার জেনারেল কি বলেছেন? রাষ্ট্রায়ত্ত সংস্থার শেয়ার বিক্রি করে ৩।। হাজার কোটি টাকা দেশের ক্ষতি করেছেন। অথচ রংগরাজন কমিটি বলেছিলেন যে রাষ্ট্রায়ত্ত শিল্পের শেয়ার বিক্রি করে ১০ শতাংশ টাকা সেই রাজ্যের শিল্পের জন্য খরচ করতে হবে। সেই শিল্পের সম্প্রসারণের জন্য খরচ করতে হবে। কিন্তু রাষ্ট্রায়ত্ত শিল্প বে-সরকারি মালিকদের কাছে বিক্রি করে সেই টাকা বাজে ভাবে খরচ করা হয়েছে। এই ভাবে ভারত সরকার আমাদের পশ্চিমবাংলার শিল্পোন্নয়নের সম্ভাবনাকে নষ্ট করে দিচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুতরাং এই প্রশ্নে দাঁড়িয়ে যে সন্দেহ দেখা দিয়েছে তার কারণ আমাদের কৃষিতে উন্নতি হচ্ছে, ভূমি-সংস্কার হয়েছে এবং পঞ্চায়েতের মধ্যে দিয়ে উন্নয়ন হচ্ছে।

[3-20 – 3-30 p.m.]

উন্নয়ন হয়েছে, বাজার বেড়েছে। দক্ষিণপূর্ব এশিয়ার মধ্যে, এখানে শিল্পের যে সম্ভাবনা আছে তাকে আমরা কাজে লাগাতে চাই। কংগ্রেস বিশৃঙ্খলার সৃষ্টি করছে যাতে পশ্চিমবাংলায় শিল্প না হয়। এগারো বছর ধরে বঞ্চনা করেছেন। চেষ্টা করেছেন পেট্রোকেমিক্যালকে আটকাতে কিন্তু পেট্রোকেমিক্যাল আটকাবে না। পেট্রোকেমিক্যালের কাজ শুরু হয়েছে। রাজ্যের উন্নয়নের সম্ভাবনা দেখা যাচ্ছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে আমাদের যেদিন অনাস্থা ছিল, সেদিন মুখ্যমন্ত্রী আমাদের অসভ্য বলেছিলেন। আজকে একটু আগে লক্ষ্মণ বাবু প্রধানমন্ত্রী সম্পর্কে যে মন্তব্য করলেন তা সংসদীয় নীতি বিরুদ্ধ। যিনি এখানে নেই তার বিরুদ্ধে এখানে কিছু মেনশন করা সংসদীয় নীতি বিরুদ্ধ।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** যিনি এই হাউসে উপস্থিত নেই তাঁর নাম করে কিছু বলা যাবে না।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওই বিধায়কের নিজস্ব কেন্দ্রে গত ১৮ বছর ধরে হলদিয়া পেট্রোকেমিক্যাল হচ্ছে। অথচ এর নামে এখনও পর্যন্ত একটাও ইঁট পড়েনি। এখনও পর্যন্ত কোনও কারখানা গড়ে উঠবার সম্ভাবনা নেই। তাঁর মুখের জ্ঞানগর্ভ ভাষণ আমরা অত্যন্ত মনোযোগ দিয়ে শুনেছি এবং তাঁর এই জ্ঞানগর্ভ ভাষণ থেকেই আমরা বুঝতে পেরেছি কেন পশ্চিমবাংলায় শিল্প গড়ে ওঠেনি। উনি যে কারণ বলেছেন সে কারণগুলো

কিছুটা ঠিকই কিন্তু তার জন্য আমাদের আরও বেসিকে যেতে হবে। পশ্চিমবঙ্গে কেন শিল্প গড়ে উঠল না? প্রথম কথা, আমরা বাঙালিরা, আপনি জানেন, শিল্প স্থাপনে বিমুখ। এই রাজ্য যখন শিল্পে অগ্রগণ্য ছিল, যদি বিচার করে দেখেন তাতে দেখা যাবে, বাঙালির সংখ্যা সীমিত যাতে গোনা যায়। বাঙালি বরাবর ডাক্তার কিম্বা আইনজীবী হিসাবে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় জীবিকা অবলম্বন করেছেন। কোনও দিন শিল্প স্থাপন করে বড় বড় কলকারখানা গড়ায় নিযুক্ত ছিলেন না। তার ফলে পশ্চিমবাংলায় ব্রিটিশ আমল থেকে যে শিল্প গড়ে উঠেছিল সেগুলো মূলত ব্রিটিশ শিল্পপতিদের সহায়তায় বা অবাঙালি যারা ছিলেন তাঁদের সহযোগিতায়। বাঙালিরা কখনও শিল্প স্থাপনে সহযোগিতা করেননি। প্রধানত বড় বড় শিল্প গড়ে ওঠে মূলত অবাঙালিদের সহযোগিতায়। যে সময়ে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে শিল্পে অগ্রগণ্য রাজ্য হিসাবে পরিগণিত হত সেই সময়কার শিল্পগুলো আধুনিক টেকনোলজির সাথে খাপ খাওয়াতে পারেনি। অচল হয়ে গেছে। ব্রিটিশরা তো ছেড়ে চলে গেছে। অবাঙালি শিল্পপতিরাও আধুনিক প্রযুক্তির সাথে খাপ খাইয়ে নেবার কোনও চেষ্টাই করেনি। সুতরাং সেই সমস্ত শিল্পগুলিকে আধুনিক না করে, সেই অর্থ থেকে লাভ করে ভারতবর্ষের অন্যান্য জায়গায়, যেখানে তাদের সুবিধা, সেখানে শিল্প স্থাপন করেন। তাঁরা আধুনিকীকরণের জন্য কোনও বিনিয়োগ করেননি। তাঁরা দেখেছেন এখানে শিল্প থেকে যে লাভ হয় তা দিয়ে যদি অন্য রাজ্যে শিল্প স্থাপন করি, তাহলে আমরা অনেক বেশি সুযোগসুবিধা পাব। ফলে এখানকার লাভ দিয়ে তাঁরা অন্য রাজ্যে শিল্প স্থাপন করেছেন। কারখানাগুলিকে আধুনিকীকরণের কোনও চেষ্টা তাঁরা করেননি।

এককালে পশ্চিমবাংলা শিল্পে অগ্রগণ্য রাজ্য হিসাবে পরিগণিত ছিল, এই হচ্ছে তার অধঃপতনের মূল কারণ। তারপর আপনারা বলছেন, — ভারতবর্ষের সরকার লেটার অফ ইনডেন্ট দিত না, লাইসেন্স দিত না, ফ্রেট ইকোয়ালাইজেশন ব্যবস্থা করেছিল। নিশ্চয়ই ফ্রেট ইকোয়ালাইজেশনের ফলে আমাদের পশ্চিমবাংলার ক্ষতি হয়েছে। এটা কেউ অস্বীকার করছে না। আমরা যখন ক্ষমতায় ছিলাম, ১৯৭২ থেকে ১৯৭৭ সালে আমরা এবিষয়ে কেন্দ্রীয় সরকারের কাছে কতবার ডেপুটেশন দিয়েছি, কতবার চিঠি দিয়েছি যে, ফ্রেট ইকোয়ালাইজেশন ব্যবস্থা তুলে দেওয়া হোক। এর ফলে আমাদের শিল্প মার খাচ্ছে, দক্ষিণ এবং পশ্চিমের রাজ্যগুলো থেকে জিনিস আনতে আমাদের অসুবিধা হচ্ছে। যাই হোক বছর তিনেক আগে ফ্রেট ইকোয়ালাইজেশন প্রথা তুলে দেওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উদার অর্থনীতি এবং শিল্পনীতি গ্রহণ করার ফলে শিল্প গড়ে তোলার আজকে একটা আবহাওয়ার সৃষ্টি হয়েছে। নীতিগত দিক দিয়ে আমূল পরিবর্তন সাধিত হয়েছে। গত ১৮ বছর আপনারা এখানে ক্ষমতায় আছেন, কিন্তু তার মধ্যে প্রায় ১৫ বছর আপনারা সময় নষ্ট করেছেন কেবল কেন্দ্রীয় সরকারের ওপর দোষারোপ করে — কেন্দ্রীয় সরকার লাইসেন্স দিচ্ছে না, কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন ব্যাঙ্কগুলোর ক্রেডিট ডিপোজিট রেশিও আমাদের রাজ্যে কম ইত্যাদি ইত্যাদি। এই সব করে আপনারা নিজেদের দায়িত্ব পালন করেননি। যে ক্ষমতা নিয়ে

আমাদের পশ্চিমবাংলায় প্রাক্তন মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায় দুর্গাপুর করতে পেরেছিলেন, কল্যাণী করতে পেরেছিলেন, সল্ট লেক করতে পেরেছিলেন, সেই ক্ষমতা নিয়ে আপনাদের মুখ্যমন্ত্রী কি করতে পারলেন? একটাও উদাহরণ দিয়ে দেখাতে পারবেন না যে, বিগত ১৮ বছরে বা প্রথম ১৫ বছরে আপনারা কোথাও একটা কিছু করতে পেরেছেন? ১৮ বছর ধরে আপনারা বলছেন রক্ত দিয়ে বক্রেশ্বর করবেন, হলদিয়া পেট্রোকেমিক্যালস করবেন। ১৮ বছরে কি আপনারা হলদিয়া পেট্রোকেমিক্যালস গড়ে তুলতে পেরেছেন? এখনও মন্ত্রী মহাশয় বাজেট ভাষণের মধ্যে বলছেন, 'আমরা হলদিয়া পেট্রোকেমিক্যালস গড়ে তুলব, ৩৫০০ কোটি টাকা খরচ হবে'। আমি আজকে বলে রাখছি, মিলিয়ে নেবেন, হলদিয়া পেট্রোকেমিক্যালস হলেও ৩৫০০ কোটি টাকা দিয়ে হবে না, যখন হবে তখন এর ২/৩ গুণ বেশি টাকা খরচ হবে। সে টাকা আপনারা কোথা থেকে জোগাড় করবেন? আমি জানি না হলদিয়া পেট্রোকেমিক্যালস শেষ পর্যন্ত আদৌ বাস্তবায়িত হবে কিনা! আপনারা বলেছিলেন, রক্ত দিয়ে বক্রেশ্বর করবেন। কোথায় গেল রক্ত? বক্রেশ্বরে গিয়ে দেখুন ধু ধু করছে মাঠ আপনারা পশ্চিমবঙ্গ সরকারের থ্রুতে বক্রেশ্বর করতে জিদ ধরলেন, কারণ চাকরি দেওয়া থেকে শুরু করে সমস্ত কিছু নিজেদের কন্ট্রোলে রাখতে পারবেন। আপনারা যদি এন.টি.পি.সি.-কে বক্রেশ্বর করার দায়িত্ব দিতেন তাহলে আজকে বক্রেশ্বর বিদ্যুৎ কেন্দ্র থেকে ধোঁয়া বেরত, সেখানে বিদ্যুৎ উৎপাদন হত। আপনারা ঝুট-মুট সেখানে জিদ ধরে বসলেন, — পশ্চিমবঙ্গ সরকারের এক্তিয়ারে করতে হবে, এন.টি.পি.সি.-র এক্তিয়ারে করা চলবে না। যার ফলে আজকে এই হচ্ছে বক্রেশ্বরের অবস্থা। সেখানে আপনারা নিজেরা টাকা দিতে পারছেন না, ভারতবর্ষের বাইরে থেকে টাকা আনার জন্য কখনও জার্মানিতে, কখনও জাপানে, কখনও সি.এম.এস. জেনারেশনের কাছে যাচ্ছেন। তাদের বলছেন, 'টাকা দাও, টাকা দাও যাতে আমরা বক্রেশ্বর গড়ে তুলতে পারি'। বক্রেশ্বর কবে হবে, তার কোনও ঠিক নেই। ১৮ বছর ধরে শুনছি আমাদের জেলার সাগরদীঘিতে তাপবিদ্যুৎ কেন্দ্র হবে। সেখানেও হবে কিনা, সে বিষয়ে আমাদের সন্দেহ আছে। আপনারা বলাগড় করবেন, কিন্তু আমরা শুনছি বলাগড় নিয়ে বিদ্যুৎ মন্ত্রীর সঙ্গে মুখ্যমন্ত্রীর ঝগড়া চলছে। ফলে সেখানেও গোয়েঙ্কারা কি করবে তা বলা শক্ত। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় শিল্প বাণিজ্য খাতের যে ২৫৬.৮৮ কোটি টাকার বাজেট এখানে পেশ করেছেন তার আমি চূড়ান্ত বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনগুলোকে সম্পূর্ণ সমর্থন করছি। আপনারা নিজেরাই চিন্তা করে দেখুন, এই কয়েক মাস আগেও যখন ভারতবর্ষ গ্যাট চুক্তি সই করল, যখন ভারতবর্ষে ডাঙ্কেল প্রস্তাবকে মেনে নেওয়া হল তখন তার বিরুদ্ধে আপনারা দিকে দিকে আন্দোলন শুরু করলেন। দেয়ালগুলো ভর্তি করে দিলেন, — ডাঙ্কেল প্রস্তাবের বিরোধিতা করতে হবে, ডাঙ্কেল প্রস্তাব মানছি না, মানব না। অথচ আজকে ডাঙ্কেল প্রস্তাবের বিরুদ্ধে একটা কথাও বলছেন না!

[3-30 – 3-40 p.m.]

মুখ্যমন্ত্রী একটি কথাও বললেন না। সেই ডাঙ্কেল চুক্তি, গ্যাট চুক্তি মেনে নিয়ে তার পদাঙ্ক অনুসরণ করে আজকে তিনি বিদেশে যাচ্ছেন এবং সেখানে গিয়ে শিল্পপতিদের ধরে আনছেন যাতে তারা পশ্চিমবাংলায় এসে শিল্প স্থাপন করে। আপনাদের লজ্জা হওয়া উচিত। আপনারা একটার পর একটা ভুল করবেন, ভুল আন্দোলন করবেন, তারপর ৩ মাস কিম্বা ৬ মাস অথবা ১ বছর পরে আপনারা বুঝবেন যে ঐ আন্দোলনে যোগ দেওয়া উচিত হয় নি, তখন সেই ব্যাপারে আর উচ্চ-বাচ্য করবেন না। এই হচ্ছে আপনাদের অবস্থা—না বুঝে আপনারা কাজ করেন এবং তার ফল ভোগ পশ্চিমবাংলা করছে। এখন যেহেতু ভারতবর্ষে উদারনীতি অনুসরণ করা হচ্ছে—এই উদারনীতির বিরুদ্ধেও আপনারা অনেক কথা বলেছিলেন। ১৯৯১ সালে আমাদের মাননীয় অর্থমন্ত্রী যখন উদারনীতি অনুসরণের পথ ধরলেন প্রধানমন্ত্রীর নেতৃত্বে তখন এই উদারনীতির আমূল সমালোচনা আপনারা করেছিলেন। মনে নেই? আপনারা বলেছিলেন, ভারতবর্ষে পাবলিক সেক্টর আণ্ডারটেকিংস তুলে দেওয়া হল। ভারতবর্ষের বাজারে বাইরের দ্রব্য এসে এখানকার উৎপন্ন যে দ্রব্য তার বাজার দখল করে নেবে। আজকে ৪ বছর পরে সেই জিনিস কি হয়েছে? বাইরের বিলাস দ্রব্য এসে এখানকার বাজার দখল করেনি। সুতরাং অমূলক অসত্য প্রচার করে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করেছিলেন। এটাই হল বাস্তব। এই বাজেটে আপনারা কি বলেছেন? বলেছেন, কেন্দ্রীয় সরকার এমন একটা নীতি অনুসরণ করেছেন যার ফলে ক্ষুদ্র শিল্প ভীষণভাবে মার খাবে। আমি দৃষ্টান্ত দিয়ে দেখাব। প্রায় ১ কোটি ৪০ লক্ষ ছোট-ছোট কারখানা ভারতবর্ষে আছে এবং যা ভারতবর্ষ থেকে রপ্তানি হয় তার ৪০ ভাগ এই ক্ষুদ্র শিল্প থেকে আসে। সুতরাং কেন্দ্রীয় সরকার অত বোকা নয়, ক্ষুদ্র শিল্প যাতে মার খায় সেই নীতি গ্রহণ করে বসে থাকবেন। ক্ষুদ্র শিল্পের স্বার্থে আমাদের মাননীয় অর্থমন্ত্রী এবারের বাজেটে অনেক ছাড় দিয়েছেন। আমি অনেক পরিসংখ্যান তুলে ধরে দেখাতে পারি ক্ষুদ্র শিল্পকে বাঁচাবার জন্য কি কি করা হয়েছে। পাটের ব্যাপারে দ্রব্যের উপর শুল্কের ছাড় ১০ পারসেন্ট থেকে কমিয়ে ৫ পারসেন্ট করা হয়েছে। তাছাড়া, রাবারাইসড টেক্সটাইল, সিনথেটিক ফিলামেন্ট ইয়ার্ণ, সিউয়িং থ্রেড টেক্সচারাইসড ফিলামেন্ট ইয়ার্ণ, হাওয়াই চপ্পল, বিভিন্ন ধরনের ওষুধ, রুমাল শাল প্রভৃতি এই সমস্ত ক্ষেত্রে শুল্ক কমিয়ে দেওয়া হয়েছে যাতে ছোট-ছোট শিল্পগুলি সম্প্রসারিত হতে পারে। পলিসি মেজারস ফর প্রোমোটিং অ্যাণ্ড স্ট্রেনদেনিং স্মল, টাইনি অ্যাণ্ড ভিলেজ ইন্টারপ্রাইসেস তাতে কি বলেছে দেখুন, তারা বলছে,

"The primary objective of the small scale industrial policy during the nineties would be to impart more vitality and growth-impetus to the sector to enable it to contribute its mite fully to the economy, particularly in terms of growth of output, employment and exports. The sector has been substantially delicensed. Further efforts would be made to deregulate and debureaucratise the sector with a view to remove all

fetters on its growth potential reposing greater faith in small and young entrepreneurs."

"All statutes, regulations and procedures would be reviewed and modified wherever necessary to ensure that their operations do not militate against the interest of the small and village enterprises."

এই হচ্ছে সেন্ট্রাল গভর্নমেন্টের নীতি। অথচ আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে বলছেন, কেন্দ্রীয় সরকার ক্ষুদ্র শিল্পকে তুলে দেবার পরিকল্পনা গ্রহণ করেছেন। এই কেন্দ্রীয় সরকারকে দোষারোপ করা—এটা আপনাদের একটা ব্যায়ারাম আছে। এই ব্যায়রামটা দয়া করে ছাড়ুন। এই ব্যায়রাম দিয়ে আর কতদিন চালাবেন? মানুষ তো আর নিচ্ছে না। ডাঙ্কেলের বিরুদ্ধে প্রচার করলেন। মানুষ নিলো না। তখন চুপ করে গেলেন। এখন আর ডাঙ্কেলের "ডি" উচ্চারণ করেন না। গ্যাট প্রস্তাবের বিরুদ্ধে মানুষকে বিভ্রান্ত করার জন্য একটি কথাও এই বিধানসভায় এবং বিধানসভার বাইরে গ্রামে-গঞ্জে কোনও বক্তৃতা আপনারা করেন না। আপনারা মেনে নিয়েছেন। কেননা, আপনারা বুঝেছেন এ ছাড়া আর পথ নেই। এগুলি আপনারা যখন বোঝেন তখন অনেক দেরি হয়ে যায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি কথা আমা বলা উচিত হবে কিনা আমি জানিনা। মুখ্যমন্ত্রী আমার চেয়ে বয়সে অনেক বড়, ৮২ বছর বয়স হয়েছে। জানি যে কথাটা বলতে চাই সেটা আমার ব্যক্তিগত মত, আমাদের দলের মত নাও হতে পারে। মুখ্যমন্ত্রীর মনের মধ্যে চিন্তা এসেছে যে আমি ১৮ বছর ধরে মুখ্যমন্ত্রিত্ব করেছি, সর্বকালের রেকর্ড ছাড়িয়ে গেছে, এই সময়ের মধ্যে নারী ধর্ষণ, খুন, রাহাজানি ইত্যাদিতে ছেয়ে গেছে, এখন কিছু করা দরকার। এতদিন পরে তাঁর চৈতন্য উদয় হয়েছে যে কিছু করা দরকার পশ্চিমবঙ্গের জন্য। সেজন্য বোধ হয় তিনি চেষ্টা করছেন যে পশ্চিমবঙ্গে যদি কিছু শিল্প গড়ে তোলা যায়, পশ্চিমবঙ্গের মানুষের জন্য যদি কিছু করা যায় তাহলে তারা চিরকাল তাঁকে মনে রাখবে। মানুষ বলবে যে, হ্যাঁ, জ্যোতিবাবু পশ্চিমবঙ্গের মানুষের জন্য কিছু করে গেছেন। তবে জানিনা, এটা তার সত্যিকারের মনের বাসনা কিনা, না আগামীদিনে নির্বাচনী বৈতরণী পার হবার জন্য এই কথা ভেবেছেন। কোনটা সত্য সেটা আগামীদিনে প্রমাণিত হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটা জিনিস দেখে আমি আশ্চর্য হয়ে যাচ্ছি। যারা নিজেদের বামপন্থী বলেন, মার্ক্সবাদী বলেন, যে মার্ক্সবাদে ধনতন্ত্রের কোনও স্থান নেই, আজকে আমরা দেখছি যে সি. পি. এম. মার্ক্সবাদের কথা ভুলে গিয়ে ধনতন্ত্রবাদ চালাচ্ছে। কারণ আপনারা আজকে টাটা, বিড়লা, বাজোরিয়া, ঝুনঝুনওয়ালা গোয়েঙ্কা, এদের পদলেহন করছেন। যাঁরা এক সময়ে তাদের আদ্যশ্রাদ্ধ না করে, গালিগালাজ না করে জলস্পর্শ করতেন না, আজকে ক্ষমতায় এসে সেই টাটা, বিড়লা, গোয়েঙ্কা, বাজোরিয়া, ঝুনঝুনওয়ালাদের আপনারা পদলেহন করছেন, তারা আজকে আপনাদের পরম বন্ধু হিসাবে দেখা দিয়েছে। তারা বলছে যে, তোমরা পশ্চিমবাংলায় এসো, এখানে এসে শিল্প স্থাপন কর, তোমাদের সমস্ত সুযোগ-সুবিধা দেব। লক্ষ্মণবাবু এনরনের কথা বলেছেন যে, এনরন নাকি শরদ পাওয়ারকে টাকা খাইয়েছে। এনরন মহারাষ্ট্রে যে বিদ্যুৎ তৈরি করছে তার প্রতি মেগা

ওয়াটে ৪.৩ কোটি টাকা খরচ হবে। আর আপনারা বলাগড়ে যেটা করছেন তাতে ৪.৭ কোটি টাকা খরচ হবে। তাহলে দেখা যাবে পশ্চিমবঙ্গে আপনারা এনরনকেও টেক্কা দিচ্ছেন। আপনারা নিজেদের আত্মবিশ্লেষণ করে দেখুন যে দোষ কোথায় এবং সেটা শোধরাবার চেষ্টা করুন। সেটা যদি করেন তাহলে পশ্চিমবাংলায় শিল্প স্থাপন করতে পারবেন, শিল্প সম্প্রসারণ করতে পারবেন। আমরাও চাই যে পশ্চিমবাংলায় শিল্প হোক, পশ্চিমবাংলার বেকারত্ব ঘুচুক। আজকে ৫০ লক্ষের উপরে পশ্চিমবাংলায় বেকার রয়েছে। তাদের বেকারত্বের জ্বালা কিছুটা দুর হোক, বেকাররা চাকুরি পাক, পশ্চিমবঙ্গের মানুষ শান্তিতে বসবাস করুক, সেটা আমরাও চাই। কিন্তু সেই দিকে আপনাদের নজর আছে বলে আমি মনে করি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা পরিসংখ্যান আপনার কাছে তুলে ধরছি। যদি ১৯৮০-৮১ সালকে বেস ধরে হিসাব করি তাহলে দেখা যাবে যে ১৯৯০ সালে দেশে শিল্প উৎপাদন হয়েছিল ২০৯.৩। ১৯৯৩-৯৪ সালে, ৩ বছর পরে ভারতবর্ষে যেটা বেড়ে হয়েছে, ২২৫.১, সেখানে পশ্চিমবঙ্গে বেড়ে হয়েছে ১১৮.৪। এর থেকে দেখা যাবে যে সারা ভারতবর্ষে যেখানে শিল্প এগিয়ে যাচ্ছে, সেখানে পশ্চিমবঙ্গে হোঁচট খেতে খেতে সামান্য এগিয়েছে। অন্যান্য রাজ্যে অর্থাৎ মহারাষ্ট্র, গুজরাট, কর্ণাটক, অন্ধ্রপ্রদেশ, তাদের পশ্চিমবঙ্গ ধরতে পারছে না। তাদের যদি ধরতে হয় তাহলে শিল্পায়নের গতি বাড়াতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমরা কি দেখছি? আমরা দেখছি যে মৌ বিপ্লব হচ্ছে। এতগুলি মৌ সই করা হয়েছে। এতে কত কোটি টাকা লগ্নি হবে, কতজন লোকের চাকুরি হবে, আমরা এই সব পরিসংখ্যান চাই। আপনাদের অ্যাপেনডিক্স থেকে দেখছি, আজকে যে বই বিলি করেছেন তার থেকে কি দেখছি, এমপ্লয়মেন্টের অবস্থা কি? আপনারা বলছেন যে এত শিল্প স্থাপন করছেন, হাজার হাজার, কোটি কোটি টাকা খরচ করে করবেন বলেছেন, কিন্তু সেই সম্পর্কে কিছু দেখছি না।

[3-40 – 3-50 p.m.]

তার প্রকৃষ্ঠ প্রমাণ হলো পশ্চিমবাংলায় এমপ্লয়মেন্ট যা ছিল তার থেকে কমে গিয়েছে, বাড়েনি, আমি একটা উদাহরণ দিচ্ছি। টেবিল নাম্বার ৪.২ স্টাটেস্টিক্যাল অ্যাপেনডিক্স ১৯৯৪-৯৫ এই বছর যেটা আপনারা বিলি করেছেন তার ৩৮ পাতা খুলে দেখুন, ১৯৯০ সালে পশ্চিমবাংলায় প্রাইভেট সেক্টারে কাজ করতো ১৬.৮৬ লক্ষ এবং অরগানাইজ পাবলিক সেক্টারে কাজ করতো ৮.৯০ লক্ষ লোক। এটা যোগ করলে দাঁড়াচ্ছে ২৫ লক্ষ ৭৬ হাজার লোক ১৯৯০ সালে পশ্চিমবাংলায় কাজ করতো প্রাইভেট সেক্টার এবং পাবলিক অরগানাইজ সেক্টার মিলিয়ে। তার ৪ বছর বাদে ১৯৯৪ সালে কি দাঁড়িয়েছে শুনুন। প্রাইভেট সেক্টরে দাঁড়িয়েছে ১২.৬৬ লক্ষ এবং অরগানাইজ পাবলিক সেক্টারে দাঁড়িয়েছে ৮.৫৮ লক্ষ লোক। তাহলে মোট দাঁড়াচ্ছে ২৫ লক্ষ ২৪ হাজার লোক। সেটা ১৯৯০ সালে ছিল ২৫ লক্ষ ৭৬ হাজার সেটা ৪ বছর বাদে গিয়ে দাঁড়ালো ২৫ লক্ষ ২৪ হাজারে। এত মৌ বিপ্লব, এত হাজার কোটি টাকা পশ্চিমবাংলায় লগ্নি হতে পারে এই সমস্ত করার পর অরগানাইজ পাবলিক সেক্টর এবং প্রাইভেট সেক্টরে যেখানে ১৯৯০ সালে ২৫ লক্ষ ৭৬ হাজার লোক

কাজ করতো সেটা ১৯৯৪ সালে কমে দাঁড়ালো ২৫ লক্ষ ২৪ হাজারে। এই হচ্ছে এমপ্লয়মেন্টের অবস্থা। কোথায় আপনার শিল্পোন্নয়ন হচ্ছে? শিল্পোন্নয়নের প্রকৃষ্ট প্রমাণ হবে এমপ্লয়মেন্টে। এমপ্লয়মেন্ট কোথায় হচ্ছে? এইগুলি আপনারা যে স্টাটিস্টিক্যাল অ্যাপেনডিক্স দিয়েছেন তার থেকে কোট করছি, এই গুলি আমার নিজের বানানো পরিসংখ্যান নয়। এর থেকে আমরা দেখতে পাচ্ছি এমপ্লয়মেন্ট কমে যাচ্ছে। আপনারা বলছেন পশ্চিমবাংলায় নাকি শিল্প বিপ্লব ঘটতে চলেছে। আগে শুনুন, মন্ত্রী মহাশয় শুনবেন, ভেকেন্সী নোটিফায়েড এবং প্লেসমেন্ট ব্যাপার নিয়ে। এই ব্যাপারটা পেজ ৪১-এ আছে। ১৯৮০ সালে ভেকেন্সী নোটিফায়েড বোথ প্রাইভেট এবং পাবলিক সেক্টারে হচ্ছে ৩৭ হাজার ৪০০। প্লেসমেন্ট নামে নোটিফায়েডের পর অ্যাকচুয়াল প্লেসমেন্ট হচ্ছে ১৩ হাজার ৮০০। অর্থাৎ ১৯৮০ সালে ভেকেন্সী নোটিফায়েড হয়েছে ৩৭ হাজার ৪০০ এবং প্লেসমেন্ট হয়েছে ১৩ হাজার ৮০০। ১৩ বছর পরে ১৯৯৩ সালে ভেকেন্সী নোটিফায়েড হয়েছে ১৪ হাজার ৪০০ এবং প্লেসমেন্ট হয়েছে ৫ হাজার ৭০০। এই হচ্ছে অবস্থা ভেকেন্সী নোটিফায়েড এবং প্লেসমেন্ট থ্রু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ। তাহলে আমরা দেখতে পাচ্ছি যে মাত্র ৫ হাজার ৭০০ লোকের চাকুরি হয়েছে বোথ পাবলিক এবং প্রাইভেট সেক্টর মিলিয়ে ১৯৯৩ সালে থ্রু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ। এই হচ্ছে আপনাদের শিল্পোন্নয়নের নমুনা। বেকারের সংখ্যা বাড়তে বাড়তে বেড়ে যাচ্ছে।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে।)

আমি আর বেশি সময় নিতে চাই না। আমি আর একটা জিনিস তুলে ধরছি আপনাদের সামনে, কেননা আমি সেই সময় মন্ত্রী ছিলাম। পাবলিক সেক্টর আণ্ডারটেকিং গুলির কি অবস্থা একটা একটা করে দেখুন। ১৪৬ পাতায় ১৯৯৪-৯৫ সালের অবস্থা অ্যাপেনডিক্সে দেওয়া আছে। সব কটা লালবাতি জ্বলছে। এটা মার্কসিস্টের লালবাতি নয়, ক্ষতির লালবাতি। দুর্গাপুর প্রজেক্ট যেটা বামফ্রন্ট সরকারের সবচেয়ে বড় সংস্থা। আমি যখন রাষ্ট্রমন্ত্রী হিসাবে এখানকার চেয়ারম্যান ছিলাম তখন ৪ বছর ধরে লাভ করেছি। লাভের অবস্থা ১৯৭৬-৭৭ সালে দিয়ে এসেছিলাম। ১৯৯৩-৯৪ সালে সেখানে ক্ষতি হয়েছে ২৩ কোটি টাকা এবং অ্যাকুমুলেটেড লস হয়েছে ৮৪ কোটি টাকা। দুর্গাপুর কেমিক্যাল এটার অবস্থা প্রথম থেকেই খারাপ ছিল, মানে অনেক দোষ ত্রুটি আছে জন্ম থেকেই। থাকলেও আমার সময় এত ক্ষতি হত না, বড় জোর ৫০ লক্ষ কিংবা ১ কোটি টাকার মতো ক্ষতি হত। সেই জায়গায় ১৯৯৩-৯৪ সালে এখানে ক্ষতি হয়েছে ৫২ কোটি ৫৭ লক্ষ টাকা, অ্যাকুমুলেটেড লস হচ্ছে ১২৮ কোটি ২৮ লক্ষ টাকা। দুটি উদাহরণ আমি দিলাম, এখানে ৬৫-৬৬টির হিসাব দেওয়া আছে, দেখবেন শতকরা ৯৯ ভাল পাবলিক সেক্টর আণ্ডারটেকিং আজকে হিউজ লসে চলছে। সেইগুলোকে মেরামত করবার চেষ্টা করেছেন? সেই ক্ষতিগুলো বন্ধ করবার চেষ্টা করেছেন? যদি তা করতে পারতেন, বুঝতাম আপনারা পাবলিক সেক্টরের জন্য কিছু করেছেন। আজকে লসের পর লস, হাজার হাজার কোটি টাকা ক্ষতি করছেন। এই রাজ্যে এত করেও, পশ্চিমবঙ্গ বাসীর কাছ থেকে, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এত পেয়েও কতগুলো শ্বেতহস্তি পোষবার

জন্য খরচ করছেন। আর বলছেন পাবলিক সেক্টর আণ্ডারটেকিং না হলে চলবে না। এই জিনিস চলতে পারে না। তাই এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের তরফ থেকে আনা কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তার সমর্থনে কয়েকটি কথা বলতে চাই। তাঁদের বক্তব্য রেখেছেন, সরকারের পক্ষ থেকেও মাননীয় লক্ষ্মণবাবু তাঁর বক্তব্য উপস্থাপিত করেছেন। আমি খুব স্বাভাবিকভাবেই একটা কথা বলতে চাই, সুব্রত বাবু বা অতীশ বাবু তাঁদের দীর্ঘ সময় বক্তৃতার মধ্যে যে বিষয়গুলো বাদ দেওয়া যায় না, সেইগুলো স্বীকার করেছেন। কিন্তু আমরা এটাও আশা করব, মাননীয় বিরোধী সদস্যরা অন্তত সরল, সত্য কথাটা বলুন। কারণ, অতীশ বাবু একটা কথা বলেছেন, কেন্দ্রীয় সরকারের প্রতি দোষারোপ করেই যেন আমাদের বক্তব্য, এটা তো স্বাভাবিক ভাবেই। লক্ষ্মণ বাবুর বক্তৃতার সময় সুব্রতবাবু একটা কথা বলেছিলেন, রাজ্যের কোন শিল্পনীতি হয় না, শ্রমনীতি হতে পারে, কেন্দ্রীয় সরকারের শিল্প নীতি হতে পারে। আমাদের বক্তব্যও সেই জায়গায়। আমরা যদি শিল্পের উন্নতির কথা বলি, শিল্পের সম্ভাবনার কথা বলি, আমাদের রাজ্যের প্রচব শিল্পের কথা বলি, তাহলে কেন্দ্রীয় সরকারের নীতি, তার কার্যক্রম এবং আমাদের সরকারের প্রতি কেন্দ্রীয় সরকারের ভূমিকা কি, সেটা নিশ্চিত ভাবে দেখা যায় এবং, সেইজন্যই সঙ্গত ভাবে এই বক্তব্যকে সমর্থন করতে গিয়ে, আমাদের রাজ্যের শিল্পায়নকে নিশ্চিত করতে আমরা এটা বলতে পারব, ৪০-এর দশকে পর্যন্ত আমাদের রাজ্য শিল্পের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ ভূমিকা নিয়েছিল। কিন্তু পরবর্তী কালে নিশ্চিত ভাবে সেই জায়গায় আমাদের উপস্থিতি নেই, আমরা অনেকটা পিছিয়ে এসেছি। আমরা সঙ্গত ভাবেই বাস্তব দৃষ্টিভঙ্গি বুঝে অবস্থা বুঝে এই কথা বলতে চাই এই সমস্যার সম্বন্ধে। আজকে ভারতবর্ষের শিল্পের ক্ষেত্রে যে নীতি, কেন্দ্রীয় অর্থ সংস্থাগুলির যে নীতি, কেন্দ্রীয় সরকারের শিল্প নীতি এবং সেই সঙ্গে সঙ্গে মাসুল সমীকরণ রেজিস্ট্রিকরণের সমস্যাগুলি ভীষণভাবে আমাদের রাজ্যের শিল্পের প্রসারের ক্ষেত্রে বাধা হয়ে দাঁড়িয়েছে, এবং যে জায়গায় গিয়ে আমরা দাঁড়াতে পারতাম, সেই জায়গায় গিয়ে দাঁড়ানো সম্ভব হয়নি। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট ১৯৭৭ সালের কার্যক্রম শুরু করা থেকে আমরা অতিরিক্ত দৃষ্টিভঙ্গি নিয়ে আমাদের রাজ্যে বিভিন্ন ধরনের কাজ পরিচালনা শুরু করি। সেই শুরু করা থেকে কেন্দ্রীয় সরকারের ভূমিকা বুঝে নিয়ে আমাদের চিন্তা-ভাবনা এবং ক্ষমতায় সেটাকে সামনে রেখে আমাদের যে শিল্পায়ন, সেক্ষেত্রে আমরা অগ্রগতির ভূমিকা নিয়েছি। এই অবস্থায় যদিও মাননীয় বিরোধী সদস্যরা বলছেন আমরা গ্যাটের বিরোধিতা করছি না, কেন্দ্রীয় সরকারের শিল্প নীতি মেনে নিয়ে করছি, কিন্তু আমরা অত্যন্ত জোরের সঙ্গেই বলছি, এসব বলে আপনারা মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। গ্যাট চুক্তির কুফল সম্পর্কে আমরা খুবই সজাগ এবং তা মেনে নিলে কি হতে পারে, সেই সম্পর্কেও সজাগ। একটা অঙ্গ রাজ্য হিসাবে সেই রাজ্যের ক্ষমতায় থেকে কতখানি কাজ করা যায় সেই শর্ত হিসাবে, সেটা মেনে নিয়ে আজকে শিল্পায়নের যে

পরিবেশ, সেই কাজ করার চেষ্টা করছি। সেক্ষেত্রে রাজ্যের উদ্যোগ, চেষ্টা সফল হবে।

[3-50 – 4-00 p.m.]

কিন্তু নিশ্চিত ভাবে সেই ক্ষেত্রে আমি মাননীয় মন্ত্রীদের কাছে আবেদন করব, এই শিল্পায়নের ক্ষেত্রে পরিকাঠামোগত যে বিরাট দিক তার উন্নয়ন যদি না ঘটানো যায় তাহলে আমরা সঠিক ভাবে শিল্পায়নের জায়গায় যেতে পারব না। এইক্ষেত্রে কিছু কিছু ঘটনার কথা আমি উল্লেখ করতে পারি। আমাদের রাজ্যে যে গ্রোথ সেন্ট্রার বিভিন্ন জায়গায় আমরা করেছিলাম—শিল্প শুধু শহরাঞ্চলে সীমাবদ্ধ না রেখে উত্তরবঙ্গের মতো জেলা, পুরুলিয়ার মতো জেলায় গড়ে তোলা যেতে পারে—সেখানে শিল্পায়নের যে চেষ্টা সেখানে গ্রোথ সেন্টার তৈরি করার জন্য, হাওড়ার লাগোয়া জেলায় গ্রোথ সেন্টার তৈরি করে শিল্পায়নের যে উদ্যোগ রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা নিয়েছিলাম, সেখানে শিল্পোদ্যোগ সৃষ্টি করে বেকার সমস্যার সমাধান করতে পারবো মনে করেছিলাম তা আমরা পারিনি। স্বাভাবিক ভাবে এইদিকে আমাদের আরও বেশি উদ্যোগ নেওয়া দরকার, সেটি আমরা তৈরি করব। নতুন শিল্প যেখানে আমরা গড়ে তুলতে চাই সেখানে পরিকাঠামোগত দিক একটি গুরুত্বপূর্ণ বিষয়, সেটি না করতে পারলে আমাদের রাজ্যের অর্থ নষ্ট হবে। এইক্ষেত্রে পরিবহন, রাস্তা নিশ্চয়ই একটি বড় ফ্যাক্টর। বিদ্যুৎও নিশ্চয়ই একটি বড় ফ্যাক্টর। সবচেয়ে বড় কথা হচ্ছে সামগ্রিক একটি পরিবেশ তৈরি করার ক্ষেত্রে বড় বড় শিল্পে পরিবেশ দূষণ একটি বড় সমস্যা। এই ক্ষেত্রে আমরা উদ্যোগ নিচ্ছি। শিল্পোদ্যোগীদের জন্য নানা সুযোগ-সুবিধার কথা মনে রেখে পরিকাঠামো—যাতায়াত ব্যবস্থা, বিদ্যুৎ এইসব দিকে আমরা যদি দৃষ্টি না দিতে পারি তাহলে আমাদের চিন্তাটা বাস্তবায়িত হবে না। সেজন্য আমি মাননীয় মন্ত্রীদের বিশেষ ভাবে অনুরোধ করব যে, আমরা যেগুলো করেছিলাম তার জন্য যেন আমাদের উদ্যোগ থাকে। বিরোধীদল কি বলছেন, না বলছেন, আমরা নিশ্চয়ই যাব, তবে আমাদের রাজ্যের অর্থনীতির উপরে দাঁড়িয়ে আমাদের এগোতে হবে। আমরা যখন একটি কথা বলছি তখন তাঁরা অন্য কথা বলছেন। তাঁদের বক্তব্যে সমালোচনা থাকবে তবে তা যদি সঠিকভাবে থাকে বুঝি—আমাদের অর্থনৈতিক উন্নয়নের পক্ষে যে জন্য অসুবিধা হচ্ছে—তাহলে আমাদের সেদিকে নিশ্চয়ই জোর দিতে হবে, বিশেষ করে যা করছি তাকে ভালভাবে ফলপ্রসু করার জন্য তা করতে হবে। আমরা উত্তরবঙ্গের জেলাগুলি এবং পিছিয়ে পড়া জেলাগুলিকে নিশ্চয়ই গুরুত্ব দেবার কথা ভাবব। আমি মাননীয় মন্ত্রীদের অনুরোধ করব যে, আমরা যেটা শুরু করেছি বাস্তবক্ষেত্রে একটা শিল্প গড়ে তোলার জন্য এবং কর্মসংস্থানের দিকে বিশেষ করে তাঁরা যেন গুরুত্ব দেন। এটার দিকে গুরুত্ব দেবার প্রয়োজন আছে। এখানে বক্রেশ্বরের কথা বলা হয়েছে। এখানে নানা প্রশ্ন আছে, বিতর্ক আছে। কিন্তু এটা শুধু রাজনৈতিক বিরোধিতার প্রশ্ন নয়। আমরা কখনও বলিনি যে রক্ত বিক্রি করে বক্রেশ্বর তৈরি করব। এখানে দৃষ্টিভঙ্গির একটা দিক আছে তা ওঁরা দেখছেন না। উদার অর্থনীতিতে আমরা খুব জোরের সঙ্গে এই কথা বলতে চাই, আমাদের দেশের শিল্পের ক্ষেত্রে, উৎপাদনের ক্ষেত্রে যারা বিঘ্ন সৃষ্টি করবে, সেইক্ষেত্রে

আমরা বলছি, আমরা শর্ত সাপেক্ষে তাদের প্রযুক্তিকে গ্রহণ করব। আমাদের দেশের পক্ষে উপযোগী হলে তবেই আমরা তাদের প্রযুক্তি গ্রহণ করবো। আজকে আমাদের রাজ্যে দীর্ঘ ১৮ বছরে বামফ্রন্ট সরকার ক্ষমতায় থাকাকালীন পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে ক্ষমতার বিকেন্দ্রীকরণ একটা আলোচ্য বিষয় এবং তার মধ্যে শিল্পায়ন একটা আলোচ্য বিষয়। কার্যকর ভূমিকার ক্ষেত্রে সরকারি দৃষ্টিভঙ্গিতে আরও বেশি বেশি করে সঠিক পথ এবং কার্যকর পথ অবলম্বন করতে হবে। সরকার অধিকৃত যে সংস্থাগুলো আছে তার দপ্তরের বাজেটও আজকে এই সরকার অধিকৃত সংস্থাগুলো লোকসানে চলছে। কোন জায়গাতে নিয়ে গেলে এবং কিভাবে নিয়ে গেলে লাভ হবে তার চিন্তাভাবনা করার প্রয়োজন আছে। আজকে যে লোকসান চলছে সেটা ভাল করে দেখার দরকার। আজকে যে লোকসান তার কারণ ম্যানেজমেন্ট না শ্রমিক অসন্তোষ সেটা সঠিকভাবে জানতে হবে। আজকে কি কারণে এই সংস্থাগুলোর লোকসান সেটা একটা আলোচ্য বিষয় এবং এই ব্যাপারে সদিচ্ছা নেওয়ার দরকার এবং উদ্যোগ নেওয়ার দরকার আছে। মাননীয় মন্ত্রী অত্যন্ত আন্তরিকতার সঙ্গে চেষ্টা চালাচ্ছেন কিন্তু তা সত্ত্বেও কেন ঘাটতি থাকছে সেটা আজকে চিহ্নিত করার দরকার। এই বিষয়ে বিশেষ উদ্যোগ নেওয়ার দরকার। মাননীয় মন্ত্রী আব্দুল রেজ্জাক মোল্লা ফুড প্রসেসিং দপ্তরের সঙ্গে জড়িত। আজকে বিরোধীপক্ষের কেউ এই বাজেট সম্পর্কে একটি কথাও বললেন না। গতবারের বাজেটে আপনারা এই বিষয়ে খুব উদ্যোগ নিয়েছিলেন এবং বলেছিলেন যে এত সুযোগ এবং সম্ভাবনা থাকা সত্ত্বেও এই দপ্তর কিছু করতে পারছে না। কিন্তু এইবার যখন মাননীয় মন্ত্রী তার সম্ভাবনার কথা তুলে ধরেছেন তখন তো কংগ্রেসিরা একটি কথাও বললেন না। আমি মাননীয় মন্ত্রীকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি এই কারণে যে, মাননীয় মন্ত্রী তার বাজেট সীমিত রেখেও কিভাবে তার মধ্যে লগ্নি করা যায়, কিভাবে তার রাস্তা বাতলানো যায় তার সব রূপরেখা আপনি তুলে ধরেছেন। কিভাবে ফুড প্রসেসিংয়ের মাধ্যমে নিজস্ব চেষ্টায় জিনিস উৎপাদন করে উপার্জন করা যায় তার ব্যবস্থা আছে। এর জন্য বিরাট পুঁজির দরকার নেই, শুধু ভাবনা চিন্তার দরকার এবং পরিকল্পনার দরকার। সেই সহযোগিতা পাওয়ার ক্ষেত্রে মাননীয় মন্ত্রী গ্রামাঞ্চলে পঞ্চায়েত স্তরে এবং শহরাঞ্চলে পৌরসভাগুলোকে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে তাদের সব ক্ষমতা দিয়ে দিয়েছেন। কিন্তু আমার প্রশ্ন পঞ্চায়েত ব্যবস্থা আজকে গ্রামে জন্ম---মৃত্যু সার্টিফিকেট দেওয়া থেকে শিক্ষা, স্বাস্থ্য ইত্যাদি সবক্ষেত্রে জড়িত হয়ে পড়েছে। এমন কি ফুড প্রসেসিংয়েও তাকে জড়ানো হয়েছে। এতে সবটা খিচুড়ি হয়ে গেছে। খিচুড়ি একদিন খেতে ভাল লাগে কিন্তু রোজ দিন ডাল, ভাত, তরকারি এইসব খেতে ভাল লাগে। এখানে পঞ্চায়েতকে এমন অবস্থায় নিয়ে এসেছেন, যে এরা অল্প লোকবল নিয়ে কাজ করবে কি করে? তাতে কোন পরিকাঠামো থাকবে না এবং একটা ভস্মে ঘি ঢালার মতো অবস্থা হয়ে দাঁড়াবে। সুতরাং এইসব বিষয়গুলো আপনাকে একটু চিন্তা ভাবনা করতে হবে, এইকথা বলে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে, কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীর বাজেট ভাষণের বিরোধিতা

করে আমাদের আনীত কাটমোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। আমার প্রথম প্রশ্ন হচ্ছে যে, আজকে শিল্পবাণিজ্যমন্ত্রী কে? মাননীয় শিল্পবাণিজ্যমন্ত্রী তাঁর বাজেট বইতে শিল্পের অবস্থা কি এবং বাণিজ্যের অবস্থা কি লিখেছেন কিন্তু আমরা দেখতে পাচ্ছি যখন পশ্চিমবঙ্গে শিল্পে বিনিয়োগ করার জন্য বিদেশ যেতে হচ্ছে তখন মাননীয় মন্ত্রীর কোনও স্থান নেই। সেখানে যাচ্ছেন কমরেড জ্যোতি বসু এবং তার সুযোগ্য পুত্র চন্দন বসু। আবার মাঝে মাঝে পশ্চিমবঙ্গের শিল্পনিগমের চেয়ারম্যান (শ্রী সোমনাথ চট্টোপাধ্যায়) বিদেশি বিনিয়োগের জন্য বিদেশ রওনা হন। আমার কথা হচ্ছে যে, বিদ্যুৎবাবু ভাটপাড়ার পৌরসভার চেয়ারম্যান ছিলেন, মেথর ঠেঙাতেন, রাস্তা পরিষ্কার থাকে কিনা দেখতেন, তাঁকে হঠাৎ করে বিধানসভাতে এনে শিল্পমন্ত্রী করে দিলে চলবে কি করে? তাঁকে নির্বাচনে জিতিয়ে দিয়ে মন্ত্রী করে দিলে তো আর বিদেশে পাঠানো যায় না। তাই যখনই আমরা দেখি বিদেশ যাওয়ার দরকার হয়, চুক্তি স্বাক্ষরের দরকার হয় তখন তা সোমনাথ বাবু এবং জ্যোতি বসুর মধ্যে সীমাবদ্ধ থাকে। সেখানে আপনার কোনও গুরুত্ব নেই। সেখানে মিনিস্টার হিসাবে আপনার তো কোনও ইমপর্টেন্স আমরা দেখতে পাই না।

[4-00 – 4-10 p.m.]

পশ্চিমবাংলায় আদৌ যদি কোনও শিল্প আসে মানুষ কি বলছে, কমরেড জ্যোতি বসু, মুখ্যমন্ত্রী তিনি উদ্যোগী হয়ে শিল্প নিয়ে এসেছেন অথচ এতে পরিষ্কার ভাবে সোমনাথবাবুকে প্রোজেক্ট করা হচ্ছে। আজকে সিরিয়াল নম্বর ১ থেকে ১৬৯ আপনি বলছেন, স্থান কোথায়, প্রকল্প কোথায়, কি বিনিয়োগ—সব লেখা আছে এবং আরো লেখা আছে— স্থাপনের পথে। সব শিল্প স্থাপনের পথে আর বামফ্রন্ট সরকার মহাপ্রস্থানের পথে। তাই বামফ্রন্ট সরকার যা চুক্তি করেছে তা সব স্থাপনের পথে, কোনওটা স্থাপন হয়নি। ৪-টে জায়গায় ছোট্ট করে লেখা আছে স্থাপিত। তাই জানতে চায়, বামফ্রন্ট সরকারের শিল্পমন্ত্রী কে? জ্যোতিবাবু, চন্দনবাবু না সোমনাথ বাবু? আমরা কাগজে দেখতি পাচ্ছি, পশ্চিমবাংলায় নাকি শিল্পায়নে জোয়ার আসছে। এই জোয়ার আনার জন্য আপনি বাজেট অনুমোদন চেয়েছেন। কিন্তু আজকে আমরা দেখছি, ১৯৯৬ সালের বিধানসভা নির্বাচন যত এগিয়ে আসছে ততই পশ্চিমবাংলায় শিল্পায়নের কথা বেশি করে প্রচার করা হচ্ছে—এর মধ্যে কোনও অশুভ মিল নেই তো? অতীতে আমরা কি দেখেছি, এক সময় হলদিয়ায় পেট্রো-কেমিক্যাল হচ্ছিল, বক্রেশ্বর তাপ-বিদ্যুৎ কেন্দ্র হচ্ছিল—কিন্তু আজও হল না। যখনই কোনও বিধানসভা নির্বাচন আসে আপনারা একটা না একটা প্রকল্পের কথা বলেন। কিন্তু যেই ভোট হয়ে যায় সমস্ত শেষ হয়ে যায়। সেই জন্য বলছি, এই শিল্পায়নের সঙ্গে ভোটের কোনও ব্যাপার নেই তো? তিন নম্বর, কয়েকদিন ধরেই দেখা যাচ্ছে মুখ্যমন্ত্রী তাঁর উইথ হিজ ফ্রেন্ডস সার্কেলস বিদেশ যাচ্ছেন। আমরা ৬০-এর দশকে যখন বিশ্ববিদ্যালয়ে পড়তাম তখন আপনারা বলতেন, মার্কিন সাম্রাজ্যবাদ নিপাত যাক। আপনারা ৫০-এর দশক থেকে মার্কিন সাম্রাজ্যবাদ নিপাত যাক বলে মানুষকে খেপিয়েছেন। আবার আমরা দেখতে পাচ্ছি, আপনারা ভারতবর্ষের শিল্পনীতিকে বিদ্রুপ করেছেন এবং

আমেরিকায় ছুটেছেন শিল্পপতি এনে এখানকার শিল্পে জোয়ার আনতে। আমার মনে হয়, এতে কোনও রহস্য আছে। ১৯৯৬-এর বিধানসভা নির্বাচনের বৈতরণী পার হবার জন্যই আজকে আপনারা এই কথা বলছেন। হলদিয়া এখনও হয়নি, বক্রেশ্বর এখনও হয়নি। আপনারা হাউসে বারবার গল্প শুনিয়েছেন ১৯৭২ থেকে ১৯৭৭ সালের। সেই ভাঙ্গা টেপ-রেকর্ড আপনারা বারবার বাজিয়েছেন। সেই সময়-এর মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় ১ লক্ষ টাকা দিয়ে একটা বাথরুম বানিয়ে ছিলেন। আপনারা বিভিন্ন মিটিং-এ, বিভিন্ন ইলেকশনের মিটিংয়ে বলেছিলেন, ঐ টাকা কার বাপের টাকা। আর আজকে বর্তমান মুখ্যমন্ত্রী ১৮ বছরের শাসন কালে ২২ বার বিদেশ যাচ্ছেন, দৈনিক ৬০ হাজার টাকা খরচা করে ফুর্তি করছেন। উনি কার টাকায় ২২ বার বিদেশ যাচ্ছেন? কটা শিল্পপতিকে আনতে পেরেছেন? কত বিনিয়োগ হয়েছে? কত লোকের চাকরি হয়েছে? আপনারা প্রশ্ন করবেন না? আজকে নিউজ পেপার থেকে টুকি-টাকি খবর যা পাওয়া যাচ্ছে তাতে দেখা যাচ্ছে যারা এক সময় সিদ্ধার্থশঙ্কর রায়কে গুণ্ডাদের নায়ক বলতেন, তাঁকে তুষ্ট করার জন্য উপহার, তাঁর স্ত্রীর জন্য শাড়ি নিয়ে যাচ্ছেন যাতে কিছু শিল্পপতিকে এখানে আনা যায় ভোটের কথা ভেবে।

এবারে দেখুন, আপনারা বলছেন পশ্চিমবাংলায় শিল্পায়ন হবে, আপত্তি নেই, হলে আমরা খুশি হব, সমর্থনও করব। শিল্পায়নের শর্ত কি—প্রথম শর্ত হচ্ছে বিদ্যুৎ। পশ্চিমবাংলার বিদ্যুৎ মন্ত্রী কি বললেন, পশ্চিমবাংলায় বিদ্যুৎ বেড়েছে, বিদ্যুৎ নেওয়ার লোক নেই, আমরা কেন্দ্রকে বিদ্যুৎ সরবরাহ করেছি, লজ্জা করেনা এই কথা বলতে? গ্রামে যাননা, পশ্চিমবাংলার বিভিন্ন গ্রামে যান সেখানে দেখতে পাবেন কয়েকটি গ্রামে খুঁটি ছাড়া বিদ্যুৎ পৌছায়নি। শুধুমাত্র কলকাতা শহরে আমরা স্বীকার করছি লোডশেডিং কমেছে, এছাড়া বহু গ্রামে বিদ্যুৎ যায়নি। আপনারা বলছেন বিদ্যুৎ বাড়তি হচ্ছে, দিল্লিতে বিদ্যুৎ দিচ্ছেন। অল ইণ্ডিয়া স্ট্যাটিস্টিক্স হচ্ছে ১৯৯৩-৯৪ সালের আর্থিক বছরের, তাতে দেখা যাচ্ছে ২ লক্ষ ৯৯ হাজার ৪৯৪ মিলিয়ান ইউনিট বিদ্যুৎ উৎপাদন হয়েছে। ১৯৯৩-৯৪ সালের আর্থিক বছরে ৯০ কোটি মানুষের জন্য এটা হয়েছে। মাথাপিছু গড় বিদ্যুৎ হচ্ছে, ৩৩৮ ইউনিট। একই আর্থিক বছরে ১৯৯৩-৯৪ সালে পশ্চিমবাংলার ৭ কোটি মানুষের জন্য বিদ্যুৎ ১২ হাজার ৫৬ মিলিয়ন ইউনিট, যার গড় মাথাপিছু বিদ্যুৎ হচ্ছে ১৭২ ইউনিট। সারা ভারতবর্ষের ক্ষেত্রে মাথাপিছু গড় বিদ্যুৎ হচ্ছে ৩৩৮ ইউনিট, আর পশ্চিমবঙ্গের গড় হচ্ছে ১৭২ ইউনিট। এই অবস্থায় পশ্চিমবাংলায় কি ভাবে শিল্পায়ন করবেন? করলে আপত্তি নেই। আজকে পাম্পসেটে মহারাষ্ট্রে ১৭ লক্ষ ৯০ হাজার সেখানে ইলেক্ট্রিফাইড হয়েছে, পশ্চিমবঙ্গে সেখানে মাত্র ৯৭ হাজার। হাউস কানেকশন মহারাষ্ট্রে যেখানে ৯৪ লক্ষ, পশ্চিমবাংলায় সেখানে ২৭ লক্ষ। এটা আমাদের কথা নয়, আর্থিক সমীক্ষার হিসাব। পশ্চিমবাংলায় ১৯৯৪-৯৫ সালে প্লান খাতে খরচ করেছিলেন ১ হাজার ৭৮৬ কোটি টাকা, ১৯৯৪-৯৫ সালে প্লান খাতে মহারাষ্ট্র সেখানে খরচ করেছে ১৬ হাজার কোটি টাকা। মহারাষ্ট্রে বিদ্যুৎ-এর জন্য খরচ ৩,৮৪৬ কোটি টাকা, পশ্চিমবাংলায় সেখানে ৩০১ কোটি টাকা খরচ। এবারে বলছেন আপনারা খরচ করবেন ৭৫৭ কোটি টাকা,

এর মধ্যে ৫০০ কোটি টাকা হচ্ছে কয়লার ধার মেটানোর জন্য লোন হিসাবে এটা ধরা আছে। বাকি ২৫৭ কোটি টাকা দিয়ে কতটুকু বিদ্যুতের ব্যবস্থা আপনারা করবেন? সামনে বিধানসভার নির্বাচন, ভোটে ধাপ্পা দেবার জন্য ২০০ কোটি টাকা শিল্পায়নের জন্য ধরেছেন, এইভাবে পশ্চিমবাংলায় শিল্পায়ন করে ভরিয়ে দেবেন। আজকে শিল্পায়ন-এর দ্বিতীয় শর্ত হচ্ছে, শ্রম আর ওয়ার্ক কালচার। বামফ্রন্ট সরকারের যে শিল্পনীতি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, এই বইটিতে আছে, বইটার নাম হচ্ছে, নেশানস বিজনেস। ইউ. এস. এ.র প্রবীণ সম্পাদক এর প্রশ্নের উত্তরে মুখ্যমন্ত্রী বলেছেন, মিঃ অ্যালবার্টকে, পশ্চিমবাংলার শ্রম পরিস্থিতি কি রকম।

[4-10 – 4-20 p.m.]

মুখ্যমন্ত্রী আমেরিকায় গিয়ে বলেছেন, পশ্চিমবঙ্গে শ্রম পরিস্থিতি স্থিতিশীল, সুস্থ এবং ইতিবাচক। আমাদের দায়িত্বশীল ট্রেড ইউনিয়নগুলি শিল্পের প্রকৃত সমস্যা অনুধাবন করতে সক্ষম এবং এ ব্যাপারে সচেষ্ট আমাদের দক্ষ শ্রমশক্তির এক বিশাল বাহিনী রয়েছে। শ্রমিক অসন্তোষ নিরসনে এক কার্যকর প্রশাসনিক ব্যবস্থা রয়েছে। কিন্তু চলে যান ৬০-এর দশকে। রাজনৈতিক ফায়দা লুটতে শ্রমিকদের আপনারা কি বললেন। কারখানার গেটে গেটে আপনারা মিটিং করে বললেন, কারখানায় বেশি উৎপাদন হলে মালিকের লাভ হবে, বেশি লাভ হলে মালিকের বাড়ি হবে, মালিকের গাড়ি হবে আর তোমরা কিছুই পাবে না। তোমরা লালঝাণ্ডা ধর, ইনক্লাব জিন্দাবাদ কর, রুটি তোমরা পাবে। হোয়াট ইজ দি রেজাল্ট, এর ফলটা কি হল? পশ্চিমবঙ্গে ৬৭টি রাষ্ট্রীয় সংস্থা আছে, তার মধ্যে ৬১টি লোকসানে চলছে। ২৫টি কেন্দ্রীয় সংস্থা আছে পশ্চিমবাংলায়, তার সবকটিই লোকসানে চলছে আপনাদের জমানায়। আর আপনারা এখন বলছেন ওয়ার্ক কালচারের কথা, আর আমেরিকায় গিয়ে বলছেন, শ্রমিকরা ভালো, দক্ষ, স্থিতিশীল। এখানে কি হচ্ছে, আমি পরিসংখ্যান দিয়ে বলছি। কেন্দ্রীয় সরকার হলদিয়ায় ফার্টিলাইজার কারখানা করলেন তিন হাজার কোটি টাকা খরচ করে। ওখানে কার ইউনিয়ন? লক্ষ্মণবাবুর ইউনিয়ন, সিটুর ইউনিয়ন। ওখানকার নেট রেজাল্ট হচ্ছে বিগ জিরো। সেখানে এক ছটাকও সার উৎপাদন হল না। এর জন্য দায়ী কে? দায়ী লক্ষ্মণ বাবু, দায়ী মুখ্যমন্ত্রী, দায়ী সিটু, দায়ী শিল্পমন্ত্রী। আর এদিকে আপনারা ওয়ার্ক কালচারের কথা বলছেন। আজকে পশ্চিমবাংলাকে আপনারা শ্মশানে পরিণত করেছেন। আর মুখ্যমন্ত্রী রাইটার্সে বসে ওয়ার্ক কালচারের কথা বলছেন, আর সে কথা শুনে সিটু হাসছে, শ্রমিকরা হাসছে। তারা ভাবছে এ কি কথা শুনি আজ মন্থরার মুখে। ৬০-এর দশকে বলেছিলেন ইনক্লাব জিন্দাবাদ কর, আর এখন বলছেন পশ্চিমবাংলায় কাজ কর। এই কথা শুনে সিটু হাসছে, মন্ত্রী হাসছে। আপনারা যদি কাজ করার কথা বলেন, তাহলে আপনাদের ভোট কমে যাবে, ভোট আর পাবেন না। দয়া করে কাজ করার কথা বলবেন না, যেখানে গিয়ে ঠেকে ঠেকুক, আমরা দেখে নেব। আজকে দীর্ঘ ১৮ বছর পর আপনারা শিল্প গড়তে রাজি হয়েছেন। আজকে আপনারা বাজেট বক্তৃতায় আপনি স্বীকার করেছেন, ভারতের একটি অঙ্গরাজ্য হচ্ছে

পশ্চিমবাংলা, আগে পশ্চিমবাংলা তৃতীয় স্থানে ছিল, আর এখন আঠারো নম্বরে নেমে গেছে। আপনি যখন মন্ত্রী হলেন ১৯৯০-৯১ সালে এখানে ৮৪ কোটি টাকা ইনভেস্ট হয়েছিল। আর আজকে আপনি কনকর্ড বিমানে গিয়ে, অনেক ঢাকঢোল পিটিয়ে বলছেন, বিরাট প্রচার করছেন, পশ্চিমবাংলায় শিল্পায়ন হয়ে গেছে। পশ্চিমবাংলায় শিল্পের বন্যা বয়ে যাবে, পশ্চিমবাংলার মানুষ সুখসমৃদ্ধিতে থাকবে। পশ্চিমবাংলা আবার এক নম্বরে যাবে। তাই বলতে হয়—পশ্চিমবাংলা নাকি আবার ভারতের মধ্যে শ্রেষ্ঠ জায়গাতে গিয়ে পৌঁছাবে। একটা বই রিভিউ অফ ইণ্ডাস্ট্রিয়াল সিন ইন ওয়েস্ট বেঙ্গল, ১৯৯৪-৯৫ বার করেছেন কমার্স এণ্ড ইণ্ডাস্ট্রি ডিপার্টমেন্ট, গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল। সেই বইতে বলেছেন মৌ স্বাক্ষর করেছেন।

মেমোরাণ্ডাম অফ আণ্ডারস্ট্যাণ্ডিং সই করেছেন, আপনাদের বইতে আছে স্টেট ওয়াইজ ব্রেক-আপ অফ ইণ্ডাস্ট্রিয়াল এণ্টারপ্রেনার্স মেমোরাণ্ডাম উইথ ইনভেস্টমেন্ট অ্যাণ্ড এমপ্লয়মেন্ট ফ্রম আগস্ট ১৯৯১ টু এপ্রিল ১৯৯৫। আমার নয় আপনাদের, পশ্চিমবঙ্গ সরকারের বই এটা। বইতে দেখা যাচ্ছে মেমোরাণ্ডাম অফ আণ্ডারস্ট্যাণ্ডিং-এ আপনারা বলেছেন এত কিছু করবেন। মহারাষ্ট্র কত টাকা পেয়েছে ৩৭১৩ টি শিল্পের জন্য ইনভেস্টমেন্ট হয়েছে ৭৩ হাজার ৯৭ কোটি টাকা, এমপ্লয়মেন্ট হয়েছে ৬ লক্ষ ২৮ হাজার ৪৬২ জন লোকের গুজরাটে আই. আই. এম হচ্ছে ২৮৪৩, টাকা ইনভেস্ট হয়েছে ৬৯ হাজার ৮৬৭ কোটি টাকা, এমপ্লয়মেন্ট হয়েছে ৫ লক্ষ ৯ হাজার ৭১০ জন লোকের। উত্তরপ্রদেশে আই. ই. এম হচ্ছে ১৯৪৩, টাকা ইনভেস্ট হয়েছে ৪২ হাজার ৩৬৬ কোটি টাকা এবং এমপ্লয়মেন্ট হয়েছে ৩ লক্ষ ৫৭ হাজার ৪৫৫ জন লোকের। তালিমনাড়ুতে আই. ই. এম হচ্ছে ১৫৬৭, টাকা ইনভেস্ট হয়েছে ২১ হাজার ২৮ কোটি টাকা, এমপ্লয়মেন্ট হয়েছে ২ লক্ষ ৬৬ হাজার ২৪৮ জন লোকের। হরিয়ানায় আই. ই. এম হচ্ছে ১২৪৪, টাকা ইনভেস্ট হয়েছে ১৩ হাজার ৯৯৯ কোটি টাকা, আর এমপ্লয়মেন্ট হয়েছে ২ লক্ষ ৮ হাজার ৯৬৬ জন লোকের। মধ্যপ্রদেশে সেখানে কি হয়েছে আই. ই, এম হচ্ছে ১১৬৯, টাকা ইনভেস্ট করেছে ৩৫ হাজার ৭৫৫ কোটি টাকা, আর এমপ্লয়মেন্ট হয়েছে ২ লক্ষ ৯০ হাজার ৮৪৫ জন লোকের। রাজস্থানে আই. ই. এম হচ্ছে ১১২১, ইনভেস্ট হচ্ছে ১৮ হাজার ৩৯৪ কোটি টাকা, আর এমপ্লয়মেন্ট হয়েছে ২ লক্ষ ২২ হাজার ৭৩০ জন লোকের। অন্ধ্রপ্রদেশে আই. ই. এম হচ্ছে ১১১৯, ইনভেস্ট হয়েছে ২৮ হাজার ২২৯ কোটি টাকা, এমপ্লয়মেন্ট হয়েছে ২ লক্ষ ১৩ হাজার ১৭৯ জন লোকের। পাঞ্জাবে আই. ই. এম হয়েছে ১০৭২, আর ইনভেস্ট হয়েছে ১৪ হাজার ৪৭ কোটি টাকা, আর এমপ্লয়মেন্ট হয়েছে ২ লক্ষ ৯৭ হাজার ৬৭১ জন লোকের। কর্ণাটকে আই. ই. এম হচ্ছে ৬৮৬টি, ইনভেস্টমেন্ট হচ্ছে ১৮ হাজার ৩৯৪. কোটি টাকা, আর এমপ্লয়মেন্ট হয়েছে ১ লক্ষ ৯৩৭ জন লোকের।

আর ওয়েস্ট বেঙ্গলে যাঁর জন্য কনকর্ড বিমানে চেপে চন্দন বসুকে পাশে নিয়ে, স্ত্রী যেতেন কিন্তু তিনি প্লেনে উঠতে গিয়ে পা ভেঙে হাসপাতালে আছেন, যদি পা না ভাঙতো উনিও যেতেন, পুত্রকে নিয়ে আমেরিকা গিয়ে আজকে পশ্চিমবঙ্গে আই. ই. এম হচ্ছে

৬৭৯টি, ইনভেস্টমেন্ট হচ্ছে ১ হাজার ৯৪১ কোটি টাকা। আপনাদের বইতে দেখে আমি স্ট্যাটিস্টিক্স বললাম, আমাদের বানানো কথা নয়, আজকে আপনাদের বাজেট বইতে আপনারা কেন্দ্রীয় সরকারের সমালোচনা করছেন, আবার অর্থ সমীক্ষায় আপনারা স্বীকার করেছেন, শিল্প বিকাশ-এর অনুকূল পরিবেশকে সুস্থ করছে, কেন্দ্রীয় সরকার লাইসেন্স প্রথা বিলোপ এবং মাসুল সমীকরণ নীতির পরিবর্তনের ফলে আপনারা বলছেন, এই রাজ্যে শিল্পে বিনিয়োগ পরিস্থিতি অসুবিধাজনক অবস্থায় দাঁড়িয়ে রয়েছে। এই অনুকূল পরিস্থিতির সঙ্গে সামঞ্জস্য রেখে রাজ্য সরকার ১৯৯৪ সালে নয়া শিল্পনীতি ঘোষণা করেছেন।

[4-20 – 4-30 p.m.]

৫০ এবং ৬০-এর দশকে আপনারা বলেছিলেন, গো ব্যাক ম্যাকনামারা, মার্কিন সাম্রাজ্যবাদ নিপাত যাক এবং এইসব নিয়ে গোলমাল করেছিলেন, আজকে ৯৬ সালের নির্বাচনকে সামনে রেখে আপনারা বলছেন, 'উপযুক্ত এবং পারস্পরিক সুবিধাজনক বিদেশি প্রযুক্তি ও বিনিয়োগকে রাজ্যসরকার স্বাগত জানাচ্ছে।' তাহলে আগে এসব কথা বলেছিলেন কেন? তারপর ৮ মাস আগেও যে ডাঙ্কেল প্রস্তাব নিয়ে আপনারা শহরে, গ্রামেগঞ্জে মিটিং করে বলেছিলেন, ডাঙ্কেল প্রস্তাব মানি না, মানব না, ডাঙ্কেল প্রস্তাব জ্বালিয়ে দাও, পুড়িয়ে দাও এবং এ নিয়ে অনেক মিছিল মিটিং করেছিলেন, বাংলা বনধ্, ভারত বনধ্ করেছিলেন আজকে দেখছি সেই ডাঙ্কেল প্রস্তাবকে বা গ্যাট চুক্তিকে আপনারা মেনে নিয়েছেন। এইভাবে আপনারা পরস্পর বিরোধী আচরণ করে গিয়েছেন। এই বলে বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাটমোশনগুলিকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী মনোহর টিরকি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিল্প দপ্তরের মন্ত্রী মাননীয় বিদ্যুৎ গাঙ্গুলি মহাশয় আজ এই সভায় যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। শিল্পপতিদের ধারক, বাহক হিসাবে কংগ্রেসের পক্ষ থেকে অনেক কথাই এখানে বলা হল। স্যার, স্বাধীনতার পর নেহরুর আমলে আমরা দেখলাম, যে শিল্পনীতি নেওয়া হল তাতে ছোট ছোট শিল্পপতিদের না দেখে এখানে বৃহৎ শিল্পপতিদের বা হেভি ইণ্ডাস্ট্রিকে প্রাধান্য দেওয়া হল এবং তাদের সাহায্য করা হল। তারপর দেশি শিল্পপতিদের সাহায্য করার জন্য ব্যাঙ্ক ন্যাশনালাইজ করা হল। কিন্তু এসবে কিছুই হল না। তখন বলা হল এতে আমরা ফেল করলাম অতএব এখন বিদেশ থেকে শিল্প আনতে হবে, পুঁজি আনতে হবে এবং তার জন্য গ্যাট চুক্তিতে সই করে নতুন শিল্পনীতি গ্রহণ করা হল। স্যার, আমরা জানি, এককালে এই পশ্চিমবঙ্গ শিল্পের ক্ষেত্রে খুবই এগিয়ে ছিল কিন্তু রাজনৈতিক কারণে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের প্রতি বৈমাতৃসুলভ আচরণ করে পশ্চিমবঙ্গে লাইসেন্স দেওয়া বন্ধ করে দিলেন, বাজার বন্ধ করে দিলেন তার ফলে এখানকার শিল্পগুলি ভেঙ্গে পড়তে লাগলো। এর সঙ্গে যুক্ত হল মাসুল সমীকরণ নীতি। এখন অবশ্য তা তুলে দেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকার এটা তখন বোঝেননি যে একটা রাজ্যের এইভাবে ক্ষতি করা হলে তাকে গোটা ভারতবর্ষেরই

ক্ষতি হয়। কেন্দ্রীয় সরকারের নীতির জন্য এখানকার শিল্পগুলি ধ্বংস হতে লাগল, অর্থভাণ্ডারে টান পড়তে লাগল ফলে বিদেশি পুঁজি নিয়ে শিল্প করার জন্য এখানে নতুন শিল্পনীতি নেওয়া হল। এতে যে সুযোগ দেওয়া হয়েছে তাতে যেসব শিল্পপতিরা আসবেন তার জন্য আমরা বিশেষভাবে চিন্তিত। ইণ্ডাস্ট্রি হওয়া দরকার, আমাদের এখানে যে পরিকাঠামো আছে, কাঁচামাল, বাজার আছে তাতে বিভিন্ন শিল্প হতে পারে। বেকার সমস্যাকে সামনে রেখে শিল্প করা দরকার। কিন্তু বিদেশি পুঁজির উপর নির্ভরশীল শিল্প যেগুলিতে বহুজাতিক শিল্পপতিরা আসবেন তাদের উদ্দেশ্যের কথা আমরা জানি। এরা মোটামুটি মুনাফাভিত্তিক শিল্প করবেন, তাতে কিন্তু দেশীয় শিল্পের ক্ষতি হতে পারে। কেন্দ্রীয় সরকার যেভাবে এগ্রিমেন্ট করে তাদের অবাধ লুণ্ঠনের সুযোগ করে দিচ্ছেন তাতে রাজ্যসরকারকে আমি বলব, সে দিকে বিশেষভাবে নজর দিন। রাজ্যসরকার এমন ব্যবস্থা করুন যাতে এখানকার কাঁচামাল ব্যবহার করে শিল্প হতে পারে এবং তাতে এখানকার জনগণের উপকার হতে পারে। কংগ্রেসের বন্ধুরা বললেন আগে এখানে কত কর্মসংস্থান হত, এখন কত হচ্ছে ইত্যাদি ইত্যাদি। কেন্দ্রীয় সরকার যে নীতি নিয়েছেন তাতে দেখছি এখানে হেভি ইণ্ডাস্ট্রিগুলিও তারা বন্ধ করে দিতে চান। এই প্রসঙ্গে চিত্তরঞ্জন রেলইঞ্জিন তৈরির কারখানার কথা বলা যায়। এখানে রেলের ইঞ্জিন তৈরির ব্যবস্থা থাকলেও কেন্দ্রীয় সরকার তা না করে বিদেশ থেকে রেলের ইঞ্জিন আনছেন। এইভাবে অন্যান্য শিল্পের ক্ষেত্রেও তারা এই ব্যবস্থা নিচ্ছেন। আপনারা জানেন, এককালে আমাদের পাটশিল্পের খুবই সুনাম ছিল। এই পাটের ব্যাপারে উত্তরবঙ্গের স্বার্থও ভীষণভাবে জড়িত কিন্তু আমরা দেখছি, এই পাটের জিনিসপত্রের বদলে আজকে এখানে বিদেশ থেকে প্লাস্টিকের জিনিসপত্র আমদানি করা হচ্ছে। আমেরিকা থেকেও এইসব জিনিসপত্র আসছে। এইভাবে অলটারনেটিভ জিনিস ব্যবহার করে পাট শিল্পকে ধ্বংস করে দেওয়া হচ্ছে। কাজেই এই দিকে বিশেষ ভাবে নজর দিতে হবে কারণ বিদেশি পুঁজি যারা আনবে তারা আমাদের অর্থনীতিকে ভাঙ্গতে চাইবে। আমরা জানি, এখানে দক্ষ শ্রমিকরা আছেন, কাঁচা মাল আছে, পরিবেশ আছে, পরিকাঠামো আছে। তা ছাড়া আর একটা ব্যাপার এই প্রসঙ্গে বলতে চাই। কৃষির উপর নির্ভরশীল আমাদের দেশ। সেই হিসাবে এই রাজ্যে শিল্প গঠনের উপর নজর দিতে হবে এবং সব সময় বিদেশি পুঁজির উপর নির্ভর না করে, আমরা যেমন অন্যান্য ক্ষেত্রে চেষ্টা করেছি, সেই ভাবে করতে হবে। কারণ আমাদের রাজ্যে শিল্পের সুযোগ ৭৫ ভাগ আছে। সুতরাং শিল্পায়নের ক্ষেত্রে আমাদের জোর দিতে হবে। যেখানে যেমন কাঁচামাল পাওয়া যায় তার পাশাপাশি সেই শিল্প যাতে গড়ে উঠতে পারে সেই ব্যবস্থা করতে হবে। আমাদের এখানে যে ব্যাঙ্ক এবং ইনস্যুরেন্স কোম্পানিগুলো আছে তাদেরকে টাকা বিনিয়োগ করতে হবে। কর্মক্ষেত্র যারা দেখবেন, তাঁরা যেন, নতুন শিল্প যা হবে, কিন্তু সিক কারখানাগুলো, যেগুলো ধুঁকছে, সেইগুলোকে পুনর্জীবিত করতে পারেন। মালিকরা যাতে ছাঁটাই, লে অফ না করতে পারে সেটা দেখতে হবে। শিল্পোন্নয়নের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে যে নতুন জোয়ার এসেছে, তা দেখে যেন মনে হয় এই শিল্পায়ন কলকাতা কেন্দ্রীক হয়ে যাচ্ছে, তা যেন না হয়, অসম শিল্প বিকাশ যেন না হয়। এই অসম দৃষ্টিভঙ্গির জন্য আমরা দেখেছিলাম গোর্খাল্যাণ্ড আন্দোলন

গড়ে উঠেছিল, ঝাড়খণ্ডীরা আত্মপ্রকাশ করেছে, উত্তর ভাগে উত্তরাখণ্ডীরা মাথা চাড়া দিয়েছে, এর একটা মাত্র কারণ, এরা মনে করে ওরা সুযোগ পাচ্ছে না। ওদের উন্নতি হচ্ছে না। সেই জন্য আমি বলছি, শিল্প বিকাশ পশ্চিমবাংলার সর্বত্র এক ভাবে যাতে হয়। নুতন নুতন এরিয়ায় যেখানে যে কাঁচামাল পাওয়া যায়, সেখানে সেই শিল্প গড়ে তোলার বিষয়ে জোর দিতে হবে। উত্তরবঙ্গে যেমন চা শিল্প গড়ে উঠেছে, চা শিল্পপতিরা জমি নিয়ে তারা চা বাগান করে চা শিল্প গড়ে তুলেছে, তেমনি ভাবে ওখানে যে বিরাট ফরেস্ট আছে, তাকে ঘিরে নানা রকম শিল্প গড়ে উঠতে পারে। ওখানে ডলোমাইট প্রচুর আছে, যাকে ভিত্তি করে ওখানে শিল্প গড়ে উঠতে পারে। এইরকম ভাবে নূতন নূতন দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করতে হবে যাতে ওখানকার লোক বলতে না পারে যে আমাদের জন্য কিছু করা হচ্ছে না। বিচ্ছিন্নতাবাদ মনোভাব যাতে তাদের মধ্যে না আসে সেই ব্যবস্থা করতে হবে। বিদ্যুতের একটা প্রবলেম আছে, কারণ শিল্প করতে গেলে বিদ্যুতের প্রয়োজন। আমাদের ওখানে যেমন ন্যাচারাল রিসোর্স আছে, আমরা যেমন দেখি চুখা থেকে বিদ্যুৎ আসছে, কিন্তু চা বাগান এলাকায় দেখেছি দিনের পর দিন তারা বিদ্যুৎ পায় না। কারণ গ্রীডগুলো খুব দুর্বল, লাইনগুলো খারপা, হয়তো দু মাস, তিন মাস পড়ে রয়েছে, সারনোই হয় না। শিল্পায়ন করতে গেলে বিদ্যুতের গ্যারান্টি দিতে হবে ওখানে। রাস্তাঘাটের সুবন্দোবস্ত করতে হবে, রেলওয়ের ব্যবস্থা যা আছে তা অত্যন্ত অনিয়মিত। ১৮/১৯ ঘন্টা লেগে যায় কলকাতায় আসতে। ওখানে ডবল লাইন করার ব্যাপারে ব্যবস্থা নিতে হবে, ইলেক্ট্রিফিকেশন-এর ব্যবস্থা করতে হবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 – 4-40 p.m.]

**শ্রী সুকুমার দাশ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের ভারপ্রাপ্ত শিল্প বাণিজ্য মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশন সমর্থন করে দু একটি কথা বলতে চাই। ভারতবর্ষ ৪৭ সালের ১৫ই আগস্ট স্বাধীনতা পাওয়ার পর পশ্চিমবাংলার অবস্থা কি দাঁড়ালো সেই প্রেক্ষাপটে এই বাজেট বক্তব্য রাখার চেষ্টা করছি। এই বিভক্ত বাংলায়, পূর্ব বাংলা এবং বর্তমান পশ্চিমবাংলায় আমাদের মূল শিল্প ছিল পাট শিল্প। গঙ্গার উভয় তীরে পাট শিল্পকে নির্ভর করে বিভিন্ন শিল্প প্রসার লাভ করেছিল। ব্রিটিশ রাজ কিছু আয়রণ অ্যাণ্ড স্টিলের উপর ইণ্ডাস্ট্রি করেছিলেন। এই প্রেক্ষাপটে পশ্চিমবাংলা বিভক্ত হল স্বাধীনতা পাওয়ার পর। পশ্চিমবাংলা পাট শিল্প থেকে বঞ্চিত হল। পূর্ব বাংলায় বেশির ভাগ পাট শিল্প চলে গেলো। এখানেও পঞ্চবার্ষিকী পরিকল্পনা শুরু হল। ৫০ এর দশক থেকে ৬০ এর দশক পর্যন্ত আমাদের স্বাধীন সরকারের কাজ শুরু হল। সেই সঙ্গে সঙ্গে ব্রিটিশরাজ যে সমস্ত ইণ্ডাস্ট্রি করে গিয়েছিল তার দায়িত্ব বর্তালো এই সরকারের উপর। এখন আপনারা দেখুন যে ৫০ এর দশক থেকে ৬০ এর দশক পর্যন্ত কেন্দ্রীয় সরকার এই রাজ্যে কি কি ভারি শিল্প করেছিলেন। দূর্গাপুর স্টিল প্ল্যান্ট, অ্যালয় স্টিল প্ল্যান্ট, দূর্গাপুর ফার্টিলাইজার কর্পোরেশন, মাইনিং অ্যালয় মেশিনারী কর্পোরেশন, ভারত প্রসেসিং মেকানিকাল

ইঞ্জিনিয়ারিং আই. ও. সি হলদিয়া, হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশন, চিত্তরঞ্জন লোকোমোটিভ। তাছাড়া কুলটি, বার্ণপুর, জেশপ, বার্ণ স্ট্যাণ্ডার্ড এইগুলোকে সরকার আধুনিকীকরণের চেষ্টা করেছিলেন। এই ভাবে চলতে চলতে ৬০ এর মাঝখানে জাতীয় পর্যায়ে আমরা ধাক্কা খেলাম। আর রাজ্য পর্যায়ে রাজনৈতিক চক্রান্তের বলি হল পশ্চিমবাংলা আন্তর্জাতিক ক্ষেত্রে ভারতের সীমান্তে ৬২ সালে চিনের আগ্রাসন ভূমিকা, লড়াই হল। ৬৫ সালে পাকিস্তানের সঙ্গে যুদ্ধ হল। ৬৬ সালে দেখা দিল খাদ্যের অভাব। সব মিলিয়ে পশ্চিমবাংলায় দাবানল জ্বলতে লাগল। আর আজকের শাসক গোষ্ঠী মানুষের অভাব, ক্ষুধা নিয়ে রাজনীতি করতে শুরু করল। খাদ্যে আগুন জ্বাললো কংগ্রেস হারলো। দায়িত্ব নিলেন কারা? বর্তমান শাসক গোষ্ঠী। তারা অবস্থিত হওয়ায় কি হল? শিল্পের পরিবর্তে নতুন ব্যবস্থা শুরু হল। শিল্প ঘেরাও। হিংসাত্মক আন্দোলন। আগুন জ্বলল, ট্রামবাস পুড়লো। সৃষ্টি হল না, ধ্বংস হল। মৃত্যু হল, জীবন হল না। এই রাজনৈতিক প্রেক্ষাপটে, আপনারাই বলুন না, ইণ্ডাস্ট্রি জাগরণ হতে পারে? এই সময় থেকেই পশ্চিমবাংলায় মৃত্যু শুরু হল। তার হোতা আপনারা। ৭০ এর দশকে ইন্দিরা গান্ধী বারতবর্ষের নতুন দায়িত্বে এসে কি করলেন? প্রথমেই কয়লাখনি রাষ্ট্রীয়করণ করলেন। কোল ইণ্ডিয়া ন্যাশনালাইজ করলেন। তার পরও কি আমরা জাগতে পারলাম? আর কি করলেন, ১২টা এন. টি. সি কে ন্যাশনালাইজ করলেন। এই করতে করতে আমরা পশ্চিমবাংলার দায়িত্ব থেকে আমরা চলে গেলাম। ৭৭ সালে আপনারা এলেন। রাজনীতির প্রেক্ষাপটে ভারতবর্ষের পরিবর্তন হল। কংগ্রেস চলে গেল। বহু অকংগ্রেসী প্রধানমন্ত্রী, বহু পরিবর্তন, স্থায়িত্ব নেই। অস্থির রাজনীতি শুরু হল। এর ফলে শিল্পের অবস্থাও অস্থির হতে শুরু করল। কারোর আর নতুন করে শিল্প স্থাপন করবার মানসিকতা রইল না। এরকম একটা প্রেক্ষাপটে ভারতবর্ষে যখন আবার কংগ্রেস ক্ষমতায় এল তখন এক কঠিন অবস্থা চলছে। ফলে প্রধানমন্ত্রী নরসীমা রাওকে ১৯৯১ সালে নতুন শিল্প নীতি ঘোষণা করতে হল। এখানে কতগুলো মৌলিক প্রশ্ন লুকিয়ে আছে। আমাকে যদি কেউ প্রশ্ন করেন,—ব্যক্তিগতভাবে আপনি কি সমাজতান্ত্রিক অর্থনীতিতে বিশ্বাসী? আমার উত্তর হচ্ছে, নিশ্চয়ই আমি ১০০ ভাগ বিশ্বাসী। আমাকে যদি প্রশ্ন করা হয়,—আপনি কি সমাজবাদে বিশ্বাসী? উত্তর হচ্ছে, হ্যাঁ, আমি ২০০ ভাগ বিশ্বাসী। প্রশ্ন যদি হয়,—আপনি কি সমাজতান্ত্রিক দুনিয়ার মানুষ হতে চান? নিশ্চয়ই। আপনি কি সাম্রাজ্যবাদ বিরোধী? হ্যাঁ, নিশ্চয়ই। কিন্তু এসব সত্ত্বেও আজকে আমাদের মনে রাখতে হবে সমাজতান্ত্রিক অর্থনীতির মূল কথাই হচ্ছে—রাষ্ট্রীয় মালিকানা জোরদার হবে, শোষণ বঞ্চনা কমবে, শ্রমিকরা তাদের পাওনা ঠিকমতো পাবেন, লাভ সাধারণ মানুষদের মধ্যে ডিস্ট্রিবিউট হবে। এই অর্থনীতির জন্য আমাদের লড়াই শুরু হবার বেশ কয়েক বছর পরে আমরা কি দেখছি? আমরা দেখছি যে, আমাদের রাষ্ট্রীয় মালিকানাধীন ক্ষেত্রগুলো মার খাচ্ছে, রাষ্ট্রীয় মালিকানাধীন শিল্পগুলোয় ভীষণভাবে ক্ষতি হচ্ছে, হোঁচট খাচ্ছে অথচ আমরা পুঙ্খানুপুঙ্খভাবে চাই রাষ্ট্রীয় মালিকানা সামগ্রিকভাবে জোরদার হোক, দেশে অর্থনৈতিক বঞ্চনা, শোষণ ইত্যাদি ক্রমশ কমে আসুক। কিন্তু দেশটা নিজে যদি সম্পদে সমৃদ্ধ না হয়, রাষ্ট্রীয় মালিকানাধীন ব্যবস্থার মধ্যে দিয়ে যদি লাভ না হয়, অভ্যন্তরীণ অর্থ যদি

সংগ্রহ করতে না পারে, তাহলে গোটা দেশটা কি ভাবে চলবে? এই প্রশ্ন দেখা দিল সারা ভারতবর্ষে এবং এই প্রশ্ন দেখা দিল রাশিয়াতেও। সে জন্যই তো সোভিয়েত ভেঙ্গে গেল, রাশিয়ার পতন হয়ে গেল, যা আমরা কল্পনাও করিনি। আপনারা আমাদের জাতীয় কংগ্রেসকে, কেন্দ্রীয় সরকারকে আক্রমণ করেন—কেন আমরা স্বাধীনতার ৪৭ বছর পরেও অর্থনীতিকে সে জায়গায় নিয়ে যেতে পারলাম না? আর রাশিয়া ৯২ বছর ধরে ২৮ কোটি লোক নিয়ে সমাজতান্ত্রিক অর্থনীতি কায়েম করে, সাবসিডাইজড ইকনমির মধ্যে দিয়ে সম্পদ সংগ্রহ করতে পারল না, পঞ্চবার্ষিকী পরিকল্পনায় অর্থ জোগাতে ব্যর্থ হল। ফলে তার ভাঙ্গন হল। রাশিয়াকে ভাঙ্গল কে? সাম্রাজ্যবাদী দুনিয়া তাকে ভাঙ্গেনি। রাশিয়া তার নিজের অর্থনৈতিক কারণেই ধুলিস্মাৎ হল। এই রকম অর্থনৈতিক পরিস্থিতি যখন এলো তখন তা ভারতবর্ষকেও ধাক্কা মারল এবং তখন আমরা দেখছি, আমাদের রাষ্ট্রীয় মালিকানায় লাভ হচ্ছে না, ব্যক্তি মালিকানা সমস্ত লাভটা খেয়ে নিচ্ছে। টাটা, বিড়লা, গোয়েঙ্কা, ঝুনঝুনওয়ালা, টোডি প্রভৃতি মুখ্যমন্ত্রীর যেসব প্রিয়-পাত্ররা আছে, তারা সমস্তটাই খেয়ে নিচ্ছে। এই অবস্থায় কি করা যাবে। তখন নরসীমা রাও ১৯৯১ সালে নতুন অর্থনীতি ঘোষণা করলেন। তাতে তিনি কি বললেন? তাতে বলা হল,—প্রধান প্রধান কোর এরিয়ার পাবলিক এন্টারপ্রাইসগুলি রাষ্ট্রীয় মালিকানায় থাকবে। কিছু কিছু ক্ষেত্র, যেগুলোয় প্রচুর ক্ষতি হচ্ছে, বার বার সাবসিডি দিয়েও দাঁড় করাতে পারছি না সেগুলোকে নিয়ে ভাবতে হবে। নতুন ভাবে ভাবার ক্ষেত্রে তাদের জন্য অলটার্নেটিভ কি? প্রাইভেটাইজ করা। আর আমরা সম্পদ সংগ্রহের জন্য ফরেন ইনভেস্টমেন্ট সেখানে দিতে পারি। সে জন্যই ১৯৯১ সালে নরসীমা রাও নতুন শিল্পনীতি ঘোষণা করলেন। সেই নতুন শিল্পনীতি ঘোষণার কত বছর পরে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার নিজেদের শিল্পনীতি ঘোষণা করলেন? তাঁরা তিন বছর আবোল-তাবোল কথা বলে কাটিয়ে দিলেন। কেন্দ্রীয় শিল্পনীতির সমালোচনা, রাষ্ট্রীয় মালিকানা ইত্যাদি বলতে গিয়েও কোন বিকল্প নীতির কথা তাঁরা বলতে পারলেন না। কারণ আমরা দেখতে পাচ্ছি রাষ্ট্রীয় মালিকানাধীন পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের দ্বারা পরিচালিত শিল্পগুলোর ৯৯ শতাংশই লস খাচ্ছে, কোটি কোটি টাকা লস হচ্ছে। রাষ্ট্রীয় কোষাগার থেকে কোটি কোটি টাকা যাচ্ছে। ফলে তাঁরা বিকল্প কিছুই দিতে পারলেন না। তিন বছর ধরে, কখনো গ্যাটের বিরোধিতা, কখনো ভারতবর্ষের নয়া অর্থনীতির, নয়া শিল্প নীতির বিরোধিতা ইত্যাদি করে করে বামফ্রন্ট সরকার ১৯৯৩ সালে একটা নতুন শিল্পনীতি ঘোষণা করলেন। মাননীয় মুখ্যমন্ত্রী এই বিধানসভায় শেষ পর্যন্ত একটা শিল্পনীতি ঘোষণা করলেন। তিনি যা ঘোষণা করলেন তার সঙ্গে ভারতবর্ষের নতুন শিল্পনীতির পার্থক্য কতটুকু? চুলচেরা বিচার করেও পার্থক্য বের করার কারো ক্ষমতা নেই। আপনারা যা বলবেন তা গায়ের জোরে বলবেন।

[4-40 – 4-50 p.m.]

কিন্তু যারা চুলচেরা বিচার করে, আমাদের মতো পড়াশুনা করা যুক্তিবাদী মানুষকে অত সহজে বোঝাতে পারবেন না গায়ের জোরে। আপনারা বিগত ৩ বছর ইনভেস্টমেন্ট পলিসি

ডিটারমাইন করতে না পারার ফলে কি হল? ক্যাপিটাল ফ্লো অন্য জায়গায় চলে গেল। আজকে মহারাষ্ট্রে ১ লক্ষ ৪ হাজার কোটি টাকা ইনভেস্টমেন্ট হতে চলেছে। গুজরাটে ৬১ হাজার কোটি টাকা ইনভেস্টমেন্ট হতে চলেছে। পাঞ্জাবের মতন ছোট রাজ্য সেখানেও ২৫ হাজার কোটি টাকা ইনভেস্টমেন্ট হতে চলেছে। এইরকম অন্ধ্র, তামিলনাড়ু প্রভৃতি রাজ্যে ২০/২২ হাজার কোটি টাকা করে ইনভেস্টমেন্ট হতে শুরু করেছে। হোয়ারঅ্যাজ বিদ্যুৎবাবু দপ্তরে কি হল? ১২ হাজার কোটি টাকা ইনভেস্ট করবে বলে এবার "মউ" শুরু করেছেন। আজ পর্যন্ত কোথাও কোনও ভিত্তি প্রস্তর বা জমি বন্টন হয়নি। বড় শিল্প কোথাও দেখা যায় নি। এখানে একজন প্রবীরবাবুকে আক্রমণ করলেন। আমি ওনাকে বলব, জ্যোতিবাবু পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী, তিনি শিল্পের পরিমণ্ডলকে বাড়াবার জন্য দেশ ছেড়ে বিদেশ যাচ্ছেন। দেশ থেকে দেশান্তর হচ্ছেন। একবার দুবার নয়, বাইশ, তেইশ, চব্বিশ কতবার গেছেন তার ঠিক নেই। রিসেন্টলি আমেরিকায় ঘুরে এলেন ব্যবসার জন্য। ভারতবর্ষের শিল্পনীতির বিরুদ্ধে দীর্ঘদিন ধরে আপনারা সরব ছিলেন। শিল্পনীতির বিরুদ্ধে বারেবারে বলেছিলেন। এখন আপনাদের সঙ্গে কেন্দ্রের শিল্পনীতির কি পার্থক্য রইল? এটা বুঝতে আপনাদের ৩ বছর সময় লাগলো যখন সব ইনভেস্টমেন্ট ট্রান্সফার হয়ে চলে গেল অন্যান্য রাজ্যে। আর ইস্টার্ন জোন—আপনার লিডারশিপ বলে দাবি করেন, সেই ইস্টার্ন জোন ক্ষতিগ্রস্থ হল। ক্ষতিগ্রস্থ হল বিহার, পশ্চিমবাংলা, উড়িষ্যা এবং পার্টলি উত্তরপ্রদেশ, টোটালি নয়। আমি সমস্ত শাসকদলের সদস্যদের সঙ্গে কথা বলে দেখেছি এবং আমি নিজেও দু-একবার অন্য রাজ্যে গেছি। আজকে শাসকদলের সদস্যরা বুকে হাত দিয়ে বলুন, তাঁরা ডেভেলপ, আণ্ডার ডেভেলপ না আনডেভেলপ? ২০ বছর আগে তামিলনাড়ু, অন্ধ্রপ্রদেশ এবং গুজরাটে গিয়ে কি দেখেছিলেন আর বর্তমানে যারা যাচ্ছেন তারা কি দেখেছেন ঐ সমস্ত রাজ্যে? আজকে সমস্ত রাজ্যগুলি এগিয়ে যাচ্ছে আর পিছিয়ে যাচ্ছে ইস্টার্ন জোন। এর জন্য কে দায়ী? এর জন্য দায়ী, একটা রাজনীতি আর একটা বর্ণবিদ্বেষী রাজনীতি — বিহার এবং উত্তরপ্রদেশ। এর জন্য ইস্টার্ন জোনের অর্থনীতি সমস্ত দিক থেকে পিছিয়ে যাচ্ছে। সেই জন্য ইকনমিকাল রিভিউ, প্ল্যানিং কমিশন এই কথা বলেছেন।

"The present economic condition in West Bengal is comparable with only two states i.e. Orissa and Bihar. It is most regretful on the part of Left Front".

সেটাই আমাদের পক্ষে বেদনাদায়ক। সেই কারণে আমি বলতে চাই, জ্যোতিবাবু যে শিল্পগোষ্ঠীদের সঙ্গে আমেরিকা গেলেন তারা কারা? তারা কি পশ্চিমবাংলার জন্য কিছু দিতে চাইছেন, না নিতে চাইছেন? আমি মনে করি, জ্যোতিবাবুর রাজত্বে কোনও শিল্প এই দেশে আসবে না। তার কারণ হিসাবে আমি বলতে চাই, যাঁরা জ্যোতিবাবুর সঙ্গে ঘুরছেন অর্থাৎ জ্যোতিবাবুকে ঘিরে যে পরিমন্ডল এরা কারা? আমি এক-একটা নাম যদি বলি, আপনি অবাক হয়ে যাবেন — তাঁরা ইতিমধ্যেই জ্যোতিবাবুর মাথায় হাত দিয়ে নিজেদের আখের

গুছিয়ে নিয়েছেন। যেমন, হর্স নেওয়িটা — তিনি জমি নিয়েছেন। পিয়ারলেস তার সঙ্গে গিয়েছিলেন। তিনি নিউ হাউসিং করবেন বলে বাগুইহাটিতে জায়গা নিয়ে নিয়েছেন। এস.কে.রায়, পিয়ারলেস, তাঁরা বাড়ি করবেন, হাসপাতাল তৈরি করবেন বলে ইস্টার্ন বাইপাশে ব্যবস্থা করে নিয়েছেন। নিজেদের ব্যবসা বাড়িয়ে নেবার জন্য তাঁরা গেছেন। জে.পি.চৌধুরি, তিনি আগেই টিটাগড় নিয়েছেন। আর.পি.গোয়েঙ্কা — এটা মারাত্মক ঘটনা — এখন বলাগড় নিয়ে লড়াই হচ্ছে। শঙ্কর সেন ভারসেস জ্যোতি বাবুর লড়াই চলছে। যে কথা অতীশবাবু বলেছেন, — বলাগড়ে আর.পি.গোয়েঙ্কা আর মহারাষ্ট্রের এনরন কে কত খরচ করে সেটাই দেখার ১৬ই জুন লন্ডনে আপ.পি.গোয়েঙ্কা গিয়েছিলেন এবং সেখানে জ্যোতি বাবুর সঙ্গে কথা বলেছেন। এই ব্যাপারে কতটা কি প্রতিবাদ করবে তা আমি জানি না। তারপর বি.এম.খৈতান, হিন্দুস্থান লিভারের শ্রী মুকুল দত্ত এইরকম মনোপলিস্ট ক্যাপিটালিস্টদের দ্বারা পরিবেষ্টিত হয়ে জ্যোতিবাবু ঘুরে বেড়াচ্ছেন।

তারা কেউ স্টেটকে দেবে না, তারা নিজেরা পুষিয়ে নেবে। সাধন দত্তের পয়সায় তাঁরা বিদেশে আমেরিকায় কোথায় কোথায় ঘুরছেন। আমরা দেখছি —

These are the associates of Shri Jyoti Basu and Shri Jyoti Basu is encircled by the capitalists and thus circle is interested for their own business not for the nation.

নেশানকে দেবার জন্য তারা কিছু ভাবছেন না। এই যদি প্রেজেন্ট কন্ডিশন হয় তাহলে দেশের শিল্পায়ন কিভাবে হবে? কাজেই দেশে শিল্পায়ন হবে না। যদিও আমি অর্থনীতিবিদ নই, তবুও কমনসেন্স যা বলছে তাতে পয়েন্ট ওয়াইজ আমি কতকগুলি জিনিস তুলে ধরছি দেশে শিল্পায়ন না হওয়ার কারণ হিসাবে। দেশে শিল্পায়ন করতে গেলে মৌলিক ৪টি জিনিসের প্রয়োজন। এক হচ্ছে, ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার এবং যার প্রধান হচ্ছে রাস্তা। পশ্চিমবঙ্গে রাস্তা নেই। পূর্তমন্ত্রী রাস্তা করতে চাচ্ছেন বিশ্বব্যাঙ্কের টাকা নিয়ে। দ্বিতীয় হচ্ছে, জল। জল পাওয়া যাচ্ছে না। হলদিয়া পেট্রোকেমিক্যালে জল পাওয়া যাবে কিনা তাতে যথেষ্ট সন্দেহ আছে। তৃতীয় হচ্ছে, বিদ্যুৎ। শংকরবাবু বলেছেন যে, বিদ্যুৎ সারপ্লাস। কিন্তু গ্রামে ট্রান্সমিশন ডিস্ট্রিবিউশন নিল। গ্রামে বিদ্যুৎ নেই। চার নম্বর হচ্ছে, টেলি-কমিউনিকেশন। টেলি-কমিউনিকেশন যোগাযোগ পশ্চিমবঙ্গে নেই। দিজ ফোর নাম্বার আর এসেনশিয়াল ফর ক্রিয়েটিং ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার। এগুলি পশ্চিমবঙ্গে জিরো। তারপরে সোসাল ইনফ্রাস্ট্রাকচার কি — স্কুল, কলেজ, হাসপাতাল, এগুলি এখানে নিল। আমাদের ছাত্ররা ভাল ভাবে পড়াশুনা করতে পারছে না। তাদের থাকার মতো সেই রকম ভাল সুযোগ নেই। কলকাতায় দু একটি হোস্টেল ছাড়া ভাল থাকার জায়গা নেই। বিদেশিরা এখানে এসে যাতে থাকতে পারে, তাদের কালচার নিয়ে যাতে আলোচনা করতে পারে, সে জন্য একটা সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার থাকা দরকার। কিন্তু সেটাও এখানে দারুণ ভাবে ল্যাকিং। এখানে হায়ার সেকেন্ডারি স্কুলের ছাত্র-ছাত্রীরা পড়তে পারছে না। আজকে স্কুলের যা অবস্থা তাতে তারা ভর্তি হতে পারছে না।

তারপরে থার্ড পয়েন্ট হচ্ছে, প্রোডাকটিভিটি এবং ওয়ার্ক কালচার। এই বিষয়ে এখানে মারাত্মক অভাব রয়েছে। এগুলির পশ্চিমবঙ্গে ভীষণ ভাবে অভাব রয়েছে। আপনি ইনভেস্টর ইন ওয়েস্ট বেঙ্গল — এই সম্পর্কে বলেছেন।

Determined investor friendly administration are the only strength for industrial growth in our state.

এটা বিদ্যুৎ বাবু তাঁর তালিকায় লিখেছেন। ইনভেস্টটেরর সঙ্গে ফ্রেন্ডলি রিলেশন কি ভাবে থাকবে? যদি ইনফ্রাস্ট্রাকচার না থাকে তাহলে এটা হতে পারে না। আপনার ইনফ্রাস্ট্রাকচার এখানে টোটালি জিরো। এখানে কোটি কোটি টাকা খরচ করেও হেভি ইন্ডাস্ট্রি কখনও গড়ে উঠতে পারে না। আজকে যেগুলি এখানে লিখেছেন —

In this statement, based upon available opportunities and potential of this region certain segments of industries have been identified among others as thrust areas for special attention.

আজকে প্রথম কথা হচ্ছে, আপনি হলদিয়া পেট্রোকেমিক্যাল অ্যান্ড ডাউন স্ট্রীমের কথা বলেছেন। হলদিয়া পেট্রোকেমিক্যাল হবে না। কারণ টাকা কে দেবে? পূর্ণেন্দু চ্যাটার্জি টাকা দিতে পারবে না। সেও জ্যোতি বাবুর আশেপাশের লোক। বীরেন সাও টাকা দেবে না। তাহলে ৩ হাজার ২৫ কোটি টাকা আসবে কোথা থেকে? টাকা যদি না পাওয়া যায় তাহলে বাই-প্রোডাক্ট ইন্ডাস্ট্রি ডাউন স্ট্রীমে হবে কি করে? এই প্রশ্নের কোনও উত্তর নেই। আমি মনে করি আজকে বিদ্যুৎবাবু যে কথা বলেছেন যে, বাই-প্রোডাক্ট ইন্ডাস্ট্রি হবে, কিন্তু ডাউন স্ট্রীমের যে সমস্ত কাজ সেটাও আমরা দেখছি নিল। তাহলে এটা কি করে হবে? জ্যোতিবাবু 'মৌ' করে এলেন। তিনি বললেন যে ৪ হাজার কয়েক শত কোটি টাকার কাজ হবে। আর আপনি বলছেন যে ১২ শত কোটি টাকার কাজ হবে। কিন্তু এই কাজ করতে গেলে যে ইনফ্রাস্ট্রাকচার প্রয়োজন, সেই ইনফ্রাস্ট্রাকচারের কি করবেন, সেই গ্যারান্টি মন্ত্রী সভার কোনও সদস্য আজকে দিতে পারেননি। কাজেই আমি মনে করি যে, শিল্পায়নের যে কথা বলেছেন, সেটা হতে পারে না। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 - 5-00 p.m.]

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিল্প এবং বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। বিরোধী দলের পক্ষ থেকে যাঁরা বক্তৃতা করলেন সেই বক্তব্য টেপ করে নিয়ে ভারতবর্ষের প্রধানমন্ত্রীকে বাজিয়ে শোনানো দরকার। বিশেষ করে প্রবীর বাবুর বক্তৃতা এবং সুকুমার বাবুর বক্তৃতা, মাননীয় বিদ্যুৎবাবু পতিতবাবুকে বলব দয়া করে রেকর্ড করে নিয়ে প্রধানমন্ত্রীকে শোনানো হোক। আমাদের দেশের শিল্পবাণিজ্যে এই যে অবস্থা তার জন্য কে দায়ী সেই

ব্যাপারে কি সব ব্যাখ্য করলেন বোঝাই গেল না, শেষ করলেন হলদিয়া পেট্রোকেমিক্যাল দিয়ে। আমি প্রথমেই যেটা বলতে চাই তা হল দীর্ঘ বঞ্চনা, কেন্দ্রীয় সরকারের নানা রকম বাঁধাবিঘ্ন পেরিয়ে এসে মাশুল সমীকরণ নীতির দীর্ঘ পথ পেরিয়ে এসে রাজ্যের শিল্পোন্নয়নের যে অগ্রগতি ঘটেছে তার জন্য আমি বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাচ্ছি। আপনাদের মনে করিয়ে দিই কনফেডারেশন অফ ইন্ডিয়ান ইন্ডাস্ট্রিজ পশ্চিমবাংলায়, কলকাতায় হয়েছে। তার উদ্বোধন করতে ভারতবর্ষের প্রধানমন্ত্রী আসেন। আমি বিদ্যুৎবাবু এবং পতিতবাবুকে অনুরোধ করব মেমোরেন্ডাম অফ আন্ডারস্টান্ডিং যেগুলি হচ্ছে সেইগুলির রূপায়ণ করার ক্ষেত্রে একটা ত্বরান্বিত ব্যবস্থা করা দরকার। ইনফ্রাস্ট্রাকচার তৈরি যেটা দরকার সেটা একটু দ্রুততার সঙ্গে করা দরকার। যেখানেই হোক না কেন, শিলিগুড়িতে হোক, হলদিয়ায় হোক, যে সব জায়গায় 'মৌ' হচ্ছে সেখানে দ্রুততার সাথে ইনফ্রাস্ট্রাকচার তৈরি করা দরকার। শুধু 'মৌ' করে ফেলে রেখে দিলে লাভ হবে না। আমরা দেখাতে চাই দ্রুত গতিতে এগিয়ে গিয়ে — আমি বিরোধী দলের কথা ভাবছি না — শিল্পায়নের হারটা বাড়াতে চাই। বাইরে থেকে যে সমস্ত শিল্পপতিরা আসছে, মুখ্যমন্ত্রী বাইরের থেকে যে সমস্ত শিল্পপতিদের কাছ থেকে আশ্বাস পেয়েছেন সেইগুলি যাতে কার্যকর করা যায়, যাতে বাস্তবে রূপায়িত করা যায় সেই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। কেন্দ্রীয় সরকারের নীতির ফলে আমাদের রাজ্যে বড় বড় কারখানা বন্ধ হয়ে গেছে। লজ্জা করে না আপনাদের? কেন্দ্রীয় সরকারের নীতির ফলে এক হাজারের মত কারখানা এই রাজ্যে বন্ধ হয়ে গেছে, সারা দেশে প্রায় ৩ লক্ষ ছোট, বড় মাঝারি কারখানা বন্ধ হয়ে গেছে, কিছু ধুঁকছে। এই সব খবর আপনারা রাখেন না? আপনারা সব উল্টো পাল্টা বলে দিচ্ছেন। হলদিয়া ফার্টিলাইজার সম্বন্ধে সমস্ত আষাঢ়ে গল্প বললেন। হলদিয়া ফার্টিলাইজার নিয়ে আমরা সমস্ত ট্রেড ইউনিয়ন মিলে, আই.এন.টি.ইউ.সি. থেকে শুরু করে সি.আই.টি.ইউ., এস.ইউ.সি.আই. সকলে মিলে আন্দোলন করেছি, অবস্থান ধর্মঘট করেছি, অনশন ধর্মঘট করেছি, পদযাত্রা করেছি। ওনারা এই সব কিছুই জানেন না, সব কিছু উল্টোপাল্টা বলে যাচ্ছেন সমস্ত বড় বড় কারখানা আধুনিকীকরণের নাম করে ফাজলামি চলছে। এই ব্যাপারে লাগাতার আন্দোলন করা দরকার, কেন্দ্রের বঞ্চনার বিরুদ্ধে আন্দোলন করা দরকার। আমাদের রাজ্য সরকার পরিচালিত যে সমস্ত স্টেট সেক্টর আছে সেইগুলির অবস্থা ভাল নয়। সেইগুলি নিয়ে মন্ত্রীমহাশয়কে গভীরভাবে ভাবতে বলব। আমি পাবলিক সেন্ট্রাল আন্ডার টেকিং কমিটির একজন মেম্বার, অনেক জায়গায় ভিজিট করে দেখেছি এইগুলির অবস্থা ভাল নয়। এখানে কোনও অ্যাকাউন্টেবিলিটি নেই, এটা নিয়ে ভাবতে হবে। সমস্ত জায়গায় মাথা ভারি প্রশাসন হয়ে বসে আছে, আয়ের চেয়ে ব্যয় বেশি হচ্ছে। এইগুলিকে নিয়ে ভাবনা চিন্তা করে কি করে ভায়েবেল করা যায় সেটা দেখতে হবে। আমাদের রাজ্যে চর্ম শিল্পের একটা দারুণ সম্ভবনা আছে। আমাদের অগ্রগতিকে কি ভাবে কার্যকর রূপ দেওয়া যায় সেটা ভাবতে হবে।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে।)

আমি শিল্পবাণিজ্য মন্ত্রীকে এই ব্যাপারে কিছু প্রস্তাব দিতে পারতাম, কিন্তু আমার সময় কম, দিতে পারছি না। এই ক্ষেত্রে যে শিফটিং-এর ব্যবস্থা করা হয়েছে, সুপ্রিম কোর্টের আদেশের বলে যে শিফটিং-এর ব্যবস্থা করা হচ্ছে শুধু শিফটিং করলেই হবে না, এখানে প্রয়োজনীয় ইনফ্রাস্ট্রাকচার তৈরি করা দরকার। এই ব্যাপারে আমি ভাবতে বলব। অ্যাগ্রো-বেসড ইন্ডাস্ট্রির উপর বিশেষ ভাবে জোর দেওয়া দরকার। কোচবিহারে একটা ইনফ্রাস্ট্রাকচার তৈরি হয়েছে, ডব্লু.বি.আই.ডি.সি. জমি করে দিয়েছে। ফুড প্রসেসিং নিয়ে ভাবা দরকার।

ফুড প্রসেসিং নিয়ে আমাদের ভাবা দরকার। বিশেষ করে আমাদের স্পিনিং, পাওয়ার, হ্যান্ডলুম ৭ লক্ষ কর্মী তার সঙ্গে জড়িত, ৩ লক্ষ ৬৭ হাজার হ্যান্ডলুম তার সঙ্গে জড়িত। সব শেষে একটা কথা বলব — বহুজাতিক কর্পোরেশন সম্বন্ধে আমাদের অবহিত থাকতে হবে। আজকে ক্যাম্পাকোলা, কোকোকোলা, পেপসি আমাদের দেশে ঢুকে যাওয়াতে আমাদের দেশের এই ধরনের সমস্ত শিল্প স্তব্ধ হয়ে গেছে। পরিশেষে এই ব্যয়বরাদ্দের দাবিকে সমর্থন করে বিরোধী পক্ষের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী বিদ্যুৎ গাঙ্গুলি মহাশয় শিল্প ও বাণিজ্য দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন, আমি তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে আনা কাট মোশনগুলির তার সমর্থনে গুটিকয়েক কথা বলতে চাই। আমার আগে শ্রী শক্তিপ্রসাদ বল মহাশয় আমাদের সদস্য সুকুমারবাবু এবং প্রবীরবাবুকে কটাক্ষ করে বলেছেন, ওরা কিছু বোঝে না, কি বলবে? আমি শক্তিবাবুকে মনে করিয়ে দিতে চাই, এই বক্তৃতা যখন করছেন, তখন মনের দিক থেকে ক্লিয়ার তো? আপনারা রাস্তায় দাঁড়িয়ে কাঁদছিলেন, যেদিন মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় এই বিধানসভায় দাঁড়িয়ে শিল্প নীতির কথা ঘোষণা করেছিলেন। আপনারা আর ঐ ছোট ছোট শরিক দলগুলি, বলছিলেন আমাদের সাথে কোনও প্রকার শলা-পরামর্শ না করেই কেন্দ্রের উদার নীতি, শিল্প নীতির প্রেক্ষাপটে দাঁড়িয়ে মাননীয় জ্যোতি বসু মহাশয় তারই আদলে এখানে শিল্প নীতি ঘোষণা করলেন। তাতে আপনাদের গোঁসা ছিল। আমি এই কথা বলতে চাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই দফাওয়ারি বাজেটের বই আমাদের কাছেও দেওয়া হয়েছে। সেই বইগুলো আমরা দেখেছি। তার উপর একটা চকচকে মলাট করে একটা সুন্দর বই আমাদের হাতে এসে পৌঁছেছে। আমাদের এর দ্বারা বোঝাতে চাইছেন যে, শিল্প নীতি বা শিল্পের অবস্থা কিভাবে ঢাকবার চেষ্টা করছেন এবং তাতে আমাদের মতো সদস্যদেরও আকৃষ্ট করবার চেষ্টা করেছেন। এই বইতে কি আছে? এই বইতে এই কথা আছে, আমি পুঙ্খানুপুঙ্খ ভাবে, লাইন বাই লাইন পড়ে বোঝবার চেষ্টা করেছি, তাতে পশ্চিমবাংলায় নাকি এমন

একটা বাতাবরণ সম্ভব হয়েছে, সেই বাতাবরণের মধ্যে ভেসে পড়ে পশ্চিমবঙ্গ স্বতঃই শিল্প স্থাপন করে তার হৃত গৌরব পুনরুদ্ধার করবার চেষ্টা করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা যখন ৬০ এর দশকে ছাত্র আন্দোলনের মধ্যে দিয়ে বৃহত্তর রাজনীতির আঙিনায় আসবার চেষ্টা করছি, তখন ওদের দেখেছি ৬০ এর দশকের ট্রেড ইউনিয়ন নেতা জ্যোতি বসু আজকের মুখ্যমন্ত্রী। সেদিন পশ্চিমবঙ্গ শিল্পে ১ নম্বরে ছিল, যখন এই গঙ্গার দুই পারের শিল্পগুলি থেকে ধোঁয়া উঠত, যখন সারিবদ্ধ ভাবে শ্রমিকরা কাজ করত, সেখানে এই মুখ্যমন্ত্রী, এই কমিউনিস্ট পার্টি, পরবর্তীকালে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতৃত্বে ঝান্ডা তুলে সেখানে দিনের পর দিন নীতিহীন রাজনীতি সর্বস্ব ট্রেড ইউনিয়ন আন্দোলন হতে লাগল। যে আন্দোলনের অনিবার্য পরিণতি হিসাবে পিছোতে পিছোতে পশ্চিমবাংলা শিল্পের দিক থেকে আজ কোথায় এসে পৌঁছেছে। আজকে অনেকে আমাদের প্রশ্ন করে, জিজ্ঞেস করে, আমরা কি সেই নেহেরুজির নীতি থেকে সরে এসেছি? এ কথা নিশ্চয় স্বীকার করতে হবে, নেহেরুজির ঘোষিত যে শিল্পনীতি, সেই শিল্পনীতি থেকে কিছুটা আমাদেব পিছু হটতে হয়েছে। কি জন্য পিছু হটতে হয়েছে? আজকে নতুন প্রেক্ষাপটে দাঁড়িয়ে বলতে হচ্ছে, আজকে সমাজতান্ত্রিক দুনিয়ায় যখন পতন ঘটে, যখন সমাজতান্ত্রিক দুনিয়ার রাশিয়া ভেঙ্গে চুরমার হয়ে যায়, তখন নতুন করে ভাবতে হচ্ছে, আপনাদেরও ভাবতে হচ্ছে।

[5-00 – 5-10 p.m.]

আজকে ষাটের দশকে যারা বিশ্বব্যাঙ্কের চেয়ারম্যান ম্যাকনামারাকে এই বাংলায় তথা কলকাতার মাটিতে দাঁড়িয়ে বিক্ষোভ প্রদর্শন করেছিলেন, বিশ্বব্যাঙ্কের হিসাবে যখন দেখা যায় তথাকথিত সমাজতান্ত্রিক দেশ চিন ঋণ গ্রহীতা হিসাবে এক নম্বরে—ভারতবর্ষ সেখানে তৃতীয় স্থানে আছে—তাঁদের মুখে সাম্রাজ্যবাদী বিরোধী কথা আর শোভা পায় না। আমরা যখন দেখি আপনাদের নেতা জ্যোতি বসু আমেরিকাতে দৌড়ে গিয়ে আমেরিকা সরকারকে বি. জে. পি. সরকারের উপমুখ্যমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর সঙ্গে নতজানু হয়ে ভিক্ষা চাইছেন, আমাদের পশ্চিমবাংলায় শিল্প স্থাপনে সাহায্য করা হোক, তখন আমাদের একটা সন্দেহ থেকে যায়। আপনারা এখানে শিল্পায়নের বাতাবরণ হয়েছে বলে চিৎকার করছেন কেবল ১৯৯৬ এর নির্বাচনী বৈতরণী পার হওয়ার জন্য। আমরা মেদিনীপুর জেলার মানুষ নির্বাচনের সময়ে দেখেছি, তা সে পঞ্চায়েত নির্বাচন হোক, বিধানসভার নির্বাচন হোক বা লোকসভার নির্বাচন হোক যে কোনও নির্বাচনের সময়ে—সেখানে রাস্তায় রাস্তায় জনসভাগুলিতে হলদিয়া পেট্রোকেমিকেলসের দিকে দেখিয়ে বলেছেন, ওখানে মেদিনীপুর জেলার লক্ষ মানুষের চাকুরি হবে। আজকে হলদিয়া পেট্রোকেমিকেলস কোথায়, অবস্থাটা কি? টাকা কোথায়? পূর্ণেন্দু চ্যাটার্জির কথা, আমেরিকার জজ সোরসের কথা যখন আমরা শুনি, তখন লক্ষ্য করি সেখানে একটি প্রাচীর দাঁড়িয়ে আছে। তাও সম্পূর্ণ নয়, একটা রাস্তা যেটা আছে সেখানে দেখি মাঠ ভরাটের কাজ চলছে। আজকে ৬ বছর হয়ে গেছে। ৬ বছর পরে অগ্রগতির কি অবস্থা? আমরা মেদিনীপুর জেলার

মানুষ শুনেছি, এক লক্ষ মানুষের চাকুরি হবে। আজকে তাই আমাদের প্রশ্ন, আজকে শিল্পের বাতাবরণ সৃষ্টি হয়েছে, একটা আবহাওয়া সৃষ্টি হয়েছে বলে বলছেন তা হচ্ছে কেবল ১৯৯৬ সালে নির্বাচনী বৈতরণী পার হওয়ার জন্য। পশ্চিমবাংলার বুকে যখন ঐ স্লোগান আমরা শুনি তখন আমাদের মনে একটা সন্দেহ থেকেই যায়। আজকে আর সুযোগ নেই, মাসূল সমীকরণ প্রত্যাহৃত হয়েছে, ডি-লাইসেন্সিং প্রথা চালু হয়েছে। সেই জায়গায় আপনারা কতখানি এগিয়েছেন? এই দপ্তরের সঙ্গে ফুড প্রসেসিং মিনিস্টার আছেন। গত চার বছরে কয়টি কারখানা তৈরি করেছেন ফুডকে ধরে রাখার জন্য? একটিও পারেন নি। পতিতপাবন পাঠক মহাশয় রাজ্যের পাবলিক আণ্ডারটেকিং' এর মিনিস্টার। প্রতিটি জায়গায় লসে রান করছে কেন? তাই এই সরকার শিল্পনীতি নিয়ে যখন শুনি, প্রতিটি ছত্রে আমাদের সন্দেহ জাগে। আমরা মনে করি যে বাংলার মানুষকে প্রতারণা করছেন। তাই এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আজকে শিল্পবাণিজ্যমন্ত্রী যে বাজেট প্লেস করেছেন তার ব্যয়বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে কাটমোশন আনা হয়েছে তাকে সমর্থন করে বলতে চাই যে, আপনি বাজেট প্লেস করেছেন রাজ্যের শিল্পায়নের ক্ষেত্রে কিন্তু আপনার বাজেট বইতে দেখা যাচ্ছে এরোনিয়াস ফিগার, ভুল হিসাবে ভর্তি। আপনার কাছে যদি বই না থাকে তাহলে দেখে নিন। আপনার বাজেট বইয়ের পেজ ১০ নং পাতা দেখুন কস্ট প্রিন্টিং বাই আদার সোর্সেস-এর ১৬ দফায় পাবলিক হেডে ১৫ লক্ষ টাকা দেখিয়েছেন। কিন্তু আপনার কন্ট্রোলার অফ কস্ট অ্যাণ্ড প্রিন্টিং-এর অফিস থেকে বলছে যে এই খাতে ১৯৯৫-৯৬ সালে যে টাকা অ্যালোট করেছেন তার কোনও টাকা খরচ হয়নি। সুতরাং আপনি এরোনিয়াস ফিগার সব দেখিয়েছেন। সেখানে টাকাটা ধরা হয়েছে সেটা কোথায় যাবে তারপরে আপনি পাঁচের পাতা দেখুন—সেখানে ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট প্রেসের স্যালারি, ডি. এ ইত্যাদি বাবদ ৫ কোটি ৩০ লক্ষ টাকা ধরা আছে। এখানে আপনার গভর্নমেন্ট প্রেস বলতে কোনটাকে বোঝাচ্ছেন—কোচবিহার গভর্নমেন্ট প্রেস নাকি কাদাপাড়া গভর্নমেন্ট নাকি আলিপুর গভর্নমেন্ট প্রেস? এখানে একটা কনফিউশন হচ্ছে যে এই টাকাটা আলিপুর প্রেসের ক্ষেত্রে বরাদ্দ আছে কিনা। তারপরে আপনি আপনার বাজেট বইয়ে ৮এর পাতা দেখুন, সেখানে বলা আছে ৯ লক্ষ টাকা ধরা আছে মডার্নাইজেশন অফ মেশিনারী অফ ওয়েস্টবেঙ্গল গভর্নমেন্ট প্রেস। কিন্তু সেখানে আপনার কন্ট্রোলার অফ প্রিন্টিং অ্যাণ্ড স্টেশনারী বলছে যে, ১৯৯৩-৯৪ সালে ৯ লক্ষ টাকা যে খরচ দেখিয়েছেন মডার্নাইজেশন অফ মেশিনারীর জন্য, সেই টাকা কিন্তু অ্যালোট করা হয়নি। সুতরাং এইসব ফিগার আসবে কোথা থেকে, এইসব ভূতুড়ে ফিগার এল কোথা থেকে? আপনার ওয়েস্টবেঙ্গলের একটা প্রেসটিজের ব্যাপার এক্ষেত্রে হয়ে দাঁড়াচ্ছে। আপনার ডিপার্টমেন্ট যদি এইভাবে চলে তাহলে শিল্পায়ন হবে কি করে? তারপরে আমার দ্বিতীয় কথা হচ্ছে যে, আজকেই ডিস্ট্রিবিউশন করা হয়েছে থারটিনথ রিপোর্ট অফ দি ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট

প্রেস। এটা খুবই বেদনাদায়ক যে কলকাতার বি. জি. প্রেস যেটা নাকি একটা ঐতিহ্যমণ্ডিত দীর্ঘদিনের প্রেস ছিল, একটা বিখ্যাত প্রেস ছিল এবং যেখানে সরকারি কাজকর্ম, খুব এফিশিয়েন্টলি হত সেই প্রেস আজকে বন্ধ হয়ে গেল এবং তার ঐতিহ্য নষ্ট হয়ে গেল। আমাদের পশ্চিমবঙ্গের বেশির ভাগ কাজ এবং অ্যাসেম্বলির ডে টু ডে অ্যাকটিভিটিজ এখান থেকে ছাপা হত, সেই বি.জি: প্রেস আশির দশকে নষ্টের দিকে চলে গেল এবং শেষ অবধি বন্ধও হয়ে গেল। আপনারা অভিযোগ করেছেন যে, বি. জি. প্রেসের ওয়ার্কার যারা কাজ করেন তারা ওভার টাইম চায়। কিন্তু আপনার সাবজেক্ট কমিটি তার রিপোর্টে বলছে Today the general impression is that with such a huge man-power at its command, the press does not do any work and for getting any work done, the workers demand O.T. etc. But the real state of affairs of condition of the composing printing machines are not known who talk adversely about the press. Most of the machineries are out-dated and condemned. আপনার ৩৭টা লায়নো টাইপ মেশিনের মধ্যে ১১টা খারাপ, ১৩টা মনো কি বোর্ডের মধ্যে ৯টা চালু নেই। এইরকম সব আউটডেটেড মেশিনারী নিয়ে বি. জি. প্রেস চলছে। অথচ এক সময়ে এখানে সবচেয়ে ভাল ফরেন মেশিনারী ছিল। কিন্তু আপনার ডিপার্টমেন্টের ব্যর্থতার জন্য সরকারের এইরকম একটা প্রেসের কোটি কোটি টাকা ওয়েস্টেজ হয়ে যাচ্ছে। আপনাদের ম্যানপাওয়ার থাকা সত্ত্বেও অ্যাডিশনাল খরচের বাইরে অন্য খরচ করে গভর্নমেন্টের প্রেসের বাইরে অন্য প্রেস থেকে কাজ করাচ্ছেন। এইভাবে সরকারি এই বি. জি. প্রেসকে কিন্তু একটু চেষ্টা করলে কমার্শিয়ালি ভায়াবেল করা যেত। সেইদিক থেকে ডিপার্টমেন্টের কোনও চেষ্টাই নেই, অথচ আপনারা শিল্পায়ন করবেন বলছেন। আর আপনাদের ডিপার্টমেন্টের ব্যর্থতার জন্য আজকে একটা বি. জি. প্রেসের মতো একটা প্রেস বন্ধ হয়ে গেল।

[5-10 - 5-20 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ওঁরা শিল্পায়ন নিয়ে অনেক কথা বলছেন। কিন্তু বেসিক কোয়েশ্চেন, ফাণ্ডামেন্টাল কোয়েশ্চেন যেটা—পিপলস ইন্টারেস্ট—সেদিকে লক্ষ্য রেখে কি আজকে এই শিল্পায়ন হচ্ছে? এই শিল্পায়নের মধ্যে দিয়ে এখানকার জনশক্তি বা শ্রমিকশক্তির সর্বাধিক সদ্ব্যবহার হবে কিনা সেটা আজকে আপনাকে বলতে হবে। কারণ আমরা দেখছি, সমস্ত ইনভেস্টমেন্ট যা হচ্ছে তা মুষ্টিমেয় কিছু বিত্তবানদের দিকে তাকিয়ে হচ্ছে। তাদের কিছু শৌখিন দ্রব্য, ফুড প্রসেসিং, রকমারি জিনিস, বিনোদনের সামগ্রী, ফাইভ-স্টার হোটেল এবং তাদের আরামে চলা-ফেরার জন্য কিছুটা পরিবহন এবং এর জন্য বাড়তি কিছু বিদ্যুতের উৎপাদন। কিন্তু তাও উন্নত প্রযুক্তি ব্যবহার করে শ্রম নির্ভর নয়। ক্যাপিটাল ইনটেনসিভের ফলে আজকে কর্মসংস্থান-এর অবস্থা কোথায় গিয়ে দাড়িয়েছে? আজকে ৫০ লক্ষের উপরে বেকার। আজকে আপনাকে বলতে হবে, পশ্চিমবাংলার যে সমস্ত ট্রাডিশনাল ইন্ডাস্ট্রিজ ছিল—চা, চট শিল্প, বস্ত্রশিল্প, ইঞ্জিনিয়ারিং শিল্প—সেগুলোর কি অবস্থা। পশ্চিমবাংলার লক্ষ লক্ষ শ্রমজীবী

মানুষের যে লেবার ইনটেনসিভ ইন্ডাস্ট্রিগুলো ছিল তা আজকে বন্ধ হয়ে আছে। সেগুলো খোলার ক্ষেত্রে আপনারা কি ব্যবস্থা নিয়েছেন? সেই সমস্ত বন্ধ কারখানার শ্রমিকরা আজকে মৃত্যু পথযাত্রী। তাদের জন্য আপনারা কি করেছেন? সুতরাং শিল্পায়নের বাতাবরণ সৃষ্টি করে আজকে আপনারা এমন একটা ভাব দেখাচ্ছেন যেন পশ্চিমবাংলায় কত কর্মসংস্থান হয়ে যাচ্ছে। তাই আমি বলতে চাই, গোল গোল করে বললে হবে না, পরিষ্কার করে বলতে হবে। আপনারা তথাকথিত যে পলিসি নিয়েছেন শিল্পনীতির ক্ষেত্রে তা চালু করার পর পশ্চিমবাংলায় কতগুলো নতুন শিল্প-সংস্থা স্থাপন হয়েছে? সেখানে কত পুঁজি বিনিয়োগ হয়েছে? আর কত লোকেরই বা কর্মসংস্থান হয়েছে, সেটা পরিষ্কার করে বলতে হবে। এবং শুধু বললেই হবেনা, তথ্য দিয়ে প্রতি বছর শ্বেতপত্র বার করতে যদি পারেন তাহলে বুঝব আপনাদের শিল্পায়নের দাবি যথার্থ না হলে ভাঁওতা বলে ভাবতে হবে। এক দিকে আপনারা বিকল্প শিল্পনীতির কথা বলছেন। অথচ কেন্দ্রীয় সরকারের যে নয়া অর্থনীতি, শিল্পনীতি আপনাদেরটা তারই জলছবি ছাড়া আর কিছু নয়। কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির সঙ্গে আপনাদের শিল্পনীতির কোনও পার্থক্য আছে বলে আমি মনে করিনা। রাষ্ট্রায়ত্ত শিল্পে আপনারা কেন্দ্রীয় সরকারের বিরোধিতা করছেন অথচ পশ্চিমবাংলায় রাষ্ট্রায়ত্ত শিল্পে বে-সরকারিকরণ হচ্ছে, এটা অস্বীকার করতে পারেন? ওয়েবেল টেলিমেটিক্স—এই রকম একটা লাভজনক সংস্থাকে জার্মান সিমেন্স বহু জাতিক সংস্থার কাছে বিক্রি করে দেওয়া হল। গ্রেট ইস্টার্ন হোটেলকে ফরাসি সংস্থা একর এশিয়া প্যাসিফিক-এর সাথে যৌথ উদ্যোগে চালানোর নামে মেজর পার্টটাই কার্যত তাদের হাতে তুলে দেওয়া হচ্ছে। আজকে আপনারাও বে-সরকারিকরণের ক্ষেত্রে একই নীতি অনুসরণ করে চলেছেন। ব্যাঙ্ক বে-সরকারিকরণের ক্ষেত্রে মালহোত্রা কমিটির রায়ের ব্যাপারেও আমরা সেই একই জিনিস দেখতে পাচ্ছি। আজকে সোমনাথবাবু শিল্প নিগমের চেয়ারম্যান হয়েছেন, তিনি বলছেন, বিভিন্ন প্রাইভেট সংস্থা শিল্প-নিগমের সঙ্গে যৌথ উদ্যোগে বাণিজ্যিক ব্যাঙ্ক স্থাপনের প্রপোজাল সরকার ভেবে দেখছে। তাহলে হোয়াট ইজ দি ডিফারেন্স? তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ওঁরা এই প্রশ্নে পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। আজকে ওঁরা যেভাবে নতজানু হয়ে লাল কার্পেট পেতে বিদেশি বহুজাতিক সংস্থাকে, বিদেশি পুঁজিকে আহ্বান জানাচ্ছেন তাতে করে দেশের মানুষকে ভাঁওতা দেওয়া হচ্ছে বলে আমি মনে করি। আপনারা বলছেন, বিদেশি বহুজাতিক সংস্থা আসার ফলে আমাদের যে 'কি' ইণ্ডাস্ট্রি আছে সেগুলোর উপর বিদেশি সংস্থাগুলোর কর্তৃত্ব বেড়ে যাচ্ছে। অথচ আপনারা পশ্চিমবাংলায় বিদ্যুৎ-এর মত শিল্পে বিদেশি সংস্থা এনে ঢোকাচ্ছেন। আপনারা সি. এম. এস.-কে বক্রেশ্বরের ৪ ও ৫ নং ইউনিটে আহ্বান জানাচ্ছেন। কুলজান কর্পোরেশনকে আহ্বান জানাচ্ছেন। এইসব বহুজাতিক সংস্থাকে আজকে এখান থেকে মুনাফা লোটার সুবিধা আপনারা করে দিচ্ছেন। আজকে সর্বক্ষেত্রে এই রকম ফুড প্রসেসিং এর ক্ষেত্রে বিভিন্ন ক্ষেত্রে আজকে পশ্চিমবাংলায় বিভিন্ন জায়গায় এমন কি গ্রামাঞ্চলে পর্যন্ত অ্যাগ্রো বেসড ইণ্ডাস্ট্রি সেখানে পর্যন্ত যে ভাবে বিদেশি পুঁজি প্রবেশ করছে, এটা আমার কথা নয়, আপনাদের সরকারের, আপনাদের বৃহত্তম দল, বর্ধমানের জেলা কমিটির সদস্য তিনি উদ্বেগ প্রকাশ

করেছেন ফুড প্রসেসিং এবং অ্যাগ্রো বেসড ইণ্ডাস্ট্রিতে যেভাবে বিদেশি সংস্থা প্রবেশ করছে, তাতে মধ্য চাষী, নিম্ন চাষী জমি হারা হয়ে যাচ্ছে। আজকে বামফ্রন্ট সরকারের ভূমিসংস্কার ব্যর্থ হয়ে যাচ্ছে, এই কথা বলে এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবেশ দাস ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, সমস্ত কাটমোশনের বিরোধিতা করে ব্যয়বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। দেবপ্রসাদ বাবুর বক্তব্য শুনে বোঝা গেল অন্ধকারে হাতড়াতে হাতড়াতে তিনি এখনও শত্রুকে চিনে নিতে পারছেন না। কিন্তু কংগ্রেস দল এর অবস্থা কি? কংগ্রেস দলের অবস্থা সম্বন্ধে বলতে গেলে বলতে হয় যাঁদের নীতির জন্য আজকে সারা ভারতবর্ষে ৪ লক্ষ ৭০ হাজার কারখানা বন্ধ, তাঁরা আজকে বিধানসভায় কাটমোশন এনেছেন। যাঁদের নীতির জন্য আজকে লক্ষ লক্ষ শ্রমিকের জীবনে সীমাহীন হতাশা আতঙ্ক নেমে এসেছে। সেই কংগ্রেস দল সেই শ্রমিকের জন্য মায়া কান্না কাঁদছেন আর এখানে কাটমোশন এনেছেন। স্যার, পশ্চিমবাংলা ভারতবর্ষের বাইরে নয়, সারা ভারতবর্ষে যদি এই অবস্থা হয় তাহলে তার ফলও এই পশ্চিমবাংলায় পড়তে বাধ্য। আজকে পশ্চিমবাংলায় কংগ্রেসি দলের নীতির জন্য কলকারখানাগুলি বন্ধ হয়েছে। আমি কংগ্রেসকে এই ব্যাপারে একটি বিনীত প্রশ্ন করতে চাই, রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলি যেগুলি ভারতবর্ষে স্বনির্ভরতা গড়ে তোলার জন্য উল্লেখযোগ্য অবদান ছিল, সেইগুলিকে আপনারা তুলে দিচ্ছেন কেন? তারা কি বলছে? তাদের কথা আপনাদের নেতারা দিল্লির নেতারা শুনছেন? রাষ্ট্রায়ত্ত সংস্থার আই. এন. টি. ইউ. সি. দিল্লির নেতাদের বিরোধিতা করছে। আপনারাও ধার ধারছেন না। আপনাদের এম. পি.দের কথা, অর্থমন্ত্রী, প্রধানমন্ত্রী শুনছেন না। পার্লামেন্টে যে জয়েন্ট স্ট্যাণ্ডিং কমিটি আছে তাতে সেখানে কংগ্রেস দল আছে, সমস্ত দল আছে। তারা একটা রিপোর্ট দিল যে টিস্কোকে বাঁচাবার জন্য ১১ শত কোটি টাকা দেওয়া দরকার। সেখানে কংগ্রেস দলের লোকও ছিল, সর্বসম্মত সিদ্ধান্ত, আপনাদের প্রধানমন্ত্রী, অর্থমন্ত্রী বলে দিলেন তা হবে না। আমরা দিতে পারব না। আপনাদের কথা আপনারা বাংলার কথা বললেও আপনাদের দিল্লির নেতারা আপনাদের কথা শুনেছে না। বার্ণ ষ্ট্যাণ্ডার্ড কোম্পানির ব্যাপারে পার্লামেন্টে পরিষ্কার দাঁড়িয়ে রেলমন্ত্রী বলছেন, বার্ণ স্ট্যাণ্ডার্ড কোম্পানিকে রেল ওয়াগানের অর্ডার দিতে পারব না। কারণ বেশি দামে বাইরে থেকে কিনতে হবে। যেখানে দেশে তৈরি হয় সেখানে অর্ডার দেব না, দেবে বিদেশি সংস্থার কাছে। তাহলে এখানে স্যাকসবি ফার্মার যারা রেলের জিনিসপত্র তৈরি করে তারা কি করে বাঁচবে? আর লোকসানের ব্যাপারে বলি রাষ্ট্রায়ত্ত সংস্থার লোকসান হলেই তুলে দিতে হবে? মুখে বলছে তুলে দেব না, বিক্রি করে দেব। লস করলেই কি তুলে দিতে হবে? আজকে ভারত সরকারের যেটা সবচেয়ে বড় সংস্থা সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকার। কেন্দ্রীয় সরকার বিক্রি হয়ে যাবে, প্রাইম মিনিস্টার অন সেল, ফাইনান্স মিনিস্টার অন সেল, আপনারা টেণ্ডার ডাকুন, আপনাদের যে অবস্থা দাঁড়িয়েছে। সত্যি কথা বলতে কি, আপনাদের টেণ্ডারও ডাকতে হবে না। আপনারা আপনাদের নেতারা

ইতিমধ্যে বিক্রি হয়ে গেছেন। নাহলে দেশের স্বার্থের পরিবর্তে বিদেশির স্বার্থ কেন দেখছেন? আপনাদের একটা উদাহরণ দিই, ভেল কোম্পানির ব্যাপারে আপনাদের রিপোর্ট ১১৪ কোটি টাকা অর্ডার পেয়েছে, সৌদি আরব থেকে, ১১০ কোটি টাকা আরো অর্ডার পড়ে আছে। ইন্টারন্যাশনাল মার্কেটে ভেল এর একটা কদর আছে। ভারতবর্ষের বিদ্যুৎ উৎপাদনের যন্ত্রপাতির জন্য গ্লোবাল টেণ্ডার ডাকা হচ্ছে, তখন আপনারা বলছেন, ভেলকে তুমি কমপিটিশনে যেতে পারবে না। আমাদের বিদ্যুৎ মন্ত্রী মাননীয় শঙ্কর সেন মহাশয় তিনি প্রতিবাদ করেছেন, ভেলকে বাঁচানোর দায়িত্ব আমাদের। ভেলকে কমপিটিশন থেকে সরিয়ে দেওয়া উচিত হবে না।

[5-20 – 5-30 p.m.]

আপনারা বলছেন মুক্ত বাজার অর্থনীতি, যে অর্থনীতি কম্পিটিশন বাড়বে। ভেলকে আপনারা কম্পিটিশন থেকে সরিয়ে নিয়েছেন কেন? আপনাদের দেশি থেকে বিদেশিদের এত পছন্দ কেন? আপনাদের জন্যই একদিন টেণ্ডার ডাকতে হবে। আপনারা মানুষের কাছে সরাসরি বলুন। নইলে যে অবস্থা দাঁড়াবে তাতে আরও কত লোকের চাকরি যাবে, সেই সত্যি কথাটা আপনারা বলুন। কিভাবে অতীশ বাবু অর্গানাইজড সেক্টারের রিপোর্টে দিলেন। পশ্চিমবঙ্গে কতটা কমেছে, সারা ভারতবর্ষে কতটা কমে গেছে সেটা মনে নেই। এখানে বইয়ে লেখা আছে অর্গানাইজড সেক্টারে ২.৪২ থেকে ১.৩৬ পারসেন্টে নেমে এসেছে। আপনারা সারা দেশের কথা বলছেন না, শুধু পশ্চিমবাংলার কথা বলছেন। পাঁচ বছর আগে নির্বাচনের সময় আপনারা বলেছিলেন বছরে এক লক্ষ বেকারকে চাকরি দেব। আপনারা বলেছিলেন এই কথা, এটা কি আপনারা ভুলে গেছেন। আপনারা মানুষের কাছে সত্যি কথা বলুন, যদি আমরা সামনের নির্বাচনে ক্ষমতায় আসি তাহলে এক কোটি লোকের চাকরি খাব। আজকে বিদেশি প্রযুক্তি, বিদেশি পুঁজির এটা একটা উপযুক্ত জায়গা। আপনারা সূঁচ তৈরি করবার জন্য বিদেশি কোম্পানিকে ডেকে আনছেন, জলের জন্য বিদেশি কোম্পানিকে ডেকে আনছেন, আলপিন তৈরি করবার জন্য বিদেশি কোম্পানিকে ডেকে আনছেন, আপনারা আলুভাজা তৈরি করবার জন্য বিদেশি প্রযুক্তিকে ডেকে এনেছেন। আমাদের এখানে সিমেন্ট, ইলেক্ট্রনিক্স ইত্যাদি শিল্প এসেছে। দেবপ্রসাদ বাবু বললেন, ক্যাপিটাল ইনটেনসিভকে আনতে গিয়ে লেবার ইনটেনসিভকে গুরুত্ব দেওয়া হচ্ছে না। ক্যাপিটাল ইনটেনসিভ আমাদের দরকার আছে, যদি আমরা উন্নত প্রযুক্তি না করতে পারি তাহলে আমাদের দেশ পিছিয়ে পড়বে, সেই জায়গাটায় যদি আমরা না যাই তাহলে আমাদের হবে না। সেইজন্য আমার সাজেশন চারটি ডিপার্টমেন্ট, শিল্প বাণিজ্য দপ্তর, শিল্প পুনর্গঠন দপ্তর, শ্রম দপ্তর এবং অর্থ দপ্তর, এদের নিয়ে একটা সমন্বয় গড়লে ভালো হয়। এদের কো-অর্ডিনেশন যত ভালো হবে, কাজকর্ম তত ভালো হবে। আপনারা কোন গঠনমূলক সাজেশন দিতে পারেননি, আপনারা শুধু সমালোচনা করেছেন। আপনাদের দল পশ্চিমবাংলাকে শিল্পবিহীন করবার জন্য চিরকাল চক্রান্ত করে চলেছেন। আজকে লাইসেন্স প্রথা তুলে দেবার জন্য আমাদের কিছু সুবিধা হয়েছে। কেন্দ্রীয় সরকারের

যে ইণ্ডাস্ট্রিয়াল ফিনান্স কর্পোরেশন আছে, ৩১শে মার্চ, ১৯৯৪ তাদের যে অর্থনৈতিক অনুদান বিভিন্ন জায়গায় দেয়, গুজরাটে ১২.৪, মহারাষ্ট্রে, ১১.১ আর পশ্চিমবাংলায় হচ্ছে ৪.৪। কোথায় আজকে আমরা দাঁড়িয়ে আছি? এছাড়া যে ব্যাঙ্কগুলো আছে সেই ব্যাঙ্কগুলো থেকেও কোনও সাহায্য পাচ্ছি না। একটা প্রতিকূল অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা বাংলার মানুষের কথা বলছি। আপনারা আপনাদের মত পাল্টান, নইলে বাংলার মানুষ তাদের মত পাল্টাবে।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমাদের দপ্তরের বাজেট বরাদ্দের বিরোধিতা করে .......

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, উনি বলছেন উনি বাজেটের বিরোধিতা করছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** উনি বলেছেন বিরোধীদের কাটমোশনের বিরোধিতা করে।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** আগে মন্ত্রী বলুন, তারপর সুব্রত মুখার্জি আপনার কথা শুনব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে.......

**মিঃ স্পিকার ঃ** আগে মন্ত্রী বলে নেবেন, তারপর আপনার পয়েন্ট অফ অর্ডার শুনব। বিদ্যুৎ গাঙ্গুলি আপনি আপনার বক্তব্য বলুন।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দপ্তরের বাজেট সম্বন্ধে বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা করছি, বিরোধী পক্ষ থেকে যে ছাটাই প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের ব্যয় বরাদ্দের পক্ষে এই বিধানসভার সমর্থন আহ্বান করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের সদস্যদের বক্তব্য আমরা মনোযোগ দিয়ে শুনলাম। আমি প্রথমে বলতে চাই ওঁরা পশ্চিমবাংলায় শিল্পোন্নয়নের বিরুদ্ধে যেমন বিরোধিতা করছেন, অনুরূপভাবে ওঁরা এই বিধানসভার মধ্যে সেই বিরোধিতাই করছেন। আমরা চাই যে দীর্ঘ দিন যাবৎ যে বঞ্চনার শিকার হয়েছে পশ্চিমবাংলা, এখন সকলের প্রচেষ্টায় পশ্চিমবাংলায় শিল্প ক্ষেত্রে যাতে যথার্থ অগ্রগতি হতে পারে তার জন্য আমরা সকলের সমর্থন চাই। আমি আপনাদের বক্তব্যের বিরুদ্ধে দু-একটি কথা বলতে চাই। আমি প্রথমে বলতে চাই আমাদের অনেক সদস্যই বলেছেন পশ্চিমবাংলায় যে শিল্পের পরিস্থিতি আজকে তৈরি হয়েছে এবং এর আগে যে বিপদজনক অবস্থার মধ্যে কেন্দ্রীয় সরকার সার্বিক অর্থনৈতিক বিরোধী নীতি নিয়ে ছিলেন পশ্চিমবাংলার ক্ষেত্রে, এখন তাকে আমরা কাটিয়ে উঠতে পেরেছি, একথা ভুলে গেলে চলবে না ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার যখন পশ্চিমবাংলায় আসে তখন পশ্চিমবাংলায়

অর্থনীতি এবং শিল্পের অবস্থা অত্যন্ত শোচনীয় জায়গায় পৌছে গিয়েছিল। শিল্প উন্নয়নের এবং উৎপাদনশীলতার যে হিসাব ১৯৬৫ সালে ছিল সেটা ১৯৭৬ সালে অনেকটা ভালো হয়েছিল। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার গোড়া থেকেই সচেতন ছিল। আমাদের দেশকে যদিও যুক্তরাষ্ট্র বলা হয় কিন্তু যুক্তরাষ্ট্রীয় কোনও রীতি নীতি আমাদের দেশে চালু ছিল না। স্বাধীনতার পর থেকে প্রতিদিন একটু একটু করে সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত করা হয়েছে এবং রাজ্যগুলির উপর দায়িত্ব ও কর্তব্য বাড়ানো হয়েছে। এইরকম একটা অবস্থার ফলে আমাদের রাজ্য সরকার বামফ্রন্ট সরকার প্রথম থেকেই রাজ্যকে একটু অগ্রাধিকার দেবার কথা ঠিক করে। যুক্তরাষ্ট্রীয় কাঠামো নয় ওঁরা পশ্চিমবাংলার প্রতি এবং পূর্বাঞ্চলের প্রতি বৈষম্য সৃষ্টি করেছিল। আমরা ১৯৭৭ সালে এসে এই সব বিষয়গুলি করতে পেরেছি।

[5-30 – 5-40 p.m.]

এটা গর্বের সাথে উল্লেখ করা যায় যে তার প্রতিটি ক্ষেত্রে আমরা এখন ভারতবর্ষের মধ্যে শ্রেষ্ঠ। আমাদের বন্ধুরা বলেছেন, আমিও উল্লেখ করেছি অনেকবার, তা সত্ত্বেও বলছি, মাসূল সমীকরণ নীতি, লাইসেন্স প্রথার অপব্যবহার, কেন্দ্রীয় বিনিয়োগ এবং ক্রেডিট ডিপোজিট রেশিও—যেটা ব্যাঙ্ক থেকে ফেরত দেওয়ার কথা, এটি ৪টি বিষয়ে ওরা আমাদের অবরোধ করেছিলেন। এই অবরোধের মারাত্মক পরিণতি হয়েছে আমাদের অর্থনীতির উপর। এটা ভারতবর্ষের ১১৮ টি রাজ্যের ক্ষেত্রেই হয়েছে। মাননীয় সুব্রতবাবু বলেছেন, আমরা সব রাজ্যের পিছনে। তা তো নয়। দু-চারটি রাজ্য ছাড়া আর কারুরই তো অগ্রগতি হয়নি। এখন আমরা যেভাবে এগুচ্ছি তাতে এটা নিশ্চিত—আমাদের বিরোধীদল পছন্দ করুন বা না করুন এবং বিধানসভায় ও রাস্তায় যতই আমাদের বিরোধিতা করুন না কেন—দেখবেন আগামী ৪/৫ বছরের মধ্যে পশ্চিমবঙ্গ শিল্পে আবার শ্রেষ্ঠ স্থান পাবে। আপনাদের এতখানি বিরোধিতা সত্ত্বেও এরই মধ্যে বৈদেশিক বিনিয়োগের ক্ষেত্রে—মনে রাখবেন, বৈদেশিক বিনিয়োগ মানে আমাদের নীতি অনুযায়ী বিনিয়োগ। যদিও ভারি এবং মাঝারি শিল্পটা কেন্দ্রের আওতায়, সেটা ওঁরা বলছেন না। ওঁরা দোষারোপ করছেন আমাদের। কেন্দ্রের আওতায় ভারি ও মাঝারি শিল্প থাকা সত্ত্বেও ওঁরা তার কথা বলছেন না। কেন্দ্রের নতুন আর্থিক নীতির আমরা বিরোধিতা করেছি এবং একটা বিকল্প নীতি দেশের মানুষের সামনে এবং কেন্দ্রীয় সরকারের সামনে আমরা রেখেছি। সেই বিকল্প নীতি মোতাবেক আমরা বিদেশি পুঁজি এবং প্রযুক্তি আনছি। যে কেউ এটা খুঁটিয়ে বিশ্লেষণ করলেই ব্যাপারটা বুঝতে পারবেন। সেখানে প্রোজেক্ট ওয়াইজ ব্যাপারটা বিশ্লেষণ করলেই আমার কথাটা বুঝবেন। এইভাবে বিদেশি পুঁজি এবং প্রযুক্তি আনার ক্ষেত্রে অল্প সময়ের মধ্যেই আমরা ভারতবর্ষে দ্বিতীয় স্থানে পৌছেছি। এই দ্বিতীয় স্থান থেকে অল্প সময়ের মধ্যেই আমরা প্রথম স্থানে চলে যাব। ওরা হলদিয়া পেট্রো-কেমিক্যালসের কথা বলেছেন। অল্প সময়ের মধ্যে সব কিছু বলা যাবে না। ১১ বছর ধরে ওরা হলদিয়া পেট্রো-কেমিক্যালসের ব্যাপারে সই না করে এখন সেটা না হবার জন্য আমাদের দোষ দিচ্ছেন। এই প্রসঙ্গে বলি, সেখানে ১১শো ৫ একর জমি নেওয়া হয়েছে, ফেনসিং হয়েছে,

গাছ দিয়ে ঘেরা হয়েছে। সেখানে যে গ্রামগুলি ছিল তার মানুষদের পুনর্বাসনের জন্য ১৫০ একর জমি নেওয়া হয়েছে এবং তাদের পুনর্বাসনের জন্য ব্যবস্থা হচ্ছে কয়েকটি জেলায় ছড়িয়ে। সেখানে পলি পার্ক হচ্ছে। ডাউন স্ট্রিমের সমস্ত প্রোজেক্ট তৈরি হয়ে গিয়েছে। একজন বক্তৃতায় বলছিলেন যে ইক্যুইটি কেউ দেবেন না। কোথা থেকে এটা জানলেন? ইক্যুইটি তো অনেকটা দিয়েই দিয়েছেন সবাই যারা এর মধ্যে পার্টনার আছেন। করতে না পারলে আপনারা গালাগাল দেবেন, সমালোচনা করবেন আবার করলে পরেও আপনাদের অসুবিধা হচ্ছে কিন্তু আমি বলব, সবাই মিলেই তো চেষ্টা করা উচিত রাজ্যের অগ্রগতির জন্য কাজ করার। স্যার, আমরা অতীতের অভিজ্ঞতায় দেখেছি যে কংগ্রেস কোনও দিন পশ্চিমবাংলার স্বার্থে একটাও পদক্ষেপ নেননি। অপর দিকে আমরা যখন চেষ্টা করছি পশ্চিমবাংলাকে অগ্রগতির পথে নিয়ে যাওয়ার তখন ওরা চেষ্টা করছেন ক্ষতি করার দিল্লির সরকারের সঙ্গে মিলে। যতগুলি অন্যায় দিল্লির সরকার করেছেন তার প্রতিটি ওরা সমর্থন করেছেন। আমরা সেইসব বাধা অতিক্রম করে এগিয়ে যাব। আগেও বলেছি, আবার বলছি, রাজ্যের হাতে যেগুলি ছিল সেগুলিতে আমরা সবচেয়ে ভাল করেছি দেশের মধ্যে।

(গোলমাল)

আপনারা সল্ট লেকে ইলেক্ট্রনিক্স কমপ্লেক্স করতে দেননি কিন্তু আমরা করেছি। এখন কত বড় প্রযুক্তি ওখানে আসছে এবং সেটা পারস্পরিক স্বার্থে সুবিধাজনক শর্তে আমাদের রাজ্যের জনগণের স্বার্থে, শ্রমিকদের স্বার্থে গড়ে তোলা হচ্ছে। আপনাদের দিল্লির সরকার যেমন করছে, সেই ভাবে করা হচ্ছে না। রাজ্যের স্বার্থের পরিপ্রেক্ষিতে রাজ্যের জন গোষ্ঠীর প্রয়োজনের সঙ্গে সঙ্গতিপূর্ণ ভাবে পরিকল্পনা করে কাজগুলো করছি। আপনারা হাজার চেষ্টা করেও এটা করতে পারবেন না। সুব্রত বাবু আপনি আপনার কাটমোশনে বলেছেন যে কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির বিরোধিতা আপনারা করছেন। অথচ সেই শিল্পনীতিকেই আপনারা অনুসরণ করছেন। আমি আপনার কাটমোশনের বিরোধিতা করছি, আমরা যা প্রকল্প করছি তা পশ্চিমবাংলার স্বনির্ভরতার পক্ষেই করছি। আপনারা বলেছেন কেন্দ্রীয় সরকারের যে শিল্পনীতি আমরা মুখে তার বিরোধিতা করছি, কার্যত সেই শিল্প নীতি আমরা মেনে চলছি, এটা আপনি কোথায় পেলেন? এটা বলার জন্য আপনি বলছেন, বিরোধিতা করার জন্য বলছেন। সুব্রত বাবু আপনি তো আবার এম. এ. এম. সি.'র ব্যাপারে রাজ্য সরকারকে দায়ী করেছেন। আসলে কেন্দ্রীয় সরকার চক্রান্ত করে এম. এ. এম. সি.কে বন্ধ করে দিচ্ছে, তার জন্য আপনি রাজ্য সরকারকে দায়ী করেছেন। এ. আর. টি. পি. অ্যাক্ট কি আমরা চেঞ্জ করতে পারি, আমরা কি ফেরা চেঞ্জ করতে পারি, আমরা কি ইণ্ডাস্ট্রিয়াল রিলেশন বিল, CIKA বিল চেঞ্জ করতে পারি? কেন্দ্রীয় সরকারের তো অনেক ক্ষমতা আছে, কিন্তু আমাদের কত কঠিন অবস্থার মধ্যে কাজ করতে হয়, ওঁদের তো স্বনির্ভরতার পথে দৃঢ় পদক্ষেপ গ্রহণ করার সুযোগ ছিল। কিন্তু তাঁরা কিছুই করতে পারেননি। বরং কেন্দ্রীয় সরকার একটা ঔপনিবেশিক সরকারের মতো চলেছেন। একটা ঔপনিবেশিক সরকার যে ভাবে আচরণ

করে, সেইভাবে ওঁরা করছেন। কিন্তু আপনি তো এই কথা বললেন না, কেন কেন্দ্রের বিরুদ্ধে আপনারা কথা বলতে পারেন না? এবং দেবপ্রসাদ বাবুও এই সম্পর্কে কিছু বললেন না। তিনি শুধু বি. জি. প্রেস সম্পর্কে স্টেটসম্যান কাগজে একটা কি খবর বেরিয়েছিল, সেটা সম্পর্কে বলেছেন। ওখানে সব ঠিক আছে। একজনও বললেন না যে CIKA বিল পরিবর্তন করে রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলোকে কেন বি. আই. এফ. আর-এ পাঠানো হচ্ছে। বি. আই. এফ. আর. কি এক্সপার্ট সংস্থা নাকি? বি. আই. এফ. আর. তো নিজে কোন পরীক্ষা নিরীক্ষা করে না। তারা স্লো পয়েজনিং করে সংস্থাগুলোকে শেষ করে দিচ্ছে। তারা তো কোন অপারেটিং এজেন্সির সঙ্গেও. আলোচনা করেনি। এখানে কেন্দ্রীয় সরকারের ২৭টি কারখানা বি. আই. এফ. আর.-এ পাঠিয়েছে পশ্চিমবাংলার সর্বনাশের জন্য। আপনারা বললেন না কেন? বি. আই. এফ. আর. এর অ্যাটিচ্যুড কি, সেটা তো আপনারাও জানেন। কারণ পশ্চিমবাংলার সর্বনাশ যত হবে, কংগ্রেসিদের তত ভাল হয়। কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে তো আপনারা বললেন না? বললে কি হবে? ওঁরা একটার পর একটা রাষ্ট্রায়ত্ত সংস্থাকে তুলে দিচ্ছেন। সুকুমার বাবু যুক্তিবাদী, লেখাপড়া জানা মানুষ উনি তো সব বোঝেন, আমরা কিছু বুঝি না, তিনি এই ভবে একটা বক্তব্য রাখলেন। আমি তাঁর কাছে প্রশ্ন রাখছি আপনি জানেন বি. আই. এফ. আর-এ সেন্টারের পাবলিক সেক্টারগুলো আছে। আমাদের রাজ্যে সেইগুলো একটাও বি. আই. এফ. আর. বন্ধ করার জন্য বলেনি। কারণ ঐগুলো কি করে ভাল করা যায় তার চেষ্টা এখানে করা হচ্ছে। আমরা টেকনোলজি নিশ্চয়ই কিনবো, আমাদের মডার্ন টেকনোলজি নিতে হবে, আমরা নিচ্ছি। আপনারা টেকনোলজি টাকা দিয়ে কিনে নিতে পারতেন, কিন্তু আপনারা কি করলেন, যে সংস্থা টেলি কমিউনিকেশন এর মতো সংস্থা, যে সংস্থা ১০ কোটি টাকা লাভ করে, তাকে দিলেন বেসরকারি সংস্থার হাতে।

[5-40 – 5-50 p.m.]

আপনারা প্রতিবাদ করেছেন? এখানেও বললেন না। এই হচ্ছে আপনাদের নীতি আর আমাদের নীতি হচ্ছে স্বনির্ভরতার লক্ষ্যে পৌঁছানো। যদিও যুক্তরাষ্ট্রীয় কাঠামো এখানে নেই। আপনারা মহারাষ্ট্র, গুজরাট এর সঙ্গে বারবার তুলনা করেন কেন? পশ্চিমবাংলাকে বঞ্চনা করে মহারাষ্ট্র, গুজরাট করেছেন। আপনাদের এতে মনে লাগে না? ১০ হাজার, ১২ হাজার কোটি টাকা খরচ করে গ্যাসলাইন করেছেন মহারাষ্ট্রে। জ্যোতিবাবু, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যে এত চেষ্টা করছেন, পশ্চিমবাংলার বিধানসভা থেকে, আমাদের সরকার থেকে এত চেষ্টা হয়েছে আধুনিক শিল্প গড়ার জন্য। ১১ বছর লেগেছে একটা সই করতে। এক মাসের বেশি লাগা উচিত না। ১১ বছর রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে আপনারা করতে দেননি। গুজরাটে ভারত সরকার নিজের টাকায় দুটো পেট্রো-কেমিক্যাল করে দিয়েছে। এত বছর যাবৎ সেই ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধী থাকতে জ্যোতি বাবু এত চেষ্টা করেছেন, বলেছেন আমাদের এখানে একটা ইলেক্ট্রনিক্স হোক। আমাদের ছেলে মেয়েরা মেধাবী। সারা পৃথিবী স্বীকার করেছে আমাদের ছেলেমেয়েরা মেধাবী। আমাদের একটা মেধাভিত্তিক শিল্প কেন্দ্র গড়ে তুলতে চাই।

ইলেক্ট্রনিক্স শিল্প ওরা করেছে ব্যাঙ্গালোরে। কর্ণাটকে নিয়ে গেছে ওখানে ১০ হাজার, বারো হাজার ছেলে মেয়ে চাকরি করে। তার ভিতর ৫ হাজার হচ্ছে বাঙালি। আপনারা তো শেষ করে দেওয়ার চেষ্টা করেছিলেন। তার পর আমরা সাহস করে ইলেক্ট্রনিক্স কমপ্লেক্স করেছি। এখন সেটা কত বড় হয়ে গেছে। অনেকগুলো বড় বড় সংস্থা এসেছে। দেশি, বিদেশি মিলে। আমরা এখন এর জন্য আরও ১০৫ একর জমি নেবো। আমরা একটা ইনটেলিজেন্ট বিল্ডিং করছি। আপনারা আটকে দিলেন হলদিয়া পেট্রো কেমিক্যাল। ১১ বছর। আর হাই কোর্ট আটকে দিল ওয়ার্ল্ড ট্রেড সেন্টার। আপনারা তো চাননি পশ্চিমবাংলার ইলেক্ট্রনিক্স হোক। হয়েছে এবং আরও বড় হতে যাচ্ছে। ইনটেলিজেন্ট বিল্ডিং হচ্ছে, ওয়ার্ল্ড ট্রেড সেন্টার হচ্ছে। একটা বিশাল কর্মযজ্ঞ চলছে। আপনারা দেখতে পান না। খালি বলেন এম. ও. ইউ। এম. ও. ইউ কি হবে? সাতশোর মতো প্রস্তাব আমাদের এসেছে। এম. ও. ইউ.তে হয়। আমাদের জেলার মধ্যে ইকুয়িটি দিতে হবে। জেলায় জমি দিতে হবে। সাতশোর মতো এসেছে তার মধ্যে ৭২টা এম. ও. ইউ। এম. ও. ইউ তে সব নেই। যেগুলো এম. ও. ইউ দরকার আমরা সেগুলো করি। আর এম. ও. ইউ যত হয় সবই যে হয় তা না। কিছু এটা জানবেন এম. ও. ইউ হয়েছে। তার বেশির ভাগ কার্যকর করা হবে। বেশির ভাগ কার্যকর হওয়ার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। একটা মনিটরিং কমিটি হয়েছে ডব্লু. বি. আই. ডি. সি'র চেয়ারম্যানকে প্রধান করে। প্রতিটা প্রকল্পের ক্ষেত্রে প্রত্যেক মাসে দু বার তিনটে মিটিং হয়ে গেছে। দেখতে পাচ্ছেন তাহলে এগুলো ইমপ্লিমেন্টেড হয়। জমির সমস্যা, বিদ্যুতের সমস্যা, জলের সমস্যা যা যা আছে, সেগুলো তাড়াতাড়ি যাতে করা যায় সেই ব্যবস্থা মনিটারিং কমিটি থেকে করা হচ্ছে। আর সুব্রত বাবু বললেন এমপ্লয়মেন্টের অবস্থাটা কি? সেটা আমি বলে দিই। আগস্ট ১৯৯১ সাল থেকে ডিসেম্বর ১৯৯৪ পর্যন্ত আমাদের ৫৭৬টা প্রোজেক্ট অ্যাপ্রুভড হয়েছে। তাতে ৮,৮৭৩ কোটি টাকা আছে। এতে এক লক্ষ একুশ হাজার লোকের ডাইরেক্ট এমপ্লয়মেন্ট হবে আর চার লক্ষ তেইশ হাজার পাঁচশো লোকের ইনডাইরেক্ট এমপ্লয়মেন্ট হবে। তাছাড়া আমাদের পাইপ লাইনে যেগুলো আছে, যেগুলো কাজের মধ্যে রয়েছে সেটা হচ্ছে আরও ১৫ হাজার ৩০৮ কোটি টাকা। আমি কিন্তু এর ভিতর হাউসিং, পাওয়ার এগুলোকে ধরছিনা। এ গুলো ধরা উচিত। শিল্পের সাথে এগুলোও যুক্ত। সেটা ধরলে পরে ৭০ হাজার কোটি টাকার ইনভেস্টমেন্টের রিয়েল প্রোপোজাল এসেছে। আর ১৫ হাজার ৩০৮ কোটি টাকা এতে ডাইরেক্ট এমপ্লয়মেন্ট হবে ২ লক্ষ ১৭ হাজার লোকের আর ৭ লক্ষ ৪৫ হাজার লোকের ইনডাইরেক্ট এমপ্লয়মেন্ট হবে। এগুলোর অনেকগুলোই শুরু হয়ে গেছে। আপনি প্রোজেক্টগুলোর এমপ্লয়মেন্টের ফিগার জানতে চেয়েছিলেন, সেজন্য আপনাকে এটা বললাম। আপনাদের কাট মোশনের মধ্যে আর একটা বক্তব্য হচ্ছে যে, আমাদের কোনও পরিকাঠামো নেই। পরিকাঠামোর সর্বনাশ ১৯৭৭ সালে আপনারাই করে দিয়ে গিয়েছিলেন। তারপরে সে সাগর সাঁতরে পারে ওঠা খুবই কঠিন ছিল, কিন্তু আমরা দীর্ঘদিনের চেষ্টার মধ্যে দিয়ে পরিকাঠামোর দিকে নজর দিতে সক্ষম হয়েছি। আমরা দুটো বিশেষজ্ঞ সংস্থাকে দিয়ে সমীক্ষা করিয়েছি এবং আমাদের নিজেদের একটা সরকারি কমিটিও সমীক্ষা করেছে। শর্ট টার্মে, লঙ টার্মে, মিডিয়াম টার্মে কি

করা উচিত, সমস্ত কিছু তাঁরা বলেছেন। একটা বিশেষজ্ঞ সংস্থা কি বলেছে, সেটাই শুধু আমি আপনাদের কাছে উল্লেখ করি। আর্থার ডি. লিটল সংস্থা কি বলেছে দেখুন পশ্চিম বাংলার পরিস্থিতি সম্বন্ধে,—পশ্চিমবঙ্গে দেশের মধ্যে দেশি, বিদেশি বিনিয়োগের সব চেয়ে ভাল পরিবেশ আছে। সারা দেশের মধ্যে শিল্পাঞ্চল হিসাবে সর্বাপেক্ষা দ্রুত বিকশিত হচ্ছে। পশ্চিমবঙ্গে সারা দেশের মধ্যে সর্বাপেক্ষা প্রতিযোগিতামূলক ও দ্রুত পরিবর্তনশীল শিল্প এলাকা। পশ্চিমবঙ্গ এশিয়া-প্যাসিফিক অঞ্চলের অর্থনীতির যোগাযোগের সারা দেশের প্রধান প্রবেশ পথ। পশ্চিমবঙ্গ এবং এই অঞ্চল সারা দেশের মধ্যে সর্বাপেক্ষা বেশি প্রাকৃতিক সম্পদের অধিকারী। পশ্চিমবঙ্গের সুদীর্ঘ শিল্পের ঐতিহ্য আছে। শ্রমজীবী জনগণের শক্তিশালী শিক্ষাগত ভিত্তি আছে এবং কারিগরি বিদ্যার উন্নত শিক্ষা আয়ত্ব করার যোগ্যতা আছে। বন্দর ও জলপথ সমন্বিত পশ্চিমবঙ্গ। ভৌগোলিক অবস্থান পশ্চিমবঙ্গকে স্বাভাবিক ভাবেই পূর্ব ভারতের প্রধান কেন্দ্র এবং দক্ষিণ পূর্ব এশিয়ার অর্থনীতির প্রধান প্রবেশ পথ হিসাবে চিহ্নিত করেছে। পশ্চিমবঙ্গে এবং পূর্ব ভারতে অভ্যন্তরীণ বাজার দ্রুত বিকশিত হচ্ছে। প্রভূত সম্ভাবনাময় পশ্চিমবঙ্গ দ্রুত শিল্পায়নের লক্ষ্যে। তারপর প্রাইস ওয়াটার হাউসের সমীক্ষাটা প্রধানত পশ্চিমবঙ্গে বৈদেশিক বিনিয়োগের সম্ভাবনা, এ রাজ্যের শিল্প ক্ষেত্রের বিভিন্ন দিক এবং কয়েকটা বড় শিল্প উদ্যোগের বিশ্লেষণ ভিত্তিক করা হয়েছে। ওরাও আমাদের রাজ্যে শিল্প বিকাশের সম্ভাবনার পক্ষেই মতামত প্রকাশ করেছে। প্রধানত সুষ্ঠু নীতি নেওয়ার ফলেই এই সম্ভাবনা দেখা দিয়েছে। যদিও আপনারা এবং কিছু সংবাদপত্র সব সময়ই আমাদের বদনাম করার চেষ্টা করছেন। আপনাদের কেন্দ্রীয় সরকার সব সময় সে চেষ্টা করেছেন। সারা পৃথিবীতেই পশ্চিমবাংলার ইমেজকে খারাপ করার তাঁরা চেষ্টা করেছেন। আমবা যেখানেই গেছি সেখানেই আমরা সকলে লক্ষ্য করেছি আগে থাকতে আমাদের সম্বন্ধে তাদের একটা বিরূপ ধারণা হয়ে রয়েছে। এটা আপনারা যেমন করেছেন তেমন কিছু সংবাদপত্রও করেছে। আমরা সেটা কাটাচ্ছি। ভারতবর্ষের কোনও রাজ্য পারেনি ৩/৪ বছরের মধ্যে বিশ্বের এতগুলো দেশের সঙ্গে বাণিজ্যিক সম্পর্ক স্থাপন করতে, যা আমরা পেরেছি। সিঙ্গাপুর, ইউ. কে., ইউ. এস. এস., সুইডেন, হল্যাণ্ড, জার্মানী, ইটালি, নরওয়ে, দক্ষিণ কোরিয়া, চায়না প্রভৃতি। স্টিল সহ চায়নার সঙ্গে ১১-টা প্রোজেক্ট হচ্ছে। ৮,৬৮২ কোটি টাকার বৈদেশিক বিনিয়োগ হচ্ছে, টপ অফ দি লিস্ট আমরা। আপনাদের মতো দেশকে বিকিয়ে দিয়ে নয়, স্বনির্ভরতা বজায় রেখেই এটা আমরা করছি। সিঙ্গাপুর ৮৫০ কোটি টাকা, ইউ. কে. ১৬৪৩ কোটি টাকা, ইউ. এস. এস. ২৬০৩ কোটি টাকা, চায়না ২৬৮০ কোটি টাকা, জার্মানী ৪০৬ কোটি টাকা, হল্যাণ্ড ৪০ কোটি টাকা, স্পেন ১৬০ কোটি টাকা, সাউথ কোরিয়া ৩০০ কোটি টাকা। মোট ৮,৬৮২ কোটি টাকা তারা বিনিয়োগ করছে।

[5-50 – 6-00 p.m.]

এগুলি কিছু প্রাইভেট ইণ্ডাস্ট্রির সাথে হবে, কিছুটা আমাদের সাথে হবে। যাইহোক, এই অবস্থার মধ্যে আপনাদের যে কাট-মোশন ছিল সেগুলির সম্পূর্ণ বিরোধিতা করছি। তারপর

এখানে সুব্রতবাবু চায়নার সাথে কি হয়েছে সেটা জানতে চাইলেন। ৬টি প্রকল্প সম্পূর্ণ হয়ে গেছে। ওঁরা এখন এখানে এসেছেন আরো খুঁটি-নাটি বিশ্লেষণ করার জন্য। সিরামিক, সিল্ক থেকে শুরু করে আরো ৭/৮টি বিষয়ে ওদের প্রযুক্তি ভাল এবং শস্তা, সেগুলি আমাদের রাজ্যে হবে। সুব্রতবাবু যখন বক্তৃতা করছিলেন তখন ৫ মিনিটের উপর সময় নিয়েছেন বন্দর শেষ হয়ে যাচ্ছে এই কথা বলবার জন্য। বন্দর তো কেন্দ্রীয় সরকারের জন্য শেষ হয়ে যাচ্ছে। উনি অদ্ভুত কথা বললেন, জল থাকলে রাইটার্স বিল্ডিং ভেসে যাবে। কিন্তু জল না দিয়ে নদীগুলিকে শেষ করে দিয়েছেন, নদীগুলি শুকিয়ে যাচ্ছে। ড্রেজিং করার জন্য একটি কোম্পানিকে নিয়ে এসেছিলেন। সেই কোম্পানি ড্রেজিং না করে পালিয়ে গেলেন। আমি কেন্দ্রীয় সরকারের মন্ত্রীকে এ ব্যাপারে বলায় তিনি কিছু বললেন না। চট শিল্পের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার গুরুতর অন্যায় কাজ করে চলেছেন। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে আপনি দোষী করলেন না। ফলতায় আমাদের নিজস্ব যে গ্রোথ সেন্টার আছে সেখানে এখন ১ ছটাকও জমি নেই। ১৪/১৫টি কারখানা সেখানে হয়ে গেছে। আরো ১৫০ একর জমি ফলতার জন্য নিচ্ছি। আর এক্সপোর্ট জোন, সেটাতে কিছু ঘাটতি আছে। এরজন্য সবটা আমরা দায়ী নয়। অনেকটাই ইনফ্রাস্ট্রাকচার করা হযেছে। অনেক প্রস্তাব এখন আসছে। এইসব হবে। অনগ্রসর জেলা সম্পর্কে কথা বলি। এটা ঠিকই, একটা ঝোঁক আছে, কলকাতা, হলদিয়া, খড়গপুর, ফলতা এইসব জায়গাগুলিতে শিল্প-উদ্যোগীরা শিল্প স্থাপন করতে চাইছে। এইসব আমরা খুঁটিয়ে দেখছি। ফিজিকাল এবং সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচারের অভাবই এরজন্য দায়ী এবং এরজন্য কেন্দ্রীয় সরকারের একটা ভূমিকা আছে। রেল, বিমান এগুলি তো আছে। কোচবিহারে বায়ুদূত বন্ধ করে দিল। মাননীয় মুখ্যমন্ত্রী বলার পর কিছু দিনের জন্য চালু হয়েছিল, আবার বন্ধ হয়ে গেছে। বাগডোগরাতেও বিমান সপ্তাহে ৩ দিন করে চলে। রেলে করে কোচবিহারে যেতে গেলে ১৬ ঘন্টা সময় লাগে। ফিজিক্যাল এবং সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার যতটা বাড়ানো সম্ভব তারজন্য আমরা যথাসাধ্য চেষ্টা করছি। মাননীয় সদস্য, শ্রী অতীশচন্দ্র সিংহ মহাশয় বলেছেন, কেন্দ্রকে আপনারা দোষারোপ করে ১৫ বছর সময় নষ্ট করেছেন। আমাদের রাজ্যকে যদি ধ্বংস করে তাহলে আমরা কেন্দ্রকে দোষারোপ করব না? কেন্দ্রীয় সরকার এইরকম সারা ভারতবর্ষকে ধ্বংস করার নীতি নিয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর বিদেশ সফর সম্পর্কে বলতে গিয়ে উনি এখানে গ্যাট চুক্তিকে লিঙ্ক করেছেন। এটা আপনার ঠিক বলা হল না। গ্যাট চুক্তি অনুযায়ী কেন্দ্রীয় সরকার ইমপোর্ট ডিউটি কমিয়ে দিয়েছে। এই ইমপোর্ট ডিউটি কমিয়ে দেবার ফলে ক্ষুদ্র শিল্পের সর্বনাশ করেছেন। ৬৭ পারসেন্ট এক্সপোর্ট করে এই ক্ষুদ্র শিল্প। এই গ্যাট চুক্তির ফলে স্মল স্কেল ইণ্ডাস্ট্রির উপর আঘাত এসেছে। এমন কি বড় শিল্পেও আঘাত এসেছে। আঘাত এসেছে বিভিন্ন ক্ষেত্রে। সুতরাং মুখ্যমন্ত্রীর আমেরিকা সফরের সঙ্গে এর কি সম্পর্ক আছে? আপনি অদ্ভুত কথা বললেন। আমাদের শিল্পনীতি যা ঘোষণা হয়েছে তার আয়ত্বের মধ্যে বিকল্প অর্থনীতি সারা ভারতবর্ষের সামনে রেখেছি। পশ্চিমবাংলাকে এই ধরনের অবস্থার মধ্যে যতটা এগিয়ে নিয়ে যাওয়া যায়, স্বনির্ভরতা বজায় রেখে আমরা বিদেশি পুঁজি, প্রযুক্তি আনতে চাই। এতে কৃষি, শিল্প এবং পাশাপাশি সকলের

উপকার হবে। আমি আশা করব যে আমার এই বাজেট বরাদ্দকে আপনারা সকলে সমর্থন করবেন। এই কথা বলে আমার বাজেটকে সমর্থন করে এবং বিরোধী পক্ষ থেকে আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার :** সুব্রতবাবু, হোয়াট ইজ ইওর পয়েন্ট অব অর্ডার?

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে, আপনি তখন সভায় ছিলেন না, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী তাঁর জবাবি ভাষণের শুরুতে সরাসরি দুটো পয়েন্টের উপরে বলেছেন। আমি জানি না এর বিহিত কি, আইনে কি বলে এবং এর কোনও নজিরও নেই। কোনও মন্ত্রী বাজেট পেশ করে নিজের বাজেট সম্পর্কে বললেন যে, আমার বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এবং তার চেয়েও ডেঞ্জারাস যেটা সেটা হচ্ছে, উনি বলেছেন যে কাট মোশনগুলির সমর্থন করছি। ইফ আই অ্যাম রং, আমি যদি ভুল বলে থাকি তাহলে আমি হাউসের কাছে ক্ষমা চেয়ে নেব। আপনি দয়া করে টেপ চালিয়ে শুনুন। এই বিষয়ে আমার কোনও রকম দুর্বলতা নেই। যদি এগুলি টেপে থাকে তাহলে এর বিহিত কি সেটা আমি জানতে চাই। কারণ ইট ইজ ইন অ্যামাউন্ট অফ মানি বিল। নিজের বাজেট বরাদ্দকে যদি কোনও মন্ত্রী বিরোধিতা করেন এবং বিরোধীদের কাট মোশনকে সমর্থন করেন তাহলে সেটা কি করে পাস করা হবে? এই বিষয়ে আপনার বক্তব্য জানতে চাই।

**মিঃ স্পিকার :** মিঃ সুব্রত মুখার্জি, যদি ধরে নিই যে আপনার আর্গুমেন্ট ঠিক, আপনি যা বলেছেন ঠিকই বলেছেন। কিন্তু কোনও লোক যদি স্লিপ অফ টাং, ভুলবশত কিছু বলে থাকেন তাহলে সেটা কি ধরা উচিত। উনি কি বক্তব্য রেখেছেন, দেখতে হবে ওনার বক্তব্যে সমালোচনা বেরিয়েছে, না বিরোধিতা রয়েছে, সেটা দেখুন। ইউ হ্যাভ টু টেক দি এসেন্স অব দি স্পিচ। এটা হয় না। দ্যাট জি হোয়াই ইওর স্টেটমেন্ট ডাস নট স্ট্যান্ড এনি গ্রাউন্ড। ইট ইজ ওভার রুলড, ইমমেটেরিয়্যাল, ইররেলিভেন্ট। ইট ইজ রিজেক্টেড।

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেমোরান্ডাম অফ আন্ডরস্ট্যান্ডিং — এই কথাটার খুব আপত্তি দেখছি। আমি ২।১টি কথা বলি। ব্যবসায়ীরা ব্যবসা করবেন, শিল্প করবেন শিল্পপতিরা। রাজ্য সরকার যথাসাধ্য পরিকাঠামোগত সাহায্য দেবেন, সেই কথা মাথায় রেখে আমাদের শিল্প করতে গেলে যে সমস্যাগুলি হয় তাতে দেখা যাচ্ছে যে, আমাদের জমির সমস্যা হয়, জলের সমস্যা হয়, ড্রেনের সমস্যা হয়, বিদ্যুতের সমস্যা হয়, এবং সেই সঙ্গে ময়লা ওয়েস্ট ডিসপোজালের সমস্যা হয়, এফ্লুয়েন্ট ট্রিটমেন্টের সমস্যা হয়। এই সমস্ত মাথায় রেখে হুগলির ডানকুনিতে প্রথম পর্যায়ে ১৩৩ একর এবং দ্বিতীয় পর্যায়ে ৫ শত একর জমি নিয়ে ওখানে একটা ফুট পার্ক তৈরি করা হচ্ছে। এই ফুট পার্ক ৫ বছরে শেষ হবে। পৃথিবীতে এই ফুট পার্ক আছে ৫টি। আর এশিয়াতে এই ফুট পার্ক হচ্ছে সর্বপ্রথম এর সবচেয়ে বিশেষত্ব হচ্ছে, যে যে ফেসিলিটির কথা বলা হয়েছে তার সঙ্গে রিসার্চ

অ্যান্ড ডেভেলপমেন্ট সেন্টার এবং টেকনোলজি সেন্টার, এই দুটোও এখানে থাকছে। কানাডার একটা কোম্পানির সঙ্গে আমাদের এই চুক্তি হয়েছে। এখানে আরও বড় কথা হচ্ছে, ছোট, বড় মাঝারি মোট ২৮৮টি কারখানা হবার মতো জায়গা থাকছে। আজ পর্যন্ত ২৩টি আবেদন এসেছে এবং এর জন্য জমি লাগবে ১২২ একর। মাননীয় মন্ত্রী মহাশয় এর ভিত্তি প্রস্তর স্থাপন করেছেন এবং প্রাথমিক কাজ শুরু হয়েছে। ৫ বছরে কমপ্লিট হলে টোটাল টার্ন ওভার হবে ৩ হাজার কোটি টাকা।

[6-00 – 6-10 p.m.]

আর ডাইরেক্টলি চাকুরি হবে ৩০ হাজার এবং ইনডাইরেক্টলি চাকুরি হবে ৭০ হাজার। মোট ১ লক্ষ ছেলের চাকুরি হবে ৫ বছরের মধ্যে। দ্বিতীয় হচ্ছে আমাদের রাজ্যে ৫১ লক্ষ মেট্রিক টন আলু উৎপাদন হয়, এর মধ্যে ২২ লক্ষ মেট্রিক টন আলু রাখবার মতো কোল্ড স্টোরেজ আছে। বাকি এই আলু নিয়ে চাষীরা সমস্যায় পড়ে। সেই জন্য নেদারল্যান্ডের দুটি কোম্পানি এবং আমাদের এখানকার একটা কোম্পানি ডালমিয়ার সঙ্গে একটা চুক্তি হয়েছে। সেই ব্যাপারে ৪০ কোটি টাকা ইনভেস্ট হচ্ছে এবং ৭০ হাজার মেট্রিক টন আলু লাগবে। হুগলিতে সেটা খুব সত্তর হবে। আমাদের এখানে মাসরুমের একটা সুযোগ আছে। এই মাসরুমের সুযোগ নিয়ে আমাদের এখানকার একটা কোম্পানি দক্ষিণ রসুলপুরে একটা প্রোজেক্ট করছে। আয়ারল্যান্ডের একটা কোম্পানির ৩৬ কোটি টাকার প্রোজেক্ট করছে। ট্রান্সবেরি ফুড নামে কার্শিয়াং-এ একটা প্রোজেক্ট শুরু করছে, দার্জিলিং হিল কাউন্সিল টাকা দিয়েছে, তারা কন্সট্রাকশন শুরু করবে। তা ছাড়া বি.সি.কেম কল্যাণীর নিমপিটে এবং সেই সঙ্গে সি.এ.ডি.সি. সোনামুখীতে এই স্পন ইত্যাদির বিশেষ পরিকাঠামো তৈরি করছে। এ ছাড়া সাধারণ ভাবে টসএন বলে একটা কোম্পানি কিছু কাজ করবার জন্য ২২ কোটি টাকা ইনভেস্ট করছে, ডব্লু.বি.আই.ডি.সি. তারা ৫০ লক্ষ টাকা ইতিমধ্যে দিয়ে দিয়েছে, ডানকুমিতে জায়গা জোগাড় করে ফেলেছে। খুব শীঘ্র কাজ শুরু করবে। সি.এল.ডব্লু. ইজরায়েলের সঙ্গে কোলাবোরেশনে রাজারহাটে গোপালপুরে একটা কারখানা করছে। ৯ কোটি টাকা ইনভেস্ট হচ্ছে এবং সেই জন্য জমি-টমি নিয়ে নিয়েছে। এ ছাড়া ছোট-খাট ইত্যবসরে কাজ শুরু করেছে। মধ্যমগ্রামের একটা ছেলে, চ্যাটার্ড অ্যাকউন্ট, সে নিজের টাকায় নিজের উদ্যোগে ২২ লক্ষ টাকা ইনভেস্ট করে পনিরের একটা কারখানা তৈরি করেছে, প্রোডাকশন শুরু করেছে, ১০ তারিখে সেটা ফরমালি ইনোগরেট হবে। এখানে অনেক সদস্য বললেন মাল্টি ন্যাশনালের কথা, লেবার [illegible]সনটিভ ইন্ডাস্ট্রির কথা। সেটা আমরা মাথায় রেখেছি। পেপসি কোলা আমাদের কাছে [illegible]। পেপসি কোলা এবং কোকোকোলার বোতলে বোতলে লড়াই হয় হোক, এটা পানাগড়ে বা অন্য জায়গায় হয় হোক। কিন্তু আমাদের মালদার আম, শিলিগুড়ির আনারস এবং পশ্চিমবাংলার অন্য জায়গায় টমেটো ইত্যাদি চটকে যদি বোতলে ভরে দেওয়া যায় তাহলে তার জন্য আমরা চিন্তা-ভাবনা করব এবং ব্যবস্থা করব। এই হচ্ছে চটকে দেওয়া ব্যবস্থা। এ ছাড়া ট্যাক্সের ব্যাপারে ব্যবস্থা নেওয়ার জন্য, এনট্রি ট্যাক্স তুলে দেবার জন্য

আমাদের রাজ্যে যে সব ছোটখাট কারখানা ছিল তাদের টোটাল টার্ন ওভার বেড়েছে। ১৬ জন আবেদন করেছে ছোটখাট কারখানা করার জন্য, তারা কারখানার জন্য জমি চেয়েছে, আমরা জমি দেবার ব্যবস্থা করছি। এতে ২ কোটি টাকার মতো ইনভেস্টমেন্ট হবে। এ ছাড়া বিভিন্ন রকমের পরিকাঠামো গড়ে তুলছি। আপনারা ধৈর্য ধরুন, ভিতে মাল ঢালা হয়েছে দেখতে পাচ্ছেন না, দেওয়াল উঠলে, ছাদ হলে নজরে পড়বে। যখন গৃহপ্রবেশ হবে সেই সময় আপনাদের মুখে নুড়ো জ্বেলে ছাই ফেলে পশ্চিমবাংলায় কারখানা হবে বেকার ছেলেদের চাকুরি হবে।

**শ্রী পতিতপবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সমস্ত ব্যয় বরাদ্দের দাবি পেশ করা হয়েছে আমি তাকে সমর্থন করছি এবং কাট মোশনের বিরোধিতা করছি। আমার দপ্তর ৭৪ এবং ৯২ খাতে কেউ বিশেষ কিছু বলেননি, সেই জন্য সংক্ষেপে আমি কিছু বক্তব্য রাখবার চেষ্টা করব। প্রথম কথা হচ্ছে আমাদের বিরোধী বন্ধুদের খুব অসুবিধা হচ্ছে আমরা ঐ কেন্দ্রীয় সরকারের পথ অনুসরণ করে আমরা কারখানা বন্ধ করে আমাদের দেশের ছেলেদের আরও বেশি করে বেকার করতে পারিনি। এটা ওনাদের দুর্ভাগ্য, এটা আমরা করে উঠতে পারব না।

আমি প্রথমেই বলছি, আপনারা একটু দেখবেন যে, কয়েক বছরের চেষ্টার ফলে তুলনামূলক ভাবে যেভাবে লোকসান হচ্ছিল তা অনেকগুলোতেই কমে যাচ্ছে। তুলনাটা হচ্ছে আপনাদের আমলের সময় থেকে। আমি কয়েকটি কথা এই সম্বন্ধে বলতে চাই। সুব্রত বাবু একটা কথা বলেছেন যে আমাদের কিছু কিছু কারখানায় বসিয়ে বেতন দেওয়া হচ্ছে। দুটো এরকম প্রতিষ্ঠান আছে। আপনাদের মতো সত্যকে অস্বীকার করার মতো কালচার আমাদের হয়নি। উনি একটা কথা বলেছেন, মেটাল বক্স বন্ধ আছে সি.আই.টি.ইউ.-র জন্য। মনে রাখবেন, আপনি যেটা জানেন, তার চেয়ে আমি কম জানি না। ওনারা চুক্তি করেছিলেন মাসে দু দিন কাজ হবে, এই ভাবে কারখানা খুলতে হবে। এটাতে আমরা আপত্তি করেছি। আর একটা কথা বলেছেন, আমাদের অনেক প্রভিডেন্ট ফান্ড বাকি আছে। কিছু কিছু প্রতিষ্ঠানের নিশ্চয় কিছু বাকি ছিল। আপনাকে একটু হিসেব করে দেখতে বলছি, আপনি তো ঐ কমিটিতেই আছেন, দেখে নেবেন কতটা আছে। অন্যান্য রাজ্যের প্রতিষ্ঠানের সঙ্গে পশ্চিমবাংলার প্রতিষ্ঠানের এই তফাৎ — কোনও কর্মচারি যদি চাকরি ছাড়ে, বা চাকরি যায়, বা অবসর গ্রহণ করে, তাকে সেইদিন পর্যন্ত তার পাওনা সমস্ত টাকা সুদ সহ দেওয়া হয়। এটাই পার্থক্য। এটা জেনে রাখা দরকার। আপনি অবশ্য জানেন, কিন্তু বলবার সময় অন্য কথা বলছেন। আমি অত্যন্ত ব্যক্তিগত ভাবে বলছি, বক্রেশ্বর বিষয়টা আপনারা যে ভাবে ট্যাকেল করলেন, সেটা কুরুচির পরিচয়, সুরুচির প্রবণতা তাতে নেই। বক্রেশ্বর গড়বার জন্য পশ্চিমবাংলার মানুষ রক্ত দিয়েছিল, সেটাকে সম্মান দিতে পারলেন না। আপনাদের যেটা আশা, যেটা আপনারা চাইছেন, সেটা হবে না পশ্চিমবঙ্গ শিল্প দপ্তর, শ্রম বিভাগ তাদের দায়িত্বে কাজ

করে যাবে, পশ্চিমবঙ্গকে শিল্পায়নে তার স্থানে ফিরিয়ে দেওয়ার জন্য চেষ্টা করবে। এই কথা বলে, বাজেট বরাদ্দকে সমর্থন করে, কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

### 79th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 79th Report of the Revised Programme Business Advisory Committee. The committee met in my chamber to-day the 25th July, 1995.

| | | | | |
|---|---|---|---|---|
| 26.7.95 Wednesday | (i) | Demand No. 38 | Information and cultural Affairs Department | 2 hours |
| | (ii) | Demand No. 30 | Education Department | 4 hours. |
| | (iii) | Demand No. 45 | | |
| 27.7.95 | (i) | Demand No. 62 | Panchayat Department | 3 hours. |
| Thursday | (ii) | Demand No. 7 | Land and Land Reforms | |
| | (iii) | Demand No. 61 | Department | 2 hours. |
| 28.7.95 | (i) | Demand No. 25 | Public Works | |
| Friday | (ii) | Demand No. 79 | Department | 4 hours. |
| | (iii) | Demand No. 1 | Parliamentary Affairs Department | |
| | (iv) | Demand No. 3 | Home (C&E) Department | |
| | (v) | Demand No. 4 | Judicial Department | |
| | (vi) | Demand No. 5 | Home (C&E) Department | |
| | (vii) | Demand No. 6 | Finance | |
| | (viii) | Demand No. 8 | (Taxation) | 1 hour. |
| | (ix) | Demand No. 9 | Department | |

| | | | | |
|---|---|---|---|---|
| (x) | Demand | No. 10 | Excise Department | |
| (xi) | Demand | No. 11 | Finance (Taxation) Department | |
| (xii) | Demand | No. 12 | Transport Department | |
| (xiii) | Demand | No. 13 | Finance (Taxation) Department | |
| (xiv) | Demand | No. 14 | Finance (Audit) Department | |
| (xv) | Demand | No. 16 | Finance (Budget) Department | |
| (xvi) | Demand | No. 20 | Finance (Audit) Department | |
| (xvii) | Demand | No. 27 | Home (Civil Defence) Department | |
| (xviii) | Demand | No. 28 | Finance (Audit) Department | |
| (xix) | Demand | No. 29 | Finance (Taxation) Department | |
| (xx) | Demand | No. 42 | Social Welfare | |
| (xxi) | Demand | No. 43 | Department | |
| (xxii) | Demand | No. 46 | Finance (Taxation) Department | |
| (xxiii) | Demand | No. 54 | Food and Supplies Department | |
| (xxiv) | Demand | No. 59 | Rural | |
| (xxv) | Demand | No. 60 | Development | **1 hour.** |
| (xxvi) | Demand | No. 63 | Department | |

| | | | |
|---|---|---|---|
| (xxvii) | Demand | No. 65 | Development and Planning (Development) Department |
| (xxviii) | Demand | No. 77 | |
| (xxix) | Demand | No. 78 | |
| (xxx) | Demand | No. 80 | Transport Department |
| (xxxi) | Demand | No. 81 | |
| (xxxii) | Demand | No. 83 | Development and Planning (Development) Department |
| (xxxiii) | Demand | No. 84 | Tourism |
| (xxxiv) | Demand | No. 85 | Development and Planning |
| (xxxv) | Demand | No. 86 | Food and Supplies Department |
| (xxxvi) | Demand | No. 99 | Finance (Budget) Department |

| | | |
|---|---|---|
| 29.7.95 Saturday | The West Bengal Appropriation (No.2) Bill, 1995 (Introduction, Consideration and Passing) | **4 hours.** |
| 31.7.95 Monday | Non-official Business | **4 hours.** |

**N.B.** (i) There will be no Mention Cases on 26.7.95, 27.7.95, 28.7.95 and 29.7.95.

(ii) There will be no Questions for Oral Answer on 26.7.95

(ii) The House will sit at 10 a.m. on Saturday, the 29th July, 1995

[6-10 - 6-24 p.m.]

**Mr. Speaker :** Now the Minister-in-charge of the Parliamentary

Affairs may please move the motion for acceptance of the House.

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, কার্য উপদেষ্টা কমিটির ৭৯তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় উপস্থাপন করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে নজিরবিহীন ভাবে কতকগুলো দপ্তর গিলোটিনে চলে যাচ্ছে। এখানে মাননীয় মুখ্যমন্ত্রী বসে আছেন, তিনি নিশ্চয়ই আমাকে সমর্থন করবেন। ট্রান্সপোর্টের মতো দপ্তর গিলোটিনে গেল। রুর‍্যাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট গিলোটিনে চলে গেল, ট্যুরিজম গিলোটিনে চলে গেল, স্পোর্টস ডিপার্টমেন্ট গিলোটিনে চলে গেল। এত সংখ্যক ও এত গুরুত্বপূর্ণ দপ্তর অতীতে কোনও দিন গিলোটিনে যায়নি। মন্ত্রী মহাশয় এইটুকু অ্যাসিওর করুন যে ভবিষ্যতে এই রকম হবে না।

**মিঃ স্পিকার ঃ** না, না, মন্ত্রী মহাশয় কি অ্যাসিওর করবেন? আমি অ্যাসিওর করব। বি.এ. কমিটিতে তো এটা নিয়ে কথা হয়েছে। এতে আমাদের কোনও উদ্দেশ্য নেই। আমরা সর্ট আউট করতে চাইনি। তবে এই বছরে পিকিউলিয়ার সারকামস্ট্যান্সেস হয়েছিল। কয়েকজন মারা গেলেন তারজন্য বিজনেস করা গেল না। সেদিন নো কনফিডেন্স এল। এইভাবে কয়েক দিন নষ্ট হল।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমরা বলেছিলাম যে 'ইনফর্মেশন' সাধারণ আলোচনা। এটাকে বাদ দিয়ে 'ট্রান্সপোর্টকে' নিন। তা নিলেন না। ঐ ডিপার্টমেন্টে শুধু চুরি আর চুরি। ওটা নিয়ে আলোচনার দরকার ছিল, কিন্তু তা হল না। কোন মন্ত্রী অসুস্থ এরজন্য হাউস সাফার করবে?

**মিঃ স্পিকার ঃ** আগামী বছর আমাদের সিরিয়াসলি দেখতে হবে যে কিভাবে ইম্পর্ট্যান্ট ডিপার্টমেন্টকে আমরা ইনক্লুড করতে পারি। তবে মোটামুটি ভাবে সব ডিপার্টমেন্ট নিয়ে সাবজেক্ট কমিটিতে থ্রেডবেয়ার ডিসকাশন হয়েছে, ইনভেস্টিগেশন হয়েছে, প্রোবিং হয়েছে। তার রিপোর্টও এসেছে। সুতরাং এটা জানার সুযোগ আছে। তবুও আমরা মনে করি যে ডিবেট হওয়া উচিত। তবে একেবারে টোট্যাল ডিনাইড হচ্ছে না। তা সত্ত্বেও ডিবেটের সুযোগ দেওয়া দরকার বলে আমি মনে করি। এই বছর পিকিউলিয়ার সারকামস্ট্যান্সের জন্য হল না। আগামী বছরে তা আমাদের দেখতে হবে। যাইহোক, আশা করি এই প্রস্তাবে সকলের মতামত আছে?

**(ভয়েস ঃ হ্যাঁ, আছে।)**

**মিঃ স্পিকার ঃ** এটা গৃহীত হল। শ্রী জ্যোতি বসু।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বলছি না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** উনি বলছেন না। উনিই তো আসল মন্ত্রী। উনি হাউসে উপস্থিত

আছেন তবুও বলবেন না?

**মিঃ স্পিকার :** উনি বলতে বাধ্য নন। হি ইজ নট বাউন্ড টু মেক স্টেটমেন্ট। টেব ইওর সিট।

অতীশ বাবু, মিঃ রেজ্জাক মোল্লা গেঁয়ো ভাষায় ফুড প্রসেসিংটা বুঝিয়ে দিয়েছেন।

**Demand No. 24**

The motion of Shri Abdul Mannan that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 12,20,70,000 be granted for expenditure under **Demand No. 24, Major Head : "2058—Stationery and Printing".**

(This is inclusive of a total sum of Rs. 4,07,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**Demand No. 53**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs 2,10,00,000 be granted for expenditure under **Demand No. 53, Major Heads : "4407—Capital Outlay on Plantations and 6407—Loans for Plantations".**

(This is inclusive of a total sum of Rs. 70,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to

**Demand No. 75**

The motion of Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Subrata Mukherjee and Shri Deba Prasad Sarkar that the amount of Demand be reduced to Re. 1/- were then put and lost.

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 35,79,89,000 be granted for expenditure under **Demand No. 75, Major Head : "2852—Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries)".**

(This is inclusive of a total sum of Rs. 12,00,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**Demand No. 76**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 2,00,00,000 be granted for expenditure under **Demand No. 76, Major Heads : "2853—Non-Ferrous Mining and Metallurgical Industries".**

(This is inclusive of a total sum of Rs. 70,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**Demand No. 87**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 2,47,50,000 be granted for expenditure under **Demand No. 87, Major Head : "5465—Investments in General Financial and Trading Institutions and 7465—Loans for General Financial and Trading Institutions".**

(This is inclusive of a total sum of Rs. 82,50,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**Demand No. 88**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 3,98,55,000 be granted for expenditure under **Demand No. 88, Major Head : "3475—Other General Economic Services".**

(This is inclusive of a total sum of Rs. 1,33,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**Demand No. 93**

The motion of Shri Ambica Banerjee that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 85,00,00,000 be granted for expenditure under **Demand No. 93, Major Heads : "4856 — Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings), 4860 — Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings), 4885 — Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) and 6885 — Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings)".**

(This is inclusive of a total sum of Rs. 28,34,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**Demand No. 94**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 14,00,00,000 be granted for expenditure under **Demand No. 94, Major Heads : "4859 — Capital Outlay on telecommunication and Electronics Industries and 6859 — Loans for Telecommunication and Electronics Industries".**

(This is inclusive of a total sum of Rs. 4,67,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**Demand No. 95**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 19,12,30,000 be granted for expenditure under **Demand No. 95, Major Heads : "4860 — Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries), 6857 — Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries) and 6860 — Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries)".**

(This is inclusive of a total sum of Rs. 6,38,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**Demand No. 96**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 11,70,00,000 be granted for expenditure under **Demand No. 96, Major Heads : "6875—Loans for Other Industries (Excluding Closed & Sick Industries and Public Undertakings), and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed & Sick Industries)".**

(This is inclusive of a total sum of Rs. 3,91,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**Demand No. 97**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,49,50,000 be granted for expenditure under **Demand No. 97, Major Head : "4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings and Closed & Sick Industries)".**

(This is inclusive of a total sum of Rs. 50,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**Demand No. 74**

The motion of Shri Subrata Mukherjee, Shri Abdul Mannan and Shri Deba Prasad Sarkar that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 39,78,00,000 be granted for expenditure under **Demand No. 74, Major Heads : "2852—Industries (Closed and Sick Industries), 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries), 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 6858—Loans for Engineering Industries (Closed and Sick Industries), and 6860—Loans for Consumer Industries (Closed and sick Industries)".**

(This is inclusive of a total sum of Rs. 13,27,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**Demand No. 92**

The motion of Shri Saugata Roy that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 27,25,00,000 be granted for expenditure under **Demand No. 92, Major Heads : "4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Public Undertakings), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 6858—Loans for Engineering Industries (Public Undertakings), and 6860—Loans for Consumer Industries (Public Undertakings)".**

(This is inclusive of a total sum of Rs. 9,09,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.24 p.m. till 11 a.m. on Wednesday, the 26th July, 1995 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 26th July, 1995 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 11 Ministers of State and 150 Members.

[11-00 – 11-10 a.m.]

### Unstarred Questions
### (To which Written Answers were laid on the Table)

#### ফেরী সার্ভিস

১৯১। (অনুমোদিত প্রশ্ন নং ২১৪) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রায়চক কুকড়াহাটির মধ্যে গাড়ি পারাপারের জন্য হুগলি-নদীতে ফেরী সার্ভিস চালু করার কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি না; এবং

(খ) গ্রহণ করলে, পরিকল্পনাটির রূপরেখা কিরূপ?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পরিকল্পনা অনুযায়ী প্রতি ট্রিপে ১৫টি ট্রাক, ৮টি গাড়ি, ৫টি দ্বিচক্রযান এবং ২৫০ থেকে ৩০০ জন যাত্রী পারাপার করতে পারবে। এর জন্য আপাতত দুটি লোডেড ক্যারেজ ট্যাগ ছাড়াও জেটি, গ্যাংগওয়ে, ট্রাক টার্মিনাল ইত্যাদি ও পথ নির্মাণ এবং কিছু সংযোগকারী পথের উন্নতিকরণ প্রয়োজন।

প্রকল্পটি সম্বন্ধে রাজ্য সরকার কন্সালটিং ইঞ্জিনিয়ারিং সার্ভিসেস-এর মাধ্যমে ১৯৮৯-তে একটি সমীক্ষা করেন। প্রতিবেদন ইনল্যান্ড ওয়াটার ওয়েজ অথরিটি অফ ইন্ডিয়াকে প্রেরণ করা হয় ও অন্যান্য টার্মিনালসহ এটির রূপায়ণ সম্বন্ধে আই.ডব্লু.এ.আই.-এর প্রতিক্রিয়া জানা যায়নি।

ইতিমধ্যে পিয়ারলেস জেনারেল ফাইনান্স অ্যান্ড ইনভেস্টমেন্ট কোং এই প্রকল্প সম্বন্ধে উৎসাহ দেখান। রাজ্য সরকার এই প্রকল্পে তাঁদের অংশগ্রহণ অনুমোদন করেছেন। সিদ্ধান্ত অনুসারে, পথ নির্মাণ ও পথ উন্নতিকরণের খরচ রাজ্য সরকার বহন করবেন। পিয়ারলেস এল.সি.টি. জেটি প্রভৃতির ব্যয় বহন করবেন। পরিবর্তে, এই পরিষেবা পিয়ারলেস পরিচালনা করবেন এবং ভাড়া আদায় করবেন। এই প্রকল্প বাবদ রাজ্য সরকারের আনুমানিক ব্যয় হবে ৪.২৩ কোটি টাকা ও পিয়ারলেসের আনুমানিক ব্যয় হবে ৮ কোটি টাকা।

### প্রধানমন্ত্রী রোজগার যোজনা প্রকল্প

**১৯২।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৫) **শ্রী সুকুমার দাস :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) প্রধানমন্ত্রী রোজগার যোজনা প্রকল্প কোন আর্থিক বছর থেকে শুরু হয়েছে;

(খ) ৩১শে ডিসেম্বর, ১৯৯৪ পর্যন্ত উক্ত প্রকল্পে কত জন বেকার যুবক/যুবতী ঋণ পেয়েছেন; এবং

(গ) উক্ত ঋণের পরিমাণ কত?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরের ২রা অক্টোবর থেকে প্রকল্পটি শুরু হয়েছে।

(খ) ৬০৯ জন বেকার যুবক/যুবতী ঋণ পেয়েছেন, যদিও ব্যাঙ্ক ২৫৯৭টি ক্ষেত্রে ঋণ মঞ্জুরের সুপারিশ করেছিলেন।

(গ) ৮৪২.২২ লক্ষ টাকা।

### পানীয়-জল প্রকল্প

**১৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৪২) **শ্রী ব্রহ্মময় নন্দ :** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় ১৯৯১ থেকে ১৯৯৪ পর্যন্ত কতগুলি 'পানীয়-জল প্রকল্প' অনুমোদন লাভ করেছে; এবং

(খ) সেগুলি কি কি?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৪টি।

(খ) (১)বালিচক

(২) রঞ্জিবাসান

(৩) বাজকুল

(৪) নিজকসবা (হিজলি মেলা)

(৫) গোয়ালতোড়

(৬) বীরসিংহ

(৭) ময়না

(৮) লুতুনিয়া

(৯) কোলাঘাট

(১০) অনন্তপুর

(১১) তিনকোয়াচক্

(১২) মেচেদা

(১৩) কাটিয়া

(১৪) কন্টাই সেলাইন এরিয়া রিজুভিনেশন স্কিম্

সেতু-নির্মাণ

**১৯৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৪৬) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

মেদিনীপুর জেলায় প্রস্তাবিত ময়না-শ্রীরামপুর ফেরীঘাটের সন্নিকটে সেতু-নির্মাণের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সেতুটি নির্মাণের ব্যাপারে প্রয়োজনীয় অর্থ সংগ্রহের জন্য রাজ্য সরকার সক্রিয় ভাবে সচেষ্ট আছেন। অর্থ সংস্থান চূড়ান্ত হলে পরবর্তী কার্যক্রম গ্রহণ করা হবে।

**জওহর রোজগার যোজনায় বরাদ্দকৃত অর্থ**

**১৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৬৪) **ডাঃ মানস ভূঁইয়া ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ সালের আর্থিক বছরে (১লা এপ্রিল, ১৯৯৪ থেকে ৩১শে মার্চ, ১৯৯৫ অবধি) মেদিনীপুর জেলার ৫৪টি ব্লকে জওহর রোজগার যোজনায় (জে.আর.ওয়াই.) যোজনা প্রকল্পে, প্রথম ধারায় বরাদ্দকৃত অর্থ ও গমের পরিমাণ কত (ব্লকওয়ারি);

(খ) বরাদ্দকৃত ঐ অর্থ ও গম উক্ত ৫৪টি ব্লকে কত-কত পরিমাণে বিতরণ করা হয়েছে (১ম ও ২য় ধারায়);

(গ) উক্ত ৫৪টি ব্লকে পৃথক-পৃথক ভাবে অর্থ ও গমের বরাদ্দ ও তাদের খরচের পরিমাণ কত (১ম ও ২য় ধারা); এবং

(ঘ) বরাদ্দকৃত অর্থ ও গম সবং ব্লকের ১৩টি গ্রাম পঞ্চায়েতে কত-কত পরিমাণে বিতরণ করা হয়েছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৪-৯৫ সালের আর্থিক বছরে (১লা এপ্রিল, ১৯৯৪ থেকে ৩১শে মার্চ, ১৯৯৫ অবধি) মেদিনীপুর জেলার ৫৪টি ব্লকে বরাদ্দকৃত অর্থের পরিমাণের ব্লকওয়ারি হিসাব ১নং সারণীতে সংশ্লিষ্ট হল। মেদিনীপুর জেলায় ১৯৯৪-৯৫ সালে গমের কোনও বরাদ্দ করা হয়নি।

(খ) ৫৪টি ব্লকের ব্লকওয়ারি হিসাব (১ম ও ২য় ধারা) ১ নং সারণীতে সংশ্লিষ্ট হল।

(গ) ১ নং সারণী দ্রষ্টব্য।

(ঘ) সবং ব্লকের ১৩টি গ্রাম পঞ্চায়েতের হিসাব ২ নং সারণীতে দেওয়া হল। কোনও গমের বরাদ্দ করা হয়নি।

সারণী-১

**১৯৯৪-৯৫ সালে মেদিনীপুর জেলায় জওহর রোজগার যোজনায় (১ম ও ২য় ধারা) বরাদ্দকৃত অর্থ ও গম ও তাহা বিতরণের ব্লকওয়ারী হিসাব।**

| জে.আর.ওয়াই. | | ১ম ধারা | | | | জে.আর.ওয়াই. ২য় ধারা (লক্ষ টাকা, গম মেট্রিক টন) | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ক্রমিক নং | ব্লক/পঞ্চায়েত সমিতি | বরাদ্দ | | বিতরিত | | বরাদ্দ | | বিতরিত | |
| | | অর্থ | গম | অর্থ | গম | অর্থ | গম | অর্থ | গম |
| ১। | গড়বেতা-১ | ৬১.৬০৭ | — | ৬১.৬০৭ | — | ৩৬.০০০ | — | ৫.৮০৯ | — |
| ২। | গড়বেতা-২ | ৫৫.৯৩৮ | — | ৫৩.০১৯ | — | ১৮.৭০৯ | — | ১৮.৭০৯ | — |
| ৩। | গড়বেতা-৩ | ৫২.৬৭৪ | — | ৪৩.৯৬৮ | — | ২৯.০০০ | — | ১৫.০০০ | — |
| ৪। | শালবনী | ৫৪.৮৭৪ | — | ৪৪.২২৪ | — | ৫.০০০ | — | ৪.২৬৫ | — |
| ৫। | কেশপুর | ৭১.৯৪১ | — | ৫৬.৬৮৬ | — | ১১.৬৮১ | — | .৯.৫৯৬ | — |
| ৬। | ডেবরা | ৪৮.০৯৩ | — | ৪৮.০৯৩ | — | ১০৪.৩০০ | — | ২৬.৫৫৬ | — |
| ৭। | মেদিনীপুর সদর | ৩২.৪০৫ | — | ৩০.০২৭ | — | ১৪.০০০ | — | — | — |
| ৮। | কন্টাই-১ | ৩৫.৬২৪ | — | ২৫.২২৮ | — | ২৭.৮২৪ | — | ১৪.২৪৬ | — |
| ৯। | কন্টাই-২ | ৩৭.৭২২ | — | ২৩.০০৫ | — | ৪৫.৫৮০ | — | ১৫.৪১২ | — |
| ১০। | কন্টাই-৩ | ৩৭.১১০ | — | ২১.৮৬৫ | — | ২২.১৫০ | — | ১২.১৫৯ | — |
| ১১। | এগরা-১ | ৫৫.৩৩৫ | — | ৪৭.৭২০ | — | ২০.৩৩০ | — | ১৫.৯০৪ | — |
| ১২। | এগরা২ | ৪২.৯১১ | — | ৪২.৬৯৬ | — | ৩৭.০৮০ | — | ১৮.০৫৮ | — |
| ১৩। | রামনগর-১ | ৩৫.৫৪৩ | — | ৩৫.১৩৪ | — | ২৫.২১৯ | — | — | — |

| ক্রমিক নং | ব্লক/পঞ্চায়েত সমিতি* | জে.আর.ওয়াই. ১ম ধারা বরাদ্দ অর্থ | গম | বিতরিত অর্থ | গম | জে.আর.ওয়াই. ২য় ধারা (লক্ষ টাকা, গম মেট্রিক টন) বরাদ্দ অর্থ | গম | বিতরিত অর্থ | গম |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১৪। | রামনগর-২ | ৪৭.১৮৬ | — | ২৮.৫৯৮ | — | ২৪.০৫০ | — | ১৪.৫৩৪ | — |
| ১৫। | ভগবানপুর-১ | ৫০.৮০৩ | — | ৫০.৮০৩ | — | ৩০.৬০০ | — | ১২.৩০১ | — |
| ১৬। | ভগবানপুর-২ | ৪৫.৪৩৪ | — | ৩৩.৯৫১ | — | ২৪.৭০০ | — | ৪.১৫২ | — |
| ১৭। | খেজুরি-১ | ৭১.৯৩৬ | — | ৪৬.৮২১ | — | ২৩.৩০০ | — | ২৩.৩০০ | — |
| ১৮। | খেজুরি-২ | ৫৩.৪৯০ | — | ৫০.৬৭২ | — | ২৫.৯৫০ | — | ১৯.২১০ | — |
| ১৯। | পটাশপুর-১ | ৬১.৮৭৭ | — | ৫৮.০৪৭ | — | ২৫.২২৪ | — | ২৫.২২৪ | — |
| ২০। | পটাশপুর-২ | ৪২.২০৫ | — | ১৬.০৮০ | — | ৩৫.১৬০ | — | ৩.৯২৯ | — |
| ২১। | ঝাড়গ্রাম | ৬১.৬০০ | — | ৪৬.২৯৮ | — | ৬.৪৪৭ | — | — | — |
| ২২। | বিনপুর-১ | ৪৮.৭৪২ | — | ৩৮.৩৭৩ | — | ২০.১৩০ | — | ৮.২৬৭ | — |
| ২৩। | বনিপুর-২ | ৪১.৬৩০ | — | ২৪.৩৩১ | — | ৪০.০০০ | — | — | — |
| ২৪। | গোপীবল্লভপুর-১ | ২৪.৭১৯ | — | ২৪.৭১৯ | — | — | — | — | — |
| ২৫। | গোপীবল্লভপুর-২ | ২৩.১৮৮ | — | ১৯.৭০৯ | — | — | — | — | — |
| ২৬। | সাঁকরাইল | ২৩.৭২৯ | — | ২১.২৭৭ | — | — | — | — | — |
| ২৭। | জামবোনী | ২৫.৬৬৬ | — | ২৪.৭২১ | — | ১৪.০০০ | — | ৯.৫৩৯ | — |
| ২৮। | নয়াগ্রাম | ৩৮.৪৪৮ | — | ৩৭.৭০৮ | — | — | — | — | — |
| ২৯। | খড়গপুর-১ | ৩১.৪১০ | — | ৩১.৪১০ | — | — | — | — | — |
| ৩০। | খড়গপুর-২ | ৩৫.৮০২ | — | ৩৪.৩১৭ | — | — | — | — | — |

| ক্রমিক নং | ব্লক/পঞ্চায়েত সমিতি | জে.আর.ওয়াই. ১ম ধারা বরাদ্দ অর্থ | জে.আর.ওয়াই. ১ম ধারা বরাদ্দ গম | জে.আর.ওয়াই. ১ম ধারা বিতরিত অর্থ | জে.আর.ওয়াই. ১ম ধারা বিতরিত গম | জে.আর.ওয়াই. ২য় ধারা (লক্ষ টাকা, গম মেট্রিক টন) বরাদ্দ অর্থ | জে.আর.ওয়াই. ২য় ধারা বরাদ্দ গম | জে.আর.ওয়াই. ২য় ধারা বিতরিত অর্থ | জে.আর.ওয়াই. ২য় ধারা বিতরিত গম |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ৩১। | দাঁতন-১ | ৫৮.২৫১ | — | ৫৭.৬৭৮ | — | ১৩.০৯৬ | — | ১৩.০৯৬ | — |
| ৩২। | দাঁতন-২ | ৫৮.২৫০ | — | ৪৯.৮৯৩ | — | ৯.৪৫০ | — | ৯.৪৫০ | — |
| ৩৩। | নারায়ণগড় | ৮৫.৭৫২ | — | ৬২.৮৮৭ | — | ৫.০০০ | — | ৫.০০০ | — |
| ৩৪। | পিঙ্গলা | ৪৪.৪৮৭ | — | ৪৪.৪৮৭ | — | ২৮.৪৩৪ | — | ২৮.৪৩৪ | — |
| ৩৫। | কেশিয়ারি | ৪৮.১১০ | — | ৪৮.১৬০ | — | ১১.৫৮৪ | — | ১১.৫৮৪ | — |
| ৩৬। | মোহনপুর | ৫৩.৫৬৪ | — | ৪৬.৯২২ | — | ১৭.৩০০ | — | ১৭.৩০০ | — |
| ৩৭। | সবং | ৮১.৩১৪ | — | ৬৩.৬৭১ | — | ৪৭.৬০২ | — | ২৫.৩০৮ | — |
| ৩৮। | ঘাটাল | ৮৮.৫১৩ | — | ৭০.৫৩৪ | — | ৩৭.৩৫৭ | — | ১২.৮৫০ | — |
| ৩৯। | চন্দ্রকোণা-১ | ৭০.১৭৫ | — | ৪৪.৩৭৪ | — | ২৪.৪৫০ | — | ৩.১৮১ | — |
| ৪০। | চন্দ্রকোণা-২ | ৬৬.৯২০ | — | ৫২.২৭২ | — | ৩২.৬৪০ | — | ৪.৩৫০ | — |
| ৪১। | দাশপুর-১ | ৬২.৭৭৮ | — | ৩৩.০৭৪ | — | ৫৫.০৮৮ | — | ৫৫.০৮৮ | — |
| ৪২। | দাশপুর-২ | ৬০.৩৫২ | — | ৩০.৯৫৮ | — | ৬৪.৪০০ | — | ৪০.০০০ | — |
| ৪৩। | তমলুক-১ | ৬৫.৪৪১ | — | ৪১.৭৯০ | — | ১৫.৬৭৫ | — | ১০.৮২১ | — |
| ৪৪। | তমলুক-২ | ৫৪.৭৪৫ | — | ২৯.৪৮২ | — | ৪০.০৫০ | — | ১৫.৫০০ | — |
| ৪৫। | পাশকুড়া-১ | ৫৮.০৭৪ | — | ৫৭.৬৪৭ | — | ৫৫.৮০১ | — | ৩.০৫২ | — |
| ৪৬। | পাশকুড়া-২ | ৫৫.২০৩ | — | ৫৪.১৮৪ | — | ২৫.০০০ | — | — | — |
| ৪৭। | মহিষাদল-১ | ৬৪.৩১৬ | — | ৫৯.৮৪২ | — | ৩৭.০০০ | — | ২.১৯৭ | — |

| ক্রমিক নং | ব্লক/পঞ্চায়েত সমিতি | জে.আর.ওয়াই. ১ম ধারা বরাদ্দ | | বিতরিত | | জে.আর.ওয়াই. ২য় ধারা (লক্ষ টাকা, গম মেট্রিক টন) বরাদ্দ | | বিতরিত | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | অর্থ | গম | অর্থ | গম | অর্থ | গম | অর্থ. | গম |
| ৪৮। | নন্দীগ্রাম-৩ | ৬২.৩৭১ | — | ৪৩.৩৬৯ | — | ৫৪.১৫০ | — | ৬.৮৯৯ | — |
| ৪৯। | ময়না | ৯২.৫৬০ | — | ৬১.০৫৯ | — | ৬৪.০৫০ | — | ৪.৭৭১ | — |
| ৫০। | মহিষাদল-২ | ৪০.০০০ | — | ৩৫.০৫৪ | — | ২২.৯০১ | — | ৪.৬৩৮ | — |
| ৫১। | নন্দীগ্রাম-১ | ৩৬.০০৫ | — | ১৯.৫৯৩ | — | ২৩.১০০ | — | ১৮.৮৯৫ | — |
| ৫২। | নন্দীগ্রাম-২ | ৩৯.০৪৯ | — | ৩৬.০২৮ | — | ২৪.৮০০ | — | ২৩.৬২০ | — |
| ৫৩। | সুতাহাটা-১ | ২১.১৮৮ | — | ১৬.৭৮০ | — | ১৭.৪০০ | — | ১০.১৩০ | — |
| ৫৪। | সুতাহাটা-২ | ২১.১৮৮ | — | ১৬.৭৮০ | — | ১৭.৪০০ | — | ১০.১৩০ | — |

### সারণী-২

### সবং ব্লকে ১৩টি গ্রাম-পঞ্চায়েতে বিতরিত অর্থ ও গমের হিসাব
### জেলা—মেদিনীপুর, আর্থিক বছর ১৯৯৪-৯৫

| ক্রমিক নং | গ্রাম পঞ্চায়েতের নাম | বিতরিত অর্থ (লক্ষ টাকা) | বিতরিত গম (মেট্রিক টন) |
|---|---|---|---|
| ১। | দেভগ | ৩,১৬,২৪০.০০ | — |
| ২। | নওগাঁ | ১,৭৯,৫৬২.০০ | — |
| ৩। | ডানরা | ৩,১৬,৭১৪.০০ | — |
| ৪। | সর্তা | ২,০০,৫৪৮.০০ | — |
| ৫। | দশগ্রাম | ২,১৫,৬১২.০০ | — |
| ৬। | চাউলকুরি | ১,৫৮,২০২.০০ | — |
| ৭। | নারায়ণবাড় | ১,৫২,৫০৯.০০ | — |
| ৮। | সবং | ২,৫১,৬১১.০০ | — |
| ৯। | বলপাই | ১,৭৯,০৯৮.০০ | — |
| ১০। | ভেমুয়া | ১,৬০,২৩১.০০ | — |
| ১১। | মোথর | ২,৫৮,৩৪৮.০০ | — |
| ১২। | বুড়াল | ১,৬৯,৫৪২.০০ | — |
| ১৩। | বিষ্ণুপুর | ৪,৪০,২০৮.০০ | — |
| | | **২৯,৯৮,৪২৫.০০** | |

### গ্রামীণ নলবাহী পানীয় জল প্রকল্প

**১৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৬৮) **ডাঃ মানস ভুঁইয়া :** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার সবং ব্লকে লুটুনিয়া-বেনেদিঘী মৌজায় একটি গ্রামীণ নলবাহী পানীয় জল প্রকল্প মঞ্জুর হয়েছে;

(খ) সত্যি হলে, কত পরিমাণ অর্থ এজন্য মঞ্জুর করা হয়েছে;

(গ) তার মধ্যে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার কর্তৃক মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত;

(ঘ) উক্ত প্রকল্পের কাজ ইতিমধ্যে শুরু হয়েছে কি না; এবং

(ঙ) হয়ে থাকলে, কবে নাগাদ ঐ প্রকল্পের কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রকল্পটির জন্য ২০.৮৭ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

(গ) প্রকল্পটি ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ কর্মসূচিতে মঞ্জুর হওয়ায় মঞ্জুরীকৃত সমস্ত অর্থ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যাবে।

(ঘ) উক্ত প্রকল্পের কাজ শুরু হয়েছে।

(ঙ) প্রয়োজনীয় অর্থের যোগান, বিদ্যুৎ সংযোগ ইত্যাদি পাওয়া সাপেক্ষে প্রকল্পটি ১৯৯৬-৯৭ আর্থিক বছরে শেষ হবে বলে আশা করা যায়।

**নিবিড় গ্রামীণ উন্নয়ন প্রকল্প**

১৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ৯৬৯) **ডাঃ মানস ভূঁইয়া ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার ৫৪টি ব্লকে নিবিড় গ্রামীণ উন্নয়ন প্রকল্পে (আই.আর.ডি.পি.) দারিদ্র সীমার নিচে বসবাসকারী মানুষদের বিভিন্ন প্রকল্পে সাহায্য করা হচ্ছে;

(খ) সত্যি হলে, ১৯৯০-৯১, ১৯৯১-৯২, ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ সালে ব্লকওয়ারি কত সংখ্যক লক্ষ্যমাত্রা ধার্য হয়েছিল; এবং

(গ) তার মধ্যে কত সংখ্যক লক্ষ্যমাত্রা পূর্ণ হয়েছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ব্লকওয়ারি তালিকা সন্নিবিষ্ট করা হল।

(গ) ঐ।

মেদিনীপুর জেলায় সার্বিক গ্রামোন্নয়ন কর্মসূচীর আওতায় ১৯৯০-৯১ থেকে ১৯৯৪-৯৫ পর্যন্ত
ব্লকওয়ারী লক্ষ্যমাত্রা ও লক্ষ্যপূরণ সম্পর্কিত তথ্য

| ক্রমিক | | ১৯৯০-৯১ | | ১৯৯১-৯২ | | ১৯৯২-৯৩ | | ১৯৯৩-৯৪ | | ১৯৯৪-৯৫ | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| নং | ব্লক | লক্ষ্যমাত্রা | লক্ষ্যপূরণ | লক্ষ্যমাত্রা | লক্ষ্যপূরণ | লক্ষ্যমাত্রা | লক্ষ্যপূরণ | লক্ষ্যমাত্রা | লক্ষ্যপূরণ | লক্ষ্যমাত্রা | লক্ষ্যপূরণ |
| ১। | মেদিনীপুর | ৫২৫ | ৪৭০ | ৫০০ | ২৩৮ | ৪২০ | ৫৭৩ | ৪৯৫ | ১৩ | ৪১৫ | ১৫৮ |
| ২। | গড়বেতা-১ | ৭০০ | ৭৪১ | ৬৬৫ | ৪৮৫ | ৫৬০ | ৩৭৭ | ৬৬০ | ৩৭ | ৫৫৫ | ৪৮০ |
| ৩। | গড়বেতা-২ | ৫৮৫ | ৪৮৪ | ৫৫০ | ৬৪৬ | ৪৬৫ | ২৭৪ | ৫৫০ | ৯ | ৪৬০ | ২৩৭ |
| ৪। | গড়বেতা-৩ | ৪৭০ | ৪৫৪ | ৪৪৫ | ৫১৪ | ৩৭০ | ৩৬৯ | ৪৪০ | ৩৩ | ৩৭০ | ৬০২ |
| ৫। | শালবনী | ৫৮৫ | ৪৯৫ | ৫৫০ | ৬৯৯ | ৪৬৫ | ৩৭৩ | ৫৫০ | ১২৩ | ৪৬০ | ২৩৭ |
| ৬। | কেশপুর | ৮৯০ | ৯০১ | ৮৩০ | ৪৯৯ | ৭০০ | ৭২৮ | ৮২৫ | — | ৬৯০ | ৫৭১ |
| ৭। | ডেব্‌রা | ৮২০ | ৫২৬ | ৭৭৫ | ৯১০ | ৬৫০ | ৫৫৩ | ৭৭০ | ২৭ | ৬৪৫ | ৭৪৭ |
| ৮। | খড়গপুর-১ | ৪১০ | ৫০৯ | ৩৮৫ | ৩৮৯ | ৩২৫ | ১১০ | ৩৮৫ | — | ৩২৫ | ৫৫ |
| ৯। | খড়গপুর-২ | ৫২৫ | ৫৪৬ | ৫০০ | ৪৪০ | ৪২০ | ৪২৫ | ৪৯৫ | — | ৪১৫ | ২৯৮ |
| ১০। | দাঁতন-১ | ৫২৫ | ৪১২ | ৫০০ | ৬৫৯ | ৪২০ | ৪৮৩ | ৪৯৫ | ২৬ | ৪১৫ | ৬৭৮ |
| ১১। | দাঁতন-২ | ৪১০ | ৩২৪ | ৩৮৫ | ৩৫৩ | ৩২৫ | ৩৬০ | ৩৮৫ | — | ৩২৫ | ৬৩৬ |
| ১২। | নারায়ণগড় | ৯১০ | ৮৮২ | ৯৩৩ | ৭৫৪ | ৭২৯ | ৮৭২ | ৮৭৬ | ৪০ | ৭৭৩ | ৬২৯ |
| ১৩। | কেশিয়ারী | ৫২৫ | ৫৮০ | ৫০০ | ৫৯০ | ৪২০ | ৪৫৬ | ৪৯৫ | — | ৪১৫ | ১৯১ |
| ১৪। | সবং | ৭৬০ | ৮৫৫ | ৭২০ | ৮৫৬ | ৬০৫ | ৯৩৯ | ৭১৫ | ১৬০ | ৬০০ | ৭৫১ |
| ১৫। | পিঙ্গলা | ৫৮৫ | ৬০০ | ৫৫০ | ৫১৯ | ৪৬৫ | ১১১০ | ৫৫০ | ১২২ | ৪৬০ | ৭৩৮ |
| ১৬। | মোহনপুর | ২৯০ | ২৩০ | ২৭৫ | ২৪২ | ২৩৫ | ৩২০ | ২৭৫ | — | ২৩০ | ৩১৬ |

| ক্রমিক নং | ব্লক | ১৯৯০-৯১ লক্ষ্যমাত্রা | ১৯৯০-৯১ লক্ষ্যপূরণ | ১৯৯১-৯২ লক্ষ্যমাত্রা | ১৯৯১-৯২ লক্ষ্যপূরণ | ১৯৯২-৯৩ লক্ষ্যমাত্রা | ১৯৯২-৯৩ লক্ষ্যপূরণ | ১৯৯৩-৯৪ লক্ষ্যমাত্রা | ১৯৯৩-৯৪ লক্ষ্যপূরণ | ১৯৯৪-৯৫ লক্ষ্যমাত্রা | ১৯৯৪-৯৫ লক্ষ্যপূরণ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১৭। | ঝাড়গ্রাম | ৭৬০ | ২৭৪ | ৭২০ | ৭৯৫ | ৬০৫ | ৫১০ | ৭১৫ | — | ৬০০ | ১৪৯ |
| ১৮। | বিনপুর-১ | ৫৮৫ | ৬০১ | ৫৫০ | ৬৩৭ | ৪৬৫ | ৬৪ | ৫৫০ | ১৫ | ৪৬০ | ৩৩৩ |
| ১৯। | বিনপুর-২ | ৫৮৫ | ৩১২ | ৫৫০ | ৪৫৮ | ৪৬৫ | ২২০ | ৫৫০ | ৩৭ | ৪৬০ | ৬৯৩ |
| ২০। | গোপীবল্লভপুর-১ | ৪১০ | ৩৫৫ | ৩৮৫ | ৩২৯ | ৩২৫ | ৩০৬ | ৩৮৫ | — | ৩২৫ | ৪১৪ |
| ২১। | গোপীবল্লভপুর-২ | ৪১০ | ২৯৭ | ৩৮৫ | ১৮০ | ৩২৫ | ২৭৮ | ৩৮৫ | — | ৩২৫ | ১৫০ |
| ২২। | জামবনী | ৫৮৫ | ৬০৬ | ৫৫০ | ৬৩০ | ৪৬৫ | ৭০১ | ৫৫০ | ১৯ | ৪৬০ | ২৪৯ |
| ২৩। | নয়াগ্রাম | ৭০০ | ৭২১ | ৬৬৫ | ৭৭০ | ৫৬০ | ৩৬২ | ৬৬০ | ২১৬ | ৫৫৫ | ৫৯৫ |
| ২৪। | সাঁকরাইল | ৫৮৫ | ৬০০ | ৫৫০ | ৩৮১ | ৪৬৫ | ৪৭৩ | ৫৫০ | — | ৪৬০ | ২০৩ |
| ২৫। | তমলুক-১ | ৭০০ | ৪০৭ | ৬৬৫ | ৬৪৯ | ৫৬০ | ৩৬৮ | ৬৬০ | ২৪৫ | ৫৫৫ | ৮১৫ |
| ২৬। | তমলুক-২ | ৫৮৫ | ৪৪৬ | ৫৫০ | ৪৯৮ | ৪৬৫ | ৬৯৯ | ৫৫০ | ১৮২ | ৪৬০ | ৬০৩ |
| ২৭। | পাঁশকুড়া-১ | ৮৯০ | ৪৩১ | ৮৩০ | ১২৪৩ | ৭০০ | ৭৫৫ | ৮২৫ | ২২৯ | ৬৯০ | ৮১৫ |
| ২৮। | পাঁশকুড়া-২ | ৭৬০ | ৬৬৭ | ৭২০ | ৯৭৬ | ৬০৫ | ৬৩৩ | ৭১৫ | ৬৫৯ | ৬০০ | ৫৫০ |
| ২৯। | ময়না | ৬৪৫ | ৫০৮ | ৬১০ | ৫৯৯ | ৫১০ | ৩৮৩ | ৬০৫ | ৪১৭ | ৫১০ | ৬১১ |
| ৩০। | মহিষাদল-১ | ৭০০ | ৪৭০ | ৬৬৫ | ৬২৮ | ৫৬০ | ২৭৯ | ৬৬০ | ৩৫৩ | ৫৫৫ | ৪৮৩ |
| ৩১। | নন্দীগ্রাম-৩ | ৫৮৫ | ৩১১ | ৫৫০ | ৫৯৮ | ৪৬৫ | ৪০০ | ৫৫০ | ৬ | ৪৬০ | ৪০০ |
| ৩২। | সুতাহাটা-১ | ৩৫০ | ২৭৩ | ৩৩০ | ৩১ | ২৮০ | ৯৮ | ৩৩০ | ৩২ | ২৭৫ | ৩৫৭ |
| ৩৩। | সুতাহাটা-২ | ৪১০ | ৩৬৯ | ৩৮৫ | ২৮৭ | ১৯০ | ৩৪০ | ২২০ | — | ১৯০ | ১১৬ |
| ৩৪। | নন্দীগ্রাম-১ | ৫৮৫ | ৪৮৫ | ৫৫০ | ৩৩৪ | ৪৬৫ | ৫৬৯ | ৫৫০ | — | ৪৬০ | ৪৩০ |
| ৩৫। | নন্দীগ্রাম-২ | ৪১০ | ৪১০ | ৩৮৫ | ১৯৩ | ৩২৫ | ৩০৬ | ৩৮৫ | ১০ | ৩২৫ | ২৪১ |

| ক্রমিক নং | ব্লক | ১৯৯০-৯১ লক্ষ্যমাত্রা | ১৯৯০-৯১ লক্ষ্যপূরণ | ১৯৯১-৯২ লক্ষ্যমাত্রা | ১৯৯১-৯২ লক্ষ্যপূরণ | ১৯৯২-৯৩ লক্ষ্যমাত্রা | ১৯৯২-৯৩ লক্ষ্যপূরণ | ১৯৯৩-৯৪ লক্ষ্যমাত্রা | ১৯৯৩-৯৪ লক্ষ্যপূরণ | ১৯৯৪-৯৫ লক্ষ্যমাত্রা | ১৯৯৪-৯৫ লক্ষ্যপূরণ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ৩৬। | মহিষাদল-২ | ৬৪৫ | ৫৯৪ | ৬১০ | ৫৮৯ | ৫১০ | ৪৩১ | ৬০৫ | ২২ | ৫১০ | ৫৫৫ |
| ৩৭। | কন্টাই-১ | ৪৭০ | ৩২২ | ৪৪৫ | ৫৭৮ | ৩৭০ | ৪৮৬ | ৪৪০ | — | ৩৭০ | ৪৫০ |
| ৩৮। | কন্টাই-২ | ৪৭০ | ২৫৪ | ৪৪৫ | ৪২৮ | ৩৭০ | ১০৯ | ৪৪০ | ৫৮ | ৩৭০ | ২৫৫ |
| ৩৯। | কন্টাই-৩ | ৪৭০ | ৩২৫ | ৪৪৫ | ২৩৭ | ৩৭০ | ৪২৪ | ৪৪০ | ১৭৭ | ৩৭০ | ৪৯৫ |
| ৪০। | রামনগর-১ | ৫২৫ | ৫৫৩ | ৫০০ | ৩১৭ | ৪২০ | ৪২৩ | ৪৯৫ | ৪৩ | ৪১৫ | ২৮০ |
| ৪১। | রামনগর-২ | ৪৭০ | ৫২৮ | ৪৪৫ | ৫৭৩ | ৩৭০ | ৫০৩ | ৪৪০ | ২৪৪ | ৩৭০ | ১৩৮ |
| ৪২। | ভগবানপুর-১ | ৫৮৫ | ৪৩৪ | ৫৫০ | ৫৭৬ | ৪৬৫ | ৪৬৩ | ৫৫০ | ২৬ | ৪৬০ | ৬৫২ |
| ৪৩। | ভগবানপুর-২ | ৫২৫ | ৩৩৪ | ৫০০ | ৪৫৩ | ৪২০ | ৩৯৭ | ৪৯৫ | ১৭৭ | ৪১৫ | ২৫২ |
| ৪৪। | পটাশপুর-১ | ৫২৫ | ৩৮৮ | ৫০০ | ৩৭৭ | ৪২০ | ৪০২ | ৪৯৫ | ৪৯ | ৪১৫ | ৩২৯ |
| ৪৫। | পটাশপুর-২ | ৪১০ | ৩০১ | ৩৮৫ | ৪২১ | ৩২৫ | ৪৪৯ | ৩৮৫ | — | ৩২৫ | ১৬১ |
| ৪৬। | খেজুরী-১ | ৩৫০ | ৩০৬ | ৩৩০ | ১৫৩ | ২৮০ | ৩০৬ | ৩৩০ | ১৪৫ | ২৭৫ | ২২২ |
| ৪৭। | খেজুরী-২ | ২৯০ | ২৪৭ | ২৭৫ | ২৫৪ | ২৩৫ | ২৪০ | ২৭৫ | — | ১৩০ | ২৪৪ |
| ৪৮। | এগরা-১ | ৫২৫ | ৩৮৯ | ৫০০ | ৫২৫ | ৩৭০ | ৬৪১ | ৪৪০ | — | ৩৭০ | ৩৮৯ |
| ৪৯। | এগরা-২ | ৪৭০ | ৪০৮ | ৪৪৫ | ৪৭০ | ৩৭০ | ৪৩৮ | ৪৪০ | ১০৪ | ৩৭০ | ৪৩৮ |
| ৫০। | ঘাটাল | ৭০০ | ৭৮৭ | ৬৬৫ | ৫২১ | ৫৬০ | ৩৩০ | ৬৬০ | ৫৬ | ৫৫৫ | ৫৫৬ |
| ৫১। | দাসপুর-১ | ৫৮৫ | ৫৪৭ | ৫৫০ | ৬২২ | ৪৬৫ | ৪৭৫ | ৫৫০ | ৯৯ | ৪৬০ | ৫১৫ |
| ৫২। | দাসপুর-২ | ৮২০ | ৭৭৩ | ৭৭৫ | ৮৭৭ | ৬৫০ | ৭০৬ | ৬৭০ | ৪২৪ | ৬৪৫ | ৬২১ |
| ৫৩। | চন্দ্রকোণা-১ | ৩৫০ | ৩৮৪ | ৩৩০ | ২৪৬ | ২৮০ | ৫০ | ৩৩০ | ৩৫ | ২৭৫ | ২৯৫ |
| ৫৪। | চন্দ্রকোণা-২ | ৩৫০ | ৩৪৬ | ৩৩০ | ১২৭ | ২৮০ | ১৭২ | ৩৩০ | — | ২৭৫ | ২৫০ |

## কলেজে অনার্স কোর্স

**১৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৬৬) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

বিগত শিক্ষাবর্ষে রাজ্যে মোট কতগুলি কলেজে অনার্স কোর্স চালু করা হয়েছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিগত শিক্ষাবর্ষে রাজ্যে ২৯টি বে-সরকারি এবং ৮টি সরকারি কলেজে অনার্স কোর্স চালু করা হয়েছে।

## পুরাকীর্তির তালিকা

**১৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৮১) **শ্রী দিলীপ মজুমদার ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের পুরাকীর্তিগুলির কোনও তালিকা আছে কি না; এবং

(খ) থাকলে কোন কোন জেলায় কি কি পুরাকীর্তি রয়েছে?

**তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) দার্জিলিং বাদে অন্যান্য জেলায় রাজ্য সরকার কর্তৃক সংরক্ষিত পুরাকীর্তি ও সৌধের একটি তালিকা সংযুক্ত হল।

### পশ্চিমবঙ্গ রাজ্য কর্তৃক সংরক্ষিত পুরাকীর্তিসমূহের তালিকা

### জেলা—বাঁকুড়া

১। সোনাতপলের সূর্য মন্দির, থানা—ওন্দা।
২। আট ভাই চন্ডীর বাশুলি মন্দির, থানা—ইদপুর।
৩। ধারাপাতের পরিত্যক্ত শ্যামচাঁদ মন্দির, থানা—বিষ্ণুপুর।
৪। দেউলভিড়্যার জৈন মন্দির, থানা—তালডাংরা।
৫। গোকুলনগরের গোকুলচাঁদ মন্দির, থানা—জয়পুর।
৬। বৈতাল (উত্তরবাঁধ)-এর ঝগড়াইচন্ডী মন্দির, থানা—জয়পুর।
৭। বৈতাল (উত্তরবাঁধ)-এর লক্ষ্মী-জনার্দন (বা রাধা-দামোদর) মন্দির, থানা—জয়পুর।
৮। বৈতাল (দক্ষিণবাঁধ)-এর শ্যামচাঁদ মন্দির, থানা—জয়পুর।

৯। বিক্রমপুরের পরিত্যক্ত রাধাকৃষ্ণ মন্দির, থানা—ওন্দা।

১০। মুনিনগরের রাধাকৃষ্ণ মন্দির, থানা—বিষ্ণুপুর।

১১। এলিয়াটি (বা বেলাটুকরি)-এর শ্যামচাঁদ (বা শ্যামসুন্দর)-এর পরিত্যক্ত মন্দির, থানা —ওন্দা।

১২। তেজপালের পরিত্যক্ত গৌর-নিতাই মন্দির, থানা—বিষ্ণুপুর।

১৩। যাদবনগরের যাবরাই-এর পরিত্যক্ত মন্দির, থানা—ওন্দা।

১৪। ময়নাপুরের হাকন্দা মন্দির, থানা—জয়পুর।

১৫। কোতুলপুর (বাজারপাড়া)-এর দামোদর মন্দির, থানা—কোতুলপুর।

## জেলা—বীরভূম

১৬। সুপুরের সপ্তভুজ শিব মন্দির, থানা—বোলপুর।

১৭। ইটান্ডার কালী মন্দির, থানা—বোলপুর।

১৮। ব্রাহ্মণডিহির নবরত্ন মন্দির, থানা—নানুর।

১৯। ইলামবাজারের গৌরাঙ্গ মন্দির, থানা—ইলামবাজার।

২০। রাজনগরের মতিচুর মসজিদ, থানা—রাজনগর।

২১। রামনগরের শিব মন্দির, থানা—ময়ূরেশ্বর।

২২। হেতমপুরের দেওয়ানজি শিব মন্দির এবং সন্নিহিত ধর্মীয় স্থলসমূহ, থানা—দুবরাজপুর।

২৩। হেতমপুরের চন্দ্রনাথ শিব মন্দির, থানা—দুবরাজপুর।

২৪। পাঁচরার শিব মন্দির, থানা—খয়রাশোল।

২৫। রসার আদিনাথ শিব মন্দির, থানা—নানুর।

২৬। হাটসেবা মন্দির বিষ্ণু মন্দির, থানা—নানুর।

২৭। খাপুরের কালীমন্দির-সংলগ্ন শিব মন্দির, থানা—খাপুর।

২৮। সুরিষার শিব মন্দির, থানা—ইলামবাজার।

২৯। পাথরকুচির কালী মন্দির, থানা—খয়রাশোল।

৩১। উচকরণের চাঁদরায় (ধর্মঠাকুর) মন্দির, থানা—নানুর।

৩২। উচকারণের চারটি শিব মন্দির, থানা—নানুর।

৩৩। ভাণ্ডীরবনের ভাণ্ডীশ্বর শিব মন্দির, থানা—সিউড়ি।

## জেলা—বর্ধমান

৩৪। আমোদপুরের পরিত্যক্ত গোপাল মন্দির, থানা—মেমারি।

৩৫। কালনা শহরের মজলিশসাহেব (বা ইদ-বকরিদ) মসজিদ, থানা—কালনা।

৩৬। বৈদ্যপরের পঞ্চরত্ন ইঁটের মন্দির, থানা—কালনা।

৩৭। জগদীনন্দপুরের রাধাগোবিন্দ মন্দির, থানা—কাটোয়া।

৩৮। শ্রীবাটির তিনটি শিব মন্দির, থানা—কাটোয়া।

৩৯। নূতনহাটের বাদশাহী (বা হুসেনশাহী) মসজিদ, থানা—মঙ্গলকোট।

৪০। বনপাস (কামারপাড়া)-এর শিব মন্দির, থানা—ভাটর।

৪১। কুলুটিয়ার হুসেনশাহী মসজিদ, থানা—কেতুগ্রাম।

৪২। গোস্বামীখান্ডার উৎখননে প্রাপ্ত পুরাকীর্তির ধ্বংসাবশেষ, থানা—আউসগ্রাম।

৪৩। বর্ধমান শহরের বিজয়তোরণ, থানা—বর্ধমান।

৪৪। আবাপরের কাশীনাথ শিব মন্দির, থানা—জামালপুর।

৪৫। কুলীনগ্রামের মদনগোপালজীউ মন্দির, থানা—জামালপুর।

### জেলা—কলকাতা

৪৬। পার্ক স্ট্রীটে অবস্থিত দক্ষিণ পার্ক স্ট্রীট কবরস্থান, কলকাতা।

৪৭। কাউন্সিল হাউস স্ট্রীটের সেন্ট জন-এর গীর্জা-প্রাঙ্গনে অবস্থিত অ্যাডমিরাল চার্লস ওয়াটশন, জব চার্নক এবং বেগম জনসনের সমাধি, কলকাতা।

### জেলা—কোচবিহার

৪৮। ধলুয়াবাড়ির সিদ্ধনাথ শিব মন্দির, থানা—কোচবিহার।

৪৯। গোসানিমারীর কামতেশ্বরী মন্দির, থানা—দিনহাটা।

৫০। বাণেশ্বরের বাণেশ্বর শিব মন্দির, থানা—কোচবিহার।

### জেলা—হুগলী

৫১। শ্রীরামপুরের হেনরী মার্টিনের প্যাগোডা, থানা—শ্রীরামপুর।

৫২। দ্বারহাট্টার রাজরাজেশ্বর শিব মন্দির, থানা—হরিপাল।

৫৩। দেউলপাড়ার চন্ডী মন্দির, থানা—পুরসুড়া।

৫৪। বাখরপুরের শিব মন্দির, থানা—পুরসুড়া।

৫৫। চাতরার গৌরচন্দ্র ও কৃষ্ণচন্দ্র মন্দির, থানা—শ্রীরামপুর।

৫৬। পারুলের জোড়বাংলা মন্দির, থানা—আরামবাগ।

৫৭। পারুলের রঘুনন্দন মন্দির, থানা—আরামবাগ।

৫৮। বালি-দেওয়ানগঞ্জের নবরত্নচূড়াসম্বলিত জোড়বাংলা দুর্গা মন্দির, থানা—গাঘাট।

৫৯। রাজুয়ার মসজিদ, থানা—গোঘাট।

৬০। আঁটপুরের রাধাগোবিন্দ মন্দির, থানা—জাঙ্গীপাড়া।

৬১। হরিরামপুরের শিব মন্দির, থানা—জাঙ্গীপাড়া।

৬২। কোটালপুরের রাজরাজেশ্বর শিব মন্দির, থানা—জাঙ্গীপাড়া।

৬৩। গুড়াপের নন্দদুলালজীউ মন্দির, থানা—ধনিয়াখালি।

৬৪। ব্যাণ্ডেলর পর্তুগীজ জাহাজের মাস্তুল, থানা—চুঁচুড়া।

### জেলা—হাওড়া

৬৫। আমবাগুড়িড় রায় পরিবারের দধিমাধব মন্দির, থানা—আমতা।

৬৬। মেলকের গোপালজীউ (মদনগোপাল) মন্দির, থানা—বাগনান।

### জেলা—জলপাইগুড়ি

৬৭। পূর্বদহের জটিলেশ্বর শিব মন্দির, থানা—ময়নাগুড়ি।

৬৮। বক্সা পর্বতচূড়ায় ঐতিহাসিক দুর্গ ও জেলখানা, থানা—আলিপুরদুয়ার।

### জেলা—মালদহ

৬৯। পুরাতন মালদা পুরসভার জামি মসজিদ, থানা—মালদা।

৭০। পাণ্ডুয়ার দুর্গশহরের ধ্বংসাবশেষ, থানা—গাজোল।

৭১। আদিনার পাঠান প্রাসাদের ধ্বংসাবশেষ, থানা—গাজোল।

৭২। ওয়ারিতে রত্নগড়ের ধ্বংসাবশেষ, থানা—হরিশচন্দ্রপুর।

৭৩। জগজীবনপুরের প্রত্নস্থল, থানা—হবিবপুর।

### জেলা—মেদিনীপুর

৭৪। মালঞ্চর দক্ষিণাকালী মন্দির, থানা—খড়গপুর।

৭৫। ডিহি-বাহিরির জগন্নাথ মন্দির, থানা—কাঁথি।

৭৬। চন্দ্রকোণার জোড়বাংলা মন্দির, থানা—চন্দ্রকোণা।

৭৭। চন্দ্রকোণার সতীনাথ শিব মন্দির, থানা—চন্দ্রকোণা।

৭৮। রাধানগরের রঘুনাথ মন্দির, থানা—ঘাটাল।

৭৯। গোবিন্দনগরের রাধাগোবিন্দ বা রাধারমণজীউ মন্দির, থানা—দাসপুর।

৮০। রামচন্দ্রপুরের পরিত্যক্ত হাকন্দা মন্দির, থানা—ময়না।

৮১। রিয়াপাড়ার মহারুদ্র সিদ্ধনাথ মন্দির, থানা—নন্দীগ্রাম।

৮২। রাধানগরের পরিত্যক্ত গোপীনাথ মন্দির, থানা—ঘাটাল।

৮৩। খড়দ্ রাধাকান্তপুরের গোপীনাথ মন্দির, থানা—দাসপুর।

৮৪। রাজনগরের জোড়াশিব মন্দির, থানা—পাঁশকুড়া।

৮৫। দাসপুরের গোপীনাথ মন্দির, থানা—শালবনী।

৮৭। কর্ণগড়ের মহামায়া মন্দির, থানা— শালবনী।

### জেলা—মুর্শিদাবাদ

৮৮। নাগিনাবাগের নবাব সরফরাজ খানের সমাধি, থানা—মুর্শিদাবাদ।

৮৯। বরানগরে গঙ্গেশ্বর শিব মন্দির, থানা—জিয়াগঞ্জ।

৯০। যুগসরার যুগেশ্বর শিব মন্দির, থানা—বর্ধমান।

৯১। শিবরামবাটির নবরত্ন শিব মন্দির, থানা—বর্ধমান।

৯২। বিলবাড়ির (ভটমাটি) রত্নেশ্বর শিব মন্দির, থানা—নবগ্রাম।

৯৩। মহিমাপুরে জগৎশেঠের স্মতিবিজড়িত বাড়ি, মন্দির ও প্রাসাদের ভগ্নাবশেষ, থানা—মুর্শিদাবাদ।

**জেলা—নদীয়া**

৯৪। দিগনগরে রাঘবেশ্বর শিব মন্দির, থানা—কৃষ্ণনগর।

৯৫। বীরনগরের চণ্ডীমণ্ডপ, থানা—রানাঘাট (অধুনালুপ্ত)।

৯৬। শান্তিপুর শহরের শ্যামচাঁদ মন্দির, থানা—শান্তিপুর।

**জেলা—পুরুলিয়া**

৯৭। পাড়ার দুর্গা (বা জয়চণ্ডী) মন্দির, থানা—পাড়া।

৯৮। হরকতোড়ের ঢিবি, থানা—পাড়া।

৯৯। চেলিয়ামার রাধাগোবিন্দ মন্দির, থানা—রঘুনাথপুর।

১০০। ক্রোশজুড়ির কাশীনাথ শিব মন্দির, থানা—কাশীপুর।

১০১। পাকবিরড়ার পরিত্যক্ত জৈন মন্দির, থানা—পুঞ্চা

১০২। আরশার বাসুদেব মন্দিরের ভগ্নাবশেষ, থানা—আরশা।

১০৩। আরশার জৈন মন্দির ও জৈন ভাস্কর্যের ধ্বংসাবশেষ, থানা—আরশা।

১০৪। সুইসার জৈন ও অন্যান্য প্রস্তর ভাস্কর্য, থানা—বাঘমুণ্ডি।

১০৫। বেগুণকোদরের রাস মন্দির, থানা—ঝালদা।

১০৬। বোড়ামের সিদ্ধেশ্বর আশ্রমের আদি মধ্যযুগীয় কিছু মন্দির ও ভাস্কর্য, থানা—জয়পুর।

**জেলা—উত্তর চব্বিশ পরগনা**

১০৭। হালিশহরের নন্দকিশোর মন্দির, থানা—বীজপুর।

**জেলা—পশ্চিম দিনাজপুর**

১০৮। বিন্দোলের ভৈরব মন্দির, থানা—রায়গঞ্জ।

১০৯। বাহিরহাটায় একডালা দুর্গের ধ্বংসাবশেষ, থানা—কুশমুণ্ডি।

**হলদিয়া উন্নয়ন সংস্থার পরিধি**

২০০। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪০) **শ্রী সুকুমার দাস ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) হলদিয়া উন্নয়ন সংস্থার (এইচ. ডি. এ.) পরিধি বাড়ানোর কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) শিল্পায়নের প্রাক্কালে নন্দীগ্রাম ১ নং ব্লক ও মহিষাদল ২ নং ব্লক (সমস্ত)-কে এই উন্নয়ন সংস্থার মধ্যে আনার কোনও পরিকল্পনা আছে কি না?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হলদিয়া উন্নয়ন সংস্থার আয়তন বৃদ্ধি করার প্রস্তাব গত ২৩.৬.৯৩ তারিখে উক্ত সংস্থার ৪১তম অধিবেশনে আলোচিত হলেও বিষয়টি আপাতত স্থগিত রাখার সিদ্ধান্ত গৃহীত হয়েছে।

(খ) বর্তমানে এ ধরনের কোনও পরিকল্পনা নেই।

## পাকা রাস্তা তৈরির পরিকল্পনা

২০১। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪৩) শ্রী সুকুমার দাস : নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) হলদিয়া উন্নয়ন সংস্থা কর্তৃক সুতাহাটা থানার অন্তর্গত বরদা স্টেশন হতে "গেঁওখালী জলপ্রকল্প" ও "ত্রিবেণী ট্যুরিস্ট কমপ্লেক্স" পর্যন্ত কোন পাকা রাস্তা তৈরির পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকিলে, কবে কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এই সম্পর্কিত একটি প্রকল্প হলদিয়া উন্নয়ন সংস্থার আছে।

(খ) ১৯৯৫-৯৬ সালের বার্ষিক পরিকল্পনার সময়কালের মধ্যে কাজ শুরু করা যাবে বলে আশা করা যায়।

## সেচ-সেবিত জমির পরিমাণ

২০২। (অনুমোদিত প্রশ্ন নং ১৩২২) **শ্রী অতুলচন্দ্র দাস :** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

মেদিনীপুর জেলার শাঁখরাইল ও গোপীবল্লভপুর ২ নং ব্লকে বিভিন্ন ক্ষুদ্র সেচ প্রকল্পের মাধ্যমে সেচ-সেবিত জমির পরিমাণ কত (ব্লকওয়ারি)?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৮৮ সালের "ক্ষুদ্র সেচ প্রকল্প গণনা" অনুযায়ী মেদিনীপুর জেলার শাঁখরাইল ও গোপীবল্লভপুর ২ নং ব্লকে বিভিন্ন ক্ষুদ্র সেচ প্রকল্পের আওতায় আনীত জমির পরিমাণ ছিল যথাক্রমে ৫২২০.৭৬ হেক্টর ও ৫৮৩১.১৭ হেক্টর। বর্তমান পরিসংখ্যান আগামী গণনায় (যা ১৯৯৫ সালে আরম্ভ হওয়ার কথা) পাওয়া যাবে।

**রাজ্যে জাতীয়-সড়কের দৈর্ঘ্য**

২০৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩৩) **শ্রী অতুলচন্দ্র দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে জাতীয় সড়কের মোট দৈর্ঘ্য কত; এবং

(খ) উক্ত সড়কগুলির মেরামতির জন্য ১৯৯৪-৯৫ আর্থিক বছরে কেন্দ্রীয় সরকারের অর্থ বরাদ্দের পরিমাণ কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট দৈর্ঘ্য ১৬৮০.৫৪ কিঃমিঃ।

(খ) উক্ত সড়কগুলির মেরামতের জন্য ১৯৯৪-৯৫ আর্থিক বছরে কেন্দ্রীয় সরকারের ভূতল পরিবহন দপ্তর ১৭৪৪.০২ লক্ষ টাকা বরাদ্দ করেছিলেন।

**বন্ধ কারখানার সংখ্যা**

২০৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫১) **শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যে কতগুলি কারখানা বন্ধ আছে; এবং

(খ) তন্মধ্যে, ধর্মঘট, লক আউট, ক্লোজার এবং সাসপেনশন অফ ওয়ার্কের কারণে বন্ধের সংখ্যা কত (জেলা ভিত্তিক হিসাব এবং তালিকা)?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১১৬টি।

(খ) ১৯৯৪ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত ধর্মঘটে বন্ধ হয়েছে ৬টি কারখানা, লক আউট হয়েছে ৮৭টি কারখানা এবং ক্লোজার হয়েছে ২৩টি কারখানা। জেলা ভিত্তিক হিসাব ও তালিকা নিম্নে পেশ করা হল ঃ

**Districtwise break up of cases of Strike, Lockout (Suspension of Work) and Closure as on 31.12.94**

| District | Strike | | Lockout | | Closure | |
|---|---|---|---|---|---|---|
| | No.of cases | No.of men involved | No.of cases | No.of men involved | No.of cases | No.of men involved |
| alcutta | — | — | 33 | 11904 | 5 | 194 |
| owrah | 1 | 150 | 8 | 2928 | 3 | 77 |
| 4-Parganas (N) | — | — | 16 | 12453 | — | — |
| adia | 1 | 22 | 6 | 2230 | 2 | — |
| ooghly | 2 | 1300 | 11 | 3963 | 1 | 16 |
| idnapore | 2 | 350 | 2 | 490 | 3 | 82 |
| ankura | — | — | 1 | 115 | — | — |
| urdwan | — | — | 3 | 1858 | 3 | 79 |
| alpaiguri | — | — | 2 | 545 | — | — |
| arjeeling | — | — | 1 | 19 | 2 | 38 |
| irbhum | — | — | 4 | 329 | 1 | 20 |
| ttar Dinajpur | — | — | — | — | 1 | 9 |
| urulia | — | — | — | — | 1 | 6 |
| 4-Parganas (S) | — | — | — | — | 1 | 7 |
| **Total** | **6** | **1822** | **87** | **36837** | **23** | **528** |

Figures are provisional)

### নূতন আর.এল.আই. প্রকল্প

২০৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৭৪) শ্রী ঈদ মহম্মদ : জলসম্পদ অনুসন্ধান ও ন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

রাজ্যে নূতন করে কোনও আর.এল.আই. প্রকল্প অনুমোদনের পরিকল্পনা সরকারের আছে কি না?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্যে বর্তমানে কোনও নূতন আর.এল.আই. প্রকল্প অনুমোদনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন নেই। তবে উপকৃত চাষীরা রক্ষণাবেক্ষণের দায়িত্ব নিলে, উদ্বৃত্ত ডিজেল চালিত ইঞ্জিন, পাম্প দ্বারা সমষ্টি নদী সেচ-প্রকল্প মঞ্জুর করা হয়।

### মাকড়দহ জলপ্রকল্প

২০৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬৯) **শ্রী পদ্মনিধি ধর ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ডোমজুড় কেন্দ্রের মাকড়দহ এলাকায় জল প্রকল্পের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(খ) কত দিনের মধ্যে তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাকড়দহ এলাকার জন্য আলাদা কোনও পানীয় জল সরবরাহ প্রকল্প নেই। তবে মাকড়দহ এলাকার একটি অংশ ডোমজুর জল সরবরাহ প্রকল্পের অন্তর্ভূক্ত। এই প্রকল্পের ৪ (চার)টি জোনের মধ্যে ৩ (তিন)টি জোনের কাজ ৯৫ শতাংশ শেষ হয়েছে ও স্বাভাবিক জল সরবরাহ চলছে।

(খ) ৪ (চার) নং জোনের কাজ বর্তমান আর্থিক বছরে শেষ হবে বলে আশা করা যায়।

### সমবায় ব্যাঙ্ক কর্মীদের বেতন কমিটি

২০৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৭২১) **শ্রী নির্মল দাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) রাজ্যের সমবায় ব্যাঙ্ক কর্মীদের নূতন বেতন নির্ধারণের জন্য কোনও বেতন কমিটি গঠিত হয়েছিল কি;

(খ) হয়ে থাকলে, কার নেতৃত্বে এই বেতন কমিটি গঠিত হয়েছিল;

(গ) বেতন কমিটির সুপারিশ সরকারের নিকট প্রদান হয়েছে কি;

(ঘ) সরকার বেতন কমিটির সুপারিশ কার্যকর করতে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(ঙ) কোনও তারিখ থেকে বেতন কমিটির সুপারিশ কার্যকর করা হবে বলে আশা করা যায়?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) শ্রী ভক্তিভূষণ মন্ডলের নেতৃত্বে।

(গ) হ্যাঁ।

(ঘ) সরকার ঐ বেতন কমিটির রিপোর্ট পর্যালোচনা করে বিভিন্ন কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক এবং প্রাথমিক কৃষি ও গ্রামীণ বিকাশ ব্যাঙ্কসমূহের সভাপতিগণের সঙ্গে বৈঠক করেছেন। ঐ রিপোর্ট কার্যকর করার জন্য সরকার এবং ব্যাঙ্ক কর্মচারি প্রতিনিধিদের মধ্যে একটি সমঝোতাপত্র স্বাক্ষরিত হয়েছে।

(ঙ) পঞ্চম শিল্প ট্রাইব্যুনালের অনুমতি সাপেক্ষে ১।৪।৯২ তারিখ থেকে সুপারিশ কার্যকর হবে বলে আশা করা যায়।

**চা-বাগিচায় শ্রমিক সংখ্যা**

২০৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৭২৩) **শ্রী নির্মল দাস ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কত মানুষ চা-বাগিচা শিল্পে নিযুক্ত আছে;

(খ) ঐ শিল্পে ন্যূনতম মজুরি আইনভঙ্গকারীদের বিরুদ্ধে ১৯৯৪-৯৫ আর্থিক বছরে কতগুলি অভিযোগ শ্রম দপ্তরের গোচরে আনা হয়েছে;

(গ) ১৯৯৪-৯৫ সালে উক্ত শিল্পে নিয়মিত এবং অনিয়মিত শ্রমিক কর্মচারিবৃন্দ নূতন কোনও বিশেষ আর্থিক সুবিধা পেয়েছেন কি না;

(ঘ) পেয়ে থাকলে, তা কিরূপ; এবং

(ঙ) ঐ শিল্পে নিযুক্ত শ্রমিক কর্মচারিগণ কি ধরনের সুযোগ-সুবিধা পেয়ে থাকেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রায় আড়াই লক্ষ শ্রমিক ও কর্মচারি।

(খ) এই শিল্পে মজুরি-বেতন নিয়ন্ত্রিত হয় বিগত ২০-৭-৯৪ তারিখে স্বাক্ষরিত শিল্প ভিত্তিক ত্রিপাক্ষিক চুক্তির মাধ্যমে। এই চুক্তিভঙ্গের কোনও অভিযোগ সরকারের নিকট আসেনি।

(গ) হ্যাঁ।

(ঘ) ২০-৭-৯৪ তারিখে স্বাক্ষরিত একটি শিল্প ভিত্তিক ত্রিপাক্ষিক চুক্তির মাধ্যমে শ্রমিক কর্মচারি গণ যে নূতন আর্থিক অধিকারী হন, তা নিম্নে দেওয়া হল।

**দৈনিক মজুরি বৃদ্ধির হার**

| প্রাপ্ত বয়স্ক শ্রমিক | তারিখ থেকে দেয় | শিশু শ্রমিক |
|---|---|---|
| | টাকা | টাকা |
| ২.৫০ | ১.৪.৯৪ | ১.২৫ |
| ২.৫০ | ১.৪.৯৫ | ১.২৫ |
| ২.০০ | ১.৪.৯৫ | ১.০০ |

২৪-১১-৯৪ তারিখে ত্রিপাক্ষিক হস্তক্ষেপে অন্যান্য মাসিক আয়কারিদের এবং ১৪-৩-৯৫ তারিখে দ্বিপাক্ষিক চুক্তির মাধ্যমে মাসিক মাহিনা ভোগীদের বেতনক্রম পুনর্বিন্যাস হয়।

(ঙ) শ্রমিক কর্মচারিগণ বিভিন্ন সময়ে স্বাক্ষরিত শিল্প ভিত্তিক ত্রিপাক্ষিক চুক্তি অনুযায়ী বেতন কাঠামো, ছাতা, জুতা, প্রোটেকটিভ গারমেন্টস, কম্বল, বোনাস ও অন্যান্য সুযোগ-সুবিধার অধিকারী হন। এ ছাড়াও শ্রমিক কর্মচারিরা ১৯৫১ সালের বাগিচা শ্রমিক আইন ও তৎসংক্রান্ত বিধি অনুযায়ী বাসস্থান, চিকিৎসা ও বিভিন্ন কল্যাণমূলক বিধি, ছুটি, কার্যকাল সংক্রান্ত বিধির সুযোগ-সুবিধার অধিকারী।

**চাঁচলে দমকলকেন্দ্র স্থাপন**

২০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৫৭) **শ্রী নাজমুল হক ঃ** পৌর-বিষয়ক (দমকল) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলার চাঁচলে প্রস্তাবিত দমকল কেন্দ্র স্থাপনের জন্য জমি পাওয়া গেছে কি না; এবং

(খ) পাওয়া গেলে, কত দিনের মধ্যে উক্ত কেন্দ্রের গৃহনির্মাণের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পৌর-বিষয়ক (দমকল) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) জমি পেলেই চাঁচল দমকল কেন্দ্র নির্মাণের প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে।

**কাঠ-চেরাই মেশিনের সংখ্যা**

২১০। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৬০) **শ্রী নিশিকান্ত মেহেতা :** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় কতগুলি কাঠ-চেরাই মেশিন আছে;

(খ) তার মধ্যে, কতগুলি সরকারি লাইসেন্স প্রাপ্ত আর কতগুলি বে-আইনি; এবং

(গ) ঐসব বে-আইনি মালিকদের বিরুদ্ধে সরকার কোনও রকম ব্যবস্থা গ্রহণ করেছেন কি না?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৬৮টি কাঠ-চেরাই মেশিন আছে।

(খ) একটিও সরকারি লাইসেন্স প্রাপ্ত নয়। ২৫টি কাঠ-চেরাই মিল হাইকোর্টের অনুমতি নিয়ে ব্যবসা চালাচ্ছেন।

(গ) অনুমতি ব্যতিরেকে যে সমস্ত মিলগুলি চলছে সেগুলিতে বে-আইনি কাঠ প্রবেশ বন্ধ করার জন্য পাহারার ব্যবস্থা এবং প্রয়োজন হলে কাঠ বাজেয়াপ্ত করা হয়।

**শালবনীতে জলাধার**

২১১। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৭৫) **শ্রী সুন্দর হাজরা :** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) শালবনীতে জল সরবরাহের জন্য কোনও জলাধার আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত জলাধার কত সালে তৈরি হয়েছিল?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) শালবনীতে জলসরবরাহ প্রকল্পের জন্য একটি উত্তোলিত জলাধার আছে।

(খ) জলাধারটি ১৯৬৯ সালে তৈরি হয়েছিল।

**কেন্দ্রীয় ভূমি উন্নয়ন ব্যাঙ্কের প্রতিনিধি**

২১২। (অনুমোদিত প্রশ্ন নং ১৮২২) **শ্রী রতনচন্দ্র পাখিরা :** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

মেদিনীপুর জেলার ঘাটাল কো-অপারেটিভ এগ্রিকালচার অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক লিমিটেড-এ কেন্দ্রীয় ভূমি উন্নয়ন ব্যাঙ্কের মনোনীত প্রতিনিধির নাম কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ঘাটাল কো-অপারেটিভ অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক লিমিটেড-এর বোর্ডের সদস্য হিসাবে কেন্দ্রীয় ভূমি উন্নয়ন ব্যাঙ্কের মনোনীত প্রতিনিধির নাম শ্রী জগন্নাথ গোস্বামী।

## ময়নাগুড়ি শহরে কলেজ প্রতিষ্ঠা

**২১৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮২৯) **শ্রী নিত্যানন্দ অধিকারি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ময়নাগুড়ি শহরে কলেজ প্রতিষ্ঠার জন্য সংশ্লিষ্ট কমিটি এক লক্ষ টাকা সরকারের কাছে জমা দিয়েছেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত কলেজ স্থাপনের বিষয়টি বর্তমানে কোনও পর্যায়ে আছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## সমবায় কৃষি উন্নয়ন সমিতি

**২১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩৩) **শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, মেদিনীপুর জেলার ঘাটাল থানার অন্তর্গত মূলগ্রাম সমবায় কৃষি উন্নয়ন সমিতি লিমিটেড-এ অর্থ তছরূপের ঘটনা ঘটেছে; এবং

(খ) সত্যি হলে, এ ঘটনার ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এই ঘটনার পরিপ্রেক্ষিতে মেদিনীপুর-২ রেঞ্জের সমবায় সহ-নিবন্ধক এক সমবায় উন্নয়ন আধিকারিককে দিয়ে প্রাথমিক তদন্ত করিয়েছেন। উক্ত সমিতির বোর্ডের বেশির ভাগ ডিরেক্টরের অনুপস্থিতিতে সম্পূর্ণ তথ্য প্রাথমিক তদন্তে পাওয়া যায়নি।

'রূপায়ণের' কথা তো আমি আগেই বলেছি। হ্যাঁ, প্রত্নতত্ত্বর ব্যাপারে আপনি কিছু কিছু কাজ করেছেন, তা আমি স্বীকার করছি। আপনি অনেকগুলো জায়গায় এক্সকাভেশন করেছেন এবং কতগুলো জায়গায় সাকসেসফুল হয়েছেন। আমি শুধু একটা অনুরোধ আপনাকে করছি যে, কলকাতায় অনেক আর্কিওলজিক্যাল জিনিস-পত্র আছে, কিন্তু সেগুলো ছড়িয়ে ছিটিয়ে আছে। বহু স্ট্যাচু আছে—পুরোনো কলকাতায় গিয়ে আমি দেখেছি এমন অনেক জিনিস আছে যা আপনি সংগ্রহ করতে পারেন। আপনি সংগ্রহশালা করেছেন, সুতরাং এখন আপনার সংগ্রহ করার সুবিধা আছে। সুতরাং আপনি এখন কলকাতার ওপর জোর দিন। আপনি টেরাকোটা সংরক্ষণের ব্যবস্থা করেছেন এবং একস্কাভেশনের ওপরও জোর দিয়েছেন। কিন্তু এর রাসায়নিক পরীক্ষা বা কেমিক্যাল সেস্টের ব্যবস্থা না করলে লোকের ধারণা টেরাকোটা এমন কিছু নয়, ওগুলো শুধু খোলামকুচি মাত্র। কিন্তু এর মধ্যে বিজ্ঞান আছে, এর মধ্যে দিয়ে বছর গোনা যায়, এর মধ্যে ইতিহাস আছে, এই বোধটা সৃষ্টি করার জন্য উদ্যোগী হতে আপনাকে আমি অনুরোধ করছি। তা না হলে যাদুঘরে বিহার ইউ.পি.-র লোক এসে ঘুরে যায় এবং মনে করে ওটা একটা ম্যাজিকের মতো ব্যাপার, এটাও সাধারণের মধ্যে সে রকমই থেকে যাচ্ছে। আপনি বহু কমিউনিস্ট কান্ট্রি ঘুরে এসেছেন, আপনি নিশ্চয়ই দেখেছেন সে সব দেশে গাদা গাদা মিউজিয়াম। ইউরোপের দেশগুলোয়, রাশিয়ায়, চিনে মানুষকে আরও বেশি সচেতন করার জন্য যাদুঘর নাম দিয়ে, ম্যাজিক ঘর নাম দিয়ে ইতিহাসকে মানুষের মাথার মধ্যে ঢুকিয়ে দিচ্ছে, তাদের উপলব্ধিতে এনে দিচ্ছে। এ ক্ষেত্রে আমরা জাতীয় পর্যায়ে এবং রাজ্য পর্যায়ে চূড়ান্ত ব্যর্থ।

[11-30 - 11-40 a.m.]

স্বভাবতই আমি মনে করি এটা দেখবেন। আর একটি বিষয়ে বলছি যেটা আপনার নয়, কিন্তু আপনি উদ্যোগ নিন সেটা হল এশিয়াটিক সোসাইটি। এটা আপনার সরাসরি নয়, কিন্তু তবুও আপনি উদ্যোগ নিন। এটা একটা হাস্যকর হয়ে দাঁড়িয়েছে। এইরকম একটা বৃহৎ প্রতিষ্ঠান, একটা জ্যান্ত ইতিহাস, ঐতিহাসিক প্রতিষ্ঠান। সেই প্রতিষ্ঠানের প্রধান কেন একজন ডাক্তার? এখানে কত বড় বড় ঐতিহাসিক রয়েছেন, আর্কিওলজিষ্ট ডিপার্টমেন্টের লোক রয়েছেন। অনেক আর্কিওলজিস্ট রয়েছেন। কলিকাতা ইউনিভার্সিটিতে আর্কিওলজিস্ট ডিপার্টমেন্ট রয়েছে। আপনি নিজেও আর্কিওলজির উপর ভাল কাজ করছেন। কিন্তু এইরকম ১জন ডাক্তারকে যিনি ওষুধ দেন, ডক্টোরেট নন তাকে প্রধান করে বসিয়ে রাখা হয়েছে। এর প্রধান হতে গেলে তাকে পালি জানতে হবে, সংস্কৃত জানতে হবে, খরোষ্টি জানতে হবে। তিনি চলে যাচ্ছেন বিদেশে পালি শিলালিপি পড়ার জন্য। উনি একজন ডাক্তার, উনি কি করে পড়বেন? একে সরিয়ে দেবার পরেও উনি কোর্ট থেকে অর্ডার নিয়ে বসে আছেন। এইভাবে এই সোসাইটি ধ্বংস হয়ে যাচ্ছে। প্রকৃত যারা আর্কিওলজিস্ট, প্রকৃত যারা ঐতিহাসিক, যারা গবেষণা করতে চায় তাদের সদস্য পর্যন্ত ইনি করেন না। আপনি কি করে করবেন তা আমি জানি না, তবে এটা রাজ্যের সম্পদ। দিল্লি থেকে গাদাগাদা টাকা দিচ্ছে। আপনারা এক সময়ে

এটা নিয়ে লড়াই করেছিলেন, আন্দোলন করেছিলেন। এখন হঠাৎ সরে গেছেন। সরে গিয়ে সমর্থন করতে শুরু করে দিয়েছেন। সরকারে মাধ্যমে এর সামগ্রিক চিত্রটা কেন্দ্রীয় সরকারের কাছে জানান। আপনি যখন দিল্লি যাবেন তখন কেন্দ্রীয়মন্ত্রীর সঙ্গে দেখা করে এই ব্যাপারে কথা বলুন। এই জিনিস চলতে পারে না। একজন ডাক্তার কি করে এই ডিপার্টমেন্টের ইনচার্জ হয়? তিনি একজন ফিজিসিয়ান, মাস্টারি করেন, ডাক্তারদের পড়ান। তিনি এশিয়াটিক সোসাইটির প্রধান হয়ে বসে আছেন। উনি বাইরের লোক বলে আমি নাম করছি না, কিন্তু আপনি বিস্তারিত জানান। আপনি পেপার তৈরি করুন। কোটি কোটি টাকা নয়ছয় করছে প্রাচীন পত্র-পত্রিকা বাইরে বিক্রি করে দিয়ে আসছে। মূল্যবান সংগ্রহ বাইরে বিক্রি করে দিয়ে আসছে এমনও অভিযোগ পাচ্ছি। কোন ইমপর্টান্ট লোক তার কাছে এলে একটা করে তাকে খেতাব দিয়ে দিচ্ছে খালি নিজের প্রচার করার জন্য। এইরকম একটা প্রতিষ্ঠানকে সর্বনাশের মুখে ঠেলে দেওয়া যায় না। কলকাতার বুকের উপর চোখের সামনে এই জিনিস হচ্ছে। কিছু বলতে গেলেই হৈ-হৈ করে আসছে বহু মানুষ যারা বিস্তারিতভাবে কিছুই জানেন না তথ্য। আপনি বাংলার মানুষকে জানান এবং কেন্দ্রীয় সরকারকে জানান ও চাপ দিন। আমি আপনাকে আর একটা ব্যাপারে অনুরোধ করব। "নন্দন" আপনি ব্যবহার করছেন বিভিন্ন পারপাসে। কিন্তু জেলায় জেলায় যে রবীন্দ্রভবনগুলি গড়ে উঠেছে এত টাকা খরচ করে সেগুলির অবস্থা খুবই খারাপ। পি. ডব্লু. ডি খরচ করে এগুলি তৈরি করেছিল। আপনি এই ভবনগুলির ব্যাপারে ভাল করে দেখবেন, ইভেন ২৪-পরগনার রবীন্দ্রভবনও দেখবেন। আপনার ডিপার্টমেন্ট এটা পারবেন কিনা জানি না, তবে পি. ডব্লু. ডিকে বলুন এগুলি মেরামত করার জন্য। তা নাহলে অ্যাবানডান্ট হয়ে যাবে কয়েকদিন পরেই। এ ব্যাপারে আমার সাথে অনেক এম. এল. এ একমত হবেন। শিলিগুড়ির মতন নিজে উদ্যোগ নিয়ে তৈরি করুন। রবীন্দ্রভবন যেগুলি ব্যবহার করছেন সেগুলি ব্যবহারের উপযুক্ত নয়। তাই বলছি, এগুলি সারাতে পারেন অথবা শিলিগুড়ি ও নন্দনের মতন জিনিস তৈরি করুন। শিশিরমঞ্চ আমরা তৈরি করেছিলাম। কিন্তু এইসব রবীন্দ্রভবনগুলি যদি সারাতে না পারেন তাহলে কিছু দিনের মধ্যেই পরিত্যক্ত হয়ে যাবে। আপনি ভাল করে দেখুন। নন্দন এবং শিলিগুড়িতে যে রকম ভাল জিনিস তৈরি করেছেন এইরকম সদরে আলাদা করে করতে পারেন কিনা দেখুন। আর একটা ব্যাপারে আমি বারেবারে বলছি—আপনার কাজ হচ্ছে অনেক—কিন্তু আপনি লক্ষ্য করেছেন কিনা জানি না—যেসব জিনিসের প্রচার সেল-ভেল ইত্যাদিকে দিয়ে করান সেগুলি খুবই মামুলি ভাষা, কথাও মামুলি। অ্যাডভার্টাইজ ছাড়া উপযোগিতা পাওয়ার সুযোগ নেই। একে আরও কমার্শিয়ালাইজ করে দিন যাতে মানুষ আকর্ষিত হয়। আপনি পয়সা দিচ্ছেন, আর্টিস্টদের পয়সা দিচ্ছেন, কিন্তু কিছু হচ্ছে না। সর্বশেষে আর একটি জিনিস দেখার জন্য অনুরোধ করব, সেটা হচ্ছে "লোকরঞ্জনশাখা। লোকরঞ্জন শাখাকে আপনি একবার সলিলবাবুকে দিয়ে চালাবার চেষ্টা করেছেন। এখন কি অবস্থা জানিনা, কিন্তু এই শাখা বহুল প্রচলিত ছিল। এটা ডাঃ রায়ের নিজস্ব জিনিস ছিল। ভালো শিল্পীদের দিয়ে এই শাখাকে এফেক্টিভ করার চেষ্টা করুন। এটা আপনার নিজস্ব একটা সংস্কৃতি প্রচারের পাথেয় হতে পারে। এই দিকে আপনি

দৃষ্টি দিন। এই শাখার বড় একটা জায়গা ছিল। এবার আপনার প্রকাশন বিভাগের কথা বলি। আপনার প্রকাশন বিভাগের পাতা এবং লেখা পশ্চিমবঙ্গ ছাড়া বাকিগুলির অবস্থা অত্যন্ত খারাপ। ক্যালকাটা গেজেট বন্ধ হয়ে গেল, সে দিকেও দেখবেন। আপনি 'বসুমতী' প্রতিষ্ঠানকে ভালো করে ব্যবহার করতে পারেননি। 'বসুমতীকে' আপনি আবার কেন দুভাগ করে দিয়েছেন? 'বসুমতী' উত্তরবঙ্গে আছে। সেখানকার স্টাফরা কান্নাকাটি করছেন, স্টাফরা যেতে চায় না। এর সার্কুলেশনও খুব কম। এখানে ওটাকে নিয়ে এসে ভালো করে করবার চেষ্টা করুন। আপনি কমার্শিয়াল পথে এটা করবার চেষ্টা করুন। আমি বলছি না যে, এটায় ২ লাখ সার্কুলেশন হোক। কিন্তু এটা একসময় ব্লাকেও বিক্রি হয়েছে। পার্টিবাজি করে এটাকে আপনি তুলে দিলেন। কি করে চলবে প্রতিষ্ঠান? ওটাকে যদি আপনি কমার্শিয়াল দৃষ্টি দিয়ে চালাতেন তাহলে 'বসুমতীকে' উঠে যেতে হত না। অন্যান্য প্রকাশন কাগজ বের করছে, আর আপনি আপনার সরকারের একটি কাগজ চালাতে পারলেন না? এটা খুবই দুর্ভাগ্যের কথা। মেশিনগুলির ব্যবহার যথেষ্ট ভাবে হচ্ছে না। এখনও এটা লোকসানে চলছে। একটা লোকসানের দোহাই দিয়ে বসুমতী তুলে দিলেন। এখনও বসুমতী লোকসানে চলছে। বসুমতী একটা নাম। 'বসুমতী' একটা ইতিহাস, 'বসুমতী' পত্রিকা জগতের একটা সম্পদ। 'বসুমতী' তুলে দিয়ে টাকা বাঁচাবার চেষ্টা করলেন। আজ 'এশিয়ান এজ', 'রাজপথ', 'সোনার বাংলা' ইত্যাদি গাদা গাদা কাগজ বেরোচ্ছে, আর আপনার নিজের কাগজ আপনি চালাতে পারবেন না? আমি নিজে জানি যে, খাদ্য আন্দোলনের সময় এই কাগজ ৫-৬ টাকা দিয়ে ব্ল্যাক হয়েছে। আজকে সেটাকে আপনি তুলে দিলেন। আর বাকি কাগজগুলিকে আপনি গালা গাল দিচ্ছেন। এই গালা গাল দেওয়াটা বন্ধ করুন। এবার প্রেস কর্ণারের কথা বলি। প্রেস কর্ণার সব সময় মুখ্যমন্ত্রীর ঘরের সামনে থাকে। আপনি সেটাকে ভেঙে দিলেন। এমারজেন্সীর সময় আমরা তাল দিয়েছিলাম, তখন আপনারা হৈ চৈ করে উঠেছিলেন। কিন্তু এখন আপনারাই সেটাকে ভেঙে দিলেন। ওটাকে এখন যেখানে বসিয়েছেন, সেখানে কেউ বসছেন না। হয় আপনার ঘরের সামনে, নয় মুখ্যমন্ত্রীর ঘরের সামনে দাঁড়াচ্ছেন। আগে ওঁরা বসে কাজ করতেন। এখন ওঁদের দাড়িয়ে কাজ করতে হচ্ছে। আজ গণশক্তিতে গাদা গাদা টাকা দিচ্ছেন। বেআইনি করছেন। বাকি কাগজগুলিকে গালা গাল দিচ্ছেন। আপনি এটাকে বন্ধ করুন প্রেসের অ্যাক্রেডিটেশন কার্ড দেওয়ার ব্যাপারটায় আপনারা পার্টিবাজি করছেন। 'গণশক্তির' সাংবাদিকদের আপনি ৪-৫টা করে কার্ড দিচ্ছেন। আর যখন কোন মন্ত্রী আসেন, তখন ১০টা করেও কার্ড দেওয়া হয়। 'গণশক্তি' আপনাদের মুখপাত্র ঠিক আছে, কিন্তু আপনারা এই যে বিমাতৃসুলভ আচরণ করছেন, এটা বন্ধ করুন। আপনারা সম মানসিকতা নিয়ে সংবাদপত্রগুলি দেখুন। সমস্ত ব্যাপারেই আপনারা সমান দৃষ্টিভঙ্গিতে দেখুন। এই কথা বলে কাটমোশনের সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-40 – 11-50 a.m.]

**শ্রী মহঃ ইয়াকুব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় ৩৮ নম্বর ডিমাণ্ড যেটা পেশ করেছেন, তাকে সমর্থন করে আমি দু'একটি কথা বলতে চাই। আমাদের এই

দপ্তরের মন্ত্রী মহাশয় যে বক্তব্য পেশ করেছেন, সেই সম্পর্কে কিছু বলার নেই। আমি ত আমাদের সাধারণ মানুষের পক্ষ থেকে অভিনন্দন জানাচ্ছি। কারণ তিনি যেভাবে আমা দেশের জন্য কৃষিতে স্বনির্ভরতা সম্পর্কে সচেতন হয়ে তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে এ পরিকল্পনা নিয়ে চেষ্টা করে যাচ্ছেন, তার জন্য তাকে আমি ধন্যবাদ জানাচ্ছি। আজ আধুনিক যুগে মাস মিডিয়া হচ্ছে টি. ভি। এই টি. ভি-তে যে সব ধরনের প্রোগ্রাম দেখ হয় সেই সম্পর্কে সুব্রতবাবু বলেছেন। কিন্তু তিনি একটি বিষয়ে বলেননি যে এই বষ রাজ্যের এক্তিয়ারে নেই। কেন্দ্রীয় সরকারের পলিসি, কেন্দ্রীয় সরকারের নীতির ফলে আজ দেশের কৃষিতে স্বনির্ভরতা ধ্বংস হতে চলেছে। আজকে·যুব সমাজ এবং শিশুদের মানসি এমন ভাবে তৈরি হচ্ছে তাতে আমি মনে করি যে আমাদের ভবিষ্যৎ অন্ধকারের দিকে যাচ্ছে। কাজেই স্বাভাবিক ভাবে সকলের সম্মিলিত ভাবে এগিয়ে আসা দরকার কে সরকারের এই নীতির বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার জন্য এবং এর বিরুদ্ধে ব্যাপক প্রতি জানানো উচিৎ। দ্বিতীয় কথা হচ্ছে সংবাদ পত্র। সংবাদ পত্রের স্বাধীনতা নিশ্চয়ই আছে স্বাধীন ভাবেই সংবাদ পত্র সংবাদ পরিবেশন করুক, এটা আমরা মনে করি। কারণ আ গণতন্ত্রকে সম্প্রসারিত করার জন্য দীর্ঘদিন আন্দোলন করে চলেছি। কিন্তু কিছুদিন য আমরা লক্ষ্য করছি যে কয়েকটি সংবাদপত্র এমন ভাবে সংবাদ পরিবেশন করছে দেখে হয় যেন একটা বিশেষ রাজনৈতিক দলের মুখপাত্র হয়ে তারা সংবাদ পরিবেশন করছে। তাই নয়, দাঙ্গার সময়ে সংবাদ পত্রের ভূমিকা প্রশংসিত হলেও, আমরা দেখেছি যে সংবাদপত্র কলকাতা তথা গ্রামাঞ্চলে দলীয় সংঘর্ষকে উস্কানী দেবার মতো সংবাদ পরিবে করেছে। এই রকম সংবাদ পরিবেশনের ফলে আমরা দেখেছি যে পশ্চিমবঙ্গে কিছু জায়গায় আইন-শৃঙ্খলা দেখা দিয়েছে। কাজেই আমি মনে করি এর জন্য এই সব সংবাদ দায়ী। সেজন্য আমি মন্ত্রী মহাশয়কে বলব যে এই বিষয়ে একটা সুষ্ঠু ব্যবস্থা নে পাশাপাশি এই কথা বলব যে বিভিন্ন ভাষায় সংবাদ পত্র আমাদের এই রাজ্যে পরিবে হয় এবং বিশেষ করে আমাদের এই রাজ্যে কলকাতা, হাওড়া, হুগলি আসানসোল শিলিগুড়ির একটা অংশে উর্দ্দু, হিন্দু, ভাষাভাষী জনসংখ্যা অনেক বৃদ্ধি পেয়েছে। কাজেই এবং হিন্দি ভাষার সংবাদ পত্রগুলি যাতে উন্নত মানের হয় সেজন্য তারা যাতে সরব সহযোগিতা এবং সাহায্য পায়, সেদিকে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সঙ্গে একথা বলব যে বাংলা একাডেমি গঠিত হবার পরে তার মাধ্যমে যে সব সাহিত্য অন্যান্য বিষয়গুলি প্রকাশ পাচ্ছে তা প্রশংসনীয়। কিন্তু দুঃখের বিষয় উর্দ্দু একাডেমির সেই তুলনায় উল্লেখযোগ্য ভূমিকা দেখছি না। সেজন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আক করব যাতে আগামীদিনে উর্দ্দু একাডেমি যাতে উল্লেখযোগ্য ভূমিকা পালন করতে পা উন্নতি করতে পারে সেই দিকে আপনি নজর দেবেন।

সাথে সাথে এই কথা বলব রবীন্দ্রভবন অনেক জেলাতে আছে, দীর্ঘ দিন ধরে আ লক্ষ্য করছি হাওড়ার উলুবেড়িয়াতে রবীন্দ্র ভবনের জরাজীর্ণ অবস্থা, অনেক দিন ধরে

অবস্থায় রয়েছে। এই ব্যাপারে বারে বারে বলা সত্ত্বেও বিশেষ কোন ব্যবস্থা সেই ভাবে নেওয়া হচ্ছে না। উত্তর ২৪-পরগনার বারাসাতে যে রবীন্দ্র ভবনটি রয়েছে, দীর্ঘ দিন ধরে শুনছি সেটা নূতন করে হবে। টাকা অ্যালটমেন্ট কিছু কিছু হচ্ছে। কিন্তু কোথায় কি কাজ হচ্ছে সেটা বুঝতে পারছি না। চুঁচড়া রবীন্দ্র সদনের সেই একই অবস্থা। এই রকম অনেকগুলি জায়গায় এই রকম অবস্থায় রয়েছে রবীন্দ্র সদনগুলি। আমি আশা করি এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় বিশেষ দৃষ্টি দেবেন। পাশাপাশি আজকে এই আধুনিক ব্যবস্থায় যে অবস্থা দাঁড়িয়েছে তাতে বিভিন্ন জেলার মহকুমায় বিশেষ করে বিভিন্ন ব্লকে একটা করে মিনি মঞ্চ করা দরকার। যার মাধ্যমে আমাদের যে কৃষ্টি, আমাদের যে সংস্কৃতি এবং অন্যান্য অনুষ্ঠান গ্রামাঞ্চলের মানুষের কাছে রাখতে পারি, গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে সেখানে যাতে বিভিন্ন অনুষ্ঠান করা যায় সেই ভাবে একটা পরিকল্পনা করার দরকার আছে। সাথে সাথে আমি বলব বিভিন্ন চলচিত্রের ব্যাপারে। আমরা দেখেছি বাংলা চলচিত্রের যে ঐতিহ্য ছিল সেই ঐতিহ্য আর নেই। সরকারি ভাবে এবং অন্যান্য দিক থেকে প্রথম দিকে কয়েকটি ভাল আর্ট ফ্লিম তৈরি হয়েছিল। পরবর্ত্তীকালে আমরা লক্ষ্য করছি বাংলায় সেই রকম দৃষ্টান্ত মূলক ছবি তৈরি হচ্ছে না। দু-একটি ছবি কয়েক দিন আগে হয়েছে, হলেও সেইগুলি উল্লেখ যোগ্য কিছু নয়। কারণ এখন বহু বাংলা ছবি বোম্বের ছবি অনুকরণে হচ্ছে। তাতে সেই ছবি আমাদের যুব সমাজকে কোন দিকে নিয়ে যাচ্ছে সেটা উল্লেখ করার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। আমার মনে হয় এই বিষয়ে আমাদের বিশেষ গুরুত্ব দেওয়া উচিত। আজকে আমাদের যে সামাজিক অবস্থা এবং আর্থিক অবস্থা, তাতে সাধারণ মানুষের মানসিকতা চিন্তা করে ছবি তৈরি করা দরকার। সেই দিকে আমাদের সরকারের বিশেষ দৃষ্টি দেওয়া দরকার। আমাদের সেই রকম ছবি তৈরি করা দরকার যাতে আমাদের দেশের যে ঐতিহ্য তাকে রক্ষা করতে পারি, তাকে প্রসারিত করতে পারি এবং এর মাধ্যমে ভবিষৎ প্রজন্মকে তৈরি করতে পারি। সাথে সাথে ভিডিয়ো ক্যাসেট যেগুলি তৈরি করার পরিকল্পনা আছে বা কিছু কিছু ক্ষেত্রে হয়েছে সেইগুলি বিশেষ করে গ্রামাঞ্চলে দেখানোর ব্যবস্থা করা দরকার। আমাদের দেশের সামাজিক অবস্থা, অর্থনৈতিক অবস্থা কি রকম, আমাদের দেশে যেসব পরিকল্পনা, যেসব কার্যক্রম আমরা করছি দেশের উন্নয়নের স্বার্থে দেশের প্রগতির স্বার্থে সেইগুলি যাতে গ্রামাঞ্চলের মানুষের কাছে তুলে ধরতে পারি সেই ব্যবস্থা করা দরকার।

[11-50 – 12-00 noon]

পাশাপাশি বলব, শহরাঞ্চলে, বিশেষ করে বস্তি এলাকায় আজকাল দেখা যায় যে অনেক জায়গায় ভি. ডি. ও. শো হয়, যাদের কোনও লাইসেন্স নেই। এমন কি দেখা যায়, স্কুল গোয়িং স্টুডেন্টরা সেখানে গিয়ে ভি. ডি. ও. দেখছে তাদের টিফিনের এক টাকা, বা ৫০ পয়সা যা পায় তা জমিয়ে। এইগুলো যাতে বন্ধ হয় এবং কড়া হাতে দমন করা যায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করা দরকার। সব শেষে একটা কথা বলতে চাই, আমাদের সরকারি প্রচার যন্ত্র, এই প্রচার যন্ত্রের মাধ্যমে আরও ব্যাপক হারে যেমন সাম্প্রদায়িক দাঙ্গার বিরুদ্ধে

আমাদের এই দপ্তর, রাজ্য সরকারের এই দপ্তর, বুদ্ধদেব বাবু যে চেষ্টা করছেন, তা প্রশংসনীয়। এখন যে অবস্থা, তাতে এটা শেষ হয়ে গেছে, এ কথা আমরা বলব না। আমাদের সম্প্রীতি যেমন প্রচার হওয়া দরকার, সাথে সাথে জনস্বাস্থ্য, সাক্ষরতা ও অন্যান্য ব্যাপারেও আমাদের ব্যাপক প্রচারের প্রয়োজনীয়তা আছে। তাই আমি আশা করি, যে পদক্ষেপ তিনি নিয়েছেন, সেই পদক্ষেপ আরও জোরদার হবে এবং আগামী দিনে এমন কতগুলি ব্যবস্থা গ্রহণ করবেন যাতে আমাদের দেশের যে কৃষ্টি, সংস্কৃতি, আদত, তাবাজ্জ, জাতাবিতা, এইগুলো নষ্ট করার যে চক্রান্ত চলছে, কেন্দ্রীয় সরকারের যে নীতি, তার বিরুদ্ধে পদক্ষেপ আরও মজবুত হবে, শক্তিশালী হবে এবং আমাদের দেশের জনমতকে এর বিরুদ্ধে প্রতিবাদে সোচ্চার করে তুলবেন। সেই আশা রেখে, এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** (অনুপস্থিত)।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, তথ্য ও সংস্কৃতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী বুদ্ধদেব বাবু তাঁর বাজেট প্রস্তাবের বইতে যে প্রস্তাব রেখেছেন তার প্রারম্ভিক বক্তব্যের সঙ্গে আমার ব্যক্তিগত মত কিছু কিছু মিলছে, সেইগুলো পড়তে ভালো, বলতে ভালো, কিন্তু বাস্তবে যখন এই সরকারের মূল্যায়ন করি, তখন বেদনাহত হতে হয়। তথ্য এবং সংস্কৃতি দপ্তর দু ভাগে ভাগ করা যায়। একটা হল তথ্যের দিক। এটা আপনারা সবাই জানেন যে, নিউ অ্যাচিভমেন্ট অফ দা টেকনোলজি অ্যাণ্ড সায়েন্সে উই আর সো মডার্নাইজড, যার ফলে তথ্য জানা, তথ্য দেওয়ার আধুনিক সহজতম পদ্ধতি আমাদের কাছে এসে ধরা দিয়েছে। এর ফলে আমরা যেমন একদিকে অনেক জিনিস সহজেই জানতে পারছি, অন্যদিকে তেমনি আবার একটা ভয়াবহ দিক আমাদের কাছে ধরা পড়ছে। সেটা হচ্ছে যে, নতুন নতুন যান্ত্রিক প্রযুক্তি আবিস্কারের ফলে আমরা যে তথাকথিত সভ্যতা, বিজ্ঞানের কথা বলি, এই যান্ত্রিক গণমাধ্যম, বিশেষ করে দূরদর্শনের প্রভাব ভারতের সভ্যতার, সমাজব্যবস্থার উপর যে প্রভাব ফেলেছে, তার পরিপ্রেক্ষিতে একটা প্রশ্ন উঠছে। রেডিও একটা গণমাধ্যম, কিন্তু সেটা তত আঘাত করছে না, যেটা বেশি আঘাত করছে, আমার ব্যক্তিগত মত, সেটা দূরদর্শনের প্রভাব। এটা পরবর্তী প্রজন্মের মানুষের কাছে একটা প্রশ্ন হিসাবে দেখা দিতে পারে। যদিও আপনারা বলবেন, এটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার। তার মানে এই নয়, সমগ্র ভাবে রাজ্য সরকারের চিন্তাধারার পরিপন্থী হিসাবে, একনায়কতন্ত্র হিসাবে সব কিছু নির্ণয় করতে পারে। সেইজন্য ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন থাকবে যে, দূরদর্শনের যে শিক্ষণ পদ্ধতি, বা দৃশ্যাবলী যা আমাদের কাছে ভারতীয় সভ্যতার পরিপন্থী মনে হয়, সেইগুলোকে বন্ধ করার ক্ষেত্রে আমাদের বিধানসভার বেশিরভাগ সদস্য একমত হয়ে কিছু বলতে পারে কি না? এছাড়া গতকাল বিধানসভায় মেনশনে একজন মাননীয়া সদস্যা বললেন যখন দিল্লির সাংসদের কার্যক্রম দেখানোর জন্য যে সময় দেওয়া হচ্ছে, তখন রাজ্যে রাজ্যে বিধানসভার দৃশ্যাবলী দেখানোর জন্য দূরদর্শন সেইসময় টুকুও নেই। সংবাদ পরিবেশনের ক্ষেত্রেও সময় সঙ্কুচিত করা হয়েছে। এতে আমরা বেদনাহত। সেজন্য দুটি দিক থেকে এই দূরদর্শনে যে সঙ্কট দেখা

দিয়েছে তা আজকে বিধানসভার মাধ্যমে, আপনার মাধ্যমে আমরা কেন্দ্রীয় প্রচার মন্ত্রীর কাছে জানতে চাই। আপনি তথ্যের দিক দিয়ে জানাবার জন্য সংবাদপত্রের উপরে একটা বিষোদ্গার করেছেন। গণতান্ত্রিক দেশে এটা সমীচীন কিনা এটা আপনি ভাববেন। আপনার রাজনৈতিক আদর্শ, রাজনৈতিক মত একটা দিক। কিন্তু সরকারে থেকে নিজস্ব রাজনৈতিক ডাইরেক্ট একচেটিয়া মালিক কিছু দৈনিক সংবাদপত্রকে কটাক্ষ করা, যেহেতু আপনাদের পক্ষে এই সংবাদপত্র ঠিকভাবে মন জয় করতে পারছে না সেইহেতু বিষোদ্গার করা একপেশে। কারণ আমরা যারা পড়াশুনা করি, আমরা যারা গণশক্তি পড়ি—আপনারা বেশি করে পড়েন, কিন্তু আমরাও পড়ি—আমরা লক্ষ্য করি কিছু পার্থক্য থাকে। তা হলো, বিরাট পার্থক্য যেটা থাকে তা থাকে এডিটোরিয়াল কালামে। Editorial means news with the combination of his news. But news is based on facts. সেই নিউজ পরিবেশনের ক্ষেত্রে বিরাট বৈষম্য আছে বলে আমরা মনে করি না। সেজন্য গণশক্তির এডিটোরিয়াল পড়ে ভিউজ যা আছে তা অন্য হতে পারে। গণতন্ত্রে ভাল ও মন্দ দুটি দিকই থাকবে এবং তা তুলে ধরবে। সেই কারণে গণশক্তিকে পাবলিসিটি দেবার জন্য তাতে বেশি করে আপনি বিজ্ঞাপন দিচ্ছেন। কিন্তু সেই তুলনায় যে সংবাদপত্রে প্রচার সংখ্যা লক্ষ লক্ষ, জনসংযোগ যে বেশি করছে, মানুষের কাছে যার চাহিদা আছে, সেই সংবাদপত্র বেশি গুরুত্ব পাবে না? আপনাদের দপ্তরের মধ্যে আপনি গুরুত্বপূর্ণ লোক হতে পারেন। কিন্তু আপনার দপ্তর অনেক ছোট দপ্তর। অ্যাডভার্টাইজমেন্ট এর ক্ষেত্রে বিন্যাস করতে গিয়ে গণশক্তির যেটুকু পাওয়ার কথা তার তুলনায় সেখানে বেশি করে বিজ্ঞাপন দিচ্ছেন। কিন্তু তথ্য ও সংস্কৃতি দপ্তর এই কথা বলে যে Culture is the mirror to reflect the identity of individual, or of collectiveness, of society, of nation or of a State or of a Government. আমি সংস্কৃতির দিক থেকে এটা বুঝি। অর্থাৎ যাহা কিছু সুন্দর, যাহা কিছু শোভন তাহাই হচ্ছে সংস্কৃতি। আমার সিময় নেই, তা নাহলে এই দপ্তর সম্পর্কে অনেক সময় ধরে বলা যায়, বর্তমান সরকারকে অনেক কিছু বলা যায়। আপনাদের বক্তৃতায় যে মূল্যবোধ 'এর কথা আছে তা বাস্তবক্ষেত্রে, জীবনের ক্ষেত্রে রাজনৈতিক প্রচারের যে অপসংস্কৃতি তাই বোঝায়। সেটা পড়ে দুঃখ হয়, বেদনা হয়। মূল্যবোধের কথা রাজনৈতিক দলগুলোকে ভাবতে হবে, সমস্ত দলই তা ভাবছে। Criminalisation of polities is essential to remain in power. সেই ক্ষেত্রে আমরা মনে করি, সংস্কৃতি রক্ষা করার দায়িত্ব হচ্ছে সরকারের, যে পক্ষ সরকারে থাকবে তার, তা সে কেন্দ্রীয় সরকার হোক বা রাজ্য সরকার যেই হোক না কেন। এই কথা বলে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য কর্তৃক যে বাজেট এখানে পেশ করা হয়েছে, তাকে আমি সমর্থন জানাচ্ছি। সমর্থন জানানোটা একটা প্রথাগত ব্যাপার। কিন্তু আমি সমর্থন জানাচ্ছি এই কারণে যে প্রকৃতপক্ষে এই দপ্তরকে তিনি নতুন করে সাজিয়েছেন, ঢেলে সাজিয়েছেন। আমি যান জটের কারণে আগে এসে

পৌছুতে পারিনি। মাননীয় সুব্রত মুখার্জি মহাশয়, এক সময়ে এই দপ্তরের মন্ত্রী ছিলেন। তিনি হয়ত এই কথাটা স্বীকার করে গেছেন।

[12-00 – 12-10 p.m.]

আমাকে প্রথমে যেকথা বলতে হচ্ছে সেটা হচ্ছে যে, মাননীয় বিরোধীদলের সদস্য শ্রী সুকুমার দাস সংবাদপত্র সম্পর্কে বলতে গিয়ে আমাদের মন্ত্রীর বক্তৃতার বিরোধিতা করেছেন। বিরোধিতা করা ওদের অভ্যাস, তাই ওরা বিরোধিতা করেছেন এবং করবেনও। কিন্তু সংবাদপত্র সম্পর্কে কি বলা আছে সেটা দেখুন, সেখানে বলা আছে যে, সংবাদপত্র হচ্ছে একটা সেকেণ্ড পার্লামেন্ট। আমরা অতীতে কি দেখেছি সেটা বিরোধীদের স্মরণ করতে বলি, আমরা দেখেছি সত্যেন মজুমদার, উপেন গঙ্গোপাধ্যায় এবং চপলা ভট্টাচার্যের মতো মানুষদের, যারা সংবাদপত্রের বিরোধিতা করার জন্য দেশপ্রেমের ক্ষেত্রে একটা উজ্জ্বল দৃষ্টান্ত স্থাপন করে গেছেন। আর আজকের দিনে সংবাদপত্র গুলো কিভাবে চলছে। ৭০ এর দশকেও দিনের পর দিন কাগজ বেরিয়েছে অক্ষরহীনভাবে এবং তার প্রতিবাদ কাগজে কাগজে ধ্বনিত হয়েছে। কিন্তু আজকের সংবাদপত্রগুলো অসত্য এবং অর্দ্ধসত্য, তালকে তিল বানিয়ে, আবার তালহীন তিল বানিয়ে সংবাদ পরিবেশন করছেন এবং আমরাও সেই সংবাদ পড়তে অভ্যস্ত হচ্ছি। আমি বলছি না যে, সকল সংবাদপত্রই এই কাজ করেন এবং জীবিকার স্বার্থে জীবনকে ধরে রাখার তাগিদেই অনেক সময়ে এইরকম অসত্য সংবাদ পরিবেশন করতে বাধ্য হন। কিন্তু আমরা লক্ষ্য করেছি এবং একথা অনস্বীকার্য যে, সংবাদপত্রগুলোর পরিচালক মণ্ডলী বিভিন্ন শ্রেণীর স্বার্থে অসাধু ব্যবস্থা করে থাকেন। সেইদিক থেকে মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়ের যে দপ্তর, সেই দপ্তর থেকে একটি নতুন শিক্ষা আমাদের দিয়েছেন। আমরা জানি নানা ভাষা, নানা মত নানা পরিধান, বিবিধের মাঝে দেখ মিলন মহান। এই হচ্ছে আমাদের ভারতবর্ষ এবং সেখানে মাননীয় মন্ত্রীর দপ্তর থেকে প্রতিটি ভাষায় সংবাদপত্র বার করার ব্যবস্থা করেছেন। নেপালী, বাংলা তার সঙ্গে সাঁওতালি, উর্দ্দু, হিন্দি এইরকম বিভিন্ন ধরণের ভাষায় সংবাদপত্র বেরুচ্ছে। যখন আমরা লক্ষ্য করছি যে, কেন্দ্রের সরকার হিন্দি ভাষার উপরে বিশেষ প্রাধান্য দিচ্ছেন এবং তাকেই অর্থনৈতিক ভাষা হিসাবে ব্যবহার করার প্রচেষ্টা করছেন, তখনই এই বাংলার মাটিতে আমরা লক্ষ্য করছি যে, আমাদের ভারতবর্ষে যেমন বিভিন্ন বর্ণ, বিভিন্ন ভাষাভাষির মানুষেরা বিভিন্ন অঞ্চলের পরিধানে সজ্জিত হয়ে, পশ্চিমবঙ্গের মাটিতে যখন তারা দাঁড়ায়, তখনই বোঝা যায় আমরা সবাই এক এবং সেই একতা মাননীয় মন্ত্রী তার দপ্তরের সংস্কৃতির মধ্যে তুলে ধরার চেষ্টা করেছেন। আমি এইবার যেকথায় আসতে চাইছি সেটা হচ্ছে যে, মাননীয় সুকুমার বাবু দূরদর্শনকে কেন্দ্র করে অনেক কথা বললেন। এই দূরদর্শন হচ্ছে আমাদের সবচেয়ে শক্তিশালী মিডিয়া এবং সেই মিডিয়া যখন অন্যায়ভাবে কাজে লাগানো হয় তখন আমরা তা দেখে প্রতিবাদে সোচ্চার হয়ে উঠি। আজকে দূরদর্শনের ক্ষেত্রে ভারত সরকারের কোনও নিজস্ব নীতি নেই, কোন স্থায়ী নীতি নেই। তার ফলে আজকে আমরা দেখতে পাচ্ছি ১৫টি বহুজাতিক সংস্থা দূরদর্শনের সময়কাল নিয়ন্ত্রণ করছে আমরা তাই দেখছি

এই অর্থনৈতিক পরিকাঠামোর উপরে দাঁড়িয়ে থেকে এই বহুজাতিক সংস্থাগুলো দূরদর্শনের মাধ্যমে আমাদের ভারতবর্ষের সংস্কৃতির ক্ষেত্রে একটা হায়নার থাবা বিস্তার করছে। এই মৌলিক সাংস্কৃতিক বুনিয়াদকে রক্ষা করার ক্ষেত্রে আমাদের পশ্চিমবঙ্গ থেকে ১৯৯০ সালে একটা 'প্রসার ভারতী বিল' কেন্দ্রে পাঠান হয়েছিল। কিন্তু তাকে সমর্থন করা হল না এবং ১৯৯২ সালে আমাদের দূরদর্শনে যারা চাকুরি করতেন তারা আক্রান্ত হলেন। আমরা সেই সময়ের থেকে এই দাবি তুলে এসেছি যে, দূরদর্শনের একটা চ্যানেলকে যেন রাজ্য সরকারের হাতে তুলে দেওয়া হয়। আজকে সেইকারণে এইকথা বলতে চাই যে, সাম্রাজ্যবাদী শক্তির দ্বারা পরিচালিত হয়ে অর্থনৈতিক ক্ষেত্রে যেমন দেখা যাচ্ছে অর্থনৈতিক নিয়ন্ত্রণ, তেমনি দূরদর্শনের ক্ষেত্রেও বাজারি অর্থনীতি চালু হয়েছে। এবং সেই জায়গাতেই আমাদের প্রতিবাদ। সেইকারণে আমি যে জায়গাটায় আসতে যাচ্ছি সেটা হচ্ছে যে, আমি বিরোধী সদস্যদের অনুরোধ করব, দূরদর্শনকে যাতে সুস্থ সংস্কৃতির মাধ্যম হিসাবে ব্যবহার করা হয় তারজন্য কেন্দ্রীয় সরকারের কাছে জানান এবং আসুন আমরা সবাই মিলে এরজন্য সংগ্রামে নামি। একজোট হয়ে আমরা সেই দাবি আদায় করার ক্ষেত্রে লড়াইয়ের সামিল হই। এই প্রসঙ্গে আরেকটি কথা বলতে চাই সেটা হচ্ছে যে, সংবাদপত্রগুলোর পাতায় আজকাল দেখা যাচ্ছে বিভিন্ন রকমের বিজ্ঞাপন, যা সুস্থ সংস্কৃতিকে আক্রমন করছে। আমি এই ব্যাপারে বিনয়ের সঙ্গে মন্ত্রীর কাছে বলতে চাই যে, এই সেনসাস রাজ্য সরকারের হাতে কি নেই যাতে এই ধরনের কুরুচিপূর্ণ বিজ্ঞাপন বন্ধ করা যেতে পারে।

এমন একটা ব্যবস্থা কি করা যায় না যে, যে হোর্ডিং আমাদের শুভ চেতনাকে ধ্বংস করে সেই হোর্ডিং-এর উপর সেন্সরের কাঁচি চালানো যায়। আমাদের ভারতবর্ষের সংস্কৃতি, বাংলার সংস্কৃতি তাকে বাঁচানো যায়। স্যার, আমাদের এই বাংলার বুকে গ্রামীণ কবির মুখে শুনেছিলাম—"এমন মানব জমিন রইল পতিত আবাদ করলে ফলত সোনা।" কিন্তু আবাদ করবে কে? জার্মান ফুলতুর শব্দ থেকে ভায়া কাল্টিভেশন হয়ে ইংরাজি কালচার শব্দের উৎপত্তি হয়েছিল। এই কালচার থেকেই হচ্ছে কর্ষণ। কৃষিতে সংকর্ষনে কৃষি, আর কৃষিতে ক্ষুধা নিবৃত্তি। সংস্কৃতিতে আসে মনন। মনন হচ্ছে কালচার। কিন্তু আজকে আমরা কি দেখতে পাচ্ছি স্যার, আমরা দেখতে পাচ্ছি আজকে এই অবস্থা এসে দাড়িয়েছে যে, ভারতবর্ষের ৯০ কোটি মানুষের যে সংস্কৃতি সেই সংস্কৃতির কথা আমাদের ভারতবর্ষের দিল্লি থেকে যে সরকার দেশকে পরিচালনা করছেন তাঁরা চিন্তা করছেন না। আমাদের এই প্রোসেনিয়ামের বাইরে যে বিরাট মানব জমিন তার আবাদের দায়িত্ব আমাদের মার্ক্সবাদীদের ঘাড়ে পড়েছে। পৃথিবীর ভূগোলে পশ্চিমবঙ্গ বিধানসভায় দাঁড়িয়ে একথা আমি বলতে চাই, আপাত দৃষ্টিতে এ কথা অবাস্তব মনে হলেও আমরা কমিউনিস্টরা এই অসম্ভবকে সম্ভব করব। আজকে গ্রাম-বাংলার বুকে যে সংস্কৃতি অবহেলিত ছিল, যার কথা সত্যেন্দ্রনাথের মুখে আমরা শুনেছিলাম। তিনি একক উদ্যোগে গেয়ে উঠেছিলেন পাল্কির গান। একক উদ্যোগে গেয়ে উঠেছিলেন মাঝি-মাল্লাদের গান। আজকে পশ্চিমবাংলার সরকার তাদের দাবির মাধ্যমে এমন একটি জায়গায়

নিয়ে এসেছেন যে, দপ্তরের নাম পরিবর্তনের মধ্যে দিয়ে তাদের ভাবনার পরিবর্তনের জায়গা যেমন দেখিয়েছেন তার সঙ্গে সঙ্গে আমরা দেখতে পাচিছ আজকে পশ্চিমবাংলার সরকার পশ্চিমবাংলার বুকে যে সংস্কৃতি প্রসারিত করতে যাচ্ছেন, প্রকাশিত করতে যাচ্ছেন, সেই গ্রামীণ সংস্কৃতির বিকাশের জন্য আজকে গ্রাম তৈরি করছেন। ইস্টার্ন বাইপাশের ঠিক তেমনি ভাবে আমরা দেখতে পাচ্ছি যে, লোক-সংস্কৃতির সঙ্গে আজকে ফোক, ট্রাইবল কালচারগুলো হচ্ছে এবং এর সঙ্গে আমরা কি লক্ষ্য করছি—আমাদের জেলা উত্তর-২৪ পরগনা-র হিঙ্গলগঞ্জে মাঝি-মাল্লাদের গানের জন্য সম্মেলন করা হল। আমাদের জেলা উত্তর ২৪ পরগনার ভাটপাড়ায় শ্রমিকদের হাতুড়ীর তালে তালে যে কারখাণ্ডলো চালিত ছিল আজকে যখন দিল্লিশ্বরের নীতির ফলে শিল্পাঞ্চল সব বন্ধ, রুগ্ন হয়ে যাওয়ার দরজায় তখন কিন্তু তাদের যে শ্রম সঙ্গীত সেই শ্রম-সঙ্গীতকে উজ্জীবিত করবার জন্য আমাদের এই দপ্তর থেকে বুদ্ধদেব বাবুর নেতৃত্বে সেই কাজ আজকে সংগঠিত হচ্ছে। এবিষয়ে ভাবতে হবে না স্যার? কোথায় আমাদের প্রসারিত করেছেন আমাদের সরকার। বামফ্রন্ট সরকার কোথায় আমাদের চিন্তা-ভাবনার দরজাটাকে খুলে দিয়েছে। কিন্তু কথা হচ্ছে, গ্রাম-বাংলার বুকে রামা কৈবর্ত, রহিম শেখ আর অভাগীর দল শুধু চোখের জল এতকাল ফেলেছে। আজকে শাসন ব্যবস্থাকে, গ্রামীণ শাসন ব্যবস্থাকে এক হাতে যখন তুলে ধরেছেন আরেক দিকে তুলে নিয়েছেন সংস্কৃতির জগতকে এবং তাদের যে অবহেলিত সংস্কৃতি, পেছিয়ে পড়া সংস্কৃতি সেই সংস্কৃতিকে এগিয়ে নিয়ে আসার দায় এবং দায়িত্ব পালন করে চলেছে আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার-এর নেতৃত্বে এই তথ্য ও সংস্কৃতি দপ্তর। এর সঙ্গে সঙ্গে যে কথা বলতে হচ্ছে, আজকে বিরোধী বন্ধুদের কাছে সংস্কৃতির কথা শুনতে একটু অস্বস্তি লাগে। স্যার, তাদের সময়কালের সংস্কৃতির কথা একটু না বলে পারছি না। আজকে সংবাদপত্র ও সাংবাদিকদের স্বাধীনতার কথা নিয়ে ওঁরা অনেক কুম্ভীরাশ্রু বর্ষণ করেছেন। কিন্তু আমরা যে ভুলতে পারি না সরোজ দত্তকে। সংবাদপত্র ও সাংবাদিকদের স্বাধীনতার কথা বলার আগে ওঁরা কি একবারও চিন্তা করবেন না সরোজ দত্তের কথা? ওঁরা কি ভাববেন না কোন সংস্কৃতি ওঁরা নিয়ে এসেছিলেন? ওদেরই নেতৃত্বে দেখলাম—বৃহন্নলার দল—ওরা পরবর্তী প্রজন্মকে শিখিয়েছিলেন, জয়প্রকাশের গাড়ির উপরে কি করে নাচতে হয়। ওঁরা তো শেখাননি রূপো কাকার সেই সব সংস্কৃতি। সেই সংস্কৃতির মধ্যে দিয়ে মূল্য বোধ আজকে পরাজিত হচ্ছে বর্তমান ভারতবর্ষের আর্থ-সামাজিক অবস্থায়। ওঁদের দেখছেন না, নাগপুর থেকে তৈরি হয়ে কী করে আমাদের নয়না পর্যন্ত যে সংস্কৃতি সেই সংস্কৃতি চর্চায় ওরা অভ্যস্ত। সেই অভ্যস্ততা নিয়ে আজকে যখন হাজির হন তখন বুঝতে হবে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের সাংস্কৃতি অর্থাৎ সংস্কারের জায়গাটা ঠিক রাখবার জন্য, আন্তরিকতার জন্য, তার বহুধাব্যপ্তি কোন একটা ক্ষুদ্র পরিসরে নেই। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংস্কৃতির জগতের মূল্যবোধ অবক্ষয়ের যে অশনি সংকেত আমাদের কাছে আজকে হাজির হয়েছে সেই অবক্ষয় থেকে আজকে আমাদের আগামী দিনের সম্পর্কে ভেবে নিতে হচ্ছে। তাই আজকে বলতে চাই স্যার, মানুষের সাংস্কৃতির উন্নতি আমাদের একটাই শিক্ষা দিতে পারে তা হচ্ছে মানুষের উপর বিশ্বাস।

[12-10 – 12-20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্মরণ করতে চাইছি ৩০ দশকের জার্মানীর কথা। হাজার হাজার জার্মান জনতার সামনে আর্যরক্তের দম্ভের আগুনে পুড়ে মরলেন শেক্সপীয়ার। যে কোনও চিন্তাশীল মানুষ একটু চিন্তা করলেই ইতিহাসের সেই কলঙ্কজনক অধ্যায়ের সঙ্গে ১৯৯২ সালের বাবরি মসজিদ ধ্বংসের কথাটা তুলনা করতে পারবেন। আজকে খুশবন্ত সিংয়ের রবীন্দ্রনাথ সম্পর্কে উক্তি এবং সুনীল গঙ্গোপাধ্যায়ের রবীন্দ্র সঙ্গীত সম্বন্ধে প্রেসক্রিপশন কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। আজকে সেই অশনি সংকেতই আমরা শুনতে পাচ্ছি ইম্পেরিয়ালিজম ইজ দি হায়েস্ট ফেজ অফ ক্যাপিটালিজম। লেনিনবাদের এই শিক্ষার আলোকে আমরা আরও শিখেছি, ধনতান্ত্রিক সংস্কৃতির হাত ধরেই আসে সাম্রাজ্যবাদী সংস্কৃতির আক্রমণ। তা চোরাগোপ্তা পথে নয়, দিন দুপুরে ডাকাতির মতো সদম্ভে। ভারতের সংস্কৃতি জগতে আজকে আক্রমণ বাড়ছে। বামফ্রন্ট সরকারের যে জিনিসটার দিকে আমাদের তাকাতে হচ্ছে, ১০০ বছরে পদার্পণ করেছে আমাদের চলচ্চিত্র জগৎ। আজকে অতীতের দিনের সঙ্গে মেলাবেন টালিগঞ্জকে। আপনারা বাংলা চলচ্চিত্র জগৎ সম্পর্কে ভাবেননি, কলাকুশলীদের সম্পর্কে ভাবেননি। পশ্চিমবাংলার আজকে রূপায়ণ নামে কালার ফিল্ম ল্যাবরেটোরি তৈরি হচ্ছে, আজকে আমরা দেখছি এশিয়ার গর্ব নন্দনকে। আজকে আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন শিল্পী কলাকুশলীদের নতুন নতুন ধরনের প্রকল্প গ্রহণ করা হচ্ছে। আজকে রাধা সিনেমা তৈরি করা হয়েছে। আজকে ভীষণভাবে গ্রাম বাংলায় ভি. ডি. ও-র দাপট শুরু হয়েছে, আজকে সেই দাপটকে বন্ধ করা হয়েছে জেলা শাসকের নির্দেশে। আজকে সরকার ইতিমধ্যে গ্রামবাংলায় ভি. ডি. ও চালাচ্ছে। তার সঙ্গে আমরা লক্ষ্য করছি, যে, সমস্ত সিনেমা আছে তাকে রক্ষণাবেক্ষণ করবার জন্য সরকার উদ্যোগ নিয়েছেন। আমি বিনয়ের সঙ্গে বলতে চাই। আজকে শিল্পী সাহিত্যিক উদয়শঙ্কর, বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথের নামে পুরস্কার করা হয়েছে। প্রমথনাথ বিশীকে মরণজয়ী বিদ্যাসাগর পুরস্কার দেওয়া হয়েছে। আমরা উপযুক্ত মানুষকে উপযুক্ত সম্মান দিতে পেরেছি। আজকে নাটক জগত নিয়ে নতুন করে ভাবনা-চিন্তা করা হচ্ছে। আজকে শেক্সপীয়ারের জন্মস্থান স্ট্যাটফোর্ড অ্যাভেনে রবীন্দ্রনাথের একটা মূর্ত্তি প্রতিষ্ঠা করা হয়েছে। আজকে রবীন্দ্রনাথ আমাদের মনন আর চিন্তনে। সেই রবীন্দ্রনাথের কথায় বলি—'মাটির প্রদীপ ছিল, সে কহিল স্বামী আমার, আমার যেটুকু সাধ্য করিব তা আমি।' আজকে আমরা একটা ছোট সীমানার মধ্যে দাঁড়িয়ে, একটা অর্থনৈতিক সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়ে, এই বাংলার বুকে আমাদের যা কিছু আছে তা পরিস্ফুটিত করার কাজে এই দপ্তরকে মন্ত্রী মহাশয় যেভাবে পরিচালিত করছেন, তারজন্য তাকে আবার হার্দিক অভিনন্দন জানিয়ে এবং এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তথ্য ও সংস্কৃতি দপ্তরের ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য পেশ করছি। বামফ্রন্ট সরকারের তথ্য ও সংস্কৃতি দপ্তরের তথ্য ও সংস্কৃতি সম্পর্কে তাঁদের যে নীতি আমি তা সমর্থন করতে পারছি না এবং

এ সম্পর্কে আমার প্রতিক্রিয়া জানাতে গিয়ে আমি বলতে চাই, একটা সঙ্কটজনক মুহূর্তে গোটা দেশের সংস্কৃতির উপর যে আক্রমণ নেমে এসেছে, শুধু অর্থনৈতিক ক্ষেত্রেই নয় সংস্কৃতি জগতের ক্ষেত্রেও সেখানে যে প্রয়োজনের সঙ্গে সঙ্গতি রেখে একটা প্রগতিশীল সরকার যাঁরা নিজেদের বামপন্থী বলে দাবি করে, তাঁদের যে দৃষ্টিভঙ্গি নিয়ে চলা উচিত ছিল এবং তাঁদের সেই ক্ষেত্রে ব্যর্থতার কথা আমি তুলে ধরতে বাধ্য হচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি আজকে সাম্রাজ্যবাদী, পুঁজিবাদীদের যে অনুপ্রবেশ গোটা দেশের অর্থনীতিকে যেভাবে বিপর্যস্ত করছে, সেটা নিয়ে আজকে সমস্ত শুভবুদ্ধি সম্পন্ন মানুষ উদ্বিগ্ন। আজকে শুধু অর্থনৈতিক ক্ষেত্রেই এই আক্রমন নয়, এই আক্রমণের কাজকে যাতে তাঁরা দীর্ঘস্থায়ী করতে পারে তার পরিপূরক সেই সংস্কৃতিকে গড়ে তুলতে চাইছে। প্রয়োজনে গোটা সংস্কৃতির ক্ষেত্রে সেই আক্রমণকে তাঁরা আজকে নামিয়ে নিয়ে আনতে চায়। এই সঙ্কটগ্রস্ত পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় পচা, গলা পরিস্থিতিতে মানুষের মনুষ্যত্ব এমনিতে নষ্ট হচ্ছে। আজকে এই মুক্ত বাজারী অর্থনীতির নামে আজকে যে সংস্কৃতি পশ্চিমী সংস্কৃতি পচা গলা, পুঁতিগন্ধময় সংস্কৃতি সেটা উদ্বেগজনক। আমরা স্যাটেলাইটের মাধ্যমে, টি. ভির মাধ্যমে যে মারাত্মক অবস্থার সৃষ্টি হচ্ছে, শিশু মনে যে প্রতিক্রিয়ার সৃষ্টি করছে আমরা তাতে সকলেই উদ্বিগ্ন। শিশু রোগ বিশেষজ্ঞ চিকিৎসক এবং আই. এ. পি সংস্থা তাঁরা স্যাটেলাইট চ্যানেল এবং টিভির উপর সম্প্রতি একটা সমীক্ষা করে যে পরিসংখ্যান দিয়েছেন তা খুবই উদ্বেগজনক। সেই পরিসংখ্যানে তাঁরা বলছেন স্কুলে ছাত্র-ছাত্রীরা যে সময় কাটায় সেই অনুরূপ পরিমাণ সময় তারা টিভির জন্য দেয়, দশম শ্রেণী পর্যন্ত ছাত্ররা টিভি দেখে যে সময় ব্যয় করে তাতে দেখা যাচ্ছে এই সময়ের মধ্যে তাদের সামনে ১৮·হাজার খুন এবং সম সংখ্যক নারী ধর্ষণ, বোমা বিস্ফোরণ, আত্মহত্যা এই সমস্ত ভায়োলেন্স এবং লক্ষাধিক নগ্ন অশ্লীল চিত্র তারা দেখে, ফলে এর যে ভয়াবহ প্রভাব শিশুদের মনে দেখা দেবে তা অত্যন্ত আতঙ্কজনক। এই যে সেক্স এবং ভায়োলেন্স এর আক্রমণ ঘরে ঘরে পৌঁছে দেওয়া হচ্ছে এই রকম একটা সর্বাত্মক আক্রমণের প্রেক্ষাপট শুধু তাই নয় আজকে মুক্ত বাজারি অর্থনীতির যাঁরা ধারক ও বাহক, পৃষ্ঠপোষক হিসাবে আমাদের দেশের যে মিডিয়াগুলি এই সাম্রাজ্যবাদী শক্তির পৃষ্ঠপোষক হিসাবে কাজ করছে সেটা খুবই উদ্বেগজনক। আমি আতঙ্কিত হই আমাদের স্বাধীনতা আন্দোলনে আমাদের দেশের সংবাদপত্রের ভূমিকা আর আজকের দিনে সংবাদপত্রের মধ্যে যে জিনিস এসেছে আমাদের পশ্চিমবাংলার সংস্কৃতির ঐতিহ্য তাকে বিনষ্ট করে আজকে বলা হচ্ছে বাংলার মেয়েরা মায়েরা ফ্যাসান চর্চার মধ্যে আসছে এবং তাঁরা এই মিডিয়াগুলি পছন্দ করেন। ফ্যাসান চর্চার, সৌন্দর্য চর্চার বিষয়গুলি আজকে সংবাদপত্রের মাধ্যমে আসছে, পশ্চিমী দুনিয়ার সমস্ত সংস্কৃতি। আমাদের আজও কিন্তু সেই নেতাজী সুভাষ, রবীন্দ্রনাথ তাঁদের ঐতিহ্যবাহী যে বাংলা সেখানে আজকে এই সমস্ত খবর প্রকাশিত হচ্ছে, এই রকম একটা সর্বাত্মক আক্রমণ বাড়ছে মুক্ত দুনিয়ার বাজারের সঙ্গে সঙ্গতি রেখে।

[12-20 – 12-30 p.m.]

শুধু তাই নয়, আজকে পলিসি চেঞ্জ হয়ে যাচ্ছে। রবীন্দ্রনাথ, সুভাষচন্দ্র ইত্যাদি যাদের

মূল্যবোধকে অবলম্বন করে সভ্যতা, মানসিকতা, বিবেক জাগ্রত হয়েছিল আজকে তাদের ক্যারেক্টার অ্যাসাসিনেশান করার চেষ্টা করা হচ্ছে। দেশ, বিদেশে সর্বত্র এই জিনিস হচ্ছে। বিদেশে শেক্সপিয়ারের চরিত্রকেও সেইভাবে দেখানোর চেষ্টা হচ্ছে। অর্থাৎ যেসব বড় বড় মানুষের মূল্যবোধকে কেন্দ্র করে সমাজে মানসিকতা, বিবেক জাগ্রত হয়েছিল সেই সমস্ত মানুষদের ক্যারেক্টার অ্যাসাসিনেশান করে তা ডাউনলিউট করে দেওয়ার চেষ্টা হচ্ছে। এগুলি কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়, একটা সর্বাত্মক প্রচেষ্টা চলছে এবং সেটাই হচ্ছে ফ্যাসিবাদী সংস্কৃতির ভিত্তি। হিটলার যখন ফ্যাসিবাদ এনেছিলেন তখন তার সঙ্গে সঙ্গে গোটা দেশের মূল্যবোধকে নষ্ট করে দেবার জন্য দেশ বিদেশের শ্রেষ্ঠ সাহিত্যগুলি পুড়িয়ে দিয়েছিলেন। অপর দিকে যেখানে সমাজতান্ত্রিক বিপ্লব হয়েছে, সোভিয়েত ইউনিয়নের নাম এ প্রসঙ্গে প্রথমে উল্লেখ করা যায়, সেখানে সমাজতান্ত্রিক বিপ্লবের সঙ্গে সঙ্গে দেশ বিদেশের নামী দামী সাহিত্য কর্মগুলির লক্ষ লক্ষ কপি ছাপিয়ে তা জনগনের মধ্যে সুলভ মূল্যে বিতরণ করার ব্যবস্থা তারা করেছিলেন সমাজ আন্দোলনের পরিপূরক উন্নত মূল্যবোধ গড়ে তোলার জন্য। আজকে এই সর্বাত্মক আক্রমণের সামনে দাঁড়িয়ে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও একটা প্রগতিশীল সরকার যারা নিজেদের বামপন্থী বলে দাবি করেন, তাদের এই সাংস্কৃতির আন্দোলনটা যেভাবে দেখা উচিত ছিল এবং এ ক্ষেত্রে যেভাবে পদক্ষেপ নেওয়া উচিত ছিল সেভাবে তা নেওয়া হচ্ছে কিনা মাননীয় বুদ্ধদেববাবুকে সবিনয়ে আমি সে কথাটা জিজ্ঞাসা করতে চাই। আজকে ইলেক্ট্রনিক মিডিয়ার আক্রমণকে প্রতিহত করার জন্য কার্যকর কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি? আমাদের এই রাজ্যে তো ভি. ডি. ও. একেবারে গ্রামেগঞ্জে ঢুকে গিয়েছে এবং সেখানে ভি. ডি. ও. পার্লারগুলি সুকুমারমতী ছাত্রছাত্রীদের একেবারে নষ্ট করে দিচ্ছে। স্কুল পালিয়ে ছাত্ররা সেখানে গিয়ে ছবি দেখছে। বছরের পর বছর ধরে এই জিনিস চলার ফলে আজকে একেবারে এই ভি. ডি. ও-র দৌরাত্ম গ্রাসরুট লেভেলে চলে গিয়েছে এবং সেখানে ব্লু ফিল্ম পর্যন্ত দেখানো হচ্ছে। এ সম্পর্কে আইনগত ভাবে এবং জনমত গড়ে তুলে যে ভাবে সরকারের পক্ষ থেকে আন্দোলন করা উচিত ছিল সেটা হচ্ছে না। এমন কি আমরা দেখছি সরকারের পৃষ্ঠপোষকতায় এখানে 'হোপ ৮৬', 'নব আনন্দে জাগো' 'চোলি সংস্কৃতি' ইত্যাদির আমদানি করা হচ্ছে। বম্বে ফিল্মে সেক্স অ্যাণ্ড ভায়োলেন্সের যেসব ছবি হয় তার নায়ক নায়িকাদের এখানে এনে সরকারি অনুষ্ঠানে অংশ গ্রহণ করানো হচ্ছে এবং সেখানে মন্ত্রীরা পর্যন্ত অংশ গ্রহণ করছেন। এগুলি খুবই বেদনাদায়ক। আজও এখানে ক্যাবারে ড্যান্স চলছে এবং সেগুলি আপনারা আইনসিদ্ধ করে দিয়েছেন। এ সম্পর্কে সরকারের তরফ থেকে যে পদক্ষেপ নেওয়া উচিত ছিল তা নেওয়া হয়নি। আজকে নাট্য আন্দোলনের দুশো বছর পূর্তি উৎসব হচ্ছে কিন্তু আমাদের মধ্যে থেকে শিশির ভাদুড়ীরা হারিয়ে গিয়েছেন। নাট্য আন্দোলন আজকে এখানে সেইভাবে এগিয়ে যেতে পারছে না। ৪০-এর দশকে অবিভক্ত বাংলার প্রেক্ষাপটে, জাপানী আক্রমণের ব্যাপারে, ১৯৪২-এর আগস্ট আন্দোলন, ১৯৫০ সালের মানুষের সৃষ্টি মন্বন্তর যাতে লক্ষ লক্ষ মানুষের মৃত্যু হয়েছিল সেইসব ঘটনার প্রেক্ষাপটে এবং

মানুষের আশা আকাঙ্খার সঙ্গে সঙ্গতি রেখে তখন যে গণনাট্যের উদ্ভব হয়েছিল যার কিনা গণ-আন্দোলন গড়ে তোলার ক্ষেত্রে একটি বিশিষ্ট ভূমিকা ছিল সেই ধারাবাহিকতা নষ্ট হয়ে গিয়েছে। এ ক্ষেত্রে নাট্য আন্দোলনকে যে জায়গায় নিয়ে যাওয়া উচিত ছিল বামফ্রন্ট সরকার সেই দায়িত্ব পালন করতে ব্যর্থ হয়েছেন। সেই কর্মসূচি আপনারা গ্রহণ করতে সক্ষম হয়েছেন কি? যদি সক্ষম হয়ে থাকেন তাহলে আজকে ১৮ বছর আপনারা এখানে রাজত্ব করছেন, এই ১৮ বছরে এই সংস্কৃতির অবক্ষয় ঘটছে কেন, কেন এই অবক্ষয় বন্ধ করা যাচ্ছে না। এই প্রশ্নের জবাব দেবেন। এই কলকাতার বুকে বিভিন্ন মঞ্চে যে সব অশ্লীল নাটকগুলো অভিনীত হচ্ছে সেইগুলোর বিরুদ্ধে কি আন্দোলন হচ্ছে? প্রগতিশীল নাটক যাতে অভিনীত হয় সেই ব্যবস্থা কি হচ্ছে? ফলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে প্রয়োজনের দিকে লক্ষ্য রেখে যে পদক্ষেপগুলো নেবার দরকার ছিল তা আপনারা নিতে পারেননি। সেই জন্য মন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বুদ্ধদেব বাবু তাঁর দপ্তরের যে বাজেট প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। মনে পড়ছে হিটলারের সহযোগী গোয়েরিং এর একটা কথা কালচার। উনি কালচার নিয়ে যখন আলোচনা হচ্ছিল, তখন গোয়েরিং বলেছিলেন When I come to know anyone talking of culture I search for revolter. আজকে এখানে যারা সেই গোয়েরিং এর বন্ধু বান্ধব, সহযোগী আছেন—আজকে এখানে সি.এন.এন., ডি.ডি. এই সমস্ত যারা ডিল করে বেড়াচ্ছেন, তাদের কাছ থেকে বেশ ভাল ভাল কথা শুনলাম। আমার যেটা প্রশ্ন, তা হচ্ছে আজকে একটা জাতির যে সংস্কৃতি, সেই সংস্কৃতি দেখেই মানুষ তার সম্বন্ধে বিচার বিশ্লেষণ করে, শ্রদ্ধা করে বা নিন্দা করে। আমরা সুস্থ সংস্কৃতির সপক্ষে। ভারতবর্ষের যে সংস্কৃতি, ঐতিহ্য সেটা খুবই রিচ। ১৯৯১ সালে এই কেন্দ্রীয় সরকার যখন ক্ষমতায় এলেন, তারপর থেকেই অবক্ষয়ের চরমে গেল। রাজীব গান্ধী পর্যন্ত ঠেকানো গিয়েছিল। গাল্ফ ওয়ারের পর পর্যন্ত তাকে ঠেকানো হয়েছিল। এবার দেখলাম আমাদের মাননীয় মন্ত্রী সিংদেও মহাশয়, তিনি সেটাকে পঞ্চত্ব প্রাপ্তি ঘটিয়ে দিলেন। মারাত্মক ব্যাপার হচ্ছে গতকাল স্টেটসম্যানে একটা খবর বেরিয়েছে, Members of Opposition parties raised the DD CNN ties at a meeting with the Parliamentary Consultative Committee attached to the Information and Broadcasting Ministry. এই অবস্থাটা দাঁড়াচ্ছে। ইতিমধ্যে ৪৯ শতাংশ লিকুইডিটি ওরা পেয়ে গেছে এবং এখন যে সব চেষ্টা হচ্ছে, মুক্ত বাণিজ্য, মুক্ত অর্থনীতি—ওরা একেবারে দরজা খুলে দিয়েছেন। তার ফলে অবাধ লণ্ঠনের জায়গায় বিদেশিদের যে নিয়ে আসছেন, শুধু তাই নয়, আমাদের সংস্কৃতিকে লুণ্ঠন করবার জন্য বিদেশিদের কাছে চুক্তি বদ্ধ হয়েছেন। আমার যেটা বক্তব্য, তা হচ্ছে প্রসার ভারতী বিল যেটা সংসদে ১৯৯০ সালে সর্বসম্মতিক্রমে গৃহীত হয়েছে, সেটা কেন কার্যকর করা হল না। আমার অনুরোধ মন্ত্রী মহাশয় এই সম্পর্কে উদ্যোগ গ্রহণ করুন। আমাদের এখান থেকে যে সব প্রস্তাব গৃহীত

হয়েছিল অতীতে সেটাকে ধরে নিয়ে যাতে কার্যকর হয় তার জন্য চেষ্টা করা হোক। আমি এই দাবি করছি। শুধু তাই নয়, আমি মনে করি যদি এই সমস্ত ডিল কার্যকর হয় তাহলে আগামী দিনে সর্বনাশ হয়ে যাবে। ভবিষ্যতে আমরা অপসংস্কৃতির পঙ্কে নিমজ্জিত হব। আমি যে কথা বলতে চাই, বিশেষ করে এই রাজ্যে জানি লোকরঞ্জন শাখার সি.আই. ইন্সটিটিউটে নিয়োগ দীর্ঘদিন ধরে বন্ধ।

[12-30 – 12-40 p.m.]

আমাদের ওখানে অনেকগুলো এথনিক গ্রুপ আছে। সেই গ্রুপগুলোর কালচারকে ডেভলপ করবার জন্য একটা সি.আর.আই. সেন্টার গড়ে তোলার জন্য আপনাকে অনুরোধ করছি। একটা রবীন্দ্র ভবনের কথা আমি আপনাকে বলেছিলাম, আপনি বলেছিলেন করবেন, এটা একটু দেখুন। কলকাতার বাইরে যে সমস্ত দুঃস্থ শিল্পীরা তাদের জন্য একটু দেখুন। বাংলা ভাষায় সরকারি দপ্তরে যাতে কাজকর্ম হয় সেটা আপনাকে দেখতে হবে। সাথে সাথে আমরা প্রায়ই শুনি সংবাদ সংগ্রহের ব্যাপারে সাংবাদিকরা বাধাপ্রাপ্ত হন। তাঁরা যাতে অবাধে সংবাদ সংগ্রহ করতে পারে সেটা একটু দেখুন। আলিপুরদুয়ারে একটা রেডিও স্টেশন-এর কথা বলেছিলাম সেটাও দেখবেন। আমাদের ওখানে একটা টি.ভি. রিলে সেন্টার দরকার, যাতে আমরা মেট্রো চ্যানেলের সুযোগটা পাই। এর পর যেটা হচ্ছে বিজ্ঞাপনের ব্যাপার। কলকাতার বাইরে ছোট ছোট কাগজগুলো বিজ্ঞাপন পায় না যদিও বা পায় দীর্ঘদিন ধরে তাদের টাকা বাকি পড়ে থাকে। এই সমস্ত কাগজগুলো যাতে বিজ্ঞাপন পায় সেটা একটু দেখুন। প্রত্নতাত্ত্বিক নিদর্শনগুলো সংরক্ষণ করা দরকার আর কিছুদিন বাদে নেতাজি জন্ম শতবর্ষ। জেলায় জেলায় রবীন্দ্র ভবন আছে। নেতাজি ছিলেন রবীন্দ্রনাথের অনুসারী। নেতাজিকে মনে রাখবার জন্য, যেখানে যেখানে রবীন্দ্র ভবন আছে সেখানে নেতাজি ভবন করার জন্য আপনাকে অনুরোধ করছি। এতে যুবকরাও সংস্কৃতি চর্চার সুযোগ পাবে। বসুমতি পত্রিকা যেটা উত্তরবঙ্গ থেকে বেরোয় সেটা আরও রি-ওরিয়েন্টেড করা দরকার।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় তথ্য সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, মাননীয় মন্ত্রী যে সমালোচনা করেছেন কেন্দ্রীয় সরকারের গণমাধ্যম সম্পর্কে, আমি মনে করি যে সমালোচনা তিনি অত্যন্ত কম করেছেন। গণমাধ্যমগুলি সম্পূর্ণ ভাবে আজকে কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীন। আজকে বলা যায় প্রসার ভারতী বিল পাস হওয়া সত্ত্বেও বল্গাহীন ভাবে টি.ভি.—কেবল্ টি.ভি.-র যে প্রচার তা অত্যন্ত নক্কারজনক। প্রতিদিন রাত্রে নেটওয়ার্ক প্রোগ্রামগুলি দেখানো হয় তা পরিবার পরিজন নিয়ে বসে দেখা যায় না। এমন কি বিজ্ঞাপনগুলো পর্যন্ত অত্যন্ত নগ্ন ভাবে বল্গাহীন ভাবে প্রচারিত হচ্ছে। এটা একটা সাংঘাতিক ব্যাপার। আমাদের আগামী প্রজন্ম কিশোরদের এতে একেবারে সর্বনাশ হয়ে যাচ্ছে। টি.ভি. কেবল টি.ভি.-গুলো যে সমস্ত নগ্ন প্রোগ্রামগুলো দেখাচ্ছে তাতে কিশোরদের মধ্যেও অপরাধ প্রবণতা দেখা যাচ্ছে। আমাদের

সংস্কৃতির অবস্থা এখানে এসে দাঁড়িয়েছে। শুধুমাত্র সংস্কৃতি বিভাগের দিকে তাকিয়ে বললে তো হবে না আজকে সম্পূর্ণ একটা জনমত সৃষ্টি করা দরকার হয়ে পড়েছে। প্রসার ভারতি বিলকে কার্যকর করার জন্য প্রয়োজনে এখান থেকে কেন্দ্রীয় সরকারের কাছে সর্বদলীয় প্রতিনিধি দল পাঠাবার ব্যবস্থা করুন। প্রসার ভারতি বিল চালু করার জন্য সম্ভাব্য সব রকম উদ্যোগ গ্রহণ করার প্রয়োজন আছে বলে আমি মনে করি। এ বিষয়ে জনমত সৃষ্টি করার প্রয়োজন আছে। এটা শুধু তথ্য ও সংস্কৃতি বিভাগের ব্যাপার নয়। আজকে দুরদর্শন এবং কেবল টি.ভি. বাংলার সংস্কৃতিকে, বাংলার ঐতিহ্যকে, রবীন্দ্রনাথ, জীবনানন্দের সংস্কৃতিকে, বিদ্যাসাগরের সংস্কৃতিকে ধ্বংস করতে চাইছে। টি.ভি.-র মতো শক্তিশালী প্রচার মাধ্যমকে বাণিজ্যিক ভিত্তিতে পরিচালিত করতে দিয়ে কেন্দ্রীয় সরকার এমন একটা জায়গায় একে নিয়ে গেছে যে, এর দ্বারা বহু ভাষাভাষী দেশের অঙ্গ রাজ্যগুলোর সংস্কৃতিকে স্বার্থন্বেষী মহল চক্রান্ত করে শেষ করে দিচ্ছে। এটা একটা সাংঘাতিক ব্যাপার। এর বিরুদ্ধে অবশ্যই আমাদের প্রতিবাদ জানাতে হবে। বাংলা চলচ্চিত্রের একজন অতি পরিচিত বিখ্যাত অভিনেতা আজ আমাদের মধ্যে এসেছেন। এটা আমাদের গৌরবের ব্যাপার। আমি ওঁর সঙ্গে কালকে আলোচনা করছিলাম যে, বাংলা চলচ্চিত্রের মান কিভাবে দ্রুত গতিতে নেমে যাচ্ছে এবং কিভাবে বাংলা চলচিত্রের মধ্যে হিন্দি অপ-সংস্কৃতি ইন্ট্রোডিউস করতে গিয়ে একটা জগাখিচুড়ি পাকিয়ে ফেলা হচ্ছে। বাংলা চলচিত্রের মান এমনই হয়ে গেছে যে, রুচি সম্পন্ন বাঙালি আজ আর তা দেখে না। বানির পাশের হলে ৭/৮টি ধরে নতুন বাংলা ছবি চললেও কেউ তা দেখেন না। এরই পাশাপাশি মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি 'পদ্মা নদীর মাঝি' বইটি নির্মাণ করিয়ে দেখিয়েছেন। বইটা বেশ ভাল হয়েছে, তবে আরও একটু ভাল বোধ হয় হতে পারত। আমি জানি না সরকারি আর্থিক সীমাবদ্ধতার মধ্যে আপনি এরকম কতগুলো বই করতে পারবেন! এই জাতীয় উদ্যোগ আপনি যতটা নিতে পারবেন ততটাই আপনি অপ-সংস্কৃতিকে ঠেকাতে পারবেন। কিন্তু এইভাবে আপনি কতটা পারবেন। অবশ্যই বাংলার সংস্কৃতিকে, বাংলার ঐতিহ্যকে, রবীন্দ্রনাথ-জীবনানন্দের সংস্কৃতিকে ধরে রাখার জন্য আপনার প্রচেষ্টা প্রশংসনীয়। আর একটা মারাত্মক জিনিস ঘটে চলেছে, সেটার সম্বন্ধে সরকারি দলের এবং বিরোধী দলের সকল সদস্যই উদ্বেগ প্রকাশ করেছেন। আমরা লক্ষ্য করছি পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে ব্যাঙের ছাতার মতো ভিডিও পার্লারে ছেয়ে গেছে। এমন কি স্কুল, কলেজের সামনে ভিডিও শো দেখানো হচ্ছে—লাইসেন্স নিয়ে দেখানো হচ্ছে, লাইসেন্স না পেলে হাইকোর্ট করে পারমিশন নিয়ে ভিডিও শো-তে ব্লু ফ্লিম দেখানো হচ্ছে। কচি-কাঁচা, বাচ্চা বাচ্চা ছেলেরা ঐসব ছবি দেখছে। ছাত্ররা শুধু ক্লাশ পালিয়ে দেখছে না তা নয়, রাত্রিবেলাও দেখছে। একটু রাত হলেই আমরা আমাদের এলাকায় দেখছি আশপাশ থেকে হুহু করে ছেলেপুলেরা গিয়ে ভিডিও দেখতে বসেছে। ঐসব ছবি তারা দেখেছে। এটা একটা সাংঘাতিক খারাপ দিক। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার মতো রুচিবান, সংস্কৃতিবান মানুষের কাছে আমার আবেদন আপনি এ বিষয়ে একটু উদ্যোগ গ্রহণ করুন। তবে আমি জানি না এর জন্য কি পরিকল্পনা গ্রহণ করা

যেতে পারে! আমার মনে হয় সর্ব স্তরের মানুষদের, সমস্ত গণসংগঠনগুলোকে একত্রিত করে এর বিরুদ্ধে লড়াই করা দরকার। এই প্রসঙ্গে আমি আমাদের রাজ্যের সংবাদপত্রগুলোর কাছে আবেদন করছি, তাঁরা একটু বস্তুনিষ্ঠ সংবাদ পরিবেশনের দিকে নজর দিন। এককালে পশ্চিমবাংলার সংবাদপত্রগুলোর যথেষ্ট সুনাম ছিল। সেটা আবার ফিরিয়ে আনার জন্য আমি আবেদন জানাচ্ছি। এই কটি কথা বলে, এই ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার বলবার কথা ছিল না। আপনি আমাকে সুযোগ দিয়েছেন, আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এই তথ্য ও সংস্কৃতি নিয়ে কথা বলবার আমার এক্তিয়ার নেই, আমি অন্তত যা বুঝি। কিন্তু আমার কিছু ক্ষোভ ছিল এবং এখনও আছে, সেটাই আমি এই সুযোগে মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রীর কাছে রাখতে চাই। তিনি দেখবেন যে, সেটার জন্য কিছু করা যায় কিনা। সংস্কৃতির প্রধান ধারক এবং বাহক উপন্যাস, ছোট-গল্প, প্রবন্ধ. কবিতা ইত্যাদি। আজকে এ-সবের একটা বই কিনতে গেলে এত বেশি দাম দিতে হয় যে আমার মতো সাধারণ লোকের পক্ষে সব সময় ইচ্ছে থাকলেও কেনা যায় না।

[12-40 – 12-50 p.m.]

তবে অনেক কষ্ট করেও যখন কিনি তখন সেই বইটি পড়তে গিয়ে হোঁচট খেতে হয়। আমি এখন একটা বই পড়ছি, সমরেশ মজুমদারের "আকাশ না পাতাল"। এই রকম অনেক বই আছে যার প্রত্যেকটি ছত্রে ছাপার ভুল। এই বইটির দাম হচ্ছে ৭৫ টাকা। বইটি পড়তে হোঁচট যেমন খেতে হয় তেমনি চিন্তার ব্যাঘাত ঘটে। এত দাম দিয়ে বই কিনছি তা সত্ত্বেও এইসব সাহিত্যিকরা, লেখকরা পান্ডুলিপি দেখবার সময় পান না। অথচ আগেকার দিনের সাহিত্যিকদের বইগুলিতে এই ধরনের ভুল লাখে একটা পাওয়া যেত না। রবীন্দ্রনাথ ঠাকুর তাঁর পান্ডুলিপি সংশোধন করতে একটা শিল্পের পর্যায়ে নিয়ে গিয়েছিলেন। আপনার কাছে আমার অনুরোধ, তাঁদের কাছে আপনি আমার এই আবেদনটা পৌছে দেবেন। এত দাম দিয়ে বইগুলি কিনে যখন পড়ছি তখন এই ছাপার ভুল, বর্ণের ভুলগুলি যেন সংশোধন করে দেন। এই হচ্ছে আমার এক নম্বর। ২ নম্বর হচ্ছে, মাননীয় সদস্য নির্মলবাবু যে কথা বললেন, আমি সেটা অন্যভাবে বলতে চাই, আগামীবছর নেতাজীর শতবার্ষিকী অনুষ্ঠিত হবে। নেতাজীর কিছু বই সস্তা দরে যাতে পৌছে দেওয়া যায় মানুষের কাছে, এ ব্যাপারে যদি আপনি চিন্তা-ভাবনা করেন তাহলে সবাই উপকৃত হবে, বিশেষ করে 'তরুণের স্বপ্ন'। আজকের দিনে তরুণদের কাছে, যুবকদের কাছে এই ধরনের বই পৌছানো একান্ত দরকার। আর তৃতীয় কথা হচ্ছে, উত্তরবঙ্গ সম্বন্ধে, কোচবিহার সম্বন্ধে দক্ষিণবঙ্গের মানুষের একটা ভুল ধারণা আছে। ধরুন, এখানকার অফিসারদের কোচবিহারে ট্রান্সফার করলেন। তারা কিন্তু থাকতে চান না। ব্রজেন শীল কলেজের প্রফেসাররা ১ দিন, ২ দিন থাকেন, তারপর মাহিনা নিয়ে পালিয়ে

আসেন। তেমনি, ডাক্তাররাও থাকতে চান না। কোচবিহার সম্বন্ধে মানুষের ভ্রান্ত ধারণা আছে। কোচবিহারের ঐতিহ্য, সংস্কৃতি সবগুলি জানার মূল্য আছে। খান চৌধুরি আমানুতুল্লা খানের" কোচবিহারের ইতিহাস" নামে একটি বই আছে। সেই বইটি পাওয়া যাচ্ছে না। বইটার খুব দাম। আপনি স্বল্প মূল্যে এই বইটি ছাপিয়ে গোটা পশ্চিমবঙ্গে এটা বিক্রি করা বা বিলিয়ে দেবার ব্যবস্থা করতে পারেন কিনা দেখবেন। শেষ কথা, ভাল ভাল বইগুলি—আপনি সিনেমা করার জন্য ভরতুকি দেন এবং অন্যান্য ব্যাপারেও ভরতুকি দেন—ভাল বইগুলি যেমন, "তিস্তাপারের বৃত্তান্ত" এইরকম ভাল বই আছে যাতে সেখানকার কৃষকদের কথা, সেখানকার সাধারণ মানুষের কথা একেবারে এমনভাবে ফুটিয়ে তুলেছেন দেবেশ রায়, যেখানে মানুষের মনুষ্যত্ব, মূল্যবোধ মানবিকতা প্রতি ছত্রে-ছত্রে লেখা আছে। এই বইটির দাম ১৫০ টাকা। আপনার দপ্তর থেকে স্বল্প মূল্যে এই বই দিতে পারেন কিনা সেটা আপনি বিবেচনা করে দেখবেন। আমি আশা করি—আপনার কাছে আশা আমি নিশ্চয়ই করব—আমার আবেদনের কিছু মূল্য দেবেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রথমে আমি একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করি। বুদ্ধদেববাবুর এই ভাষণটি পড়তে ১ ঘন্টা সময় লাগার কথা। এই সময়টা উনি নিলেন সংস্কৃতি দপ্তরের পক্ষ থেকে। আপনার কাছ থেকে সময় নিন, কিন্তু এটা যদি প্রশ্রয় দেন তাহলে আমাদেরও অনুরূপভাবে সুযোগ দেবেন এটা আমি মনে করি এবং এটাই বাজেটের মূল কথা। আর একটা বিষয় আপনার কাছে তুলে ধরি, আপনি পার্লামেন্টারী ফোরাম গড়েছেন। তাতে একজনকে চেয়ারম্যান করেছেন আর আপনি তার প্রেসিডেন্ট। ওখানে আমাদের ঠিক হয়েছিল, বজ্র পড়লেও কোয়েশ্চেন আওয়ার বাদ যাবে না। আপনি ৭ ঘন্টা সময় করে দিতে পারেন। কিন্তু কোয়েশ্চেন আওয়ারকে বাদ দেওয়া এটা ঠিক হবে না।

**মিঃ স্পিকার ঃ** আপনি বাদ দিলেন, আপনি বাদ দিলেন বলছেন কেন? বি. এ. কমিটি বাদ দিল এই কথাটা বলছেন না কেন? এটা বি. এ. কমিটিতে আলোচনা করে সিদ্ধান্ত হয় এবং হাউসে গৃহীত হয়েছিল। এটা আমার ব্যক্তিগত সিদ্ধান্ত নয়, ব্যক্তিগত ব্যাপার নয়। আপনার এই কথা বাদ দিন, The B.A. Committee represents all the Parties. You are always unfair. Don't be unfair. Never hit below the belt. Don't hit below the belt.

**Dr. Zainal Abedin :** Sir, you are the custodian of the Committee you are also the custodian of the House. সেইজন্য আপনার কাছে এটা বলি যে, বুদ্ধদেব বাবু যে ভাষণ দিয়েছেন, তাতে একটা জায়গা নেই—আমি এটা বারবার বলেছি যে, এই হাউসে আমি বহুদিন ধরে আছি। ক্যালকাটা গেজেট কেন আমাদের সদস্যদের দেওয়া বন্ধ হল? ক্যালকাটা গেজেট আমরা বরাবর পেয়ে আসতাম। এর থেকে আমরা অ্যাডমিনিস্ট্রেশন এবং সরকারের অন্যান্য অ্যাকটিভিটি সম্বন্ধে খবর পেতাম। কেন এটা পাচ্ছি না? সরকার

কি দেউলিয়া হয়ে গেছে, নাকি ইনটেশন রয়েছে যে, মেম্বারদের সাপ্লাই করা হবে না? এই হাউস ১৯৩১ সাল থেকে শুরু হয়েছে আর গভর্নমেন্ট অব ইণ্ডিয়ার ১৯৩৫ এর পর থেকে—'৩৭ থেকে একটা সাংঘাতিক গণতান্ত্রিক বুনিয়াদ এই হাউসে প্রতিষ্ঠিত হয়েছে। আপনাদের কাজকর্ম আমরা জানব কি করে? আমরা কি ফোন করে জানব? কেন এটা বন্ধ করলেন? এটা কি ক্যাবিনেটের সিদ্ধান্ত, হাউসে কি প্রপোসাল এনেছেন? ভারত সরকার কি নিষেধ করেছেন? আর্থিক অনটন হয়েছে, নাকি পিয়ারলেস নিষেধ করেছেন? এটা বলে দেবেন। এটা আমাদের বরাবরের অভিযোগ, কিন্তু গুরুত্ব দেওয়া হয় না। এটা কেন বন্ধ করলেন, তা আমাদের জানাবেন। দ্বিতীয় কথা হল—আপনি তথ্য এবং সংস্কৃতি দপ্তরের মন্ত্রী। আপনার গোটা বক্তৃতায় কলকাতা কেন্দ্রীক কথা রয়েছে। তবে ছিটেফোঁটা রায়গঞ্জের সম্বন্ধে বলেছেন। কিন্তু এখানে ৩৮ হাজার গ্রাম আছে। The civilisation of a nation is determined by the status of progress and by the status of culture. আজকে কালচারের মানে কি? কালচার বলতে বোঝায় The culture what we do daily and the culture what we maintain regularly. সুব্রতবাবু এটা ঠিকই বলেছেন। আপনি এত তো লেখাপড়া শিখেছেন এবং নাট্যকারও। আজকে মানুষের কাছে আপনার দপ্তরের কার্যকলাপ কিভাবে পৌঁছবে? সুব্রতবাবু ভালোই বলেছেন। পৌঁছানোর একটা ব্যবস্থা হয়েছে—ভি. ডি. ও.। এটা একটা সাংঘাতিক ব্যবসা। এটা আপনাদেরই নিয়ন্ত্রণ করতে হবে। এতে ভারত সরকারের সঙ্গে কোনও সম্পর্ক নেই। এটার 'প্রসার ভারতীর' সঙ্গেও সম্পর্ক নেই। এটা আপনি দেখবেন। এটার বিকল্প আছে। এটার বিকল্প ছোট থেকে দেখে আসছি যে, বাংলার যাত্রা গান। এটা খুবই জনপ্রিয় ছিল। এটা এক সময় খুব উন্নতিও করেছিল। এটা থেকে আপনারা দৃষ্টি ফিরিয়ে নিলেন কেন? সুব্রতবাবু আমাদের তরফ থেকে এ ব্যাপারে বলেছেন। এটায় কিছু কিছু ট্যাক্স মুকুব আছে। আর কি কি করলে এদের প্রসার হবে এবং গ্রামের মানুষের কাছে এটা পৌঁছবে সে ব্যাপারে দৃষ্টি দেবেন। আজকে এমন একটা জায়গায় এসে পৌঁছেছি যে—উই আর সাফারিং ফ্রম মিড হিউম্যান এক্সপ্লাসান। সারা পৃথিবীতে এটা নিয়ে বিপ্লব হচ্ছে। এটা নিয়ে যে বিপ্লব হচ্ছে তা সবাই জানে। এর প্রভাব ব্যাপকভাবে ছড়িয়ে পড়ছে। আপনি তথ্য দপ্তরের মন্ত্রী। আপনি আমাদের দিবালোকের অন্ধকারে রেখে দিয়েছেন। এখানে ৩৮ হাজার গ্রামের মানুষের কি উপায় আছে? শৈশবে দেখেছি যে, গ্রামে গ্রামে স্লাইড দেখাতে নিয়ে যেত। ম্যালেরিয়ার স্লাইড, বসন্তের স্লাইড ইত্যাদি। আমাদের এখানে আমরা একসঙ্গে তো কাজ করতে পারি। এখানে পরিবার পরিকল্পনা প্রচারের ব্যাপারে আপনারা কি ব্যবস্থা করেছেন? আজকে আমাদের ডেভেলপমেন্ট, গ্রোথ সব ডাইলুটেড হয়ে যাচ্ছে। সুফল মানুষের কাছে পৌঁছতে পারছে না। ৪৭ বছর পরেও এই অবস্থা। কেন না আমাদের প্রগ্রেস অব পপুলেশন থ্রি টাইমস হয়ে গেছে। এই ব্যাপারে মানুষকে সচেতন করতে হবে। এই আন্দোলন তো আপনারা করতে পারেন। আজকে আমরা এই ব্যাপারে একসঙ্গে কাজ করতে পারি।

[12-50 – 1-00 p.m.]

এটার কোথায় কি করতে পারেন, সেটা আপনি বলবেন। আর জেলায় যে ইউনিটগুলি আছে, এই দপ্তরটা যে আছে, সেটা গ্রামে বা ব্লকের কোনও মানুষ জানেনা। আপনারা সেই রকম কোনও কিছু অর্গানাইজড করেননি। আপনাদের তরফ থেকে আপনারা ১৫ই আগষ্ট স্বাধীনতা দিবসে এবং ২৬শে জানুয়ারি প্রজাতন্ত্র দিবসের কিছু কার্ড বিলি করেন। এছাড়া আপনার দপ্তরে আর কোনও কাজ কর্ম আছে কিনা সেগুলি আমাদের বলবেন। আপনি বলেছেন যে, আপনি এই দপ্তরকে ইণ্ডাস্ট্রি প্রোপাগেট করার কাজে লাগিয়েছেন। কিন্তু মানুষের জন্য আমাদের যে দারিদ্র ইরাডিকেশন প্রোগ্রামগুলি আছে, এই ব্যাপারে আপনার দপ্তরকে কিভাবে কাজে লাগিয়েছেন সেটা বলবেন? এই ব্যাপারে মানুষকে অবহিত করার জন্য পঞ্চায়েতে কিছু কিছু পাবলিকেশন আসে। কিন্তু আপনি যে ভাষায় এটা লিখেছেন সেটা সকলের ক্ষেত্রে সহজবোধ্য নয়। আপনি পণ্ডিত মানুষ, নাট্যকার। সেজন্য বলছি যে, এটাকে আরো সহজ করা দরকার। আপনি সহজ ভাষায় প্রকাশনের ব্যবস্থা করুন। আর একটা কথা হচ্ছে, বসুমতীকে এখন প্র্যাকটিকালি বন্ধ করে দিয়েছেন। সুব্রতবাবু এটা সঠিক ভাবেই বলেছেন। এটা আপনি কেন বন্ধ করে দিলেন? এটা কি আপনাদের পার্টির মুখপাত্র হয়ে কাজ করছে না বলে বন্ধ করে দিয়েছেন? আর একটা কথা হচ্ছে, আপনি সাংস্কৃতিক মন্ত্রী। গোটা দেশের সংস্কৃতির আপনি ধারক-বাহক। আপনাকে বলা হয়েছিল যে এই সিরিয়ালগুলি হয়, এগুলির রিভাইজ্যালিশানের কোথাও কোথাও প্রয়োজনীয়তা আছে। এই সম্পর্কে কি ভাবে করা যায় সেটা আপনাকে দেখতে হবে। আপনি এখানে কতকগুলি ফেস্টিভেলের কথা বলেছেন। এগুলি কি গভর্নমেন্টের ফেস্টিভেল, না সি. পি. এম পার্টির ফেস্টিভেল সেটা আপনি বলবেন? আপনি বলবেন, হোয়েদার দি কালচারাল অ্যাণ্ড ইনফরমেশন উইংস অব দি ওয়েস্ট বেঙ্গল ইজ দি পাবলিসিটি উইংস অব দি সি. পি. এম? এতগুলি ফাংশন হয়েছে, কিন্তু বিরোধী পক্ষকে আপনারা ডাকেননি। এই ফেস্টিভেলগুলি কি সি. পি. এম-এর মধ্যে সীমাবদ্ধ থাকবে? এর জবাব দিলে আমরা খুশি হব। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যারা এই বাজেটের উপরে আলোচনা করে তাদের বক্তব্য রেখেছেন, আমি তাদের সমস্ত বক্তব্য খুব মনোযোগ সহকারে শুনেছি। আমি বিরোধী দলের সদস্যদের বক্তব্যও খুব গুরুত্ব দিয়ে শুনেছি। আমার এই বাজেট প্রস্তাবের উপরে আমি একটি বিষয়ের উপরে খুব গুরুত্ব দিয়েছি, এবং আমার মনে হচ্ছে বিরোধী দল এবং আমরা একই ভাবে আশঙ্কা প্রকাশ করছি যে, আমাদের দেশের ইলেক্ট্রোনিক মিডিয়া মানে টি. ভি. যেভাবে চলছে, যে পথে চলছে, এই বিষয়ে আমাদের প্রত্যেকেরই একই রকম প্রতিক্রিয়া, একই রকম আশঙ্কা, একই রকম চিন্তা। জয়নাল আবেদিন আগে যেটা বলেছিলেন, সিরিয়ালের নামে যে ভাবে রামায়ণ, মহাভারত শুরু হয়েছিল, তার ফলাফলও আমরা জানি। এখন এই বিষয়ে দুটি কথা আছে। একটা হচ্ছে, সুব্রতবাবুর সঙ্গে আমি

একেবারে একমত যে প্রসার ভারতী বিল চালু করা হোক। আশ্চর্য্যের বিষয় হল এই বিল পার্লামেন্টে গ্রহণ করার পরেও এই বিলের মৃত্যু ঘটানো হচ্ছে। এটা একটা রাজনৈতিক উদ্দেশ্যে করা হচ্ছে। আমি মনে করি পার্লামেন্টকে অবমাননা করা হচ্ছে এবং এটা প্রমাণ করে দেশের জনমতকে অবহেলা করা হচ্ছে। আমরা অতীতে এই জিনিস করেছি, এবারে রাজি আছি, ৩১ তারিখে এই ব্যাপার নিয়ে একটা বেসরকারি প্রস্তাব আনতে পারি এবং তার মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে জানাতে পারি এবং কেন্দ্রীয় মন্ত্রীকে দেখাতে পারি উনি যা করছেন যা বলছেন সেটা ঠিক নয়। এখন আবার একটা নূতন সমস্যা এসে হাজির হয়েছে। ওনারা বলছেন যে প্রসার ভারতী বিল গ্রহণ করতে পারছেন না, তাঁরা বলছেন যে একটা সর্ব্বাঙ্গীন বিল আনবেন। আমি যতদূর জানি তাঁরা সেই বিল কোনও দিনই তৈরি করতে পারবেন না। বিশেষ করে নির্বাচন আসন্ন, তার আগে এই রকম একটা স্পর্শকাতর বিল কেন্দ্রীয় সরকার কখনই আনতে পারবেন না। নূতন করে তাঁরা প্রসার ভারতী বিলটা শেষ করতে চাইছেন। তার সঙ্গে নূতন সমস্যা হচ্ছে দুটি। মাননীয় সদস্য নির্মল দাস উল্লেখ করেছেন। গুরুতর সমস্যা। আমরা এই ব্যাপারে খুবই উদ্বিগ্ন। পার্লামেন্টকে উপেক্ষা করে, পার্লামেন্ট বন্ধ, কারো সঙ্গে কোনও আলোচনা না করে দূরদর্শন সি. এন. এন-এর সঙ্গে কোলাবোরেশনে অনুষ্ঠান দেখাতে শুরু করেছে। মূলত আমেরিকার একটা সংস্থার সঙ্গে চুক্তি করা হল। আমাদের দেশের প্রচার মাধ্যম তাদের সঙ্গে কোলাবোরেশন করল। আমি পরিষ্কার ভাবে বলতে চাই আমি এই ব্যাপারে বিরোধী দলের সঙ্গে একমত যে এই সি. এন. এন-এর সঙ্গে ডি. ডি.-র চুক্তি এটা জনস্বার্থ বিরোধী। তারপর নিউজ প্রিন্ট, নিউজ মিডিয়া। আমাদের কলকাতার কয়েকটি সংবাদপত্র, গুরুত্বপূর্ণ সংবাদপত্র তারা বিদেশিদের সঙ্গে কোলাবোরেশনে যাচ্ছে। এটা আমি মনে করি জনস্বার্থ বিরোধী এবং এই সব কিছুই হচ্ছে গ্লোবালাইজেশনের নামে। এই গ্লোবালাইজেশনের নামে প্রিন্ট মিডিয়া সংবাদপত্র চলে যাচ্ছে, দূরদর্শন চলে যাচ্ছে। আমি মনে করি এটা অত্যন্ত ভয়ঙ্কর এবং এর ফলাফল কোথায় গিয়ে দাঁড়াবে তা জানিনা। আমি একমত এই বিষয়ে আমরা বিধানসভার প্রস্তাব নিতে পারি। আরো একটা প্রস্তাব নিতে পারি যে ডি. ডি-র অর্থাৎ আমাদের দূরদর্শনের সঙ্গে সি. এন. এন.-এর যে কোলাবোরেশন সেটাও আমরা পছন্দ করছি না এই প্রস্তাবও নেওয়া যায়। এই প্রস্তাব নিয়ে আমরা দিল্লি যেতে চাই। এই ব্যাপারে আশা করি আপনারাও একমত হবেন। আলোচনা প্রসঙ্গে সুব্রতবাবু বলেছেন যে সংবাদপত্রের ব্যাপারে আমার এত রাগ কেন। সংবাদপত্রের উপর আমার কোনও রাগ নেই। কিন্তু একটা ব্যাপার পরিষ্কার যে বিগ নিউজপেপার যারা বিরাট পুঁজির মালিক তাদের আমি পছন্দ করি না। সংবাদসেবী যারা, সাংবাদিক যারা এবং সংবাদপত্রে কর্মচারী যারা তাদের বিরুদ্ধে আমি নয়। বৃহৎ পুঁজির বামপন্থীরা বিরোধী, স্বাভাবিক কথা, এটা নূতন কোন কথা নয়। এটা তো চিরকাল হয়ে আসছে, সব দেশে হচ্ছে। বৃহৎ সংবাদপত্রের মালিকদের আমরা পছন্দ করি না, তারাও আমাদের পছন্দ করে না। সুব্রতবাবু দুম করে একটা কথা বলে দিলেন যে গণশক্তিকে আমরা বেশি বিজ্ঞাপন দিচ্ছি। এই কথাটা ঠিক নয়। স্টেটসম্যান, আনন্দবাজার, বর্তমান, আজকাল এই যে সমস্ত কাগজ

আছে প্রতিটি কাগজের সারকুলেশনের ভিত্তিতে বিজ্ঞাপন দেওয়া হয়, তার থেকে কোনও নড়চড় হয় না। উনি অ্যাকরিডেশান কার্ডের ব্যাপারে বলেছেন। এই ব্যাপারে ভাল করে খবর নিতে হয় তারপর বলতে হয়। আনন্দবাজারের ৩২ জন রিপোর্টারকে এবং ৬ জন ফটোগ্রাফারকে দেওয়া হয়, বর্তমানের ২৮ জন রিপোর্টারকে এবং ৪ জন ফটোগ্রাফারকে এবং গণশক্তির ২০ জন রিপোর্টারকে এবং ৩ জন ফটোগ্রাফারকে এই কার্ড দেওয়া হয়। না জেনে শুনে বললে একটু অসুবিধা হয়। আনন্দবাজারের ৩২ জনকে দেওয়া হয় এবং গণশক্তি ২০ জনকে দেওয়া হয়। আপনি বলেছিলেন গণশক্তিকে বেশি দেওয়া হয়। গণশক্তি বেশি পায় না এই কথা আমি বলতে চাই। আমি আর একটা কথা বলতে চাই। বসুমতি পত্রিকার ব্যাপারে জয়নাল আবেদিন সাহেব বলেছেন এবং সুব্রত মুখার্জি মহাশয়ও বলেছেন।

[1-00 – 1-10 p.m.]

তার ঐতিহ্য সম্পর্কে আমিও জানি। বর্তমানে এই বিষয়ে আমাদের নীতিগত সিদ্ধান্ত এই যে, কোনও দৈনিক সংবাদপত্রে সরকারি তহবিল থেকে দিনের পর দিন লক্ষ লক্ষ টাকা অপচয় করে ঐ ঐতিহ্যকে বজায় রাখা কোনও সরকারি নীতি হতে পারে না এবং এই নীতি থেকে বেরিয়ে আসাটাই বোধ হয় একটা দায়িত্বশীল সরকারের উচিত। ১৯৯০, ৯১, ৯২, ৯৩তে আমরা ৬০ লক্ষ টাকা, ৭০ লক্ষ টাকা, ৯০ লক্ষ টাকা পর্যন্ত ভরতুকি দিয়েছি। তার পর সেটা ক্রমান্বয়ে কমিয়ে নিয়ে এসেছি, ৪০ থেকে ৩০-এ নেমে এসেছে এবং আশা করছি আগামী বছরে ৩০ লক্ষ টাকা ক্ষতিপূরণ করে আমি বসুমতি কর্পোরেশনকে একটা লাভজনক কর্পোরেশনে দাঁড় করাতে পারব। এটা দায়িত্বশীল সরকারের কাজ। বসুমতি পত্রিকার যে প্রিন্টিং মেশিন, সেই মেশিন রেখে এবং সাংবাদিকদের যা গুণগত মান, তা রেখে দিয়ে বসুমতি সংবাদপত্র কলকাতায় দাঁড়াতে পারে না। তার জন্য যে বিরাট ইনভেস্টমেন্ট করতে হবে, সেটা সরকারি নেতৃত্বে হওয়া উচিত নয়। মূল কথা, সরকারি দায়িত্বে এরকম একটা সংবাদপত্র চলবে এবং তার পেছনে একটা বিপুল অর্থ ব্যয় করা, নতুন করে কয়েক কোটি টাকা ব্যয় করা হবে, এটা আমরা সিদ্ধান্ত নিতে পারব না। আমরা চাই এটা একটা সংস্থা হিসাবে বেঁচে থাক এবং লাভ করুক, কর্মচারি, শ্রমিকরা ছাঁটাই না হয়, বেকার না হয়। তাদের কোনও অসুবিধা আমরা করতে চাই না এবং করছিও না। কিন্তু সংবাদপত্র করতে হলে যে খরচ করতে হবে, সেই খরচ করা সম্ভব নয়, উচিতও নয়। এখানে চলচিত্রের ব্যাপারে অনেকগুলি কথা উঠেছে। এটা ঠিক, সুব্রত বাবু যেটা বলেছেন এককালে বাংলা চলচিত্র ভারতের চলচিত্রের সামনে ছিল, কিন্তু বিভিন্ন কারণে পিছিয়ে পড়েছে। শুধু একটা দিক দেখলেই হবে না। প্রোডাকশান সেক্টর, এগজিবিশন সেক্টর এবং ডিস্ট্রিবিউশন—সামগ্রিক ভাবে একটা আলোচনার চেষ্টা করেছি। এখানে অনিলদা আছেন, উনি বক্তৃতা করলে আরও ভালো হত। আমরা সবাইকে নিয়ে সমস্যাগুলো বোঝার জন্য বহু আলোচনা করেছি। শেষ আলোচনা নন্দনে করেছি। সেখানে ফিল্ম প্রডিউসার, ডিস্ট্রিবিউটর, টেকনিসিয়ান, সিনেমা হলের মালিক, সবাই মিলে সমস্ত সমস্যাগুলি নিয়ে আলোচনা করেছি। আমি শুধু এই কথা বলতে

চাই যে, উনি যে কথা বলেছেন, তার কয়েকটা মূল দিক—পশ্চিমবঙ্গের সিনেমার সংখ্যা উনি যেটা বলেছেন, ঠিক তা নয়। আমি একটা হিসেব দিচ্ছি গত কয়েক বছরের। ১৯৯১ সালে ৩৬টি, ৯২তে ৩৮, ৯৩তে ৪১ আর ৯৪ সালে ৩৬। ৩০ থেকে ৪০-এর মধ্যে সিনেমা হচ্ছে। আমাদের রাজ্যে সিনেমা হলের সংখ্যা ৯৩-৯৪ সালের হিসেব অনুযায়ী ৪৯০টি পারমানেন্ট এবং ২৯০টি অস্থায়ী। উনি বললেন, কি উৎসাহ দিচ্ছেন? আমরা যেটা দিচ্ছি, এক কথায় আমরা এই সমস্ত পরিচালক, প্রয়োজকদের পশ্চিমবঙ্গে সিনেমা করবে তারা। তারা একটা অনুদান পায় ১ লক্ষ থেকে ৩ লক্ষ টাকা পর্যন্ত। যে কোনও সিনেমার ক্ষেত্রেই এটা, আমরা তাদের গুণগত মান দেখছি না, আমরা চাই এখানে চলচ্চিত্র বাড়ুক। আমরা এই যে এক লক্ষ থেকে তিন্ লক্ষ টাকা অনুদান দিচ্ছি, সেখানে শুধু একটাই শর্ত—সেটা এখানে রূপায়ণে করতে হবে। সুব্রত বাবু বললেন, এই শর্তটা দিয়েছেন কেন? এটা তো দেবই। কেননা, মাদ্রাজ এবং বম্বের সঙ্গে আমরা প্রতিযোগিতা করতে হলে এই শর্ত দিতেই হবে। আপনারা এখান থেকে অনুদান পাবেন, কিন্তু রূপায়ণেই কাজ করতে হবে। এই জন্যই দিচ্ছি। আমাদের থেকে অনুদান নেবেন, আর বম্বের ল্যাবরেটরিতে কাজ করবেন, মাদ্রাজের ল্যাবরেটরিতে কাজ করবেন, এটা হতে পারে না। আমাদের রাজ্য থেকে অনুদান নেবেন, আমাদের রাজ্যের ল্যাবরেটরিতেই কাজ করতে হবে। এটা তাঁরা করছেন। উনি যেটা বলেছেন—আমরা হিসাব করে দেখেছি যে বই হচ্ছে, সেই বই বেরোচ্ছে না। সুব্রতবাবু যেটা হিসাব করেছেন, ঠিকই। ১৯৯৩ সালে ৩৮টি বই হয়েছে, রিলিজড হয়েছে ২৯টি। তার পরের বছরে ৩৬টি বই হয়েছে, রিলিজড হয়েছে ২৫টি। তবে এখানে সমস্যা এটি নয় যে এখানে সিনেমা হল নেই। সিনেমা হল হচ্ছে ৪৯০ এবং ২৯০, দুটি মেলালে ৮০০, এই সিনেমা হল আছে। এই ৮০০ সিনেমা হলের সবচেয়ে বড় সমস্যা হচ্ছে বোম্বে বেসড ফিল্মগুলো। বোম্বে ফিল্মের সঙ্গে প্রতিযোগিতা করে ৩০-৪০টি বাংলা ফিল্ম টিকতে পারছে না। এর সঙ্গে কম্পিটিশনে যেতে গেলে আমাকে বাংলা বইয়ের প্রযোজনা বাড়াতে হবে, বইয়ের মান বাড়াতে হবে। সরকার বইয়ের মান বাড়াবার জন্য কিছু করতে পারে না। সরকার কোনও প্রতিভা সৃষ্টি করতে পারে না। সরকার যেটা পারে, ল্যাবোরেটরি তৈরি করতে পারে। আমাদের সেই কঠিন প্রতিযোগিতার সামনে দাঁড়াতে হচ্ছে। এখানে ভিডিও পার্লার সম্পর্কে আপনি বলেছেন। ঠিকই বলেছেন। এটি একটি মারাত্মক সমস্যা। এ সম্পর্কে অন্য অনেকে বলেছেন, দেব প্রসাদবাবুও বলেছেন। এ সম্পর্কে আমাদের সিদ্ধান্ত হচ্ছে দুটি। সিনেমা হলগুলো সম্পর্কে আমাদের বর্তমানে যেটা আছে, প্রথম বছর অ্যামিউজমেন্ট ট্যাক্স দিতে হবে না। আমরা দেখছি এটি যথেষ্ট নয়। আমরা সম্প্রতি প্রস্তাব দিয়েছি, কয়েকটা বছর বেশি, এটা দু'তিন বছর করা যায় কিনা। এটা করতে হবে। এই প্রস্তাব নিয়ে আমরা আলোচনা করছি, তবে এখনও সিদ্ধান্তে পৌছুতে পারিনি। ভিডিও পার্লারের ক্ষেত্রে আমাদের সিদ্ধান্ত হচ্ছে—এখন অবস্থাটা হচ্ছে এই যে, কেন্দ্রীয় সরকার একটি আইন করলেন, সেটি স্পষ্ট নয়, হাফ হার্টেড একটি আইন তাঁরা করলেন, তাঁরা জানেন না যে কি তাঁরা করবেন—আমরা যা ঠিক করেছি, আমরা চারটি শর্ত দিয়েছি। ভিডিও পার্লার এখানে কয়েক

হাজার আছে, সেজন্য আমরা এই শর্ত দিয়েছি। প্রথমত, তাদের লাইসেন্স নিতে হবে এবং ট্যাক্স দিতে হবে। তৃতীয় শর্ত হচ্ছে সেন্সরশিপ—সেন্সর্ড না হলে বা খারাপ যেগুলো সেগুলো দেখানো যাবে না। আমাদের চতুর্থ শর্ত হচ্ছে কপি রাইট নিতে হবে। এই চারটি শর্ত পূরণ না করলে আমরা বন্ধ করে দেব। আর তিন মাস অপেক্ষা করুন, দেখুন সরকার কি করে। আমরা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটদের সঙ্গে এই ব্যাপারে কথা বলেছি। আমরা বেআইনি ভাবে কোনও ভিডিও পার্লারকে চালাতে দেব না। এই হচ্ছে আমাদের সিদ্ধান্ত। আমরা এইভাবে জিনিসটাকে সংযত করছি। আমাকে তাড়াতাড়ি বলতে হবে, আমার সময় খুব কম। আপনি রবীন্দ্র সদনের কথা বলেছেন। অনেকেই এই ব্যাপারে বলেছেন। আপনারা যখন ছিলেন তখন আপনারা প্রায় মাঠ রেখে গিয়েছিলেন, কিছুই করেননি। আমরা ১৪টি সম্পূর্ণ করেছি বালুরঘাট, চন্দননগর, বহরমপুর, ডায়মণ্ড হারবার এই রকম ১৪টি কমপ্লিট করেছি। এখন আমাদের হাতে আছে বারাসাত, শ্রীরামপুর, কোচবিহার এবং আরামবাগ। পি. ডব্লু. ডি. তৈরি করে ঠিকই, কিন্তু টাকাটা আমাদেরই দিতে হয়। এখানে উলুবেড়িয়ার ব্যাপারে কথা উঠেছে। এই বছরে আমরা উলুবেড়িয়ার জন্য এক লক্ষ চুয়াল্লিশ হাজার টাকা দিয়েছি। রবীন্দ্র সদনের কাজ সম্পূর্ণ করার দায়িত্ব আমাদের থেকে যাচ্ছে। (**কমল গুহ ঃ** কোচবিহার তো হয়ে গেছে, আপনি কোনটার কথা বলছেন?) ওখানে আমাদের রেনোভেশন করতে হবে। জেলা শাসকের কাছ থেকে একটা চিঠি এসেছে আরও টাকার জন্য।

**মিঃ স্পিকার ঃ** এটার জন্য আরও ১৫ মিনিট সময় বাড়াতে হবে বলে মনে হচ্ছে। আমি ১৫ মিনিট সময় বাড়াতে চাইছি। আশা করি, এতে সকলের সম্মতি আছে?

(ভয়েস ঃ হ্যাঁ, আছে।)

(এই সময়ে ১৫ মিনিট সময় বাড়ানো হয়)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সুব্রতবাবু বাংলা অ্যাকাডেমির ব্যাপারে বলেছেন যে আমরা কিছু করছি না। তা কিন্তু ঠিক নয়। আমরা কয়েকটি মৌলিক কাজ করেছি। আমরা ওখানে অন্নদাশঙ্কর রায়কে চেয়ারম্যান করে—আপনি দেখবেন—দলমত নির্বিশেষে বাংলা ভাষা এবং সাহিত্যের অধ্যাপকদের নিয়ে এসেছি। আমরা 'শিশু কিশোর' একটি অভিধান করেছি। সুকুমার রায়ের শব্দের বুৎপত্তিগত অর্থ পুস্তক তৈরি করেছি। বাংলা লিপির নতুন গ্রন্থ আমরা প্রকাশ করেছি। আমরা আরও যেটা করেছি, সম্পূর্ণ বাংলা তালিকা—একমাত্র মালায়ালাম ভাষা ছাড়া আর কেউ যেটা করতে পারেনি—একটি বাংলা ভাষায় গ্রন্থপঞ্জী প্রকাশ করেছি।

[1-10 – 1-45 p.m.(Including Adjournment)]

এছাড়া আমরা আর্কাইব করেছি, ল্যাবরেটোরি করেছি। রবীন্দ্র পাণ্ডুলিপি, বিভূতিভূষণ পাণ্ডুলিপি যেগুলো আছে সেগুলোকে রক্ষণাবেক্ষণ করছি। দয়া করে সুব্রতবাবু, এইগুলো গিয়ে একটু দেখে আসবেন। আমরা নাটকের ক্ষেত্রেও সমস্ত কর্মসূচি নিয়েছি, কিছু ইনভেস্টও

এরজন্য করতে হবে। তারপরে এজরা স্ট্রীটে লেবেডেফ যে বাড়িতে প্রথম নাটক করেছিলেন, সেই বাড়িটাকে যাতে সংরক্ষণ করা যায়, তার চেষ্টা আমরা করছি তাছাড়া লোকরঞ্জন শাখার বাড়িটাকে নিয়েও নতুনভাবে চিন্তা করছি কি করে এটা তৈরি করা যায়। নাটকের ক্ষেত্রে যাতে একটা বিশেষ ব্যবস্থা করা যায় তার সব রকমের চেষ্টা আমরা করছি। তারপরে জয়নাল সাহেব একটা কথা বলেছেন যে, আপনারা গ্রামের মধ্যে নতুন ধরনের চিন্তা ভাবনা নিয়ে কি করে পৌছবেন। এই ক্ষেত্রে একটা কথা বলি অতীতে যে সংরক্ষণ ছিল সেটা এখন কমে এসেছে, আমরা তাই ঠিক করছি যে, গ্রামাঞ্চলে আর সিনেমা স্লাইড নিয়ে যাব না। কারণ গ্রামের মানুষেরা আজকাল সিনেমা স্লাইড দেখতে চান না। এখন ১৬ মি.মি যেসব সিনেমা ছিল সেগুলো পরিবর্ত্তন করে সমস্ত ভিডিও সেট করতে হচ্ছে। কারণ তারা ভিডিও সেট দেখতে চাইছে। সেইকারণে প্রতিটি ব্লকে ব্লকে এবং গ্রামাঞ্চলে এই ভিডিও সেট চালু করার চেষ্টা করছি এবং এর মাধ্যমে নিরক্ষরতা দূরীকরণ, জন্মনিয়ন্ত্রণ, স্বাস্থ্য, পরিবার কল্যাণ, চাষবাস সংক্রান্ত বিষয় দেখানো হবে। আমরা যাত্রার ব্যাপারেও পিছিয়ে নেই। আমরা এখনও যাত্রার যেসব নায়ক-নায়িকা যাত্রার ক্ষেত্রে সর্বশ্রেষ্ঠ নায়ক নায়িকা বলে পরিগণিত হন, তাদের আমরা অ্যাওয়ার্ড দিয়ে থাকি। সবচেয়ে বড় কথা আগে যে এই যাত্রা দলের লোকেদের ডিস্ট্রিক্ট থেকে যে নানা রকম হ্যারাশ করত, এখন সেটা স্ট্রীম লাইন করে দিয়েছি। আগে যেমন একদিকে পুলিশ, এস ডি ও এবং পঞ্চায়েতের কাছে হ্যারাশ হতে হত এখন আর সেটা হয় না। এখন একটা জায়গায় গেলেই তাদের পারমিশন হয়ে যাবে। তারপরে সৌগত বাবু পুরাতত্ত্বের ব্যাপারে বেশ কিছু বললেন। আমি এখন সেই পয়েন্টের উপরে বলছি, আমি সুব্রত বাবুকে বলব দয়া করে তিনি একবার যেন বেহালায় গিয়ে আমাদের টেরাকোটা সংরক্ষণ ল্যাবরেটোরিটা দেখে আসেন। এই টেরাকোটা সংরক্ষণশালাটি হচ্ছে সর্বাধুনিক সংরক্ষণ, এখানে ল্যাবরেটোরি আছে এবং টেরাকোটাগুলো রক্ষাবেক্ষণের জন্য কেমিস্ট আছেন। আপনারা তো জানেন কেমিস্ট আমাদের সঙ্গে আছেন, তারা পরামর্শ দিচ্ছেন। আমরা কাজ এগিয়ে নিয়ে যাওয়ার জন্য সব রকম চেষ্টা করছি। আরেকটি বিষয়ে সুব্রত বাবু খুব উত্তেজিত। এশিয়াটিক সোসাইটি নিয়ে দেখলাম তিনি খুবই উত্তেজিত, অবশ্য উত্তেজিত আমরাও, কিন্তু আমাদের কিছু করণীয় নেই। আপনাদেরই কেন্দ্রীয় মন্ত্রীর আশীর্বাদে একজন নাড়ী টেপা ডাক্তার এইসব কাজকর্ম করে যাচ্ছেন। একজন কেন্দ্রীয় মন্ত্রীর আশীর্বাদে এশিয়াটিক সোসাইটির মতো একটি প্রতিষ্ঠানের সর্বনাশ করছেন। এটা আমাদের রাজ্যের পক্ষেও অবমাননাকর ব্যাপার। তারপরে নেতাজী সুভাষচন্দ্র বসুর জন্মশতবার্ষিকীর ব্যাপারে কমল বাবু এব, আরো অন্যান্যরা বলেছেন। আমরা এই বিষয়ে বিশেষ পরিকল্পনা নিয়েছি এবং এক বছর কাল যাবৎ যাতে এই কর্মসূচি চালানো যায় তার চেষ্টা করছি। এরজন্য কেন্দ্রীয় সরকারের কাছে অর্থ সাহায্য চেয়েছি এবং তাদের এই ব্যাপারে দেওয়াও উচিত। তাছাড়া পাবলিকেশানের আমরা দায়িত্ব নিয়েছি। জয়নাল সাহেব বললেন যে, তিনি নাকি ক্যালকাটা গেজেট পান না। এই ক্যালকাটা গেজেটটা বিলি করেন কমার্স অ্যাণ্ড ইণ্ডাস্ট্রি ডিপার্টমেন্ট। কেন যথাসময়ে আপনার কাছে পৌছায়নি তার আমি খবর নেব। যদিও এই বিভাগটি আমার অধীনে নেই তবুও আমিও খবর নেব কেন তিনি

সময়মতো পান না। আমি অবশ্য পাই দীর্ঘ ৬ মাস পরে, তখন অনেকগুলো একসঙ্গে পাই। জয়নাল সাহেব অভিযোগ করেছেন যে, তিনি নাকি আমাদের ফেস্টিভ্যালে আমন্ত্রণ পান না। আমার যতদূর জানা আছে আজ পর্যন্ত স্টেট সেরিমনিতে অর্থাৎ রাষ্ট্রীয় কোনও কর্মসূচিতে বিরোধীদল নেতা আমন্ত্রিত হননি এইরকম ঘটনা বিরল। আজ যে পর্যন্ত এইরকম কোনও দিন খবর পাইনি। আপনি এইকথাটা বলে আমার প্রতি আপনি সুবিচার করছেন না। এটা একটু সুবিচার করতে অনুরোধ করব। তারপরে এখানে কয়েকজন সদস্য উর্দু ভাষার দিকে গুরুত্ব দেওয়ার কথা বলেছেন। উর্দু পত্রিকা আমাদের আছে এবং সেখানে কথা উঠেছে যে বিশেষ কয়েকটি স্পর্শকাতর এলাকা আছে, যেখানে উর্দু ভাষার উপরে বিশেষ জোর দেওয়ার দরকার। তবে উর্দু অ্যাকডেমি আমাদের বিভাগ নয়। ওদের কাজকর্ম সম্পর্কে আমিও সন্তুষ্ট নই। তারপরে ভাষা প্রচলনের ক্ষেত্রে আমাদের ইচ্ছা নেই তা নয়। আমরা তারজন্য যথেষ্ট চেষ্টা করছি। তারপরে সুব্রত বাবু বাংলা ভাষা চালু করার ব্যাপারে কথা তুলেছেন, আমি সেই প্রসঙ্গে জানাই যে, আমরা ইতিমধ্যেই ইংলিশ টাইপ রাইটার রিপ্লেস করে বাংলা টাইপ রাইটার বসিয়েছি এবং তারজন্য টাইপ শিক্ষার একটা প্রশিক্ষণ কেন্দ্রও চালু করেছি।

বাংলা ভাষার ব্যাপারে বলি, বাংলার প্রশাসনিক পরিভাষার প্রথম খণ্ড বেরিয়েছে। আরেকটা খণ্ড বেরোবে। কিন্তু আপনাদের সমালোচনায়ও আমি একমত যে সামগ্রিক ভাবে সরকারের যে উদ্যোগ এ ব্যাপারে থাকা উচিৎ ছিল তা লক্ষ্য করা যায়নি। বাংলা ভাষার ব্যবহারের ব্যাপারে আপনারা রাইটার্স বিল্ডিং-এর কথা তুলেছেন। তবে এটা আমাদেরও মনে হয় যে, পঞ্চায়েত, স্বাস্থ্য বিভাগ, পুলিশ প্রভৃতি জায়গাগুলোতে বাংলা ভাষার প্রচলন সেই ভাবে হচ্ছে না। এ বিষয়ে যথাযথ উদ্যোগ নেওয়া হচ্ছে। এই বলে বিরোধীদের আনা কাট-মোশনের বিরোধিতা করে এবং এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলকান্তি গুহ :** একটা প্রশ্ন, টি. ভি.-তে রামায়ণ-মহাভারত দেখানোর ব্যাপারে যে বক্তব্য একজন মাননীয় সদস্য উত্থাপন করেছেন, সে বিষয়ে আপনার কি মত? আপনি কি মনে করেন, রামায়ণ-মহাভারত টি. ভি.-তে দেখানোর ফলে মৌলবাদকে প্রশ্রয় দেওয়া হচ্ছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** রামায়ণ-মহাভারত দেখানোতে আমাদের দেশের ধর্মনিরপেক্ষতার নীতির ক্ষতি হচ্ছে বলে আমি মনে করি।

**শ্রী সুব্রত মুখার্জি :** আমরাও এ বিষয়ে একমত যে, এইভাবে রামায়ণ-মহাভারত দেখানো অনুচিত হচ্ছে।

**Mr. Speaker :** There are two cut motions to this Demand. All the Cut motions are in order and already moved. Now I put all the cut motions to vote.

The motion of Shri Subrata Mukherjee (1-3) and Shri Abdul Mannan (4-11) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs 17,12,38,000 be granted for expenditure under Demand No. 38, Major Heads; }2220–Information and Publicity, 4220–Capital outlay on Information and Publicity and 6220–Loans for Information and Publicity." (This is inclusive of a total sum of Rs. 5,71,00,000 already voted on account in March, 1995) was then put and agreed to.

**(At this stage the House was adjourned till 1.45 p,m.)**

[1-45 – 1-55 p.m.(After Adjournment)]

**Mr. Deputy Speaker :** Now, discussion on Demand Nos. 30 and 45.

(At this stage, the quorum bell was rung)

**DEMAND NO. 30**

There are 29 cut motions to this Demand which are in order.

| | |
|---|---|
| Shri Andul Mannan<br>Shri Ambica Banerjee<br>Shri Saugata Roy | Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-. |
| Shri Saugata Roy<br>Shri Subrata Mukherjee<br>Shri Abdul Mannan<br>Shri Satya Ranjan Bapuli<br>Shri DebaPrasad Sarkar | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-. |

**Mr. Deputy Speaker :** There is no cut motion to Demand No. 45.

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষামন্ত্রীগণ আমাদের সামনে যে বাজেট এনেছেন ৩০ নম্বর এবং ৪৫ নম্বর অভিযাচনে, তা মোট যোগ করলে দাঁড়ায় ২,২৮০ কোটি ৫৪ লক্ষ টাকা। আমি যতদূর জানি এই শিক্ষা দপ্তরের বাজেটের পরিমাণ রাজ্যের অন্যান্য সমস্ত দপ্তরের বাজেটের থেকে বেশি এবং সেটা হওয়ার কারণ আমরা অনুমান করতে পারছি। যে দপ্তরে ছয়জন মন্ত্রী আছেন, সেখানে নিশ্চয় বাজেটের বরাদ্দ বেশি হবে, এটা খুবই স্বাভাবিক। ঐ দপ্তরে ছয়জন মন্ত্রী আছেন এই ব্যাপারে আমাদের কোনও আপত্তি নেই। যে টাকা আপনারা চেয়েছেন সেই টাকার যদি সদ্ব্যবহার হয় এবং শিক্ষার মান যদি বাড়ে এবং ছাত্ররা প্রকৃত শিক্ষায় যদি শিক্ষিত হয় তাহলে আমাদের কোনও

আপত্তি নেই। কিন্তু আমরা দেখছি সেখানে কিন্তু তা ঘটছে না। আপনারা বলছেন, আপনাদের আমলে বাজেটের পরিমাণ ১৮ বছরে ১৭ গুণ বৃদ্ধি হয়েছে। আপনারা নিজেরা বুকে হাত দিয়ে বলুনতো পশ্চিমবাংলায় শিক্ষার মান কি আপনারা বাড়াতে পেরেছেন? আমাদের পশ্চিমবাংলায় লক্ষ লক্ষ ছেলেরা মাধ্যমিক, উচ্চমাধ্যমিক পরীক্ষা পাশ করে, কলেজে বি. এ., এম. এ. ডিগ্রি করার পর শিক্ষিত বেকারের দলে নাম লেখাচ্ছে। ইণ্ডাস্ট্রি বাজেটের সময় আমরা বলেছি বেকারত্ব সমস্যা পশ্চিমবাংলায় কি রকম হু হু করে বাড়ছে। আজকে বেকারের সংখ্যা হচ্ছে ৫০ লক্ষ, তার মধ্যে শিক্ষিত বেকার আছে অনেক। আজকে শিক্ষা দপ্তর তাদের শুধু ডিগ্রির সার্টিফিকেট দিতে পেরেছে, তাছাড়া আর কোনও লাভ হচ্ছে না। তারা তথাকথিত শিক্ষালাভ করে একটা ডিগ্রি লাভ করছে এবং পরবর্তী জীবনে হতাশ হয়ে তাদের বয়স, সীমা অতিক্রান্ত করছে এবং পরে কোনও কাজ না পেয়ে সমাজ বিরোধীতে পরিণত হচ্ছে।

আপনাদের বামফ্রন্টের অন্তর্গত শিক্ষা দপ্তর যে দপ্তরের দাবি সর্বাধিক বাজেট যা আমাদের সামনে উপস্থাপিত করেছেন, আমি আপনাদের একটু ভাবনা-চিন্তা করতে বলব। সমগ্র বামফ্রন্ট সরকারকে ভাবনা-চিন্তা করতে বলব যে আজকে এই শিক্ষা দিয়ে আমাদের পশ্চিমবঙ্গের ছেলেমেয়েদের কি লাভ হচ্ছে? বি.এ., এম.এ. পাশ করে এই ছেলেমেয়েরা একটা শুদ্ধ বাঙলা ভাষায় চিঠি লিখতে পারে না। আমি নিজস্ব একটা অভিজ্ঞতা থেকে ছোট একটা ঘটনা বলছি। আমার এক বন্ধু প্রাইভেট সেক্টারে কাজ করেন। একজন কবনি[illegible] বিজ্ঞাপন দিয়েছিলেন, অনেক দরখাস্ত প্রায় ১৫-২০ হাজার এল। আ[illegible] করতে গিয়ে আমাকে সেই বন্ধু জিজ্ঞাসা করল কি করি বলুন তো, এই ১৫-২০ হাজার ছেলেকে যদি ইন্টারভিউ করতে যাই তো তাহলে বিরাট অসুবিধার মধ্যে পড়তে হবে। আমি তখন আমার সেই বন্ধুকে একটা সাজেশন দিলাম আপনাকে কিছু করতে হবে না, আপনি একটা কাগজে ইয়োর্স ফেতফুলি লিখে দিন আর তাতে তাদের সই করতে বলবেন, দেখবেন যারা সই করেছে তাদের মধ্যে ৯৯ পারসেন্ট ছেলে ওই কাগজে ইয়োর্স ফেতফুলির উপরে সই করেছে। আপনারা যাঁরা বিধায়ক আছেন তাঁদের কাছে অনেকেই দরখাস্ত দেয় হয় বাংলায় না হয় ইংরাজিতে, সে ক্ষেত্রে দেখবেন সেখানে অনেকেই ইয়োর্স ফেতফুলির উপরে সই করেছে, এই সাধারণ জ্ঞানটুকুও তাদের নেই। তার ফলশ্রুতি হিসাবে আমরা দেখছি সর্বভারতীয় যে পরীক্ষাগুলি হচ্ছে আই.পি.এস., আই.এ.এস. সেখানে আমাদের এই পশ্চিমবাংলা থেকে ছেলেমেয়েরা কৃতকার্য হতে পারছে না, আগে এই সব পদগুলি পশ্চিমবাংলার ছেলেরাই অধিকার করে থাকত। এখন পশ্চিমবাংলা থেকে আর সেই পদগুলি অধিকার করতে পারছে না। তাতে আমরা একটা জিনিস দেখছি আমাদের বিভিন্ন জেলাতে এস.ডি.ও., এস.পি., ডি.এম. এই পদগুলিতে বাইরে থেকে লোক আসছে, আমাদের এখানকার লোক আসতে পারছে না। পশ্চিমবাংলার বাইরে থেকে লোক আসুক তাতে আমার কোনও আপত্তি নেই, কেননা এটা সবভারতীয় পরীক্ষা কিন্তু ে রাজ্যের লোকেরা আমাদের এখানে এসে শাসন করছে তেমনি আমাদের এখানকার ছেলেরা যদি বাইরে গিয়ে জেলা শাসন করবার বা

উচ্চপদে বা উপর মহলে বসবার ক্ষমতা পেত তাহলে বুঝতাম এর মধ্যে একটা সামঞ্জস্য আছে। আপনি আমাদের পরিসংখ্যান দিয়ে বলুন তো গত ৫,৭,১০ বছরের মধ্যে এই সর্বভারতীয় পরীক্ষাগুলির মধ্যে কত জন বাংলার ছেলে কৃতিত্ব অর্জন করেছে বা কৃতকার্য হয়েছে। যদি কেউ কৃতকার্য হয়ে থাকে তাহলে দেখবেন আপনারা যে স্কুলগুলি কলেজগুলি চালান তার থেকে পাশ করে না, যেটুকু শিক্ষা পশ্চিমবাংলায় হচ্ছে সেগুলি সবই ওই ইংলিশ মিডিয়াম স্কুলগুলিতে যেমন ডনবস্কো, সেন্ট জেভিয়ার্স, সাউথ পয়েন্ট। যেখানে আপনারা সাহায্য দেন না, যেখানে ছাত্রদের অভিভাবকদের টাকায় স্কুলগুলি চলে সেই সব স্কুলগুলি থেকেই সর্বভারতীয় পরীক্ষায় কৃতিত্ব লাভ করছে। যেগুলি সরকার পরিচালনা করেন সেগুলি থেকে প্রায় হচ্ছেই না। রামকৃষ্ণ মিশন পরিচালিত স্কুলগুলি সেকেন্ডারি এবং হায়ার সেকেন্ডারি পরীক্ষায় ভাল ফল করত। কিন্তু সম্প্রতি সুপ্রীম কোর্টে একটা কেসে রামকৃষ্ণ মিশন হিন্দু, কি হিন্দু নয় সেই সমাধান সুপ্রীম কোর্ট করে দিয়েছে, তাদের সেখানে স্কুলগুলি রামকৃষ্ণ মিশন দ্বারা পরিচালিত হয় সেগুলি কি ভাবে পরিচালিত হবে। সেখানে যাঁরা রামকৃষ্ণ মিশন স্কুলগুলির দায়িত্বে আছেন তাঁরা বলছেন আজকে এই সুপ্রীম কোর্টের রায়ের বলে যদি সরকারি হস্তক্ষেপ হয় তাহলে তাঁরা এই স্কুল এবং কলেজগুলির পরিচালনা আর করবেন না। তাহলে আপনারা কি এই স্কুলগুলির দায়িত্ব নেবেন, এটা আপনাদের কাছে জানতে চাইছি? আপনারা যদি নেন তাহলে যেভাবে অন্য সরকারি স্কুলগুলির দায়িত্ব নিয়েছেন এখানেও সেই ভাবেই স্কুলগুলি পরিচালনা করবেন। রামকৃষ্ণ মিশন এত দিন ধরে এত শিক্ষা প্রতিষ্ঠান চালিয়ে আসছেন তাঁদের প্রচেষ্টায় বহু ছাত্র কৃতিত্বের পরিচয় দিয়েছেন দেশের ভিতরে এবং বাইরে। এই সব প্রতিষ্ঠানে যত কম হস্তক্ষেপ করবেন ততই শিক্ষার ক্ষেত্রে মঙ্গল হবে একথাটা আপনাদের বলব।

[1-55 – 2-05 p.m.]

রামকৃষ্ণ মিশন দ্বারা পরিচালিত যে সব শিক্ষা প্রতিষ্ঠান আছে সেগুলি সম্পর্কে পরিষ্কার জবাব আমরা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে চাই। আপনারা শিক্ষকদের মাহিনা বাড়িয়ে দিয়েছেন এটা খুবই আনন্দের কথা, এতে আমাদের সম্পূর্ণ সহানুভূতি আছে কিন্তু সাথে সাথে একটি ব্যাপার দেখার জন্য আমি বলব। শিক্ষকরা যে প্রাইভেট টিউশানি করেন তার বহর কিন্তু ভীষণভাবে বাড়ছে। এই ব্যাপারটা আপনাদের খতিয়ে দেখা দরকার। স্কুল কলেজে ক্লাশ হয় না কিন্তু এই প্রাইভেট টিউশানির হার ভীষণভাবে বাড়ছে। প্রাইভেট টিউশান না নিলে কোনও ছাত্র নাকি পরীক্ষায় ভাল নাম্বার পায় না। এ ব্যাপারে একটা অশুভ আঁতাত কিছু শিক্ষক এবং ছাত্রদের মধ্যে গড়ে উঠেছে এবং এটা শিক্ষার স্বাভাবিক উন্নতির পথে পরিপন্থী হয়ে দাড়াচ্ছে। কাজেই শিক্ষার মানের উন্নয়নের জন্য এ দিকটার প্রতি দৃষ্টি দেওয়া দরকার। এ ব্যাপারে মিত্র কমিশনের রিপোর্টেও মন্তব্য আছে কাজেই বিষয়টি দেখার দায়িত্ব আপনাদের রয়েছে। কিন্তু এটা আপনারা দেখছেন না। এই প্রাইভেট টিউশানি করার জন্য শিক্ষকদের আমি দোষ দিচ্ছি না। আজকে সামাজিক কারণে আরও বেশি অর্থ উপার্জনে তাদের প্রয়োজন আছে। আপনারা বেতন বাড়িয়েছেন ঠিকই, হয়ত তা তাদের

প্রয়োজনের তুলনায় প্রচুর নয়, সেইজন্য হয়ত তারা প্রাইভেট টিউশানি করে আরও বেশি অর্থ উপার্জনের চেষ্টা করেন কিন্তু তবুও বিষয়টি আপনাদের দেখা উচিত। এই প্রসঙ্গে আমি দাবি করব যে শিক্ষকদের জন্য আর একটি পে কমিশন আপনারা করুন। এই তো হেলথ ডিপার্টমেন্টে নন প্র্যাক্টিসিং অ্যালাউন্স চালু আছে কিন্তু সেখানে কি ডাক্তারদের প্রাইভেট প্র্যাক্টিস বন্ধ করা গিয়েছে? সেখানে তারা প্রাইভেট প্রাক্টিসও করছেন আবার মেডিক্যাল কলেজগুলিতেও পড়াচ্ছেন। অনেক সার্কুলার দিয়েও সেটা আপনারা বন্ধ করতে পারেননি। কাজেই এই প্রাইভেট টিউশানি সম্পর্কে আপনাদের সুনির্দিষ্ট বক্তব্য রাখতে হবে যাতে প্রাইভেট টিউশানি বন্ধ হয়। আপনারা অবৈতনিক শিক্ষা চালু করেছেন আনন্দের কথা। নিশ্চয় মানুষ এরজন্য আপনাদের অভিনন্দন জানাবেন আপনারা ১১/১২ ক্লাশ পর্যন্ত অবৈতনিক করে দিয়েছেন বলে। কিন্তু একটা ব্যাপার চিন্তা করে দেখুন যে খুব গরিব ছাত্র ছাত্রীরা ছাড়া যারা মধ্যবিত্ত এবং উচ্চ মাধ্যমিক তাদের সকলকেই আজকে প্রতি মাসে ৫শো টাকা থেকে আরম্ভ করে হাজার টাকারও বেশি খরচ করে তিন/চার জন মাস্টার মশাই রেখে প্রাইভেট পড়তে হয়। কান্তি বাবু, সত্য বাবু পশ্চিমবঙ্গের এই বাস্তব সত্যটা জানেন কাজেই তাদের বলব, এই ব্যবস্থাটা চলতে দেওয়া ঠিক নয়। আপনারা স্বীকার করেছেন, মিত্র কমিশনের রিপোর্টেও আছে, আপনারা অবৈতনিক শিক্ষা চালু করেছেন বটে কিন্তু আগে যে সামান্য টাকা ডেভেলপমেন্ট ফি, পরীক্ষার ফি ইত্যাদি আদায় করতে দিতেন সেটা বোধ হয় ছিল ৪৯ টাকা, এখন আপনারা সেটা বাড়িয়ে দিতে রাজি হয়েছেন। আমিও বহু স্কুলের সঙ্গে জড়িত, আমি জানি যে আজকাল স্কুল চালানো খুব শক্ত হয়ে দাঁড়িয়েছে। একটা পরীক্ষা নিতে গেলে সেখানে খাতা সাপ্লাই করা, পরীক্ষা যারা নিচ্ছেন বা দেখভাল করছেন তাদের ফি দিতে গেলে সামান্য যেটা পরীক্ষার ফি বাবদ আদায় করা হয় তাতে চলে না। ইলেক্ট্রিসিটির খরচ হু হু করে বেড়ে যাচ্ছে। এ ক্ষেত্রে যেটুকু আদায় করা হয় তাতে স্কুল কলেজের ইলেক্ট্রিসিটির ফি চলে না। একটা স্কুলকে একটা কলেজকে মেনটেন করতে গেলে—কলেজের কথা বলছি না, কারণ কলেজ ইউ. জি. সি. থেকে গ্র্যান্ট পায়, কিন্তু বিদ্যালয়গুলো মেনটেন করতে গেলে যে অর্থের প্রয়োজন, তা তারা পাচ্ছে না। আপনি অবশ্য ভাষণে লিখেছেন, কতকগুলো বিদ্যালয়কে অর্থ সাহায্য দিয়েছেন। কিন্তু প্রাথমিক বিদ্যালয় ৫১ হাজার এবং জুনিয়ার হাই, হাই স্কুল ১০ হাজার, সেখানে ৫০০টা বিদ্যালয় ভবন নির্মাণ বা মেরামতের জন্য টাকা দিয়েছেন, এই সংখ্যাটা অত্যন্ত অপ্রতুল। আপনারা যে বাজেটে দেখিয়েছেন ২৮০ কোটি ৫৪ লক্ষ টাকা বরাদ্দ করেছেন শিক্ষা খাতে, এর শতকরা কত ভাগ মাইনের জন্য চলে যায় আর শিক্ষার মান উন্নয়ন, ল্যাবরেটারী তৈরি করা, লাইব্রেরির উন্নতি করার জন্য, স্কুল মেরামতের জন্য যে টাকা ব্যয় বরাদ্দ চাইছেন, তার কত অংশ ব্যয় করেন, সেটা জানতে চাইছি। আমি আর একটা বিষয় বলতে চাই, এটা আমার ব্যক্তিগত অভিমত, আমার ব্যক্তি গত অভিজ্ঞতা থেকে সাজেশেনটা রাখছি, আমাদের পার্টির মধ্যেও হয়তো এই প্রস্তাব মানবেন না, আপনাদের পার্টিও মানবেন না, আমি দেখেছি কলেজে বিশেষ করে পড়াশুনার আবহাওয়া দূষিত করে দিচ্ছে ইউনিয়নবাজি করে। ছাত্রদের এই ইউনিয়ন করাই প্রকৃত পক্ষে পড়াশুনার ক্ষেত্রে

অন্তরায় সৃষ্টি করছে। বিভিন্ন পার্টির স্টুডেন্টস ইউনিয়ন, তারা কলেজের দেওয়ালে দেওয়ালে পোস্টার লিখছে, নয়তো সেখানে মিটিং করছে। প্রিন্সিপ্যালের নামে যা তা লিখছে, এতে পড়াশুনার যে একটা আবহাওয়া তা নষ্ট হয়ে যাচ্ছে। এতে একটা অবক্ষয় ঘটছে। বাস্তবে এটা বন্ধ করা সম্ভব কিনা সেটা চিন্তা করবেন। ছাত্র ইউনিয়ন কলেজে বন্ধ করুন। ইউনিভার্সিটি লেভেলে ইউনিয়ন হোক, কারণ তখন ছাত্রছাত্রীরা মেজর হয়ে যায়। কিন্তু ক্লাস ইলেভেন, টুয়েলভ এর ছাত্রছাত্রীরা রাজনীতি করার ফলে পড়াশুনার আবহাওয়া নষ্ট হয়ে যাচ্ছে। কলেজে শুধু আবার ছাত্ররা রাজনীতি করে না, তাদের আবার দাদা আছে, দাদাদের আবার বড় আছে, তারা তাদের স্বার্থ সিদ্ধি করতে চাইছে। যার ফলে শিক্ষা ব্যবস্থা ভাল থেকে মন্দের দিকে যাচ্ছে। একটা কলেজে গেলে দেখবেন কোনও দেওয়াল ফাঁক নেই, নানা রকম অশ্রাব্য কথা লেখা আছে, প্রিন্সিপ্যাল চোর, অমুক মাস্টার মহাশয় ক্লাস নেয় না প্রভৃতি লেখা আছে। সমস্ত রকম ভাবে একটা ভাল শিক্ষা ব্যবস্থা থাকতে গেলে যে আবহাওয়া থাকা দরকার, তা থাকছে না, সেটা ওরা দূষিত করে দিচ্ছে। এই সম্পর্কে আমার ব্যক্তিগত মতামত জানালাম। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে এটা খুবই জরুরি, তার কারণ শিক্ষার যে মূল ভিত, তা প্রাথমিক শিক্ষার মাধ্যমে হয়। ভবিষ্যতে ছাত্ররা কী রকম ভাবে গড়ে উঠবে প্রাথমিক শিক্ষা সেটা নির্ধারণ করবে। প্রাথমিক শিক্ষা যদি ভাল ভাবে না হয়, তাহলে পরবর্তীকালে সেই ছাত্রছাত্রীরা পড়াশুনা চালাতে পারে না, তাদের যদি বেস ভাল না থাকে, শিক্ষা ব্যবস্থা ভাল ভাবে চলতে পারে না। সুতরাং প্রথামিক শিক্ষার বুনিয়াদকে দৃঢ় করতে হবে। আপনি ৫১ হাজার প্রাথমিক বিদ্যালয়ের কথা বলেছেন। কিন্তু প্রকৃত পক্ষে এইগুলোর মধ্যে কতগুলো আছে কী নেই তা আপনিও জানেন কিনা জানিনা যে বিদ্যালয়গুলো শুধু কাগজে কলমে উপস্থিত করা হয়েছে কি না। সত্যিকারের আপনি যদি সেখানে যান, দেখবেন বিদ্যালয় বলতে কিছু নেই। তাদের কতকগুলো ঘর ছিল, তারপর ভেঙে গেছে, গাছের তলায় ক্লাস হচ্ছে, বছরের মধ্যে দুতিন মাস ক্লাস হয়। মাস্টার মহাশয়রা আসেন না, রাজনীতি করেন, প্রাথমিক শিক্ষা এমন অবস্থার মধ্যে রয়েছে। সুতরাং প্রাথমিক শিক্ষার বুনিয়াদ শক্ত করে গড়ে তোলা দরকার।

[2-05 – 2-15 p.m.]

আপনারা দেখুন আমি বলছি গত ৮৬-৮৭ সাল থেকে প্রাথমিক স্কুল ছিল ৫১ হাজার তিন আর এই আট বছরে ৯৪-৯৫ সালে প্রাইমারি স্কুলের সংখ্যা একই জায়গায় দাঁড়িয়ে আছে। ৫১ হাজার ২১। মাত্র ১৮টা বাড়লো। গত ৮ বছরে প্রাইমারি স্কুলের সংখ্যা হু হু করে বেড়ে যাচ্ছে। অথচ প্রাইমারি স্কুলের সংখ্যা আদৌ বাড়েনি। কোথায় যে অন্তরায় আমি জানি না। প্রাইমারি স্কুলের সংখ্যা যদি না বাড়ানো যায়, তাহলে ছাত্ররা পড়বার সুযোগ পাবেনা। এটা ভয়ঙ্কর অসুবিধাজনক। শুধু প্রাথমিক স্কুলের সংখ্যা এক জায়গায় দাঁড়িয়ে আছে তা নয়। আজ প্রাথমিক শিক্ষক কতজন আছেন আমি জানি না। আপনারা জানেন কিনা জানি না। পশ্চিমবাংলায় কতজন প্রাথমিক শিক্ষক আছেন তার হিসাব আপনি দেবেন জবাবি

ভাষণে এবং এই প্রাথমিক শিক্ষক নিয়োগ করবার জন্য আপনারা বহুদিন ধরে চেষ্টা করছেন কিন্তু পারছেন না। এই প্রাথমিক শিক্ষক নিয়োগ করতে গিয়ে যে কারচুপি হচ্ছে তার হিসাব যদি দিই আপনাদের মাথা লজ্জায় হেঁট হয়ে যাবে। আমার জেলার কথা বলছি। মুর্শিদাবাদ জেলাতে প্রায় বছর দেড়েক আগে প্রাথমিক শিক্ষক নিয়োগ করবার জন্য অ্যাডভার্টাইজমেন্ট হয়েছিল, এক্সচেঞ্জের মাধ্যমে বিভিন্ন গ্রুপ তৈরি করা হল। যাদের নাম এল তাদের ইন্টারভিউ নেওয়া হল। তার পর শুনলাম সেই খাতাতে যে পাঁচ নম্বর পেয়েছে তাকে সাত করা হয়েছে যার নম্বর দুই তাকে আট করে দেওয়া হল। এই ভাবে নানা রকম ভাবে কারচুপি করা হলো। অভিযোগ গেলো। অভিযোগ গেল সুপ্রীম কোর্ট অবধি। সুপ্রীম কোর্ট থেকে দুজন আইনজীবীকে নির্ধারিত করে দেওয়া হলো, এনকোয়ারী করবার জন্য। সত্যিই কোনো কারচুপি হয়েছে কিনা। সেই দুজন আইনজীবী বহরমপুর কোর্টে যে রিপোর্ট দিয়েছেন, তা যদি দেখেন তাহলে লজ্জায় আপনাদের মাথা হেঁট হয়ে যাবে। জোর করে সেই খাতায় নম্বর নিয়েছেন। ৩/৪ বার করে কেটেছেন। যখন দেখেছেন ওই ছেলেকেই দিতে হবে তখন পাঁচ কেটে ছয় করেছেন। আবার দেখেছেন ছয় পেলেও হবে না, আট দিতে হবে তখন ছয়কে কেটে আবার আট করেছেন। এইভাবে তিন চার বার ওভার রাইটিং করে প্যানেল করেছেন। এখনও জানি না সুপ্রীম কোর্ট এই প্যানেল মেনে নেবেন কিনা। মোদ্দা কথা হচ্ছে এই প্রাথমিক শিক্ষক নিয়োগ বন্ধ হয়ে আছে। প্রাইমারি স্কুলের সংখ্যা বাড়ছে না। বাড়া উচিত। প্রাথমিক শিক্ষক নিয়োগ হওয়া উচিত। তাও হচ্ছে না। নিয়োগের পদ্ধতিও অত্যন্ত ত্রুটিপূর্ণ। সেখানেও দলবাজি করা হচ্ছে। যাতে আপনাদের পন্থী ছেলেরা চাকরি পায় তার ব্যবস্থা করা হচ্ছে। আরও দুঃখের কথা, আমরা শুনছি শুধু এটা যে বিনা পয়সায় আপনার দলের ছেলেরা চাকরি পাবে, তাহলেও বুঝতাম যে বামফ্রন্ট আছে তাদের ছেলেরা চাকরি পাবে কিন্তু তাদের কাছ থেকেও ঘুষ নেওয়া হচ্ছে। একজন প্রাথমিক শিক্ষক নিয়োগ করবার জন্য দর উঠেছে ৫০ হাজার থেকে ১ লাখ পর্যন্ত। সুতরাং ছেলেমেয়েদের এই যে সর্বনাশ করছেন, এই সর্বনাশ যাতে আগামী দিনে আর না হয় তা দেখবার পরম দায়িত্ব আপনাদের। শিক্ষাকে নিয়ে যারা ছিনিমিনি খেলে, তারা নিশ্চয় পশ্চিমবাংলার সার্বিক উন্নতি করতে পারে না। আপনারা পাশ ফেল প্রথা তুলে দিয়েছেন। এখন নো ডিটেনশন প্রথা চলছে। ক্লাস ওয়ানে এখন ভর্তি হচ্ছে আর গড়গড় করে ক্লাস এইটে উঠে যাচ্ছে। ছাত্রের কোনো শিক্ষাগত যোগ্যতা থাক বা না থাক। এই সিস্টেম চালু হওয়ার পর কিছুদিন আগে আমরা মাননীয় কান্তিবাবুকে প্রশ্ন করেছিলাম, এই ব্যাপারে, তিনি বলেছিলেন নিরবচ্ছিন্ন মূল্যায়ন হবে। নিরবচ্ছিন্ন মূল্যায়নের মাধ্যমে ছেলেদের ক্যাটেগরি তৈরি করা হবে। ক, খ, গ, ঘ, ঙ এখন আবার তার সঙ্গে নতুন করে চ কে সংযোজিত করা হয়েছে। এ যে আপনাদের কি রকম নিরবিচ্ছিন্ন মূল্যায়ন নীতি তা আমি বুঝি না। একটা ছেলে দুই আর দুই-এ চার লিখে ক্লাশ টু-এ উঠবে, আবার একটা ছেলে দুই আর দুই-এ দশ লিখেও ক্লাশ টু-এ উঠবে। এটা যে কি ব্যবস্থা, এ আমার মাথায় আসছে না। আমার মনে হয় অন্তত ক্লাশ ওয়ান, টু, থ্রি-তে পরীক্ষা চালু না করলেও ক্লাশ ফোরে যে বৃত্তি পরীক্ষা ছিল সেটা চালু করুন। কারণ বর্তমানে আমরা দেখছি প্রাইমারি

স্কুল থেকে পাশ করেও হাই স্কুলে ভর্ত্তি হবার জন্য ছাত্র-ছাত্রীদের আবার পরীক্ষায় বসতে হয় এবং সে পরীক্ষায় ফেল করলে স্কুলে ভর্তি হতে পারে না। সুতরাং একটা পরীক্ষা থাকা দরকার। পরীক্ষা না থাকলে তারা কি শিখল, না শিখল, সেটা বাস্তবে বোঝা যাচ্ছে না। মূল্যায়নের মাধ্যমে অত কম নম্বরেও পাশ করিয়ে দিলে বোঝা যায় না। পরীক্ষা হচ্ছে বা পরীক্ষা হবে জানলে ছাত্র-ছাত্রীদের মধ্যে পড়ায় আগ্রহের সৃষ্টি হয়। আমরা দেখছি, আমাদের বাড়ির ছেলে-মেয়েদের পরীক্ষা হবে বা পরীক্ষা আসছে শুনলেই মাথায় বাজ পড়ে। তখন বই-পত্র নিয়ে দৈনিক ৪/৫ ঘন্টা পড়াশুনা করে। আর অন্য সময় খেলা করে, টি. ভি. দেখে, বন্ধু-বান্ধবের সঙ্গে আড্ডা মারে, সময় নষ্ট করে। সুতরাং পরীক্ষার মূল্য আছে। পরীক্ষায় ছেলে-মেয়েরা পড়াশুনায় আগ্রহী হয়। সুতরাং পরীক্ষা প্রথা চালু করা যায় কিনা তা আমি আপনাদের বিশেষভাবে ভাবতে অনুরোধ করছি। আমি এখানে প্রাথমিক শিক্ষার ব্যাপারে আর একটা কথা বলতে চাই, সেটা হচ্ছে যে, আপনারা প্রাইমারি স্কুল কাউন্সিল করেছেন। যেটা আগে স্কুল বোর্ড বলে পরিচিত ছিল, সেটাকেই এখন আপনারা নাম পাল্টে প্রাইমারি স্কুল কাউন্সিল করেছেন। কিন্তু আপনাদের এই প্রাইমারি স্কুল কাউন্সিলে কোনও নির্বাচন হচ্ছে না। আপনারা আসার পর থেকে ১৮ বছর ধরে প্রাইমারী স্কুল কাউন্সিলগুলোয় কোনও নির্বাচন হচ্ছে না। কেন করছেন না, জানিনা। হয়ত আপনাদের মনে আশঙ্কা আছে জয়লাভ করতে পারবেন না, সে জন্য নির্বাচন করছেন না। কান্তিবাবু, আমার নিজস্ব অভিজ্ঞতা থেকে আমি বলছি—আপনারা বিভিন্ন জেলার বিভিন্ন স্কুলে—যেখানে দেখছেন আপনাদের পক্ষে জয়লাভ করা সম্ভব নয়, বরাবর যেখানে কংগ্রেসি অভিভাবকরা নির্বাচিত হয়েছে, সেখানেই কি করে নির্বাচন না হয় তার আপনারা চেষ্টা করছেন। আমি উদাহরণ হিসাবে বলছি, আপনারা শিমুলিয়া হাই স্কুলে এবং উদয়চাঁদপুর হাই স্কুলে কছুতেই নির্বাচন করছেন না। ওগুলো আমার কেন্দ্রের মধ্যে, আমি জানি, আপনারা ওখানে নির্বাচন করছেন না। একটা, না একটা কারণ দেখিয়ে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে রাখছেন। কোনও কোনও জায়গায় একটা, না একটা অজুহাত দেখিয়ে কাউকে, না কাউকে দিয়ে হাই কোর্টে কেস করিয়ে নির্বাচন আটকে রেখেছেন। সুতরাং আপনাদের গণতন্ত্র হচ্ছে, যেখানে আপনারা জিতবেন সেখানে তাড়াতাড়ি করে নির্বাচন করে সে জায়গা দখল করা। আর যেখানে আপনাদের জেতার সম্ভাবনা নেই যেন তেন প্রকারে নির্বাচন আটকে রাখা। এই হচ্ছে আপনাদের গণতন্ত্র। এই জিনিস আমরা দেখছি। আমি অনুরাধ করছি এই সমস্ত নির্বাচনগুলো তাড়াতাড়ি করুন। প্রাথমিক স্কুল কাউন্সিলগুলোর নির্বাচন গত ১৮ বছর ধরে হয়নি। আপনারা নিজেরাই বলেন যে, আপনারা পঞ্চায়েত নির্বাচন করেছেন, বিধানসভার নির্বাচন করেছেন। আপনারা সব জায়গায় যদি ঠিকমতো নির্বাচন করেন, তাহলে স্কুল কাউন্সিলের নির্বাচন হচ্ছে না কেন? এটা যাতে অবিলম্বে সংঘটিত হয় তার জন্য আমি আপনাকে অনুরোধ করছি। প্রাথমিক শিক্ষকদের রিটায়ারমেন্ট নিয়ে—৬০-৬৫-র ব্যাপারে আপনারা একটা ধুয়ো ধরে বসে আছেন,—৬০-এর বেশি আমরা চাকরি করতে দেব না। সাম্প্রতিককালে হাই কোর্টের অর্ডার বেরিয়েছে, জাস্টিস বসু পরিষ্কারভাবে নির্দেশ দিয়েছেন,—২৬শে এপ্রিল ১৯৯২ পর্যন্ত যাঁরা স্কুলে চাকরি করেছিলেন তাঁরা রোপা-

৯০ অনুযায়ী বেতন পাবেন এবং ৬৫ বছর বয়স পর্যন্ত চাকরি করবেন। আপনাদের শিক্ষক সংগঠন এটাকে সমর্থন করেনি, কিন্তু আপনাদের সংগঠন ছাড়া আর. এস. পি., ফরোয়ার্ড ব্লক এবং সি. পি. আই.-র শিক্ষক সংগঠন এতে আনন্দিত হয়েছে। হাই কোর্টের রায়ে আনন্দিত হয়েছে, কাগজ তাই বলছে। আপনাদের প্রাথমিক শিক্ষক সংগঠন এই রায়ে ক্ষুব্ধ। কারণ তারা যে আপনাদের পোঁ ধরা। সুতরাং জাস্টিস বসুর অর্ডারকে যাতে নাকচ করা যায় তার জন্য আপনারা ডিভিশন বেঞ্চে অ্যাপিল করেছেন। আমি সবিনয়ে আপনাদের কাছে বলছি, অ্যাপিল না করে এটা মেনে নিন। যদি ৮২ বছর বয়সের মুখ্যমন্ত্রী থাকতে পারেন তাহলে একজন প্রাথমিক শিক্ষকও ৬৫ বছর বয়স পর্যন্ত চাকরি করতে পারেন। মুখ্যমন্ত্রী যদি থাকতে পারেন, তাহলে কেন শিক্ষকরা থাকতে পারবেন না? বিশেষ করে ৬০ বছরের পর প্রতি বছরই তাঁদের যখন মেডিক্যাল বোর্ডের সামনে উপস্থিত হতে হচ্ছে এবং তাঁদের প্রামাণ করতে হচ্ছে যে, তাঁরা ফিজিক্যালি ফিট অ্যাণ্ড অ্যালার্ট।

[2-15 – 2-25 p.m.]

রিটায়ার্ড করার পরেও আপনি সার্টিফিকেট নেননি এবং জ্যোতিবাবুকেও সার্টিফিকেট নিতে হয়নি যে ফিজিক্যালি ফিট এবং মেণ্টালি অ্যালার্ট। কিন্তু প্রাথমিক শিক্ষকদের বেলায় চাকরির ৬০ বছর পরে এইসব সার্টিফিকেট নিয়ে তবে ১ বছর, ১ বছর করে এক্সটেণ্ট হচ্ছে। হায়ার সেকেণ্ডারির ক্ষেত্রে এই জিনিস হয় না। কারণ ওদের সেইরকম কোনও অ্যাক্ট ছিল না। প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে যেহেতু প্রাইমারি অ্যাক্ট ১৯৩০ আছে এবং সেখানে বয়সের কথা উল্লেখ আছে, সেইজন্য প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে প্রয়োগ করছেন। হায়ার সেকেণ্ডারি স্কুলের ক্ষেত্রে আইন ছিল না, সেইজন্য হায়ার সেকেণ্ডারি শিক্ষকদের বেলায় ৬০ বছর বয়সে রিটায়ার করতে বলছেন। এটা অন্যায়। আমি এর তীব্র বিরোধিতা করছি যাতে করে এই অন্যায়ের প্রতিবাদের প্রতিকার হয় এবং শিক্ষকদের আপনারা যাতে হয়রানি না করেন তারজন্য বিশেষভাবে অনুরোধ করছি। আমি আর একটি কথা বলে শেষ করব, সেটা হচ্ছে, পেনশনের ব্যাপারে। আমরা জানি, কান্তিবাবু রিটায়ার করার ৪ দিনের মধ্যে পেনশন পেয়েছেন। কিন্তু অধিকাংশ শিক্ষক, হাজার হাজার শিক্ষক বছরের পর বছর পেনশন পাচ্ছেন না। এমন কি কাগজের রিপোর্টও আছে—আমার পড়বার সময় নেই—শুভেন্দু মণ্ডল চিঠি লিখেছে—৩০ হাজার শিক্ষক পেনশন না পেয়ে মৃত্যু মুখে পতিত হয়েছে। আপনি আজগুবি গল্প বলে উড়িয়ে দিয়েছেন। এই রকম হাজার-হাজার শিক্ষক কষ্টে আছেন। আমি আপনাকে লিখেছি এবং পেনশন সেলেও লিখেছি। কিন্তু কোন চিঠির জবাব পাইনি সেই সমস্ত শিক্ষকদের পেনশন হবে, কি হবে না। হাজার-হাজার শিক্ষক এইভাবে পেনশনের জন্য হা-পিত্যেস করে শেষ পর্যন্ত প্রাণত্যাগ করছেন। সেইজন্য আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না। এবং আমাদের দলের তরফ থেকে যে কাট-মোশনগুলি এসেছে সেগুলিকে সমর্থন করবার জন্য সকলকে আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের শিক্ষাদপ্তরের মাননীয় মন্ত্রীরা ৩০ এবং ৪৫ নম্বর অভিযাচনে যে ব্যয়-বরাদ্দ চেয়েছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করছি এবং বিরোধীদলের আনা সমস্ত কাট-মোশনের তীব্র বিরোধিতা করছি। আমি তীব্র বিরোধিতা করছি এই কারণে, খুব গর্বের সঙ্গে আমরা আজকে দাবি করতে পারি যে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার যেভাবে প্রতিষ্ঠিত হয়েছে সেটা দুটো ধারা মিলে আমরা এই জায়গায় এসেছি। একটা ছিল খাদ্য আন্দোলন এবং আর একটি ধারা হচ্ছে শিক্ষা আন্দোলন। এই দুই ধারার মধ্য দিয়ে আমরা এই জায়গায় এসে পৌঁছেছি বলে মনে করি। আমরা দেখেছি, ১৯৬৬ সালে প্রফুল্ল সেনের সময়ে ১২ এবং ১৩ই সেপ্টেম্বর আমাদের শিক্ষকদের ধর্মঘট আরম্ভ হয়েছিল এবং আমরা বসেছিলাম রাজভবনের সামনে। ২৬ সেপ্টেম্বর আইন-অমান্য করে জেলে গেলাম। জেল থেকে বার হওয়ার সময়ে—আপনারা শুনে নিন—নিখিল বঙ্গ শিক্ষক সমিতি, নিখিল বঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতি প্রধান শিক্ষক সংগঠন ছিল। এই সংগঠনের জন্ম স্বাধীনতার পরে হয়নি। জাতীয় মুক্তি আন্দোলনের সময়ে ১৯২১ সালে এই সংগঠনের জন্ম হয়েছিল। সেই সময়ে রবীন্দ্রনাথ বলেছিলেন,

> "বল বল বল সবে, শত বীনা বেণু রবে,
> ভারত আবার জগৎ সভায় শ্রেষ্ঠ আসন লবে।"

রবীন্দ্রনাথ আরো বলেছিলেন, "এইসব মূঢ় ম্লান মুখে দিতে হবে ভাষা"। এই আশা নিয়ে আমরা এগিয়ে ছিলাম এবং স্বাধীনতার পরে আশা করেছিলাম।

১৯৫০ সালে যেবার সংবিধান প্রকাশ হল, সেই বছর 'খের কমিটি' তৈরি করা হয়। এই 'খের কমিটি' সুপারিশ করেন যে, রাজ্য বাজেট ২০ শতাংশ এবং কেন্দ্রীয় বাজেটে ১০ শতাংশ যেন শিক্ষা খাতে বরাদ্দ করা হয়। আমি স্যার, প্রথমে এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গিটা বলতে চাই। শামিয়ানা দেখে যদি আমরা ঠিক করে নিই যে, ভাতের ব্যবস্থা বোধ হয় বিরাট, তাহলে পরে খুব ভুল হয়ে যাবে। হাঁড়ি দেখে আগে বুঝতে হবে যে, সেখানে কি আছে এবং বুঝে শুনে পাত পাততে হবে, এইটুকুই বলতে চাই। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনার বন্ধু ছিলেন মৌলানা আবুল কালাম আজাদ। নেহেরুর কাছ থেকে বেশ আদায় করতে পেরেছেন। ৭.২২ শতাংশ বাজেট এবং প্রকৃত ব্যয় হয়েছিল ৭.৮৩ শতাংশ। দ্বিতীয়বার ৬.১৬, প্রকৃত ব্যয় হয়েছিল ৫.৮৩। তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ৭.৪৭ চাওয়া হয়েছে এবং ৬.৮৭ ব্যয় হয়েছে। চতুর্থ পরিকল্পনায় ৫.১৬ এবং ৪.৪৯ প্রকৃত ব্যয় হয়েছে। পঞ্চম পরিকল্পনায় ৪.৮৩ বাজেট বরাদ্দ হয়েছিল এবং ৩.৩ শতাংশ প্রকৃত ব্যয় হয়েছিল। আর ষষ্ঠ পরিকল্পনায় গিয়ে হতাশার ছবি পেয়েছিলাম—২.২ শতাংশ বাজেট বরাদ্দ এবং সেখানে ১.১০ শতাংশ প্রকৃত ব্যয় হয়েছিল। এটা কিসের নিদর্শন? কেন্দ্রীয় বাজেটে দেখেছি যে, ১ শতাংশের বেশি উঠছে না। আসলে আপনাদের সঙ্গে আমাদের মূলগত পার্থক্য আছে। এটা আপনারা ভাল করেই জানেন। আমরা জনস্বার্থবাহী একটা শিক্ষা ব্যবস্থা চালু করতে চাই।

শিক্ষা হচ্ছে মানুষের মৌলিক অধিকার। আপনারা বারবার মানুষকে তা থেকে বঞ্চিত করবার চেষ্টা করছেন। আপনাদের আমল থেকেই এটা দেখেছি। বারেবারই এই বঞ্চনা হচ্ছে। আমি শিক্ষকদের বেতন প্রসঙ্গে একটু কথা বলতে চাই। এখানে যাঁরা মা, বোনেরা বসে আছেন, তাঁরা আমাকে মার্জনা করে দেবেন। কংগ্রেস আমলে আমরা অতি কম বেতন পেতাম। আমি নিজে শিক্ষকতা করি। আমি এত কম বেতন পেতাম যে, তা বলার মতো নয়। এক স্কুলের শিক্ষক অন্য স্কুলের শিক্ষকের সাথে দেখা হলেই প্রথম প্রশ্নটা করতেন গর্ভভারে জর্জরিত জননীর মতো ক-মাস, ক-মাস অর্থাৎ ক-মাসের বেতন পাননি। আমার গ্রাম হচ্ছে বেতা। বেতায় যে হাই স্কুল আছে, সেই স্কুলের সমস্ত শিক্ষক ১৯ মাসের বেতন পাননি। তাই তাঁরা আমরণ অনশনের সিদ্ধান্ত নিয়েছিলেন। আমরা তৃতীয় দিনে তাঁদের কাছে হাত জোড় করে গিয়েছিলাম। তাঁরা এই অনশন ধমর্ঘট ঘোষণা করেছিলেন সব জায়গায় চিঠি দিয়ে। ডি.আই.-কে, রাজ্যের মন্ত্রীকে চিঠি দিয়েছিলেন। কিন্তু কেউ কোনও সাড়া শব্দ করেননি। আমরা গিয়েছিলাম এবং বলেছিলাম যে, আপনারা এই ভাবে অনশন করলে মারা যাবেন। গত পঞ্চায়েত নির্বাচনে একটা মজা দেখলাম। যাঁরা ওই অনশন ধমর্ঘট করেছিলেন, তাঁদের ভিতর একজন কংগ্রেসের হয়ে জেলা পরিষদের প্রার্থী হয়েছিলেন। আমরা তখন তাঁর কাছে বলেছিলাম যে, ভাগ্যিস আমরা হাত জোড় করে আপনাদের বাঁচিয়েছিলাম, যদি অনশন করে আপনাদের মৃত্যু হত, তাহলে আপনি জেলা পরিষদের প্রার্থী হতে পারতেন না। যাই হোক, জেলা পরিষদে শোচনীয় পরাজয় ঘটেছে। শিক্ষার প্রতি আপনাদের কি দরদ আছে? আমরা দেখেছি যে, ১৯৫৯ সালে কেরালায় একটা সরকার এল। এই সরকারকে উল্টে দিতে গিয়ে সরকারের বিরুদ্ধে তীব্র আন্দোলন করলেন। তখন শ্রীমতী ইন্দিরা গান্ধী কংগ্রেসের সভাপতি ছিলেন। আমাদের এইসব মনে আছে।

[2-25 – 2-35 p.m.]

আমাদের মনে আছে পরবর্তীকালে শিক্ষার উপরে যে ভাবে আক্রমণ করা হয়েছিল, বিশেষ ভাবে ষাটের দশকের গোড়ার দিকে তাতে আমরা দেখেছি যে বিমল দাসগুপ্তকে দুর্গাপুরে পুড়িয়ে মারতে। আমরা দেখেছি পারুল দাসকে ছুরি মেরেছে, আমরা দেখেছি স্নেহেন্দু বিকাশকে মারতে, আমরা দেখেছি গোপাল সেনের মতো মানুষকে ক্ষতি করতে। তাছাড়া রাজ্যের অলিতে-গলিতে আপনারা শিক্ষার উপরে আক্রমণ করেছেন। আপনারা আবার এখানে বসে শিক্ষা সম্পর্কে দাবি করেন। ১৯৭৩ সালে একটাও গ্র্যাজুয়েট বের হয়েছে ক্যালকাটা ইউনিভার্সিটি থেকে? আমরা জানি যে বের হয়নি। আমরা যা করেছি সেটা আপনারা তুলনা করে দেখবেন, বিচার করে দেখবেন এবং জনগণ প্রতি নিয়ত সেই বিচার করছেন। আমাদের অনেক সংকটের সম্মুখীন হতে হচ্ছে, একথা ঠিক। আমাদের ঘর নেই, যা দরকার সেগুলি নেই। কিন্তু ঘর কি বাড়ানো হয়নি? প্রচুর বিদ্যালয় হয়েছে, বহু বিদ্যালয়ে ঘর-বাড়ি আছে। আমরা বেশির ভাগ বিদ্যালয় ভেঙ্গে পড়ার মতো অবস্থায় পেয়েছি। আমরা আরও ঘর-বাড়ি চাচ্ছি, টেবিল চাচ্ছি, অন্যান্য সরঞ্জাম চাচ্ছি। কেন্দ্রীয় সরকার ৪২তম সংবিধান সংশোধন

করলেন। তারা একটা দায়িত্ব নেবেন না এই ঘর-বাড়ি তৈরি করার দায়িত্ব নেবেন না? রাজ্য সরকার যদি শিক্ষক নিয়োগের দায়িত্ব নিতেন তাহলে কি সংকট থেকে মুক্তি পেতে পারতাম? সুব্রত বাবু এখানে আছেন, আপনি একটু দয়া করে তাদের বলুন না যে, আমাদের রাজ্যের স্কুল বাড়িগুলির জন্য অন্ততঃ কিছু অর্থ তারা আমাদের বরাদ্দ করুন। আমাদের অনেক সময়ে ছাত্র ও সাধারণ মানুষের হাসির সম্মুখীন হতে হয়। শিক্ষার ব্যয়-বরাদ্দ দেখে তারা আমাদের জিজ্ঞাসা করে পশ্চিমবঙ্গ বড় না দিল্লি বড়, অন্যান্য রাজ্য বড় না পশ্চিমবঙ্গ বড়। এই কথা বলে বিরোধী দলের থেকে আনা কাট মোশনের বিরোধিতা করে, শিক্ষা সম্পর্কে যে ব্যয়-বরাদ্দ মাননীয় মন্ত্রী মহাশয় পেশ করেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা দপ্তরে হাফ ডজন মন্ত্রী বিভিন্ন দাবিতে যে টাকা চেয়েছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের তরফ থেকে আনা ছাঁটাই প্রস্তাবের সমর্থন করছি। আজকে শিক্ষা মন্ত্রী এই হাউসে আছেন। শিক্ষার ব্যাপারে পশ্চিমবঙ্গের স্থান কোথায়? সারা ভারতবর্ষের ২৫টি রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান হচ্ছে ১৭। কেরলে যেখানে শিক্ষিতের হার ৮৯.৫৯, সেখানে পশ্চিমবঙ্গের শিক্ষিতের হার হচ্ছে ৫২.১১। আজকে সারা ভারতবর্ষে আমরা যেখানে চতুর্থ স্থানে ছিলাম, সেখানে বামফ্রন্টের কল্যাণে ১৭তম পজিশানে এসেছি। আমি এখানে একটা পরিসংখ্যান দিচ্ছি—১৯৭১-৭২ সালে কংগ্রেস যখন ক্ষমতায় আসে তখন পশ্চিমবাংলায় প্রাইমারি স্কুল ছিল ৩৬ হাজার ৫৫৩। আর ১৯৭৭ সালে যখন ক্ষমতা থেকে চলে যায় তখন সেটা বেড়ে হয়েছে ৪০ হাজার ৯৪১টি। অর্থাৎ ৫ বছরে প্রাইমারি স্কুল কংগ্রেসের সময়ে হয়েছিল ৪ হাজার ৩৮৮টি। জুনিয়র হাই স্কুল ১৯৯১-৯২ সালে যেখানে ২ হাজার ৯৭৪টি ছিল সেখানে বেড়ে হয়েছিল ৩ হাজার ২৬৫টি। অর্থাৎ ২৯১টি বেড়েছে। হায়ার সেকেন্ডারি ১৯৭১-৭২ সালে ৪ হাজার ৫৫১টি ছিল। সেটা ১৯৭৬-৭৭ সালে হল ৪ হাজার ৮৯৫টি অর্থাৎ বাড়ল ৩৪৪টি। আর বামফ্রন্টের সময়ে ১৯৯০-৯১ সালে পশ্চিমবঙ্গে প্রাইমারি স্কুল ছিল ৫১ হাজার ১৯টি। এই আর্থিক সমীক্ষায় যা দেওয়া হয়েছে তাতে ১৯৯৪-৯৫ সালে পশ্চিমবঙ্গে প্রাইমারি স্কুলের সংখ্যা হচ্ছে ৫১ হাজার ২১টি, অর্থাৎ বাড়ল দুটি। অর্থাৎ গত ৪ বছর ধরে বামপন্থী জামানায় পশ্চিমবাংলায় প্রাইমারি স্কুল বাড়ল মাত্র দুটি। অবশ্য সেই সময় কান্তি বাবু মন্ত্রী ছিলেন না, সেই সময় বনমন্ত্রীকে দিয়ে শিক্ষা বিভাগটাকে চালানো হয়েছিল। সেই জন্য তিনি শিক্ষার ব্যাপারে কিছু করতে পারেননি, স্কুল বাড়াতে পারেননি। কান্তি বাবু ফিরে এসেছেন, হয়ত স্কুলের সংখ্যা বাড়াতে পারেন। জুনিয়ার হাই এখানে কমল ৩৬২টি, হাই স্কুল বাড়ল ৫৪৯টি। গত ১৮ বছর ধরে এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় থেকে শিক্ষার কি হাল করেছেন, শিক্ষাটাকে কোথায় নিয়ে গিয়েছে দেখুন। ৬০০ স্কুলে হেড মাস্টার নেই, ৯ হাজার স্কুলে টিচার নেই। আরও একটা আশ্চর্যের বিষয় দেখুন কলকাতার একটা স্কুলকে প্রোমোটার কিনে নিয়েছে। দীর্ঘ দিন ধরে স্কুলটি চলছিল সেই স্কুলকে প্রমোটার কিনে নিয়েছে। সেই স্কুলের ব্যাপারে মন্ত্রী মহাশয়কে বলছি যদিও এটা পুরানো স্কুল তথাপিও এই স্কুল বিক্রি

হতে পারে না। এই স্কুল বিক্রি হলেও ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট এটা অ্যাকুইজিশন করে নিতে পারে। একটা স্কুলকে কোনও দিন বিক্রি করা যায় না। এই স্কুলটাকে উদ্ধারের ব্যাপারে আপনি যদি কোনও মুভমেন্ট করেন তাহলে আমি একজন কংগ্রেস কর্মী হয়েও আপনার মুভমেন্টে থাকব। স্কুল কোনও মতে প্রোমোটারের কাছে বিক্রি হতে পারে না। যারা এটা বিক্রি করেছে তারা অত্যন্ত অন্যায় করেছে, যারা বিক্রি করেছে তাদের শাস্তি দেওয়া হোক। ভবিষ্যতে প্রমোটারেরা আর যাতে স্কুলের উপর থাবা বসাতে না পারে সেই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা করা হোক। এটা কলকাতার একটা নামী স্কুল ছিল। আর একটা অসুবিধার কথা বলছি। হায়ার সেকেন্ডারি পরীক্ষার পর ছাত্র-ছাত্রীরা জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষায় বসছে ডাক্তার বা ইঞ্জিনিয়ার হবে বলে। কলকাতায় ব্যাঙের ছাতার মতো জয়েন্ট এন্ট্রান্সের কোচিং সেন্টার তৈরি হয়েছে। তারা চোরা পথে জয়েন্ট এন্ট্রান্সের প্রশ্নপত্র জোগাড় করছে এবং ছাত্রদের দিচ্ছে। তার ফলে মাঝামাঝি ক্যাটাগরির ছাত্ররা সেখানে চান্স পেয়ে যাচ্ছে এবং অপেক্ষাকৃত ভাল ছেলেরা চান্স পাচ্ছে না। সেই জন্য পশ্চিমবাংলার শিক্ষার মান নিচে নেমে যাচ্ছে। আশা করি এই ব্যাপারে মন্ত্রী মহাশয় ব্যবস্থা নেবেন। আমার একটা প্রস্তাব আছে, সেটা আমি হাউসের সামনে তুলে ধরছি। আমরা জানি ডাক্তারিতে চান্স পাওয়ার ব্যাপারে মুখ্যমন্ত্রীর একটা কোটা আছে, এই কোটা তুলে দেওয়া দরকার। যারা ভর্তি হয়, অ্যাকর্ডিং টু মেরিট তারা ডাক্তারিতে চান্স পাক। কোনও কোটা থাকা চলবে না। আমাদের সুপারিশ বা মন্ত্রীর সুপারিশ চলবে না। অ্যাকর্ডিং টু মেরিট চান্স পাক, মুখ্যমন্ত্রীর কোটা তুলে দেওয়া হোক, তাতে আমরা খুশি হব। আমার আরও একটা প্রস্তাব আছে। এখানে উচ্চ শিক্ষা মন্ত্রী আছেন, কলেজে চাকুরি পেতে হলে কলেজ সার্ভিস কমিশনে পাশ করতে হয় এবং স্লেটে পরীক্ষায় বসতে হয়। আমি কান্তি বাবুকে বলব, আপনি একটা স্কুল সার্ভিস কমিশন চালু করুন।

আজকে যেভাবে শিক্ষক নিয়োগ হচ্ছে পশ্চিমবাংলায় সেটা সকলেই জানেন। আজকে দেখছি পারসেন্টেজ অনুযায়ী হচ্ছে। মাধ্যমিকের পারসেন্টেজ, হায়ার সেকেন্ডারির পারসেন্টেজ, এম.এ., বি.এ. অনার্স এই সমস্ত ক্ষেত্রে পারসেন্টেজ কষা হচ্ছে মারকিং-এর উপর। এই ক্ষেত্রে যে বেশি থাকবে তাকে ইন্টারভিউ বোর্ডে ডাকা হচ্ছে এবং ইন্টারভিউ বোর্ডে যে মার্কর্স পাচ্ছে তার টোটাল মার্কর্সের উপর অ্যাকর্ডিং টু মেরিট তাকে নেওয়া হচ্ছে। এই ক্ষেত্রে অ্যাকর্ডিং টু মেরিট নেওয়া হচ্ছে, কিছু বলার নেই। কিন্তু একটা অসুবিধা থেকে যাচ্ছে। আমি এই কথা হাউসে বলছি, আমি কাউকে ছোট করে বলছি না। আমরা জানি কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে যে সমস্ত ছাত্র পাশ করছে, পাশাপাশি বর্ধমান ইউনিভার্সিটি, বিদ্যাসাগর ইউনিভার্সিটি থেকে পাশ করছে—সব জায়গায় জনশ্রুতি আছে—এদের থেকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্ট্যান্ডার্ড অনেক ভাল। যে ছেলেরা ওই সমস্ত বিশ্ববিদ্যালয়ে ফার্স্ট ক্লাশ পাচ্ছে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ফার্স্ট ক্লাশ পাওয়া ছাত্ররা অনেক বেটার। ফলে স্ট্যান্ডার্ডটা ঠিক থাকছে না। এই পারসেন্টেজের ভিত্তিতে নিতে গিয়ে দেখা যাচ্ছে কম মেরিটের ছেলেরা চান্স পেয়ে যাচ্ছে। কারণ বিদ্যাসাগর বা বর্ধমান বিশ্ববিদ্যালয়ের চেয়ে

কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্ট্যান্ডার্ড অনেক বেটার। সেই জন্য আমি প্রস্তাব করছি একটা স্কুল সার্ভিস কমিশন চালু করা হোক। সেখানে পরীক্ষার ভিত্তিতে শিক্ষক নিয়োগ করা হোক। এই সিস্টেম চালু করলে শিক্ষা ডেভলপ করবে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, দেখছি একটা ট্রেন্ড চলে আসছে মাধ্যমিক থেকে শুরু করে বিভিন্ন স্কুলের ম্যানেজিং কমিটিতে দেখা যাচ্ছে—সেই কমিটি কংগ্রেসের হোক আর সি.পি.এম.-এর হোক—স্কুলে চাকুরি পেতে হলে টাকা-পয়সা দিতে হচ্ছে।

[2-35 – 2-45 p.m.]

মেইনলি বঁনগা সাব ডিভিশন, বসিরহাট বর্ডারের বহু জায়গায় কংগ্রেস কমিটি আছে, সি.পি.এম. কমিটি আছে। কিন্তু সেখানে মাধ্যমিক স্কুলে চাকরি পেতে হলে মিনিমাম ৬০ হাজার, ৭০ হাজার, ৮০ হাজার টাকা ঘুষ দিয়ে চাকরি পেতে হয়। হাউসে নাম কোট করে বলছি, আপনার জায়গায় যিনি ছিলেন, তার ছেলে গোপালনগর স্কুলে চাকরি পেয়েছে ৭০ হাজার টাকা দিয়ে। সেখানে কংগ্রেসের কমিটি। আবার এসমাইল স্কুলে একজন চাকরি পেয়েছে ১ লক্ষ, ২৫ হাজার টাকা ঘুষ দিয়ে। কোনও রেকর্ড নেই, প্রমাণ কেউ দিতে পারব না, কিন্তু আমি দায়িত্ব নিয়ে বলতে পারি এক লক্ষ পঁচিশ হাজার টাকা ঘুষ দিয়ে চাকরি পেয়েছে। সেখানে সি.পি.এম.-এর কমিটি। আমি কংগ্রেস বলছি না, সি.পি.এম. বলছি না, সবাই আছে। হিন্দি-চিনি ভাই ভাইয়ের মতো এখানেও কংগ্রেস সি.পি.এম. এক হয়ে গেছে, মিলেমিশে টাকা-পয়সা দিয়ে চাকরি দিচ্ছে। এই সিস্টেমটা বন্ধ করা দরকার। মাধ্যমিক স্কুলগুলোতে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে যদি স্কুল সার্ভিস কমিশন চালু করা যায়, সেখানে পরীক্ষায় যারা পাশ করবেন, এডুকেশন ডাইরেক্টরেট থেকে তাদের নাম যদি পাঠানো হয়, তাহলে এই দুর্নীতিগুলো বন্ধ হতে পারে। আজকে রাজ্য সরকারি স্কুলগুলোতে দেখছি হঠাৎ করে সার্কুলার চালু হল লটারি সিস্টেমে ভর্তি হবে। আপনি বিচক্ষণ মানুষ, আপনি বুঝতেই পারছেন, এতে করে প্রকৃত মেধাবি ছাত্ররা বঞ্চিত হতে পারে। মধ্যমগ্রাম, বসিরহাট, বারাসাত, এসব জায়গায় সম্প্রতি বাংলাদেশ থেকে এসে বহু লোক রেল লাইনের ধারে বাস করছে। সেখানকার দুজন বারাসাত গভর্নমেন্ট স্কুলে ভর্তি হবার সুযোগ পেয়েছে, অথচ অনেক মেধাবি ছাত্র সুযোগ পায়নি। আপনি বিবেচনা করবেন যাতে এই লটারি সিস্টেমে ভর্তি না হয়ে কমপিটিটিভ পরীক্ষায় যারা বেটার রেজাল্ট করবে, তারাই চান্স পাবে, অ্যাকর্ডিং টু মেরিট চান্স পাবে। কদিন আগে হাইকোর্ট রায় দিয়েছে, যা পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রে একটি ভাইটাল ইস্যু পেনশন। কয়েকদিন আগে যখন মাননীয় অর্থমন্ত্রী বক্তব্য রেখেছিলেন, তিনি বলেছিলেন আমরা পেনশন দিতে পারছি না। অতি সত্য কথা। আপনার মনে আছে, ১৯৯০ সালে বারাসতে পেনশন মেলা হয়েছিল, ডি.এম. অফিসের সামনে। তারপর হাইকোর্টে কেস হয়েছে। তারপর পেনশন দিতে গিয়ে দেখলেন দিতে পারছেন না। যেহেতু দিতে পারছেন না, সেইজন্য মাননীয় অর্থমন্ত্রী বললেন ইন্টারিম রিলিফ দেবেন। সেটা সম্ভবত মার্চ মাসের ২৬ তারিখের ভাষণে বলেছেন। আর এখন জুলাইয়ের ২৬ তারিখ হয়ে গেল। আমার বহু

জানাশোনা শিক্ষক আছেন, এই সময়ের মধ্যে পেনশন পাননি। ইন্টারিম রিলিফ এক হাজার টাকা সর্বোচ্চ দেবেন বলেছিলেন, সেটা দিলেও তারা বাঁচতে পারত। কেন্দ্রীয় সরকার বলছে, প্রাইস বাড়লে ইন্টারিম রিলিফও বাড়িয়ে দিচ্ছি। রাজ্য সরকার বলছে ইন্টারিম রিলিফ ফিক্সড রাখলাম ১ হাজার টাকায়। এটা বিবেচনা করবেন। আমরা দাবি করব, যে কোনও শিক্ষক রিটায়ারড হবার সঙ্গে সঙ্গে তাকে পেনশন দেওয়া হোক, না হলে ইন্টারিম রিলিফ বাড়ানো হোক। আজকে যখন বিধানসভায় বা রাইটার্স বিল্ডিংসে বসে মাননীয় অর্থমন্ত্রী সরকারি কর্মচারিদের ডি.এ. ঘোষণা করেন, বলেন এত ডি.এ. পাবেন, তার সঙ্গে সঙ্গে বলে দেওয়া হয়, পৌরসভার স্টাফ এবং সরকারি-বে-সরকারি স্কুলের শিক্ষকদেরও এই হারে ডি.এ. দেওয়া হবে। কিন্তু দেখা যাচ্ছে যেদিন ডি.এ. ঘোষণা করা হল, তার পরের মাস থেকে তা পেয়ে যাচ্ছেন সরকারি কর্মচারিরা এবং সরকারি স্কুলের শিক্ষকরা। কিন্তু বে-সরকারি স্কুলের শিক্ষকরা সেটা পাচ্ছে ৪/৫ মাস পরে। সে ৪,৫,৬ মাস বাদে পাচ্ছে। একটা এরিয়ার পাচ্ছে। তার টাকাটা ট্রেজারীতে আসার পরে ভাগ করে তবে পাচ্ছে। এই রাজ্যে শিক্ষকদের বয়স নিয়ে গত কয়েক বছর ধরে আন্দোলন হয়েছে। কয়েকদিন আগে হাইকোর্ট যখন রায় দিলেন সে শিক্ষকদের চাকুরির বয়স ৬৫ করা হোক, যেটা নিয়ে এখানে মাননীয় সদস্য নির্মল দাস মহাশয়ও উল্লেখ করে বলেছেন যে হাইকোর্ট যখন রায় দিয়েছে তখন সরকারের সেটা মেনে নেওয়া উচিত। এই ব্যাপারে আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে গোপনে যদি এটা নিয়ে ভোট করেন তাহলে সি. পি. এম ছাড়া অন্য সবাই, ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. প্রত্যেকেই ৬৫ বছরের পক্ষে ভোট দেবেন। প্রত্যেকেই প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের বয়স ৬৫ করার জন্য বলছেন। এতে জেদের কোনও ব্যাপার নেই। হাইকোর্ট যখন রায় দিয়েছে ৬৫ করার জন্য তখন এতে বাধাটা কোথায়? এতে জেদের কি আছে? আপনারা যদি বলেন যে হাইকোর্ট ৬৫ বছর করার জন্য বলেছেন, আমরা এটা মেনে নিলাম, এতে অপমানের কিছু নেই। এই ব্যাপারে কেন বলছেন ডিভিসন বেঞ্চে যাব এবং ডিভিশন বেঞ্চে না হলে সুপ্রিম কোর্টে যাব? মার্ক্সবাদী দল ছাড়া প্রত্যেকেই একবাক্যে দাবি করছেন যে শিক্ষকদের বয়স ৬৫ বছর করা হোক। আমি আপনাকে অনুরোধ করব যে আপনি এই ব্যাপারে নতুন করে চিন্তা-ভাবনা করুন। শিক্ষকদের বয়স ৬৫ করলে প্রত্যেকেই খুশি হবে। আপনি এই বাজেটে বলেছেন, এই রাজ্যে সাক্ষরতা অভিযানকে বাস্তবমুখী করতে হবে। এটা করতে পারলে আমরা খুশি হব। বিভিন্ন বি. ডি. ও অফিসে গিয়ে দেখেছি সাক্ষরতা অভিযানের নামে গাড়ি, ডিজেল, পেট্রোল যথেচ্ছ ভাবে খরচ করছে, এটা প্রতিরোধ করতে সরকার ব্যর্থ হয়েছে। আমি উদাহরণ দিয়ে বলছি, আমাদের জেলা সম্পর্কে যে স্ট্যাটিসটিক্স পেয়েছি তাতে দেখছি নাম্বার অব প্রাইমারি স্কুলস ইন দি ডিস্ট্রিক্ট (নর্থ টোয়েন্টি ফোর পরগনাস) আর ৩৭৩৩। এই যে শিক্ষকরা কাজ করছেন, এর পাশাপাশি সিঙ্গল টীচার স্কুল আমাদের জেলায় আছে ৯৬টি। আমার বিধানসভা কেন্দ্রে আপনি দীর্ঘদিন ছিলেন, আপনি সেখানে কাজ করে এসেছেন, আপনি জানেন, সেখানে ৯৬টি প্রাথমিক স্কুলে একজন করে শিক্ষক আছেন। আমরা এটা নিয়ে বহুবার বলেছি, জেলা পরিষদের শিক্ষা স্থায়ী সমিতি বলেছে, কিন্তু কোনও ফল

হয়নি। প্রত্যেকে বলেছে যে জুনিয়র স্কুলকে হাইস্কুল করা হোক, হাইস্কুলকে হায়ার সেকেণ্ডারি করা হোক। সাক্ষরতা কর্মসূচির একটা মিটিংয়ে আমি গিয়েছিলাম, আমি তার নাম করছি না, আমি দেখেছি যে সাক্ষরতা অভিযানের নামে অর্থের অপচয় হচ্ছে। আমরা চাই সাক্ষরতা কর্মসূচি সাফল্যমণ্ডিত হোক। সব দলের লোকদের নিয়ে সেটা করতে পারলে সাফল্য লাভ করতে পারত। কিন্তু আমরা দেখলাম সেখানে কংগ্রেসের একজনও নেই। আমাকে দায়িত্ব দিলে আমি কাজ করব। আমরা যদি বিডিও অফিসে গিয়ে বলি যে আমরা এই মুভমেন্টের সাথে কাজ করতে চাই, তাহলে আমাদের কোনও গাড়ি দেওয়া হবে না। কোনও বিডিও আমাদের কাজ করতে দেবে না। অথচ আমরা কাজ করতে ইন্টারেস্টেড। আমি শিক্ষকতা করি বলে ভাল ভাবে কাজটা করতে পারি। কিন্তু সরকার থেকে কোনও ব্যবস্থা নেই। আমরা বহুবার বলেছি অথচ এটা করা হচ্ছে না। প্রত্যেক জায়গাতেই দেখেছি মার্ক্সবাদী পার্টির লোকেরা দায়িত্বে আছেন। এই রাজ্যে এখন ভর্ত্তির সমস্যা একটি বার্ণিং ইস্যু। মাধ্যমিকে ফার্স্ট ডিভিশনে পাশ করেও অনেকে ভর্ত্তি হতে পারছে না।

[2-45 — 2-55 p.m.]

পঞ্চম শ্রেণীতে ভর্ত্তি হতে পারছে না আর দশম শ্রেণী পাশ করার পরে একাদশ শ্রেণীতে ভর্ত্তি হতে পারছে না। ভর্ত্তির ক্ষেত্রে সরকারি ব্যর্থতা পরিলক্ষিত হচ্ছে। আজকে কলেজে যে পরীক্ষা হচ্ছে তার খাতা ঠিকমতো বেরুচ্ছে না। সেই কারণে আমি আপনার কাছে অনুরোধ করছি, কলেজ শিক্ষকরা যাতে খাতা ঠিকমতো দেখেন। এখন মাধ্যমিক পরীক্ষায় ভাল নম্বর পেলেও স্কুলে বা কলেজে ভর্ত্তি হতে সমস্যা হচ্ছে। কলেজ বা স্কুলগুলো ৭০০ নিচে হলে সায়েন্স দিচ্ছে না আর ৬০০ নিচে হলে কমার্স দিচ্ছে না। এই বিষয়গুলোর দিকে নজর দেওয়ার দরকার। সুতরাং শিক্ষাক্ষেত্রে একটা অচল অবস্থার সৃষ্টি হয়েছে কোনও দিকেই সাফল্যলাভ করতে পারেনি, এইকথা বলে এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমি আমাদের আনীত কাটমোশনকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌমিন্দ্রচন্দ্র দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিক্ষাদপ্তরের ব্যয় বরাদ্দকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। কংগ্রেসিরা শিক্ষা সম্পর্কে অনেক কিছু বললেন, তবে একজনের বক্তব্যের মধ্যেও দেখলাম না যে শিক্ষার বিরুদ্ধে কিছু বলার। ওরা প্রত্যক্ষভাবে না বললেও পরোক্ষভাবে এর সমালোচনা করেননি। বরং বলেছেন শিক্ষা এখানে সুপ্রতিষ্ঠিত হয়েছে। কংগ্রেসি আমলে এই শিক্ষা ব্যবস্থা কি রকম ছিল সেটা বলবার প্রয়োজন লাগে না। আমরা আমাদের নিজ নিজ অভিজ্ঞতা থেকেই তা উপলব্ধি করতে পারি। অতীশ বাবু তার বক্তৃতার মধ্যে বললেন, যে, শিক্ষায় রাজনীতি কেন থাকবে। এই সম্পর্কে আমাদের দেশের মণীষীদের মধ্যে একজন বলেছিলেন, তিনি হচ্ছেন নেতাজী সুভাষচন্দ্র বসু, তিনি বলেছিলেন যে, 'ছাত্রানাং অধ্যায়নং তপঃ' এই বচনের দোহাই দিয়ে ছাত্রদের সমাজ প্রগতির কাছ থেকে দূরে সরিয়ে রাখার চেষ্টা যুগে যুগে দেশে দেশে করা হয়েছে। আমার মতে শিক্ষার দিক থেকে

সুস্থ মানসিকতা বিকাশের ক্ষেত্রে শিক্ষা রাজনীতি থাকার প্রয়োজন আছে। আমাদের দেশের আরেক মণীষী বিবেকানন্দ বলেছিলেন light or fire which brings down the British. সংস্কৃত ভাষায় তিনিই বলেছেন 'স্যা বিদ্যা যা বিমুক্তয়ে'। আমরা যেমন এটা জানি তার পাশাপাশি এটাও জানি যে, আমাদের দেশে ব্রিটিশ শিক্ষার প্রচলন করেছিলেন শিক্ষার পরিকাঠামো গড়ে তোলার জন্যে, ব্রিটিশ সরকার কর্মচারি বাহিনীর প্রয়োজনীয়তা, সরকারি প্রশাসনে গতিশীলতা রাখার জন্য এই ধরনের গোলমালে শিক্ষাব্যবস্থার প্রচলন করেছিলেন। সেখানে শিক্ষাব্যবস্থার মধ্যে মাতৃভাষার কোনও স্থান ছিল না। সেটা শেখানোর কোনও উদ্যোগ ছিল না। স্বাধীনতার উত্তরকালেও আমরা দেখেছি বহু বেসরকারি স্কুল তাদের নিজস্ব উদ্যোগে গড়ে উঠেছিল। কোচবিহারেও এইরকম সরকারি এবং আধা সরকারি এবং বহু বেসরকারি স্কুল গড়ে উঠেছিল। এই স্কুলগুলো সব ব্যক্তিগত উদ্যোগে গড়ে উঠেছিল। ১৯৭৭ সাল থেকে বামফ্রন্ট সরকার আসার পরে এই বিদ্যালয়ের শিক্ষকদের বেতনক্রম ঠিক করেছেন। তার আগে কংগ্রেস আমলে শিক্ষকদের অবস্থা করুণ ছিল। কিছুক্ষণ আগেই কমলাক্ষ্মী সান্যাল মহাশয় তাঁর বক্তৃতার মধ্যে বলেছেন যে কংগ্রেস আমলে মাস্টার মশাইদের অবস্থা সবচেয়ে করুণ ছিল। আমি তখন ছাত্র ছিলাম এবং বিমল বাবু আমাদের মাস্টারমশাই ছিলেন। আমি ওঁনার ছাত্র ছিলাম এবং সেই সময়ে শিক্ষার হালের এমন অবস্থা ছিল যে তার বর্ণনা করে লাভ নেই। বামফ্রন্ট সরকার এসে তাকে মর্য্যাদা দিয়েছে, শিক্ষার ক্ষেত্রে গুণগত মান বৃদ্ধি করেছে এবং পরিমাণগত বৃদ্ধি করেছে এবং একটি প্রগতিশীল কাজ করেছেন। আজকে গ্রামেগঞ্জের মানুষ তা জানে, শিক্ষকরা জানে, সুতরাং একথা আর বলার দরকার হয় না। তবে এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই সেটা হচ্ছে যে, আমি এখান থেকে আমার কেন্দ্রে ফিরে গেলেই ওখানকার শিক্ষকমহল আমাকে জিজ্ঞাসা করবেন ওই ৬০-৬৫ বছরে রিটায়ারমেন্টের ব্যাপারটা কি হল এবং পেনশনের কোনও ব্যবস্থা হল কিনা। আজকেই ৫ মিঃ আগে আমাদের বিধানসভার সদস্য শ্রী বিমল বাবু, যিনি এখানে বসে আছেন, তিনি আমাকে দুঃখ করে বললেন যে ১৯৯২ সালের নভেম্বরে রিটায়ার করেছি কিন্তু আজ অবধি পেনশন পাইনি। আমি কোচবিহারের নৃপেন্দ্রনারায়ণ হাইস্কুলের ছাত্র ছিলাম, উনি সেই স্কুলের শিক্ষকতা করতেন। তিনি ১৯৯২ সাল থেকে আজ অবধি পেনশন পাননি। তারপরে আমাদের মন্ত্রীসভার সদস্যা শ্রীমতী ছায়া ঘোষ কিছুদিন আগে ক্ষোভের সঙ্গে বললেন যে আমি মন্ত্রীত্বে থাকা সত্ত্বেও আমি আমার পেনশন আজ অবধি আদায় করতে পারলাম না। আমি সেইকারণে সুনির্দিষ্টভাবে আপনার কাছে প্রস্তাব রাখতে চাই যে, এইক্ষেত্রে একটা সিদ্ধান্ত গ্রহণ করা হোক যে, যেদিন একজন শিক্ষক রিটায়ার করবেন তার ১ বছরের মধ্যে সে যাতে তার পেনশন বাবদ সব টাকা ফেরৎ পায়।

কর্মচারিদের ফাইল যাতে ঠিক থাকে তার জন্য সুষ্ঠ ব্যবস্থা করা দরকার। একটা নির্দিষ্ট কর্মসূচি না থাকলে পেনশন ঠিকমতো পৌঁছবে না। আরেকটা বিষয় হচ্ছে, চাকরির বয়সের উর্দ্ধসীমা নিয়ে। আদালত বলছে, ৬৫ বছরের কথা। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, ক্লারিক্যাল

সার্ভিসে চাকরির ক্ষেত্রে স্কুল ফাইনাল বা মাধ্যমিক পাশ হলে হয়। কিন্তু হায়ার-সেকেণ্ডারি স্কুলের ক্ষেত্রে গ্রাজুয়েট, বি. এড. থাকতে হয়। ভালো ছাত্র হলেও তাকে পাশ করতে করতে ২৪/২৫ বছর হয়ে যায়। তার পর হয়তো ৩৩ বা ৩৫ বছর চাকরি করবে। এ ব্যাপারে একটা সুষ্ঠ অবস্থায় পৌছতে হবে। এবারে শিক্ষা কার্যক্রম সম্বন্ধে বলব। কি কি পঠন-পাঠন হবে? পরীক্ষার সিলেবাস কি হবে? বৃত্তি থাকবে কি না? পঞ্চম শ্রেণী থেকে ইংরাজি পড়ানো হবে না তৃতীয় ক্লাস থেকে পড়ানো হবে, সে বিষয়ে ভাবতে হবে। মনে রাখতে হবে ইংরাজি একটা সাবজেক্ট, এটা নিয়ে চিন্তা-ভাবনা করা দরকার। আরেকটা বিষয়, যেটা সম্বন্ধে আমি আগে ওয়াকিবহাল ছিলাম না। আজকে জানতে পারলাম। আমাদের রাজ্যে হিন্দি মিডিয়াম স্কুল রয়েছে। কিন্তু হিন্দি মিডিয়ামে মাধ্যমিকের কোনও প্রশ্ন হয় না। ভুগোল, অঙ্ক বা অন্যান্য সাবজেক্টের প্রশ্নগুলো ইংরাজিতে হয়। স্বাভাবিক ভাবেই তাদের অসুবিধা হয়। এদিকে লক্ষ্য দিতে হবে এবং যাতে হিন্দিতে প্রশ্নপত্র বের হয় সেজন্য ব্যবস্থা নিতে হবে। রাজ্যের বিভিন্ন জেলায় জুনিয়র মাদ্রাসা এবং হাই-মাদ্রাসা রয়েছে। কিন্তু কলেজ লেভেলে আরবি বা উর্দ্দু কতখানি আছে, সেদিকে গুরুত্ব দিয়ে দেখা দরকার। আমাদের উত্তর-বাংলাতে যে কলেজগুলো আছে, যেমন বি. এন. শীল কলেজ—এটা একটা বিখ্যাত কলেজ এবং এর শতবর্ষ অতিবাহিত হয়ে গেছে কিন্তু এখানে নানা অব্যবস্থা আছে। এখানে ৬৭ পোস্ট আছে। সেখানে ৩১ বা ৩২ টা পোস্টে কোনও লোক নেই। প্রফেসরের পোস্টে লোক নেই। এছাড়াও কলেজে নানা রকম গণ্ডোগোল লেগেই রয়েছে। এগুলো দেখা দরকার। এছাড়া দিনহাটা কলেজে প্রিন্সিপ্যাল নেই। প্রিন্সিপ্যাল-ইন-চার্জ কখনও থাকে কখনও থাকে না। কলেজের টিচিং স্টাফের হাজিরার ব্যাপারে আরোও শক্ত হওয়া দরকার। একটা নিয়ম-নীতি থাকলেও সেটা ঠিকমতো ফলো করা হচ্ছে না। টিচারদের টিউশনের ব্যাপারটা আমাদের দেখা দরকার। কারণ ডাক্তারদের নন-প্র্যাকটিসিং মেডিক্যাল অ্যালাউন্স দেওয়া হলেও অনেকে প্রাইভেট প্র্যাকটিস করছেন। সুতরাং শিক্ষকদের ক্ষেত্রেও এই ব্যাপারটা ভেবে দেখতে হবে। আর একটা বিষয়, রাজ্যের বিভিন্ন জায়গায় কতকগুলো প্রতিষ্ঠান আছে, তারা আকর্ষণীয় বিজ্ঞাপন দিয়ে ছাত্র-ছাত্রীদের কাছ থেকে পয়সা নেয়। এই রকম একটা প্রতিষ্ঠান হচ্ছে, ভাস্কো-ডা-গামা রেডিও মেরিন ইঞ্জিনিয়ারিং কলেজ। রানাঘাটেও এই রকম কলেজগুলোর ছাত্র-ছাত্রীদের কাছ থেকে ২/৪ হাজার টাকা করে নেয়, শিক্ষা দেওয়ার জন্য। কিন্তু ঐ কলেজগুলোর কোনও যোগ্যতা নেই উক্ত বিষয়ে শিক্ষা দেওয়ার বা আজ পর্যন্ত সেখান থেকে কোনও ছাত্র-ছাত্রী পাশ করেনি। এগুলো বন্ধ করা দরকার। আরেকটা বিষয় হচ্ছে, সব কিছু কলকাতা কেন্দ্রীক করবার যে মানসিকতা, সেটা ভেবে দেখতে হবে। ৯/১০টা ইউনিভার্সিটি রয়েছে।

[2-55 – 3-05 p.m.]

ছয়টি জেলা নিয়ে নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি। সেখানে নতুন বিষয়ে পাঠক্রম খোলবার সুযোগ রয়েছে। বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় যেটা নর্থ বেঙ্গলে রয়েছে, সেখানে মাত্র ৩২ জন ছাত্র আছে, তারা সেখানে পড়াশোনা করে। সেই বিল্ডিংটাকে কাজে লাগানো দরকার। হায়ার

সেকেণ্ডারি এবং ডিগ্রি কোর্সে কমার্স, আর্টস, সায়েন্স পরীক্ষার সময় তিন মাস ধরে কলেজগুলো বন্ধ থাকে। এই পরীক্ষাগুলো নেওয়ার জন্য জেলায় জেলায় কোনও বিকল্প ব্যবস্থা করা যায় কিনা সেটা দেখবেন। তাহলে কলেজগুলো এত বেশীদিন ধরে বন্ধ রাখতে হয়না। আরেকটা বিষয় হচ্ছে পাঠ্যক্রম, মাধ্যমিক এবং হায়ার সেকেণ্ডারির পাঠ্যক্রমের মধ্যে আকাশ-জমিন ফারাক, এইগুলিকে দেখা দরকার। আর ওয়ার্ক এডুকেশন এবং ফিজিকাল এডুকেশন নিয়েও ভাবা দরকার। এর সিলেবাসগুলো একটু পাল্টানো যেতে পারে। আমরা উড়িষ্যায় গিয়ে দেখেছি, ওয়ার্ক এডুকেশনে সয়েল টেস্টিং একটা সাবজেক্ট করে দিয়েছে। স্কুলের সেই ছাত্ররা গ্রামে গিয়ে সয়েল টেস্টিং করছে। তারা হাতে-কলমে কাজ শেখবার সুযোগ পাচ্ছে। কংগ্রেসি আমলে শিক্ষক নিয়োগের ব্যাপারে দুর্নীতি ছিল, তাদের সময় অ্যাপয়েন্টমেন্টের কোনও নিয়ম নীতি ছিল না। আমাদের কিছু ফাঁক-ফোকর আছে, কিছু অসাধু লোক সেটাকে ব্যবহার করে দুর্নীতি করছে। এই ব্যাপারে আমাদের আরও কিছু পদক্ষেপ নেওয়া দরকার। আজকে শিক্ষার পরিবেশে দুর্নীতি ঢুকে গেছে। দুর্নীতি মুক্ত সমাজ আমরা গড়ে তুলতে পেরেছি এই দাবি আমরা কখনও করি না। পুঁজিবাদী রাষ্ট্রীয় ব্যবস্থার মধ্যে থেকে আমরা সরকার চালাচ্ছি। কিন্তু আমরা চেষ্টা করছি এই ব্যবস্থার মধ্যে কতজন মানুষের উপকার করা যায়। এই সরকার সফলতার সঙ্গে কাজ করছে, যদিও আমাদের কিছু ত্রুটি-বিচ্যুতি আছে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা খাতের বরাদ্দ নিয়ে ছয়জন মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ উপস্থাপন করেছেন। আজকে তিনজন মন্ত্রী মাত্র উপস্থিত আছেন এটা দেখতে পাচ্ছি। সদস্যদের অনুপস্থিতি এবং মন্ত্রীদের অনুপস্থিতি দেখেই বোঝা যায় এই বাজেটের গুরুত্ব একেবারেই নেই। এইকথা আমরা বার বার বলেছি, বর্তমানেও বলেছি এবং ভবিষ্যতেও বলব। আপনারা সবাই জানেন পশ্চিমবাংলার শিক্ষার প্যাটার্ন। প্রাইমারি স্কুল কোর্স, এইচ. এস. কোর্স, কলেজ কোর্স এবং ইউনিভার্সিটি কোর্স। এই চারটি ধাপে আমাদের একাডেমিক প্যাটার্নটাকে তৈরি করা হয়েছে। তাছাড়া ডাক্তারি লাইন এবং ইঞ্জিনিয়ারিং লাইনও আছে। আমাদের পশ্চিমবাংলায় গ্রামের সংখ্যা ৩৮ হাজারের মতো। বামফ্রন্ট সরকার বার বার বলে আসছে, শিক্ষা খাতে বরাদ্দ আমাদের এখানে সারা ভারতবর্ষের চেয়ে বেশি। টোটাল বাজেট অ্যালোটমেন্টের ২৬ শতাংশ এই বাজেটে ধরা হয়েছে। কিন্তু বাস্তবে আমরা কি দেখতে পাচ্ছি? বর্তমানে ১৯৯৪-৯৫ সালে প্রাইমারি স্কুল আছে, ৫১ হাজার ২১টি; সেকেণ্ডারি স্কুল আছে ৮,৪৪৩ এবং হায়ার সেকেণ্ডারি স্কুল ১,৫৭৪টি। কলেজের সংখ্যা ৩১৫টি, ইউনিভার্সিটির সংখ্যা ৯টি, গ্রামের সংখ্যা ৩৮ হাজার, বামফ্রন্টের বক্তব্য কি? ২ কিমি রেডিয়াসে একটি করে স্কুল আছে, তাতে ওঁনারা বলতে চাইছেন ৯৮ পারসেন্ট ছাত্র পড়াশোনা করছে এবং স্কুল কভার করেছে ৯৭ পাবসেন্ট, এটা পশ্চিমবঙ্গের একটি পরিসংখ্যান। এখানে ছাত্র কত দাঁড়িয়েছে প্রাইমারিতে, সরকার বলছে ৯২ লক্ষ ৯ হাজার, সেকেণ্ডারিতে ছাত্র সংখ্যা ৬৯ লক্ষ ৩ হাজার ৭৫৪ জন, হায়ার সেকেণ্ডারিতে ২ লক্ষ ৮৫ হাজার, কলেজে

ছাত্র সংখ্যা ৬২ হাজার, ইউনিভার্সিটির ছাত্র সংখ্যা ৩৩ হাজার। এদের জন্য ব্যয় হচ্ছে টোটাল বাজেটের ২৬ পারসেন্ট, এতগুলি ধাপে শিক্ষা ব্যবস্থার মধ্যে আমি নিচ থেকে উপরে উঠতে চাইছি। প্রথমে আমি বলছি প্রাইমারি স্কুল নিয়ে। আমরা বলেছি প্রাইমারি স্কুল হচ্ছে জাতির একমাত্র প্রথম স্তম্ভ। নিরক্ষরতা দূরীকরণের ক্ষেত্রে প্রধান এবং মৌলিক হচ্ছে প্রাথমিক শিক্ষা। এর অবস্থা কি, সংখ্যা বলছে ৯৮ পারসেন্ট অফ দি চিলড্রেন আর দি স্টুডেন্ট ইন দি প্রাইমারি স্কুল, এটা সরকারি পরিসংখ্যানের কথা, এটা আমার কথা নয়। আমরা বলেছি স্কুল নেই, ব্ল্যাকবোর্ড নেই, টিচার নেই, আবার কোথাও টিচার আছে তো ছাত্র নেই, সব রাজনৈতিক বক্তব্য। আমার বক্তব্য শুনছেন আর ভাবছেন এগুলির মূল্য নেই, কিন্তু আমি সরকারের বই থেকে বলছি। ইণ্ডিয়ান স্ট্যাটিসটিক্যাল ইনস্টিটিউট একটা সার্ভে করেছিল তাঁদের সংগৃহীত পরিসংখ্যান দিচ্ছিলাম। এছাড়া পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের নিজের যে ডাইরেক্টর অফ স্কুল এডুকেশন এবং স্টেট কাউন্সিল অফ এডুকেশনাল রিসার্চ অ্যাণ্ড ট্রেনিং এই তিনটির তথ্য দিচ্ছি। এঁরা বলছেন চতুর্থ শ্রেণীতে শতকরা ১৬ জন কোনও রকমে পড়াশোনা করে বাকি ৫৪ পারসেন্ট কিছু জানেনা, আর যেটা বাকি থাকছে তারা একদম কিছুই জানে না। তার পর বলছি প্রাথমিক স্তরে পাশ-ফেল উঠিয়ে দেওয়ার জন্য এবং ক্লাসে পঠন-পাঠন ঠিকমতো হচ্ছে না বলে শিক্ষার হার বা হাল এই। আপনাদের ছাত্রদের শিক্ষা ব্যবস্থা অত্যন্ত মর্মন্তুদ। একথা বলছেন ইণ্ডিয়ান স্ট্যাটিসটিক্যাল ইনস্টিটিউট যাঁদের আমরা সবাই বিশ্বাস করি। আর স্টেট কাউন্সিল ফর এডুকেশনাল রিসার্চ অ্যাণ্ড ট্রেনিং তাঁরা বলেছেন মফস্বলে বেসরকারি স্কুলের ক্ষেত্রে মাত্র ২০ পারসেন্ট ছাত্র ন্যূনতম মানে পৌছতে পারছে কি না সন্দেহ। এটা কোন রাজনৈতিক বক্তব্য নয়। এই রকম একটা প্রশ্ন উঠেছে, দেখা যাচ্ছে কারা ঠিক নয়, কার কি হবে, ড্রপ-আউট হচ্ছে—এটা আপনাদের কাছে আমি বলতে চাইছি। এটা পশ্চিমবঙ্গ সরকারের স্টেট কাউন্সিল অফ এডুকেশনাল রিসার্চ অ্যাণ্ড ট্রেনিং এই সংস্থার হিসাব থেকে বলছি—বাঁকুড়া জেলায় প্রথম শ্রেণীতে যেখানে ৩ লক্ষ ১৭ হাজার ৩৮৫ জন ছাত্র ভর্তি হয়, চতুর্থ শ্রেণীতে সেটা কমে দাঁড়ায় ৬০ হাজারে। তার পর মালদহ জেলার ক্ষেত্রে তাঁরা বলছেন—প্রথম শ্রেণীতে ১ লক্ষ ১৮ হাজার ৯৯ জন ভর্তি হয়, কিন্তু চতুর্থ শ্রেণীতে থাকে ৩৫ হাজার। পুরুলিয়া জেলার ক্ষেত্রে বলছেন—প্রথম শ্রেণীতে ১ লক্ষ ৯ হাজার কিন্তু চতুর্থ শ্রেণীতে ৪০ হাজার। কুচবিহার জেলার ক্ষেত্রে বলছেন—প্রথম শ্রেণীতে ১ লক্ষ ৬ হাজার ৪৬৭ জন কিন্তু চতুর্থ শ্রেণীতে ৩১ হাজার। বাঁকুড়ায় স্কুলের সংখ্যা হল ১৪২-টি, বীরভূমে ৬১৫টি বর্ধমানে ৪৫-টি, কোচবিহারে ১০টি, উত্তর-দিনাজপুরে ১০৩-টি, দক্ষিণ দিনাজপুরে ৩৯টি।

[3-05 – 3-15 p.m.]

হাওড়ায় ২২ টি স্কুলে, দার্জিলিং-এ ৪টি স্কুলে, হুগলি জেলাতে ২২৭ টি স্কুলে জলপাইগুড়িতে ৩টি স্কুলে, মালদহে ২২৮টি স্কুলে, মেদিনীপুরে ৪৮০টি স্কুলে, মন্ত্রী শ্রী আনিসুর রহমানের জেলা মুর্শিদাবাদে ২৬৬টি স্কুলে পুরুলিয়াতে ১৭৭টি স্কুলে, শিলিগুড়িতে ৫০টি স্কুলে,

দক্ষিণ ২৪ পরগনাতে ২০টি স্কুলে, মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর জেলাতে ৪৮টি স্কুলে নিজেদের সিনিয়ার শিক্ষক নেই। তাহলে টোট্যালটা কি দাঁড়াল? শতকরা ৩৪ ভাগ প্রাথমিক বিদ্যালয়ে প্রথম থেকে চতুর্থ শ্রেণী পর্যন্ত ৪টি ক্লাস হলেও অর্ধেক স্কুলে বসবার জায়গা নেই যার ফলে ড্রপ আউট হচ্ছে। সার্ভে করে তারা একথা বলছেন। ভূমি সংস্কার করলো কে—বামফ্রন্ট। খাদ্য উৎপাদন বাড়ালো কে? বামফ্রন্ট। এই সব শ্লোগান শুনতে শুনতে কি দেখা যাচ্ছে? দেখা যাচ্ছে শতকরা ৪৫ ভাগ ছাত্র স্কুলে আসে না দারিদ্রের জন্য পেট ভরে খেতে না পেয়ে। সেখানে মিড ডে মিলের ব্যবস্থা নেই ফলে হু হু করে ড্রপ আউটের সংখ্যা বাড়ছে। এই কারণেই প্রথম শ্রেণীর সঙ্গে চতুর্থ শ্রেণীর এত তফাৎ। একথা বলেছেন পশ্চিমবঙ্গ সরকারের ডাইরেক্টার অব স্কুল এডুকেশন।

(গোলমাল)

স্যার, রাজনীতিকে নিয়ে ব্যবসা করে খাবার মনোবৃত্তি আমার নেই, শাসকদলের অনেকের থাকতে পারে কিন্তু ব্যক্তিগতভাবে সেটা আমার নেই। সেইজন্য আমি সব সময় সত্য কথাটা বলি, সত্য তথ্য উপস্থিত করি। বক্তৃতা দেওয়ার সময় আমি তাই সরকারি পরিসংখ্যান উল্লেখ করে বক্তব্য রাখার চেষ্টা করি। এই তো নিরক্ষরতা দূরীকরণের জন্য আপনারা এত কাঁদেন কিন্তু সেখানে কি চলছে? আমি বিধানসভায় মাননীয় মন্ত্রীর সামনে, উপস্থিত মাননীয় সদস্য ও সাংবাদিকদের সামনে গ্যারেন্টি দিয়ে বলছি নিরক্ষরতা দূরীকরণের সরকারি মিটিং-এ আমি যাই না। মাত্র ৩টি মিটিং আমি অ্যাটেন করেছিলাম। ব্যক্তিগত ভাবে আমি মনে করি যেখানে সরকারি পয়সায় মাস্টারদের অ্যাপয়েন্টমেন্ট দিয়ে, স্কুলবাড়ি থাকা সত্ত্বেও শতকরা ৬১ থেকে ৭০ পারসেন্ট ড্রপ আউট সেখানে সেই শিক্ষা ব্যবস্থায় নিরক্ষরতা দূরীকরণের নামে যা চলছে এখানে তা প্রহসন মাত্র। আমি নিশ্চয় নিরক্ষরতা দূরীকরণ অভিযানে বাধা দিতে চাই না কিন্তু যে নাটক করা হচ্ছে তার বিরুদ্ধে আমি বলতে চাই। আমি চাই, নিরক্ষরতা দূরীকরণের শ্লোগান—সোশ্যাল রেভলিউশন, টিল দি কান্ট্রি একজিস্ট-এই নিরক্ষরতা দূরীকরণের শ্লোগানের আমাদের নিশ্চয় প্রয়োজন আছে। তার প্ল্যাটফর্ম অন্য রকমের হওয়া উচিত। সেখানে নাটক আমরা চাই না। আমরা জানি শিশুর অন্তরে ঘুমিয়ে আছে শিশুর পিতা। তারাই দেশের মেরুদণ্ড ঠিক রাখবে, দেশকে গড়বে। তারাই ভবিষ্যতে ভাল অধ্যাপক, ডাক্তার, ইঞ্জিনিয়ার, ভাল রাজনীতিবিদ হতে চাইবে। কিন্তু সেই শিশু কাঁদছে খেতে না পাওয়ার জন্য। আপনারা বলছেন, শিক্ষা খাতে বাজেটের ২৬ পারসেন্ট খরচ করছেন যা ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে নেই। কিন্তু তার রেজাল্ট কি হচ্ছে? সেখানে যে ধরনের পরিকল্পনা করে এগুনোর দরকার ছিল, যে ধরনের বাইণ্ডিং থাকার দরকার ছিল তা হচ্ছে না। সেইজন্য আমি বলব, আমি মনে করি, শিক্ষা ব্যবস্থার মূল স্তম্ভ যে প্রাথমিক শিক্ষা ব্যবস্থা সেটা নিয়ে সরকার যদি সিরিয়াসলি না ভাবেন তাহলে গোটা শিক্ষা ব্যবস্থাটাই বানচাল হয়ে যাবে এবং গোলমালে সারা দেশ ভরে যাবে। আমরা চাই প্রাথমিক শিক্ষাটা ভালোভাবে হোক। এর পর মাধ্যমিক শিক্ষা ব্যবস্থা নিয়ে কয়েকটি কথা বলব। মাননীয় কান্তিবাবু এখানে

আছেন, তাকে বলছি, স্কুলের পুরানো ম্যানেজমেন্ট আপনারা ভাঙ্গলেন কিন্তু তারপর কি করলেন? আগে আমরা দেখেছি, বড় বড় ডোনাররা ছিলেন এবং সেইসব বিত্তশালী মানুষদের অর্থ নিয়ে স্কুল কলেজ তৈরি হয়েছিল। আপনারা ক্লাস কারেকটার বন্ধ করলেন। কিন্তু আজকে স্কুলের ম্যানেজিং কমিটিকে স্কুল গ্র্যান্ট যা দেওয়া হচ্ছে, তারপরেও শিক্ষক অ্যাপয়েন্টমেন্টের নামে লক্ষ টাকা ডোনেশন নিয়ে স্কুল বিল্ডিং করছেন। আমার দ্বিতীয় পয়েন্ট হল পেনশন। পেনশন আপনি পেয়ে গেছেন, আপনি সন্তুষ্ট থাকতে পারেন, কিন্তু পেনশনকে সহজ সরল করা হবে কি না সেটা আমরা জানতে চাই। কারণ আপনারা পেনশন প্রথা চালু করলেও আমাদেরও তাদের কাছে একটা দায়বদ্ধতা থেকে যাচ্ছে। সুতরাং এই পেনশন সহজ সরল হবে কি না বলবেন। তৃতীয় যে পয়েন্ট, সেটা একটা বার্নিং ইস্যু, পশ্চিমবাংলায় যা স্কুল আছে এবং যত সংখ্যক ছাত্রছাত্রী এবার মাধ্যমিক পাশ করেছে, তাতে কলেজের সংখ্যা বাড়ানো দরকার, এইচ, এস. স্কুল বাড়ানো দরকার। এই কথা বলে এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়রা যে ব্যয় বরাদ্দ দাবি উত্থাপন করেছেন, তাকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এবারের বাজেট, গতবছরের বাজেটের তুলনায় বেড়েছে। এবারে ১৬৭ কোটি ৩৭ লক্ষ ৮৬ হাজার টাকা ব্যয় বরাদ্দ দাবি ধরা হয়েছে। কিন্তু যতগুলো সমস্যা আছে, এই সব সমস্যার সমাধান করতে গেলে আমার মনে হয় এই টাকার অঙ্ক খুব বেশি হয়েছে বলে আমি মনে করি না। আমি একে একে পয়েন্টগুলো অন্তত সাজেসন আকারে রাখবার চেষ্টা করব। আমি বিশেষ কোনও সমালোচনার মধ্যে যেতে চাই না। প্রাথমিক শিক্ষার প্রসার হয়েছে, প্রাথমিক বিদ্যালয় স্থাপন হয়েছে, কিন্তু মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব, একটু যদি লক্ষ্য করে দেখেন, কয়েক বছর আগে জেলা পরিষদের মাধ্যমে কিছু কিছু স্কুল প্রতিষ্ঠিত হয়েছিল। কিন্তু এখনও বহু স্কুল এর ঘরবাড়ি নেই, চেয়ার টেবিল নেই, গাছের তলায় ছাত্ররা পড়াশুনা করে। এতে ছাত্রদের মধ্যে একটা প্রভাব বিস্তার করে। আর প্রাথমিক বিদ্যালয়ে পাঠ্য পুস্তক বিতরণ হচ্ছে, আমি একজন হায়ার সেকেণ্ডারি স্কুলের টিচার, এই যে বইগুলো দেওয়া হয়, তা ঠিক সময়ে পৌছায় না। এমনও দেখা গেছে পরীক্ষার আগে বইগুলো পৌছায়। আমি আপনাকে জানাই, এখনও পর্যন্ত স্কুলে বই পৌছয়নি। সুতরাং এই বিষয়টার দিকে নজর দেবার জন্য অনুরোধ করব। শিক্ষক নিয়োগের ব্যাপারে বলি, কতদিন আগে শিক্ষক নিয়োগ হয়েছে, তারপর আর কোনও শিক্ষক নিয়োগ করা হয়নি, শিক্ষকরা সব বুড়ো হয়ে গেছে, কোনও স্কুলে একজন শিক্ষক আছেন, কোনও স্কুলে দুজন শিক্ষক আছেন। একজন শিক্ষকের পক্ষে এত ছাত্র পড়ানো সম্ভব নয়। যার ফলে পরীক্ষার সময়ে এ, বি, সি, ডি ক্যাটাগরি করে দিয়ে দেওয়া হচ্ছে। পরে যখন ক্লাস ফাইভে ভর্ত্তি হচ্ছে—আমি একজন এইচ এস স্কুলের শিক্ষক, ক্লাস ফাইভে তাদের অক্ষর জ্ঞান শেখানো প্রাণান্তর হতে হচ্ছে। সুতরাং আমি বলব প্রাথমিক স্কুলে শিক্ষক অ্যাপয়েন্টমেন্ট দেওয়া দরকার এবং এখানে ওখানে যখন তখন

ইন্সপেকশন করা দরকার। এক একজন শিক্ষক করছে কী, হয়তো একটা প্রাথমিক বিদ্যালয়ে ২ জন শিক্ষক আছেন, তাদের মধ্যে একজন ১০ দিন ক্লাস করল, ১০ দিন ছুটি নিল, তারপর আর একজন ১০ দিন ছুটি নিল, এই রকম ভাবে তারা স্কুল চালাচ্ছে।

[3-15 – 3-25 p.m.]

সেই দিকে লক্ষ্য রাখার জন্য আপনাকে অনুরোধ করছি। শিক্ষকদের পেনশনের ব্যাপারে বলব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত বৎসর আমার সাজেশন গ্রহণ করে, মাননীয় মন্ত্রী মহাশয়, যখনই কোনো শিক্ষক রিটায়ার করে যাবেন তখনি তিনি যাতে পেনশন পান তার সরলীকরণ করার ব্যবস্থা করেছেন। এবং এক হাজার করে টাকা দেওয়ার ব্যবস্থা করেছেন। আমার মনে হয় এইরকম ব্যবস্থা উনি করেছেন কিন্তু এখনও এটা কার্যকর হয়নি। এখনও অনেকেই পেনশন পাচ্ছেন না। বিমল বোস—আমাদের এম. এল. এ—৯২ সালে রিটায়ার করেছেন এখনও পেনশন পাননি। সুতরাং যাতে তাড়াতাড়ি পায় এবং এই এক হাজার টাকাটা এত নগণ্য এটাকে যদি বাড়ানো যায় এবং তাঁর ফ্যামিলিটা যাতে মেনটেন করতে পারে তার দিকে একটু নজর রাখবেন। পেনশনের ব্যাপারটা আমি জানি। আমি গতকালই ডি. আই অফিসে ছিলাম এবং তাঁদের কাছ থেকে খোঁজখবর নিচ্ছিলাম ডি. আই অফিসে পেনশনের কেস যিনি করবেন তিনিই আবার স্কুল ইন্সপেকশনে যাবে। আরও বিবিধ কাজ করবেন। কোর্ট কেস দেখবেন। সুতরাং তাঁদের পক্ষে তাড়াতাড়ি কাজ করা সম্ভব হয় না। আপনি একটা পৃথক সেল তৈরি করুন। একটা পৃথক সেল, ৪/৫ জন নিয়ে। যাঁদের পেনশন ছাড়া অন্য কাজ করতে হবে না। এ দিকে ৬০/৬৫ নিয়ে পেনশনের আইন হচ্ছে। আমাদের শিক্ষক মহলের যথেষ্ট প্রভাব আছে সমাজের উপর। সুতরাং তাদের ভবিষ্যত, আমাদের পশ্চিমবঙ্গ সরকারের ভবিষ্যতের দিকে লক্ষ্য রেখে হাইকোর্ট যে রায় দিয়েছেন সেটাকে মেনে নিন। এটাকে ইস্যু বলে ধরে নেবেন না। এই ৬৫টির ব্যাপারটা আপনি মেনে নিন। কারণ এর মধ্যে আলাদা স্কুলের একজন টিচার দ্বিজেন্দ্রনাথ রায় তিনি সুপ্রীম কোর্টে কেস করে নিউ স্কেলে ৬৫ বৎসর পর্যন্ত চাকরি করবার রায় পেয়ে গিয়েছেন সুতরাং সুপ্রীম কোর্টে গেলে এই ধরনের রায় আসবে। দিলীপ বসু মহাশয় রায় দিয়েছেন সাংবিধানিক প্রশ্ন তুলে। একজন শিক্ষক ৬৫ বৎসর পর্যন্ত কাজ করবেন কম বেতন নিয়ে আর আরেকজন কাজ করবেন নিউ স্কেলে। তাহলে তিনি কি কম কাজ করবেন। সুতরাং এটা সম্পূর্ণ বিবেকের ব্যাপার, মরালিটির ব্যাপার। যাতে শিক্ষকরা ৬৫ বৎসর পর্যন্ত চাকরি করতে পারে সেটা আপনি বিচার বিবেচনা করে দেখুন। এটাকে প্রেস্টিজ ইস্যু হিসাবে ধরে নিয়ে, বিবেকের তাড়নার দিকে লক্ষ্য রেখে এটাকে মেনে নিন। আর ৩/৪ জনের উপর শুধুই এই পেনশন সেলটা রাখুন। এরা আর অন্য কোনও কাজ করবে না। তাহলে কাজ ত্বরান্বিত হবে। আমাদের বদনাম হবে না। আনাচে কানাচে নানা রকম কথা, গ্রামাঞ্চলে প্রভাব ফেলছে। আমাদের ভবিষ্যতের দিকে লক্ষ্য রেখে আপনি এগিয়ে যান এই অনুরোধ আমি আপনাকে করছি। তার পর উচ্চ মাধ্যমিক স্কুলে ভর্তির সমস্যা তো দেখতেই পাচ্ছি। কলকাতায় ১৩

হাজার ছেলের কথা আজকের খবরের কাগজেই দেখছিলাম। কিন্তু ১৩ হাজার বড় কথা নয়। আমাদের গ্রামাঞ্চলের খবর তো খবরের কাগজে নেই। সুতরাং অনেকেই ভর্ত্তি হতে পারছেন না। স্কুলে অ্যাকোমোডেশন নেই। অ্যাকোমোডেশন আছে তো শিক্ষক নেই। হাইস্কুলে বহু শিক্ষকের পোস্ট ভেকান্ট পড়ে আছে। অন্তত সেই দিকে লক্ষ্য রাখুন যাতে হাইস্কুলে শিক্ষকদের নিয়োগ তাড়াতাড়ি হয়। আপনার তরফ থেকে উদ্যোগী হয়ে স্কুল কর্তৃপক্ষ সার্কুলার বার করুক যে যেখানে যেখানে পোস্ট খালি আছে সেখানে টিচার নিয়োগ করা হোক। আমার সময় খুবই কম সুতরাং আরেকটা কথা বলতে চাই। মাদ্রাসা এডুকেশন বোর্ড সম্বন্ধে। আমি বলি আরবী আছে হাইস্কুলে কিন্তু বি. এ, এম. এ তে আরবী পড়বার মাঝখানে হায়ার সেকেণ্ডারিতে আরবী নেই। কি রকম শিক্ষা ব্যবস্থা হলো। মাননীয় মন্ত্রী মহাশয়, তাঁর কাছে আমার অনুরোধ তিনি বলুন, সিডিউল কাস্ট, সিডিউল ট্রাইব কি করে মৌলবী হয়। এটা একটু বুঝিয়ে বলবেন। তারপর মাদ্রাসার ডেভেলপমেন্ট কি হয়েছে? এতো যে তিমিরে সেই তিমিরেই রয়েছে। আপনি বলবেন খুব ডেভেলপমেন্ট হয়েছে কিন্তু কোনও ডেভেলপমেন্ট হয়নি। লাইব্রেরির ব্যাপারে আমি বলব যে, ফিনান্স দপ্তর লাইব্রেরি মিনিস্টারকে ঠিকমতো টাকা দিচ্ছেন না। আমাদের জেলায় জেলায় যেমন লাইব্রেরি করা দরকার, তেমন রুর‍্যাল এরিয়ায়'ও লাইব্রেরি করা দরকার। কিন্তু তার কোনও ব্যবস্থা নেই। লাইব্রেরি শিক্ষার একটা বড় মাধ্যম, কিন্তু সেটার কোনও গুরুত্ব থাকছে না। সাক্ষরতা কর্মসূচিতে আমরা দেখছি ডি. আই. অফিস থেকে কর্মচারিদের টেনে নেওয়া হচ্ছে। এটা খুবই অন্যায় হচ্ছে।

**(এই সময় লাল আলো জ্বলে ওঠে এবং মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়।)**

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় শিক্ষা দপ্তরের ৬ জন মন্ত্রী মহোদয় কর্তৃক শিক্ষা খাতের ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপিত হয়েছে। আমি এই ব্যয়-বরাদ্দের দাবির বিরোধিতা করে আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলো আনা হয়েছে তার সমর্থনে গুটি কয়েক কথা বলতে চাই। একটু পরে মন্ত্রীরা যখন তাঁদের জবাবি ভাষণ দিতে উঠবেন তখন তাঁরা প্রতিবারের মতো একটা কথাই বলবেন,—ভারতবর্ষের সব ক'টি রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গে তাঁরা শিক্ষা খাতে সব চেয়ে বেশি অর্থ ব্যয় করে থাকেন। অতএব সেই অর্থ ব্যয়ের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার শিক্ষা এবং শিক্ষা ব্যবস্থাকে তাঁরা একটা উন্নত জায়গায় নিয়ে এসেছেন। আমি আমার বক্তব্য প্রাথমিক শিক্ষা দিয়ে শুরু করছি। আমরা এ রাজ্যে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে কি দেখছি? এটা শুধু আমাদেরই কথা নয়, আর. এস. পি. বিধায়ক শীশ মহম্মদ সাহেব একটু আগেই বলবেন যে, পশ্চিম বাংলার প্রাথমিক শিক্ষার কি শোচনীয় অবস্থা। মন্ত্রীদের বক্তব্যের বিরোধিতা করে তিনি কতগুলো নির্দিষ্ট প্রস্তাব রেখেছেন, আমি তা সমর্থন করি। উনি যা বললেন তা এই রাজ্যের কথা, রাজ্যের ছাত্র-ছাত্রীদের অভিভাবকদের কথা। এ রাজ্যে যে সমস্ত শিক্ষা অনুরাগী মানুষ আছেন, যাঁরা শিক্ষা নিয়ে চিন্তা ভাবনা করেন, চর্চা করেন, গবেষণা করেন তাঁদের কথা। কথাটা কি? কথাটা হচ্ছে,

প্রাথমিক স্তরে এককালে যে পাশ-ফেল প্রথা চালু ছিল তা তুলে দিয়ে বর্তমানে এই সরকার যে মূল্যায়ন প্রথা প্রয়োগ করেছেন সেই প্রথাকে বাতিল করতে হবে। কারণ পরীক্ষা না থাকায় ছাত্র-ছাত্রীরা পড়াশুনার তাগিদ অনুভব করেনা এবং শিক্ষকরাও পড়াবার তাগিদ পান না, অন্তর দিয়ে, সদিচ্ছা দিয়ে পড়ান না। আমরা বার বার পরীক্ষা ব্যবস্থা প্রাথমিক স্তরে চালু করতে বলছি, আপনারা বার বারই সংখ্যাগরিষ্ঠতার জোরে আমাদের দাবি বাতিল করে দিয়েছেন, আমাদের প্রস্তাব প্রত্যাখ্যান করেছেন। আপনাদের গোঁয়ারতুমি এ রাজ্যের প্রাথমিক শিক্ষা ব্যবস্থাটাকে এই জায়গায় নিয়ে এসেছে। মাননীয় সদস্য সুকুমার দাস মহাশয় পশ্চিমবঙ্গের প্রতিটি জেলা ধরে ধরে দেখিয়েছেন যে, কোথায় কত ছাত্র-ছাত্রী প্রাথমিক স্তরে ভর্তি হচ্ছে এবং শেষ পর্যন্ত কতজন প্রাথমিক শিক্ষা শেষ করছে। তিনি দেখিয়েছেন যে, প্রতি বছর ১ লক্ষর ওপর ভর্তি হচ্ছে, কিন্তু ৩০,০০০-এর বেশি পড়াশুনা করছে না। অর্থাৎ প্রায় ৭০ ভাগ ছাত্র-ছাত্রীই ড্রপ আউট করছে। আজকে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী কান্তি বিশ্বাস মহাশয়ের কাছে আমার আবেদন, আপনারা আপনাদের গোঁ ত্যাগ করুন। ইতিপূর্বে আমরা দীর্ঘদিন ধরে আপনাদের কাছে দাবি রেখেছিলাম— প্রাথমিক স্তরে ইংরাজি শিক্ষা চালু রাখতে হবে।

[3-25 – 3-35 p.m.]

আমরা বলেছিলাম প্রাথমিক স্তর থেকে ইংরাজি পড়াতে হবে। কিন্তু আপনারা শুনলেন না। দীর্ঘদিন ধরে সেই ব্যবস্থা চালু রাখলেন। ক্লাস ৬ থেকে ইংরাজি পড়াতে লাগলেন। শেষ পর্যন্ত পঞ্চম শ্রেণী থেকে ইংরাজি চালু করলেন। কিন্তু এই দাবি আমরা রাখছি, প্রাথমিক স্তর থেকে ইংরাজি চালু করতে হবে। প্রাইমারি শিক্ষা আজকে কোথায় পৌঁছেছে তার একটি উদাহরণ দিলেই বুঝতে পারবেন। গত ৫ বছরের পরিসংখ্যান নিয়ে দেখা যচ্ছে, এই রাজ্যে ২টি মাত্র প্রাইমারি স্কুল স্থাপন করা হয়েছে। মেদিনীপুর জেলার কাঁথি শহরে—আমি যেখানে বসবাস করি, সেই মহকুমা শহরে ১৯৭৭ সালে যেদিন আপনারা ক্ষমতা এসেছিলেন তখন আমাদের শহরে ২২টি প্রাথমিক বিদ্যালয় ছিল। আর ১৮ বছর পরে সেখানে প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা কত? ১৯৭৭ সালে যে ২২টি বিদ্যালয় ছিল, ১৯৯৫ সালেও তার সংখ্যা ২২টি। একটাও প্রাথমিক বিদ্যালয় সেখানে বাড়েনি। তাহলে এই শহরের ছাত্র-ছাত্রীরা পড়ছে কোথায়? এই শহরের ছাত্র-ছাত্রীরা পড়ছে, ২২টি প্রাইমারি স্কুলের পাশাপাশি এই শহরে ২২টি নার্সারী স্কুল আছে পরিপুরক বিকল্প ব্যবস্থা হিসাবে কাজ করছে। এই হচ্ছে আপনাদের প্রাথমিক শিক্ষার হাল। আপনি শুনলে অবাক হয়ে যাবেন, আমাদের মেদিনীপুর জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগের ক্ষেত্রে যা নিয়ে সুপ্রীম কোর্টে মামলা চলছিল, ফার্স্ট ডিভিশনে পাশ করা ছেলে সে কি করে আপনাদের নেওয়া ইন্টারভিউতে জিরো পায়? সেই ছেলেটি চাকরি থেকে বঞ্চিত হল। কি কেলেঙ্কারী আপনারা ইন্টারভিউ নেবার সময়ে করেছেন। এইরকম কেলেঙ্কারী মেদিনীপুর জেলাতে হয়েছে, মুর্শিদাবাদে হয়েছে, ২৪-পরগনা জেলাতে হয়েছে। চাকরিকে এইভাবে বিক্রি করা হয়েছে। কান্তিবাবু কালকে একটা বিবৃতি দিয়েছেন।

এই রাজ্যে মাধ্যমিক পরীক্ষায় পাশ করেছে ২ লক্ষ ৮১ হাজার ৯৪৭ জন। আপনারা প্রত্যেকটি বিষয়ে কল্পিত এবং মানুষের মনোরঞ্জনের জন্য এবং রাজনৈতিক ফায়দা তোলার জন্য পরিসংখ্যানকে বিকৃতি করে বলেন। যেমন, মন্ত্রী মহাশয় বলেছেন, ২ লক্ষ ৮১ হাজার ৯৪৭ জন মাধ্যমিক পরীক্ষায় পাশ করলেও ভর্তির ব্যবস্থা এই রাজ্যের বিদ্যালয় এবং কলেজগুলিতে নাকি ২ লক্ষ ৬৮ হাজার ২৩৬ জন ছাত্র-ছাত্রী ভর্তি হতে পারবে। তাহলে বাকি থাকছে ১৩ হাজার। এটা সর্ব্ব অসত্য কথা। আজকে এই ভর্তির ব্যাপার নিয়ে গত কয়েকদিন ধরে ছাত্র সংঘর্ষ চলছে। আপনারা ছাত্র-পরিষদের নামে গুণ্ডাবাজির অভিযোগ তুলেছেন। আমি বলবো, না, গত কয়েক বছর সারা রাজ্যের কলেজগুলিতে আপনারা পরাজিত, ইউনিয়ন দখল করতে পারছেন না। তাই মাধ্যমিক ছাত্রদের মেধার ভিত্তিতে ভর্তি করতে হবে এই ইস্যু তুলে আজকে কলেজ দখল করার লড়াইতে নেমেছেন। আমরা একে প্রতিহত করব। সেইজন্য আমাদের পক্ষ থেকে প্রস্তাব, কলেজগুলি এবং স্কুলগুলিতে—যেখানে কলেজ হয় সেখানে মর্ণিং ক্লাস করে হায়ার সেকেণ্ডারি ছাত্রদের পড়াশুনার ব্যবস্থা করুন। বহু জায়গায় ভাল ভাল স্কুল আছে। সেই সমস্ত স্কুলগুলিকে ১২ ক্লাসে উন্নীত করুন। আমি নিজে কয়েকবার আপনার কাছে গেছি। আমাদের মেদিনীপুর জেলায় বেস্ট সেকেণ্ডারি স্কুল হচ্ছে, কাঁথি হাই স্কুল। আমি বলেছিলাম, এই স্কুলের জন্য কিছুই দরকার নেই, কোন টিচার দিতে হবে না, কোনও খরচ লাগবে না, কেবলমাত্র ১২ ক্লাসে উন্নীত করুন। তখন আপনি বলেছিলেন, এই শহরে আরও সেকেণ্ডারি স্কুল আছে। আমি বলছি, থাকবেই তো। কারণ এটা যে মহকুমা শহর। সেই মহকুমা শহরে ২, ৪ কিম্বা ৬টা সেকেণ্ডারি স্কুল থাকবে না? কিন্তু আমি বলছি, আমাদের মেদিনীপুর জেলায় যত সেকেণ্ডারি ভাল স্কুল ছিল তার সমস্তগুলোকে ১২ ক্লাসে উন্নীত করা হয়েছে। কিন্তু বেস্ট যে স্কুলটি আছে, কণ্টাই হাইস্কুল—এটাকে ১২ ক্লাসে উন্নীত করে দিন। তাহলে ছাত্র ভর্তির যে সমস্যা আছে সেটা আর থাকবে না। কয়েকদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করে বলেছিলাম, এই স্কুলটিকে বঞ্চিত করবেন না। সেখানে ভালো পড়াশুনা হয় বলেই সেখানে রেজাল্ট অত্যন্ত ভালো হয়। ধারাবাহিকভাবে পড়াশোনা হচ্ছে বলে ভালো রেজাল্ট করছে। আমি আপনাকে এই কথা বলছি যে, আপনি গতকাল ঘোষণা করেছেন ২০টি স্কুল দিয়েছেন, আরো ২৬টি স্কুল দেবেন। আমি বলছি ২৬টি স্কুল নয়; আরও দিন। সকালে পড়াবার ব্যবস্থা করুন এবং পার্ট টাইমের ব্যবস্থা করুন। আজকে অ্যাপয়েন্ট এর নামে কি হচ্ছে? মেদিনীপুর জেলায় কর্কট রোগ কুরে কুরে খাচ্ছে। মেধাবী ছাত্ররা পাশ করে গেছে। গরিব ঘরের ছেলেরা লক্ষাধিক টাকা দিতে পারছে না। তাই বিদ্যালয়ে শিক্ষক এর পদ তাদের জন্য থাকবে না। শিক্ষকতার সুযোগ থাকবে না। এই জিনিস বন্ধ করা দরকার। আজকে এই জিনিস কেন হচ্ছে? ছাত্রদের সংখ্যা বাড়ছে, ফার্নিচার নেই, আসবাব পত্র নেই, স্কুল বিল্ডিং নেই। কমিটি আপনাদের দলের দ্বারা পরিচালিত হোক, কিন্তু দাদারা বলছেন যে, এই টাকা না নিলে কি করে বিদ্যালয় চলবে? এই জিনিস বন্ধ করতে হবে। আমি মাননীয় শ্রী সত্যসাধন চক্রবর্তী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে, কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে মেদিনীপুরের ল কলেজগুলিকে বিচ্ছিন্ন

করা হয়েছিল, সেই কলেজের সংখ্যা হচ্ছে ৩৫টি। এই কলেজগুলিকে কলকাতা বিশ্ববিদ্যাল‍য় থেকে বিচ্ছিন্ন করে তার নামকরণ করা হল, বিদ্যাসাগরের নামে 'বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় ' যখন এটা তৈরী করা হয়েছিল, তখন বলা হয়েছিল যে, কলকাতা, বর্ধমান, উত্তরবঙ্গ যাদবপুর ইত্যাদি এই বিশ্ববিদ্যালয়ে যেমন ধারাবাহিক ভাবে পড়াশোনা করানো হয় তেমনি এই বিশ্ববিদ্যালয়েও ধারাবাহিকভাবে পড়াশোনা করানো হবে। আজকে ওই বিশ্ববিদ্যালয়ের অধীনে এই কলেজগুলির কি অবস্থা হয়েছে? আজকে স্কুলগুলিতে ভুগোল পড়ানো হয়। কিন্তু আজকে যখন হায়ার সেকেণ্ডারি পাশ করে যাচ্ছে ছেলেরা, তখন মেদিনীপুর জেলার ৩৫টি কলেজের মধ্যে মাত্র দুটি কলেজে ভুগোল পড়ানো হয়। অন্যান্য ছেলেরা কোথায় যাবে পড়তে? এই ছেলেরা কোথায় পড়তে যাবে? অন্য জায়গায় তাদের পড়ার সুযোগ নেই আজকে সেই জন্য আপনার কাছে অনুরোধ করি যে, এই সব ছেলেরা যাতে ভালোভাবে পড়ার সুযোগ পায় তার দিকে দৃষ্টি দেবেন। মেদিনীপুর জেলার এতগুলি কলেজে বায়োলজিক্যাল সায়েন্সে পাস কোর্স পড়ানোর সুযোগ থাকলেও, কটা কলেজে অনার্স পড়ার সুযোগ আপনি করে দিয়েছেন? আজকে এতগুলি কলেজের ছেলেরা অন্ধকারে হাতড়ে বেড়াচ্ছে। তাই আজকে যে উদ্দেশ্য নিয়ে সেখানে বলা হয়েছিল রুর‍্যাল ইকনমি পড়ানো হবে, সেটা হয়নি। মেদিনীপুরের দক্ষিণ প্রান্তের সীমানা সমুদ্র, বলা হয়েছিল ফিশারিজ পড়ানো হবে। সেটাও হয়নি। সেখানে আজকে গত কয়েক বছর ধরে কি অবস্থা? এই অবস্থার মধ্য দিয়ে বিদ্যাসাগর বিশ্ববিদ্যাল‍য় চলছে। এখানকার ভাইস চ্যান্সেলর মেদিনীপুরে থাকেন না। তিনি কলকাতায় থাকেন। আজকে আমার কাঁথি শহরের এবং অন্যান্য জায়গার স্কুলের শিক্ষকদের পেনশনের কথা বলি। আমার পাশে একজন বিধায়ক বসে আছেন, তিনি ১৯৯১ সালে অবসর নিয়েছেন। কিন্তু আজ ১৯৯৫ হয়ে গেল আজও পেনশন পেলেন না। তাই আমি মনে করি যে, এই পেনশনের ব্যাপারে সরলীকরণ করে, অ্যাডহক সিস্টেম করে এই ব্যাপারে প্রয়োজনীয় পদক্ষেপ নিন এই কথা বলে কাটমোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-35 – 3-45 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষা মন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন, আমি সেই বাজেট বরাদ্দের বিরোধিতা করে, আমার কাটমোশনের সমর্থনে বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে সাক্ষরতায় এগিয়ে আছেন বলে দাবি করেন। একদিকে সাক্ষরতার প্রচার হচ্ছে। কিন্তু প্রকৃত শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ কিভাবে পিছিয়ে আছে তার একটা মর্মান্তিক হিসাব কিছুদিন আগে রাজ্য সভায় দেওয়া হয়েছে। সেখানে মাননীয় সদস্যদের এক প্রশ্নের উত্তরে মানব সম্পদ মন্ত্রী, কেন্দ্রীয় প্রতি মন্ত্রী যে তথ্য দিয়েছেন সেটা অত্যন্ত মারাত্মক। সেই হাউসে জিজ্ঞাসা করা হয়েছিল যে, প্রথম থেকে ১০ম শ্রেণী পর্যন্ত এই সময়ে স্কুল ছুটের সংখ্যা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে কত? তাতে যা হিসাব দেওয়া হয়েছিল সেটা হচ্ছে—১৯৮০-৮১ সালে প্রথম থেকে ১০ম শ্রেণী পর্যন্ত স্কুল ছুট অর্থাৎ ড্রপ আউটের সর্ব ভারতীয় আনুপাতিক

গড় হচ্ছে ৮২.৪৬। সেখানে পশ্চিমবঙ্গে ৮২.২৪ শতাংশ। অর্থাৎ সর্ব ভারতীয় হিসাব থেকে একটু এগিয়ে ছিল। ১৯৯০-৯১ সালে ড্রপ আউটের হিসাব হচ্ছে, সর্ব ভারতীয় আনুপাতিক হার ৭৬.৬১ শতাংশ, আর পশ্চিমবঙ্গে সেটা হচ্ছে ৮৫.৭ শতাংশ। অর্থাৎ ভারতে যেখানে এক শত প্রাথমিক স্কুলের ছাত্রদের মধ্যে ২৩ জন আটকে আছে, সেখানে পশ্চিমবঙ্গে মাত্র ১৫ জন আটকে আছে। অর্থাৎ সাক্ষরতার জয়-জয়কার। প্রকৃত সাক্ষরতার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ কিভাবে পিছিয়ে যাচ্ছে, এটা তার যথেষ্ট দৃষ্টান্ত। যদি আপনারা স্বাক্ষরতার কথা বলেন, পশ্চিমবঙ্গে সাক্ষরতার হার কোন জায়গায় আছে সেটা অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করলে বোঝা যাবে। আমরা দেখছি যে মধ্য প্রদেশে হচ্ছে ৭৩.৯২ শতাংশ উত্তর প্রদেশে ৬৪.৭১ শতাংশ, হরিয়ানায় ৬২.৩৯ শতাংশ, হিমাচল প্রদেশে ৫০.৬৯ শতাংশ, পাঞ্জাবে ৬০.১২ শতাংশ এবং বিহারেও ৮৩.৮৮ শতাংশ, আর পশ্চিমবঙ্গে ৮৫.৭ শতাংশ। আর যদি কেরলার সঙ্গে তুলনা করা যায় তাহলে এটা মারাত্মক হবে। সেখানে ক্লাশ টেন পর্যন্ত স্কুলে যে ছাত্র থাকে সেটা পশ্চিমবঙ্গের ৪ গুণের বেশি। এই হচ্ছে পশ্চিমবঙ্গে সাক্ষরতার অগ্রগতির নমুনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ভর্ত্তির ব্যাপারে কি হাল সেটা দেখুন। প্রাথমিক স্তরে এখন ভর্ত্তি সরকারি অনুমোদিত স্কুলে হয়না। এখন লটারির মাধ্যমে ভর্ত্তির ব্যবস্থা করা হয়েছে। ৮৭টি স্পনসর্ড স্কুলে তারা লটারির মাধ্যমে ভর্ত্তি হবে। লটারির মাধ্যমে ভর্ত্তি, এটা শুনতে ভাল লাগে। এটা ভাগ্যের ব্যাপার। অর্থাৎ শিক্ষা পাবে, কি পাবেনা, সেটা ভাগ্যের উপরে নির্ভর করবে। এটা গণতান্ত্রিক অধিকার নয়। আজকে এই রকম একটা অবস্থায় এসে দাঁড়িয়েছে। সংবিধানে যেখানে ৮ম শ্রেণী পর্যন্ত বাধ্যতামূলক শিক্ষার কথা বলা হয়েছে, সেখানে লটারির মাধ্যমে ভর্ত্তি করার ব্যবস্থা করা হয়েছে। শিক্ষা অধ্যাবসায়ের ফসল। কঠোর, কঠিন সংগ্রামের মধ্যে দিয়ে তাকে আয়ত্ব করতে হয়। আজকে সব কিছু নির্ভর করছে ভাগ্যের উপরে। আজকে বিজ্ঞান যেখানে যুক্তিবাদী করছে, আমরা সেখানে অদৃশ্যবাদী করছি। আমি কান্তিবাবুকে জিজ্ঞাসা করতে চাই যে, এটা ধর্মনিরপেক্ষ গণতান্ত্রিক শিক্ষা ব্যবস্থার পরিপন্থী কিনা?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলায় পরীক্ষা কিভাবে চলছে দেখুন। পরীক্ষা ব্যবস্থার পরিচালনা করার ক্ষেত্রে প্রাথমিক এবং ন্যূনতম দায়িত্ব যেটা সেটা হচ্ছে প্রশ্নপত্রে গোপনীয়তা রক্ষা করা। পশ্চিমবাংলায় কি মধ্যশিক্ষা পর্ষদ কি সংসদ তারা যেভাবে পরীক্ষা পরিচালনা করছে তাতে প্রশ্নপত্র ফাঁস হয়ে যাচ্ছে। ১৯৯৪ সালে মাধ্যমিক পরীক্ষায় অঙ্ক পরীক্ষা দুবার হল। এই বছর অঙ্ক পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস হল। সেই প্রশ্ন এবং প্রশ্নের উত্তর জেরক্স করে যথেচ্ছ পশ্চিমবাংলায় বিলি করা হল। এটা শুধু আমাদের অভিযোগ নয়, মাননীয় সদস্য ননী কর এই ব্যাপারে সাক্ষী। তারপর উচ্চ মাধ্যমিক পরীক্ষায় নূতন কায়দায় প্রশ্নপত্র ফাঁস হল। হুবোহু প্রশ্নের আদলে কিছু প্রশ্ন তৈরি করে সেই প্রশ্নের উত্তর সহ বিলি করা হল ইংরাজি প্রথম পত্রের। কিছু সাংবাদিক এই রকম ইকনমিক্স, অ্যাকাউনটেন্সী এবং ইতিহাসের প্রশ্ন পত্র নিয়ে অ্যাডভান্স লালবাজারে গেল। সেখানে সংসদ কর্তৃপক্ষ অবহিত

থাকলেও বললেন এটা প্রশ্নপত্র ফাঁস নয়। কি অবস্থা দেখুন, অ্যাডভান্স বলে দিল, কোথায় সাংবাদিকদের প্রতি কৃতজ্ঞতা প্রকাশ করবে সেই জায়গায় তাদের বিরুদ্ধে অ্যাকিউজ করা হল। তাদের বলা হল আপনাদের উৎস বলতে হবে। ন্যূনতম রীতিনীতি বোঝেন না। রীতিনীতি সম্পর্কে এতোটা অজ্ঞতা। আজকে পশ্চিমবাংলার শিক্ষকদের কথা বলা হচ্ছে। আজকে এখানে শিক্ষকদের আক্রমণ করা হচ্ছে। প্রাথমিক স্তরে ১৯৯২ সাল পর্যন্ত যাদের ৬৫ বছর বয়েস, কোর্ট রায় দিল তাদের নূতন হারে বেতন দিতে হবে। ৬ই জুন হাই-কোর্ট রায় দিয়েছে। এই সরকার প্রথমে বলেছিল কোর্টের রায় মেনে নেব, কোর্টের রায় অনুযায়ী কাজ হবে, অন্য কারো কথা আমরা শুনতে চাই না। অথচ যখন হাই কোর্ট রায় দিল ৬৫ বছর পর্যন্ত নূতন হারে বেতন দিতে হবে তখন এই কোর্টের রায়কে সরকার মেনে নিল না। শিক্ষক বিরোধী দৃষ্টিভঙ্গি নিয়ে, শিক্ষা বিরোধী দৃষ্টিভঙ্গি নিয়ে কোর্টের রায়কে সরকার চ্যালেঞ্জ জানাল, ডিভিশন বেঞ্চে অ্যাপিল করছে দেখতে পাচ্ছি। মাধ্যমিক ক্ষেত্রেও তাই হচ্ছে। এটা কি সঙ্গতিপূর্ণ? কেন এই দৃষ্টিভঙ্গি? ওনারা বলছেন শিক্ষার স্বার্থে এটা করা হচ্ছে। তা নয়, এর মধ্যে একটা গুঢ় অভিসন্ধি কাজ করছে। এই ভাবে শিক্ষকদের বসিয়ে দিয়ে তাঁরা কিছু নূতন শিক্ষক নিয়োগ করতে চাইছেন। এতে শিক্ষকদের কোনও স্বার্থ জড়িত নয়। এর মূল উদ্দেশ্য হল নিজেদের বেকার সমর্থকদের কর্মসংস্থান করে দেওয়া। সরকারি পয়সায় ক্যাডার পোষা হবে এই নকশা তাঁরা সামনে রেখেছেন। অভিজ্ঞ শিক্ষক যাঁরা ফিজিক্যালি ফিট, মেনটালী অ্যালার্ট তাদের ৬২ বছর বয়সের বেশি চাকুরি করতে না দিয়ে একজিসটিং রাইট কার্টেল করতে চান। অবশ্য এটা না করতে পারলে এই সমস্ত ভেকেন্সী সৃষ্টি হবে না, তা না হলে নিজেদের ক্যাডার পোষা হবে না। এই যে সিস্টেম তাঁরা চালু করতে চাইছেন এটা শিক্ষার স্বার্থে নয়, শিক্ষকদের স্বার্থে নয়, সরকারি টাকায় কিছু ক্যাডার পোষা। এটা শিক্ষার বিরোধী, শিক্ষকদের স্বার্থের বিরোধী। এবারে আমি শিক্ষকদের পেনশনের ব্যাপারে বলি। আজকে ১ লক্ষ শিক্ষক রিটেয়ার করেছে যারা আজও পেনশন পায়নি। স্যার, শিক্ষকরা পেনশন না পাওয়ার ফলে তারা আত্মহত্যার পথ বেছে নিচ্ছে। এই রকম অনেক ঘটনা ঘটেছে। আজকে বেশির ভাগ শিক্ষক পেনশন পেয়েছে মরনোত্তর পেনশন। সেই জন্য আমি এই পেনশন স্কীমের নাম দিতে বলেছিলাম মরনোত্তর পেনশন। বামফ্রন্ট সরকার শিক্ষকদের খানিকটা স্তোত বাক্য দিয়েছিলেন, এই বিধানসভায় এই বাজেট অধিবেশনে অর্থমন্ত্রী অসীমবাবু প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, যতক্ষণ না পেনশন পেপার রেডি হচ্ছে ততক্ষণ পর্যন্ত শিক্ষকদের একটা অ্যাডহক পেনশন দেওয়ার ব্যবস্থা করব। এই বিধানসভায় তিনি বলেছিলেন। আমি কান্তিবাবুকে জিজ্ঞাসা করব এই সরকারি প্রতিশ্রুতি কার্যকর হচ্ছে না কেন, সেই ভাবে পেনশন দিচ্ছে না কেন? আশা করি আপনার জবাবি ভাষণে এই বিষয়ে আপনি বলবেন।

[3-45 – 3-55 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষার অগ্রগতির কথা বলা হয়েছে, কিন্তু আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় প্রাথমিক শিক্ষার কি হাল? এমনিতেই তাদের ভ্রান্ত এবং

জনবিরোধী শিক্ষা নীতির ফলে পশ্চিমবাংলায় প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেওয়া এবং পাশ-ফেল তুলে দেওয়ার ফলে শিক্ষার মান নিম্নগামী হয়েছে। শিক্ষার ক্ষেত্রে এই পশ্চিমবাংলা এক সময় শীর্ষস্থানে ছিল, আজকে সে সপ্তদশ স্থানে চলে গেছে। এরা বলছে ইংরাজি তুলে দিচ্ছি যাতে মাতৃভাষায় ছেলে-মেয়েরা ভালো ভাবে শিখতে পারে। স্টেট কাউন্সিল অফ এডুকেশন, রিসার্চ অ্যাণ্ড ট্রেনিং এবং ইণ্ডিয়ান স্ট্যাটিসটিক্যাল ইন্সটিটিউট, এরা যৌথ ভাবে একটা সমীক্ষা করেছিল, তার রিপোর্টে দেখতে পাচ্ছি, শতকরা ১৬ জন কিছুই পড়তে পারে না এবং শতকরা ৫৬ জন কোনও রকমে বই পড়তে পারে। আমি জিজ্ঞাসা করি কান্তি বাবুকে, মাতৃভাষা মাতৃদুগ্ধ, মাতৃভাষা ভালো করে শেখাবেন বলে প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দিয়েছেন, কিন্তু নিজেদের সন্তান-সন্ততিদের জন্য ইংরাজি শিক্ষার ব্যবস্থাটা ঠিকই রেখেছেন। কিন্তু এখনও মাতৃভাষাটাই ভালো করে শিখল না কেন? কেন শতকরা ১৬ জন পড়তে পারে না, কেন শতকরা ৫৬ জন কোনও রকমে পড়তে পারে? আসলে শিক্ষার ভিতরটাই আপনারা বারোটা বাজিয়ে দিয়েছেন। আপনারা ইংরাজি তুলে দিয়েছেন, পাশ-ফেল তুলে দিয়েছেন, লেখাপড়া শিখে কিছু হবে না। তারা না শিখল ইংরাজি, না শিখল বাংলা, শূন্য। এই সর্বনাশা নীতি গ্রহণ করে সাধারণ ঘরের ছেলে-মেয়েদের শিক্ষার বুনিয়াদটাকেই শেষ করে দেওয়া হয়েছে, উচ্চ শিক্ষার দরজাটা বন্ধ করে দেওয়া হয়েছে। যে কথা বলছিলাম, আজকে শিক্ষার ক্ষেত্রে এরকম একটা অবস্থা, অথচ যাদের পয়সা আছে, বিত্তবান যারা, তাদের কিন্তু পড়াবার সুযোগ থাকবে। কারণ তারা সরকারি অনুমোদিত স্কুলগুলোতে পড়াবে না, বেশি পয়সা দিয়ে ঐ সমস্ত ইংরাজি মিডিয়াম স্কুলগুলোতে পড়াবে। সেখানে নিয়মিত পড়া হয়, নিয়মিত পরীক্ষা নেওয়া হয়। সুতরাং দেখা যাচ্ছে একই রাজ্যে দুরকম শিক্ষা ব্যবস্থা। যাদের পয়সা থাকবে, তারা শিক্ষা কিনতে পারবে, প্রকৃত শিক্ষা কিনতে পারবে। আর, যাদের পয়সা নেই, সাধারণ ঘরের ছেলেমেয়ে, তারা শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত হবে। ফলে এই ভাবে দুই শ্রেণীর নাগরিক সৃষ্টি করা হচ্ছে। সবশেষে আপনাদের এই সর্বনাশা শিক্ষানীতির, ভুল শিক্ষানীতির বিরোধিতা করে, এবং আমাদের কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই শিক্ষা বাজেটের যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপিত হয়েছে, তার উপর আলোচনা করছি। অত্যন্ত দুঃখের সঙ্গে আমাদের স্বীকার করতে হচ্ছে যে, শিক্ষায় পৃথিবীর সবচেয়ে পশ্চাদপদ দেশটির নাম ভারতবর্ষ। বিশ্ববাসীর ১৬ শতাংশ বাস করে এই ভারতবর্ষে। যদি আমরা রাষ্ট্রসংঘের সর্বশেষ হিউম্যান ডেভেলপমেন্ট রিপোর্ট ধরি, সেই রিপোর্ট অনুযায়ী বিশ্বের নিরক্ষর মানুষের শতকরা ৩৩ ভাগ মানুষ বাস করে আমাদের এই অভাগা দেশ ভারতবর্ষে। ঐ প্রতিবেদন অনুসারে আমি বলতে চাই যে, পৃথিবীতে অন্যান্য উন্নয়নশীল দেশ যে গুলো আছে, সেই দেশগুলো তাদের জাতীয় আয়ের ৩.৯ শতাংশ টাকা শিক্ষা খাতে ব্যয় করে। আর, পৃথিবীর তিন ভাগের এক ভাগ নিরক্ষর মানুষ নিয়ে যে দেশটা চলছে, আমাদের এই মহাদেশ ভারতবর্ষ, সেখানে জাতীয় আয়ের শতকরা ৩.৩ শতাংশ ব্যয় করা হয় শিক্ষা খাতে। এইরকম একটা প্রেক্ষাপটে দাঁড়িয়ে

আমাদের দেশের কেন্দ্রের সরকার ১৯৯৫-৯৬ সালের আর্থিক বছরের যে শিক্ষা বাজেট পেশ করেছেন, সেটা তার সমস্ত বাজেটের শতকরা ১.৫ শতাংশ অর্থ। আমরা অনুভব করতে পারি যে স্বাধীনতার ৪৮ বছর পরে আমাদের দেশ'এর, ভারতবর্ষের সরকার সংবিধানে শিক্ষাকে ৭ম শ্রেণী পর্যন্ত অবৈতনিক করার কথা বলে আসলে বাস্তবে শিক্ষাকে কতটা কেন্দ্রীভূত, সঙ্কুচিত করেছে। তার প্রমাণ আমরা এর মধ্যে দিয়ে পাই। আমরা যখন এই রাজ্যের বাজেট নিয়ে আলোচনা করছি তখন আমি এরমধ্যে সীমাবদ্ধ থাকতে চাই। আমাদের রাজ্য সরকার বাজেটের ২৬.৯ শতাংশ বরাদ্দ করেছেন শিক্ষাক্ষেত্রে। আমি মূলতঃ প্রাথমিক এবং মাধ্যমিক দপ্তরের মধ্যে আমার বক্তব্য সীমাবদ্ধ রাখব। আমরা যদি এডুকেশনকে ধরি নন-ফর্মালকে বাদ দিয়ে তাহলে দেখব, এবারে কেন্দ্রীয় সরকারের বাজেটে বরাদ্দ হয়েছে ৪৯৫ কোটি টাকা। সেই ক্ষেত্রে আমাদের রাজ্য সরকারের এই বাজেটে ব্যয় বরাদ্দর দাবি যেটা পেশ করেছেন তা হচ্ছে ৭২৪ কোটি টাকা। আর মাধ্যমিক স্তরে যেটা আমরা আলোচনা করি, সেখানে ঐ গুটিকয়েক বোধোদয় কেন্দ্রীয় বিদ্যালয় বাদ দিলে দেখব কেন্দ্রীয় সরকার এই আর্থিক বছরে বরাদ্দ করেছেন ২২৫ কোটি টাকা। সেখানে রাজ্য সরকারের আজকের দিনের ব্যয় বরাদ্দ'র দাবি পেশ করেছেন ৯৬৫ কোটি টাকা। অতএব, শিক্ষা বিস্তারের প্রতি যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গির পরিচয় এই দুটি বাজেটকে পাশাপাশি রেখে আমরা সহজেই অনুমান করতে পারি। বিরোধী দলের মাননীয় সদস্যরা একবার তাকিয়ে দেখুন। আমরা সেই ষাটের দশকের শিক্ষাক্ষেত্রে যে নৈরাজ্য সৃষ্টি হয়েছিল তার পদধ্বনি এই ১৯৯৫ সালে শুনতে পাচ্ছি। এই বছরের ৭ই মার্চ মাধ্যমিক পরীক্ষা দিয়েছিল আমাদের রাজ্যে প্রায় চার লক্ষ তিরিশ হাজার ছাত্রছাত্রী। তার আগের দিন, ৬ই মার্চ বোর্ড অফিস ভাঙ্গচুর করা হল, যে বোর্ড অফিস থেকে ১৭টি জেলার পরীক্ষার্থীরা প্রশ্নপত্র পাবেন সেই অফিস ভাঙ্গচুর করা হল। যেখান থেকে পরীক্ষা পরিচালনা করা হবে সেটি ভাঙ্গচুর করল ছাত্র পরিষদের নামধারী প্রদীপ ঘোষ, কাউন্সিলার, তাঁর ছেলে সজল ঘোষ। আমি উচ্চ মাধ্যমিক পরীক্ষার কথা এবারে উল্লেখ করতে চাই। পরীক্ষা হয়েছিল ৩০শে মার্চ। তার আগের দিন, অর্থাৎ ২৯শে মার্চ হাওড়া জেলায় ডি. আই. অফিস ভাঙ্গচুর করা হল, বিকাশ ভবন ভাঙ্গচুর করা হল নেতৃত্বে ছিলেন কারা, না যাঁরা এই বিধানসভার অভ্যন্তরে শিক্ষাকে প্রাসারিত করার জন্য কণ্ঠকে সোচ্চার করছেন তাঁরা সেদিন নেতৃত্ব দিয়েছিলেন। তাঁরাই ১৯৭২-৭৭ সাল পর্যন্ত এই রাজ্যের কর্ণধার ছিলেন। ১৯৭৩ সালে একটি কলেজ থেকে, বিশ্ববিদ্যালয় থেকে একজন গ্র্যাজুয়েট, ইঞ্জিনিয়ারকে একটি বছর বার করাতে পারেননি—সেই কৃতিত্ব তাঁরা অর্জন করতে পারেননি। সেদিন পরীক্ষা ব্যবস্থাটাকে দু'তিন বছর পিছিয়ে দেওয়া হয়েছিল। আমি মাননীয় সদস্যদের এই সমস্যার গভীরে অনুধাবন করবার জন্য, ভাববার জন্য বলব। আমরা সেদিন দেখেছিলাম ক্লাস রুমের ভেতরে হেড মাস্টারের গায়ে পেট্রোল ঢেলে জ্বালিয়ে দেওয়া হয়েছিল। ছাত্র পরিষদের নামধারী ঘাতকরা দুর্গাপুর স্কুলের শিক্ষক বিমল দাশগুপ্তের গায়ে পেট্রোল ঢেলে জ্বালিয়ে দিয়েছিল। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের উপাচার্য গোপাল সেনকে বিশ্ববিদ্যালয় চত্বরে প্রাণ দিতে হয়েছিল এই তথাকথিত ছাত্র নামধারী ঘাতক বাহিনীর হাতে। এবারে আমরা দেখলাম একজন শিক্ষিকা তিনি প্রচারে

সই করেছিলেন বলে তাঁকে হুমকি দেওয়া হয়েছে প্রাণ নাশের। তাঁর চাকুরি কেড়ে নেবার হুমকি দেওয়া হয়েছে।

[3-55 – 4-05 p.m.]

আমরা দেখেছি ছাত্র পরিষদের সেই নেতা তাপস রায় নামে ব্যক্তি কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য ডঃ রবীন্দ্রনারায়ণ বসুর টেবিল চাপড়ে, পরে ফোনে হুমকি দিয়ে বলেছিলেন যে, ৯ই জুলাই বিশ্ববিদ্যালয়ের অফিস, উপাচার্যের অফিস ছাত্র পরিষদের অফিসে পরিণত হবে। আর আজকে স্কুলে ছাত্র ছাত্রীর ভর্ত্তির ব্যাপারে বেদনার কুম্ভিরাশ্রু এখানে আপনারা বিসর্জন করছেন। আমি আপনাদের বলতে চাই আপনারা কেমন ছাত্র এবং কোন ছাত্র আন্দোলনের নেতৃত্ব দিচ্ছেন যারা নাকি আজকে এই মেধাভিত্তিক ছাত্র ভর্ত্তির দাবিতে আন্দোলন করছেন, সেই ভারতীয় ছাত্র ফেডারেশনের উপ্পরে আক্রমণ করছেন। আজকে যাতে কোনও মানুষের প্রভাবে বা কোনও কোটার ভিত্তিতে কলেজে ভর্ত্তি হতে না পারে, মেধার ভিত্তিতে যাতে ভর্ত্তি হতে পারে তারজন্য ভারতীয় ছাত্র ফেডারেশন আন্দোলন করছেন। সেক্ষেত্রে আমরা দেখলাম তথাকথিত ছাত্র পরিষদ নামধারী সেই সমস্ত সুবোধ বালকেরা ফেডারেশন কর্মীদের আক্রমণ করছেন। তাদের প্রাণনাশের পর্যন্ত হুমকি দিচ্ছেন, খুর দিয়ে তাদের গায়ে পর্যন্ত কেটে দিচ্ছেন। সেই কংগ্রেসি দল আবার এখানে দাঁড়িয়ে শিক্ষা বাজেটের উপরে আলোচনা করছেন এবং শিক্ষার প্রসারের জন্য উদ্বেগ প্রকাশ করছেন, শিক্ষাক্ষেত্রে গণতান্ত্রিক পরিবেশ ফিরিয়ে আনবার জন্য এখানে সোচ্চার হচ্ছেন। আপনারা নির্বাচনীকে সামনে রেখে সুবোধ বালকের মতো যেসব দৈত্যদের বোতল থেকে বার করেছিলেন তাদের আবার বোতলে ভরে দেবার কোনও ক্ষমতা আপনাদের নেই। এইসব ছাত্রদের আপনারা দলের কর্মীতে পরিণত করেছেন। আপনারা পশ্চিমবঙ্গের শিক্ষাক্ষেত্রকে ভারতবর্ষের মধ্যে ১২ স্থানে নিয়ে গেছিলেন, আজকে আমরা সেখান থেকে তুলে আনতে সক্ষম হয়েছি। সেখানে আমরা নানা প্রতিবন্ধকতার মধ্যে দিয়ে উতরোতে পেরেছি। আজকে আমাদের গর্ব যে, পশ্চিমবঙ্গের শিক্ষক সমাজ, অধ্যাপক সমাজ এবং অভিভাবক, এবং ছাত্ররা এই সরকারের পাশে এসে দাঁড়িয়েছে। তাদের সহযোগিতা এবং সাহায্যের হাত প্রসারিত করেছেন। এইভাবে তারা গণতান্ত্রিক পরিবেশের মধ্য দিয়ে পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থাকে আমরা পরিচালনা করতে পেরেছি। আজকে এরই মধ্যে দাঁড়িয়ে আমি আমাদের এখানে যে মন্ত্রী মহোদয়গণ বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনীত কাটমোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati Gillian Rose Mary Hart :** Hon'ble Speaker and my collegues, some things are best when they are given, such as love, blood and education. Today we are discussing the Education Budget for 1995-96. I have gone through the Budget and congratulate the Ministers concerned for the efforts being made by them in their respective spheres,

to improve the standard of education in our State. Yesterday one of our hon. members mentioned that there has been a 2% increase in the number of successful candidates this year in the Madhyamik Examination and also an increase in the number of students getting First Divisions. Does not this fact prove that the quality and standard of education has improved? One of our hon. members this afternoon has mentioned about the success of schools like St. Xavier, Don Bosco etc. Perhaps he is not aware of the fact that our Hon'ble Minister has been overlooking all these schools also. Besides this, some of these candidates who topped in the examination did not come from very affluent families. They are from ordinary families who have achieved good results. It is heartening to note that our Government is honest enough to accept the fact of our country's educational backwardness even after 48 years of Independence. The present honest admission after 17 years of sincere endeavour has improved the situation. This merely reiterates the fact that true success in this field does demand the cooperation of all. This merely reiterates the fact that true success in this field does demand the co-operation of all.

The other day the daily papers carried an article on Grants for Schools—while it is salutory that the Government has decided to disburse about 9 lacks rupees for the reconstruction of 770 primary schools, one must not forget the complementary duty of ensuring that the funds so disbursed have been put to the productive purpose of ensuring being spent in the right direction.

Key areas on the educational spectrum have once more been focussed upon in this budget. Most commendable among these are firstly the targetting and setting in motion efforts at Quality learning. Yesterday our Hon'ble Chief Minister enjoined the Hon'ble Minister-in-Charge of Higher Education to direct all heads of institutions to admit students on the basis of merit and to introduce a uniform rule for all schools and colleges. This will further lead to Quality learning.

Secondly, our State is encouraging Technical Education. In this respect, the Hon'ble Chief Minister was happy to learn that the Council for the ICSE Examinations have introduced the Certificate of Vocational Education Course. The first batch of 50 students to appear for this examination in March 1996 are from West Bengal.

But when our Government is so forward looking as to provide such recognition as it does of French, Japanese, Chinese and Thai languages, why does it shy off our very own Indian English? Does the majority not need or not deserve to aspire to this world language so conveniently available at home?

I am now constrained to mention an article in the press entitled "Guru Das Dasgupta's call to private school teachers. I quote, "Mr. Das Gupta regretted that despite being on the concurrent list of both the State and the Centre, no one seems to have any time to discuss the problems of education. Our State is not an exception." he added.

For Mr. Das Gupta's information, during the last three days two of our leaders have had discussions with Members of the Council and myself regarding education in our State. Only yesterday, the Chairman and Chief Executive and Secretary of the Council were assured by the Chief Minister that the State Govt. would extend all possible help in the setting up of a Council Office here in Calcutta. In this connection I must mention that it is a matter of pride that the Council, a premier All India Examination body has decided to set up its first regional office in West Bengal. That in itself speaks volumes.

Then, the Chief Executive & Secretary of the Council and myself visited the Hon'ble Minister for Primary Education day before yesterday and the Hon'ble Minister was very insistent on certain points such as inspection of our Schools, contribution to P.F. etc. He was especially insistent on the proposal to inspect administrative and academic performances of our Anglo-Indian Schools. That in itself shows the interest—that is there.

Mr. Gurudas Dasgupta's call to cleanse areas of commerrcialisation is all very well and we all agree with this. However, it conjoins his ensuring that those whom he draws for the purpose of cleansing must not come in under the same umbrella with their own vested interests. For those private schools covered by Article 30(i) of the Constitution, which he is so certain have violated the above mentioned Article, the fault is his if he has not singled them out and seen them taken to task, unless this is the execuse to flay a generally productive and much demanded private educational system.

As the objective is national development, private English Medium

Schools, or a majority of them, if you will, competently contribute towards that goal. The government should be ready to give credit where it is due and to flush out those imposters passing under the garb of Anglo-Indian Schools.

A beginning should be made in publicising a clear distinction between Anglo-Indian Schools and English Medium Schools. There is a difference between the two. This is the only right way to begin—those ignorant should be educated on this distinction.

Time disallows much more to be said but the Annual Primary Sports Meet, District Primary Education Programme with assistance from the Overseas Development Administration, U.K. Computer Education, Improvement of Buildings, Teachers Training, Education for handicapped children etc. are all commendable programmes and to this end the Demand for the Education Budget before the House should have our whole hearted support. Thank you.

[4-05 – 4-15 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা দপ্তরের ছয়জন মন্ত্রী মহাশয় বাজেট বক্তৃতা রেখেছেন। আমি মাননীয় সত্যসাধন বাবুকে জিজ্ঞাসা করছি, আপনারা শিক্ষাকে কনকারেন্ট লিস্টে আনার পক্ষে উস্মা প্রকাশ করেছেন। এটা কি আপনারা জেনেশুনে করেছেন। কালকে ভারতের প্রধানমন্ত্রী ঘোষণা করেছেন মিড-ডে-মিল—চার মাস চলে গেল—আট মাসের জন্য ১ কোটি ২৫ লক্ষ টাকা দেবে প্রাইমারি ছাত্র-ছাত্রীদের জন্য, ৩০০ দিনের মধ্যে ২০০ দিনের জন্য। যদি সারা ভারতবর্ষে এটা চালু হয় তাহলে ১৬০০ কোটি টাকা খরচ হবে। এই বছরে ১২০০ কোটি টাকা হওয়ার কথা, কারণ চার মাস অতিক্রান্ত হয়ে গেছে, আর আট মাস আছে। প্রাথমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয় বলবেন কি আপনারা এই দায়িত্ব গ্রহণ করছেন কিনা। এই মিড ডে মিলের ব্যাপারে পাবলিক অ্যাকাউন্টস কমিটির যে পারফরমেন্স রিপোর্ট পেয়েছি তা খুবই হতাশাব্যাঞ্জক। এই ব্যাপারটা নিয়ে আপনারা একটু ভাবনা-চিন্তা করে জবাবটা দেবেন। আমাদের এখানে সংবিধানের নির্দেশ আছে, কিন্তু আজ পর্যন্ত কোনও রাজ্য এই দায়িত্ব পালন করতে পারেননি, একমাত্র কেরালা ছাড়া। তারা এগিয়ে গেছে ৯৫ পারসেন্টের মতো।. এখানে আজকে কেন সম্ভব হচ্ছে না? আপনারা নিজেদের প্রগতিশীল বলেন, তাহলে আজকে কেন প্রাথমিক শিক্ষার মানোন্নয়ন করা গেল না। আজকে কেন মেট্রোপলিসিগুলোতে ভর্তির জন্য আপনার লটারি ব্যবস্থা নিতে হল? মেধার তারতম্য তো থাকবে, তাহলে কি কেউ মেধার পুরস্কার পাবেন না। পৃথিবীর কোন দেশে প্রাথমিক স্তরে লটারির মাধ্যমে ভর্তি হচ্ছে দেখাবেন তো? এটা আপনাদের ব্যর্থতা। আপনারা ১৮ বছর ক্ষমতায় আছেন, আপনারা শিক্ষার মান উন্নয়ন করতে পারেননি। Do you think

it is very sound and scientific system. প্রাথমিক স্কুলের একটা সর্বজনীন মান কেন হল না? এর দায়িত্ব কি বামফ্রন্ট সরকারের নেই। এটা কি কেন্দ্রের দায়িত্ব? আজকে এর জবাব আপনি দেবেন। আমি জানতে চাই। আজকে মিশনারী স্কুলগুলিতে কোন টেস্ট না নিয়ে কোনও ছাত্র ভর্তি করা হয় না, বিভিন্ন সরকারি স্কুলের সাথে এই স্কুলগুলির তুলনা করে দেখুন। হাইকোর্ট বলেছেন রামকৃষ্ণ মিশনের ব্যাপারে ইট ইজ নট এ মাইনোরিটি আর্গুমেন্ট, নট এ রিলিজিয়াস অর্গানাইজেশন। আজকে এর জবাব আপনারা দেবেন যে কেন পশ্চিমবঙ্গে প্রাথমিক স্তরে শিক্ষার মান উঁচু হল না? ভিত্তি নরম হলে উপরের দিকে ৪ তলা করা যায় না। আজকে জনসংখ্যা বাড়ছে। ১ বৎসর থেকে ৫ বৎসর বয়সের শিশুর সংখ্যা মোট জনসংখ্যার ১২ পারসেন্ট, আর ৫ বৎসর থেকে ১৫ বৎসর বয়সের ৩০ পারসেন্ট, তাহলে ১ থেকে ১৫ বছর বয়সের সংখ্যা হচ্ছে ৪২ পারসেন্ট। এই যে অতিরিক্ত ছেলে বাড়ছে সে তুলনায় স্কুল বাড়ছে? একটা মিনিমাম শিক্ষা প্রতিষ্ঠান করা সম্ভব হলে তাহলে ড্রপ-আউট হত না। মাধ্যমিকের রেজাল্ট বের হবার পর কি হচ্ছে, ভর্তি হতে পারছে না। কেউ বিষ খেয়ে মরছে, শুনেছেন কাকলী রজক বই পায়নি, সে বিষ খেয়ে মরেছে, এটা তো কমপ্লিমেন্ট টু লেফট ফ্রন্ট গভর্নমেন্ট। চুনী কোটালের কথা বাদ দিচ্ছি, আপনাদের কমপ্লিমেন্ট দিয়েছে তদন্ত কমিশন। আজকে বিংশ শতাব্দীতে পৌছে বই পায়নি বলে আত্মহত্যা করে মরছে আপনারা ১৮ বছর শাসন করছেন আপনাদের রাজত্বে কেন এই জিনিস ঘটছে? ভর্তি হতে পারছে না বলে বিষ খেয়ে মরছে। কোন সভ্য সমাজে পরীক্ষার প্রশ্ন পত্র উত্তর সহ ৫০০ টাকায় বিক্রি হয়? কার ফল্ট? কোন স্টেটমেন্ট করেছেন? এটা কি কংগ্রেসের মন গড়া প্রতিক্রিয়া? পরীক্ষার প্রশ্ন পত্র যদি উত্তর সমেত পাওয়া যায় তাহলে পরীক্ষার কি প্রয়োজনীয়তা আছে? প্রাথমিক স্তরে পড়াশুনার মূল্যায়ন ব্যবস্থার কি উৎকর্ষতা আছে। সর্বভারতীয় কিছু কিছু প্রতিযোগিতা আছে, কিন্তু পাওয়ার অফ বুরোক্র্যাসী আমরা খর্ব করতে পারি না। পলিসি ডিক্লেয়ার করবেন, ইলেকশন ম্যানুফেস্টো দিয়ে প্রতিশ্রুতি দিলেন, কিন্তু কাজ করবে বুরোক্র্যাসী। আজকে ভারতবর্ষে পশ্চিমবঙ্গের স্থান কোথায়। আজকে একথাগুলির জবাব দেবেন? কেন ১৮ বছরে কিছু করতে পারেন নি। আজকে ছেলেরা জায়গা পাবে না। এটা কেরলে কি করে সম্ভব হলো। আমরা শিক্ষাকে এমন জায়গায় নিয়ে যেতে পারছি না কেন, যেখানে বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানের মধ্যে তারতম্য থাকবে না। যে ছেলেরা গ্রামের স্কুলে পড়ে তারা হেয়ার স্কুলের সঙ্গে প্রতিযোগিতায় পারবে না, এর ফলে ওই ভোকেশনাল যে এডুকেশন ডাক্তার, ইঞ্জিনিয়ার এটা এক একচেটিয়া হয়ে গেছে। আমি যখন মন্ত্রী ছিলাম তখন কোটা ভাগ করে দিয়েছিলাম। আমি ডাক্তারী পড়েছি এমন কিছু মেধার দরকার নেই। ৪০০ হাসপাতালে ডাক্তার যাচ্ছে না, কারণ তারা কলকাতার কিম্বা তার আশে পাশে থাকে।

[4-15 – 4-25 p.m.]

অনেক কথাই এখানে আলোচিত হয়েছে। আমি এবারে যেটা আপনাদের নজরে আনছি,

আমাদের এখানে প্রাথমিক শিক্ষার ব্যাপারটা দেখা উচিত। আমাদের এখানে ৩৮ হাজার গ্রাম আছে, প্রাথমিক বিদ্যালয় আছে ৫১ হাজারের মতন। ১০ হাজারের মতন আপনারা করেছেন বাকি আমরা করেছিলাম। তাহলে কোন কোন গ্রামে দু/তিনটি স্কুল থাকার কথা কিন্তু আমরা জানি এখনও ৫ হাজার গ্রামে কোন বিদ্যালয় নেই। আমি যে গ্রামে বাস করি, যেখানে আমার জন্ম, সেখানে আমি পাঠশালায় যাইনি, এখন এই পাঠশালাহীন গ্রাম যেগুলি আছে সেগুলিকে কভার করার জন্য কি ব্যবস্থা করেছেন সেটা বলবেন। তিন বছর ধরে কোনও স্কুল হল না। আপনাদের বক্তব্য কোর্ট কেস আছে। মানুষ বাড়ছে, প্রাথমিক বিদ্যালয়গুলিতে ছাত্র বাড়ছে, আপনাদের ভাগ্য ভাল যে ড্রপ আউট-এর জন্য আপনারা বেঁচে আছেন। কেন এই কাজটা বন্ধ হল? আপনাদের শাসন ব্যবস্থায়—জ্যোতিবাবু নেই, তাকে বার বার বলেছি, ৪০ হাজার কনটেমপ্টের কেস। হাইকোর্টের করিডোরে যান, অন্য আদালতের করিডোরে যান শুনবেন ল্যাণ্ড, শিক্ষা, চাকরির ক্ষেত্রে বৈষম্য এবং সেখানে ৪০ হাজার কনটেমপ্টের কেস এই সরকারের বিরুদ্ধে রয়েছে। কেন আপনারা তার প্রতিকার করছেন না? আমাদের custodian of the democracy of individual—Judiciary. কেন তাকে আপনারা মর্যাদা দিচ্ছেন না? আপনারা এত পাতা এতে লিখলেন তাহলে লিখুন যে আমরা কোর্টের হুকুম মানবো না। আজকে এর জবাব আপনাদের তো দিতে হবে। এখন যুগটা কারিগরি বিজ্ঞানের যুগ। এই বিভাগের জন্য একজন আলাদা ভারপ্রাপ্ত মন্ত্রীও আছেন। কিন্তু কারিগরি শিক্ষা ব্যবস্থাটা সেই ভাবে হচ্ছে না কেন? আজকে কৃষিতেও স্পেশ্যালাইজেশন, মডার্নাইজেশন আছে। ফ্যাক্টরিতেও আছে, ফার্মেও আছে। আগে ইণ্ডাস্ট্রিতে আমরা এক নম্বরে ছিলাম, এখন আপনারা ১০ নম্বরে এনেছেন। বলছেন আবার নাকি এক নম্বরে যাব। এই ভোকেশনালের ব্যাপারে প্ল্যানিংটা ঠিকমতন হচ্ছে না কেন? বস্ত্র শিল্পে আমাদের এত কারিগর দরকার, জুট শিল্পে এত দরকার, ইঞ্জিনিয়ারিং শিল্পে এত দরকার—গোড়া থেকে এই প্ল্যানিংটা হচ্ছে না কেন? আপনারা ইণ্ডিভিজুয়াল স্টুডেন্টদের টেস্ট করে নির্দেশনামা দিচ্ছেন না কেন? আপনাদের বামপন্থী একজন লেখক সম্প্রতি একটি বই লিখেছেন। আগে আমরা জানতাম যে আমাদের ২৮ ভাগ দরিদ্র কিন্তু তিনি বলছেন ৪০ ভাগ যা প্রাইস রাইস হয়েছে তাতে। আজকে ভোকেশনাল ব্যাপারটা কেন আপনারা আরও অ্যাকসিলারেট করছেন না, কেন আরো এক্সপাণ্ড করছেন না? আপনারা ভাবনা চিন্তা করুন যে ক্লাস এইট থেকে সেখানে নিতে পারেন কিনা? আজকে হায়ার সেকেণ্ডারিতে চাপ বাড়ছে, এই যে চাপ এটা দূর করার জন্য ক্লাস এইট থেকে বা সেকেণ্ডারি থেকে তারা এতে যেতে পারে কিনা দেখুন। আমাদের সমাজের অর্ধেক অংশ হচ্ছে মহিলা। এই মহিলাদের জন্য নাকি দু/একটি পলিটেকনিক ওরা করেছেন, আমি জানিনা এ সম্পর্কে কি কতটা হয়েছে। আশা করি তিনি এটা বলবেন। ও দিক থেকে একজন বললেন, এটা ঠিকই যে আমাদের অভিশাপ, আমাদের ভারতবর্ষে নিরক্ষর মানুষের সংখ্যা বেশি। এখন আমাদের পশ্চিমবঙ্গে জনসংখ্যা ৭ কোটি ৫০ লক্ষের কাছাকাছি। বছরে ১৩ লক্ষ করে বাড়লে গতবারে যা ছিল তাতে এটা হবার কথা ৭ কোটি ৩৮ লক্ষের কাছাকাছি। এই লোকের মধ্যে সেনসাস বলে ৫৭ পারসেন্ট, মাস লিটারেসি প্রোগ্রামে আরও

১১ পারসেন্ট বেড়েছে। আমি ধরে নিচ্ছি মোট ৬৮ পারসেন্ট। তাও একের তিন ভাগ ইললিটারেট থেকে যাচ্ছে। ভারতবর্ষ যখন স্বাধীন হয় তখন পশ্চিমবাংলায় লোক ছিল ২ কোটি ১২ লক্ষ। এই ১৮ বছরের রাজত্বকালে নিরক্ষরতার সংখ্যা সবচেয়ে বেশি ৬৮ পারসেন্ট, ওয়ান থার্ড অব দি পপুলেশন ইজ স্টিল উইদাউট লিটারেসি। আজকে আপনাদের কার্যকাল এত বৃহৎ সময় ধরে কেউ এইরাজ্যে ক্ষমতা দখল করেনি। আজকে সবচেয়ে নিরক্ষরতার সংখ্যা পশ্চিমবাংলায় বেশি। এই সম্পর্কে আপনারা কী ব্যবস্থা নিয়েছেন? কতদিন সময় নেবেন নিরক্ষরতা দূর করতে, হোয়াট ইজ দি বেসিস, কীসের বেসিসে নিরক্ষরতা দূর করবেন, সেই কথা বলবেন। মাস লিটারেসি প্রোগ্রামে কতদূর এগিয়েছেন? নন-ফর্মাল এডুকেশনের জন্য আপনাদের একজন পূর্ণ মন্ত্রী আছেন, তিনি প্যারিশে গিয়ে পুরস্কারও পেয়ে এসেছেন। কিন্তু পশ্চিমবাংলায় নিরক্ষরতার সংখ্যা আপনাদের কার্যকালে বেশি। যেদিন দেশ স্বাধীন হয়, সেই সময় ২ কোটি ১২ লক্ষ ছিল, তারপর পুরুলিয়ার ৬ লক্ষ আসে আর ইসলামপুর থেকে ৫ লক্ষ। কিন্তু আজ পর্যন্ত দেখা যাচ্ছে নিরক্ষরতার সংখ্যা এক তৃতীয়াংশ। আপনাদের কথা মেনে নিলে ১১ পারসেন্ট। আপনারা নিরক্ষরতা কতদিনে দূর করতে চান? এই ব্যাপারে আপনাদের কী প্রোগ্রাম সেটা বলবেন। তাকে কতখানি ইনভলভ করবেন। কারণ শিক্ষা বলতে খালি সি. পি. এম. এর একটা উইং বোঝায় না। আপনারা গণতন্ত্রের কথা বলেন, কোথায় গণতন্ত্র এর নিদর্শন রেখেছেন? আপনারা গত ১৮ বছরে ক্ষমতায় রয়েছেন। আমরা প্রাইমারি শিক্ষার ক্ষেত্রে ১৯৩০ সালের প্রাইমারি এডুকেশন অ্যাক্ট, সেটা বদল করেছিলাম। আপনারা কিন্তু অ্যাডহক ভিত্তিতে চালাচ্ছেন। প্রাইমারি এডুকেশন কাউন্সিল তো সি. পি. এম. এর তল্পীবাহক। সেকেণ্ডারি এডুকেশনে নিজেদের লোক বসিয়েছেন। বোর্ড থেকে কোয়েশ্চেন বাইরে উত্তর সমেত বিক্রি হয়। আপনাদের এইচ এস. কাউন্সিলে আপনাদের মনোমতো লোক এনেছেন, কোথাও গণতন্ত্রের বাষ্প পর্যন্ত নেই। আমি এই সুযোগে, আমার ব্যক্তিগত মত যাই থাকুক না কেন, এখানে দীর্ঘদিন ধরে প্রচলিত মাদ্রাসা শিক্ষার ব্যাপারে হাইকোর্টের রায়ের পরে পশ্চিমবাংলার একটা আইন এসেছে। উনি সি. পি. এম.-এর লোক ছাড়া যেন কেউ এই শিক্ষার কদর বোঝেন না, আগ মার্কা বিশুদ্ধ সি. পি. এম এর লোককে নিয়ে এসেছেন মাদ্রাসা শিক্ষায়। তাছাড়াও বলেছেন শিক্ষাকে মডার্নাইজ করবেন, সায়েন্টিফিক এডুকেশন এক সঙ্গে হবে। কিন্তু আপনাদের এই ডুয়েল এডুকেশন সিস্টেমে ক্যান দে কমপ্লিট? মাদ্রাসা শিক্ষায় শিক্ষিত হয়ে কতজন প্রতিষ্ঠিত হয়েছে বলবেন। আপনারা গত ১৮ বছর ক্ষমতায় আছেন, গত ১৮ বছর আগে যার জন্ম হয়েছে এতদিনে ১৮ বছর বয়স হয়েছে, তারা আজকে কতজন প্রতিষ্ঠিত হয়েছে? আজকে এই জিনিসগুলোর উত্তর দেবেন। এইচ. এস. শিক্ষামন্ত্রীকে ধন্যবাদ, উনি আমাদের ওখানে একটা কলেজ দিয়েছেন। কিন্তু শিক্ষক কোথায়? দেশে ২৮ লক্ষ শিক্ষিত বেকার, তাদের পাঁচ লক্ষ এম. এ., এম. এস. সি.। কলেজ সার্ভিস কমিশনের মাধ্যমে কেন প্যানেল রাখতে পারছেন না, এত এমপ্লয়েড যেখানে, কেন প্যানেল তৈরি হচ্ছে না 'কলেজ সার্ভিস কমিশন কি নামকাওয়াস্তে আছে? তারাও আজকে টিচার দিতে পারছেন না কেন, এই কথা বলবেন।

[4-25 – 4-35 p.m.]

আজকে এই জিনিসটা আপনি বলবেন। কেন এত বেকার? কেন ওদের প্যানেল থাকে না? কেন এই ব্যবস্থা হচ্ছে না? পেনশনের কথা তো অনেকেই বলছেন এখানে। এই প্রতিশ্রুতি আপনারা রাখতে পারবেন না। কারণ আপনাদের পুরো দলবাজি করতে হবে। কান্তি বিশ্বাসের রিটায়ারমেন্টের ১৫ দিনের মধ্যে পেনশনের ব্যবস্থা হয়ে যায়, আর পনেরো মাসে বাকিদের ব্যবস্থা হয় না। এটা আপনাদের নিয়ম। কারণ এটা আপনাদের মার্ক্সীয় দর্শন। সেজন্যই মার্ক্সবাদ মুছে যাচ্ছে পৃথিবী থেকে। এখানেও টিকবে না আমরা জানি। আমাকে জানতে হচ্ছে আপনার কাছে, লাইব্রেরির জন্য কজন মন্ত্রী রেখেছেন। ইটস এ ভেরী গুড সিস্টেম। হ্যাঁ, মন্ত্রী একজন দেখাশুনা করবে। আমরা জানতে চাইছি লাইব্রেরির সুযোগ ৩৮ হাজার গ্রামের কোথায় কোথায় গেল? ন্যাশনাল লাইব্রেরিতে আপনাদের কোনও কন্ট্রোল নেই। ওখানে অরাজকতা চলছে। আপনাদের ইউনিয়ন ফিউনিয়ন সেসব করে কিন্তু এই লাইব্রেরিটাতো সম্প্রসারণ করবেন। আপনারা যদি এই ব্যবস্থা করে রাখেন তো একে ধরতে হবে। আগে ধরতে হবে। তাহলে মানুষ যাবে কোথায়? আপনাদের শাসনে এই তিনটি অভিযোগ আমার। সাধারণ মানুষ কেন আপনাদের প্রশাসনের নাগাল পায় না? এই হল প্রথম। প্রো-কাস্টিনেশন। সময় কিলিং। এই সরকারের আমল ছাড়া প্রো-কাস্টিনেশন, সময় কিলিং আর কখনও ছিল না। আর তিন নম্বর। আপনারা গোটাটাকে মনে করেছেন এডুকেশন। আপনাদের মার্ক্সীয় দর্শনকে প্রচার করবার একটা বিরাট ক্ষেত্র। আজকে এটার জবাব দেবেন। আমি এটা জানতে চাইছি কতদিন আর স্টীম রোলার চালাবেন? অ্যাপয়েন্টমেন্ট হবে? আজকে কি করে অ্যাপয়েন্টমেন্ট হবে? পুরো আপনাদের মনগড়া মানুষ নিয়ে তৈরি হচ্ছে কমিটি। আগমার্কা কমিউনিস্ট নিয়ে। আজকে এই ব্যবস্থা চলবে? এই যে লাখ লাখ বেকার, এরা কি সব কংগ্রেসের? যে সমস্ত বেকাররা সিলেক্টেড হল না, তারা কি সব কংগ্রেসের? আজকে আই অ্যাম প্রাউড যে আমাদের সময়ে লাখ লাখ অ্যাপয়েন্টমেন্ট হয়েছিল। আপনাদের সময়ে এক লাখ বিরানব্বই হাজার অ্যাপয়েন্টমেন্ট হয়েছে। আজকে আবার যদি আমরা সুযোগ পাই, আবার দিয়ে দেব। সিগারেটের খাপও লাগবে না। এসো ঢোক ভ্যাকান্সী আছে। উই আর অপোজড টু আনএমপ্লয়মেন্ট। পঞ্চায়েত বিল এইখানে আমরা পাস করেছি। প্ল্যানিং কমিশন ১৬টা দপ্তর পঞ্চায়েতের দায়িত্বে দেবে বলেছিল। আপনারা বলছেন ২৯টা দপ্তর দিন। প্ল্যানিং কমিশনে পঞ্চায়েতকে কতখানি ইনভলভ করলেন? সেটা বলুন। কতখানি ইনভলভ করতে পেরেছেন আজকে শিক্ষাকে, আপ টু সেকেণ্ডারি এডুকেশন। ইনভলভমেন্ট অব পঞ্চায়েত কতখানি আছে? পঞ্চায়েত যদি দায়িত্ব পায় তাহলে অ্যাড-হক কমিটি তৈরি করা হচ্ছে কেন? পঞ্চায়েতের ব্যাপারে পশ্চিমবঙ্গ নাকি ফার্স্ট। আপনারা দলবাজিতে ফার্স্ট আর কোথাও ফার্স্ট নয়। আজকে আপনারা পঞ্চায়েতকে কতখানি ইনভলভ করেছেন ইন প্রাইমারি এডুকেশনে? কতখানি দায়িত্ব দিয়েছেন ইন সেকেণ্ডারি এডুকেশন? এর জবাব আপনি দেবেন। আজকে ভাইস চ্যান্সেলরের প্রশংসা করেছেন, কারণ দলীয় মানুষদের নিয়েছেন। এখানে একজন গভর্ণর

ছিলেন অতীতে যাঁর সুপারিশ না মেনে ভাইস চ্যান্সেলর করেছিলেন, কিন্তু তাঁকে কাজ করতে দিলেন না। কিছু কিছু ভাইস চ্যান্সেলরের সঙ্গে আমরা দেখা হয়েছিল। কোথায় শিক্ষার উৎকর্ষ বিধান করেছেন? আগে কলকাতার নামে সারা পৃথিবী মাথা নত করত, কিন্তু আজকে কলকাতাকে উপহাস করে। এদের সব কোথা থেকে এনেছেন? এদের শিক্ষাগত যোগ্যতা কি? যোগ্যতা কি শুধু আগ-মার্কা কমিউনিস্ট হতে হবে? আশা করি এর জবাব দেবেন। এই শিক্ষা ব্যবস্থার মধ্যে আমি তো কোনও উৎকর্ষতা দেখতে পাচ্ছি না। এই শিক্ষা ব্যবস্থার মধ্যে দিয়ে আজ আর আমাদের ছেলে-মেয়েরা অতীতের মতো আই. এ. এস., আই. পি. এস. হতে পারছে না, উই আর নট সিয়িং এনিথিং অলমোস্ট। হিংসার কথা এসেছে। পশ্চিমবাংলার কৃষ্টি সংস্কৃতির ইতিহাস আলাদা, তানাহলে যে অবস্থার সৃষ্টি করেছেন তাতে প্রতিটি স্কুল হচ্ছে এক একটা কুরুক্ষেত্র, আপনারা কৌরব, কিছু পাণ্ডব'ও আছে। প্রতিটি স্কুলে আপনারা অ্যাডমিনিস্ট্রেশন কুক্ষিগত করে রেখেছেন। দলবাজি করে এমপ্লয়মেন্টের ব্যবস্থা করছেন। সব জায়গায় অ্যাডহক ম্যানেজমেন্ট। কোথাও নির্বাচিত কমিটি করছেন না। শিক্ষাকে যদি দলবাজির উর্ধ্বে না রাখতে পারেন তাহলে দেশের কপালে দুঃখ আছে, একটাই আশার কথা গোটা পৃথিবী থেকে মার্ক্সবাদ মুছে যাচ্ছে। সুতরাং পশ্চিম বাংলায় স্থায়ী হবার কোনও কারণ নেই এবং সম্প্রতি আমরা তার সামান্য একটু আভাস পেয়েছি। সব শেষে আমি বলতে চাই যে, ইতিপূর্বে আমি মাননীয় মন্ত্রীর কাছে আরবিক, পার্শিয়ান ইত্যাদি সাবজেক্টগুলো সম্বন্ধে চিঠি লিখেছিলাম—কোথাও কোথাও এই সাবজেক্টগুলো আছে, এখনো বাই ল' তুলে দেননি। কিন্তু এগুলোর জন্য মাস্টার নেই, প্রফেসর নেই, টিচার নেই। এমন কি স্যান্সক্রিট মাস্টার নেই, শিক্ষক নেই। উর্দু, পার্শিয়ান, আরবিক ইত্যাদির কোথাও কোথাও ব্যবস্থা আছে, আপনারা আইন করে এই শিক্ষা বন্ধ করে দেননি। সুতরাং এই সাবজেক্টগুলো নিয়ে যারা পড়তে চায় তারা যাতে পড়ার সুযোগ পায় তা একটু দেখবেন। আর সমাজের পিছিয়ে পড়া মানুষদের সম্বন্ধে মাননীয় সিডিউল্ড কাস্ট মন্ত্রী আজকেই একটা বড় ভাষণ দিয়েছেন—তাদের জন্য শিক্ষা ক্ষেত্রে কি ব্যবস্থা করছেন তাও একটু আপনার জবাবি ভাষণে বলবেন। সমাজে যারা ব্যাকোয়ার্ড—Backward in the existing adventure of development of the country. সিডিউল কাস্টস, সিডিউল ট্রাইবস এবং মাইনরিটিসদের আমরা পিছিয়ে রাখছি। সত্যসাধনবাবু, আপনার মতো একজন পরিণত এবং মর্যাদা সম্পন্ন মানুষ থাকা সত্ত্বেও আজকে এই জিনিস হচ্ছে। I would have been happy to support your budget. I am not opposing education but I am opposing to politicisation of education and your outlook. Hence, I oppose your demand.

**শ্রী তপন রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিক্ষা খাতের যে ব্যয়-বরাদ্দ পেশ করা হয়েছে তাকে আমি সমর্থন করছি এবং বিরোধী পক্ষের আনীত কাট মোশনের বিরোধিতা করছি। সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ মিলিয়ে আজকে প্রায় ১১ জন মাননীয় সদস্য এই ব্যয়-বরাদ্দের আলোচনায় অংশ গ্রহণ করে বক্তব্য রাখলেন। প্রথমেই আমি বিরোধী পক্ষের নেতা যে কথাগুলো বলেছেন তার জবাব দিতে চাই। উনি অবশ্য স্বীকার করেছেন বামফ্রন্ট

সরকার দৃষ্টিভঙ্গির দিক দিয়ে গ্রন্থাগারকে আলাদা মর্যাদা দিয়েছে। এর জন্য ওঁকে ধন্যবাদ। এই প্রসঙ্গে আমি সংখ্যা তথ্য দিয়ে ওঁকে দেখাতে চাই যে রাজ্যে গ্রন্থাগারের অবস্থাটা এখন কি হয়েছে। উনি বিজ্ঞ মানুষ, বয়সে প্রবীণ, উনি নিশ্চয়ই তাহলে বুঝতে পারবেন। ১৯৭৭ সালে গোটা রাজ্যে ৭০০ গ্রন্থাগার ছিল। বর্তমানে ২,৫০০ গ্রন্থাগার হয়েছে। সংখ্যাটা তাহলে নিশ্চয়ই বেড়েছে। উনি এখানে ৩৮ হাজার গ্রামের কথা উল্লেখ করলেন। আমার সময় কম, আমার সীমাবদ্ধতা আছে, তবুও আমি ওঁর প্রশ্নের জবাব দেবার চেষ্টা করছি। এর আগেরবারও বলেছিলাম, এখনো বলছি—আমাদের সরকারের দৃষ্টিভঙ্গি অনুযায়ী আমরা এই মুহূর্তে গ্রন্থাগারের সংখ্যা আর বাড়াতে চাইছি না, যা আছে তাকেই সুসংহত করতে চাইছি। সেই দিকে লক্ষ্য রেখে আমরা রাজ্যস্তরে এবং জেলাস্তরে আমাদের পরিকাঠামোকে শক্তিশালী করতে চাইছি।

[4-35 – 4-45 p.m.]

জেলাগুলির ক্ষেত্রে যে অফিস এবং যে স্টাফের দরকার সেগুলির সংখ্যা বাড়াচ্ছি যাতে লাইব্রেরি সার্ভিস নিয়মিতভাবে চলে। যেটুকু সুযোগ আছে তার সবটাই যাতে গ্রামের মানুষের কাছে পৌঁছে দেওয়া যায় তার ব্যবস্থা করছি। আমরা একটা নতুন দৃষ্টি নিয়েছি, আমি আগেও বলেছি এবং বিভিন্ন সময়ে প্রশ্ন-উত্তরে বলেছি, আমাদের রাজ্যে নব সাক্ষর যারা হয়েছে সেই নব সাক্ষরদের আমরা গ্রন্থাগারমুখী করার চেষ্টা করছি। আমরা কৃতকার্য্য হয়নি, আমরা আরম্ভ করেছি, আমরা কাজ শুরু করেছি। তাদের সদস্য করে তারা যাতে বইপত্র পায় তারজন্য চেষ্টা করছি। আমাদের যত গ্রন্থাগার কর্মী বন্ধু আছে তারা যাতে এইসব নব সাক্ষরদের ঠিকমতো নিয়ে আসতে পারে গ্রন্থাগারে, পশ্চিমবাংলার স্বার্থে, তারজন্য মোটিভেশন করার চেষ্টা করছি। আমরা নিয়মিত প্রতিটি জেলায়—বিগত বছর এবং তার আগের বছর নিয়মিতভাবে জেলা গ্রন্থাগার মেলা আরম্ভ করেছি। আমাদের যে অভিজ্ঞতা হয়েছে তাতে দেখছি মানুষ এই মেলায় আসছে এবং বই কিনছে। গ্রন্থাগার আন্দোলনের রূপ নিয়েছে, বিভিন্ন স্তরের মানুষ অংশ গ্রহণ করছে। গত বছর ২০ ডিসেম্বর আমরা গ্রন্থাগার দিবস পালন করেছি। ১৯৯৪ সালের ২০ ডিসেম্বর রাজ্যের বিভিন্ন জেলা থেকে যে খবর আমরা পেয়েছি তাতে প্রত্যেকটি জেলায় নব সাক্ষরকে আরো উৎসাহিত করার জন্য এবং বই সংগ্রহ করার জন্য অভিযান সারা রাজ্য জুড়ে চলেছিল। এটা একটা নতুন জিনিস। মাননীয় বিরোধী পক্ষের সদস্য একটি কথা বলেছেন। উনি নিশ্চয়ই জানেন, আমাদের রাজ্যের উল্লেখযোগ্য গ্রন্থাগার হল উত্তরপাড়ার জয়কৃষ্ণ গ্রন্থাগার। আমি বেদনার সঙ্গে বলছি, এই গ্রন্থাগার ভারতবর্ষের অন্যান্য রাজ্য থেকে কোনও অংশে কম নয়—কিন্তু আমরা বহু আবেদন করেছিলাম কেন্দ্রীয় সরকারের কাছে যে, এই উত্তরপাড়ার জয়কৃষ্ণ গ্রন্থাগারটিকে ন্যাশনাল ইমপর্টেন্স হিসাবে ডিক্লেয়ার করা হোক। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর সচিবালয় থেকেও বারে-বারে এই আবেদন করেছে। যখন মানব সম্পদ ও উন্নয়ন মন্ত্রী শ্রী অর্জুন সিং ছিলেন তখন বলেছিলেন এবং এখন যারা আছে তাদেরও বলছি। কিন্তু কোনও সদ্-উত্তর পাইনি। আমি বিরোধী পক্ষের সদস্যদের অনুরোধ করব, আপনারা রাজ্যের স্বার্থে, পশ্চিমবাংলার মানুষের

স্বার্থে, গ্রন্থাগার আন্দোলনের স্বার্থে জয়কৃষ্ণ পাবলিক লাইব্রেরিকে ন্যাশনাল ইমপর্টেন্স দিয়ে যাতে ডিক্লেয়ার করা যায় তার জন্য কেন্দ্রের কাছে বলুন। আমরাও এই ব্যাপারে লড়ছি, আপনারাও এই ব্যাপারে বলুন। দার্জিলিং-এ যে সমস্ত গ্রন্থাগার কয়েক বছর আগে আন্দোলনের সময়ে নষ্ট হয়ে গিয়েছিল সেই গ্রন্থাগারগুলির মধ্যে আমরা ইতিমধ্যে ২৮টি গ্রন্থাগারকে আর্থিক সহায্য দিয়ে সম্পন্ন করেছি। আরো ৮টি গ্রন্থাগারকে বিগত বাজেটে টাকা দিয়েছি। আর বাকি যেগুলি আছে সেগুলি প্রসেস করছি। ইতিমধ্যে আমাদের বহরমপুর ডিস্ট্রিক্ট লাইব্রেরির কাজ চালু হয়েছে। কেন্দ্রীয় যে গ্রন্থাগার ভি. আই. পি রোডে হচ্ছে সেটা আশা করছি, আগামী দিনে যত তাড়াতাড়ি পারি চালু করব। আমরা নতুন লাইব্রেরি না করলেও এর আগেই আমি বলেছি, ২টি লাইব্রেরিকে স্পনসরশিপ দিয়েছি একটা হচ্ছে, ক্ষুদিরামের জন্মস্থান মহুবুনি লাইব্রেরিকে স্পনসরশিপ দিয়েছি আর একটা হচ্ছে, স্বাধীনতা সংগ্রামী আব্দুল হালিমের স্মৃতি বিজড়িত গ্রাম সরডাঙায় লাইব্রেরিকে স্পনসরশিপ দিয়েছি। আমাদের প্ল্যান বাজেটে যা বরাদ্দ আছে তার মধ্য থেকে আপ্রাণ চেষ্টা করছি যাতে পূর্ণ সদ্ব্যবহার করা যায়। আপনারা যখন সংখ্যার হিসাব চাচ্ছেন তখন আমি দিচ্ছি, আমাদের ২ হাজার ২৩৮টি গ্রামীণ লাইব্রেরি আছে। ৩২৩টি টাউন লাইব্রেরি আছে। অতিরিক্ত জেলা গ্রন্থাগার ২টি, এমনি জেলা গ্রন্থাগার ১৬টি এবং কেন্দ্রীয় গ্রন্থাগার ৯টি। আমরা চাচ্ছি, এই গ্রন্থাগারের মধ্য দিয়ে বেশি বেশি সংখ্যক মানুষকে যাতে নিয়ে আসতে পারি। এ ছাড়া বিভিন্ন সময়ে বিভিন্ন সদস্যরা উদ্বেগ প্রকাশ করেন এবং আজকেও আমাদের একজন রুলিং পার্টির সদস্য বলেছেন। আমি অবগতির জন্য জানাচ্ছি, ইতিমধ্যে আমরা এই সমস্যা সম্পর্কে ওয়াকিবহাল। বিভিন্ন অসুবিধা থাকা সত্ত্বেও আমরা শূণ্য পদগুলি পুরণের ক্ষেত্রে কিছুটা অগ্রগতি লাভ করেছি। ইতিমধ্যে আমরা সি. পি. পোস্টে নিয়োগের জন্য জেলাগুলিকে বলেছি। আমরা রাজ্যস্তরে প্রতি মাসে জেলা গ্রন্থাগার যারা আধিকারিক আছেন তাদের নিয়ে নিয়মিত বসছি। মনিটোরিং করার ব্যাপারে নিয়মিত বসা উচিত। এছাড়া কর্মচারিদের যে সমস্ত সমস্যা আছে সেই সম্পর্কে আমরা সচেতন এবং সাধ্যমত চেষ্টা করছি সেই ব্যাপারে যাতে এগিয়ে যেতে পারি। আমাদের দপ্তরের পক্ষ থেকে আমরা উদ্যোগ নিচ্ছি। এটা ঠিকই বলেছেন লাইব্রেরি আন্দোলনের কনসেপ্টটা পাল্টে গেছে। ইউনেসকো যেটা বলেছেন, এই কনসেপ্টটা স্বতন্ত্র, এটা ইনফরমেশন সার্ভিস।

আমরা তো বিরাট কিছু ইনফরমেশন সমস্ত গ্রন্থাগারকে দিতে পারব না। তবুও আমাদের গ্রামীণ গ্রন্থাগারগুলিতে যতটা বেশি তথ্য সরবরাহ করা যায়, তার জন্য চেষ্টা করছি। সরকার যে সমস্ত কাগজপত্র আছে, সেগুলি যাতে গ্রামীণ এলাকায় দেওয়া যায়, তার জন্য আমরা চেষ্টা করছি। এতে গ্রামের মানুষ আরও এ সম্পর্কে সচেতন হতে পারবে। এছাড়াও আমরা জেলা স্তরে যে সমস্ত গ্রন্থাগারগুলি আছে, তাদের লোকাল লাইব্রেরি অথরিটিকে বলেছি যে, গ্রামীণ এলাকায় যে সমস্ত তথ্য ছড়িয়ে ছিটিয়ে আছে, বাড়িতেও যে সমস্ত তথ্য আছে, এগুলিকে নিয়ে আজকে লাইব্রেরিতে রাখা হোক। এগুলি পাবলিক সম্পদ হবে। এইভাবে

গ্রন্থাগারগুলিকে সাজাতে পারি। আলিপুরদুয়ারের কথা এর আগেও বলেছি এবং এই ব্যাপারে আমাদের চিন্তাভাবনা আছে। আমাদের সাফল্য ছাড়াও আমাদের অসুবিধাগুলি সম্পর্কে আমরা সচেতন এবং আমরা চেষ্টা করব যে, আগামী দিনে যাতে আরও সাফল্যলাভ করা যায়। আমি চাই সকলের সহযোগিতা এবং শিক্ষাখাতে যে ব্যয়বরাদ্দ করা হয়েছে, তাকে আমি সমর্থন করে, আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অঞ্জু কর** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিক্ষা দপ্তর যে ব্যয়বরাদ্দ এখানে উত্থাপন করেছেন, তাকে আমি সমর্থন করছি এবং আমাদের বিরোধীদের পক্ষ থেকে যে কাটমোশন আনা হয়েছে, তাকে আমি বিরোধিতা করছি আমার সময় খুব কম সেইজন্য খুব সংক্ষেপে দু একটি কথা বলব। বিরোধীদলের নেতা মাননীয় জয়নাল সাহেব যে প্রশ্নগুলি তুলেছেন, তাঁর উদ্বেগ, তাঁর চিন্তাভাবনা পশ্চিমবঙ্গ সম্পর্কে, তাকে আমি স্বাগত জানাচ্ছি আজকে যেভাবে বিরোধীদের পক্ষ থেকে বিভিন্ন ভাবে সাক্ষরতার বিরুদ্ধে সমলোচনা করছেন এবং বিশেষ করে মাননীয় সদস্য জয়নাল সাহেব বলেছেন যে, পশ্চিমবঙ্গে নিরক্ষরের সংখ্যা সবচেয়ে বেশি। আমি আপনাকে উল্লেখ করে দিতে চাই যে, স্বাধীন ভারতে ৪৮ বছর আগে ভারতের লোকসংখ্যা ছিল অনেক কম এবং ৪৮ বছর পরে লোকসংখ্যা অনেক বেড়েছে তাই ভারতে নিরক্ষরের সংখ্যা ও অনেক বেশি। কাজেই সেই জায়গায় দাঁড়িয়ে আপনারা উদ্বেগ, আপনারা চিন্তা করার দরকার ছিল। আপনি বললেন যে, আপনি প্যারিসে গিয়েছিলেন। এটা ঠিক কথা যে, প্যারিসে আন্তর্জাতিক ক্ষেত্রে সাক্ষরতা অভিযান প্রশংশিত হয়েছে, পুরস্কৃত করা হয়েছে এবং বারে বারে এই কথাই বলেছি যে, ভারত সরকার কি উন্নয়ন করবেন—এত দেশের মানুষকে নিরক্ষর রেখে? আজকে দেশের ৫০ কোটি মানুষ নিরক্ষর। সেই মানুষগুলির জন্য কি কর্মসূচি নিয়েছেন? সেই জন্যই বলছি যে, পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে এই সমস্যা উপলব্ধি করেছি এবং সেই জন্য আমরা কর্মসূচি গ্রহণ করেছিলাম। আপনারা জানেন যে, আমাদের লক্ষ্যমাত্রা ছিল—১৯৯৫ সালের মধ্যেই গোটা রাজ্যকে সাক্ষরতার আওতায় নিয়ে আসব। আজকে গোটা হাউসের অবগতির জন্য উল্লেখ করছি যে, ৫ বছর অতিক্রম করেনি কিন্তু ইতিমধ্যেই ১৮টি জেলাকে আমাদের সাক্ষরতা কর্মসূচির মধ্যে নিয়ে এসেছি এবং আমাদের রাজ্যের ১১টি জেলায় সাক্ষরোত্তর কর্মসূচি শুরু হয়েছে এবং তার মধ্য দিয়ে ৭০ লক্ষ মানুষকে সাক্ষর করেছি এবং তার মধ্য দিয়ে সাক্ষরতার হার যেভাবে বৃদ্ধি হচ্ছে তাকে আপনারা কটাক্ষ করছেন, সমালোচনা করছেন। তাই এই জায়গায় দাঁড়িয়ে এই কথাই বলতে চাই যে, জাতীয় সাক্ষরতার হারের থেকে আমাদের সাক্ষরতা অনেক বৃদ্ধি পেয়েছে। ১৯৯১ সালে আমাদের রাজ্যে যে সাক্ষরতার হার, তাকে অতিক্রম করে ৬৯.৪ শতাংশে পৌঁছেছে। এটা আমাদের বিরাট সাফল্য তবে আমরা শুধু এটাকেই ধরে রাখতে চাই না। তারা যাতে স্বনির্ভর মানুষ হতে পারে এবং তাদেরকে স্বনির্ভর করে গড়ে তোলা যায়, তার জন্য আমাদের সাক্ষরতা কর্মসূচি ধারাবাহিক কর্মসূচির অংশ হিসাবে গোটা ভারতের মধ্যে-বর্ধমানে জনশিক্ষণ নিলয়ম কর্মসূচি পরীক্ষামূলক ভাবে চলছে এবং তারপর আপনি বলছেন যে নন ফরম্যাল

এডুকেশন তুলে দিয়েছি। না তুলে দিইনি। যারা শিখতে চাইবে, বয়স্কদের জন্য হাইস্কুলে যাতে তাদের শিক্ষা দেওয়া হয়, তার জন্য আমরা পরিকল্পনা গ্রহণ করেছি। বিভিন্ন জেলাতেও এই প্রস্তাব পাঠানো হচ্ছে। এছাড়া আমরা অনাথ শিশুরা যাতে শিক্ষা পায়, তার জন্য আমরা কাজ করে চলেছি। যে সমস্ত অনাথ অসহায় শিশু রয়েছে, তাদের শিক্ষার জন্য যে ব্যয়বরাদ্দ ছিল সেটা হচ্ছে ২৪০ টাকা, সেটা আমরা ৪০০ টাকা বৃদ্ধি করেছি।

[4-45 – 4-55 p.m.]

এবং যাতে করে আরও বেশি ছাত্রদের ভর্তি করা যায় তার জন্য পরিকল্পনা নিয়েছি। এই বছরে আমাদের এক হাজার লক্ষ্যমাত্রা আছে ইতিমধ্যে আমরা প্রায় ৩৬০ জনকে ভর্তি করেছি। এছাড়াও আপনারা জানেন যে, সমাজের আর একটা অসহায় অংশের মানুষ যারা খুবই অবহেলিত বলে আমরা মনে করি এবং সমাজে যাদের অনেক সময় বোঝা বলে মনে করা হয়, সেই প্রতিবন্ধী অংশের শিক্ষার দায়িত্ব আমরা নিয়েছি এবং সেই ভাবে কাজ করে চলেছি। এই প্রতিবন্ধীদের শিক্ষার জন্য গোটা রাজ্যে তেমন কোনও ব্যবস্থা নেই। যে জেলায় এদের শিক্ষার জন্য সেই রকম কোনও প্রতিষ্ঠান নেই, আমরা তাদের সেই ধরনের প্রস্তাব দেবার জন্য বলেছি এবং যারা আবাসিক তাদের ক্ষেত্রে মাথাপিছু বরাদ্দ ২১০ টাকা থেকে বাড়িয়ে ৩ শত টাকা করা হয়েছে এবং সেটা আগামী ১লা আগস্ট থেকে কার্যকর করা হবে। তাদের আরও বেশি করে শিক্ষায় উৎসাহিত করার জন্য ৫ লক্ষ টাকা বৃত্তির জন্য দিয়েছি। এই সব কাজ আমরা তাদের জন্য করে চলেছি। এছাড়াও আমাদের রাজ্যে একটা শ্রমিক বিদ্যাপীঠ আছে। শ্রমিক পরিবারের ছেলে-মেয়েরা সেখানে পড়াশুনা করে যাতে স্বনির্ভর করা যায়, যাতে বৃত্তিমূলক শিক্ষার ব্যবস্থা করা যায় সেজন্য ৭টি বিষয়ে ৫৫৫ জনকে এখানে প্রশিক্ষণ দিয়ে চলেছি। এখানে আরো আধুনিক বিষয় যাতে সংযোজিত করা যায় সেগুলিও আমাদের পরিকল্পনার মধ্যে রয়েছে। আমরা আরো একটা শ্রমিক বিদ্যাপীঠ করার পরিকল্পনা নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছি। হলদিয়ায় এই শ্রমিক বিদ্যাপীঠের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে অনুমোদন চাওয়া হয়েছে। কিন্তু আমরা এখনও সেই অনুমোদন পাইনি। আর একটা কথা বলতে চাই। সেটা হচ্ছে, আমার এই দপ্তরের প্রধান কাজ হচ্ছে সাক্ষরোত্তর অভিযান। আপনারা অনেকেই সমালোচনা করেছেন। আমি সত্যি প্রশংসা পেয়েছি, পুরস্কার পেয়েছি। আমি সুদুর ইউনেসকো থেকেও পুরস্কার পেয়েছি। আমি সেখানে পুরস্কার নিতে গিয়েছিলাম। শুধু এটাই নয়, ইউনেসকোর টীম আমাদের বীরভূমের কর্মসূচি দেখে সন্তুষ্ট হয়েছে। তারা দেড় হাজার ডলার দেবেন বলে ঘোষণা করে গেছেন। আপনারা জানেন যে আমরা এমন একটা জায়গায় থাকি যে কেন্দ্রীয় সরকারের কখন কোন মন্ত্রী পরিবর্তন হয় সেটা আমরা জানতে পারিনা। কিছুদিন আগে কেন্দ্রীয় শিক্ষা দপ্তরে একটা বড় পরিবর্তন হয়ে গেল। সেখান থেকে ডাইরেক্টোরেট, ডিপার্টমেন্ট থেকে যারা এসেছিলেন, তাদের সঙ্গে আমাদের একটা মিটিং হয়ে গেছে। ন্যাশনাল লিটারেসি মিশনের যে সভা হয়ে গেল সেখানেও আমাদের দপ্তরের সচিব উপস্থিত ছিলেন সেখানেও আমাদের রাজ্যের সাক্ষরোত্তর কাজকর্মকে তারা

বিশেষ ভাবে প্রশংসা করেছেন এবং আরো কিভাবে পোস্ট-লিটারেসি কর্মসূচিকে ধারাবাহিক ভাবে এগিয়ে নিয়ে যাওয়া যায় সেই বিষয়ে আমাদের কাছ থেকে সাজেশন গ্রহণ করেছেন। এই জায়গায় আমরা দাঁড়িয়ে আছি। কাজেই এটাকে খাটো করতে পারেন না। এই সাফল্য সত্ত্বেও আমি বিনয়ের সঙ্গে বলতে চাই যে আমাদের সমস্যা অনেক আছে। কারণ আমার কাজ শুধু সাক্ষরতা বা মানুষকে সইটই করিয়ে দেওয়া তা নয়। আমরা মানুষকে প্রকৃত মানুষ হিসাবে গড়ে তুলতে চাই, দেশের সম্পদ হিসাবে গড়ে তুলতে চাই, জাতীয় সম্পদ হিসাবে গড়ে তুলতে চাই। এই কাজ অত্যন্ত কঠিন এবং দুরূহ। আমরা এই কাজ করে যাচ্ছি এবং সাফল্যও অর্জন করছি। আমরা পঞ্চায়েতকে সঙ্গে নিয়ে, প্রশাসনকে সঙ্গে নিয়ে, সমাজের সর্বস্তরের মানুষকে সঙ্গে নিয়ে সাফল্যের দিকে এগিয়ে যাচ্ছি। আপনারা এখানে কাট মোশন এনেছেন। আপনারা বিরোধিতা করেছেন যে টাকা নয়ছয় হয়েছে, কারচুপী করা হয়েছে। এগুলি কি ভাবে হয়েছে আপনারা সেখানে অংশ গ্রহণ করুন। আপনারা ইনভলভমেন্টের কথা বলেছেন। আমরা সকল ক্ষেত্রে আরও বেশি করে ইনভলভমেন্ট আশা করি। আমরা, যারা মানুষের কথা বলি, দেশের কথা বলি, সমাজের কথা বলি, আজকে আমাদের সকলের পরীক্ষা দেবার সময় এসেছে এই সাক্ষরতা অভিযানের মাধ্যমে যে আমরা কতখানি দেশকে ভালবাসি, কতখানি সমাজকে ভালবাসি। আমি আপনাদের সকলকে সেই আহ্বান জানাচ্ছি। আপনারা আসুন এবং আমাদের সঙ্গে সহযোগিতা করুন। এটা শুধু সরকারের একার কাজ নয়। বেসরকারি উদ্যোগে যারা আছেন, তাদের অংশ গ্রহণের মাধ্যমে, জণগণের অংশ গ্রহণের মাধ্যমে, জনপ্রতিনিধিদের অংশ গ্রহণের মাধ্যমে এই সাক্ষরতা অভিযানকে প্রকৃত মানুষ গড়ার কাজে এগিয়ে নিয়ে যায়। আজকে গোটা বিশ্বের কাছে ভারতবর্ষের যে সম্মান ছিল, সেই সম্মান নষ্ট হয়ে গেছে। গোটা বিশ্বের কাছে আমাদের মাথা হেট হয়ে গেছে। সেই নিচু মাথা আজকে সম্মানের সঙ্গে তুলে ধরার চেষ্টা করি। ভারতবর্ষ আজকে যে অবস্থায় আছে, সেই অবস্থার পরিবর্তন করে গোটা বিশ্বে ভারতবর্ষকে আবার যাতে শ্রেষ্ঠ আসনে বসাতে পারি সেই চেষ্টা করি। আপনারা সকলে এই কাজে আমাদের সাহায্য করুন। এই অনুরোধ করে, আমার বাজেটকে সমর্থন করে এবং বিরোধী দলের পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বংশগোপাল চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা দপ্তরের পক্ষ থেকে যে বাজেট পেশ করা হয়েছে তার উপর যে আলোচনা এই সভায় হচ্ছে তাতে আমাদের বিরোধী দলের নেতা এবং অন্যান্য সদস্যরা আলোচনায় অংশগ্রহণ করেছেন। আমি শিক্ষা দপ্তরের পক্ষ থেকে আমাদের পেশ করা বাজেটকে সমর্থন করে কয়েকটি কথা এখানে সবিনয়ে নিবেদন করতে চাই। কারিগরি শিক্ষার ক্ষেত্রে আমাদের রাজ্যে একটা নূতন পদ্ধতি গ্রহণ করেছি। মাননীয় মুখ্যমন্ত্রী থেকে শুরু করে আমাদের রাজ্যের বামফ্রন্ট সরকার কারিগরি শিক্ষার ক্ষেত্রে নূতন দিক চিহ্নিত করার কথা প্রথম থেকে আজ অবধি বলে আসছে। গত বাজেট বক্তৃতায় বলেছিলাম, এবারেও আমি আনন্দের সঙ্গে এই কথা বলতে চাই যে,

আমাদের টেকনিক্যাল এডুকেশনে-এর যে প্রোজেক্ট আমাদের হাতে আছে বা যা এখন আমরা পরিচালনা করছি, তারপরেও নূতন যে কোর্সগুলি সংগঠিত করার কথা ছিল তার অনেকগুলি ক্ষেত্রে আমরা সাফল্য আনতে পেরেছি। শতকরা ১০০ ভাগ সাফল্য দাবি করছি না, যেগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ কোর্স হওয়া উচিত বলে আমরা মনে করিছিলাম—যে কথা জয়নাল আবেদিন সাহেব বলেছেন, সঠিক ভাবেই বলেছেন—অত্যন্ত সুপরিকল্পিত ভাবে সেই কোর্সগুলি চালু করা দরকার মনে করে চালু করার চেষ্টা করেছি। গুরুত্ব অনুযায়ী আমরা ঠিক করেছি। টেলিকমিউনিকেশন ইলেকট্রনিক্সের উপর কোনও কোর্স আমাদের রাজ্যের কোনও পলিটেকনিকে ছিল না। ৬টি পলিটেকনিকে আমরা এই কোর্স চালু করব জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার ফল প্রকাশিত হওয়ার পর। সেই পলিটেকনিকগুলি হল, পুরুলিয়া পলিটেকনিক, বাঁকুড়া কে. জে. ইঞ্জিনিয়ারিং ইন্সটিটিউট, ইঞ্জিনিয়ারিং ইন্সটিটিউট ফর জুনিয়ার একজিকিউটিভ, রামকৃষ্ণ মিশন শিল্পপিট বেলঘোরিয়া, জ্ঞানচন্দ্র ঘোষ পলিটেকনিক এবং এম. বি. সি ইন্সটিটিউট অফ ইঞ্জিনিয়ারিং অ্যাণ্ড টেকনোলজি। এখানে অমরা টেলিকমিউনিকেশন ইলেক্ট্রনিক্সের নূতন কোর্স চালু করব। আরও গুরুত্বপূর্ণ কোর্স চালু করব। গতবারে আলোচনা করেছিলাম, কলকাতার ক্ষেত্রে চালু করে সফল হয়েছি, এবারে আরো দুটি নূতন জায়গায় এই নূতন কোর্স চালু করছি, সেটা হলো ইন্সট্রুমেনটেশন টেকনোলজি। একটা হচ্ছে নর্থ ক্যালকাটা পলিটেকনিক এবং আর একটা হচ্ছে রামকৃষ্ণ মিশন শিল্প মন্দির, বেলুড়মঠ। এই নূতন কোর্স আমরা এই বছর চালু করছি। কমপিউটার মাইন্স এই কোর্স একটা হচ্ছে সেন্ট্রাল ক্যালকাটা পলিটেকনিক এবং আর একটি ক্যালকাটা টেকনিক্যাল স্কুল এই জায়গায় চালু করছি। কেন্দ্রের কয়লামন্ত্রী পশ্চিমবাংলার মন্ত্রী, কলকাতায় তাঁর কেন্দ্রে যখন আসেন তখন তার সঙ্গে কথা হয়েছে। ডাঃ জয়নাল আবেদিন সাহেব আছেন, উনি যখন ওনার কেন্দ্রে আসবেন ওনার সঙ্গে কথা বলবেন। আশা করি তিনি এই ব্যাপারে আমাকে সাহায্য করবেন। কেন্দ্রের কয়লামন্ত্রীর কাছে আমি আবেদন করেছিলাম এবং বলেছিলাম আমাদের রাজ্যে মাইনিং ইন্সটিটিউটে যারা পাশ করছে তাদের কিন্তু সঠিক ভাবে চাকুরি হচ্ছে না। আমি মনে করি শুধু কয়লা বিভাগে হবে তা নয়, অন্যান্য মাইনিং আছে সেখানে যাতে হয় সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের গুরুত্ব দেওয়া দরকার। কয়লামন্ত্রীর সঙ্গে আমার কথা হয়েছে, মাইনিং সার্ভে কোর্স আমরা চালু করতে পারি কিনা, এই ব্যাপারে তাঁর সহযোগিতা পাব কিনা। সহযোগিতার আশ্বাস পেয়ে আসানসোলে আমরা এই কোর্স চালু করছি। কেন্দ্রীয় কয়লামন্ত্রীর সহযোগিতা পেতে বিরোধী দলের নেতা আশা করি আমাদের সাহায্য করবেন। আমাদের রাজ্যে মাইনিং কোর্সে যারা পাশ করবে তারা যাতে ইস্টার্ন জোনে যে সমস্ত মাইনিং আছে এবং ভারতবর্ষের অন্যান্য জায়গায় যে সমস্ত মাইনিং আছে সেখানে যাতে অ্যাবজর্ব হতে পারে সেই ব্যাপারে আপনারা সাহায্য করবেন। এবারে আমরা ফার্মাসী কোর্স চালু করতে যাচ্ছি। এটা আমরা জ্ঞান ঘোষ পলিটেকনিকে চালু করব। উচ্চ মাধ্যমিকের পরীক্ষার ফল প্রকাশিত হয়ে যাবার পর তার ফলাফলের ভিত্তিতে নেওয়া হবে। এই কথা ঠিক যে আমাদের রাজ্যে পলিটেকনিকে যে সিট হওয়া দরকার সেই অনুযায়ী আমাদের কিছু সিট বাড়াতে হবে। এবারে ১৯৯৫-৯৬ সালে আমাদের যে অ্যাডমিশনের

টার্গেট আছে সেটা আমরা গতবারের চেয়ে বাড়িয়েছি। গত বারে আমাদের যা এনরোলমেন্ট হয়েছে তা হলো ৩৩৬০ জন, এবারে এটা ৪৪৩৭ জন হবে। আশা করি ৫০০০ পৌঁছে যাব, আমরা এটাকে বাড়াতে পারব।

[4-55 – 5-05 p.m.]

দ্বিতীয় বিষয় হল, এটা ঠিক যে মহিলাদের যে কারিগরি শিক্ষার ক্ষেত্র, যেটা নিয়ে মাননীয় বিরোধী দলের নেতা আমাদের বলেছেন। আমি এই কথা বলি, চন্দননগরে মহিলা পলিটেকনিকের কাজ শুরু করে দিয়েছি, সেখানে ছাত্রীরা পড়াশোনা করছে। শিলিগুড়িতে বাড়ি তৈরির কাজ আগস্ট মাসের মধ্যে শুরু হবে। সেখানে নানান সমস্যা ছিল। ক্লিয়ারেন্সের জন্য আমাদের যেতে হয় দিল্লিতে, সেখান থেকে ন্যাশনাল প্রোজেক্ট ইমপ্লিমেন্টেশন ইউনিট আছে সেখানে যেতে হয়, সেখান থেকে আবার ওয়াশিংটন পর্যন্ত যেতে হয়, যেহেতু আমাদের ওয়ার্ল্ড ব্যাঙ্কের কিছু সাহায্য আসে। শিলিগুড়ির মন্ত্রী এখানে আছেন, অশোক ভট্টাচার্য্য সেখানে যদি বাড়ি ভাড়া করতে পারি, তাহলে খোলা যেতে পারে। মহিলাদের ৯৩-৯৪ সালে যে এনরোলমেন্ট ছিল, ৯৪-৯৫ সালে কিছুটা বেড়েছে পশ্চিমবঙ্গে ৬.৮০, আগে ছিল ৫.৩৪। এটা আরও বাড়াতে হবে। আমরা গিয়েছিলাম দক্ষিণ ভারতের কিছু রাজ্যে, তাদের ব্যবস্থা দেখে এসেছি। আমাদের বিভাগীয় অফিসার এবং অন্য প্রতিনিধিদের তাদের সঙ্গে প্রতিনিয়ত যোগাযোগ রাখতে বলেছি। সেখানকার কিছু ব্যবস্থা আমরা গ্রহণ করেছি। আমরা বলেছি সেইরকম ব্যবস্থা আমাদের রাজ্যেও চালু করতে পারি কিনা। আমাদের কিছু অসুবিধা আছে। যদি মহিলাদের জন্য পুরোপুরি সিট রিজার্ভেশন করে দিই, তাহলে সেখানে আইনগত জটিলতা হবে কি না, সেটা সম্পর্কে কোনও ব্যবস্থা গ্রহণ করতে পারি কি না দেখছি। এখানে ২৫টি পলিটেকনিক আছে, সেইগুলোকে কো-এড পলিটেকনিক করা হয়েছে। সেখানে মহিলাদের জন্য নতুন হোস্টেল নির্মাণ হবে, সেখানে ছাত্রীরা থাকবে। এই নির্মাণকার্য শেষ করে কতগুলো পলিটেকনিকের বাড়ি আগামী মাসের মধ্যে খুলে দেওয়া যাবে। অনেকগুলোতে নির্মাণ চলছে, অনেকটা শেষ করতে পেরেছি। আমাদের রাজ্যে শিল্পের অবস্থা যা আছে, মাননীয় বিরোধী দলের নেতা আপনি জানেন, ট্রেড-ইউনিয়ন যারা করেন, তারাও জানেন, কেন্দ্রীয় সরকারের শিল্পায়নের ক্ষেত্রে কি দৃষ্টিভঙ্গি, সেই ব্যাপারে আমি বিস্তারিত ভাবে যেতে চাই না। আপনাদের কিছু সাহায্য চাইব। বি. ও. টি. পি. কেন্দ্রীয় সরকার যেটা দেখাশোনা করে, আপনি অনুগ্রহ করে আমাদের ইস্পাত মন্ত্রীকে বলে দিন—উনি তো অনেক কথা বলেন, দমদম বিমান বন্দরে নেমে অনেক বিবৃতি দেন, পশ্চিমবঙ্গের পক্ষে না বিপক্ষে বলেন জানি না—ইস্পাতের ক্ষেত্রে, নিয়োগের ক্ষেত্রে অনেক অনিয়মিত কাজ হচ্ছে তাকে একটু বলবেন আমাদের আই. টি. আই. এর ছাত্রদের সেখানে নিয়োগ করতে পারলে ভালো হত। আমি শ্রম দপ্তরের মন্ত্রী সাংমা সাহেবের সঙ্গে কথা বলেছিলাম, বলেছিলাম আমাদের রাজ্যে আর একটা রিজিওনাল ট্রেনিং ইন্সটিটিউট করে দিন। গত বছর বাজেট বক্তৃতার সময়ও বলেছিলাম যাতে সেই কাজটা শুরু করতে পারি, এবং অনুরোধ করেছিলাম আমাদের এখানে যদি একটা নতুন আই. টি. আই.

দিতে পারেন। কিন্তু কোনও সদুত্তর কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাইনি। সব শেষে আমি প্রবীণ বিরোধীদলের নেতাকে অনুরোধ করব, যে শিক্ষার পরিবেশ আমাদের আছে, শিল্পের ক্ষেত্রে যদি আমরা এগিয়ে যেতে চাই, তাহলে শিক্ষার ক্ষেত্রে একটা শান্ত পরিবেশ সৃষ্টি করতে হবে। একটা কথা বলছি, সিটি কলেজের সামনে মুহুর্মুহু বোমা ফেলে কোনও বাঞ্ছিত ফল হবে না। এই কথা বলব, পশ্চিমবঙ্গকে যদি এগিয়ে যেতে হয়, তাহলে শান্তি রক্ষার দায়িত্ব বিরোধী দলকেও নিতে হবে। সেইজন্য অনুরোধ করব, সবাই এগিয়ে এসে যাতে শিক্ষার ক্ষেত্রে অগ্রগতি করা যায় তার চেষ্টা করি। সবশেষে আমাদের বাজেটের সমর্থন করে এবং বিরোধী দলের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই শিক্ষা দপ্তর পশ্চিমবঙ্গে একটা গুরুত্বপূর্ণ দপ্তর। সরকারি মোট বাজেটের তিন ভাগের এক ভাগ এখানে খরচ হয়, শুধু তাই নয়, পশ্চিমবঙ্গের দেড় কোটি ছাত্রের ভবিষ্যৎ এর সঙ্গে যুক্ত। এই দপ্তরের বাজেট আলোচনায় বিশেষ করে ১১০ বছরের পুরোন একটা দল, যে দলে কিছু প্রবীণ নেতাও আছেন, আমরা আশা করেছিলাম তাদের কাছ থেকে কিছু মূল্যবান পরামর্শ এবং কিছু সমালোচনা শুনব। কিন্তু দুর্ভাগ্য আমরা সেটা পেলাম না। যা বলেছেন তাও কিছু অর্ধসত্য, কিছু অসত্য। কিছু সমালোচনা। যা তারা করেছেন তার পরিপ্রেক্ষিতে প্রথমে একটা কথা বলতে চাই, কোন অবস্থায় দাঁড়িয়ে এই দপ্তর। সারা ভারতবর্ষে আজকে শিক্ষার সামনে কি সঙ্কট, কত জটিলতা, এটা বাদ দিয়ে চলা যায় না। আজকে কেন্দ্রীয় সরকারের দুর্ভাগ্য হল যে তাঁরা সবকিছুকে যারা দেশে যেমন প্রাইভেট করতে করতে চাইছেন, তেমনি শিক্ষাকেও প্রাইভেট করার চেষ্টা করছেন। একজন যিনি কেন্দ্রে নতুন মন্ত্রী হয়ে বসলেন, তিনি সেদিন বললেন যে তাঁর প্রথম কাজ হবে শিক্ষাকে প্রাইভেট করা। এর পরিণতি কি তা আপনারা জানেন? কি হবে এর ফলে? আমি কেরালাতে গিয়ে দেখলাম সেখানে ৭০টি স্কুল তাঁরা প্রাইভেট করতে চেয়েছিলেন, কিন্তু প্রতিবাদের ফলে তাঁরা তা করতে পারেননি। আজকে সেখানে কি অবস্থা? একজন অর্ডিনারি গ্র্যাজুয়েট ক্লাশে ভর্তি হতে গেলে ৩৫-৪০ হাজার টাকা অ্যাডমিশন ফি দিয়ে তবেই ভর্তি হতে হয়। কিছুদিন আগে দেখলাম যে একজন ছাত্র ৪০ হাজার টাকা ফি দিয়ে ভর্তি হয়েছে। কেরালায় হায়ারসেকেণ্ডারি স্কুলে, প্রত্যেক স্কুলের শিক্ষক, হেড মিস্ট্রেসের বেতন হচ্ছে মাত্র ১৫০০ টাকা। এখানে একজন গ্রুপ ডি'এর বেতন, যেদিন সে চাকুরিতে যোগ দেয় তখন ৩০০০ টাকা। ওঁরা এখানে এটা করতে চাইছেন। আমাদের এই অবস্থাটাকে একটু ভাবতে হবে। আমাদের যদি কোন দুর্বলতা থাকে তা আপনারা নিশ্চয়ই বলবেন, সমালোচনা করবেন। আমরা আত্মসমালোচনা করতে চাই। কিন্তু যে সমালোচনাটা করলেন তা ঠিক নয়। প্রত্যেকটি শিক্ষা ক্ষেত্রেই যে পরিমাণ ছাত্র বেড়েছে শিক্ষক সেই পরিমাণে বাড়েনি বলেছেন। কিন্তু এর জন্য কি আমরা আসামী? আমরা চেয়েছিলাম বাড়াতে, কিন্তু তা বাড়াতে পারব না। আমরা শিক্ষক বাড়াতে পারব না, বিদ্যালয় বাড়াতে পারব না। কারণ মহামান্য হাইকোর্ট থেকে

নির্দেশ দেওয়া হয়েছে বাড়ানো যাবে না। আজকে সেজন্য পশ্চিমবাংলার বুকে বিদ্যালয় করা বন্ধ আছে। শিক্ষকদের নিয়োগ বন্ধ আছে। সারা ভারতবর্ষের সঙ্গে তুলনা করলে আমরা দেখব—কার সঙ্গে তুলনা করব, আপনারা মহারাষ্ট্র, মহারাষ্ট্র বলে চিৎকার করছেন, কিন্তু সেটি আপনাদের হাতছাড়া হয়ে গেছে অন্ধ্রপ্রদেশের সঙ্গে তুলনা করলে দেখব—এটির সঙ্গে তুলনা করলে ভাল হয়, কারণ এখানকার লোকসংখ্যা প্রায় আমাদের সমান সমান এবং মাননীয় প্রধানমন্ত্রীর রাজ্যও বটে— যে আমাদের রাজ্যে যেখানে সংখ্যা হচ্ছে ১ লক্ষ ৯৩ হাজার ৬৩৫, সেখানে অন্ধ্রপ্রদেশের সংখ্যা হচ্ছে ১ লক্ষ ৬ হাজার ১০৪। এমন কি মহারাষ্ট্রে হচ্ছে ১ লক্ষ ৩৬ হাজার। যেখানে পশ্চিমবাংলায় হচ্ছে ১ লক্ষ ৯৩ হাজার সেখানে মহারাষ্ট্রের সংখ্যাটা হচ্ছে ১ লক্ষ ৩৬ হাজার। দ্বিতীয় প্রশ্ন এখানে যেটি উঠেছে, ড্রপ আউট নিয়ে সেই ব্যাপারে বলি, হ্যাঁ, পশ্চিমবাংলায় ড্রপ আউট আছে। সারা ভারতবর্ষে আছে। কিন্তু এই সংখ্যাটা আপনারা কোথায় পেলেন তা জানি না? ১৯৯৩-৯৪ সালে অন্ধ্রপ্রদেশে ড্রপ আউট হয়েছিল ৬২.৮২, আসামে ৬৭.৫৫, মহারাষ্ট্রে ৪৯.৭৯, সেখানে পশ্চিমবাংলায় ছিল ৪৬.৬৭। কি বলবেন এবারে? আমরা পিছিয়ে আছি? একটা হিসাব, আমাদের একটা ত্রুটি ছিল। আপনারা দেখবেন আগে ছোট ক্লাস ওয়ান আর বড় ক্লাস ওয়ান—এই দুটোকে একসঙ্গে নিয়ে রিপোর্ট তৈরি হত। যার ফলে ক্লাস ওয়ানে যারা পড়ত তখন একটা গণ্ডগোল দেখা যেত। এখানে ইংলিশ নিয়ে প্রশ্ন করেছেন—একই কথা বারে বারে বলা হচ্ছে। ভারতবর্ষের কোন রাজ্য এটি আছে—এখানে ২৫টি রাজ্য আছে আর ৭টি কেন্দ্র শাসিত রাজ্য আছে—একমাত্র অরুণাচলপ্রদেশ ছাড়া আর কোথায় আছে যেখানে ক্লাস ওয়ান থেকে ইংরাজি পড়ানো হয়? অরুণাচলপ্রদেশে ক্লাস ওয়ান থেকে ফাষ্ট ল্যাঙ্গোয়েজ ইংরাজি পড়ানো হয় আর বাকি রাজ্যগুলিতে সেকেণ্ড ল্যাঙ্গোয়েজ হিসাবে ইংরাজি পড়ানো হয়। তিন চারটি রাজ্য আছে যেখানে ক্লাস থ্রি থেকে পড়ানো হয়। আর বেশিরভাগ রাজ্যে হয় ফাইভ থেকে না হয় সিক্স থেকে পড়ানো হয়। আপনারা মূল্যায়নের ব্যাপারে প্রশ্ন করেছেন। আধুনিক যুগে কোন দেশ আছে, যেখানে পুরানো পদ্ধতিতে মূল্যায়ন হয়, যেখানে তিন চার ঘন্টা ধরে পরীক্ষা করা হয়? এর ফলে কি হতে পারে? যে পরীক্ষা দিচ্ছে তার তো অসুখ হতে পারে, তার মানসিক সঙ্কট থাকতে পারে। তিন ঘন্টা পরীক্ষার মাধ্যমে তার ভাগ্য নির্দ্ধারণ হয়ে যাবে? আমি জানি না, কংগ্রেস দলের মাস্টারমহাশয়রা স্কুলে গেছেন কিনা? তাঁরা বি. এড পরীক্ষার সময়ে বলে এসেছিলেন, মূল্যায়নের আধুনিক ব্যবস্থাটা মানতে হবে। এখানে পরীক্ষা ব্যবস্থা উঠে গেছে বলে বলেছেন। কোথায় উঠে গেছে? দশগুণ বেড়েছে—প্রতি মাসে পরীক্ষা হয়, প্রতি পক্ষে পরীক্ষা হয়। মূল্যায়নের যে ব্যবস্থা ছিল সেটি একটু জটিল ছিল। আমরা সেটিকে সহজ করেছি, সরল করেছি। যারফলে এখন সুবিধা হয়েছে।

[5-05 – 5-15 p.m.]

আপনারা অ্যাডমিশনের ব্যাপারে প্রশ্ন তুলেছেন, আপনারা বলুন কি পদ্ধতিতে করতে

বলেন আপনারা? আপনারা বললেন যে কোথাও লটারীর মাধ্যমে 'অ্যাডমিশন দেখেননি। আমরা তো সব ক্লাশের ক্ষেত্রে এই নিয়ম করিনি শুধু মাত্র প্রথম শ্রেণীর ক্ষেত্রে এই লটারী ব্যবস্থা প্রযোজ্য। প্রথম শ্রেণীতে যারা পড়বে তাদের কি পরীক্ষা নেব? আমি কৃষ্ণনগরে একটি স্কুলে প্রথম শ্রেণীতে ভর্ত্তির ব্যাপারে পরীক্ষার প্রশ্নপত্র দেখলাম, তাকে প্রথম প্রশ্নটি করা হয়েছে যে আমাদের যে দুধ দেয় তাকে কি বলে? আমি এই প্রশ্নের উত্তর সম্পর্কে ওই স্কুলেরই একজনকে জিজ্ঞাসা করলাম, একজন উত্তর দিলেন গোয়ালা এবং আরেকজন বললেন গাই এবং গরু। সুতরাং এর থেকেই বোঝা যায় একটা শিশুর পক্ষে এই ধরনের উত্তর দেওয়া কি বিপজ্জনক। সুতরাং আমরা যে লটারীর মাধ্যমে ভর্ত্তির ব্যবস্থা করেছি সেটা খুবই বিজ্ঞানসম্মত এবং এই ধরনের শিক্ষা ব্যবস্থা সারা ভারতবর্ষের মধ্যে বিরল। এই পথ ধরা ছাড়া আমাদের আর কোনও বিকল্প পথ নেই। আপনারা বলেছেন যে, সরকারি বিদ্যালয়গুলোতে নাকি পড়াশুনো হয় না। তাই যদি হয়, তাহলে সরকারি বিদ্যালয়গুলোতে হাজার হাজার দরখাস্ত জমা পড়ছে কেন বলতে পারেন? এর থেকেই প্রমাণিত হয় যে, সরকারি বিদ্যালয়গুলোতে পড়াশুনা হয়। আমরা ৫টি জেলার নাম বারবার বলে থাকি, সেখানে নানা পরিকল্পনা গ্রহণ করেছি। সেখানে ডি.পি.ই.পি. মানে ডিস্ট্রিক্ট প্রাইমারি এডুকেশন প্রোগ্রাম গ্রহণ করেছি। আগামী ৫ বছরে আমাদের বাজেটের বাইরে কেন্দ্রীয় সাহায্য নিয়ে ২০০ কোটি টাকা খরচ করা হবে। এর দ্বারা সব ছেলেমেয়েকেই বিদ্যালয়ে ধরে আনা যাবে। প্রাইমারি শিক্ষকদের এই ব্যাপারে অন্তর্ভুক্ত করার ব্যাপারে আমরা আরো ৮টি স্কীম নিয়েছি যার নাম হচ্ছে জয় ফর লার্নিং। এর দ্বারা যাতে গ্রামের শহরের সমস্ত ছেলে মেয়ে বিদ্যালয়ে আসতে পারে তার ব্যবস্থা করেছি। এছাড়া বই দেওয়ার ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে একটা বিশেষ স্থান অধিকার করেছি। আমি দৃঢ়তার সঙ্গে বলতে পারি যে, কোনও রাজ্যে একই দিনে সাড়ে ৩ কোটি বই ১ কোটি ২০ লক্ষ ছেলেদের হাতে দেওয়া সম্ভব হয়নি। এখানে ৬০ হাজার বিদ্যালয়ে পঞ্চায়েতের মাধ্যমে এই বছরে ১৮ই মে প্রাথমিক স্কুলে আমরা বই তুলে দিয়েছি। ভারতবর্ষের আর কোনও রাজ্যে এইরকম ব্যবস্থা আছে কিনা জানি না। সেখানে দুটি ১টি বিদ্যালয় না পেতে পারে বা ছেলেরা না পেতে পারে কারণ সেখানে হয়ত সেই স্কুলে কোনও গণ্ডগোল থাকতে পারে। কিন্তু আমরা ১৮ই মে সমস্ত প্রাথমিক বিদ্যালয়গুলোতে বই তুলে দিতে সক্ষম হয়েছি। আগে কেন্দ্রীয় সরকার কাগজের উপরে ভরতুকি দিতেন কিন্তু ৪ বছর আগে সেটা বন্ধ হয়ে গেছে। তখন কাগজের দাম ছিল ১৭ হাজার টাকা প্রতি মেট্রিক টন আর এখন তার দাম দাঁড়িয়েছে ৩৪ হাজার টাকা পার মেট্রিক টন। সুতরাং এই অবস্থার মধ্যেও আমরা সমস্ত প্রাইমারি স্কুলে বই দিয়ে দিতে পেরেছি। এরপরে মাদ্রাসা শিক্ষার ব্যাপারে প্রশ্ন এসেছে। আপনারা একটা রাজ্যের নাম করতে পারেন যেখানে মাদ্রাসা শিক্ষার ক্ষেত্রে আধুনিক ব্যবস্থা আছে। আমি শুনেছি বিহারে একটা বোর্ড নাকি আছে তারা কাজকর্ম করছে। কিন্তু কিছুদিন আগে বিহার ওই বোর্ডের সম্পর্কে তো কাগজে দেখালেন। তারপরে কংগ্রেসি শাসিত রাজ্য আসামে একটা মাদ্রাসা শিক্ষার বোর্ড আছে, সেটাও এখন অচল হয়ে পড়েছে। সুতরাং একমাত্র পশ্চিমবঙ্গে যেখানে কংগ্রেসি আমলে ২০০টির মতো মাদ্রাসা স্কুল ছিল আজকে

সেখানে আমরা ৪৫০টি মাদ্রাসা স্কুল করতে সক্ষম হয়েছি। আমরা মাদ্রাসা বোর্ডকে অটোনোমাস করতে সক্ষম হয়েছি। প্রাইমারি স্কুলের বিল্ডিংয়ের গ্রান্টও দেওয়া হয়েছে এবং প্রাইমারি স্কুলের জন্য ৯ কোটি টাকার গ্রান্ট দিয়ে দিয়েছি। এছাড়া বাড়িঘর করার জন্য ১ কোটি টাকা বিভিন্ন মাদ্রাসাকে দিয়েছি। অর্থনৈতিক প্রতিবন্ধকতা থাকা সত্ত্বেও আমরা যতটুকু করা যায় তার চেষ্টা করছি। তারপরে মাননীয় সদস্য একজন বললেন যে শুধু ক্লাশ টেন পর্যন্ত আরবি পড়া হচ্ছে কিন্তু ১১-১২ ক্লাসে আর আরবি পড়ার বা শিক্ষার কোনও ব্যবস্থা নেই। এক্ষেত্রে একটু জটিলতা আছে, কারণ অনেক বাড়ির থেকেই পড়াতে চায় না, তাছাড়া ধর্মীয় প্রতিবন্ধকতা আছে এবং কিছু অনুভুতির ব্যাপারও আছে সব মিলিয়ে সমস্ত ব্যাপারটাই খুব সংবেদনশীল বিষয়। তবুও আমরা আলোচনার মাধ্যমে সমস্যার সমাধানের চেষ্টা করছি। আমি শেষে এইকথা বলতে চাই যে, বিরোধী সদস্যরা বলছেন কেবল স্কুলগুলোকে প্রাইভেট করে দিন, কিন্তু আমরা চাই না স্কুলগুলো প্রাইভেটে চলে যাক। আজকে স্কুলগুলো প্রাইভেটে করে দিয়ে আপনার আমার ছেলে মেয়েরা ভাল ভাল স্কুলে পড়বে আর গরিবের ঘরের ছেলে মেয়েরা পড়তে পারবে না সেটা আমরা হতে দিতে পারি না। এই প্রসঙ্গে রবীন্দ্রনাথের একটি কথা মনে পড়ে—সোনার থালায় ভাত খেতে ভাল লাগে। কিন্তু সোনার থালা পাব কোথায়? সোনার থালায় ভাত খেতে ভাল লাগে ঠিকই কিন্তু সোনার থালা কজনের ভাগ্যে জোটে? যার বাড়িতে ভাতই জোটে না, তাকে সোনার থালার দিকে তাকাতে দেখা যাবে যে, হয় তাকে শ্মশানে যেতে হবে, তা না হলে কবরে যেতে হবে। সেইকারণে এখনকার গ্রামের বলুন, শহরের বলুন গরিব ছেলে-মেয়েরা সোনার থালা আর চায় না। তারা মাটির থালা হোক, শাল পাতার থালা হোক তাতেই ভাত, ডাল খেতে চায় কিন্তু পড়ার সুযোগ যাতে পায় তারজন্য তাদের খুব চেষ্টা। এবং আমরা আমাদের দিক থেকে সেই চেষ্টা পুরণের যথাসম্ভব চেষ্টা করছি। আগে পশ্চিমবঙ্গে যে পিছিয়ে পড়া ছেলেমেয়েরা পড়াশুনোর সঙ্গতি ছিল না, আজকে আমরা পঞ্চায়েতের মাধ্যমে তাদের বইপত্র দিয়ে পড়ার সুযোগ করে দিয়েছি। কংগ্রেসি আমলে শিক্ষাকে নিয়ে তো আপনারা নৈরাজ্য করে গেছিলেন, সেইখান থেকে তুলে এনে সুস্থ পরিবেশ ফিরিয়ে আনতে আমাদের সময় লেগেছে এবং আমরা যথেষ্ট এখন উন্নতি করেছি। এবং এটাই আপনাদের খারাপ লাগছে যে গরিব ঘরের ছেলেরাও আজকে পড়ার সুযোগ পাচ্ছে। আমরা গর্বিত যে, সাড়ে সাত কোটি মানুষকে আজকে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও শিক্ষা দিতে পেরেছি এবং পশ্চিমবঙ্গের শিক্ষাব্যবস্থায় একটা উল্লেখযোগ্য ভূমিকা পালন করেছি। কিছু দুর্বলতা যে আমাদের নেই তা নয়, কিছু দুর্বলতা আছে। কিন্তু আমি বিশ্বাস করি আপনারা যদি আমাদের সঙ্গে সহযোগিতা করেন তাহলে আমরা ঐসব অসুবিধা কাটিয়ে উঠতে পারব। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বাজেট সমর্থনের কিছু বলার আগে যেহেতু আমার নাম এখানে দু-বার উচ্চারিত হয়েছে তার কৈফিয়তে বলছি—আমি

অত্যন্ত ব্যথিত, মাননীয় বিরোধী দলের নেতা এখানে এই রকম অসত্য কথা বলায়। তিনি বলেছেন, আমি নাকি ১৫ দিনের মধ্যে পেনশন পেয়েছি। অতীশবাবুও বলেছেন, আমি নাকি ৪ দিনের মধ্যে পেনশন পেয়েছি। অচিন্তবাবু যখন মন্ত্রী ছিলেন তখন তিনি এ সম্বন্ধে সভায় ব্যাখ্যা দিয়েছেন যে, আমি ক-মাস পরে পেনশন পেয়েছি এবং তার থেকে কম দিনে কত হাজার শিক্ষক এই রাজ্যে পেনশন পেয়েছেন। আজকে পুনরায় একথা এখানে উল্লেখ করা হয়েছে। সেই জন্য আমি অত্যন্ত ব্যাথিত।

আমি আজকে বাজেট বরাদ্দের সমর্থন করে এবং বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা করে আমার কিছু বক্তব্য এখানে পেশ করব। আমি বিশেষ ভাবে আনন্দিত জয়নালবাবুর বক্তৃতা শুনে। আমি ১৯৭৭ থেকে মন্ত্রী আছি—মাঝে দু-বছর বাদে, আর উনি মাঝে চার-বছর ছিলেন না। জয়নাল আবেদিন সাহেবকে এই রকম বিনম্র বক্তৃতা করতে আগে কখনও শুনিনি। এই রকম আকুতি তাঁর ভাষণে আগে কখনও শুনিনি। আমি চেষ্টা করব তিনি তাঁর বক্তৃতার মধ্যে যে বিষয়গুলো জানাতে চেয়েছেন সেগুলো যথাযথ মূল্য দিয়ে উত্তর দেওয়ার। আমাদের সাবজেক্ট কমিটি একটা প্রতিবেদন পেশ করেছেন। সেই প্রতিবেদন সম্বন্ধে আমি বিস্তারিত মন্তব্য কিছু করতে চাই না। শুধু দু-টো বিষয়ে আমি বলব। প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা সম্ভবপর নয়—গত ১০ বছর ধরে এই বেদনা রাখার আমাদের জায়গা নেই। প্রতি বছর পরিকল্পনা খাতে টাকা বরাদ্দ করা সত্ত্বেও আদালতের নিষেধাজ্ঞা থাকার জন্য আমরা তা করতে পারি নি। আপনারা এ বিষয়ে আপনাদের উদ্বেগ প্রকাশ করেছেন, আমরাও উদ্বিগ্ন। এজন্য ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা আইন বদলানোর কথা ভাবা হচ্ছে। বিশেষজ্ঞদের সঙ্গে পরামর্শ করা হচ্ছে, যাতে এটা বদল করা যায়। অবিলম্বে এটা করা না গেলে বিদ্যালয় নির্মাণ করা যাবে না। আগামীকাল সুপ্রিমকোর্টে মামলা আছে আমাদের অ্যাডভোকেট জেনারেল উনি আজকে যাচ্ছেন। তার পর আইন পরিবর্তন করে এই প্রাথমিক শিক্ষা-প্রতিষ্ঠান স্থাপনের যে দায়িত্ব আমাদের আছে সেই দায়িত্ব আমরা প্রতি পালন করতে চাই। আরেকটা বিষয় উল্লেখ করতে চাই, এডুকেশন সাবজেক্ট কমিটির ব্যাপারে। মধ্য-শিক্ষা পর্ষদের ইতিহাসের যে পাঠক্রম সে সম্বন্ধে কিছু মন্তব্য করা হয়েছে। এবং পরিশেষে রিপোর্টে বলা হয়েছে, হঠাৎ হঠাৎ সিলেবাস পরিবর্তন করা ঠিক নয়। আমি তার বিরোধিতা করছি না। গোটা পশ্চিমবঙ্গের শিক্ষকদের কাছ থেকে যে কথা আসছে, তার উপর ভিত্তি করে বলছি, পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদে ইতিহাস সম্পর্কে পরামর্শের জন্য যে উপদেষ্টা কমিটি রয়েছে তাতে অমলেন্দু বাবুর মতো ইতিহাস বিশেষজ্ঞ আছেন। সুরঞ্জন দাসের মতো বিশেষজ্ঞ লোক আছেন, রবীন্দ্রভারতী বিশ্ব-বিদ্যালয়-এর ইতিহাস বিভাগের প্রধান আছেন। গৌতম চট্টোপাধ্যায় প্রভৃতি এই রকম ন-জন শিক্ষাবিদ আছেন। অ্যাডভাইসারি কমিটিতে তাঁরা সুপারিশ করেন ইতিহাসের সিলেবাসের পরিবর্তন করা উচিত। তাঁদের সুপারিশ যায় সিলেবাস কমিটির কাছে সেখানে ১৫ জন ইতিহাস বিশেষজ্ঞ আছেন। সেই বিশেষজ্ঞ কমিটি অনুমোদন করেন ১৯ জন সদস্য নিয়ে একটা একজিকিউটিভ কমিটি আছে, কার্য-নির্বাহী কমিটি আছে বোর্ডের

তাঁরা অনুমোদন করেন। অতএব, এখানে শিক্ষা সাব-কমিটি যা বলেছেন, হঠাৎ পিস-মিল রেটে এটা পরিবর্তন করা ঠিক নয়। আমি একান্ত ভাবে বিশ্বাস করি ইতিহাসের পাঠক্রমের যে পরিবর্তন করা হয়েছে তাতে নেতাজীকে বাদ দেওয়া হয়নি। সেই আমলের স্বাধীনতা সংগ্রামী তাঁদের একটুও খাঁটো করা হয়নি। পদ্ধতি অনুসারে, স্তরে স্তরে বিবেচনা করে, গণতান্ত্রিক পদ্ধতি অনুসরণ করে এই ইতিহাসের পাঠক্রম পরিবর্তন করা হয়েছে। এই বিষয়টাই আমি এখানে উল্লেখ করতে চাই। পরের যে বিষয় এসেছে—শিক্ষার সুযোগ আমরা কতটুকু বৃদ্ধি করতে পেরেছি—সেটা মাননীয় সদস্যরা এখানে উল্লেখ করেছেন। ১১ জন মাননীয় সদস্য এখানে আলোচনায় অংশ গ্রহণ করেছেন। আমাদের সরকারি পক্ষের অনেক বিধায়ক তাঁরা যুক্তি দিয়ে কথাগুলো বলেছেন। আমি শুধু বিনীতভাবে এখানে জিজ্ঞাসা করতে চাই—ওঁরা উল্লেখ করেছেন প্রাথমিক বিদ্যালয় আপনারা কত করেছেন? আমরা ১০ হাজার করেছি। আপনি উল্লেখ করেছেন—মাধ্যমিক, নিম্ন-মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা কত বৃদ্ধি করেছেন? ইকোনোমিক রিভিউ-তে আছে, সেটা আমি আর উল্লেখ করতে চাইছি না।

[5-15 – 5-25 p.m.]

হায়ার সেকেণ্ডারি স্কুল, ১৯৭৭ সালে ছিল ১২৯টি, আর এখন পশ্চিমবাংলায় হায়ার সেকেণ্ডারি স্কুল আছে ১৪২০টি। আগে যেখানে ১২৯টি ছিল, এখন সেখানে ১৪২০টি হয়েছে, বিশ্বের এর কোন তুলনা নেই। কোথায় এতগুণ উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা বৃদ্ধি পেয়েছে? ১৯৭৭ সালে ১৬৪টি কলেজে উচ্চ মাধ্যমিক পড়ানো হত, আর এখন পড়ানো হচ্ছে ২৬৬টি কলেজে। এই রকম তুলনা শুধু ভারতবর্ষের কোথাও নয়, বিশ্বের কোথাও আছে বলে আমার জানা নেই। ১৯৯৩ সালের ওয়ার্ল্ড এডুকেশন রিপোর্ট, তাতে বলা আছে, আমাদের রাজ্যের যে অগ্রগতি তার তুলনা বিশ্বের কোথাও নেই। এনরোলমেন্ট ১৯৭৮ সালে উচ্চ মাধ্যমিক, ১১ ক্লাশে ভর্ত্তি হয়েছিল ৫৮ হাজার, আর ১৯৯৪ সালে, অর্থাৎ গতবছরে ভর্ত্তি হয়েছে—শুধু স্কোপ আছে তাই নয়—৩,৪৬,৯৯৭ জন। অর্থাৎ ছয় গুণ বৃদ্ধি পেয়েছে। ভারতবর্ষের কোথাও কি এই রকম হয়েছে? ১৯৭৭ সালে পাশের সংখ্যা ছিল ২৯,৮৪২ জন, আর গতবারে পাশ করেছিল, অর্থাৎ ১৯৯৪ সালে ১,৬২,৬০২ জন, অর্থাৎ সাড়ে পাঁচ গুণ বৃদ্ধি পেয়েছে। ১৯৯৩ সালের ওয়ার্ল্ড এডুকেশন রিপো[illegible] কোনও প্রমাণ নেই, যে এটা অন্য রাজ্যে হয়েছে। এত ছাত্রসংখ্যা, এত সাফল্য, অন্য কোনও রাজ্যে আছে, এই রকম কোনও তুলনা নেই। ১৯৭৭ সালে মাধ্যমিক পরীক্ষায় পাশ করেছিল ৮৪ হাজার ৬৪৫ জন, আর এই বছরে পাশের সংখ্যা ২ লক্ষ ৮১ হাজার, অর্থাৎ সাড়ে তিনগুণ বৃদ্ধি পেয়েছে। এর কোন তুলনা, কোথাও নেই। আরেকটা বলেছেন, শিক্ষার স্ট্যাণ্ডার্ড সম্বন্ধে। শিক্ষার মান কত বেড়েছে সেই ব্যাপারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে বইটা থেকে বলছি, বোর্ডস অফ সেকেণ্ডারি অ্যাণ্ড হায়ার সেকেণ্ডারি এডুকেশন, এটা প্রকাশ করেছে, মিনিস্ট্রি অফ হিউম্যান রিসোর্সেস ডেভেলপমেন্ট, গভর্নমেন্ট অফ ইণ্ডিয়া, এই বইটা থেকেই আমি উল্লেখ করেছি, মাধ্যমিকের পাশের হার—অন্ধ্রপ্রদেশে ৩৪.৩ পারসেন্ট পাশ

করে,; বিহারে ৫৬.৯ পারসেন্ট পাশ করে; গুজরাটে ৫৭.৫ পারসেন্ট পাশ করে; হরিয়ানায় ৪০.২ পারসেন্ট পাশ করে; কেরালায় ৪৫.৫ পারসেন্ট পাশ করে; মহারাষ্ট্রে ৪৪.৪ পারসেন্ট পাশ করে; তামিলনাড়ুতে ৫১.০ পারসেন্ট পাশ করে; উত্তরপ্রদেশে ৪৬.৬ পারসেন্ট পাশ করে এবং আমাদের রাজ্যে ৬৭ পারসেন্ট পাশ করে। এটা যদি মান না হয়, তাহলে আমি মান কিভাবে প্রমাণ করব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আরেকটা বই থেকে উল্লেখ করছি, ভারত সরকার থেকে প্রকাশিত এন. সি. ই. আর. টি. থেকে, বইটার নাম, 'রিপোর্ট অফ দি ন্যাশনাল স্টাডি অফ স্কলাসটিক অ্যাচিভমেন্ট ইন ক্লাশ টেন অ্যাণ্ড টুয়েলভ ক্লাস'। কত স্কলাসটিক, কে অ্যাচিভমেন্ট করেছে, এন. সি. ই. আর টি-র পক্ষ থেকে ২১শে জানুয়ারি ১৯৯০ সালে গোটা ভারতবর্ষব্যাপী একটা পরীক্ষা হয়। এটা আমারই সুপারিশ ছিল, আমি যখন আগে শিক্ষামন্ত্রী ছিলাম। গোটা ভারতবর্ষব্যাপী পরীক্ষাটা হয়েছিল, কোন রাজ্য কোথায় দাঁড়িয়ে আছে এটা পরীক্ষা করবার জন্যই পরীক্ষাটা নেওয়া হয়। আমি বলেছিলাম একটা স্কলাসটিক অ্যাচিভমেন্ট পরীক্ষা করা হোক। সেই রিপোর্টে বলা হয়েছে, আই. সি. এস. সি, সি. বি. এস. সি, নাগাল্যাণ্ড এবং মিজোরাম এই রকম কয়েকটা বোর্ড ছাড়া, গোটা দেশের মধ্যে পরীক্ষাটা হয়েছিল। তাতে দেখা যায় পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ এবং উচ্চ মাধ্যমিক সংসদ নিয়ন্ত্রিত শিক্ষার মান ভারতবর্ষের মধ্যে সব থেকে উপরে এই চারটি মাত্র বোর্ড ছাড়া। এই বইয়েই বিষয়টা উল্লেখ আছে, এটা আমাদের কথা নয়। এটা যদি শিক্ষার মানের উন্নতির প্রমাণ না হয়, তাহলে আমি কি দিয়ে প্রমাণ করব? একটা কথা এখানে বলা হয়েছে পেনশন নিয়ে। এটা অত্যন্ত স্বাভাবিক কথা। আমরা পেনশনের বিষয়টা সম্পর্কে যথেষ্ট পরিমাণে গুরুত্ব দিতে চাই। এখানে কিছু দুঃখজনক ঘটনাও আছে, আবার কিছু সাফল্যও আছে। যতজন চাকরি করে তার গড় হিসাবে সাধারণত তিন পারসেন্ট প্রতি বছর অবসর নেন। এটাই আমাদের রাজ্যের গড় হিসাব। যখন আমরা এই সরকারের দায়িত্বে আসি, তখন প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা কর্মীর সংখ্যা ছিল ২,২৫,০০০। ১৯৮৬ সালে আমরা নতুন পেনশন বিধি চালু করেছি। তাহলে ১৯৮৬ থেকে ১৯৯৪, এই আট বছরে যদি গড়ে তিন পার্সেন্ট অবসর নেন। তাহলে আট বছরে আমাদের রাজ্যে যত জন শিক্ষক অবসর নিয়েছেন তার সংখ্যা হচ্ছে ৫৪ হাজারের মতো। ১৯৯৪ সালের শেষ পর্যন্ত যে চূড়ান্ত পেনশন দেওয়া হয়েছে তার সংখ্যা হল ৩৫ হাজারের মতো, আর প্রভিশনাল পেনশন যেটা হবে তার সংখ্যা ৫ হাজারের মতো, সর্বসাকুল্যে আমরা ৫৪ হাজারের মধ্যে ৪০ হাজার পেনশন দিয়েছি আর ১৪ হাজারের মতো শিক্ষককে পেনশন দিতে পারিনি। এই ব্যর্থতা, দুর্বলতা আমাদের আছে, এই দুঃখ আমাদের আছে। আমরা এটা দূর করতে চাই। সাথে সাথে এটাও উল্লেখ্য, বাজেট পেশ করবার সময় মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন—যাদের চূড়ান্ত কাগজপত্র আছে তাদের চূড়ান্ত পেনশন দেওয়া হবে, আর যাদের কোনও কাগজপত্র নেই তাদের ১ হাজার টাকা পেনশন দেওয়া হবে। সরকারের পক্ষ থেকে আগামী দশ দিনের মধ্যে—দশ দিন লাগবে না তবু আমি সভাকে আশ্বস্ত করতে এবং সেটা যাতে ভঙ্গ না হয় তার জন্য দশ দিন সময় নিচ্ছি। এই দশদিনের মধ্যে একটা ড্রাফট বা খসড়া চূড়ান্ত হয়েছে, অসীম বাবু

ও আমি দেখেছি, আমরা অনুমোদন করেছি। দেবপ্রসাদ বাবু এবং আরো অনেকে বলেছেন, তাঁদেরকে আমি সরকারের পক্ষ থেকে আশ্বস্ত করে বলতে চাই, সর্বশেষ যে বেতন পেয়েছেন তার অর্ধেক অথবা এক হাজার টাকা এর মধ্যে যেটা কম হবে সেটাই পেনশন দেওয়া হবে। এই আদেশ দশ দিনের মধ্যে দেওয়া হবে।

আমার পরের যে বিষয় খুব স্বাভাবিক ভাবেই আসছে, আমিও উদ্বেগ প্রকাশ করছি এখানে মাননীয় সদস্যরা আছেন, কেউ শিক্ষকতা করেন কেউ বা শিক্ষার্থীর পিতা, মাতা, প্রশ্নপত্র যদি প্রকাশ হয়ে যায়, এর থেকে নিন্দনীয় কাজ আর কিছু হতে পারে না। এই বিষয়ে উদ্বেগ, উৎকণ্ঠা আমার আছে। আমি শুধু জয়নালসাহেব কতগুলি কথা বলেছেন এবং আপনি যে বিনম্রভাবে বলেছেন আমি তার থেকেও বেশি বিনীতভাবে বলছি যে, প্রশ্নপত্র যদি পরীক্ষার আগে প্রকাশিত হয় তার জন্য—আমরা পুরনো আমলের লোক, আপনার নিশ্চয়ই মনে থাকতে পারে ১৯১৭ সালে তখন দেবপ্রসাদ সর্বাধিকারী কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য ছিলেন, তখন এই পরীক্ষা নিয়ন্ত্রণ করত কলকাতা বিশ্ববিদ্যালয়। ১৯১৭ সালে পর পর দুটি পরীক্ষার, অঙ্ক ও সংস্কৃত পরীক্ষার প্রশ্ন বেরিয়েছিল ব্রিটিশ আমলে। দেশব্যাপী তার সমালোচনা হয়, দুঃখজনক ব্যাপার হয়েছিল ১৯১৭ সালে। শুধু তাই নয় ১৯৫৪ সালের ১০ই মার্চ যুগান্তর ও আনন্দবাজার পত্রিকা খুললে দেখবেন সেখানে সংস্কৃত এবং ইতিহাস প্রশ্ন ছাপা হয়েছিল এবং তা সত্ত্বেও ১১ই মার্চ পরীক্ষা হয়েছিল। তার জন্য গনেশ ঘোষ এই সভায় দাঁড়িয়ে এর বিরুদ্ধে অভিযোগ তুলেছিলেন যে প্রশ্নপত্র খবরের কাগজে ছাপা হয়েছে, তার উপরে ভিত্তি করে কেন পরীক্ষা হল, এই অভিযোগ তিনি করেছিল। এই অভিযোগের উত্তর আমি এখানে অ্যাসেম্বলি প্রসিডিংস বই থেকে উল্লেখ করছি। সেই সময় পান্নালাল দাশগুপ্ত তার একটি কথা আমি এখানে উল্লেখ করছি। পান্নালাল দাশগুপ্ত ৩১শে আগস্ট যখন নাকি এই বিধানসভায় আলোচনা শুরু হয়েছিল প্রশ্নপত্র প্রকাশ হয়ে গিয়েছিল সেই ব্যাপার নিয়ে পান্নালাল দাশগুপ্ত তদানীন্তন মন্ত্রী ৩১শে আগস্ট ১৯৫৪ সালে যা বলেছিলেন তার একটা অংশবিশেষ আমি পড়ে শোনাচ্ছি,

"The results will be published but there will be another examination for scholarship and the results of the students who passed in the first division would be collated with the results of their test examinations. That is, fifty thousand papers will be examined with a view to comparing the marks in the test examinations."

এর থেকে লজ্জার কথা আর কিছু হতে পারে না। এই বিধানসভায় দাঁড়িয়ে আপনাদের মন্ত্রী পান্নালাল দাশগুপ্ত এই বক্তব্য রেখেছিলেন, আমরা তা সত্ত্বেও বলছি আমাদের পক্ষে এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যে অন্তত পক্ষে কয়েক ঘন্টা আগে পদ্মপুকুর ইনস্টিটিউশন থেকে উচ্চ মাধ্যমিকের প্রশ্নপত্র বেরিয়ে গেছে, এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়। মাধ্যমিকে যে প্রশ্নপত্র বেরিয়েছিল বলে অভিযোগ করা হয়েছে, আমাদের কাছে পেপার আছে আমাদের

দুর্বলতা, এটা আমাদের কাটাতে হবে। অ্যাডজর্নমেন্ট মোশন এনেছিলেন, গ্রহণ করতে পারা গেল না, আমরা প্রস্তুত ছিলাম। মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্রের কথার জবাবে বলেছিলাম আমার কাছে পেপার আছে মাধ্যমিকের কোনও প্রশ্নপত্র প্রকাশ হয়নি, লিক করেনি। কিন্তু উচ্চ মাধ্যমিকে পদ্মপুকুর ইনস্টিটিউশন থেকে কয়েক ঘন্টা আগে দুটি প্রশ্নপত্র বেরিয়ে গিয়েছিল, যারা এর সাথে ছিল তাদের গ্রেপ্তার করা হয়েছে, এ সম্পর্কে আমার কাছে রিপোর্ট আছে সেটা আমি বলেছি।

[5-25 – 5-35 p.m.]

তারপর এখানে ড্রপ আউটের বিষয় বলা হয়েছে আমাদের অন্যতম মন্ত্রী আনিসুর রহমান সাহেব এ বিষয়ে বলেছেন। এই ড্রপ আউটের বিষয় পরস্পর-বিরোধী বক্তব্য আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি রিপোর্টের কথা আমি এখানে উল্লেখ করছি। শ্রী রাঘবেন্দ্র চ্যাটার্জি, আই. আই. এম. কলকাতা—আই. আই. এম. থেকে উনি এই রিপোর্টটা প্রকাশ করেছেন এবং এন. সি. ই. আর. টি. দিল্লি থেকেও এটা প্রকাশ করা হয়েছে শ্রী রাঘবেন্দ্র চ্যাটার্জি তাঁর রিপোর্টে পশ্চিমবঙ্গ সম্পর্কে ৮ নং পৃষ্ঠায় বলেছেন যে, পশ্চিমবঙ্গে প্রথম শ্রেণীতে ১৯৯০ সালে একটি জায়গায় ১৯৭ জন ছাত্র ছিল, তার পরের বছর ক্লাশ টু, তার পরের বছর ক্লাশ থ্রি, তার পরের বছর ক্লাশ ফোর, এই করে ১৯৯৩ সালে ক্লাশ ফোরে গিয়ে দেখা গেল সেখানে ১৭২ জন ছাত্র আছে। অর্থাৎ এখানে ড্রপ আউটের সংখ্যা মাত্র ২.০৩%। এর সত্য, মিথ্যা আমি বলতে পারব না। তবে একজন লব্ধ-প্রতিষ্ঠিত শিক্ষক সার্ভে করে বলেছেন প্রথম শ্রেণী থেকে চতুর্থ শ্রেণী পর্যন্ত পশ্চিমবাংলায় ড্রপ আউটের পরিমাণ মাত্র ২.০৩ শতাংশ। এই তথ্যটি বিনীতভাবে আমি এই সভার কাছে পেশ করলাম। এরপর কাট মোশনে আপনারা বলেছেন যে, এখানে ছাত্রদের কাছ থেকে নাকি বেশি ফিস নেওয়া হচ্ছে। অর্থাৎ এখানে ফিস-এর পরিমাণ বাড়ছে। এ সম্পর্কেও আমি একটি তথ্য যা দিল্লির ন্যাশনাল ইন্সটিটিউট অফ এডুকেশন, প্ল্যানিং অ্যাণ্ড অ্যাডমিনিস্ট্রেশন অর্থাৎ যা 'নিপা' থেকে প্রকাশিত হয়েছে তা আমি উল্লেখ করছি। Selected statistics of school education in India., ১৯৮৪-৮৫। সেই তথ্যে বলছে, ভারতবর্ষে দ্বিতীয় কোনও রাজ্য নেই যে রাজ্যে আমাদের যে অন্যান্য ফিস-বেতন তো লাগে না—যা আমাদের আছে তার চেয়ে কম ফি আদায় করা হয়। এ রকম কোনও রাজ্যের অস্তিত্ব ভারতবর্ষে নেই যেখানে আমাদের চেয়ে কম ফি আদায় করা হয়। এটা আমার কথা নয়, কেন্দ্রীয় সরকারের সংস্থা 'নিপা', তাদের পক্ষ থেকে এই তথ্যটা হাজির করা হয়েছে এবং সেটাই আমি আপনাদের কাছে নিবেদন করলাম। এরপর আপনারা আর একটি প্রশ্ন তুলেছেন—লটারির মাধ্যমে ভর্তির প্রশ্ন। আপনারা নিশ্চয়ই যশপাল কমিটির রিপোর্ট পড়েছেন, বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের যিনি চেয়ারম্যান ছিলেন, সেই অধ্যাপক যশপালের নেতৃত্বে কেন্দ্রীয় সরকার শিক্ষা উপদেষ্টা পর্ষদের সুপারিশ অনুসারে একটি কমিটি করা হয়। সেই কমিটির পক্ষ থেকে বলা হয় যে, প্রাথমিক স্তরের ভর্তির জন্য কখনোই পরীক্ষা নেওয়া উচিত নয়, এটা অবৈজ্ঞানিক, শিশু মনস্তত্বের

বিরোধী এবং সর্বোপরি শিক্ষার বিরোধী। অর্থাৎ প্রাথমিক স্তরে ছাত্রদের ভর্তির জন্য পরীক্ষা নেওয়া উচিত নয়—যশপাল কমিটি এই সুপারিশ করেছেন। এরপর কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যশপাল কমিটির রিপোর্ট বিচার বিবেচনা করার জন্য একটা ছোট কমিটি করা হয়, সে ছোট কমিটি'টিও বিচার বিবেচনা করে বলেছেন, চতুর্থ শ্রেণীর পূর্বক্ষণ পর্যন্ত ভর্তির জন্য কোনও পরীক্ষা নেওয়াটা অবৈজ্ঞানিক কাজ, গর্হিত কাজ, কখনো এটা করা উচিত নয়। এখন কথা হল একটা বিরাট সংখ্যক ছাত্র যখন ভর্তির জন্য আসছে তখন আমাদের দেবপ্রসাদবাবু বলে দিন, কিভাবে আমি সেখানে বাছাই করব? পরীক্ষা নেওয়াটা অবৈজ্ঞানিক, শিশুর মনস্তত্ব বিরোধী, শিক্ষাদর্শন বিরোধী যদি হয় তাহলে আমাকে বলে দিন কোন রাস্তায় আমি যাব? আমাদের দেশটা তো আমেরিকার মতো উন্নত দেশ নয় যে, ছেলেমেয়েদের রক্ত পরীক্ষা করে তার মধ্যে থেকে মেধ্য বের করব? আর যদি নাকি মেধা বের করিও তাহলেও আমাদের রাজ্যের যারা গরিব অংশের ছেলেমেয়ে, যাদের মেধা থাকা সত্বেও যারা লেখাপড়ার সুযোগ পায় না তারা কি নামকরা বিদ্যালয়ে পড়াশুনা করার সুযোগ পাবে না? সেই সমস্ত স্কুলে পড়াশুনা করার যে স্বপ্ন তাদের ছিল সে স্বপ্ন কি তাদের বাস্তবায়িত হবে না? দেবপ্রসাদবাবু তো গরিব মেহনতি মানুষদের কথা বলেন—আপনাদের সঙ্গে তাদের কি সম্পর্ক আছে জানিনা! কিন্তু আপনি দয়া করে এটা একটু ভাববেন। দেবপ্রসাদবাবু বললেন,—বিশ্বের কোথায় এই জিনিস আছে? আমি তাঁকে জিজ্ঞাসা করি বিশ্বের একটাও এমন উন্নত দেশ দেখাতে পারবেন যেখানে প্রাথমিক স্তরে পরীক্ষা নিয়ে ভর্তি করা হয়? সেরকম একটা দেশও গোটা পৃথিবীতে আপনি দেখাতে পারবেন না। তারপর একটা অদ্ভুত কথা বলেছেন যে, কেন লটারীর মাধ্যমে ভর্তির ব্যবস্থা করা হল—এই নিয়ে বহু আলোচনা হয়েছে এবং তার ওপর ভিত্তি করেই আমরা এই লটারীর মাধ্যমে ভর্তির ব্যবস্থা করেছি। আপনারা স্কুল বাড়ি তৈরির জন্য টাকা পয়সার কথা বলেছেন। নিশ্চয়ই আমাদের রাজ্যে যে পরিমাণে বিদ্যালয়ের সংখ্যা বেড়েছে তাতে সে পরিমাণে বিদ্যালয়ের পরিকাঠামো আমরা তৈরি করতে পারিনি। এখানে ছাত্র সংখ্যা যেভাবে বৃদ্ধি পেয়েছে সে পরিমাণে আমরা এখন বিদ্যালয় গৃহ নির্মাণ করতে পারিনি। লটারীর মাধ্যমে ভর্তির ব্যাপারে আমি আর একটা কথা বলি যে, শুধু আমাদের রাজ্যেই নয় দিল্লিতেও দু' বছর আগে সমস্ত বিদ্যালয়ে, বিশেষ করে মিশনারী বিদ্যালয়গুলি, যেগুলি সি. বি. এস. সি. নিয়ন্ত্রিত এবং আই. সি. এস. সি. নিয়ন্ত্রিত সেগুলিতেও লটারীর মাধ্যমে তারা ভর্তির ব্যবস্থা করেছেন। কলকাতায়'ও কতগুলি নামকরা বিদ্যালয় আছে যেগুলিতে লটারীর মাধ্যমে ছেলেমেয়ে ভর্তির ব্যবস্থা করা হয়। এটা নিয়ে বহু পরীক্ষা-নিরীক্ষা হয়েছে। আমি পুনরায় বিদ্যালয় গৃহ নির্মাণের প্রসঙ্গে ফিরে আসছি। কিন্তু একটা তো উদাহরণ দিতে পারবেন—এই বছর রাজ্য সরকারের বাজেট থেকে প্রাথমিক বিদ্যালয়ের বাড়ি করবার জন্য ৮ কোটি ৮৭ লক্ষ টাকা আমরা বরাদ্দ করেছি। একটা রাজ্যের নাম উল্লেখ করতে পারবেন গোটা ভারতবর্ষের মধ্যে যে রাজ্য সরকার এক বছরে প্রাথমিক বিদ্যালয়ের বাড়ি তৈরি করবার জন্য ৮ কোটি ৮৭ লক্ষ টাকা বরাদ্দ করেছেন? পশ্চিমবাংলার সরকার করেছে। যদি আরও বেশি টাকা ব্যয় করবার সুযোগ থাকতো নিশ্চয়ই আমরা করতাম, কিন্তু সেটা সম্ভব

হয়নি আমাদের পক্ষে। ভারতবর্ষের মধ্যে দিল্লি ছাড়া বাজেটের সর্বাধিক অংশের টাকা ব্যয় করা সত্ত্বেও আজকে প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণ করবার জন্য ৮ কোটি ৮৭ লক্ষ টাকার বেশি আর আমাদের পক্ষে বরাদ্দ করা সম্ভবপর হয়নি। যদি বরাদ্দ করতে পারতাম, নিশ্চয়ই আনন্দিত হতাম। কিন্তু ভারতবর্ষে দ্বিতীয় কোন রাজ্য নেই, যে রাজ্য সরকার প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণ করবার জন্য এত অধিক পরিমাণ টাকা বরাদ্দ করেছে। মাধ্যমিক বিদ্যালয়ের জন্য কিছু দিন আগে আমরা প্রায় পাঁচ কোটি টাকা বিভিন্ন মাধ্যমিক বিদ্যালয়ের মধ্যে বন্টন করেছি বাড়ি করবার জন্য। একটা রাজ্যের নাম বলুন, আমাদের রাজ্য ছাড়া, যাদের স্টেট ডোমেস্টিক প্রডাক্ট বেশি, যারা এত টাকা বরাদ্দ করেছেন মহারাষ্ট্র আমাদের থেকে স্টেট ডোমেস্টিক প্রডাক্ট বেশি, গুজরাট আমাদের থেকে স্টেট ডোমেস্টিক প্রডাক্ট বেশি, কিন্তু মাধ্যমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণ করবার জন্য আমাদের থেকে বেশি টাকা বরাদ্দ করেছে, এই রকম কোনও নজির ভারতবর্ষে নেই। যে সমস্ত রাজ্যে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে বিভিন্ন সময়ে সাহায্য পেয়ে যারা সর্বাধিক পরিমাণে তাদের স্টেট ডোমেস্টিক প্রডাক্টের পরিমাণ বৃদ্ধি করতে পেরেছে, কিন্তু সেখানেও মাধ্যমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণের জন্য, প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণের জন্য সেই পরিমাণ টাকা তারা বরাদ্দ করতে পারেনি, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যে পরিমাণ টাকা বরাদ্দ করছে। জয়নাল সাহেব একটা কথা বলেছেন, জয়নাল সাহেবের কথার আগে, আর একটা বিষয় আমি বলে নিচ্ছি। এটা অনেকেই বলেছেন ৬০/৬৫—প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষক যারা আছেন, এখানে মহামান্য আদালতের বিচারপতি মাননীয় দিলীপ বসু মহাশয় তিনি কিছু দিন আগে একটা রায় দিয়েছেন যে প্রাথমিক শিক্ষকরা একটা তারিখ পর্যন্ত ৬৫ পর্যন্ত কাজ করতে পারবেন। আমার সরকার-এর সম্পূর্ণ বিরোধী এবং আমরা এর বিরুদ্ধে আপিল করছি। আজকে যদি ভিখারি পাসোয়ানের মকদ্দমা না হত তাহলে আজকেই [illegible] হিয়ারিং [illegible] হিয়ারিং হবে। এখন আমি আপনাদের কাছে বিনীত ভাবে নিবেদন করছি, ভারতবর্ষের কোনও রাজ্যে ৬০ বছরের বেশি একদিনও শিক্ষকতা করবার কোনও সুযোগ গোটা ভারতবর্ষে নেই। অনেকগুলো রাজ্য আছে, যে [illegible] করা ৫৮ বছর পর্যন্ত চাকরি করেন। কেরালাতে ৫৫ বছরে অবসর নেন। আপনাদের অবগতির জ[illegible] বিধানসভায় দাঁড়িয়ে বিনীতভাবে নিবেদন করছি অতীশ বাবু, কেরালাতে যখন আপনাদের সরকার ছিল, আমাদের সরকার নয়, গণতান্ত্রিক সরকার নয়, যখন কংগ্রেস সরকার ছিল তখন কেরালাতে শিক্ষকদের অবসর গ্রহণ করবার বয়স ছিল ৬০ বছর। সেটাকে কমিয়ে করা হয় ৫৫ বছর। এই জন্য ৫৫ বছর করা হয়, অনেক ছেলেমেয়ে লেখাপড়া শিখেছে, অনার্স নিয়ে পাশ করেছে, এম. এ. পাশ করেছে, তারা শিক্ষকতা করবার সুযোগ পাবে না, বেকারত্বের যন্ত্রণা নিয়ে বিদায় নিতে হবে, সেই জন্য কেরালাতে ৬০ বছর থেকে বয়স কমিয়ে ৫৫ বছর করা হয়েছিল। আমরা আনন্দিত, কেরালার শিক্ষক সমাজ একটা মকদ্দমাও হাইকোর্টে [illegible]। কেরালার শ্রদ্ধেয় শিক্ষক সমাজ অবসর গ্রহণ করবার বয়স ৬০ থেকে ৫৫ বছর কমানো মেনে নিয়েছিল, পাঁচ বছর কমানো হয়েছিল এবং কেরালার শ্রদ্ধেয় শিক্ষক সমাজ তার বিরুদ্ধে কোনও মকদ্দমা

করেনি। কিন্তু আমাদের রাজ্যের দুর্ভাগ্য, আমাদের রাজ্যে মকদ্দমা হয়েছে। আমরা মনে করি ৬০ বছর পরে কোনও বয়স সম্প্রসারণ করবার কোনও সুযোগ থাকা উচিত নয় এটা আমার সরকার গভীরভাবে মনে করে এবং তার জন্য আমাদের মকদ্দমার রায়ে অন্তবর্তীকালীন আদেশ হয়েছে, সেই অন্তবর্তীকালীন আদেশকে সংশোধন করবার জন্য আমাদের যতদূর যাওয়া দরকার, যেখানে যাওয়া দরকার, সুনিশ্চিত ভাবে আমরা যাব। আমরা একান্ত ভাবে বিশ্বাস করি, পশ্চিমবাংলার বিবেকবান মানুষ আমাদের এই নীতিকে তারা সমর্থন করে। আমি একটা কথা এই প্রসঙ্গে বলব, যারা শিক্ষকদের ৬০ বছরের পরে আরও পাঁচ বছর করবার যারা দাবি করেন, মাধ্যমিক শিক্ষকদের সুযোগ পশ্চিমবাংলায় যা আছে, ভারতবর্ষের কোথাও তা নেই, প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের আর্থিক সুযোগ গোটা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি। কেন্দ্রীয় সরকারের রিপোর্ট সেই কথা বলেছে। কেন্দ্রীয় সরকার এর রিপোর্ট বলছে গোটা ভারতবর্ষের মধ্যে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের আর্থিক সুযোগ সবচেয়ে বেশি পশ্চিমবাংলায়। ৬০ বছরে অবসর নেবার কথা বিনীতভাবে শিক্ষক সমাজকে বলেছি। পেনশনের ব্যাপারটা দ্রুত করবার ব্যাপারে শিক্ষক সমাজের কাছে অঙ্গীকার করেছি। যাদের পেনশন দিতে পারছি না, কিভাবে দ্রুত করা যায়, তার জন্য চেষ্টা করছি। কিন্তু তারপরও যারা আরও পাঁচ বছর কাজ করতে চান, আমার বিশ্বাস, আমার ভুল হতে পারে বিদ্যাসাগরের রাজ্য পশ্চিমবাংলা, সেখানে শিক্ষক সমাজের গৌরব বৃদ্ধি হচ্ছে না, মর্যাদা বৃদ্ধি হচ্ছে না, ৬০ বছরের পর আরও পাঁচ বছর কাজ করতে চেয়ে তাদের সম্মান বৃদ্ধি করা হচ্ছে না, এই যারা দাবি করছেন, তাদের কাছে বিনীত ভাবে নিবেদন করব এই বিষয়টা একটু ভেবে দেখবেন। আমার শেষ যে বিষয়টি জয়নাল সাহেব এখানে উল্লেখ করেছেন, প্রধানমন্ত্রীর টাকা—প্রধানমন্ত্রী যে মিড ডে মিলের কথা বলেছেন, এই মিড ডে মিল সম্পর্কে এখন থেকে ১০ বছর আগে আমি প্রথম উত্থাপন করেছিলাম শিক্ষা মন্ত্রী সম্মেলনে পশ্চিমবাংলার পক্ষ থেকে, যে ফুড ফর ওয়ার্ক যখন মোরারজী দেশাই প্রধানমন্ত্রী ছিলেন, তখন ফুড ফর ওয়ার্ক এর মধ্যে দিয়ে যে সাফল্য অর্জন করা গিয়েছিল, আমি বলেছিলাম যে ফুড ফর এডুকেশন করুন, আপনাদের অনেক খাদ্য আছে, কিছু খাদ্য বন্টন করুন, স্কীমটা হোক ফুড ফর এডুকেশন। আমরা আনন্দিত কেন্দ্রীয় সরকার এই স্কীম নিয়মিত ভাবে গ্রহণ করেছেন। কিন্তু আমার কথা যে কেন্দ্রীয় সরকার দু বছর আগে যে বিশ্ব শীর্ষ সম্মেলন দিল্লিতে হল, সেখানে তিনি বলেছিলেন, তিনি সিক্স পারসেন্ট অব দি জি. এন. পি. ব্যয় করবেন। যে টাকার কথা তিনি বলেছিলেন, আমি ধরে নিচ্ছি, সেই টাকা তিনি ব্যয় করবেন। করবেন কি করবেন না সন্দেহ করবার কারণ আছে, আমি তার মধ্যে যাচ্ছি না—যে টাকার কথা প্রধানমন্ত্রী ঘোষণা করেছেন সুরজ কুণ্ডে গতকাল, যদি সেই টাকা ব্যয় করেনও তা সত্ত্বেও প্রধানমন্ত্রীর যে ঘোষণা এবং তদানিন্তন শিক্ষামন্ত্রী অর্জুন সিংহের যে ঘোষণা, তদানিন্তন দায়িত্বপ্রাপ্ত অর্জুন সিংহের যে ঘোষণা যে ৬ পারসেন্ট অব দি জি. এন. পি. ব্যয় করা হবে, এই টাকা ব্যয় করা সত্ত্বেও ফোর পারসেন্ট অব দি জি. এন. পি. সেই সীমাকে অতিক্রম করতে পারবে না। অতএব যে অঙ্গীকার, মাননীয় প্রধানমন্ত্রীর যে ঘোষণা, সেই ঘোষণা

কখনও দিতে পারবে না, এই বিরাট পরিমাণ টাকা ব্যয় করা সত্ত্বেও। আমরা একান্তভাবে বিশ্বাস করি যে, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যে দায়িত্ব আছে, সংবিধানের যুগ্ম তালিকায় শিক্ষা আছে, তাদের যে কর্তব্য আছে, এই অভাগা দেশের জন্য, সেই দায়িত্ব, কর্তব্য তারা যথাযথভাবে প্রতিপালন করবেন, এই বিশ্বাস আমার একান্তভাবে আছে। আমি সব শেষে এইটুকু শুধু বলতে চাই যে শিক্ষা নিয়ে কেউ কখনও শেষ কথা বলতে পারে না। শিক্ষা কোনও এক দলের নয়, শিক্ষা এমন একটা বিষয়, সকলের মিলিত উদ্যোগের মধ্যে দিয়ে শিক্ষা পরিকাঠামো তৈরি হওয়া উচিত, শিক্ষা নীতি রচিত হওয়া উচিত। শিক্ষার উদ্দেশ্য মানুষের মঙ্গল কামনা করা, সমাজের কল্যাণ কামনা করা। এখানে বিরোধী দলের বন্ধুরা হোক বা আমাদের বন্ধুরা হোক, মাননীয় সদস্যরা হোক, তারা যে কোনও সুপারিশ করবেন, খোলা মনে আমরা সেই সমস্ত সুপারিশগুলোকে গুরুত্ব দিয়ে বিচার বিবেচনা করব যাতে সকলের সহযোগিতা নিয়ে শিক্ষার ক্ষেত্রে আমরা সাফল্য অর্জন করতে পারি। যখন আমরা স্বাধীনতা অর্জন করি, পশ্চিমবাংলা ছিল শিক্ষার ক্ষেত্রে দ্বিতীয়, আর আপনাদের ২৩ বছরের আমলে সেই শিক্ষা নেবে গেছে ১৬ নম্বরে, রবীন্দ্রনাথের জন্মধন্য এই পশ্চিমবাংলা, সেই পশ্চিমবাংলার গৌরবকে যাতে আবার আমরা অর্জন করতে পারি, সেই জন্য সকল পক্ষের সহযোগিতা কামনা করে, পুনর্বার সমস্ত কাটমোশনের সম্পূর্ণ বিরোধিতা করে আমাদের বাজেট বরাদ্দকে আন্তরিক ভাবে সমর্থন করবার বিনীত নিবেদন আপনাদের কাছে জানিয়ে, সকলকে ধন্যবাদ জানিয়ে, আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-35 – 5-45 p.m.]

যে টাকার কথা আমি বললাম সে টাকা তাঁরা ব্যয় করবেন ধরে নিচ্ছি। করবেন কি করবেন না সন্দেহ করবার কারণ আছে, আমি তার মধ্যে যাচ্ছি না। যে টাকার কথা প্রধানমন্ত্রী ঘোষণা করেছেন, সুরজকুণ্ডে গতকাল যদি সেই টাকা ব্যয় করেনও, তা সত্ত্বেও প্রধানমন্ত্রীর যে ঘোষণা এবং তদানীন্তন [illegible]মন্ত্রীর যে ঘোষণা যে সিক্স পার্সেন্ট অব জি. এন. পি ব্যয় করা হবে এই টাকা ব্যয় ক[illegible] সত্ত্বেও ফোর পার্সেন্ট অব দ্য জি. এন. পি সেই সীমাকে অতিক্রম করতে পারবে না। অতএব যে অঙ্গীকার মাননীয় প্রধানমন্ত্রী করেছিলেন, যে ঘোষণা তিনি করেছিলেন, সেই ঘোষণায় কিছুতেই যেতে পারবেন না। এই বিরাট পরিমাণ টাকা ব্যয় করা সত্ত্বেও, কেন্দ্রীয় সরকারের পক্ষে এক বিরাট দায়িত্ব থেকে যায়। সংবিধানের যুগ্ম তালিকায় শিক্ষা আছে। তাঁদের যে কর্তব্য আছে এই অভাগা দেশের জন্য সেই দায়িত্ব, কর্তব্য তাঁরা যথার্থভাবে পালন করবেন এই বিশ্বাস আমাদের আছে। আমি সবশেষে এইটুকু শুধু বলতে চাই যে শিক্ষা কেউ শেষ কথা বলতে পারে না শিক্ষা কোনো দলের নয়। শিক্ষা এমন একটা বিষয় যেখানে সকলেরই মিলিত উদ্যোগের মধ্যে দিয়ে শিক্ষার পরিকাঠামো তৈরী হয়, শিক্ষা নীতি রচিত হয়। শিক্ষার উদ্দেশ্য মানুষের মঙ্গল কামনা করা, সমাজের কল্যাণ কামনা করা। এই জন্য বিরোধীদলের বন্ধুরা হোক বা আমাদের এই পক্ষের বন্ধুরা হোক যে কোনো সুপারিশ করবেন খোলা মনে। আমি সেই সমস্ত সুপারিশ গুলোকে গুরুত্ব দিয়ে বিচার

বিবেচনা করবো। যাতে আমরা সকলের সহযোগিতা নিয়ে শিক্ষার সাফল্য অর্জন করতে পারি। যখন আমরা স্বাধীনতা অর্জন করি, পশ্চিমবঙ্গ ছিল শিক্ষায় দ্বিতীয় আর আপনাদের তিরিশ বছরের আমলে সেই শিক্ষা নেমে গেছে ১৬ নম্বরে। রবীন্দ্রনাথের জন্মধন্য পশ্চিমবাংলার সেই গৌরব যাতে আবার আমরা অর্জন করতে পারি, সেই কামনা করি। পুনর্বার সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে আমাদের শিক্ষা বাজেটের আলোচনায় মাননীয় ১১ জন সদস্য অংশ গ্রহণ করেছেন। আমি তাঁদের সকলকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আমি প্রথমে মাননীয় অতীশ সিনহা মহাশয়কে আশ্বাস দিতে চাই যে, তিনি যে প্রশ্নটা এখানে উল্লেখ করেছেন এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং অতীশ সিনহা মহাশয়ের প্রতি আমার শ্রদ্ধা যথেষ্ট আছে। আমি তাঁকে বলি রামকৃষ্ণ মিশন কলেজগুলো সম্পর্কে যে উদ্বেগ তিনি প্রকাশ করেছেন সুপ্রীম কোর্টের রায়ের পরিপ্রেক্ষিতে। সেই উদ্বেগ প্রকাশের কোনও অবকাশ নেই, এই জন্য যে আমাদের সরকারের পক্ষ থেকে রামকৃষ্ণ মিশনের যে কলেজগুলো আছে তাঁদের মান, তাঁদের পরিচালন পদ্ধতি সেগুলো আমরা অক্ষত রাখতে চাই। এই বিষয়ে আমরা রামকৃষ্ণ মিশনের সঙ্গে সহযোগিতার হাত প্রসারিত করব। আপনারা জানেন মামলাটা উঠেছে রহড়া কলেজকে কেন্দ্র করে এবং সেখানে সেই কলেজের শিক্ষকরা তাঁদের অধিকার রক্ষার জন্য আন্দোলন করেছেন। যে দিন রায় বেরিয়েছে তার পরের দিন আমি একটা কথাই বলেছি রামকৃষ্ণ মিশনের প্রতি আমাদের শ্রদ্ধা আছে, শ্রদ্ধা আছে তাদের কাজের প্রতি কিন্তু শিক্ষকদের যে অধিকার সেটা আমাদের রক্ষা করতে হবে। এর পর আমরা আলোচনা করে আমরা একটা সিদ্ধান্তে যেতে পারব। বিরোধীপক্ষের নেতা মাননীয় জয়নাল আবেদিন মহাশয় কয়েকটা কথা বলেছেন। তিনি প্রথমেই আমাকে একটা প্রশ্ন করেছেন, তার জন্য তাঁকে ধন্যবাদ। তিনি প্রশ্ন করলেন, শিক্ষাকে যুগ্ম তালিকায় নেওয়ার আমরা বিরোধিতা করেছিলাম কেন? জয়নাল আবেদিন সাহেব, আমরাই শুধু এটার বিরোধিতা করিনি, অনেকেই বিরোধিতা করেছিলেন। স্বাধীনতার পর যখন সংবিধান রচনা করা হয় তখনকার কন্সটিটিউয়েন্ট অ্যাসেম্বলির বক্তব্যগুলো একটু ভাল করে দেখবেন। আপনি বিচক্ষণ, বুদ্ধিমান, আপনি নিশ্চয়ই দেখেছেন যে, শিক্ষাকে তখন রাজ্য তালিকায় রাখার জন্য কংগ্রেসের পক্ষ থেকেও কন্সটিটিউয়েন্ট অ্যাসেম্বলিতে বক্তব্য রাখা হয়েছিল। সেখানে কংগ্রেসের পক্ষ থেকে যাঁরা বক্তব্য রেখেছিলেন তাঁরা বলেছিলেন,—ভারতবর্ষে বৈচিত্রের মধ্যে ঐক্য বজায় রাখতে এবং রাজ্যগুলির বিকাশের জন্য এটার প্রয়োজন। বিশেষ করে আমাদের কালচারাল ডাইভারসিটি রক্ষা করার জন্য এবং তাকে সম্প্রসারিত করার জন্য এটা বলা হয়েছিল কিন্তু জরুরি অবস্থায় এটাকে পাল্টে দেওয়া হয়েছিল। আপনি যখন ঐ কথা বললেন তখন ওটা আপনার ব্যক্তিগত মতামত, না পার্টির মতামত? আপনি পার্টির একজন নেতা, আপনি যখন আপনার বক্তব্য বলেন তখন কি পার্টি আপনার বিরুদ্ধে থাকে? আমাদের তো আমার যা বক্তব্য পার্টিরও তাই বক্তব্য। পার্টির বক্তব্যই আমার বক্তব্য। আপনি যে কথাগুলো বললেন

সেগুলো কি আমরা ধরে নেব জয়নাল আবেদিন সাহেবের বক্তব্য, পার্টির বক্তব্য নয়, কংগ্রেসের বক্তব্য নয়? আপনি এই প্রশ্নটা করলেন কেন? আমি খুব বিনীতভাবে জানতে চাই। আমরা যুগ্ম তালিকার বিরোধিতা করেছি, এখনো করি। যেদিন এটাকে যুগ্ম তালিকার অন্তর্ভুক্ত করা হয় সেদিন কিন্তু সারা ভারতবর্ষের শিক্ষক সমাজ এর বিরোধিতা করেছিলেন। তার কারণ কি? সেদিন যে কারণে বিরোধিতা করা হয়েছিল, আজকে দেখবেন সেটা সত্য বলে প্রমাণিত হয়েছে। সেদিন বলা হয়েছিল—কেন্দ্রের হাতে যদি শিক্ষা যায়, কেন্দ্রের হাতে অনেক টাকা আছে তাহলে তাঁরা সেই টাকা শিক্ষার জন্য ব্যয় করতে পারবেন। তারপর সুদীর্ঘকাল অতিক্রান্ত হয়েছে। তথাপি আমরা যারা বিরোধিতা করেছিলাম তারা ভেবেছিলাম যে, কেন্দ্রীয় সরকার যে প্রতিশ্রুতি দিয়েছেন সেটা পালিত হবে। কিন্তু আমরা হতাশ হয়েছি। কারণ তারপরে কেন্দ্রের প্রত্যেকটা বাজেটে, প্রত্যেকটা পরিকল্পনায় আপনি দেখবেন শিক্ষা খাতে ব্যয় কমানো হয়েছে। কেন্দ্র শিক্ষা খাতে ব্যয় কমিয়ে দিয়েছেন। আমরা আশা করেছিলাম কেন্দ্রীয় ভাণ্ডারের কিছু অংশ শিক্ষার জন্য উন্মুক্ত হবে আমাদের রাজ্যগুলির বিকাশের জন্য। কিন্তু আমরা দেখলাম তাঁরা ক্ষমতা নিলেন আমরা দেখলাম তাঁরা নিয়ন্ত্রণ নিলেন, আমরা দেখলাম তাঁরা আদেশ করার অধিকার নিলেন, কিন্তু আমরা দেখলাম রাজ্যের উন্নয়নে তাঁদের দানের ক্ষেত্রে তাঁরা কৃপণই রয়ে গেলেন, অকৃপণ হলেন না। আমি জয়নাল আবেদিন সাহেবকে বলব, যে কারণে আমরা বিরোধিতা করেছিলাম সে কারণ আজও অব্যাহত আছে। সে কারণটা আজও আছে। এরপর আমাদের বিরোধী দলের নেতা সঠিকভাবেই বলেছেন যে, আমাদের দেশে এত শিক্ষিত বেকার আছে এম. এ. পাশ করে, ভাল ফল করেও তারা বেকার আছে, কলেজ সার্ভিস কমিশন তাদের চাকরির বন্দোবস্ত করছে না কেন; ওঁর নিজের এলাকায় যে মহাবিদ্যালয়টি আছে সেখানে শিক্ষক পাঠানো হচ্ছে না কেন? আমি জয়নাল আবেদিন সাহেবকে আন্তরিক ধন্যবাদ জানাব। উনি বেকারদের জন্য যে আবেগপূর্ণ ভাষণ দিয়েছেন তা যে কোন মানুষের অন্তরকে স্পর্শ করবে। উনি ভাল ফল করা বেকারদের জন্য [illegible] স্পর্শ করবে। কিন্তু তারপর আমি মেলাতে পারছি না, উনি ৬৫ বছর বয়স পর্যন্ত চাকরি করার [illegible] ব্যাপারেও [illegible] করলেন এবং বললেন,—সরকার এটা কি করছে? কেন ৬০ বছরের পরেও শিক্ষকদের চাকরি করতে দিচ্ছে না?

[5-45 – 5-55 p.m.]

আমি জয়নাল সাহেবের কাছে একটি প্রশ্ন রাখতে চাই। জয়নাল সাহেব, আপনার প্রতি আমার শ্রদ্ধা আছে, আপনার যোগ্যতা সম্পর্কে কোনও প্রশ্ন নেই। ধরুন আপনার পুত্র পরীক্ষায় খুব ভাল ফল করেছে। এম.এ., এম.এস.সি.-তে ফার্স্ট ক্লাস পেয়েছে। আর আপনি একজন কলেজের অধ্যাপক। আপনি আরো ৫ বছর চাকরি করতে চাচ্ছেন। আপনার পুত্র হঠাৎ যদি এসে বলেন, পিতৃদেব, আমি পাশ করে বসে আছি ৫ বছর। আমি নতুন জীবনে প্রবেশ করতে চাই। আপনি ৬০ বছর বয়স অতিক্রম করেছেন। সাড়ে ৪ হাজার টাকা

পেনশন দিচ্ছেন সরকার আপনাকে। ১ লক্ষ টাকা প্রভিডেন্ট ফাণ্ড সরকার দিয়েছেন। ৭৫ হাজার টাকা গ্র্যাচুইটি সরকার দিয়েছেন। আপনি অবসর নিয়ে আপনার পুত্রকে চাকরি জীবনে প্রবেশ করতে দেবেন কিনা? আপনি কি উত্তর দেবেন? আপনি পিতা হিসাবে কি উত্তর দেবেন? আমি সেই কথাটা জানতে চাই। (নয়েজ) চিৎকার করে যুক্তি এবং বুদ্ধিকে চাপা দেওয়া যায় না। আমাদের অনেক মাননীয় সদস্যরা প্রশ্ন করেছেন এবং মাননীয় সদস্য অতীশবাবুও বলেছেন। উনি যুক্তিসঙ্গত প্রশ্ন তুলেছেন। সেই প্রশ্নটি হল এই, আমাদের অল-ইণ্ডিয়া লেভেলে যে পরীক্ষাগুলি হচ্ছে বিশেষ করে আই. এ. এস, আই. পি. এস এবং আই. এফ. এস ও অন্যান্য যেগুলি হচ্ছে তাতে আমাদের বাংলার ছেলে-মেয়েরা ভাল ফল করতে পারছে না কেন? ঠিকই, এটা ঘটনা, আমরা লক্ষ্য করেছি, বিশেষ করে এই পরীক্ষাগুলিতে আমাদের রাজ্যের ছেলেমেয়েরা তারা যে পরিমাণ সাফল্য লাভ করলে পরে আমরা খুশি হতাম সেই পরিমাণ সাফল্য তারা লাভ করতে পারছে না। এটার দ্বারা কি এটাই প্রমাণিত হচ্ছে যে, আমাদের রাজ্যের শিক্ষার মান খুব নিচে? যদি প্রমাণিত হত তাহলে আপনাদের যুক্তিকে আমি মেনে নিতাম। কোন্ রাজ্য থেকে বেশি পরিমাণে সফল হচ্ছে—উড়িষ্যা, কোন্ রাজ্য থেকে বেশি পরিমাণে সফল হচ্ছে,—বিহার। আমি অতীশচন্দ্র সিংহ মহাশয়কে এবং ডাঃ জয়নাল আবেদিন সাহেবকে জিজ্ঞাসা করব, আপনারা দাঁড়িয়ে কি বলতে পারেন, উড়িষ্যা এবং বিহারে শিক্ষার মান পশ্চিমবাংলার থেকে উন্নত? আপনি যদি বলেন তাহলে আমি বলব, ঐ দুই রাজ্যের শিক্ষামন্ত্রীরা আমার বন্ধু। তারা যখন কলকাতায় এসেছেন তখন তারা বলেছেন, "তোমাদের রাজ্যে শিক্ষার মান আমাদের চেয়ে অনেক উন্নত। তোমাদের রাজ্যে কলকাতা বিশ্ববিদ্যালয় আছে, তোমাদের এখানে প্রেসিডেন্সি কলেজ আছে।" আমি নাম করব না, তাদের ভাল কলেজ কেন খারাপ হয়ে যাচ্ছে একথা তারা আমাকে বলেছেন। আপনারা কি বলতে পারেন, উড়িষ্যা এবং বিহারের চেয়ে আমাদের মান নিচু? না, এটা ঠিক নয়। কারণটা খুঁজে বের করতে হবে। আপনারা কি বিশ্বাস করেন, তামিলনাড়ুর শিক্ষার মান খুব নিচু? না, নিচু নয়। কিন্তু তামিলনাড়ুতে একটা প্রশ্ন উঠেছে, তামিলনাড়ুর ছেলেরা অল ইণ্ডিয়ার পরীক্ষাগুলিতে কেন ভাল ফল করতে পারছে না। আজকে এই প্রশ্ন উঠেছে এবং দেখা যাচ্ছে, দিল্লি এবং দিল্লির আশে-পাশে সেখান থেকে যারা পরীক্ষা দিচ্ছে এবং উড়িষ্যা ও বিহার থেকে যারা পরীক্ষা দিচ্ছে তাদের কিন্তু দিল্লির কতকগুলি জায়গায়—আমি বলব—প্রাইভেট কোচিং-এর বন্দোবস্ত আছে। আমি এই নিয়ে দীর্ঘ আলোচনায় যেতে চাই না। সেখান থেকে তারা পরীক্ষা দিচ্ছে। আমরা এখানে কি করেছি, সেটা বলছি। আপনাদের মনে আছে যে, বছর দুই তিন আগে আপনারা এই হাউসে বলেছিলেন কিছু একটা করুন। আমি আপনাদের খুবই আনন্দের সঙ্গে বলতে চাই যে, পশ্চিমবঙ্গে আমরা কিছু করেছি। এখানে চারটি সেন্টার খোলা হয়েছে। এই সেন্টারগুলিতে স্পেশ্যাল কোচিং করা হয়। সেন্টারগুলি হল বাসন্তীদেবী কলেজ হয়েছে, আশুতোষ কলেজ হয়েছে, প্রেসিডেন্সী কলেজে আমরা আগস্ট থেকে শুরু করছি। আর উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়েও আমরা উদ্যোগ নিয়েছি। আপনারা এই হাউসে বলার পরেই আমরা এই উদ্যোগ নিয়েছি, কারণ, আপনাদের সঙ্গে আমরা সহমত

পোষণ করেছি। আপনাদের উদ্বেগকে আমরা ভাগ করে নিয়েছি। এর ফলে আমাদের গতবছর ফলটা ভালো হয়েছে। আমরা আশা করি যে, আগামী দিনগুলিতেও আরও ভালো ফল হবে। এই নিয়ে বিতর্কের অবকাশ নেই। আপনারা যেমন চান, আমরাও তেমনি চাই। এই জন্য আমরা উদ্যোগ নিয়েছি। এখানে আমাদের অনেকেই প্রশ্ন করেছেন জয়েন্ট এন্ট্রাস সম্পর্কে। জয়েন্ট এন্ট্রাস ভারতের বিভিন্ন জায়গায় হয়, ইঞ্জিনিয়ারিং কলেজে ভর্তির জন্য এবং আমাদের রাজ্যেও হয়। কিন্তু অন্যান্য রাজ্যের সঙ্গে আমাদের রাজ্যের একটা পার্থক্য আছে। আমাদের ইঞ্জিনিয়ারিং কলেজে জয়েন্ট এন্ট্রাস ছাড়া আর কোনও ভর্তি হয় না। অর্থাৎ কোনও কোটা নেই। ডোনেশন নেই, কোনও ক্যাপিটেশন ফি নেই। আমাদের রাজ্যে ইঞ্জিনিয়ারিং কলেজগুলিতে জয়েন্ট এন্ট্রান্সের মেরিট বেসিসেই ভর্তি হয়। এখানে প্রশ্ন উঠেছে যে, যারা জয়েন্ট এন্ট্রান্স প্রতিযোগিতার অবতীর্ণ হয়, তারা অনেক সময় প্রাইভেট টিউটর রাখেন। পয়সাওয়ালা যাঁরা তারাই এই সুযোগ গ্রহণ করে। সব দেশেই এটা আছে। আমরা তো এটা বন্ধ করতে পারি না। কেউ যদি টাকা দিয়ে প্রাইভেট টিউটর রাখেন, কিছু বলার নেই। কিন্তু কিছু কিছু অভিযোগ আমার কাছে এসেছিল। আমি জয়েন্ট এন্ট্রান্স যাঁরা পরিচালনা করেন, তাঁদের নিয়ে বসেছিলাম। আমি বিস্তারিতভাবে জানার চেষ্টা করেছিলাম যে, আমাদের রাজ্যে যারা হায়ার সেকেণ্ডারি পরীক্ষা দেয়, সেই ছেলেমেয়েরাই বেশি পরিমাণে চান্স পায়। জেলাগুলি থেকে যারা পরীক্ষা দেয়, তারা আরও বেশি পরিমাণে যাতে কৃতকার্য হতে পারে তার জন্য আমাদের দেখতে হবে এবং এই পদ্ধতি যাতে আরও ভালো হয়, সেটা আমাদের খতিয়ে দেখতে হবে। আরও যাতে উন্নতি করা যায়, তার জন্য আমাদের দেখতে হবে, যাতে কোনও অভিযোগের সুযোগ না থাকে। আমার এক মাননীয় বন্ধু বলেছেন যে, বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে উন্নয়নের জন্য কি করা হয়েছে? এর আগে একটা প্রশ্নের জবাবে বলেছিলাম যে, ইউ জি সি, তারা টাকা দিতে না পারার জন্য আমরা রাজ্য থেকে দায়িত্ব নিয়েছি। কিন্তু তিনি বলেছেন যে, আমাদের এখানে যে বিভিন্ন কলেজগুলি আছে, সেগুলিতে বিভিন্ন সাবজেক্ট দেওয়ার ব্যাপারে আমরা কি উদ্যোগ গ্রহণ করেছি। আমি শুধু এইটুকুই বলে দিতে চাই যে, এই বছর বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের অধীনে ২৫টা কলেজে আমরা নতুন নতুন বিষয় ইন্ট্রোডিউস করার জন্য অনুরোধ করেছি। কালকে সাংবাদিকদের কাছে আমরা সেই লিস্টও দিয়েছি। ভাইস চ্যান্সেলরের মিটিংএ আমি বলে দিয়েছি। তাতে দেখবেন কি কি সাবজেক্ট আছে। ২৫টা কলেজে কমপিউটার সায়েন্স, বোটানি, স্ট্যাটিসটিক্স, জিয়োগ্রাফি, অ্যানথ্রোপোলজি, ফিশারিজ, সিড টেকনোলজি পড়ানো হয়। এই রকম বায়োসায়েন্সও পড়ানো হয়। ২৩টা কলেজে ইতিহাস, ইংরাজি, অন্যান্য অ্যাডিশনাল সাবজেক্টস আছে। পাস কোর্স এবং অনার্স কোর্সও পড়ানো হয়। তার সঙ্গে পিওর সায়েন্স, বায়োসায়েন্স, জিওগ্রাফি, ভোকেশনাল সাবজেক্টস এই ৩৩ কলেজের ভিতর ২৫টা কলেজে এই শিক্ষাবর্ষ থেকে শুরু করার জন্য এই বিশ্ববিদ্যালয়কে বলেছি।

[5-55 — 6-07 p.m.]

গতবছর আমরা মেদিনীপুরের কিছু কলেজকে এটা দিয়েছি এবং গোটা পশ্চিমবাংলার ১৫০টি কলেজে, আমার কাছে তালিকা আছে, ২৪০টি বিষয় এই শিক্ষাবর্ষ থেকে পড়াবার কথা বিশ্ববিদ্যালয়কে বলেছি এবং এর আর্থিক দায়িত্ব আমরা নেব। এর মধ্যে ১০৭টি বিষয় হচ্ছে বিজ্ঞান সংক্রান্ত। এর মধ্যে ডঃ আবেদিনের জেলার যেটার কথা বলেছেন সেটাও আছে। আমরা একটা পরিকল্পনা নিয়ে কাজ করছি। আমরা দেখেছি এবং আপনারাও দেখবেন এই বছর আমাদের হায়ার এডুকেশনের উপরে যে অ্যানুয়াল রিপোর্ট বের হয়েছে তাতে জেলাগুলি দীর্ঘদিন ধরে কিভাবে বঞ্চিত হয়েছে। আমরা সেই জেলাগুলিকে বঞ্চনার হাত থেকে মুক্ত করছি। বিভিন্ন কারণে এতদিন জেলাগুলিতে বিজ্ঞান, ভূগোলের মতো গুরুত্বপূর্ণ বিষয় দেওয়া যায়নি। আমরা এবারে বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর, বর্ধমানের বিভিন্ন অংশে, উত্তর এবং দক্ষিণ দিনাজপুরে এবং মালদহে কম্পিউটার সায়েন্স, ইলেক্ট্রোনিক্স, বায়ো-সায়েন্স ইত্যাদি বিষয়গুলি পড়াবার অনুমতি দিয়েছি এবং সেই সঙ্গে যারা যারা অনার্স পড়াবার জন্য বলেছেন, তাদেরও আমরা অনুমতি দিয়েছি। তার ফলে কি হবে? মাননীয় সদস্য বলেছেন যে, আপনারা শিক্ষাকে কলকাতাকেন্দ্রিক করতে চান। আমি বলছি, আমরা তা চাই না। বিভিন্ন ঐতিহাসিক কারণে এটা ঘটেছে। আমরা এখন এই পদ্ধতিকে উল্টোদিকে নিয়ে যাচ্ছি। অর্থাৎ মফঃস্বলের ছেলে-মেয়েকে আর কলকাতায় আসতে হবেনা। তারা মফস্বলে তাদের খুব কাছের কলেজে এই বিষয়গুলি পড়ার সুযোগ পাবে। এবারে আমি খুব সংক্ষেপে হায়ার এডুকেশন ডিপার্টমেন্টে আমরা কি দৃষ্টিভঙ্গি নিয়ে চলেছি সেই কথা বলতে চাই। মাননীয় বিরোধী দলের সদস্যরা হঠাৎ উত্তেজিত হবেন না, আপনারা একটু ধৈর্য ধরে শুনুন। আমাদের সঙ্গে শিক্ষা ব্যবস্থা নিয়ে কেন্দ্রের বিরোধ কোথায়? আমরা কি এটা ইচ্ছা করে করছি? আপনারা এই হাউসে যে কথা বলেছেন, আমরাও সেই কথাই বলছি যে শিক্ষাকে সহজ লব্ধ করতে হবে, শিক্ষাকে ছড়িয়ে দিতে হবে। এটা কি ভাবে করা যায়, শিক্ষার ব্যয় কমিয়ে দিয়ে? আজকে উচ্চ শিক্ষাকে কেন্দ্রীয় সরকার সেল্ফ ফিনান্সিয়াল ইন্সটিটিউশনে পরিণত করতে চলেছেন। আমাদের বিরোধ এখানেই। আমরা বলেছি যে একটা কলেজকে যদি চালানো হয়, সেই কলেজের যদি অভ্যন্তরীণ সম্পদ না থাকে তাহলে গোটা ব্যয়ভারটা অভিভাবকদের উপরে পড়ে যাবে যেটা তাদের পক্ষে বহন করা সম্ভব হবেনা। যে কারণে আমাদের দেশের গরিব মানুষের ঘরে টি. ভি নেই, রেফ্রিজারেশন নেই, ওয়াশিং মেশিন নেই, সেই একই কারণে হায়ার এডুকেশনও থাকবেনা এগুলি কেনার মতো ক্ষমতা যে কারণে নেই, সেই একই কারণে হায়ার এডুকেশনও তাঁদের থাকবে না। এখানেই আমাদের বিরোধ, অন্য কোথাও নয়। আমরা বলেছি যে, রাজ্যকে দায়িত্ব গ্রহণ করতে হবে, রাষ্ট্রকে দায়িত্ব গ্রহণ করতে হবে। আমাদের সংবিধানের চ্যাপ্টার ৪, ডাইরেকটিভ প্রিন্সিপালে কি বলা আছে? আবেদিন সাহেব সংবিধান আমার চেয়ে ভাল জানেন। এই সংবিধানে বলা আছে যে, সাধারণ মানুষ যাতে শিক্ষার সুযোগ পায়, ক্রমাগত এটাকে যাতে ছড়িয়ে দেওয়া যায়। আমরা এর বিরোধিতা

করছি না, আমরা বিরোধিতা করছি কমার্শিয়ালাইজেশনের, আমরা বিরোধিতা করছি প্রাইভেটাইজেশনের। কারণ আমরা বলেছি যে, কমার্শিয়ালাইজেশন হওয়া মানে শিক্ষা পণ্য হয়ে যাওয়া। প্রাইভেটাইজেশন হলে একটা প্রফিটমোটিভ আসবে। শিক্ষার ক্ষেত্রে প্রফিটমোটিভ -লে সেটা পণ্য হয়ে যায়। প্রফিটমোটিভ থাকলে সেখানে দেখা যাবে যে, সেখানে হাইয়েস্ট ।ডার যে সেটা পাবে। এটা হতে পারেনা। ৫ লক্ষ টাকা দেবার মতো যার ক্ষমতা আছে ন ইঞ্জিনিয়ারিং বা ডাক্তারী পড়বার সুযোগ পাবে, এটা হতে পারেনা। সুপ্রীম কোর্টও এটা ংযোজিত করার উদ্যোগ নিয়েছে। আমরা পশ্চিমবঙ্গে এই ভাবে ব্যক্তিগত মালিকানা এবং মার্শিয়ালাইজেশনের বিরোধিতা করছি। আমরা উচ্চশিক্ষার ক্ষেত্রে কি করতে চাচ্ছি—এখানে াবেদিন সাহেব বলেছেন, অন্যান্য বক্তারাও বলেছেন যে, আমাদের এই ট্রেডিশনাল শিক্ষা ব্যবস্থাকে পাল্টাতে হবে। বক্তব্য নয়, কাজ। কি করতে হবে? শিক্ষার সঙ্গে কাজকে যুক্ত করতে হবে। যেটা আমরাও বলছি কেন্দ্রীয় সরকারও বলছে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের বিরোধ নেই। ভোকেশনালাইজেশন আরও বেশি পরিমাণে করতে হবে। আমি নিজে দেখে এসেছি আজকে ইউরোপের বিভিন্ন দেশে টেকনিক্যাল ভোকেশনাল এডুকেশনের উপর কি পরিমাণ জোর দিচ্ছে। কেন? তার কারণ আমরা যে টুয়েন্টিওয়ান সেঞ্চুরির কথা বলছি সেই টুয়েন্টিওয়ান সেঞ্চুরিতে শিক্ষার মান আরো উন্নত না হয়—আমি একমত মাননীয় সদস্য অতীশবাবুর সঙ্গে—বিশেষ করে কোয়ালিটি পার্টিকুলারলী হায়ার এডুকেশন না থাকে, আরো উন্নত না হয় এবং যদি সাইন্স অ্যাণ্ড টেকনোলজির উপর জোর না দিই তাহলে আমরা পিছিয়ে পড়ব। অত্যন্ত বিনয়ের সঙ্গে আমি বলব, আমাদের সীমিত আর্থিক সম্পদ আছে, তার মধ্যে কিন্তু আমরা বিভিন্ন কলেজে নূতন নূতন বিষয় নিচ্ছি। আপনারা দেখেছেন ইঞ্জিনিয়ারিং কলেজ যেগুলি আছে যেমন সল্ট লেকের সেকেণ্ড ক্যাম্পাসে ছাত্র সংখ্যা আগে যা ছিল তার চেয়ে অনেক বাড়িয়ে দেওয়া হয়েছে, ৩০ ছিল ৯০ করা হয়েছে এই শিক্ষা বর্ষ থেকে। ১২ জন শিক্ষক এবং ১ কোটি টাকা যাদবপুর বিশ্ববিদ্যালয়কে দেওয়া হয়েছে এই কাজটা করার জন্য। শিবপুর কলেজটাকে আমরা ডিম্‌ড ইউনিভার্সিটি করেছি। বার্ষিক প্রতিবেদনটা সবটা পড়ার আমার সময় নেই। আপনারা দেখবেন বি.ই কলেজ ইণ্ডাস্ট্রির সঙ্গে যোগাযোগ করছে এবং ইণ্ডাস্ট্রিগুলির সঙ্গে যোগাযোগ হচ্ছে এবং ইণ্ডাস্ট্রি এবং ইন্সটিটিউশনের সঙ্গে যোগাযোগের ফলে নূতন নূতন বিষয়, নূতন নূতন রিসার্চ, নূতন নূতন দিক সেই ডিম্‌ড ইউনিভার্সিটিতে যাচ্ছে। কল্যাণীতে এই শিক্ষাবর্ষ থেকে, এই আগস্ট থেকে নূতন ইঞ্জিনিয়ারিং কলেজ চালু করতে যাচ্ছি এবং রেকর্ড সময়তে আমরা এটা করতে যাচ্ছি। ভাগ্য সুপ্রসন্ন যে আমরা একটা বাড়ি পেয়েছি এবং সেটা সারাই করে এই বছর থেকে ইলেক্ট্রনিক্স, কমপিউটার অ্যাপ্লিকেশন এবং মেকানিক্যাল ইঞ্জিনিয়ারিং আমরা চালু করছি এবং এর পরে আরো বিষয় চালু করব। এই পশ্চিমবাংলাতে শিল্পোন্নয়নের কথা মাথায় রেখে উচ্চ শিক্ষাকে আমরা ঢেলে সাজাচ্ছি। রাতারাতি করা যাবে না, ধীরে ধীরে হবে। আমি আশা করি বিরোধী পক্ষের সদস্যরা এটা বুঝবেন। শিক্ষার ব্যাপারে বিরোধ নেই। আমরা শিক্ষাকে রাজনৈতিক কুক্ষিগত করতে চাই না। আপনাদের বলতে চাই, বলুন তো আমি বলছি আপনাদের যে

কয়জন ভাইস-চ্যান্সেলার আজকে আছেন—আমি অন্য রাজ্যের কথা বলব না, এই ভাবে অন্য রাজ্যের সম্পর্কে বলা নেই—তাঁদের একমাত্র শিক্ষার মান, সেটাই দেখেছেন। আপনারা খুঁজে বার করুন তো? তাঁদের রাজনৈতিক পরিচয় খুঁজে বার করুন। অ্যাকাডেমিক কোয়ালিফিকেশন ছাড়া আর কিছু খুঁজে বার করতে পারবেন না। সেই সন্তোষবাবু এখন কাদের রাজনীতি করছেন? সন্তোষবাবু এখন কোন রাজনৈতিক শিবিরে? তিনি যদি নিরপেক্ষ হতেন তাহলে তিনি কোনও রাজনৈতিক শিবিরে থাকতেন না। আমি আপনাদের বলতে চাই কয়েক দিন আগে ইউ. জি. সি-র টিম আমাদের পশ্চিমবাংলায় এসেছিল। সারা ভারতবর্ষের শিক্ষাবিদরা এবং ইউ. জি. সি-র কর্মকর্তারা এসেছিলেন, দু-ঘন্টা তাঁদের সঙ্গে আলোচনা হয়েছে। আলোচনার পরে তাঁরা কি বললেন জানেন? শিক্ষার ক্ষেত্রে আমরা চাই তোমরা নেতৃত্ব দাও দেশকে। বিনয়ের সঙ্গে বলছি, আমরা তাঁদের বলেছিলাম, না, আমরা নেতৃত্ব দিতে চাই না, অন্য রাজ্যে যোগ্য লোক আছে, যোগ্য মন্ত্রী আছেন, তাঁরাও চেষ্টা করছেন। আমরা শুধু বিনয়ের সঙ্গে বলেছি যে আমরা পশ্চিমবাংলাকে আরো এগিয়ে নিয়ে যেতে চাই, আপনারা আমাদের সহযোগিতা করুন। পশ্চিমবাংলাকে আরো এগিয়ে নিয়ে যেতে চাই সেটাই ইউ. জি. সি টিমকে বলেছি এবং বলেছি সহযোগিতা করুন। যাঁরা এই আলোচনায় অংশগ্রহণ করেছেন আমি আবার তাঁদেরকে আন্তরিক অভিনন্দন জানিয়ে আমাদের বাজেট প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## DEMAND NO. 30

**Mr. Deputy Speaker :** These are 29 cut motions to Demand No. 30. which are in order and already moved. Now I put all the Cut motions to vote.

The motions of Shri Abdul Mannan, Shri Ambica Banerjee and Shri Saugata Roy that the amount of the Demand be reduced to Re. 1/- were then put and lost.

The motions of Shri Saugata Roy, Shri Subrata Mukherjee, Shri Abdul Mannan, Shri Satya Ranjan Bapuli and Shri DebaPrasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 22,79,16,23,000 be granted for expenditure under **Demand No. 30, Major Heads : "2202—General Education, 2203—Technical Education, 2205—Art and Culture and 6202—Loans for Education, Sports, Art and Culture."**

(This is inclusive of a total sum of Rs. 7,60,38,00,000 already voted on account in March, 1995.)

was then put and agreed to.

## DEMAND NO. 45

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 11,38,80,000 be granted for expenditure under **Demand No. 45, Major Head : "2251—Secretariat—Services".**

(This is inclusive of a total sum of Rs. 3,80,00,000 already voted on account in March, 1995.)

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.07 p.m. till 11 a.m. on Thursday, the 27th July, 1995 at the Assembly House, Calcutta.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
## (Official Report)

**Vol: 106 No-IV (Hundred & Sixth Session) (March to August, 1995)**

(The 10th, 11th, 12th, 13th, 14th, 17th, 18th, 19th, 20th, 21st, 22nd, 24th, 25th & 26th July, 1995)

**Discussion on Motion of No-Confidence in the Council of Ministers**

**Discussion on Demand for Grants—Demand Nos. 30 & 45**



**Discussion and Voting on Demand for Grants—Demand No. 38**

**Privilege Motion**



**Question**